guide the administration in the rural areas. Institutional arrangements are, therefore, necessary to associate people's representatives to provide motivation and accelerated speed to the public services in the execution of projects and to ensure constant review and check-up at all levels of administration.

37. Mr. Speaker and Hon'ble Members, I have endeavoured to give you an outline of the Common Minimum Programme that has been possible to implement in the last six months. But in the context of the crisis that has been allowed to develop during the past thirty years and the unbearable burden that the people have borne, these programmes are undoubtedly limited and the Left Front Government is acutely conscious of this fact. It should be remembered that my Government have to work within a political and economic framework with its obvious limitations and we cannot also ignore the fact that during the last 30 years there have developed severe political, constitutional and financial constraints. Problems have accumulated in all spheres—food, clothing, housing, transport, power, education, health and even drinking water facilities. My Government are faced with a stagnating economy and have to deal with very difficult problems of massive unemployment and unspeakable destitution in the countryside. In this context my Government cannot claim that they have taken up programmes which would provide a solution for all these problems. The vastness and complexity of the problems require determined and organised efforts to solve them. My Government do not believe in making false promises or putting forth excuses nor do they believe in exaggerations. The difficulties and obstacles in the implementation of the various programmes are wellknown to the people and they are indeed always very welcome to co-opera tively in all Governmental efforts to remove them. My Government are fully aware of the fact that the people of this State have had to undergo from one period of economic crisis to another during the last three decades. To overcome the accumulated problems arising from these crises it is necessary to have a well-thought-out socio-economic programme and deploy all our resources of men and material for definite and well-defined purposes. My Government also firmly believe that the people will help this popular Government in allways to overcome the various obstacles as also the machinations of vested interests. In re-building the State with the creative labours of the masses, my Government require your whole-hearted co-operation which I have no doubt will be

forthcoming in ample measure.

Our socio-economic system is exploitative, feudalistic and capitalistic in character. With the coming into being of the Left Front Government, commanding overwhelming support and confidence of the weak and exploited, the possibility has arisen, of slackening the grip of the exploiters on the people. The millions of peasants and working class of this State are united in their resolve to fight exploitation. And I am convinced that they shall claim their rightful place under the sun. In this struggle this Government will be their fighting arm.

With these words, I leave you to your deliberations and wish you all success.

**JAI HIND**

National Anthem was again played. Thereafter the Governor left the Chamber in procession in the same order as he came in.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 15th February, 1978 at 4.30 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the chair 20 Ministers, 3 Ministers of State and 238 Members.

[4-30—4-33 P.M.]

### Motion of Thanks

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগন, আপনাদের অবগতির জন্য জানাইতেছি যে মহামান্য রাজ্যপাল মহোদয় তাঁহার একটি ভাষণ প্রদান করিয়াছেন এবং আমি তাঁর ভাষণের প্রতিলিপি সভার টেবিলে স্থাপন করছি। পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপরিচালনার ১৬(৩) ধারা অনুযায়ী যদি কোনও প্রস্তাব থাকে তাহলে উত্থাপন করতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি প্রস্তাব উত্থাপন করতে চাই এই হাউসে "রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সম্ভাষন পাঠানো হউক—'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৫ই ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য আমরা এই সভার সদস্যগন, তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছি'।"

**শ্রী ন্যাথানিয়েল মুর্মু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সংসদবিষয়ক মন্ত্রী শ্রী ভবানী মুখার্জি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেটাকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের প্রত্যুত্তরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি।

**মিঃ স্পিকার ঃ** ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর কোনও সংশোধনী প্রস্তাব থাকলে ১৭.২.৭৮ এর মধ্যে আমাদের অফিসে বৈকাল ৫টার মধ্যে জমা দিতে পারবেন। সদস্যগনের অবগতির জন্য আর একটি সংবাদ জানাচ্ছি যে পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও জনসংযোগ দপ্তর হইতে আজ রবীন্দ্রসদনে একটি সাংস্কৃতিক অনুষ্ঠান হবে, তাতে আপনাদের সকলকে আমন্ত্রন পত্র বিধানসভার পাবলিকেশন কাউন্টার থেকে দেওয়া হবে। সদস্যগন যেন নিজ নিজ আমন্ত্রণ পত্র সংগ্রহ করেন। আগামী ১৬/২/১৯৭৮ তারিখ বেলা ১টা পর্যন্ত সভার অধিবেশন মুলতুবি রহিল।

### Adjournment

The House was then adjourned at 4.33 P.M. till 1.00 P.M. on Thursday, the 16th February, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 16th February 1978 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the chair 20 Ministers, 2 Ministers of State and 185 Members.

[1-00—1-10 P.M.]

### OBITUARY REFERENCES

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, বিধান সভার আজকের অধিবেশনের প্রারম্ভে আমি প্রয়াত বিধান সভার সদস্য শ্রী সুধীর ভাণ্ডারির ও প্রাক্তন বিধানসভার সদস্য শ্রী জগন্নাথ কোলে, ডাঃ অমূল্যধন মুখোপাধ্যায়, শ্রী সতীন্দ্রনাথ বসু, শ্রী উইলিয়াম হারল্যান্ড নোনে, শ্রী সত্যপ্রিয় রায় এবং শ্রী উমেশচন্দ্র মণ্ডলের স্মরণে গভীর শোক প্রকাশ করছি।

**শ্রী সুধীর ভাণ্ডারি** গত ৭ই ডিসেম্বর ৬৭ বৎসর বয়সে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাচীনতম সদস্যদের মধ্যে তিনি ছিলেন অন্যতম। তিনি গত নির্বাচনে এই বিধানসভায় ২৪ পরগনা জেলার মহেশতলা কেন্দ্র থেকে সি. পি. আই (এম) প্রার্থী হিসাবে নির্বাচিত হন। স্বাধীনতা আন্দোলনে কংগ্রেস কর্মী হিসাবে যোগ দিয়ে তাঁর রাজনৈতিক জীবন শুরু হয়। তারপর তিনি ভারতের কমিউনিস্ট পার্টিতে যোগদান করেন। অবিভক্ত কমিউনিস্ট পার্টির সদস্য হিসাবে তিনি ১৯৫২ সালে পশ্চিমবঙ্গ বিধান সভার সদস্য নির্বাচিত হন। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ২৪ পরগনা জেলা ইউনিটের তিনি ছিলেন একজন প্রথম সারির সদস্য। পশ্চিমবঙ্গের বামপন্থী রাজনৈতিক আন্দোলনে তিনি ছিলেন একজন অগ্রণী নেতা। তাঁর মৃত্যুতে এই বিধান সভা একজন দক্ষ সদস্যকে হারাল।

পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য **শ্রী জগন্নাথ কোলে** গত ১৪ই নভেম্বর ৬৫ বৎসর বয়সে প্রয়াত হন। ১৯৫৭ থেকে ১৯৬৭ সাল পর্যন্ত তিনি পশ্চিমবঙ্গের কংগ্রেস মন্ত্রিসভার সদস্য ছিলেন। তিনি ছিলেন কংগ্রেস দলের চিফ হুইপ ও পরিষদীয় মন্ত্রী। স্বাধীনতার পূর্বে রাজনৈতিক জীবনে তিনি সুভাষচন্দ্র বসুর সহকর্মী ছিলেন। ১৯৪০ সালে তিনি কলকাতা পৌরসভার কাউন্সিলার নির্বাচিত হন। নেতাজী সুভাষচন্দ্র ফরওয়ার্ড ব্লক গঠন করলে তিনি তাঁর সহযোগী হিসাবে ঐ দলে যোগ দেন। ১৯৫২ সালে তিনি বাঁকুড়া বিধান সভা কেন্দ্র থেকে সর্ব প্রথম বিধান সভায় নির্বাচিত হন। ১৯৬৯ সালে তিনি পুনরায় ফরওয়ার্ড ব্লকে যোগদান করেন। ক্রীড়ানুরাগী হিসাবেও তিনি ছিলেন সুপরিচিত। তাঁর অমায়িক ব্যবহারের

গুণে তিনি সর্বশ্রেণীর মানুষের প্রীতিভাজন ছিলেন।

গত ১৮ই নভেম্বর পশ্চিবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য পশ্চিমবঙ্গ সরকারের প্রাক্তন স্বাস্থ্য মন্ত্রী **ডাঃ অমূল্যধন মুখোপাধ্যায়ের** ৮০ বৎসর বয়সে জীবনাবসান হয়। রাজ্যে চিকিৎসা শিক্ষা ব্যবস্থা পুনর্বিন্যাস ও পল্লী স্বাস্থ্যকেন্দ্র প্রসারের ক্ষেত্রে তাঁর অবদান বিশেষ উল্লেখযোগ্য। পাঠ্যাবস্থায় তিনি বিপ্লবী "যুগান্তর" গোষ্ঠীতে যোগদান করেন এবং পরবর্তীকালে স্বাধীনতা আন্দোলনে নিরবচ্ছিন্নভাবে যুক্ত ছিলেন। ১৯২৮ সালে তিনি বাংলায় একটি মাসিক পত্রিকা "চিকিৎসাজগৎ" প্রকাশ করেন এবং তা আজো চালু রয়েছে। ১৯৫০ সালে তিনি ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েশনের সম্পাদক নিয়োজিত হন। তাঁর মৃত্যুতে আমরা একজন প্রবীন জনসেবককে হারালাম।

গত ১৭ই ডিসেম্বর ১৯৭৭ তারিখে প্রাক্তন বিধান সভার সদস্য **শ্রী সতীন্দ্রনাথ বসুর** জীবনাবসান হয়। মৃত্যুকালে তাঁর বয়স ছিল ৭৫ বৎসর। তিনি ১৯৫২ সাল থেকে ১৯৬২ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য ছিলেন। তিনি পশ্চিমদিনাজপুর জেলা কংগ্রেস কমিটির সভাপতিও ছিলেন। এছাড়া জেলার অন্যান্য সাংস্কৃতিক ও সামাজিক প্রতিষ্ঠান ও স্থানীয় স্বায়ত্তশাসন স্বাস্থ্যগুলির সহিতও তিনি ছিলেন ঘনিষ্ঠভাবে যুক্ত। আইন ব্যবসায়েও তিনি যথেষ্ট প্রতিষ্ঠা অর্জন করেছিলেন। স্বাধীনতা আন্দোলনে যোগ দিয়ে তিনি ১৯৩১ ও ১৯৪২ সালে কারারুদ্ধ হন। উত্তরবঙ্গের রাজনৈতিক ও সামাজিক জীবনে শ্রী বসু ছিলেন একজন সুপরিচিত ব্যক্তি।

**শ্রী উইলিয়াম হারল্যান্ড নোনে** গত ৩রা ফেব্রুয়ারি অস্ট্রেলিয়ার সিডনিতে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স ছিল ৬১ বৎসর। তিনি ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের কার্যভার গ্রহণের সময়ে অ্যাংলো ইন্ডিয়ান সম্প্রদায়ের প্রতিনিধি হিসাবে পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য মনোনীত হন। এ বৎসর ডিসেম্বর মাসে তিনি বিধানসভার সদস্যপদ ত্যাগ করেন এবং তারপরে অস্ট্রেলিয়ার সিডনিতে স্থায়ীভাবে বসবাস করেন। তিনি ছিলেন একজন অভিজ্ঞ সাংবাদিক। কলকাতার 'দি স্টেটসম্যান' পত্রিকার সহিত তিনি ২০ বৎসরেরও বেশী যুক্ত ছিলেন। 'সিডনি হেরল্ড' পত্রিকাতেও তিনি কাজ করেন। বিভিন্ন সমাজ সেবামূলক কাজে ছিল তাঁর অফুরন্ত উৎসাহ। তিনি ১৯৬৫ সালে অ্যাংলো ইন্ডিয়ান অ্যাসোসিয়েশনের কলকাতা শাখার সেক্রেটারি নির্বাচিত হন। তাঁর মৃত্যুতে অ্যাংলো ইন্ডিয়ান সম্প্রদায় তথা পশ্চিমবঙ্গ একজন প্রকৃত সমাজ হিতৈষী ও সুহৃদকে হারাল।

প্রবীন শিক্ষাবিদ ও পশ্চিমবঙ্গের শিক্ষক আন্দোলনের অবিসংবাদী নেতা পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য ও প্রাক্তন শিক্ষা মন্ত্রী **শ্রী সত্যপ্রিয় রায়** গত ১১ই ফেব্রুয়ারি ৭১ বৎসর বয়সে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। অধুনা বাংলা দেশের ময়মনসিংহ জেলার সিংগ্রাইল গ্রামে ১৯০৭ সালের ১লা মার্চ তাঁর জন্ম। এ জেলার মৃত্যুঞ্জয় বিদ্যালয় এবং এ. এম. কলেজে শিক্ষালাভের পর তিনি ঢাকা বিশ্ববিদ্যালয় থেকে কৃতিত্বের সহিত এম. এ. ও বি. টি. পাশ করেন। কর্ম জীবনের শুরুতেই তিনি শিক্ষকতাকে জীবনের ব্রত হিসাবে গ্রহণ

করেন। পরবর্তীকালে তিনি কলকাতার কালীধন ইনস্টিটিউশনের প্রধান শিক্ষক নিযুক্ত হন। এদেশের শিক্ষক আন্দোলনে তাঁর অবদান চিরস্মরণীয় হয়ে থাকবে। নিখিলবঙ্গ শিক্ষক সমিতির জেনারেল সেক্রেটারি এবং অল ইন্ডিয়া ফেডারেশন অব এডুকেশনাল অ্যাসোসিয়েশনের সেক্রেটারির পদে থাকাকালীন তিনি শিক্ষক আন্দোলনকে এক বলিষ্ঠ নেতৃত্ব দিতে সক্ষম হয়েছিলেন। ১৯৬৫ সালে তিনি নিখিলবঙ্গ শিক্ষক সমিতির সভাপতি হন। তিনি ১৯৫৪ সাল হইতে ১৯৬৯ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ বিধান পরিষদে এ. বি. টি. এর কলকাতার শিক্ষক প্রতিনিধি হিসাবে সদস্য ছিলেন। ১৯৬৯ সালে তিনি বিধানসভার নির্বাচিত হন এবং পশ্চিমবঙ্গের দ্বিতীয় যুক্তফ্রন্ট মন্ত্রিসভায় তিনি ছিলেন শিক্ষামন্ত্রী। ১৯৭১ সালে তাঁর নির্বাচন ক্ষেত্র টালিগঞ্জ থেকে তিনি বিধানসভায় পুনর্নির্বাচিত হন। ১৯৭৭ সালে সেপ্টেম্বর মাসে তিনি পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের প্রশাসকের কার্যভার গ্রহণ করেন। তাঁর মৃত্যুতে একদিকে আমরা একজন প্রখ্যাত শিক্ষাবিদকে হারালাম অপরদিকে শিক্ষক আন্দোলনের ক্ষেত্রেও এক অপূরণীয় শূন্যতার সৃষ্টি হল।

গত ১২ই ফেব্রুয়ারি পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য **শ্রী উমেশচন্দ্র মণ্ডলের** জীবনাবসান হয়। তিনি ১৯৫০ সাল থেকে ১৯৬২ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য ছিলেন। কুচবিহার জেলার দিনহাটা নির্বাচন কেন্দ্র থেকে ১৯৫২ সালের প্রথম সাধারণ নির্বাচনে তিনি কংগ্রেস প্রার্থী হিসাবে বিধানসভায় নির্বাচিত হন। আইনজীবী হিসাবেও তিনি খ্যাতিলাভ করেছিলেন। কুচবিহার জেলার বিভিন্ন সমাজকল্যানমূলক কাজের সঙ্গে তিনি ঘনিষ্ঠভাবে জড়িত ছিলেন। দিনহাটায় একটি জুনিয়র বেসিক ট্রেনিং কলেজ ও একটি ইন্টার মিডিয়েট কলেজ তিনি প্রতিষ্ঠা করেন। এছাড়া কুচবিহার স্টেট মণ্ডলের তিনি ছিলেন প্রতিষ্ঠাতা সভাপতি। কুচবিহারের ভারতভূক্তির তিনি ছিলেন অন্যতম উদ্যোক্তা। তাঁর মৃত্যুতে আমরা একজন একনিষ্ঠ সমাজসেবীকে হারালাম।

আমি প্রয়াত সদস্যদের শোক সন্তপ্ত পরিবারবর্গের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

মাননীয় সদস্যগণ, এখন আমি আপনাদের অনুরোধ করছি আপনারা নিজ নিজ আসনে ২ মিনিট দণ্ডায়মান হয়ে প্রয়াত সদস্যদের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করবেন।

(২ মিনিট নীরবতার পর সদস্যরা আসন গ্রহণ করলেন।)

বিধানসভার সচিব এই শোকজ্ঞাপনের প্রতিলিপি প্রয়াত সদস্যদের পরিবারবর্গকে পাঠিয়ে দেবেন।

## Adjournment

The House was accordingly adjourned at 1.10 P.M. till 1.00 P.M. on Tuesday, the 21st February 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 21st February, 1978 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the chair, 12 Ministers, 2 Ministers of State and 195 Members.

[1-00—1-10 P.M.]

### OBITUARY REFERENCES

**মিঃ স্পিকার ঃ** আজ এই সভা শুরু হওয়ার প্রাক্কালে আমি অধুনা বিলুপ্ত বিধান পরিষদের প্রয়াত সদস্য শ্রী যতীন্দ্রনাথ সিংহকে গভীর শোকের সঙ্গে স্মরণ করছি।

**শ্রী যতীন্দ্রনাথ সিংহ** সম্প্রতি ৬৫ বৎসর বয়সে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। কুচবিহারের জেন্‌কিন্স স্কুল ভিক্টোরিয়া কলেজে শিক্ষালাভের পর তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে বি. এল পাশ করেন ও তারপরে শিক্ষকতা শুরু করেন। তিনি ১৯৩৭ সাল থেকে ১৯৫০ সাল পর্যন্ত ফরোয়ার্ড ব্লকের সঙ্গে যুক্ত ছিলেন এবং স্বাধীনতার পূর্বে কুচবিহারের বিভিন্ন রাজনৈতিক আন্দোলনে সক্রিয়ভাবে অংশ গ্রহণ করেন। পরবর্তীকালে শিক্ষা ও শিক্ষক আন্দোলনের সঙ্গে তিনি ছিলেন ঘনিষ্ঠভাবে যুক্ত। তিনি ১৯৬২ সাল থেকে ১৯৬৮ সাল পর্যন্ত এ. বি. টি. এ-এর উত্তরবঙ্গের শিক্ষক প্রতিনিধি হিসাবে বিধান পরিষদের সদস্য ছিলেন।

আমি তাঁর মৃত্যুতে তাঁর শোক সন্তপ্ত পরিবারবর্গের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

গত রবিবার ১৯শে ফেব্রুয়ারী প্রখ্যাত সঙ্গীত শিল্পী ও সুরকার **শ্রী পঙ্কজ কুমার মল্লিক** ৭২ বৎসর বয়সে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। শ্রী মল্লিক প্রায় দীর্ঘ অর্ধ শতাব্দী ধরে ভারতীয় সঙ্গীত জগতে এক অনন্য ব্যক্তিত্বরূপে পরিচিত ছিলেন। রবীন্দ্র সঙ্গীতের ব্যাপক প্রসারে তিনি অগ্রনী হয়েছিলেন এবং এই সঙ্গীতের সুর ও ভাষার ঐশ্বর্য জনসাধারণের কাছে পৌঁছে দিয়েছিলেন। ১৯০৫ সালে এক মধ্যবিত্ত বৈষ্ণব পরিবারে তাঁর জন্ম। শৈশবেই তিনি সঙ্গীতের প্রতি অনুরক্ত হয়েছিলেন। সঙ্গীত শিল্পী দুর্গাদাস বন্দ্যোপাধ্যায়ের সংস্পর্শে এসে তাঁর সঙ্গীত জীবন শুরু হয়। তারপরে তিনি স্বয়ং রবীন্দ্রনাথ ও দীনেন্দ্রনাথের কাছ থেকে রবীন্দ্রসঙ্গীত শিক্ষা শুরু করেন। ১৯২৭ সালে তিনি ইন্ডিয়ান ব্রডকাস্টিং কোম্পানির সঙ্গে যুক্ত হন। এই সময় থেকেই তিনি রবীন্দ্রসঙ্গীতকে জনপ্রিয় করার কাজে নিয়োজিত হন। অনতিবিলম্বেই

তিনি চলচ্চিত্র জগতের সঙ্গে যুক্ত হন এবং কয়েকটি বিখ্যাত চলচ্চিত্র সঙ্গীতে সুরারোপ করেন। তিনি প্রায় ১০০টি চলচ্চিত্রে সঙ্গীত পরিচালনা করেছেন। রবীন্দ্রসঙ্গীত শিল্পী ছাড়া তাঁর অপর মহান পরিচিতি হল অবিস্মরণীয় মহিষাসুর মর্দিনীর সুরকার ও সঙ্গীত পরিচালক হিসেবে। তিনি ১৯৩০ সাল থেকে আকাশবাণী কলিকাতা কেন্দ্র থেকে দুর্গোৎসবের প্রারম্ভে এই অনুষ্ঠান প্রচারে অন্যতম ভূমিকা পালন করে এসেছেন। তিনি ১৯২৯ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত আকাশবাণী থেকে রবিবাসরীয় সঙ্গীত শিক্ষার আসর পরিচালনা করেছেন। গীত ও ভক্তিমূলক গানেও ছিল তাঁর অগাধ ব্যুৎপত্তি। ১৯৩২ সালে তিনি 'সুরসাগর' ও ১৯৫৬ সালে 'সঙ্গীত রত্নাকর' উপাধিতে ভূষিত হন। ১৯৭০ সালে তিনি 'পদ্মশ্রী' ও ১৯৭২ সালে 'দাদা সাহেব ফালকে' পুরস্কার লাভ করেন। টেগোর রিসার্চ ইন্সটিটিউট তাঁকে 'রবীন্দ্র তত্ত্বাচার্য' এই উপাধি প্রদান করেন। শিল্পীদের হিতার্থে বিভিন্ন কল্যাণমূলক সংস্থায় তাঁহার ছিল অগ্রণী ভূমিকা।

তাঁর মৃত্যু ভারতীয় সঙ্গীত জগতে এক অপূরণীয় শূন্যতা রেখে গেল।

তাঁর প্রয়াণে আমি গভীর শোক প্রকাশ করছি এবং তাঁর শোকসন্তপ্ত পরিবারবর্গকে গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি তাঁরা নিজ নিজ আসনে ২ মিনিট দণ্ডয়মান হয়ে প্রয়াত ব্যক্তিদের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করুন।

(২ মিনিট নীরবতার পর সদস্যরা আসন গ্রহণ করেন)

বিধানসভার সচিব এই শোকবার্তার প্রতিলিপি তাঁদের পরিবারবর্গকে পাঠিয়ে দেবেন।

## Presentation of Report

## Fourteen Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** বিধানসভা কার্য উপদেষ্টা সমিতির চতুর্দশ সভা ১৫ই ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে আমার ঘরে অনুষ্ঠিত হইয়াছে। আমি ২১এ ফেব্রুয়ারি হইতে ২৫এ ফেব্রুয়ারি ১৯৭৮ সাল পর্যন্ত কার্যসূচি বিধানসভায় উপস্থিত করছি।

| | |
|---|---|
| মঙ্গলবার ২১এ ফেব্রুয়ারি, ১৯৭৮ | (১) অধ্যাদেশে, প্রতিবেদন, নিয়মাবলী ইত্যাদি প্রতিস্থাপন। |
| | (২) রাজ্যপালের ভাষণের উপর আলোচনা ৪ ঘণ্টা। |
| বুধবার, ২২এ ফেব্রুয়ারি, ১৯৭৮ | রাজ্যপালের ভাষণের উপর আলোচনা ৪ ঘণ্টা। |
| বৃহস্পতিবার, ২৩এ, ফেব্রুয়ারি, ১৯৭৮ | রাজ্যপালের ভাষণের উপর আলোচনা ৪ ঘণ্টা। |
| শুক্রবার, ২৪এ, ফেব্রুয়ারি, ১৯৭৮ | রাজ্যপালের ভাষণের উপর আলোচনা |

৪ ঘন্টা।

শনিবার, ২৫এ, ফেব্রুয়ারি, ১৯৭৮ ১৯৭৮-৭৯ সালের বাজেট পেশ।

সভার অধিবেশন শনিবার ২৫এ, ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে বেলা ১১টায় আরম্ভ হইবে।

**শ্রী ভবানীপ্রসাদ মুখোপাধ্যায় :** ২১এ, ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে সভায় কার্য উপদেষ্টা সমিতির চতুর্দশ প্রতিবেদন আমি মাননীয় বিধানসভার সভ্যদের গ্রহণের জন্যে সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব সকলে অনুমোদন করে নিচ্ছেন। তা হলে প্রস্তাব গৃহীত হল।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার :** আমার সামনে দুটি মুলতুবী প্রস্তাব এসেছে সেটা আমি পড়ে দিচ্ছি— Shri Bholanath Sen has sought the adjournment of the business of the Hosue for discussing the situation arising out of increase in the burden of the electric charges and revised tariff decided upon by the West Bengal State Electricity Board recently. This is a matter which has not that emergent character as to merit the postponement of the normal business of the House. The member shall have ample opportunity to air their views on this matter during the general discussion of the Budget as well as during the discussion on demand on grant of the power Department. So, I withheld my consent to the raising of the adjournment motion. Shri Sen may however read the text of the motion as amended.

**Shri Bholanath Sen :** Mr. Speaker, Sir, although since July last year West Bengal is experiencing worst and unprecedented load shedding the West Bengal State Electricity Board had, instead of providing relief to the distressed millions, arbitrarily decided to increase the burden of electricity charges and revised the tariff. Though the decision was taken on the 26th September, 1977 it was not made known to the consumers earlier. Notice to consumers has been published in the newspapers only on the 17th February, 1978.

The House should immediately intervene in the matter and direct the State Government and the West Bengal State Electricity Board not to give effect to the resolution passed by the Board on the 26th September, 1977 and not to introduce the revised tariff.

[1-10 – 1-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** পরবর্তী প্রস্তাব শ্রী সত্যরঞ্জন বাপুলি কর্তৃক উত্থাপিত হয়েছে। তিনি যে প্রস্তাবটি উত্থাপন করেছেন সেটা হচ্ছে যে উত্তরবঙ্গে ২১এ জানুয়ারি, '৭৮ সাল তারিখে একটি ঘটনা সামবিয়াং বলে একটি স্থানে যেখানে তিনি বলেছেন যে কতকগুলি লোককে হত্যা করা হয়েছে। এই অবস্থার ঘটনা স্বাভাবিকভাবেই এটা ল' অ্যান্ড অর্ডার, আইন শৃঙ্খলার বিষয় এবং সাধারণ আইনকানুনের ভিতর এর যে রেমিডি বা প্রতিকার বা প্রতিবিধান তার ব্যবস্থা রয়েছে। সুতরাং, প্রথমত এই কারণে এবং দ্বিতীয়ত, আপনারা সমস্ত সদস্যই, বিশেষ করে শ্রী বাপুলি, আগামী বিধানসভায় যেসব আলোচনা রয়েছে, গভার্নারস্ অ্যাড্রেস, রাজ্যপালের ভাষণ এবং বাজেট ডিসকাশন-এর মধ্যে এই বিষয়টি তিনি উত্থাপন করতে পারবেন এবং এর আলোচনা সদস্যরা করতে পারবেন। এই দুই কারণে আমি তাঁর অ্যাডজার্নমেন্ট প্রস্তাব বাতিল করছি। তবে মাননীয় সদস্য শ্রী বাপুলি তাঁর প্রস্তাবটি এখানে পাঠ করতে পারেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবটা পড়ার আগে দু'একটি কথা এই সম্বন্ধে দু'এক মিনিটের মধ্যে বলতে চাই। সেটা হচ্ছে যে এই সামবিয়াংএর যে ঘটনার বিষয়ে গত পরশুদিন আমি ওখান থেকে একটা টেলিগ্রাম পেয়েছি—দার্জিলিং জেলা থেকে। সেখানকার নাগরিকদের পক্ষ থেকে আমাকে অনুরোধ করা হয়েছে যাতে আমি এই ব্যাপার নিয়ে বিধানসভায় মাননীয় স্পিকারের দৃষ্টি আকর্ষণ করি। আমি মনে করি এটা আমার একটা নৈতিক কর্তব্য এটা মাননীয় বিধানসভার মাননীয় সদস্যদের কাছেও বলা যে যখন এই রকম একটি মর্মান্তিক ঘটনা ঘটেছে এবং হত্যার অভিযোগ এসেছে, এই সম্বন্ধে রাজ্য সরকার এটাকে প্রেসটিজ বা মর্যাদার প্রশ্ন হিসাবে না দেখে যদি ন্যায়সঙ্গতভাবে রাজ্যসরকার একটা নিরপেক্ষ তদন্তের নির্দেশ দেন তাহলে রাজ্য সরকারের জনসাধারণের দৃষ্টিতে তাদের পোজিশন অনেক উন্নত হবে বলে সরকার শ্রী বাপুলির প্রস্তাবটি মর্যাদার প্রশ্ন হিসাবে না দেখে সমগ্র বিষয়টি নিয়ে পূর্ণ তদন্ত করুন, রাজ্য সরকারের কাছে আমাদের অনুরোধ যে এই সরকারের ভারপ্রাপ্ত মন্ত্রী এই সম্বন্ধে একটা যদি বিবৃতি এই হাউসে দেন তাহলে ভাল হয় এবং সকলেই চাচ্ছেন যে এই সম্পর্কে একটা নিরপেক্ষ তদন্ত হোক। শ্রী গুরুং, যিনি অনশন করছেন, তাঁর অবস্থা নাকি খুব গুরুতর। এই ব্যাপারটা গুরুত্বপূর্ণ সেইজন্য ব্যাপারটা বিবেচনা করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, আপনিও স্যার, গুরুত্ব দিয়েছেন। শ্রী গুরুং-এর অবস্থা অত্যন্ত আশঙ্কাজনক বলেই আজকে হাউসে আমাকে এটা রাখতে হচ্ছে।

সামবিয়াং চা বাগানের নৃশংস হত্যাকান্ড সাঁইবাড়ির হত্যা ও মধুসুদনপুরের হত্যাকে ছাড়িয়ে ১৯৭৮ সালে একটা নূতন হত্যার কুখ্যাত নজীর সৃষ্টি করেছে। বর্তমান সরকার

ক্ষমতায় আসার পর খুন, ডাকাতি, রাহাজানি, গুলি ও লুটপাট একটা সাধারণ দৈনন্দিন ঘটনার মধ্যে এসে দাঁড়িয়েছে। চা বাগানের শ্রমিকদের এই হত্যা কি একটা নিরবিচ্ছিন্ন ঘটনা, না সুপরিকল্পিত এটাই এখন পশ্চিমবাংলার সাধারণ মানুষের প্রশ্ন। এই চা বাগানের শ্রমিকেরা কংগ্রেস হিসাবে কংগ্রেস শ্রমিক ইউনিয়নের সঙ্গে জড়িত ছিল। কিন্তু এই দরিদ্র শ্রমিকদের উপর বারবার আঘাত হেনে সি. পি. আই. এম. ব্যর্থ হয়েছে। তাদের দলে টানতে কিন্তু পারেনি নিজেদের প্রভাবান্বিত ইউনিয়ন গড়তে। তাই শ্রমিক ইউনিয়ন নেতাদের হত্যার একটা পরিকল্পনা এই ঘটনার কয়েকদিন আগেই নেওয়া হয়েছে।

এই নৃশংশ হত্যাকান্ড কোনও সভ্যদেশের নাগরিকের কল্পনাতেও আসেনা। কিন্তু বর্তমান পশ্চিমবাংলা সরকার এই অভূতপূর্ব ঘটনাকে একটা সাধারণ ঘটনা হিসাবে উপেক্ষা করেছে। কারণ এই খুন হয়েছে কংগ্রেস কর্মী। এ নৃশংস ঘটনার দিন মাত্র ৩০ মাইল দূরে থেকেও মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু এ হত্যাকাণ্ডের অকুস্থল দেখে ওঠার সুযোগ করতে পারেননি। কিন্তু এটা যদি কোনও সি পি আই (এম) কর্মীর হত্যাকাণ্ড হতো, তাহলে তিনি কি এই একই ভূমিকা নিতেন? তাই সাধারণ মানুষের প্রশ্ন মুখ্যমন্ত্রী কি তাঁর কেবল দলেরই মুখ্যমন্ত্রী? সাধারণ মানুষ বা অন্য দলের লোক খুন হলে তার কি কোনও দায়িত্ব বা কর্তব্য থাকে না? কেন সরকার এই নৃশংস হত্যাকাণ্ডের তদন্তের জন্য কমিশন বসাতে ভয় পাচ্ছেন? সত্য ঘটনা উদঘাটিত হলে সাধারণ মানুষ সব জানতে পারবে এটাই কি ভয়? খুনের রাজনীতির পরিণতি কি তা পশ্চিমবাংলার আগেকার ইতিহাস সাক্ষী দেবে এবং সেই একই খেলা নিয়ে বর্তমান সরকার যে মেতে উঠেছে পশ্চিমবাংলার মানুষ তার জবাব দেবে। সাবমিয়াং চা বাগানের ২০০ জন শ্রমিক অর্ধাহারে ও অনাহারে দিন কাটাচ্ছে এবং ঘটনার ফলে দার্জিলিং জেলার সমস্ত চা বাগানের শ্রমিকেরা ভীত ও শংকিত হয়ে পড়েছে। এই হত্যাকান্ডের পিছনে সি পি আই এম-এর অনেক বড় বড় কর্তাদের হাত আছে, এই তথ্য আমাদের হাতে আছে এবং সেই জন্য সমস্ত মাননীয় সদস্যগণের আলোচনার জন্য সভার সমস্ত কাজ মুলতুবি রেখে—

**মিঃ স্পিকার ঃ** আপনি কিন্তু নিয়ম ভঙ্গ করছেন, বসুন, বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সভার সমস্ত কাজ মুলতুবি রেখে সাবমিয়াং-এর ঘটনা আলোচনা হওয়া দরকার। আশা করি আমার এই প্রস্তাব সমস্ত সদস্য গ্রহণ করবেন।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমার সামনে তিনটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এসেছে, তার একটি দিয়েছেন শ্রী গৌরচন্দ্র কুন্ডু, সেটি হল—এককালীন বকেয়া সুদ আদায়ে জনসাধারনের অসুবিধা। দ্বিতীয়টি হল—শ্রী হাবিবুর রহমান এবং শ্রী সামসুদ্দিন আহমেদের—"মশার কামড়ে ডেঙ্গু জ্বর। তৃতীয়টি হল শ্রী জন্মেজয় ওঝা ও শ্রী বলাইলাল দাসমহাপাত্রের—মেদিনীপুর জেলা ম্যাজিস্ট্রেটের সই জাল করে লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ। আমি এই শেষ প্রস্তাবটি আজকে দৃষ্টি

আকর্ষণের জন্য গ্রহণ করছি। সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রী মহাশয় আজকে বিবৃতি দিতে পারেন অথবা তিনি তারিখ নিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ২৮এ ফেব্রুয়ারি।

## Mention Cases

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের এই হাউসের প্রতি সদস্যের এবং সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি বিশেষ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। বিষয়টি হল—আংশিক রেশন অঞ্চলে, গ্রামাঞ্চলে, যে সমস্ত গ্রামের সাধারন মানুষ আছে, গরিব জনসাধারন আছে, দুস্থ মানুষ আছে, গরিব পশ্চাদপদ মানুষ আছে, তারা মোটে রেশন কার্ড পাচ্ছেনা, তারা এই রেশন কার্ডের জন্য তিন চার মাস ধরে সরকারি দপ্তরে, মহকুমায় খাদ্য দপ্তরে যাতায়াত করছে কিন্তু নিরাশ হয়ে ফিরে আসছে। আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর কাছে এই নিবেদন করব যে তিনি যেন এই দুঃস্থদের প্রতি পশ্চাদপদ মানুষের প্রতি সহানুভূতিসম্পন্ন হন এবং তারা যাতে রেশন কার্ড পেতে পারেন, সেটা দেখেন। এটা সরকারি ঘোষিত নীতি আমাদের।

[1-20—1-30 P.M.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। নেতাজীনগর কলেজ take over management ordinance 1978 এই অর্ডিন্যান্সটি ১৪ তারিখ রাত্রিবেলা সই হয়। এই কলেজটি ১৯৬৭ সনে হয় এবং ক্যালকাটা ইউনিভারসিটি ফার্স্ট স্ট্যাটাউট অনুসারে সেই কলেজটির ইলেকশন করতে বলেন। কিন্তু প্রশান্ত সুর মহাশয় ইলেকশন করতে রাজি হন নি। তারপর যখন ইলেকশন হয় তখন প্রশান্ত শুর একটি দরখাস্ত করেন হাইকোর্টে। সেই দরখাস্ত এখনও ডিসপোজ হয় নি। তিনি ইন্টারলোকেটারি অ্যাপলিকেশন করেন। একের পর এক অ্যাপলিকেশনে তিনি হেরে যান। এই কলেজটির ইলেকটেড বডি যাতে পজেসন না পান তার জন্য চেষ্টা করে গেছেন। এই মিনিস্ট্রি হবার পর ১৫ তারিখ হাউস বসার কথা। এর আগে হাইকোর্ট অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করেছিলেন। তারপর কি হঠাৎ প্রয়োজন হল বা জোর তাগিদ হল ১৫ তারিখ হাউস বসছে, ১৪ তারিখে অর্ডিন্যান্স করে সি. পি. এমের ওয়ারকার অ্যাডমিনিস্ট্রেটর হলেন। এটা কি ক্ষমতার অপব্যবহার নয়? দেড় হাজার ছাত্র এবং প্রায় একশো শিক্ষক তারা সবাই সন্ত্রস্ত যে তাদের কবে চাকরি যাবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো জানেন গত পাঁচ বছরে কংগ্রেসের অত্যাচারে মানুষ অতিষ্ঠ হয়ে কংগ্রেসের বিরুদ্ধে ভোট দিয়ে বাংলাদেশের মানুষ বামফ্রন্ট সরকারকে বসিয়েছে। ঠিক আজকে একটা বাহিনীর দ্বারা বাংলাদেশের মানুষ আক্রান্ত। ছাত্র-ছাত্রীদের জীবন অতিষ্ঠ হয়ে যাচ্ছে। শহরের মানুষ কোনও কাজ করতে পারছেন না।

সেটা হচ্ছে মশক বাহিনী। সেইজন্য বাংলাদেশের মানুষ বামফ্রন্ট সরকারকে বলছে যেমনভাবে কংগ্রেস সরকারকে বিতাড়িত করেছেন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তেমনিভাবে যেন মশককে বিতাড়িত করেন। স্বাস্থ্যমন্ত্রী এবং পৌরমন্ত্রীর দৃষ্টি এই বিষয়ে আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব :** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সাধারন মানুষ অনেক আশা করেছিলেন। কিন্তু দেখা যাচ্ছে স্বাস্থ্য দপ্তরের ডাক্তারদের যে চরম অবহেলা তার ফলে বহু জায়গায় দেখা যাচ্ছে গরিব রোগীরা উপেক্ষিত হচ্ছে এবং মৃত্যুমুখে পতিত হচ্ছে। পরশুকার একটা ঘটনার কথা বলি। শ্রী উৎপল সেনের বাড়ি বারাসাত রামকৃষ্ণ পল্লীতে। তিনি বারাসাত হাসপাতালে ভর্তি হলেন ১৯-২-৭৮ তারিখে। সারাদিন তাকে কোনও ডাক্তার অ্যাটেন করলেন না। পরের দিন সাড়ে এগারটার সময় তাকে সেকিউয়েল বলে একটা ইনজেকশন ডেট এক্সপায়ার করা দিলেন। সেটা তাকে পুস করবার পর এক ঘন্টার মধ্যে তিনি মারা গেলেন। এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দোষী ডাক্তারদের অবিলম্বে শাস্তি বিধান দাবি করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। পশ্চিমদিনাজপুর জেলার কালিয়াদহ থানার অন্তর্গত তংগপুর জুনিয়র বেসিক ট্রেনিং ইন্সটিটিউটে তফসিলি জাতি এবং উপজাতি শিক্ষকদের ক্ষেত্রে সেখানকার স্থানীয় সিলেকশন কমিটি দ্বারা তাদের অধিকারে হস্তক্ষেপ করা হয়েছে। সেটা এইরকম ১৯৭৭ সালের ২৩এ আগস্ট তারিখে যুগান্তর পত্রিকায় বলা হয়েছিল যে সমস্ত তফসিলি জাতি এবং উপজাতিদের পরীক্ষার্থীদের প্রবেশাধিকারের ক্ষেত্রে শতকরা ২৫ এবং ১০ ভাগ আসন সংরক্ষিত থাকবে। কিন্তু বড়ই দুঃখের বিষয় যখন সিলেকশন করা হয় তখন দেখা যায় তফসিলি জাতির ক্ষেত্রে ৯ জন এবং উপজাতির ক্ষেত্রে ৩ জনকে গ্রহণ করা হয়েছে। আমি মনে করি তফসিলি জাতি এবং উপজাতিদের ক্ষেত্রে এইটা একটা বিরাট অধিকারে হস্তক্ষেপ করা হয়েছে এবং সংশ্লিষ্ট দপ্তরের যিনি মন্ত্রী রয়েছেন তাঁকে এই ব্যাপারে ইতিমধ্যে চিঠি দেওয়া হয়েছে এবং তিনি এর প্রতিকারের জন্য কি করেছেন তা যদি এই হাউসের সামনে বিবৃত করেন তাহলে উপকৃত হবে।

**Shri Rajani Kanta Doloi :** Sir, I draw the attention of the House to a serious matter concerning law and order of the state, viz., the recent preplanned well calculated and cold blooded murders in the Hill areas, particularly the incident occuring on 21st January, 1978, at Shambiang in Garubathan P.S. in which innocent congress workers were killed and seriously injured on being brutally put in running dryer machine. The ghastly incident which was more horrible than the Saibari murder and which has even surpassed the atrocities committed on the

Harijans at Belchi, is an indication of the unfortunate state of affairs prevailing in the hill areas.

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর)**ঃ- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কাঁথি মহকুমায় ১৯৬৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কয়েকবার বন্যা হয়ে গেছে—ন্যাচরাল ক্যালামিটি হয়ে গেছে। ওখানকার কৃষি ঋণ মকুব করবার জন্য এই সরকার প্রতিশ্রুতিবদ্ধ এবং নির্বাচনের পূর্বে আপনারা এই কথা বলেছিলেন। তাই আমি বর্তমান সরকারের কাছে বলছি আপনারা এই কৃষি ঋণ মকুব করে দিন। কেন না গভর্নমেন্ট রিপোর্টে বলছে ৩০ থেকে ৩৫ কোটি টাকার ফসল ওখানে নষ্ট হয়ে গেছে। আমাদের ওখানে যে ২।।/৩ কোটি টাকার লোন রয়েছে সেটা মকুব করে দেবার প্রতিশ্রুতিও রয়েছে। কাজেই আমি আশা করব এই সরকার গরিব ও প্রান্তিক চাষীদের কৃষি ঋণ মকুব করে দিয়ে তাদের রক্ষা করবেন।

**শ্রী মতীশ রায়**ঃ মাননীয় স্পিকার, স্যার, আপনি জানেন বেঙ্গল ইমিউনিটি কোম্পানি পশ্চিমবাংলার ওষুধ তৈরির কারখানা। এই কারখানা কর্মচারিদের ক্লোজার নোটিশ জারি করেছে এবং ১লা মার্চ থেকে সেই কারখানার ২২০০ কর্মচারী কর্মচ্যুত হতে যাচ্ছে। আমি পশ্চিমবাংলার শিল্প মন্ত্রী ও শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি কর্মচারিদের ক্লোজার নোটিশ যাতে কার্যকর না হয় সে জন্য রাজ্য সরকার ব্যবস্থা করুন এবং কেন্দ্রীয় সরকার যাতে এই কারখানাটি অধিগ্রহণ করেন সেই ব্যাপারে প্রয়োজনীয় চাপ কেন্দ্রীয় সরকারের উপর দিন। কারণ বরাহনগরের জনসাধারন এর সঙ্গে জড়িত।

**শ্রী দেবপ্রসাদ সরকার**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৭/২/৭৮ তারিখে মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানার আমাদের দলের লোকাল কমিটির বিশিষ্ট সদস্য কমরেড আবদুস সাদেক-এর বাড়ি নটোরিয়াস অ্যান্টি সোস্যাল এলিমেন্টসরা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে চড়াও করে এবং কমরেড সাদেককে ঘটনাস্থলেই গুলি বিদ্ধ করে মেরে ফেলে এবং কমরেড সাদেকের স্ত্রী কমরেড স্বপ্না, তিনিও আমাদের দলের একজন উল্লেখযোগ্য কর্মী, তাকেও গুলি বিদ্ধ করে। তিনি অত্যন্ত সংকটজনক অবস্থায় বহরমপুর হাসপাতালে দিন গুনছেন। গত ১৭/২/৭৮ তারিখে ঘটনা ঘটেছে এবং ২০ তারিখ পর্যন্ত আমি জানি সেই ঘটনাকে কেন্দ্র করে কাউকে গ্রেপ্তার করা হয় নি। এর ফলে সাধারন মানুষের মধ্যে প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে। এই সমস্ত নটোরিয়াস অ্যান্টি-সোস্যাল এলিমেন্টসরা প্রকাশ্যে শাসিয়ে বেড়াচ্ছে এবং এই দলের আরও যারা কর্মী আছেন তাদেরও জীবন নেবে এই ধরনের শাসিয়ে বেড়াচ্ছে। থানা থেকে এই সম্পর্কে কিছু করছে না—তাদের অক্ষমতা জ্ঞাপন করেছে। কাজেই এই বিষয়ে উপযুক্ত শাস্তি বিধানের ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী অনিল মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১৮ই ফেব্রুয়ারি বিকাল ৫টা নাগাদ ওন্দা থানায় এক বিরাট ঝড় ও শিলাবৃষ্টি হয়। স্যার, সেখানে শিলাবৃষ্টি এমন হয়েছে যে, তার ফলে সেখানে কয়েক ইঞ্চি বরফ পর্যন্ত জমে যায়। এর ফলে হাজার হাজার মানুষ গৃহচ্যুত হয়েছেন এবং সেখানকার মানুষরা অবর্ননীয় কষ্টের মধ্যে পড়েছেন। স্যার, এই অবস্থায় মাননীয় ত্রানমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আমার বিনীত নিবেদন, অবিলম্বে এ অঞ্চলের জন্য ত্রাণের ব্যবস্থা করুন।

**Message regarding Ratification on Constitution (Forty-fourth Amendment) Bill.**

**Secretary (Shri D. N. Banerjee):** Sir, I beg to report that a Message has been received from the Rajya Sabha for ratification of the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of Article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fourth Amendment) Bill, 1977, as passed by the Houses of Parliament and the short title of which has been changed into The Constitution (Forty-third Amendment) Act, 1977.

Sir, I lay the Message on the Table.

**Statement under rule 346**

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্পনীতি সম্পর্কে এই বিবৃতিটি আমি আর এখন পড়তে চাই না, কারণ এটা পড়ার প্রয়োজন আছে বলে মনে হয় না আমি এই বিবৃতিটি সভার কাছে রাখলাম, মাননীয় সদস্যদের মধ্যে এর কপি সার্কুলেট করা হবে।

**Industrial Policy for West Bengal**

The Printed Speech of Dr. Kanailal Bhattacharyya was taken as read.

1. The major goals of the Left Front Government over the long run should be: (a) reversal of the trend towards industrial stagnation, (b) arresting the growth of unemployment and providing for increased employment in the industrial as well as agricultural sectors, (c) encouraging the growth of small and cottage industries, (d) lessening the stranglehold of the monopoly houses and multinational firms on the economy of the State, (e) encouragement of indigenous technology and industrial self-reliance, (f) the gradual expansion of the public sector, and

(g) increasing the control of the actual producers, that is, the workers, over the industrial sector.

2. The different goals mentioned above are interconnected. The reversal of the tendency towards industrial stagnation and the active expansion of industrial employment require that the State Government should not think in terms of a mere revival of old industries substantially under old forms of management and control. If the stress in policy is exclusively on revival, the monopoly houses and the multinational companies will be helped in further increasing their grip over the economy of this State. This would be wholly against the principles upheld by the Left Front, which is pressing the Centre to curb the activities of the monopoly industrial houses and the multinational corporations. The Front would like this policy to be accepted as much at the national level as in the case of individual States. In the years since Independence, the multinational companies and big houses have utilized the profits realized from West Bengal's industries either for supporting the lavish style of living of the owners and top executives or for setting up industries elsewhere, or for remitting funds abroad. Only a part was utilized to set up new units (the stimulus for which too was often provided by public sector investment). These new units were generally highly capital-intensive ; the share of wages and the generation of employment in such units were relatively low even by the standards of traditional large-scale industries of India. The multinational companies and monopoly houses did little to counteract the obsolescence of such industries as jute textiles of engineering through any active policy of research of market development.

3. One simple policy prescription follows from the above : in the case of all sick units, proposals for reopening should be considered only if these are found viable under normal conditions of demand. The old management should in general be thrown out except where it can be shown that the unit became sick because of unforeseable bad luck, rather than because of dishonesty, shortsightedness or incompetence on their part. Representatives of workers must invariably be associated with schemes and plans for reviving sick units.

4. The Government should, as a matter of policy, scrutinize every industrial project with an eye to alternative uses for the funds to be spent. The objective which should get top priority in such a scrutiny is

the maximization of employment in the long run.

5. There are industries like handlooms, or powerlooms, for production of cotton or natural silk-goods, which everybody recognizes as relatively labour-intensive. Besides, there are many sectors in which small-scale units can be made easily viable with adequate financial support and facilities for marketing. At the moment, in many fields (for instance, foot wear or crude engineering goods) products of small-scale units are bought up by big business houses or multinational corporations at knockdown prices and then sold with the brand names of the latter. Given appropriate support and technical guidance, such small units can become free of the domination by the big firms and can generate output and employment.

6. Wherever possible, producers' cooperatives should be formed for running small units and, in case necessary, financial subsidy extend to them. Even in such cases, after some while, no more than seed money should be provided by the State, but the units be encouraged to take recourses as far as possible to bank finance.

7. Some of the areas in which the State should provide assistance to countervail the domination of large and foreign firms are (a) provision of marketing outlets (this can be most effective where the State itself is a major consumer), (b) provision of facilities of testing and quality control, and (c) establishing direct links between the actual producers and the export markets. The State Government should make a beginning by providing, through proper arrangements with the Central Government, independent access to the export markets to the small producers.

8. The policy for the State Government is thus clear. But it is not possible to leave out altogether the multinational corporations and the big industrial houses in the immediate period. They are currently responsible for a significant proportion of the total output of the organised industrial sector in the State. They have been either diverting their profits elsewhere or utilizing these for trade and speculation with deleterious consequences on the State's economy. Until the Central Government is persuaded to accept the policy spelled out in the manifesto of the Left Front concerning these entities, it is to the interest of the people of the State that their profits are re-invested in this State itself. There can be

no question of allowing new multinational units to come in. As long as the laws of the land are not contravened, the State Government may however allow the existing multinational corporations and big industrial houses to plough back their profit, but only along clines previously agreed to and vetted by the Industrial Advisory Council (later referred to). In submitting schemes for plough-back, these units must place maximum emphasis on the need to expand employment and utilise indigenous technology. Care must also be taken that they are not allowed entry into spheres where small and medium-scale units deserve to be nurtured on technological, economic as well as social grounds.

9. Whether for encouraging indigenous technology or for offering stimulus to small-scale operations or for providing basic inputs to crucial sectors, it will be necessary to rely more and more upon the instrumentality of public undertakings. The public undertakings must ultimately become the channel through which the goals of production, investment, surplus generation and income distribution are achieved. They should be utilised to promote activities that private enterprises do not engage in, to supplement activities engaged in by private enterprises in a limited scale, or to replace private enterprises that have somehow proved themselves undesirable. In order to fulfil these objectives, the public undertakings must operate at demonstrable levels of efficiency, be free of corruption and generate surplus. A government dominated by vested interests will tend to operate the public sector at a deficit in order to benefit private interests and meet the deficit through taxation and borrowing-discrediting and using the public sector at the same time. The Left Front Government must not be forced into the same situation with respect to these undertakings. The employers of these undertakings—workers as well as managers—must not be caught in the vicious trap of low productivity, high costs, erosion of net worth and general indifference. The workers must rapidly equip themselves with skills and knowledge so that they might be associated with the efficient running of these enterprises.

10. Unfortunately, the current state of the public enterprises in West Bengal is most disappointing. The accumulated losses till now approximate to Rs.150 crores. Of the more than 40 public undertakings and corporations in the State, several exist only in name and have nominal functions. In most instances, their overheads are disproportionate to their contribution to output and employment generation. The avowed purpose with which these undertakings were set up was to attract

inance from banks and similar institutions, but as a matter of fact, they :ontinue to depend overwhelmingly on the State's finances. Even a :ursory examination reveals that these undertakings are mostly government departments, masquerading as companies and corporations. Given heir present structure, they would be unable to fulfil any role, whether loctrinaire or pragmatic. The Left Government must critically review he performance of these undertakings rationalise and re-structure them vhere necessary and put them under professional management. Their ccountability must be established not by bureaucratic controls but by etting clear financial goals and physical targets and continuous monitorng of performance against such standards.

11. Till now the joint sector has been a cover for expanding the urisdiction of private enterprise with the help of public funds. This ituation must change, but the prior condition for that is an effective nd ideologically oriented public industrial sector.

12. Investment proposals, whether in the public, the joint or the rivate sector, must be carefully assessed in terms of their financial, conomic and social viability. For laying down the general guidelines of ndustrial policy, an Industrial Advisory Council should be set up consistng of representatives of (a) the Government, (b) large-scale manufacurèrs, (c) middle-level management, (d) small industrialists, (e) trade nions, (f) technological experts and (g) financial experts. There should e public hearing on large projects (say, costing more than Rs.1 crore) vhere interested parties should be called upon to provide evidence. 'rojects should also be sent for vetting to approved agencies possessing xpertise in the fields of technology, economics, etc., for example, the tate Planning Board.

13. A State Council of Science and Technology should be set up o promote small and village industries through research on products and rocesses that can provide more employment and replace imported prodicts, technology or materials. Such a Council might also be entrusted vith the task of ensuring a better integration between technological raining and productive work. The State has at the moment a large :ontingent of technically qualified personnel ; it also produces a consid:rable number of techniques, and the skills of many of them are curently misused. A proper harnessing of existing skills and the developnent of skills for labour intensive technologies and technologies for a

mass consumer and producer goods can go a long way to increase industrial employment and raise the level of living of the common people.

14. The strategy outlined above will be fully consistent with an integrated development of the rural economy. Small scale, decentralized units will be built to create additional employment for the rural poor, to satisfy some of their basic consumption needs and to provide many of the inputs that the peasantry will need to improve crop production. One natural corollary of the strategy will be to shift the resources away, relatively, if not absolutely, from the Calcutta Metropolitan region. This will make it possible to develop the severly neglected regions of western West Bengal and North Bengal.

15. Given the difficult resource position of the State Government, it will have to seek every now and then additional funds from outside for promoting industrial growth. Strengthening the public sector should be a cardinal principle with the national financial institutions ; such funds should, therefore, be readily forthcoming from them. If, beyond this, further resources are called for, it is for the Union Government to ensure their availability. Where foreign ex-change is needed for a particular industrial project, it is to be expected that the Centre will allow the State Government to draw upon the country's ample exchange reserves rather than ask it to seek accommodation from external sources.

16. There is the allied issue of technological assistance from external sources. In case indigenous technology is lacking in a particular area, the State Government should not be averse to inducting foreign skills and expertise. Its preference would however be for the induction of technology from the socialist countries, since our experience indicates that these countries can be depended upon to offer meaningful support to the public sector. The terms under which this technology is to be imported would have to be settled in consultation with the Centre.

17. The constraints under which a State Government has to operate under the existing constitutional arrangements can not but affect industrial policy prescriptions too. It is thus necessary to reiterate here the Left Front's demand for a major modification in the allocation of powers between the Centre and the States in such matters as industrial licensing, the regulation of industries and arrangements concerning insti-

tutional finance. The Industrial Development and Regulation Act must be suitably amended so as to enable the State Governments assume powers to investigate into the affairs of individual industrial units.

18. For effective redress of the problem of regional imbalances in industrial growth, it is important that the Central Government is urged upon to accept the three-fold principle of (a) the equalization of prices of all industrial raw materials throughout the country, (b) the equalization of freight for these materials for all parts of the country, and (c) State-wise distribution of all industrial raw materials on the basis of actual requirement.

19. One major reason for the industrial set-back in West Bengal in the more recent period is the policy pursued by the national financial institutions. At a certain juncture, a view was taken that West Bengal, being a relatively industrialised State, can be discriminated against in the matter of deployment of institutional funds. This policy has to be reversed ; the Central Government must ensure that banks and other public financial agencies do not import their own subjective bias in deciding upon the quota of institutional fund for this State, or in deciding which sector or group is to be offered particular encouragement. The closest liaison needs to be established between the State Government and the financial institutions ; the latter must be persuaded to abide by the judgement and priorities of the State Government in the allocation of funds and in the management of units financed by them within the State. It has to be specially impressed upon the institutions that they must pay respect to the established policy of the State Government to promote labour intensive industries and indigenous technology.

20. The public financial institutions should also review their conventional policies about guarantees and collaterals. This is particularly important in the context of the need to provide adequate credit to small artisans and unemployed young persons. The State Government may indicate to the institutions, including the banks, certain targets for fulfilment in the matter of credit allotment to different economic groups. Continuous appraisals should take place to ensure that the targets are fully reached.

21. While seeking institutional finance for the State's industrial growth, the authorities must however eschew policies which bear any trace of

parochialism. On the contrary, the State Government must campaign for additional investible funds for the entire Eastern region, since irrespective of all other considerations, industrial development in any eastern State will by and large also contribute to the well being of West Bengal's economy.

**মিঃ স্পিকার :** নির্মলবাবু, আপনার কি মেনশন আছে, বলুন।

**শ্রী নির্মল বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী শম্ভু ঘোষের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, একাধিক সংবাদপত্রে বেরিয়েছে যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রচুর পরিমাণ সম্পত্তি বেদখল হয়ে আছে। স্যার, এন. সি. বসুমল্লিক দীর্ঘদিন পূর্বে প্রায় ৫ কোটি টাকার সম্পত্তি—বৈঠকখানা বাজার, হেয়ার স্ট্রিটের বাড়ি এবং কলকাতার আরও কয়েকটি বাড়ি—কলকাতা বিশ্ববিদ্যালয়কে দান করেছিলেন, কিন্তু এসবগুলি বেদখল হয়ে আছে। এগুলি যদি উদ্ধার করা হয় তাহলে মাসে প্রায় দু লক্ষ টাকা পাওয়া যাবে এবং তা দিয়ে অনেক অধ্যাপক নিয়োগ করা যাবে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের আর্থিক সংকট খানিকটা দূর হতে পারবে এবং রাজ্যসরকারেরও তাতে সুবিধা হবে। এখানে উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় আছেন, তিনি যদি এ সম্পর্কে কিছু বলেন যে এ ব্যাপারে কি করছেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার :** এইভাবে এখন কিছু বলার সুযোগ নেই, কারণ, মাঝখান থেকে বললে কাজের অসুবিধা হবে।

## Laying of Ordinances

### The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1977

**Shri Bhabani Mukherjee:** Sir, I beg to lay the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) (Ordinance), 1977 (West Bengal Ordinance No.XV of 1977) under Article 213 (2) (a) of the Constitution of India.

### The West Bengal Panchayat Amending Ordinance, 1977

**Shri Bhabani Mukherjee:** Sir, I beg to lay the West Bengal Panchayat Amending Ordinance, 1977 (West Bengal Ordinance No.XVI of 1977) under article 213(2) (a) of the Constitution of India.

### The Bidhan Chandra Krishi Viswa Vidyalaya (Temporary Supersession)

**Shri Kamal Kanti Guha :** Sir, I beg to lay the Bidhan Chandra Krishi Viswa Vidyalaya (Temporary Supersession) Ordinance 1977 (West Bengal Ordinance No.XVII of 1977) under Article 213 (2) (a) of the Constitution of India.

**The West Bengal Municipal Employees Compulsory Retirement Repealing Ordinance 1977.**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to lay the West Bengal Municipal Employees (Compulsory Retirement) Repealing Ordinance, 1977 (West Bengal Ordinance No.XVII of 1977) under Article 213 (2) (a) of the Constitution of India.

**The West Bengal Panchayat (Amendment) Ordinance, 1978**

**Shri Bhabani Mukherjee :** Sir I beg to lay the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1978 (West Bengal Ordinance No.I of 1978) under Article 213(2)(a) of the Constitution of India.

**The Calcutta University (Temporary Supersession) Ordinance, 1978**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to lay the Calcutta University (Temporary Supersession) Ordinance, 1978 (West Bengal Ordinance No.II of 1978) under Article 213 (s) (a) of the Constitution of India.

**The Burdwan University (Temporary Supersession) Ordinance, 1978**

**Shri Sambhu Charan Ghosh :** Sir I beg to lay the Burdwan University (Temporary Supersession) Ordinance, 1978 (West Bengal Ordinance No.III of 1978) under Article 213 (2) (a) of the Constitution of India.

**The North Bengal University (Temporary Supersession) Ordinance, 1978**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to lay the North Bengal University (Temporary Supersession) Ordinance, 1978 (West Bengal Ordinance No. IV of 1978) under Article 213 (2) (a) of the Constitution of India.

**The Kalyani University (Temporary Supersession) Ordinance,**

**1978**

**Shri Sambhu Charan Ghosh:** Sir, I beg to lay the Kalyani University (Temporary Supersession) Ordinance, 1978 (West Bengal Ordinance, No.V of 1978) under Article 213 (2) (a) of the Constitution of India.

**The West Bengal Pre-University, University Entrance and Three-Year Degree Course (Discontinuance of Admission for Prosecution of Study) Ordinance, 1978.**

**Shri Sambhu Charan Ghosh:** Sir, I beg to lay the West Bengal Pre-University, University Entrance and Three-year Degree Course (Discontinuance of Admission for Prosecution of Study) Ordinance, 1978 (West Bengal Ordinance No.VI of 1978) under Article 213 (2) (a) of the Constitution of India.

**The West Bengal Board of Secondary Education (Amendment) Ordinance, 1978**

**Shri Partha De:** Sir, I beg to lay the West Bengal Board of Secondry Education (Amendment) Ordinance, 1978 (West Bengal Ordinance No. VII of 1978) under Article 213 (2) (a) of the Constitution of India.

**The West Bengal Colleges (Payment of Salaries) Ordinance, 1978**

**Shri Sambhu Charan Ghosh:** Sir, I beg to lay the West Bengal College (Payment of Salaries) Ordinance, 1978 (West Bengal Ordinance No.-VIII of 1978) under Article 213(2)(a) of the Constitution of India.

**The Netaji Nagar College (Taking Over of Management) Ordinance, 1978**

**Shri Sambhu Charan Chosh:** Sir, I beg to lay the Netaji Nagar College (Taking over of Management) Ordinance, 1978 (West Bengal Ordinance No.IX of 1978) under Article 213 (2) (a) of the Constitution of India.

**Laying of Report**

**The Third Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for 1976-77**

**Shri Bhabani Mukherjee:** Sir, I beg to lay the Third Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1976-77.

**The Fourth Annual Report on the working and affairs of the West Bengal Mineral Development and Trading Corporation Limited for 1976-77.**

**Dr. Kanailal Bhattacharya:** Sir, I beg to lay the Fourth Annual Report on the working and affairs of the West Bengal Mineral Development and Trading Corporation Limited for the year 1976-77.

**The Tenth Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for 1976-77.**

**Dr. Kanailal Bhattacharya** : Sir, I beg to lay the Tenth Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1976-77.

**The Annual Report on the working and affairs of the West Bengal Pharmaceutical and Phyto-Chemical Development Corporation Limited for 1976-77.**

**Dr. Kanailal Bhattacharya:** Sir, I beg to lay the Annual Report on the working and affairs of the West Bengal Pharmaceutical and Phyto-Chemical Development Corporation Limited for 1976-77.

**The First, Second and Third Annual Reports and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for 1973-74, 1974-75 and 1975-76.**

**Dr. Kanailal Bhattacharya:** Sir, I beg to lay the First, Second and Third Annual Reports and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the years 1973-74 (ending on 30th June, 1974), 1974-75 (ending on 30th June, 1975) and 1975-76 (ending on 30th June, 1976).

[1-40—1-50 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় একটি বক্তব্য এখানে রেখেছেন, তিনি সেটি প্রিভিলেজ মোশন আকারে দিয়েছেন। কিন্তু তিনি এর আগে এই সম্বন্ধে অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলেন—এই স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ট্যারিফ সম্বন্ধে। আমি মনে করি এটা ঠিক প্রিভিলেজ মোশন আকারে আসেনি। তবুও আমি মাননীয় শ্রী ভোলানাথ সেন মহাশয়কে এই বিষয়ে তাঁর সংক্ষিপ্ত ভাষণ রাখতে অনুমতি দিচ্ছি।

## PRIVILEGE MOTION

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ২৬শে সেপ্টেম্বর স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ডিসিশন নেন যে ইলেকট্রিসিটির চার্জেস তারা বাড়াবেন। ২৭এ সেপ্টেম্বর এই হাউসে একটা রেজলিউশন অ্যাপ্রুভ করা হয় fixing Rs. 250 crores to be the maximum limit which the State Electricity Board may, at any time, have on loan. At the same day the demand for grant relating to the Power Department was also discussed and passed in the House. তা করা সত্ত্বেও এই হাউসকে একবারও জানানো হল না। দেশের মানুষের কাছ থেকে আরও বেশি চার্জ বাড়াবার জন্য ডিসিশন নিচ্ছেন কিন্তু এই ডিসিশন এতদিন পর্যন্ত মানুষকে জানানো হয়নি। ১৭ই ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে প্রথম আমরা কাগজে দেখলাম যে বাড়ানো হচ্ছে। জিনিসের দাম বাড়ছে, মানুষের কষ্ট বাড়ছে, পাওয়ারের জন্য মানুষের চাষের ক্ষতি হচ্ছে, প্রডাকশনের ক্ষতি হচ্ছে, তা সত্ত্বেও আমরা এ বিষয়ে আলোচনার সুযোগ পাচ্ছি না। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে বিষয়টি বিবেচনা করবার জন্য অনুরোধ জানাচ্ছি। যখন এই জাতীয় একটা পাবলিক ইমপর্টেন্ট ম্যাটার ডিসাইডেড হবে তখন হাউসে যদি সেশন থাকে তাহলে আপনারা একটা অন্তত ডিসিসন দেবেন যে সেই সমস্ত জিনিস যেন হাউস জানতে পারে। তা না হলে পার্লামেন্টরি ডেমক্রেসি মকারি হবে। আমরা কোনও আলোচনার সুযোগ পাব না, গভর্নমেন্ট কি করছে, না করছে, তা আমরা জানতে পারব না।

**অধ্যক্ষ মহাশয় ঃ** আমি আপনার প্রিভিলেজ মোশন অ্যালাউ করিনি।

তারপর শ্রী ভোলানাথ সেন মহাশয় আর একটা প্রিভিলেজ মোশন আনতে চেয়েছেন। সেটাতে তিনি বলেছেন যেহেতু বর্তমান সরকার মধ্যবর্তীকালে ১৩ নং অর্ডিন্যান্স করেছে সেহেতু আমাদের সদস্যদের অধিকার ভঙ্গ হয়েছে। কিন্তু এ বিষয়ে আমি নিয়ম-কানুন দেখে বলছি যে, এতে সদস্যদের কোনও অধিকার ভঙ্গ করা হয়েছে বলে আমি ঠিক মনে করি না। কারণ গভর্নরের অধিকার আছে, তিনি অর্ডিন্যান্স করতে পারেন। তবে সদস্যদেরও অধিকার আছে সেটি যখন বিলের আকারে আসবে তখন কেন অর্ডিন্যান্স করা হয়েছিল, তার উপর তাঁরা বলতে পারবেন। সুতরাং এ বিষয়ে আমি আর কোনও বক্তব্য রাখতে দিচ্ছি না।

**শ্রী ভোলানাথ সেন :** স্যার, এটা আপনি একটু দয়া করে শুনুন।

**শ্রী নির্মলকুমার বসু :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা দীর্ঘকাল ধরে চলে আসছে এবং সংবিধানে আছে যে, রাজ্যপাল মহাশয়ের ক্ষমতা আছে অর্ডিন্যান্স জারি করার, যখন বিধানসভার অধিবেশন থাকবে না তখন তিনি অর্ডিন্যান্স জারি করতে পারেন এবং সেই অনুযায়ী তিনি অর্ডিন্যান্স জারি করেছেন। বিধানসভার অধিবেশনে বিধিসঙ্গত ভাবে সেটা লে করা হয়েছে এবং প্রতিটি অর্ডিন্যান্স বিল আকারে বিধান সভায় আসবে এবং আলোচনা হবে। সুতরাং এ বিষয়ে উনি কোনও প্রিভিলেজের প্রশ্নই তুলতে পারেন না।

**অধ্যক্ষ মহাশয় :** আপনি যা বললেন, আমিও সেই কথাই বলেছি।

**শ্রী নির্মলকুমার বসু :** আপনি বলার পর উনি আবার বলেন কি করে? এটাই আমার পয়েন্ট অফ অর্ডার।

**অধ্যক্ষ মহাশয় :** ওনাকে জানাবার জন্যই আমি বলছি যে, অর্ডিন্যান্স লে করার ক্ষমতা গভর্নমেন্টের আছে। গভর্নমেন্ট এ বিষয়ে রুল ৭২ অনুযায়ী স্টেটমেন্ট দিতে পারেন। যদি না দেয় তাহলে তখন আপনি আমার কাছে আসবেন।

**শ্রী ভোলানাথ সেন :** স্যার, আমাকে ১ মিনিট সময় দিন। 'পার্লামেন্টরি প্রসিডিয়র অ্যান্ড প্র্যাকটিস' কাউল এবং শাকদার পার্লামেন্টের স্পিকারের দুটি ডিসিসন কোট করেছেন, তাঁরা বলেছেন ১৯৭১ সালের নভেম্বর মাসে .....

**অধ্যক্ষ মহাশয় :** এখন আপনি যদি মনে করেন যে আমার রুলিং ভুল হয়েছে, তাহলে আপনি নিশ্চয়ই আমার দৃষ্টি আকর্ষণ করবেন। তবে আমার মনে হয় না যে আমার রুলিং ভুল হয়েছে। তবুও আপনি আমার দৃষ্টি আকর্ষণ করলে আমি সেটা বিবেচনা করে দেখব। কিন্তু এখন আমি হাউসের সময় আপনাকে নিতে দিচ্ছিনা। আপনি বিষয়টি আমার কাছে নিশ্চয়ই দেবেন এবং আমি দেখব এবং বিবেচনা করব, একথা আমি বলছি। এর পর আর আপনার বক্তব্য রাখা উচিত নয়।

[1-50—2-00 P.M.]

## AMENDMENTS TO GOVERNOR'S ADDRESS

**অধ্যক্ষ মহাশয় :** এখন আমি রাজ্যপালের ভাষনের উপর আলোচনা শুরু করছি। আমি ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর ২৩টি সংশোধনী পেয়েছি। যেহেতু মূল প্রস্তাব বাংলায় দেওয়া হয়েছে সেহেতু ৫।৬।১৪ নং থেকে ২২ পর্যন্ত সংশোধনীগুলি গ্রহণযোগ্য নয়। অপর সংশোধনীগুলি গ্রহণযোগ্য। এগুলি উপস্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হয়েছে। প্রথমে আমি আহ্বান করছি বিরোধী দলের নেতা কাশীকান্ত মহাশয়কে। তিনি তার ভাষন দেবেন।

**শ্রী কিরণময় নন্দ :** I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

কিন্তু দুঃখের বিষয় যে রাজ্যপালের ভাষণে—

গ্রামবাংলার শোচনীয় অবস্থা সম্পর্কে বক্তব্য রাখা এবং সেই সমস্যার সমাধানের কথা রাখা হয় নাই ;

মুনাফাখোর, কালোবাজারি ও ভেজালদারদের বিরুদ্ধে সরকারের ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ নাই ;

যতদিন পর্যন্ত বেকারদের কর্মসংস্থান করা না হয় ততদিন পর্যন্ত বেকার ভাতা দেওয়ার যে প্রতিশ্রুতি নির্বাচনী ইস্তাহারে ছিল তা পালন করার কোনও উল্লেখ নাই ; এবং

ব্লক স্তরে উপদেষ্টা কমিটি বহু ক্ষেত্রে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে প্রকৃত কৃষকের স্বার্থবিরোধী কাজও করেছেন, এরূপ ঘটনার কোনও উল্লেখ নাই।"

**শ্রী লুৎফল হক :** I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—"কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে—

(ক) 'রাজ্যে আইন শৃঙ্খলার চরম অবনতি যথা—হত্যা, ডাকাতি, চুরি, ছিনতাই প্রভৃতির প্রতিরোধে সরকারের চরম ব্যর্থতার কথা বলা হয় নাই ;

(খ) রাজ্যের হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রসমূহের জন্য চিকিৎসকের ব্যবস্থা, পর্যাপ্ত ঔষধ-পত্রের সরবরাহের সুব্যবস্থা করিতে ব্যর্থতার কথা বলা হয় নাই ;

(গ) বিভিন্ন কলকারখানায়, লক-আউট, লে-অফ বৃদ্ধিরোধে সরকারের চরম ব্যর্থতার কথা বলা হয় নাই ;

(ঘ) প্রকৃত ভূমিহীন কৃষকদের বিধিবদ্ধ পাট্টামূলে দখলীকৃত ভূমি হইতে উৎখাত বন্ধ করিতে সরকারের ব্যর্থতার কথা বলা হয় নাই; এবং

(ঙ) পশু (গবাদি) চিকিৎসার সম্প্রসারণ ও ঔষধপত্রের সরবরাহের সুব্যবস্থা বিষয়ে সরকারের ব্যর্থতার কথা বলা হয় নাই।"

**শ্রী হবিবুর রহমান :** I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে—

(ক) গঙ্গা ও পদ্মা নদীর ভাঙ্গনের প্রতিরোধ বিষয়ে কোনও উল্লেখ নাই ;

(খ) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার বিরাট এলাকা ফরাক্কা প্রকল্পের কারণে জলমগ্ন থাকায় উদ্ভূত সমস্যা সমাধানের কোনও উল্লেখ নাই ;

(গ) বিড়ি ও সিগারেট মজুরদের নিম্নতম মজুরি আইন [Biri and Cigar Workers' (Condition of Employment) Act, 1966] কার্যকর করিতে বামফ্রন্ট সরকারের ব্যর্থতার উল্লেখ নাই ;

(ঘ) বাস্তুহীন ও গৃহহীন পরিবারের পুনর্বাসন বিষয়ে কোনও উল্লেখ নাই ; এবং

(ঙ) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর পৌরসভার অধীন ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের কথা বলা হয় নাই।"

**শ্রী সামসুদ্দীন আহমেদ :** I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে—

(ক) বামফ্রন্ট সরকারের ঘোষিত ৩৬ দফা কর্মসূচি মোতাবেক বেকার ভাতা দেওয়া ও বেকারদের কর্মসংস্থানের, বিষয় কোনও সুনির্দিষ্ট পরিকল্পনার উল্লেখ নাই ;

(খ) বর্তমান সরকারের চরম ব্যর্থতার জন্য বিদ্যুৎ সঙ্কট যে তীব্রতর হইয়াছে উহার উল্লেখ নাই ;

(গ) অত্যাবশ্যকীয় দ্রব্যসামগ্রীর মূল্যবৃদ্ধিরোধে বর্তমান সরকারের ব্যর্থতার উল্লেখ নাই ;

(ঘ) মালদহ জেলার কালিয়াচক থানার পাগলা নদীর উপর মজমপুরঘাটে কাঠের সেতু মেরামত ও পাকা সেতু নির্মাণের কোনও উল্লেখ নাই ; এবং

(ঙ) কৃষি প্রধান পশ্চিমবঙ্গের কৃষির সম্প্রসারনের কোনও উল্লেখ নাই।"

**শ্রী দেবপ্রসাদ সরকার :** I beg to move ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে;—

(ক) রাজবন্দীদের মুক্তিদান প্রসঙ্গে এখনও পর্যন্ত কতজন রাজবন্দী মুক্তি পেতে বাকি আছে এবং কতজন বিচারাধীন বন্দীর মামলার নিষ্পত্তি হয় নি এবং রাজবন্দীদের মুক্তিদান ইত্যাদির ব্যাপারে কোনও বৈষম্যমূলক নীতি কাজ করছে কি না সে বিষয়ের কোনও উল্লেখ নেই ;

(খ) দলমত নির্বিশেষে সমস্ত সরকারি কর্মচারিদের রাজনৈতিক কার্যকলাপের প্রতি পুলিশি নজর রাখার ব্যবস্থা বাতিল করা হ'ল কিনা তার কোনও উল্লেখ নেই ;

(গ) কলকাতাসহ চারটি বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন নির্বাচিত সংস্থাগুলোকে অর্ডিন্যান্সের মাধ্যমে বাতিল করে বামফ্রন্ট সরকার উক্ত বিশ্ববিদ্যালয় সমূহের স্বাধিকার (অটনমি) ও স্বাধীনতাকে যে খর্ব করলেন তার কোনও উল্লেখ নেই ;

(ঘ) ১৯৭৮ সালের মধ্যে ১,০০০ নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পূর্ববর্তী প্রতিশ্রুতি ভঙ্গ করে উক্ত পরিকল্পনাকে এক বছর পিছিয়ে নিয়ে যেতে হ'ল কেন তার কোনও উল্লেখ নেই ;

(ঙ) ব্লকস্তরে উপদেষ্টা কমিটি কি নীতির ভিত্তিতে গঠন করা হ'ল তার কোনও উল্লেখ নেই এবং জোতদারদের চাপের কাছে নতি স্বীকার করেই চাষী-মজুর খেটে-খাওয়া মানুষের আন্দোলনে দীর্ঘদিনের সংগ্রামী ঐতিহ্যের অধিকারী এস ইউ সি-কে এই ব্লকস্তরের উপদেষ্টা কমিটি থেকে বাদ দেওয়া হ'ল কেন তারও কোনও উল্লেখ নেই ;

(চ) বামফ্রন্ট সরকারের ফসল কাটার নীতি অনুযায়ী 'যে চাষ করেছে, সে ফসল কাটবে'—এই ধরনের ঢালাও বিধানের দ্বারা ভূমিহীন চাষীদের মধ্যে বিলিকৃত যে তিন লক্ষাধিক একর জমি ১৯৭০ সালের পর থেকে কংগ্রেসি আমলে জোতদাররা জবর দখল ক'রে নিয়েছিল এবং আজও পর্যন্ত যা তারা জোর ক'রে এবং অন্যায়ভাবে ভোগ করে আসছে এবং যে জমি বর্তমান সরকারের আমলেও প্রকৃত চাষীর হাতে ফেরত দেওয়া হয় নি, সেই সমস্ত জমির ধানও যে উক্ত অন্যায় দখলদার জোতদারদের গোলায় তুলে দেওয়ার ব্যবস্থা করা হ'ল তার কোনও উল্লেখ নেই ;

(ছ) কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্নে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়ার দাবি উত্থাপন প্রসঙ্গে রাজ্যের হাতে বর্তমানে যতটুকু ক্ষমতা আছে সেটুকুও যে জনসাধারনের স্বার্থে কাজে লাগানো হচ্ছে না তার কোনও উল্লেখ নেই ;

(জ) বামফ্রন্ট সরকার কর্তৃক ১৯৬৭ সালের যুক্তফ্রন্ট সরকারের ঘোষিত নীতির অনুরূপ 'ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না'—এইরূপ নীতি গৃহীত না হওয়ার দরুন মেডিক্যাল ছাত্রদের ন্যায়সঙ্গত আন্দোলন থেকে শুরু করে বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনকে যেভাবে পুলিশ পাঠিয়ে দমন করা হচ্ছে তার কোনও উল্লেখ নেই ;

(ঝ) বামফ্রন্ট সরকারের আমলেও পুলিশ প্রশাসনের দৌরাত্ম্য যে পুরোমাত্রায় চলছে,

রাজনৈতিক কর্মীদের থানায় ধরে এনে ইচ্ছেমতো কেস দেওয়া হচ্ছে, হয়রানি করা হচ্ছে—এসব কথার কোনও উল্লেখ নেই ; এবং

(ঞ) গণ আন্দোলনের পরিবর্তে পুলিশ প্রশাসনের ওপর নির্ভরশীলতার নীতিকে ভিত্তি ক'রে বর্তমান বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই পুলিশ খাতে যে পৌনে আট কোটি টাকা ব্যয়বৃদ্ধি করেছিলেন এবং পুলিশ প্রশাসনও যে বামফ্রন্ট সরকার প্রদত্ত এই ঢালাও ক্ষমতাকে জনস্বার্থের বিরুদ্ধে বহাল তবিয়তে ব্যবহার করে চলেছে তার কোনও উল্লেখ নেই।"

**শ্রী বিজয় বাউরি :** I beg to move উক্ত ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) মৎস্য উৎপাদনের কর্মসূচির কথা উল্লেখ করা হ'লেও এই সমস্ত কর্মসূচি যে বিন্দুমাত্র সাফল্য অর্জন করতে পারে নি তার কোনও উল্লেখ নাই ;

(খ) গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের কথা বলা হ'লেও কিন্তু পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, ২৪-পরগনা প্রভৃতি জেলায় পানীয় জল সরবরাহের ভয়াবহ সঙ্কটের কথা উল্লেখ নাই এবং অকেজো নলকূপগুলি চালু করার কোনও আশু পরিকল্পনার উল্লেখ নাই ;

(গ) শহরাঞ্চলীয় জমির সর্বোচ্চসীমা আইন প্রত্যাহার ক'রে নতুন আইন প্রণয়নের কথার উল্লেখ থাকলেও এ ব্যাপারে নির্দিষ্ট কোনও প্রস্তাব আছে কি না তার কোনও উল্লেখ নাই ; এবং

(ঘ) পুঁজিবাদী অর্থনৈতিক কাঠামোর সীমাবদ্ধতার মধ্যেও কিছু কিছু রিলিফ দেওয়া যে সম্ভব এবং এই রিলিফ দেওয়ার কাজটি কার্যকর করার ক্ষেত্রে সংগঠিত গণ-আন্দোলন গ'ড়ে তুলেই যে তা করা যায় তার কোনও উল্লেখ নাই।"

**শ্রী রেণুপদ হালদার :** I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) রাজ্যে শিল্পোন্নয়নের সরকারি পরিকল্পনার কথা উল্লেখ থাকলেও কিন্তু আজকের দিনে সঙ্কট জর্জরিত পুঁজিবাদ সমস্যা সমাধানের ক্ষেত্রে যে মূল বাধা তার প্রতি দৃষ্টি আকর্ষণ করা হয় নি;

(খ) ট্রেড ইউনিয়ন অধিকার পুনঃপ্রতিষ্ঠার কথা বলা হয়ে থাকলেও শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে পুলিশের অন্যায় হস্তক্ষেপ যে অব্যাহত গতিতে চলছে তার কোনও উল্লেখ নেই ;

(গ) বোনাস পাওয়ার অধিকার প্রসঙ্গে বোনাসকে ডেফার্ড ওয়েজ হিসাবে গণ্য করার কথার উল্লেখ নেই ;

(ঘ) চাকরিতে নিয়োগের ক্ষেত্রে যে নীতি গ্রহণের কথা উল্লেখ আছে তার দ্বারা ভবিষ্যতে অন্য যে কোনও সরকারের হাতে তাদের সমর্থকদের কাজে নিয়োগের সুযোগ দিয়ে যে নীতিহীন নজীর সৃষ্টি করা হলো তার কোনও উল্লেখ নেই ;

(ঙ) বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বিগত সাত মাসের মধ্যে সাধারন মানুষের ক্রয় ক্ষমতার বাইরে সমস্ত নিত্য প্রয়োজনীয় দ্রব্যের আকাশ ছোঁয়া মূল্যকে কমিয়ে নিয়ে আসা ও তাকে স্থিতিশীল করা দূরে থাক অতীতের সমস্ত রেকর্ড ছাপিয়ে এই কয়েক মাসের মধ্যে এই সমস্ত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দাম লাগাম বিহীনভাবে এত দ্রুত বেড়ে যাচ্ছে কি করে সে সম্পর্কে কোনও উল্লেখ নেই ;

(চ) দরিদ্র চাষী ও কৃষি শ্রমিকদের মধ্যে উদ্বৃত্ত ও বেনামী জমি বিলিবন্টনের বিষয় উল্লেখ থাকলেও সংগঠিত চাষী আন্দোলনকে উৎসাহিত করে তার সাহায্যে বেনামী ও উদ্বৃত্ত জমি উদ্ধারের পরিকল্পনা না নিয়ে প্রশাসনের উপর নির্ভর করে বসে থাকলে এ ইচ্ছা শুধু যে কাগজেই থেকে যাবে সে কথাটির কোনও উল্লেখ নেই ;

(ছ) বিগত যুক্তফ্রন্ট সরকারের স্ল্যাব ভিত্তিক ভূমি রাজস্ব নীতিটি বর্জন করে সেচ এলাকায় ১২ বিঘার উর্দ্ধে ও অ-সেচ এলাকায় ১৮ বিঘার উর্দ্ধে সকল চাষীকে একই হারে ভূমি রাজস্ব ধার্য করে বর্তমান সরকার অধিক জমির মালিকদের সুবিধা করে দিলেন কেন তার কোনও উল্লেখ নেই ;

(জ) বিদ্যুৎসঙ্কটের কথা উল্লেখ করতে গিয়ে দীর্ঘদিনের সঙ্কটজনক বিদ্যুৎ পরিস্থিতির কথা উল্লেখ করা হলেও এই সাত মাসের মধ্যে বিদ্যুৎসঙ্কটের আংশিক নিরসন দূরে থাক তার আরও অবনতি ঘটল কেন, এমন কি শীতকালেও ব্যাপক লোড শেডিং হল কেন তার কোনও উল্লেখ নেই; এবং

(ঝ) বোনাস এবং অনুরূপ বিষয়ে ট্রেড ইউনিয়নগুলির নতুন বিক্ষোভ দেখা দিলেও সুষম এবং সুস্থ সম্পর্কের ক্ষেত্রে কোনও গুরুতর সমস্যার সৃষ্টি হয় নি বলে উল্লেখ থাকলেও এ কথার দ্বারা শ্রমিক আন্দোলন বর্তমান সরকারের কাছে অনভিপ্রেত কি না তার স্পষ্ট কোনও উল্লেখ নেই।"

**শ্রী প্রবোধ পুরকায়স্ত:** I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) বর্গাদারদের নাম নথিভুক্ত করার স্বার্থে নতুন আইন প্রণয়নের উল্লেখ করা হলেও বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য সংগঠিত চাষী আন্দোলন গড়ে তোলার উদ্দেশ্যে এই সরকার কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন নি, এমন কি এই উদ্দেশ্যে গত ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের সময়ে ঐতিহাসিক "ন্যায়সঙ্গত গণআন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না।" নীতিটি যে বর্তমান বামফ্রন্ট সরকার আজও ঘোষণা করেন নি এই বিষয়টিরও কোনও উল্লেখ নাই ;

(খ) বর্তমান সরকারের আমলে ফসল কাটার মরসুমে ফসলের অধিকার রক্ষা করতে গিয়ে ২৪ জন ভাগচাষীকে যে জীবন দিতে হয়েছে তার কোনও উল্লেখ নাই ;

(গ) বামফ্রন্টের শরিকদলের বিরুদ্ধে বিশেষ করে সি পি এম-এর বিরুদ্ধে যে অনেক ক্ষেত্রে থানার দারোগারা ডায়েরি পর্যন্ত নিচ্ছে না এবং প্রশাসনিক নিরপেক্ষতা যে ধূলিস্যাৎ হতে চলেছে তার বিন্দুমাত্র উল্লেখ নাই ;

(ঘ) খাদ্য শস্যসহ নিত্য প্রয়োজনীয় দ্রব্যের সরবরাহ ও মূল্য স্থিতিশীল রাখার একমাত্র উপায় সামগ্রিক রাষ্ট্রীয় বাণিজ্য চালু না করে লক্ষ্য মাত্রাহীন খাদ্য সংগ্রহ নীতি গ্রহণ করার ফলে খাদ্য সংগ্রহ নীতি যে ব্যর্থতায় পর্যবসিত হয়েছে এবং জিনিসপত্রের দাম যে আকাশ ছোঁয়া হয়ে সাধারন মানুষের জীবনকে দুর্বিসহ ক'রে তুলেছে তার কোনও উল্লেখ নাই ;

(ঙ) মন্দার মরশুমে গ্রামাঞ্চলে কৃষি উৎপাদন ও বিশেষ কর্মসংস্থানের ব্যাপক কর্মসূচির কথার উল্লেখ থাকলেও উক্ত কর্মসূচিকে কেন্দ্র করে বামফ্রন্ট সরকারের শরীক দলগুলোর মধ্যে পারস্পরিক খেওখেয়ির ফলে এই সমস্ত কর্মসূচিগুলি ভবিষ্যতে যে অনিশ্চিত হতে চলেছে তার কোনও উল্লেখ নাই ; এবং

(চ) জরুরি অবস্থা প্রত্যাহার এবং জরুরি অবস্থাকালীন বিভিন্ন বিধিনিষেধ প্রত্যাহারের ফলে আইন ও শৃঙ্খলার ক্ষেত্রে কোনও গুরুতর পরিস্থিতির উদ্ভব হয় নি বলে উল্লেখ করা হলেও একথার দ্বারা আইন শৃঙ্খলার ক্ষেত্রে গুরুতর অবস্থার সৃষ্টি হয়েছিল বলেই জরুরি অবস্থা চালু করা হয়েছিল (যে অজুহাত প্রাক্তন প্রধানমন্ত্রী তুলেছিল) এমন কথা বর্তমান সরকার মনে করেন কি না সে বিষয়ের কোনও উল্লেখ নাই।"

**ডঃ শাশ্বতীপ্রসাদ বাগ:** I beg to move ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত

কথাগুলি যোগ করা হোক। যথা ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

(ক) পূর্ব ঘোষনামতো বর্তমান আর্থিক বৎসরে ১,০০০ নতুন প্রাইমারি স্কুল স্থাপনের কোনও উল্লেখ উহাতে নাই ; এবং

(খ) কলিকাতা, বর্ধমান, উত্তরবঙ্গ ও কল্যাণী বিশ্ববিদ্যালয়গুলির সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিল ও অন্যান্য সংস্থা বাতিলের মূলে যে গত সাত মাসের মধ্যে নির্বাচন সম্পন্ন করার ব্যর্থতা একথার কোনও উল্লেখ নাই।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ সভা কক্ষে পাঠ করেছেন সেই ভাষণ মূলত এবং আইনত রাজ্যপালের নিজের ব্যক্তিগত ভাষণ নয়। সেই ভাষণ শাসকদলের ভাষন। সেই ভাষণ মন্ত্রিসভার ভাষণ, সেই ভাষণ বামফ্রন্ট সরকারের ভাষণ। সুতরাং সমালোচনা যা হবে সেগুলি রাজ্যপাল বিরোধী হবে তা নয়। এটা মূলত সরকারের নীতির রূপায়নের ক্ষেত্রে এবং বামফ্রন্ট সরকারের কাজের সমালোচনা হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে একটি বৈশিষ্ট্য আমি দেখেছি সেটা হল এই প্রথম আমি দেখতে পেলাম সংক্ষিপ্ত ভাষণ। আমি যখন প্রথম বিধানসভার সদস্য হয়ে এসেছিলাম তখন যিনি রাজ্যপাল ছিলেন শ্রীমতী পদ্মজানাইডু, তাঁর ভাষণও ছিল সংক্ষিপ্ত। আমি এই ভাষণের মধ্যে কোনও আশার কথা শুনিনি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের উপসংহারে বলেছেন যে আমার সরকার অবহিত আছেন যে দেশের বিশেষ করে গ্রামবাংলার মানুষের দুর্গতি এবং বিপুল বেকারি ও দারিদ্র। এই কথাগুলি তিনি স্বীকার করেছেন বলে তাঁকে আমি সাধুবাদ জানাই কিন্তু দেশের এই যে দুটি শত্রু দারিদ্র এবং বেকারি তার থেকে উদ্ধার পাবার জন্য কোনও ইঙ্গিত রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই জন্য আমি অন্তত আশাহত। এ কথা ঠিক কোনও সরকার পারবেন না, ৬।৭।৮ মাসের মধ্যে মূল সমস্যার সমাধান করতে। এমনকি মহান লেনিন তাঁর মৃত্যুর আগে পর্যন্ত স্বীকার করে গেছেন হতাশা ও নৈরাশ্যের কথা। সুতরাং আমি এ কথা বলছিনা যে এই সরকার আসা মাত্রই দারিদ্র ও বেকারি রদ করবে। রাজ্যপাল তাঁর ভাষণে স্বীকার করেছেন যে আমাদের দেশের অর্থনীতি হল স্টাগনেটিং ইকোনমি কিন্তু আমি বলব ডেটিরিওরিটিং ইকোনমি। আগের সরকার কর্মসংস্থানের যে নীতি নিয়েছিলেন বেকারি দূরীকরনের জন্য এবং বিভিন্ন সংস্থায় এবং স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে কর্মসংস্থানের যে ব্যবস্থা করেছিলেন বামফ্রন্ট সরকার এবং মুখ্যমন্ত্রী বলেছেন আগেকার সরকারের এই নীতি ছিল যে পক্ষপাতিত্ব মূলক এবং দুর্নীতিমূলক এই ত্রুটিপূর্ণ পক্ষপাতিত্ব নিয়োগ ব্যবস্থা বামফ্রন্ট সরকার নাকি বাতিল করেছে, এঁরা নাকি সেই পথে যাবে না, বেকারদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেই নেওয়া হবে কিন্তু আমি কয়েকটি দৃষ্টান্ত দিচ্ছি। পশুপালন

বিভাগে ৭০টি ফিল্ড অ্যাসিস্টান্ট এর শূন্য পদ ছিল এবং তার জন্য সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হল। বলা হল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হবে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে শূন্যপদ পূরণ করার জন্য যদি নাম চাওয়া হয় তাহলে আবার কাগজে বিজ্ঞাপন দেবার কি কারণ থাকতে পারে তা জানি না। এ বিষয়ে মাস ছয়েক আগে আমি মুখ্যমন্ত্রীকে জানিয়েছিলাম এবং তিনি বলেছিলেন পরীক্ষা নেওয়া হবে। মাননীয় মন্ত্রী অমৃতেন্দু বাবু হাউসে আমার এক লিখিত প্রশ্নের উত্তরে স্বীকার করেছিলেন যে ৭০ হাজার দরখাস্ত ৭০টা পোস্টের জন্য পড়েছে এবং এদের নিয়োগের জন্য পরীক্ষার ব্যবস্থা হবে। আমার জেলায় ৩৫০০ পরীক্ষার্থীর জন্য সমস্ত স্কুল বুক করা হল। পরীক্ষা ব্যবস্থা হল সাজ সাজ রব পড়ে গেল জেলায়। কিন্তু আজ পর্যন্ত কিছুই হল না। তারপরেও আবার শুনলাম এক্সচেঞ্জ থেকে বেকারিদের নাম চেয়ে নেওয়া হবে। কিন্তু এটা করতে ৭ মাস চলে গেল এবং সেখান থেকেও নাম আসছে না। এই কি বেকারির বিরুদ্ধে লড়াইয়ের নমুনা? বিজ্ঞাপন দিয়ে দরখাস্ত নিয়ে প্রহসনের কি অর্থ ছিল? এ বিষয়ে সরকার যে নতুন নীতি নিয়েছেন তার কথা রাজ্যপালের ভাষনে আছে। তিনি বলেছেন ৩০ ভাগ চাকরি রিজার্ভ। এ সম্বন্ধে কয়েকটা নীতি তাঁরা ঠিক করেছেন যার বিরুদ্ধে কিছু বক্তব্য নেই। অর্থাৎ বলা হয়েছে যদি কোনও সরকারি প্রকল্প রূপায়িত করার জন্য কারুর জমি সরকার গ্রহণ করে থাকেন তাহলে সেই জমির মালিককে বা তার পরিবারের কোনও ছেলে বা মেয়েকে কর্মসংস্থানের সুযোগ দেওয়া হবে। সেনসাস, শিবির কর্মচারী ও ট্রেড অ্যাপ্রেনটিসশিপ যারা চাকরি পাচ্ছে না তাদের অগ্রাধিকার দেওয়া হবে। এটা ভাল কথা, সমালোচনার কোনও কারণ নেই। কিন্তু দুঃখের বিষয় সরকার বলেছেন তার দলের কর্মীদের টপ্ প্রায়রিটি দেওয়া হবে। এটা কি কোনও চাকরির ভিত্তি হতে পারে? আমার ধারনা সি. পি. এম, ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি-র নেতা যারা আছেন তারা কেউ নিশ্চয় মনে করেন না হেয় এটা আদৌ এলিজিবিলিটি ভিত্তি হতে পারে। তাহলে এটা কি প্রগতিশীলতার কথা। ১৯৬৯-৭০-৭১ ইত্যাদি সাল থেকে সি. পি. এম এর কর্মী যারা অত্যাচারিত, নিপীড়িত হয়েছিল তাদের কথা আগে বিচার করা হবে বলা হচ্ছে। কংগ্রেস দল যদি বলেন তাদের দলের যারা যুক্তফ্রন্টের আমলে সি. পি. এম দলের দ্বারা নিপীড়িত হয়েছেন অত্যাচারিত হয়েছেন তাদের চাকরিতে অগ্রাধিকার দেওয়া হবে তাহলে আজ যারা ক্ষমতাসীন আছেন তাঁরা কি বলবেন? তারা কি বলবেন এটা প্রগতিশীল দাবী হবে? তা যদি না বলতে পারেন তাহলে আজ আপনারা কেন এই দাবি উত্থাপন করেছেন? এবং তাহলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর কথা বলে ব্যঙ্গ করছেন কেন? এটা অগনতান্ত্রিক বলে আমরা মনে করি। তারপর বাকি ৭০ ভাগের জন্য কি হবে তাও বলা হয়েছে। প্রত্যেকটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এক একটা করে কমিটি করে দেওয়া হবে এবং সেই কমিটি কি ভাবে গঠন করা হবে তাও বলা হয়েছে। আমরা ব্লক ডেভেলপমেন্ট কমিটির তীব্র প্রতিবাদ ও সমালোচনা করেছি এবং মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করেছি যে বিভিন্ন লেবেলএ সর্বদলীয় কমিটি করুন। আমরা দেখেছি মেদিনীপুরে অন্যান্য রাজনৈতিক দল না থাকলেও সেখানে একমাত্র সি. পি. এম. এক একটা ব্লক কমিটিতে ৬ জন করে প্রতিনিধি রয়েছে, গভর্নমেন্ট নমিনি

১ জন, ৩জন এম. এল্. এ, বি. ডি. ও সমেত তিনজন সরকারি অফিসার। এইভাবে একদিকে থাকল ১১ জন, আর একদিকে থাকল জনতা পার্টির একজন এবং কংগ্রেসের একজন, সি. পি. আই-এর একজন।

[2-00—2-10 P.M.]

সেখানে সি. পি. আই (এম. এল) দলের প্রতিনিধি দেওয়া হয়েছে কিনা জানিনা। এস. ইউ. সির কোনও রিপ্রেজেনটেশন সেখানে নেই। তাহলে তিন দলের এক এক জন করে প্রার্থী আর এক দলের ১১ জন, এতে যে ভোটাভুটি হবে তার যে কনক্লুশন হবে সেটা সকলেরই জানা আছে। সুতরাং এটা জণগনের নামে একটা প্রহসন হয়েছে মাত্র। সরকারের সাফ কথা তারা যা বলছেন তাই ঠিক। আমরা বলছি বামফ্রন্ট সরকার যা বলছেন তা করছেন না—যা করছেন তা মুখে বলছেন না। আমরা বিবেচনা করে দেখেছি যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে বেকারদের নাম পাঠাবার ব্যবস্থা একটা থিওরিটিক্যাল কথা মাত্র। আপনারা সরাসরি বলুন না পার্টি গভঃ মিনস্ পার্টিস্যান গভর্নমেন্ট, সুতরাং আমাদের পক্ষে সে সব মানা সম্ভব নয় মুখে নিরপেক্ষতার ভাব করছেন আর কাজে দলের স্বার্থপুষ্টি করছেন। নিয়োগের ক্ষেত্রে যে নীতি নেওয়া হয়েছে সেটা মারাত্মক এবং এর জন্য সরকারকে সমালোচনার সম্মুখীন হতেই হবে।

এর পর প্রাথমিক শিক্ষা সম্পর্কে বলব। গতবার রাজ্যপালের ভাষণে দেখলাম এক হাজার প্রাথমিক বিদ্যালয় পশ্চিমবাংলায় স্থাপন করা হবে। এবার দেখলাম ১৯৭৯ সালের জানুয়ারি থেকে এক হাজার স্কুল চালু হবে এবং তাতে তিন হাজার শিক্ষক নিয়োগ হবে। এই যে এতটা পিছিয়ে গেল এটা কেন হল? এখন প্রশ্ন করি, পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় ১৫ থেকে ২০ হাজার যে অরগ্যানাইস টিচার আছে যাঁরা স্কুল চালিয়ে আসছেন তাঁদের কি হবে? আমি অধ্যাপক দে কে আমার জেলার এরূপ শিক্ষকদের কথা বলেছিলাম। কিন্তু এই যে অরগানাইজার টিচার যাঁরা ১৯৬৯ সাল থেকে স্কুল চালিয়ে আসছেন—কোনও বেতন নেই, তাদের বাদ দিয়ে যদি অন্য কাউকে নেওয়া হয় তা হলে দারুন বিক্ষোভ হবে এবং গ্রামের মানুষ এটা মেনে নেবে না। যাঁরা দিনের পর দিন স্কুল চালিয়ে আসছেন তাঁরা যদি বঞ্চিত হন তাহলে তাঁরা ক্ষুব্ধ হবেন। সুতরাং সরকারকে ঘোষনা করতে হবে যে তাঁরা কোন রাস্তা বেছে নেবেন।

মাধ্যমিক বিদ্যালয় সম্বন্ধে বলি যে সমস্ত জুনিয়র হাইস্কুল যেগুলি প্রপোসড্ হাইস্কুল তাদের বেলায় বোর্ড করল কি যে তাদের কোনওরকম প্রশ্ন করবার অধিকার নেই। কিন্তু শুনলে অবাক হবেন রেগুলার্ সিলেবাস ক্যানডিডেট, একস্ট্রারনাল সিলেবাস তারা স্পেস্যাল পারমিশন নিয়ে পরীক্ষা দিতে পারবে। বিভিন্ন জায়গা থেকে এর প্রতিবাদ এসেছে। এই নীতি কার্যকর করলে পশ্চিমবাংলায় ৩২ শত থেকে ৩৬শো মাধ্যমিক স্কুল শিক্ষক বেকার হবে। হাজার হাজার মাধ্যমিক স্কুলের ছাত্রের ভবিষ্যৎ এর সঙ্গে জড়িত। প্রাক্তন অ্যাডমিনিস্ট্রেটর

আবার একটা সার্কুলার দিলেন যে সংস্কৃত যেটা গ্রান্ড মাদার অফ অল ইন্ডিয়ান ল্যাংগুয়েজস এবং যেটা থার্ড ল্যাংগুয়েজ সেটাকে তাঁরা বাতিল করতে চাচ্ছেন। হিন্দীর জেলায় কিছুই তাঁরা করতে পারবেন না কিন্তু। পশ্চিমবাংলায় অন্তত দু জন করে শিক্ষক প্রতি স্কুলে তাঁরা সংস্কৃত ভাষায় পড়ান। এরূপ ১০ হাজার স্কুলে ২০ হাজার মাধ্যমিক শিক্ষক বেকার হয়ে যাবেন। এর ফলে যে সমস্ত কলেজ আছে যেগুলিকে স্কুল ফিড করে সে সমস্ত কলেজ এ সংস্কৃত ভাষার লেকচারাররা রিডানডান্ট হয়ে যাবেন, বেকার হবেন। সরকার শিক্ষাক্ষেত্রে কোন পথ নিচ্ছেন? এই নীতি চলতে পারে না, সরকারকে এখান থেকে সরে আসতে হবে, সরকারকে বলিষ্ঠ নীতি ঘোষণা করতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আজকে যিনি মুখ্যমন্ত্রী তিনি এই বিধানসভার সবচেয়ে প্রবীনতম সদস্য, তাঁর বিরাট অভিজ্ঞতা, তিনি বহুদিন বিরোধী দলের নেতা ছিলেন। তখনকার সরকার-এর মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় এবং প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের আমলে তিনি যে মর্যাদা পেয়েছেন রিবোধী দলের নেতা রূপে তার ভগ্নাংশ মর্যাদাও আমি বিরোধী দলের নেতা রূপে পাইনি। সেন্টার-স্টেট রিলেশন নিয়ে যে বিবৃতি রাজ্যপাল তাঁর বক্তব্যে রেখেছেন সেই সেন্টার-স্টেট রিলেশনের উপর এতবড় যে ডকুমেন্ট অব ন্যাশনাল ইমপর্ট্যান্টস যেটা আগামী দিনে ভারতীয় সংবিধানের খোল নলচে বদলাতে চলল এই দলিলের কপি আমি বিরোধী দলের নেতা হিসাবে পাইনি বা আমার দলের শ্রী হরিপদ ভারতী, শ্রী প্রবোধ সিংহ মহাশয় কেউই পাননি। কংগ্রেস দল পেয়েছেন কি না আমি জানি না। আমার মনে পড়ে আমি মুখ্যমন্ত্রীকে বলেছিলাম কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে যে ডিবেট চাইছেন সেই ডিবেট একদিন বিধানসভায় হওয়া উচিত উইথ মাইন্ড আনড্রিমড বাই প্যাশন, টেম্পার এন্ড অ্যানগার, খোলা মন নিয়ে আলোচনা হোক। কিন্তু বিধানসভায় আলোচনা হল না। আমি বলেছিলাম চ্যারিটি বিগিনস অ্যাট হোম—কিন্তু আমরা কি দেখলাম? এই আলোচনা কাশ্মীরের মুখ্যমন্ত্রীর সঙ্গে হল অন্যদের সঙ্গে হচ্ছে কিন্তু এই আলোচনা আমাদের সঙ্গে হল না। আমি একাধিকবার মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছি, কিন্তু কোনও ফল হয়নি। এই সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর বিরোধী দলের সদস্যদের ডেকে আজ পর্যন্ত কোনও আলোচনা হয়েছে বলে আমি জানি না। সেজন্য দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে আমাদের বক্তব্য বিধানসভার এই কক্ষে রাখা ছাড়া আর কোনও সুযোগ নেই।..

মাননীয় রাজ্যপাল বলেছেন অর্থনৈতিক অবস্থা একটা ভয়াবহ রূপ নিচ্ছে, গ্রামবাংলার মানুষের ভয়াবহ অবস্থা। আমি সরকারের কাছে দাবি করব এই রাজ্য সরকারের হাতে যে ক্ষমতা আছে সেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এগ্রিকালচার বিইং এ স্টেট সাবজেক্ট, স্টেট লিস্টে অন্তর্ভুক্ত সাবজেক্ট হিসাবে সরকার এগ্রিকালচারাল কমিশন বসান। এই কৃষি কমিশন পশ্চিমবাংলার কৃষক, ভাগচাষী, ক্ষেত মজুররা কি অবস্থায় দিন যাপন করছে তার সমীক্ষা করুন। চাষের কি খরচা, কি কি দামে কৃষককে বিভিন্ন চাষের সরঞ্জাম ও নিত্য প্রয়োজনীয় ভোগ্য পণ্য দ্রব্য বিভিন্ন জিনিস কিনতে হচ্ছে, তাদের সংসার যাত্রা কিভাবে নির্বাহ হচ্ছে

সমস্ত বিষয়ে তাঁরা তদন্ত করুন। তদন্ত করে পূর্ণাঙ্গ রিপোর্ট দিন। ইকনমিক হোলডিং কি সেটা এই কমিশন সরকারকে ব্যাখ্যা করে জানান, তাঁদের রিপোর্ট দেশের কাছে সরকার রাখুন। এটা করলে এটা হবে বামপন্থী সরকার পজিটিভ, কনস্ট্রাকটিভ কনট্রিবিউশন টু পাবলিক গুড। তাই তাঁরা একটা কৃষি কমিশন বসান। এটা সংবিধান সংশোধনের ব্যাপার নয়, এই ব্যাপারে রাজ্য সরকারের হাতে ক্ষমতা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গম চাষী যারা, ধান চাষী যারা তারা তাদের ধান চালে গমের ন্যায্য দাম পাচ্ছে না, অথচ সেই চাষীদের প্রত্যেকটি জিনিসের দাম ৩ গুন বেড়ে গেল। আগের বার আমি খাদ্য বিতর্কে বলেছিলাম যে ধান-চালের দাম পড়ে যাচ্ছে, সরকার গরিব চাষীদের রক্ষা করুন। আমি সরকারকে বলতে চাই যে তাঁরা কৃষি কমিশন বসান, কৃষি কমিশন বলুন যে কত জমি থাকলে একজনকে জোতদার বলা যাবে, আর কত জমি থাকলে তাকে জোতদার বলা যাবে না। এই সরকার সেটা পরিষ্কার করে বলুন। এটা হবে একটা পজিটিভ কনট্রিবিউশন। কৃষি কমিশনের আওতার মধ্যে আসছে—এগ্রিকালচারাল হোলডিং কত রকমের আছে, কত রকম জাতের কৃষি আছে তার শ্রেণী বিন্যাস হোক, তার অবস্থা বিন্যাস করে সরকার তার রিপোর্ট দেশের কাছে রাখুন। সরকারের কাছে এটা আমার আবেদন।

আজ আমরা দেখছি পশ্চিমবাংলায় ১ কোটি ৪০ লক্ষ একর চাষযোগ্য কালটিভেটেড ল্যান্ড আছে। কর্ষিত জমি ৪৬ লক্ষ একর, ডাবল রূপ দু'ফসলী জমি। তাহলে বাংলার দারিদ্র্য দূর করবেন কি করে ডঃ ভট্টাচার্য চিন্তা করুন।

[2-10 – 2-20 P.M.]

আমাদের কৃষিমন্ত্রী যতই চেষ্টা করুন এটা সম্ভব নয়। বিদ্যুত ভিত্তিক যে চাষ হচ্ছে তার অল ইণ্ডিয়া অ্যাভারেজ হল ১৮ পারসেন্ট, আর আমাদের এখানকার পারসেন্টেজ হচ্ছে সেভেন পয়েন্ট থ্রি। আমাদের সেচব্যবস্থার ক্ষেত্রে এই যে অসুবিধা এটা দূর করতে হলে আমাদের প্রথম পদক্ষেপ হচ্ছে পাওয়ার। কিন্তু সেই পাওয়ারের যে অবস্থা তাতে তো দেখছি সেটা অসম্ভব। আজকে হাউসে মাননীয় সদস্য ভোলাবাবু পাওয়ার সম্বন্ধে যে গুরুত্বপূর্ণ প্রশ্ন রাখলেন তাকে উড়িয়ে দেওয়া যায় না। কংগ্রেস সরকারের আমলে যখন লোড সেডিং হচ্ছিল তখন পাওয়ার মিনিস্টারের বিরুদ্ধে পদত্যাগের হুমকি এসেছিল। সেদিন সি পি এম দল এই দাবি করেছিলেন। আজকে এই শীতকালে যদি এইরকম লোডসেডিং হয় এবং মানুষ যদি তার জন্য চেপে ধরে তাহলে আপনারা কি মানুষকে দোষারোপ করতে পারেন। সে সব মানুষ তো এর সমালোচনা করবেই। শীতকালে এই অবস্থা হলে আগামী গ্রীষ্মকালে কি ভয়াবহ অবস্থা হবে তা তো কল্পনাই করা যায় না।

সাঁওতালদিতে যখন আন্দোলন হল তখন দেখতে বলা হল এসব মিলিট্যান্ট ট্রেড ইউনিয়নিজম, ইররেসপনসেবল ট্রেড ইউনিয়নিজম। আমরা রিপোর্টে দেখেছি কি ভয়াবহ অবস্থা। আমরা দেখেছি সেখানে একই শরিক দলের মধ্যে বিরোধ হচ্ছে। আমি মুখ্যমন্ত্রীকে একটি

আবেদন জানাচ্ছি, আপনারা সাঁওতালদিতে হুমকি দেবেন আর পোস্তা বাজারে মাত্র ২৫০ টাকার বিনিময়ে মাসের পর মাস আন্দোলন চলবে শ্রমিকদের উসকানি দেবেন এটা হতে পারে না। আপনারা রাজ্য সরকারি কর্মচারিদের বলবেন আমরা পে কমিটি বসিয়েছি সেই কমিটি তোমাদের কেন্দ্রীয় হারে মাগ্গীভাতা ইত্যাদি নিয়ে বিবেচনা করবে এখন আর আন্দোলন নয়। অথচ মহারাষ্ট্রতে বলবেন সেখানকার কর্মচারিদের তোমরা আন্দোলন চালাও এই দুমুখো নীতি চলতে পারে না। আমি মুখ্যমন্ত্রীকে বলব আপনাকে বোল্ড ডিসিসন নিতে হবে। আপনি সমস্ত কিছু আমাদের কাছে বলুন, আমরা আপনার সরকার জনকল্যাণধর্মী রচনাত্মক কর্মসূচির পেছনে আছি।

তারপর, ডি পি এল-এর বোধহয় চেষ্টা হচ্ছে ১২০ মেগাওয়াট বিদ্যুৎ ইউনিট চালু করার। কিন্তু দুঃখের বিষয় আজ পযন্ত তার সেই ইউনিট কমিশন হওয়া তো দূরের কথা তার যন্ত্রপাতি হায়দ্রাবাদে পড়ে রয়েছে গত দেড় বছর ধরে। আমরা শুনছি সেইসব এখানে এনে কমিশন করতে ৪ বছর লাগবে। কাজেই দেখা যাচ্ছে ওই ডি পি এল থেকে কোনও সুরাহা গ্রামবাংলার বা শহর বাংলার হবে না। তাছাড়া আমরা আরও শুনছি এখনও পর্যন্ত সিভিল কন্ট্রাকশনের টেন্ডারই নাকি আহ্বান করা হয়নি। পশ্চিমবাংলার তাহলে শিল্প সম্প্রসারণ কৃষি উন্নয়নে ভবিষ্যত তো অন্ধকার। আবার দেখুন স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ব্যান্ডেলের ফিফথ অ্যান্ড সিক্সথ ইউনিটের জন্য টাকা মঞ্জুর হল অথচ এখনও পর্যন্ত সেখানকার পাইল ফাউনডেশন শেষ হয়নি। আমি যে এইসব কথা এখানে রাখছি এতে মনে করবেন না এটা পরস্পরের উপর আক্রমণ আপনারা আমাদের বলুন কোথায় কি অসুবিধা আছে। এখন পর্যন্ত যদি ব্যান্ডেল পাইল ফাউনডেশন না হয়ে থাকে তাহলে কবে সেটা হবে বলুন? বিশেষজ্ঞরা, ইঞ্জিনিয়াররা বলছেন আন্ডার—রেটেড জেনারেশন ক্যাপাসিটি বোধহয় হচ্ছে ১ হাজার মেগাওয়াট। আপনারা হয়ত বলবেন এটা নানা কারণে হচ্ছে না। তা যদি হয় তাহলে সেগুলি আমাদের বলুন। আমরা তো কিছুই জানতে পারছিনা। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ৭২ সাল থেকে ৭৭ সালের মধ্যে পাঁচবার চেয়ারম্যান পাল্টালো। যদি লিডারসিপের কোনও কন্টিনিউটি না থাকে তাহলে অ্যাডমিনিসস্ট্রেশন চলতে পারে? আজকে মুখ্যমন্ত্রী যদি নিজে কড়া হাতে প্রশাসন নিজের হাতে রাখেন, পাঁচ বছর যদি নিজে চালান তাহলে প্রশাসন একরকমভাবে চলবে। কিন্তু তিনি যদি কিছুদিন পর পর যেসব আগেকার মুখ্যমন্ত্রী যা করতেন সমস্ত দপ্তরই ছেড়ে দিতে আরম্ভ করলেন, একবার এর কাছে একবার ওর কাছে নাহলে প্রশাসন নষ্ট হয়ে যাবে। বস্তুত এর ক্ষেত্রে তাই হচ্ছে কিন্তু। দেওয়ার মাস্ট বি কনটিউনিটি অফ দি লিডারশিপ তা না হলে কি হয় তা-তো দেখছি আমরা। আজকে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের লিডারশিপের কনটিনিউটি কোথায় বলুন? এক বছর অন্তর স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের চেয়ারম্যান পাল্টালো—এইভাবে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের অ্যাডমিনিস্ট্রেশন থাকতে পারে?

ডি. পি. এল এর ঠিক একই অবস্থা। ৭২ সাল থেকে ৭৭ সাল এর মধ্যে বারবার চয়ারম্যান পাল্টানো হয়েছে প্রায় ৫ বার চেয়ারম্যান পাল্টানো হয়েছে। এইভাবে কি চলতে

পারে বিদ্যুৎ প্রশাসন? টাকার প্রশ্ন আছে কি? কেন্দ্র কি টাকা দিচ্ছে না? প্ল্যানিং কমিশন ১০ কোটি টাকা দিলেন দুর্গাপুরের ডি. পি. এল-এর জন্য এবং ফিপথ্ ব্যান্ডেল প্ল্যান্টের জন্য ৭৫ সালে এই টাকা বরাদ্দ হয়েছে। তারপরে ৭৭-৭৮ সালে ১০ কোটি টাকা বরাদ্দ হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১০ কোটি টাকার মধ্যে কত খরচা হয়েছে? তারাই বলছেন ১০ কোটি টাকার মধ্যে ৭ কোটি টাকার বেশি আমরা খরচা করতে পারব না। ১৯৭৮-৭৯ সালের জন্য প্ল্যানিং কমিশন আরও ১০ কোটি টাকা বরাদ্দ করেছেন ডি. পি. এল এর জন্য আগাম প্ল্যানিং কমিশনকে সেখানকার ইঞ্জিনিয়ার এবং বিশেষজ্ঞরা জানিয়েছেন যে ১০ কোটি টাকার মধ্যে ৬ কোটি টাকার বেশি খরচাই করতে পারবেন না তারা।

আসুন এবারে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে ৪১ কোটি ৭৬ লক্ষ টাকা ১৯৭৮ সালে জানুয়ারি পর্যন্ত সরকারি অর্থ দপ্তর থেকে পেয়েছেন ২৮ কোটি ৭৬ লক্ষ টাকার মধ্যে আরও ১৩ কোটি টাকা বাকী আছে। এরা প্ল্যানিং কমিশনকে জানিয়েছেন। আর দুটো মাস মাত্র বাকী আছে ফেব্রুয়ারি এবং মার্চ—এই দুই মাসের মধ্যে রাজ্য সরকারের অর্থ দপ্তর বোর্ডকে ১২ কোটি টাকা দিলে The department would not be in a position to digest 12 crores of rupees within two months. এই ১২ কোটি টাকা হজম করতে পারবে না। তাহলে পশ্চিমবাংলার গ্রামেগঞ্জে কি বিদ্যুত পৌঁছাবে না? অথচ মাননীয় কৃষিমন্ত্রী এবং বামফ্রন্টের অন্যান্য মন্ত্রীরা রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কথা বলছেন। তারা ক্লাস্টার স্কীম, ডিপ টিউবেল, শ্যালো ইরিগেশন এর উপর নির্ভর করছেন। তাহলে আমি বলব তারা মার খেতে বাধ্য, প্রডাকশন পড়ে যাবে, গ্রামের সাধারণ মানুষ হতাশ হয়ে যাবে। দ্বিতীয়তঃ যদি জেনারেশন এই ভাবে ব্যর্থ হয়ে যায়—এই ভাবে লোডশেডিং চলে কি করে স্মল ইন্ডাস্ট্রি হবে, কুটির শিল্প কি করে হবে, কুটির শিল্প হবে না—উদ্দেশ্য সিদ্ধ হবে না। যদি কলকারখানা না হয় তাহলে মানুষ বেকার থাকবে। কোথা থেকে আপনি চাকরি দেবেন? সরকারি চাকরি একমাত্র পথ নয়, সুতরাং বড় বড় কলকারখানা হবে না, তার ভিত্তি প্রস্তর স্থাপন যদি করতে না পারেন এবং যদি ক্ষুদ্র এবং কুটির শিল্প এবং গ্রামীণ শিল্প সম্প্রসারণ করতে না পারা যায় তাহলে বেকার সমস্যা আরও ভয়াবহ আকার ধারন করবে।

আমি বলছি ২ হাজার ৯০০ যে অঞ্চল আছে পশ্চিমবাংলায় অন্তত ১০টি করে বেকার যুবকদের যদি প্রতি অঞ্চল কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারা যায় তাহলে ৩০ হাজার বেকার যুবকদের কর্মসংস্থান হতে পারে, এই রাজ্যে হতে পারে। তারপর দাবি করব অরগানাইজার টিচারদের আপনারা চাকরি দিন। কংগ্রেস সরকার বা অতীতের কোনও সরকার এদের চাকরি দিতে পারেনি। এই সরকার যদি ২৫/৩০ হাজার অরগানানাইস টিচারদের চাকরি দেন—এতে হয়ত আপনাদের দলের ১২ আনা লোকের চাকরি নাও হতে পারে—তবুও চলবে তাতেও আপনারা সাধারণ মানুষের শ্রদ্ধা এবং সম্মান পাবেন। আপনারা শিবির কর্মচারিদের চাকরিতে অগ্রাধিকার দেবেন বলেছেন—আমরাও বারবার এই দাবি করেছি সুতরাং এদের সঙ্গে সঙ্গে অরগানাইজ টিচারদের আপনারা অগ্রাধিকার দিন। তারপর মাননীয়

অধ্যক্ষ মহাশয়, ডি. পি. এল এ কি হয়েছে? কলকাতায় যখন পাওয়ার ক্রাইসিস—আপনারা সকলে জানেন ১৭০ কিঃ মিঃ লম্বা দুর্গাপুর কসবা ২২০ কে. ভি. লাইন টানবার ব্যবস্থা হয়েছিল চতুর্থ পরিকল্পনার মাঝখানে সেই পরিকল্পনা গৃহীত হয়েছিল কিন্তু আজ পর্যন্ত সেই কাজ পুরো হল না। এই কাজ সম্পূর্ন হলে কলকাতার দুয়ার পর্যন্ত বিদ্যুৎ আসতো তাহলে আমাদের বিরাট উপকার হত। কিন্তু এখানে যে প্রকল্প আপনার ৪র্থ পরিকল্পনায় শুরু হয়েছিল এটার ২৫ ভাগ কাজ বাকী আছে। আমি ভেবেছিলাম, মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে এর উপর সর্বাধিক গুরুত্ব দেওয়া হবে। তখন আরও ভেবেছিলাম অন্ততপক্ষে এই ৩৬ দফা কর্মসূচি তার উপর গুরুত্ব দেবেন। বামফ্রন্টের এই ৩৬ দফা কর্মসূচি রূপায়নের জন্য পশ্চিমবঙ্গ সরকার যে বই বের করেছেন সেই বই আমার কাছে আছে। এর ইংরাজি বইটি বের হয় ১লা আগস্ট, '৭৭, আর বাংলা বইটি বের হয় ১৫ই জুলাই। এই ৩৬ দফা কর্মসূচি যা হয়েছিল তা যেমন তেমন ব্যক্তি তৈরি করেননি, আজকে যিনি বাংলাদেশের মুখ্যমন্ত্রী এবং যিনি এর পূর্বেও দু'বার স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন তিনি প্রশাসন সম্বন্ধে খুব ভালভাবেই জানেন। সংবিধানের ইমপ্লিকেশন তিনি খুব ভালভাবেই জানেন, বিধান সভার কি ক্ষমতা সে সম্বন্ধেও তাঁর দীর্ঘদিনের অভিজ্ঞতা আছে। তিনি কি জানতেন না যে এই সংবিধানের সীমাবদ্ধতা কোথায়? এই সংবিধানের সীমাবদ্ধতার মধ্যে আমি কোন কাজ করতে পারব বা পারবনা, বা বামফ্রন্ট সরকার নির্বাচিত হয়ে এসে করতে পারবেন কি পারবেন না? বুকে হাত দিয়ে বলুন তো এর কোন জায়গায় তার উল্লেখ আছে। আমি জানি ওদিকে বহু সুবক্তা আছে যাদের আমি অত্যন্ত শ্রদ্ধা করি, অধ্যাপক বসু আছেন, অমলেন্দ্র রায় আছেন, আমাদের গোপালবাবু আছেন, কমল সরকার আছেন, সরল দেব আছেন এবং আরও অনেক সুবক্তা আছেন, তাঁরা দেখিয়ে দিন যে এই ৩৬ দফা কর্মসূচির মধ্যে কোনও একটি জায়গায় একটু হুইসপার আছে যে সংবিধান সংশোধন যদি আমরা করতে না পারি, রাজ্যের হাতে যদি অধিক ক্ষমতা না আনতে পারি, রাজ্যগুলিকে যদি অটোনমাস স্ট্যাটাস না দিতে পারি তাহলে এই ৩৬ দফা কর্মসূচির একটাও আমরা রূপায়িত করতে পারব না? কোথায় বলেছেন? একটা জায়গাতেও বলেননি। এই ৩৬ দফা কর্মসূচির ৯ নং পয়েন্ট হচ্ছে Only relevant point made out in programme No.9 in the 36 Point programme of the Left Front.

[2-20 – 2-30 P.M.]

Revision of tax structure to ensure equidable and rational distribution of resources between the centre and the states.

অর্থাৎ রাজ্যের করের কাঠামো এমনভাবে আবার সাজাতে হবে—দিস ইজ দি ওনলি রলিভ্যান্ট পয়েন্ট, যাতে রাজ্য এবং কেন্দ্রের মধ্যে ন্যায়ের ভিত্তিতে বন্টিত হয় রিসোর্সেস। খুব ভাল কথা, চমৎকার কথা, আমরা একমত এই ব্যাপারে কোনও দ্বিমত নেই। এর সঙ্গে, স্যার, আর্টিকেল ৩৭০, শেখ আব্দুল্লাকে একটা বিশেষ মর্যাদা, স্ট্যাটাস দিতে হবে কোথায় আছে? হঠাৎ কোথা থেকে এই অদ্ভুত দাবি এল? এই যে প্রোগ্রাম, সেন্টার স্টেট রিলেশন

এই সম্বন্ধে যে মেমোরান্ডাম absolutely unwarranted and uncalled for in the present context—it is an after thought. কারণ এর সঙ্গে ৩৬ পয়েন্ট প্রোগ্রাম তার মিল নেই, কোনও উল্লেখ নেই। যদি থাকতো তাহলে বুঝতাম যে, হ্যাঁ, যেখানে মুখ্যমন্ত্রী হয়েছেন তার কনস্টেক্সে তিনি সব জানতেন। তা জেনেও কেন বলেননি? তাহলে ধরে নিতে হবে যে এই ৩৬ দফা কর্মসূচি যা রচিত হয়েছিল তা যেন উৎসবের দিনে ফানুস, উৎসবের দিনে বাজি, তুবড়ী ফুস করে জ্বলে আবার নিভে গেল। হাওয়াই এর মতো, রকেটের মতো উঁচুতে হুস করে উঠে জ্বলে গেল অনেক রং বেরং এর আলোর রোশনাই সৃষ্টি করে আবার মাটিতে নিক্ষিপ্ত হল, এ কি তাই? তাতো হওয়া উচিত নয়। এই ৩৬ দফা কর্মসূচির ভিত্তিতে নির্বাচন হয়েছে বামফ্রন্ট দল জনসাধারণের বিপুল ভোট পেয়েছিল, তারা প্রতিশ্রুতি দিয়েছিলেন এই কাজগুলি হবে। কিন্তু আমি জিজ্ঞাসা করি এই ৩৬ দফা কর্মসূচির কয়েকটি কথা বাদ দিচ্ছি, প্রথম কথা ন্যাশনালিজেশন অব অল বেসিক ইন্ডাস্ট্রিস থেকে আরম্ভ করে Take over of foreign capital, ban on entry of multinationals and investment of Private foreign Capital, moratorium of Foreign debt payments. Nationalisation of monopoly houses and certain specified industries in the interest of the masses. Nationalisation of foreign trade. Nationalised sector must be democratised and clean and efficient administration ensured without making it subservient to interests of monopolists. যত প্রোগ্রাম আছে তার কয়েকটি প্রোগ্রাম ছাড়া প্রত্যেকটি প্রোগ্রাম এই সংবিধানের কাঠামোর মধ্যেই করা সম্ভব। এই কাঠামোর মধ্যে পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশ, তামিলনাড়ু, গুজরাট—কি বিপুল বৈষয়িক উন্নয়ন সাধন করেছে। আমরা কেন পারছি না?—আমি পাওয়ারের কথা বলছিলাম হঠাৎ মনে পড়ে গেল, একই সঙ্গে স্যাংশন পেল, টাকা পেল কেন্দ্রের কাছ থেকে সাড়ে তিন বৎসরের মধ্যে গুজরাটের গান্ধীনগরে সমগ্র বিদ্যুৎ প্রকল্পটিকে চালু করা সম্ভব হল।

আর আজ দুর্গাপুর ডি পি এল-এর সিক্সথ বিদ্যুৎ ইউনিট এখনও কার্যকর হয়নি, তেমনি ব্যান্ডেলের ফিফ্‌থ বিদ্যুৎ ইউনিট কার্যকর হয়নি। তাহলে দেখুন সীমাবদ্ধতার মধ্যে, ডঃ কানাই ভট্টাচার্য বসে আছেন, তিনি পন্ডিত ব্যক্তি, তিনি জানেন তাঁকেই বলছি এই জিনিস চলছে। গুজরাট যা পারল—পশিচমবাংলা তা পারল না কেন? কেন্দ্রীয় সরকার কিন্তু বলছেন যে কংগ্রেস আমলে যে হাল ছিল বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে যে ত্রুটিপূর্ণ ম্যানেজমেন্ট ছিল, কংগ্রেস আমলে যা ছিল, ইউনাইটেড লেফ্‌ট ফ্রন্ট আমলে সেই একই ব্যাপার চলেছে। ইউনাইটেড লেফ্‌ট ফ্রন্ট সম্বন্ধে এ কথাটা বলছি। আমি এখানে সেন্ট্রাল ইলেক্ট্রিক অথরিটির জয়েন্ট সেক্রেটারির স্টেটমেন্ট পড়ছি।

"D.P.L. plant will certainly collapse in the next few months and there will be nobody to run and maintain it if it is not immediately handed over to W.B.S.E.B. Nowhere in India such a vital public utility

service is run by a small Government Department. Whether in the previous Congress Goverment or in the present Left Front Government the Minister for public Undertakings is opposed to unified control of D.P.L. and the W.B.S.E.B. power stations as that would amount to sacrificing a part of personal 'empire', said Central Electrity Authority spokesman from Delhi.

অতএব এই হল কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার মূল্যায়ন। এই ভয়াবহ পরিস্থিতিতে আমি সরকারকে আবার বলছি কেন আপনারা ৩৬ দফা কর্মসূচি রূপায়ন করতে পারছেন না? কো-অপারেটিভ সম্বন্ধে যে সব কথা বলেছেন, মূল্যবৃদ্ধি সম্বন্ধে যে সব কথা বলেছেন, গরিবদের সাহায্য করবার যে সব কথা বলেছেন, সেই কথাগুলি নিশ্চয়ই ইমপ্লিমেন্ট করতে পারতেন গত ৮।৯ মাসে। অন্তত পদক্ষেপ নিতে পারতেন। সেগুলি করার জন্য তাঁদের কোনও পাওয়ার দরকার কি কি বিশেষ ক্ষমতা দরকার? এখানে অনেক সাংবাদিক আছেন, আমার দলের মন্ত্রী জর্জ ফার্নান্ডেজ যখন কলকাতায় এসেছিলেন, আমি তখন তাঁকে বলেছিলাম আমরা দুটি জিনিস কেন্দ্র থেকে জানতে চাই, প্রথমত তুলোর দাম এক হবে কিনা? গুজরাটে, বোম্বাইতে তুলোর যে দাম আমাদের কলকাতায় কেন এক দাম হবে না? তিনি বলেছেন "হওয়াও উচিত, এ সম্বন্ধে আমরা সিদ্ধান্ত নেব। দ্বিতীয়ত তাকে বলেছিলাম লার্জ স্কেল ইন্ডাস্ট্রি আর স্মল স্কেল ইন্ডাস্ট্রির মধ্যে একটা ভাগ করে দিন। আজকে পশ্চিমবাংলার হাওড়ার একটা কারখানাতে যেখানে কোদাল এবং বেলচা তৈরি হচ্ছে, কৃষি সরঞ্জাম বা যন্ত্রপাতি তৈরি হয় যদি বিড়লা-টাটার ফ্যাক্টরিতে তৈরি হয়, তাহলে এরা কি করে প্রতিদ্বন্দ্বিতায় পারবে? কই আপনারাতো এসব একবারও বললেন না । একথা স্মরণ করিয়ে দিই। আমি এখানে ডঃ কানাই ভট্টাচার্যকে এবং প্রভাস রায়কে স্মরণ করিয়ে দিচ্ছি বিরোধী দলের পক্ষ থেকে আমিই জনতা পার্টির পক্ষ থেকে প্রথম প্রস্তাব নিয়েছিলাম গঙ্গার জল দিল্লীতে প্রস্তাব নিয়ে গিয়েছিলাম, আমাদের সেচমন্ত্রীর নেতৃত্বে প্রতিনিধি দলে সুনীতি চট্টরাজ ছিলেন, এস ইউ সি-এর দেবব্রত সরকার ছিলেন, নীতি ছিল এই যে সমস্ত দলের পক্ষ থেকে দিল্লিতে গিয়ে দরবার করা। হলদিয়াকে এখানে চালু করার জন্য আমরা সবাই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ক্যাবিনেটের সঙ্গে আলোচনা করে পার্লামেন্টে গিয়ে বাজেট অধিবেশনে গিয়ে বলুন, বাংলার সমস্ত এম পিরা গিয়ে বলুন যে তুলোর দাম কেন এক হবে না? স্ট্যান্ডার্ড ওয়াগন ফ্যাক্টরিতে অর্ডারের অভাব ব্রেইথওয়েটে অর্ডারের অভাবে ধুঁকছে, আর কিছুদিন বাদে হয়ত তাদের লে-অফের সম্মুখীন হতে হবে, ছাঁটাইয়ের সম্মুখীন হতে হবে। আপনারা কারখানা করে করবেন কি? মানুষের পার্চেজিং পাওয়ার নাই, ফ্যাক্টরিতে অর্ডার নাই। একবারও তো কানাইবাবু বললেন না চলুন দলমত নির্বিশেষে এই বিধানসভা থেকে চলুন যাই পার্লামেন্টে, সেখানে পার্লামেন্টের সদস্যদের সোচ্চার করি। করেননি বিকজ ইউ ডোন্ড ইট টু বি রেলিভ্যান্ট। আপনারা যদি আমাদের রিডাডেন্ট মনে করে থাকেন, তাহলে অবশ্য আলাদা কথা। আপনারা রিডাডেন্ট মনে করতে পারেন এবং এই ধরণের আত্ম

সন্তুষ্টির মনোভাব সেটা হচ্ছে উট পাখীর মনোভাবের মতো, বালিচরে মুখ গুঁজে পড়ে থাকা। এই করে বাস্তবকে অস্বীকার করা যায় না। যদি মনে করে থাকেন কাশীবাবু যতই বলুন আমরা মনে করি The caravan will move on. Let the dog bark. It may bark. Caravan will move on. এই অহংকার যাঁরা যাঁরা করেছেন ইতিহাসে তাঁদের কি দুর্গতি হয়েছে সেটা আপনাদের বলতে হবে না। সুতরাং আজকে একথা বলতে পারি আমাদের কথা আমলে আনছেন না, গ্রাহ্য করছেন না।

ইংরেজ আমলে কলোনিয়েল যুগে সেই টেস্ট রিলিফের যে ব্যবস্থা, সেই মান্ধাতা আমলের ব্যবস্থাই চলছে প্রগতিশীল সরকারের শাসনকালে। এক টাকা দেড় টাকা কাঙালী বিদায়ের ব্যবস্থা করা হয়েছিল। সেই ব্যবস্থা আজও অব্যাহত রয়ে গেছে।

[2-30 – 2-40 P.M.]

কংগ্রেস আমলে ছিল এই একই ব্যবস্থা। কিন্তু বামপন্থী সরকার আশা করা গিয়েছিল প্রগতিশীল নীতি নেবেন। তারা কি করছেন? কেন্দ্র থেকে অঢেল গম পেয়েছেন—দু কিলো গম একটা করে টাকা, তার মূল্য যেয়ে দাঁড়াচ্ছে চার টাকারও কম। আমি বলি যদি গ্রাম বাংলা ট্যানজিবাল অ্যাসেট তৈরি করতে হয়, তাহলে শিল্পাঞ্চলের শ্রমিকেরা যে মর্যাদা এবং মজুরি পাচ্ছে সমহারে গ্রামবাংলার কৃষি শ্রমিককে সেই মজুরি দিতে হবে। সেখানে ইরিগেশন ক্যানেল তৈরি হোক সেখানে গ্রামের রাস্তা তৈরি হোক, সেখানে ট্যাঙ্ক এক্সক্যাভেশন হোক, সেখানে অন্যান্য কাজ হোক, সেখানে উন্নয়নমূলক যাবতীয় কাজ হোক, সেচের কাজ হোক—তাতে গ্রামের মানুষের উন্নতি হোক। কিন্তু আমরা কি করছি দায়সারা মত্যো সেই স্টেট রিলিফের কাজ করছি। আমি মনে করি সরকারের এই নীতির সঙ্গে সরকার কৃষি শ্রমিকদের যে নুন্যতম মজুরি বাঁধছেন, তার সঙ্গে কোনও সম্পর্ক নেই। আপনি গরিব, প্রান্তিক কৃষকদের বলছেন, তোমার মাঠে চাষের জন্যে যে কাজ করতে আসবে, সেই কৃষি শ্রমিককে কম করে ৮ টাকা মজুরি দিতে হবে। আর সরকার নিজে ট্যানজিব্যল অ্যাসেটস তৈরি করবেন গ্রামে তারজন্য তাকে একটা করে টাকা আর দু কিলো করে কেন্দ্রীয় সরকার থেকে পাওয়া গম দিচ্ছেন। এই যে পুরানো দিনের কলোনিয়্যান পলিসি, এটার পরিবর্তন হওয়া দরকার। আজকে গ্রামের চাষী তার নায্য ফসল করতে নায্য দাম পাচ্ছে না, কারণ দামে ও ফলনে উভয়রই সে মার খাচ্ছে। সরকার বলছেন, আমরা কৃষিপণ্যের দাম কমিয়েছি। অধ্যক্ষ মহাশয় আমি আপনাকে বলছি, মাননীয় বিধানসভা সদস্যরা তাঁদের দলীয় শৃঙ্খলার জন্য তাঁরা যেমতই পোষণ করুন না, তারা যেভাবেই ভোট দিন, পশ্চিমবাংলায় যে ঘটনা ঘটছে, খাদ্য দপ্তর এবং সরকারি প্রশাসন দপ্তর কৃষকদের জন্য যা করছেন তা অত্যন্ত অগণতান্ত্রিক। আমি বলছি পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় ১৪৪ ধারা জারি করা হয়েছে। আমার কিছু কিছু আইন পড়া আছে। আমি জানতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটু শুনবেন, আপনি হাইকোর্টের একজন আইনজীবি ছিলেন। এখানে অনেক আইনজীবিও আছেন। কয়েকটি জেলার প্রত্যেক থানায় ১৪৪ ধারা জারি করা হয়েছে। থানা থেকে থানায়

ধান যাবে না, চাল যাবে না। বেঁধে চাষীকে মারা হচ্ছে। এই ৩৬ পয়েন্ট প্রোগ্রাম ভরতুকির কথা ছিল। আপনারা ধানের দাম বাড়িয়ে দিন যাতে ডিসট্রেস সেল না হয়। খাদ্য দপ্তর স্বীকার করছেন, যা কিছু সংগৃহীত হয়েছে তা সমস্তই ডিসট্রেস সেলে। অথচ সমগ্র ২৪-পরগনা, বাঁকুড়া, বর্ধমান, মেদিনীপুর, বীরভূম, মুর্শিদাবাদে ১৪৪ ধারা জারি করা হয়েছে। এটা তো কেন্দ্রীয় আইনকে সম্পূর্ণ বাতিল করার সমতুল্য। আপনারা মুখে বলছেন, কেন্দ্রীয় সরকারের আইন মানছেন। কেন্দ্রীয় সরকার বলছেন, অবাধে চলাফেরা করবে। শুধু কর্ডনিং থাকবে স্ট্যাটাটুরি রেশনিং এরিয়াতে। অথচ গোটা বাংলায় আপনারা ১৪৪ ধারা দিয়ে আটকে রেখে দিয়েছেন।

১৪৪ ধারা জারি করার মানে স্বীকার করে নেওয়া আইন-শৃঙ্খলা পরিস্থিতি খুব খারাপ, অরাজক অবস্থা বিরাজ করছে। তা যদি হয় তাহলে কি করে বলতে পারেন দেশে সম্পূর্ণ শান্তি বিরাজ করছে? এদিকে মুখে বলছেন সম্পূর্ণ শান্তি বিরাজ করছে, আর বিভিন্ন জায়গায় ১৪৪ ধারা এক প্রান্ত থেকে আরেক প্রান্ত অবধি জারি করা হয়েছে চুপি চুপি জনতার দৃষ্টিকে ফাঁকি দিয়ে। এতো destructive of all norms of democracy and democratic rights. মানুষের ফ্রি মুভমেন্ট থাকবে না। গ্রামের কোনও কৃষকের সাহস আছে, কোনও প্রান্তিক চাষীর সাহস আছে যে সে ম্যাজিস্ট্রেটের ১৪৪ ধারার অর্ডার, সুপারিনটেনডেন্ট অফ পুলিশের ১৪৪ ধারা অর্ডার অমান্য করে উপেক্ষা করে চলতে পারে?

অবশেষে, একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করি। সেন্টার স্টেট রিলেসান্স সম্পর্কে—আমি জানি না এই সরকার এই সম্পর্কে কোনও ডিবেট আনবেন কিনা। কিন্তু সত্যি কথা বলতে কি আমি তো জানি না, কোনওদিন এইজন্য ধার্য হয়েছে কিনা, ধার্য হলে আমাদের বক্তব্য নিশ্চয় বলবো। কিন্তু আমি একথা বলতে চাই, কেন্দ্র রাজ্য সম্পর্কে তার মধ্যে ফেডারিলিজম প্রিন্সিপিলের কথা বলা হয়েছে। শুনে আমার হাসি পায়। সত্যিকারের এ কি কথাবার্তা আপনারা বলছেন। আপনারা যদি বলেন উইক সেন্টারের কথা দুর্বল কেন্দ্রের কথা At once it will be politically suspect. People will at once take it as anti-national. That is why you do not say this from the house top, প্রকাশ্যে যা বলছেন না, গোপনে তাই কিন্তু আপনারা কি চান? আপনারা উইক সেন্টার না বলে বলছেন স্ট্রং স্টেট চাই।

(গন্ডগোল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি, নিশ্চয় এটা ভাল লাগছে না ওঁদের। আপনারা যখন বলবেন তখন শুনবো। তবে আমি বলি মাননীয় সদস্যদের যে যদি ইন্ট্যারাপ্ট করেন তবে তার জবাব দেব। আমি স্পর্শকাতর হব না। যদি কোনও মাননীয় সদস্য প্রশ্ন করেন আমি নিশ্চয় সময়মতো তার উত্তর দেবো। কিন্তু আমি বলছি, আজকে রাজ্যগুলির শক্তিশালী হওয়ার যে কথা বলছেন, এটাও তো একটা ধোঁকা হয়ে যাচ্ছে। সমস্ত ক্ষমতা কেন্দ্রর কেড়ে

নিয়ে রাজ্যগুলিকে শক্তিশালী করবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ট্রেজারি বেঞ্চ-এর সদস্যদের এবং বামফ্রন্ট সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই role of central Government in a fedaration is not that of a referee or umpire in a game.

ফুটবল খেলার মাঠে ইস্টবেঙ্গল, মোহানবাগান, মহামেডান স্পোর্টিং-এর খেলায় বাঁশি বাজাবার ভূমিকা নিয়ে রেফারি যেমন থাকেন, আম্পায়ার যেমন থাকেন তেমনি কেন্দ্রীয়সরকার কেন থাকবে না? তা হয়না, হতে পারে না। আপনারা যেসব কথা বলছেন তারজন্য পিপলের কাছ থেকে অচিরেই আইসোলেটেড হয়ে যাবেন—এই মারাত্মক শ্লোগান তোলার ফল দেখতে পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানবেন যদি কেউ মনে করে থাকেন বিচ্ছিন্নতাবাদী শক্তিকে উস্কানি দিয়ে গণতান্ত্রিক কেন্দ্রীয় সরকারকে দাবিয়ে রাখতে পারবেন তাহলে ভুল করছেন। ভারতবর্ষের মানুষ রক্ত দিয়েছেন দেশের স্বাধীনতার জন্য, তারা কঠোর ত্যাগ স্বীকার করেছেন। দে হ্যাভ গিভেন দেয়ার ব্লাড এন্ড টিয়ারস, not to allow any particular state, any particular leader, any particular Government or body, to enjoy special status or special privilege তা হতে পারে না। বলবেন যুক্ত রাষ্ট্রীয় কাঠামো? কোনও যুক্ত রাষ্ট্রীয় কাঠামোতে আছে একটি বিশেষ অঙ্গ রাজ্যের জন্য স্পেশ্যাল স্টেট বা সুযোগ সুবিধা হয়? আমার চ্যালেঞ্জ এখানে দেখান—কোন্ আইনজীবী আছেন, কোনও সাংবিধানিক পণ্ডিত আছেন, রাজনৈতিক পণ্ডিত আছেন, মার্ক্সবাদী পণ্ডিত আছেন এখানে দেখান যে যুক্ত রাষ্ট্রীয় কাঠামো এই ধরণের স্পেশ্যাল স্টেট মেনে নিয়েছে? আপনারা বলছেন আমেরিকার কাঠামো?—আমেরিকার যুক্তরাষ্ট্রীয় কাঠামোর সঙ্গে ভারতের কোনও তুলনা হতে পারে? আমেরিকায় প্রচণ্ড রক্তাক্ত সিভিল ওয়ার হয়েছিল, নর্থ সাউথের মধ্যে গৃহ যুদ্ধ হয়েছিল। ১৩টি রাজ্য এক হয়ে বলেছিল আমরা কিছু ক্ষমতা কেন্দ্রীয় সরকারকে দিচ্ছি একটা কেন্দ্রীয় সরকার তৈরি করার জন্য অল দি বেসিস অব এগ্রিমেন্ট অ্যামং ১৩ স্টেটস একটা ফেডারেশন জন্ম নিয়েছিল ভারতবর্ষের ফেডারেশনের কাঠামো কি যুক্তরাষ্ট্রীয় ধাঁচের? ইংরাজরা চাপিয়ে দিয়েছিল এই দেশের একটা ফেডারেল ধাঁচে কাঠামো। আমেরিকা ফেডারেশনের কথা বলছেন? ফেডারালিজম প্রিনসিপল-এর জন্য ধনতান্ত্রিক-এর জন্য ধনতান্ত্রিক আমেরিকা থেকে আপনারা ইনসপিরেশন নেবেন?—কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজে একজন বিশিষ্ট আইনজীবী হিসাবে জানেন আমেরিকা যুক্তরাষ্ট্রীয় কাঠামোতে রাজ্যগুলির অনেক ক্ষমতা থাকা সত্ত্বেও আমেরিকার শাসনতন্ত্রে রাষ্ট্রপতির যে পাওয়ার ভারতবর্ষের প্রেসিডেন্টের কি তাই পাওয়ার? আমেরিকার প্রেসিডেন্ট হলেন দি মোস্ট পাওয়ারফুল প্রেসিডেন্ট অন দি হোল ওয়ার্লড্। মার্কিন যুক্তরাষ্ট্রে রাষ্ট্রপতির যে পাওয়ার রাশিয়ার ব্রেজনেভে সে পাওয়ার নেই, মাওসেতুং-এরও সে পাওয়ার ছিল না। আপনারা আমেরিকান ফেডারাল প্রিনসিপেল্সের ধুয়ো তুলে অন্য রাজ্যগুলিকে শক্তিশালী করবার নাম করে কেন্দ্রকে দুর্বল করবেন, আবার বলবেন আমেরিকার প্রেসিডেন্ট সুড বি এ কনসটিটিউসন্যাল ফিগারহেড, নৈবেদ্যের মন্ডা হয়ে থাকবেন তিনি সাংবিধানিক

অলঙ্কার হয়ে থাকবেন, তার কোনও ম্যাচিং পাওয়ার থাকবে না, এ হতে পারে না, এই কন্ট্রাডিকশনস দেশের লোকের কাছে ধরা পড়ে যাবেই লোকে বুঝতো দলের আসল রাজনৈতিক মতলবটা কি রাজ্যগুলির হাতে যে অর্থনৈতিক ক্ষমতা বিনিয়োগ, বন্টন চেয়েছেন আমরাও তো চাই, অঙ্গরাজ্যগুলির জন্য সুবিচার সুনিশ্চিত করা হোক। আপনারা সে কথা বলুন—আমরা চাই বাংলার সরকারের হাতে প্রয়োজনীয় অর্থবরাদ্দ দেওয়া হোক। পশ্চিমবাংলা সমেত বিভিন্ন রাজ্যের হাতে কোনও ধরণের ক্ষমতা কেন্দ্রকে দুর্বল না করে রাখা দরকার সেটা বলুন স্পষ্ট করে। আমরা বুঝে নিতে চাই। পশ্চিমবাংলাকে সমৃদ্ধশালী করব আমরা—এই কথা এর আগে আমাদের দলের অধ্যাপক ভারতী আগের অধিবেশনে বলেছেন। এই নিয়ে এখানে প্রস্তাব নিয়ে আসুন, তার ব্লুপ্রিন্ট আমাদের কাছে দিন তা নিয়ে খোলা মন নিয়ে আলোচনা করা হোক। সে সম্বন্ধে কিছু বলছেন না। আপনারা বার বার বলছেন সেন্টার আমাদের ক্ষমতা না দিলে আমরা কিছু করতে পারব না। এই কথা বলার অর্থ হল ৩৬ দফা কর্মসূচি বা প্রোগ্রামের প্রতি ব্যঙ্গ করা, উপহাস করা, মস্করা করা। জনগণের কাছে এটা প্রতারণা হয়ে দাঁড়াবে। গত নির্বাচন হয়ে গেল কি প্রতিশ্রুতি জনগণের সামনে রেখে? ক্ষমতায় এসে বামফ্রন্ট তথা কমিউনিস্ট দল ৩৬ দফায় কর্মসূচীর প্রতি বৃদ্ধাঙ্গুষ্ঠি দেখাচ্ছেন। মার্কসবাদী লেনিনবাদী দলের নেতা সন্তোষ রাণা আছেন কিনা আজ সভাকক্ষে জানি না, একটি রাজনৈতিক মহল থেকে বলা হত মার্কসবাদী লেনিনবাদী দলের পক্ষ থেকেই যে, "ভোটে শাসন পাল্টায়, শোষণ পাল্টায়"। রাজ্যপালের ভাষণ দেখছি একেবারে বৈপ্লবিক প্রগতিশীল ভূমিকা নিয়েছেন ফ্রন্ট সরকার। ভাষণের উপসংহারে যে ভাষার ব্যঞ্জনা তার তারিফ না করে আমি পারি না—সিদ্ধার্থবাবুও ঠিক এই রকম একটা প্রস্তাব নিয়ে আমাদের গলা কাটতে গিয়েছিলেন ১৯৭৬ সালের এপ্রিল মাসে সংবিধান সংশোধনের নামে। রাজ্যপালের ভাষণের শেষ অংশটুকু আমি পড়ে দিচ্ছি, বলা হচ্ছে, Our socio-economic system is exploitative, feudalistic and capitalistic in character. With the coming into being of the Left Front Government, commanding overwhelming support and confidence of the weak and exploited, the possibility has arisen, of alackening the grip of the exploitors on the people. এত কথার পরে এই ৩৬ দফা কর্মসূচির এই পরিণতি? ৩৬ দফা কর্মসূচির কিছুই নেই। এই কর্মসূচির ভিত্তিতে আপনারা পিপলের ম্যাসিভ ম্যানডেট পেয়ে জিতে এলেন, বিরাট শক্তি নিয়ে এখানে এলেন। এখন গদিতে বসে অন্য কথা।—জনগণ কি চেয়েছে? "শোষণের মুঠি একটু শিথিল হোক? আমি বলতে পারি এই ৩৬ দফা কর্মসূচি রূপায়িত হলে পৃথিবীর যে কোনও দেশের হিংসার কারণ হয়ে দাঁড়াত। চেকোশ্লোভাকিয়া, সোভিয়েত রাশিয়া, চিন ইত্যাদি প্রত্যেকটি দেশের হিংসার কারণ হত। ভোটে জিতবার জন্য এমন গালভরা প্রতিশ্রুতি দিয়েছিলেন যা কোনও সমাজতান্ত্রিক দেশে কিন্তু তারা কি বলছেন? সোসালিস্ট কানট্রি স্ল্যাকেনিং দি গ্রিপ অব দি এক্সপ্লয়টেশন অর্থাৎ মুঠিটা কিছুটা আল্‌গা হবে। তাহলে সমাজতান্ত্রিক দেশেও শোষণ চলবে। শুধু শোষণের সুবিধা একটু আলগা হবে। এই কি সমাজতান্ত্রিক সমাজের লক্ষ্য?

১৯৭৭ সালে যে সাধারণ নির্বাচন হল সেই নির্বাচনে কী হল কি এটা প্রমাণ করবার জন্য—ভোটে শাসন পাল্টায়, শোষণ পাল্টায় না, এই প্রমাণ করবার জন্য যে সংবিধান সংশোধন না করলে আমরা কোনও কাজ করতে পারব না বেকারি দারিদ্র শোষণ মূল্যবৃদ্ধি অবক্ষয় নিয়েই বামফ্রন্ট আরও বেশি ক্ষমতা না পাওয়া পর্যন্ত। এই তো আপনাদের কথা তাহলে।

মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে আমি স্বাগত জানাতে পারছি না। কারণ বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতির পরিপন্থী এটা। জনগণ যে আস্থা প্রকাশ করেছেন সেই অবস্থার মর্যাদা এই ভাষণের মধ্যে যথাযথভাবে প্রদান করা হয়নি বলে আমি মনে করি। সর্বশেষে আমি বলব এর আগে আমরা বন্ধুত্বপূর্ণ সমালোচনার কথা বলেছি, আজ আবার বলব—এই আশ্বাস দেওয়া যাক যে আপনাদের বামফ্রন্টের প্রত্যেকটি প্রগতিশীল কর্মসূচির পিছনে আমাদের দলের সমর্থন থাকবে—আপনারা আমাদের সাহায্য চান আর না চান। আমরা আমাদের দায়িত্ব পালন করে যাব। আজকে এই পরিস্থিতিতে যদি সমালোচনা না করি তাহলে জনগণের এই বিধানসভায় বিরোধী দলের যে ভূমিকা সেটা একটা নিছক অলঙ্কার হয়ে যাবে, এটা একটা পিঠ্ চুলকানো সমিতির ব্যাপার হয়ে যাবে। একটা নিছক মিউচুয়্যাল অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপার হয়ে যাবে আমরা আপনাদের প্রশংসা করব, আর আপনারা আমাদের প্রশংসা করবেন, এ হতে পারে না। যে ভুল, ত্রুটি, বিচ্যুতি অন্যায় হবে তার সমালোচনা করব, আপনারাও সমালোচনা করবেন। তাই আমি আবার বলব ভাষণের মধ্যে কোনও আশার ইঙ্গিত নেই, কোনও পথের নির্দেশ নেই। তাই আমি এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব দুঃখের সঙ্গে সমর্থন করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল তাঁর যে সাংবিধানিক দায়িত্ব পালন করেছেন এই হাউসে এসে আমাদের কাছে বক্তব্য পাঠ করে তার জন্য অবশ্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র খবর পেলাম যে, ১২/১৪ হাজার প্রাথমিক শিক্ষক সমিতির লোক—প্রাথমিক শিক্ষক, এখানে এসেছেন। আপনি যদি স্যার, সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়কে তাদের সঙ্গে দেখা করতে বলেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় সেখানে গিয়েছেন।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের একটি জিনিসের প্রতি আমার প্রথমেই নজর পড়লো, সেটা হচ্ছে, তিনি বলেছেন, My Government do not believe in making false promises or putting forth excuses nor do they believe in exaggerations.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪শে জুন, ১৯৭৭ সালের গভর্নারস অ্যাড্রেসে বলা হয়েছিল, My Govenrment hope that all political prisoners, under-trial, convicted or detained without trial, will be released in a few days.

আর এবারের ৫ গভর্নর স্পিচে দেখা যাচ্ছে।

46 percent of the detenues has only been released. That is to say, 54 percent of the detenues under Misa has not been released.

শুধু তাই নয়, পার্লামেন্টে যে বিবৃতি রাখা হয়েছিল বা খবর পরিবেশন করা হয়েছিল সেই অনুসারে দেখা যাচ্ছে ডিসেম্বরের ২১-এ, লাস্ট ইয়ারে, তাতে দেখা যাচ্ছে মিসাতে ডিটেনশন ওয়েস্টবেঙ্গলে এপ্রিল সেপ্টেম্বর ৮১ জন হয়েছে এবং ২০-এ ডিসেম্বর কলকাতায় জুডিসিয়াল মিনিস্টার বলেছেন, মিনি মিসা দরকার। স্যার, এই পশ্চিমবঙ্গে আজকে প্রায় ৮/১০ মাস হয়ে গেল ফিফটি ফোর পারসেন্ট তাদের ছাড়া হয়নি, যদিও ওরা বলেছিলেন, ফলস প্রমিসেস করিনা, কয়েকদিনের মধ্যেই ছাড়া হবে, কিন্তু আজকে তাদের ছাড়া হয়নি। বলা হয়েছিল এডুকেশন সম্বন্ধে যে, এক বছরের মধ্যে—কারেন্ট ইয়ারের জন্য—এক হাজার প্রাইমারি স্কুল করা হবে। শুধু এক হাজার প্রাইমারি স্কুল করা হবে তাই নয়, তারজন্য টাকা বরাদ্দের কথাও বলা হয়েছিল। এই কথা বলেছিলেন ফাইন্যান্স মিনিস্টার এবং এবার বলা হয়েছে যে এটা ভুলে যান, ফল্‌স প্রমিস নয়, এটা সত্য প্রমিস, আমাদের সত্যির এই ডেফিনেশন। ১৯৭৯ সালে যে বছর শুরু হবে, সেই বছর থেকে শুরু হবে। তখন কোথায় থাকবে, তার ঠিকানা নেই—ফল্‌স প্রমিস ওঁরা করেন না, এটাই তার নমুনা। ৩৬ দফা কর্মসূচি ফল্‌স প্রমিস নয়, ভোটারদের কাছে তারা কোনও ফল্‌স প্রমিস করেননি, এটা গভর্নর্স স্পিচে বলা হয়েছে। ৩৬ দফা কর্মসূচির জন্য আমরা কাজ করছি, সরকার এই কাজ করে যাবে এবং এই ৩৬ দফা কর্মসূচির জন্য সরকার সিরিয়াসলি কাজ করছে এবং The vote was in favour of Left Front for 36 point programmes এবং এবারকার গভর্নর্স স্পিচের মধ্যে একটা চমৎকার উদাহরন পাচ্ছি, প্যারাগ্রাফ ১৬, তাতে বলা হয়েছে? "One of the important items of the Common Minimum Programme of the Left Front Government concerns repeal of Urban Land Ceiling Act and enactment of a new piece of legislation on the basis of location and valuation of properties. Since this is a Central Act, the main thrust of work so far has been on speedy disposal of cases of exemption from the provisions of this Act for industrial and commercial concerns and in deserving cases of individual hardship." অর্থাৎ কি না কিছু জমির মালিককে কিছু সুবিধা দেওয়া হয়েছে, এই হচ্ছে ৩৬ পয়েন্ট প্রগ্রামের একটা অ্যাচিভমেন্ট। আর একটা কথা বলা হয়েছে, সেটা হচ্ছে এই পলিটিক্যাল অ্যান্ড আদার সাকসেস একটা জিনিস, সেটা হল এই ইন্টার সেশন -এ তারা ১৩টি অর্ডিন্যান্স করেছে এবং একটা অর্ডিন্যান্স ১৪ তারিখে করেছে এবং ১৩টির মধ্যে ৯টি হল ইউনিভার্সিটিকে বা এডুকেশন

সিস্টেমকে উৎখাত করে দাও। যে এডুকেশন সিস্টেমকে পলিটিক্যাল সাকসেসের জন্য সবকটি ইউনিভার্সিটিকে চুলোর দুয়োরে দাও। যে কটি কলেজে পার গোলমাল লাগিয়ে দাও। স্কুলে একটার জায়গায় তিন চারটি হেডমাস্টার অ্যাপয়েন্ট কর। ১৪ তারিখে অর্ডিন্যান্স হল নেতাজী নগর কলেজ সম্পর্কে কিন্তু চার তারিখে সমন করা হলো—১৫ তারিখে অ্যাসেম্বলি। আগে এই প্রতিষ্ঠানটি স্কুল ছিল কলেজ হলও ১৯৬৭ সালে, সেই কলেজের নাম নেতাজী নগর কলেজ, প্রশান্ত সুর মহাশয় তার সেক্রেটারি ছিলেন। এ কলেজকে ইউনিভার্সিটি ফার্স্ট স্ট্যাচুট অনুযায়ী সেক্রেটারি ইলেকশন করতে বলল, কিন্তু তিনি এ ইলেকশন পছন্দ করলেন না, কারণ তিনি-সেক্রেটারি থাকতে পারবেন না। ইলেকশন হলও ১৯৭৪ সালে। ১৯৭৪ সালের পর তারা দরখাস্ত করল হাইকোর্টে, রিট পিটিশন করে তারা বলল, এটা একটা ট্রাস্ট, তারা মালিক নন এবং হাইকোর্ট সেটা মানলেন না, স্টে দিলেন না। ১৪ তারিখের রাত্রিবেলা সাইন হলো এবং ১৫ তারিখের গনশক্তি কাগজে সেটা বের হলো এই অর্ডিন্যান্সকে সাদর অভ্যর্থনা জানাচ্ছি এবং অনিল বসাক নামে একজন সি. পি. এম. ওয়ার্কার, তাকে করা হলো অ্যাডমিনিস্ট্রেটার। কিন্তু হাইকোর্ট তার আগে একটা অ্যাডমিনিস্ট্রেটার করে দিয়েছে এবং হাইকোর্ট থ্রু অ্যাডমিনিস্ট্রেটর কলেজ চালাচ্ছে। If this is not a case of abuse of power I do not know what is abuse of power.

[2-50 – 3-00 P.M.]

এবং সঙ্গে সঙ্গে লিখে দিলেন যে এ হাইকোর্টের অ্যাডমিনিস্ট্রেটার চলবে না। আমরা যাকে করবো অর্থাৎ কি না শিক্ষার জগতে পলিটিক্যাল সাকসেসের যারা গুন্ডা ছিলেন তারা ঢুকতে পারছে। তারা বলছে, তাদের গুন্ডামি নাকি গণতান্ত্রিক গুণ্ডামি, তাই তারা চাকরি পাচ্ছে এবং অন্য দলের গুণ্ডাদের বেলায় সেটা অগণতান্ত্রিক গুণ্ডামি। সাম্বিয়াঙে যারা খুন করেছে, তারা গণতান্ত্রিক গুণ্ডা এবং যারা খুন হয়েছে তারা অগণতান্ত্রিক কারণে খুন হয়েছে। এবার দেখা যাক, এই গভর্নমেন্টের সাকসেস কোথায় হয়েছে। সাকসেস যেটা হয়েছে, সেটা কোথায় দেখা যাচ্ছে—ক্রাইমের বেলায় কি সাকসেস হয়েছে? ক্রাইমের বেলায় সাকসেস এই যে Mrinal Kanti Ghosh, Secretary of Hooghly District Committee of Forward Block said that C.P.M. workers looted paddy from the fields of a poor share-cropper in presence of police and the District Magistrate and the Marksists had also molested the peasant's daughters. In the statement he posed the question : Have not the poor non—C.P.M. bargadars and their families got the right to live with their honour and prestige?"

আপনাদেরই শরিফের লোক এটা বলছে। এই হচ্ছে ল অ্যান্ড অর্ডারের অবস্থা। এবার দেখা যাক ল অ্যান্ড অর্ডার ছাড়া অন্যদিকে কতটুকু এগিয়েছেন। ইনডাস্ট্রির ব্যাপারটা এবার বলি, ১৯৭৭ সনে ইনভেস্টমেন্ট সম্পর্কে গভর্নর বলেছেন "During the year 1977, the

Central Government approved 128 old and new application involving fresh investment of approximately Rs.290 crores, including Rs.160 crores for establishment of a Petro-Chemical Complex at Haldia."

১৯৭৬ সালে যেখানে ১৩৩টি ওল্ড অ্যাণ্ড নিউ অ্যাপ্লিকেশন হয়েছিল এবং সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যালোন ৩১৬ কোটি ৬৬ লক্ষ টাকা ইনভেস্ট করেছিল ওয়েস্ট বেঙ্গল "During the period from April 1977 to November 1977, as many as 306 new companies with a total authorised capital of Rs.30 crores were registered in West Bengal in 1977. It was not 306, it was 307" কোনদিকে দেশটা যাচ্ছে—যাবার কোনও উপায় নেই। অন্যদিকে দেখা যাচ্ছে, এদের কোনও পথের ঠিক নেই, এরা সুযোগ সন্ধানী। ইলেকশনের সময় ৩৬ দফার কথা বলেছিলেন, কিন্তু ইলেকশনের পরে জ্যোতিবাবুর প্রথম বক্তব্য হচ্ছে বেকারদের জন্য কোনও ভাতা দিতে পারব না, কেন্দ্রের কাছ থেকে পেলে দেব। যদিও ওদের ঠকিয়ে ভোটের জন্য খাটিয়েছি, কিন্তু বেকার ভাতা দিতে পারব না। তার ট্রেড ইউনিয়ন রাইট্‌স সম্পর্কে গভর্নর্স এ্যাড্রেসে বলা হয়েছে "One of the significant achievements of my Government relates to restoration of the trade union rights of the workmen and sense of confidence which received a severe Jolt during the period of Emergency." কিন্তু দেখা যাচ্ছে সাঁওতালদিতে দু হাজার পুলিশ নিয়ে সেখানে সিভিয়ার জল্ট করে ট্রেড ইউনিয়ন রাইটকে কবর দেওয়া হয়েছে। সেখানে দু হাজার পুলিশ নিয়ে গিয়ে এই কাজ করা হয়েছে, যেখানে বলা হয়েছিল No police will ever interfere in the exercise of trade union rights of the labour ঠিক সেই জিনিসটা একেবারে উল্টে দিলেন, যখন যেমন তখন তেমন, এই হচ্ছে সুযোগ সন্ধানী নীতি।

এই হলো ২৪-এ জুন, ১৯৭৭, আর গভর্নর বলছেন It will not be the policy of my Government to use the police to put down democratic struggles and movements. The police will be asked to change their attitude and protect the democratic rights and civil liberties of the people.

ডি. পি. এল-এ শরিকে শরিকে গণ্ডগোল, আর. এস. পি. আর সি. পি. এম—সেখানে পুলিশ পাঠানো হলো না। যেখানে ভয় সেখানে অর্থাৎ সাঁওতালদিতে ২০০০ পুলিশ পাঠানো হলো। যেখানে সামবিয়াং, সেখানে কমিশন হবে না, মারা যাক না গুরুং, কি এসে যায়! সাঁইবাড়ির কেস উইদ্‌ড্র করার জন্য জজ্‌কে বাংলার বাইরে পাঠিয়ে দেওয়া হলো, প্রভিডেন্ট ফান্ড কমিশনার করা হলো। ক্ষমতা আছে তাই করেছেন। অর্থমন্ত্রী একটা কথা বলেছেন, আমি একটা কাগজে পড়লাম যে লিমিটেড অ্যানার্কির কথা উনি বলেছেন। আমরা যেমন লিমিটেড প্রেগনেন্সির কথা শুনিনি, তেমনি লিমিটেড অ্যানার্কির কথা শুনিনি। কিন্তু এই লিমিটেড অ্যানার্কি উনি চাইছেন, একটা লিমিটেড পিরিয়ড উনি থাকতে চাইছেন এবং তাতে

একটা লিমিটেড অ্যানার্কি উনি সৃষ্টি করতে চাইছেন। সেইজন্য কন্ট্রাক্ট সিস্টেম তিনি তুলে দেবেন। ওঁরা বলেন ফল্‌স প্রমিস ওঁরা করেন না। ডঃ অশোক মিত্র একটি স্টেটমেন্টে বলেছেন, One potential source of cost saving would be to eliminate the dominance of contractors in government operations and wherever possible to funnel out work directly under the states auspices to unemployed engineers, technicians, artisans, small traders and such others. কিন্তু কোনও একটা জায়গায়ও আমরা শুনিনি যে কনট্রাক্ট সার্ভিস অথবা কনট্রাক্ট পলিসি সম্বন্ধে বা পলিসি অফ্ ডোলিং অফ কনট্রাক্টস ওঁরা চেঞ্জ করেছেন। তারপর ফুড-এর প্রাইস রাইস সম্বন্ধে একটা মজার কথা আমাদের খাদ্যমন্ত্রী সুধীন কুমার মহাশয় বললেন, কাগজে পড়লাম যে, যখন বামফ্রন্ট-এর জয় প্রায় অবশ্যম্ভাবী বলে বোঝা গেল তখন জিনিস-পত্রের দাম চড়তে লাগল। পলিটিক্স-এর সঙ্গে জিনিস-পত্রের দাম বৃদ্ধির সম্পর্ক রয়েছে। এই যদি হয় তাহলে নুনের বেলায় কি হলো? যখন বোঝা গেল সি. পি. এম. ডুবছে আসামে, মহারাষ্ট্রে, কর্নাটকে, অন্ধ্রে তখন কোনও জায়গায় মোরারজীকে ধরে, কোন জায়গায় ইন্দিরা গান্ধীকে ধরে বাঁচবার চেষ্টা করতে হচ্ছে এবং লবণের দাম বাড়িয়ে দিতে হচ্ছে। লবণের জন্য প্রাইভেট ট্রেডারদের—লেফটিস্ট পার্টি প্রাইভেট ট্রেডারদের এনগেজ করল বাংলা দেশে লবণ আনবার জন্য এবং লবণের দাম বেড়ে গেল। যেখানে লবণ ছাড়া কেউ খেতে পারে না, সেখানে লবণের দাম বেড়ে গেল। ৩৬ পয়েন্ট প্রোগ্রামে ওঁরা অনেক কথা বলেছেন, সেসব কথা আর বেশি বলার দরকার নেই। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা আপনার মাধ্যমে বলতে চাই, সেটা হলো, জব-চানর্ক যখন ৩০০ বছর আগে কলকাতা শহর সৃষ্টি করেছিলেন তখন তিনি ভেবেছিলেন কি নাম রাখা যায়, কলকাতা, না গোবিন্দপুর, না সুতানটি, তারপর তিনি ক্যালকাটা থেকে কলকাতা বা কলিকাতা নাম রেখেছিলেন এবং সেই কলকাতার একটা জায়গার নাম হয়েছিল টন্‌ঠনীয়া কালী-বাড়ি। আর জ্যোতিবাবু কলকাতার আর একটা নাম রেখেছেন লণ্ঠনীয়া কলকাতা। এখন এই অবস্থায় টুরিস্টদের ডেকে আনুন কলকাতায়। বিলাত যদি যান তাহলে সেখানে দেখবেন এক রকম ডিনার হয়; Dinner under candle light.

[3-00 – 3-10 P.M.]

এখানে আপনারাও টুরিস্টদের বলতে পারবেন, Come, and see in this world, Calcutta in candle light.

দেখবেন টুরিস্ট আসা বেড়ে যাবে, তাতে কোনও সন্দেহ নেই। তখন আর সি. পি. এমকে চাকুরি দিতে হবে না, বেকাররা এমনই করে খেতে পারবে। তারপর আপনারা যে পথে 'ল অ্যান্ড অর্ডারকে নিয়ে যাচ্ছেন তাতে চুরি-ডাকাতি আরও বেড়ে যাবে। সবচেয়ে মজার ব্যাপার হলো এই যে স্টেট সেন্টার-রিলেসনশিপ এর ব্যাপারে জ্যোতিবাবু একটি পেপার তৈরি করেছেন। ক্যাবিনেট অ্যাপপ্রুভ করেছেন। গভর্নর'র স্পিচে মেনশন আছে। আপনারা ফিনান্স

নেই বলছেন কিন্তু ১ হাজার স্কুলের জন্য বাজেট পেশ করা হয়েছিল এবং বাজেটে প্রভিশন করা হয়েছিল—তাঁর একটাও হয়নি। ডি. পি. এল. ডব্লু. বি., এস.ই.বি প্রভৃতির জন্য ১০ কোটি টাকা খরচ করতে পারেননি। শুনছি এবার নাকি ২০ কোটি টাকা দেওয়া হবে। সেই টাকা খরচ করবেন কি করে? আগে কাজ দেখাবেন না ক্ষমতা দেখাবেন। আপনারা বিরাট কাজ করছেন। সারপ্লাস হবে এই রকম পেপার তৈরি করছেন। আপনারা অপদার্থ এ ছাড়া আর কিছুই প্রমাণ করেননি। আপনারা স্কুল ধ্বংস করেছেন, বাংলার কৃষ্টি ধ্বংস করেছেন। আপনারা রেসিডুয়াল residual powers of the legislation will be in the State ফেডারেশন এটা আপনারা চাচ্ছেন। এতে কি হবে। ১৫ই ফেব্রুয়ারি হাউস বসেছে। ৪ তারিখে সমন হয়ে গেছে। মিডল অফ জানুয়ারি ডিসিসন হয়ে গেছে। অথচ আপনারা যা করছেন তাতে পার্লামেন্টারি ডেমোক্রাসিকে শেষ করার পথে নিয়ে যাচ্ছেন। ১৯৬৪ সালের নভেম্বর মাসে সেভেন্থ কংগ্রেস অফ দি কমিউনিস্ট পার্টি অফ ইণ্ডিয়া—সেখানে বলা হয়েছিল। Seventh Congress of the Communist Party of India. The Peoples Democratic India will be a voluntary Union of the Peoples of various nationality of India. All States in the Indian Union shall have equal autonomy and equal power. Governors shall not be appointed from above. All administrative services shall be under the direct control of the respective State of Local Authorities.

এখানে কি বলা হচ্ছে আই.পি.এস. এবং আই.এ.এস. অল ইন্ডিয়া সার্ভিস সব তুলে দাও। বাংলায় কিছুই থাকতে পারবে না এমনকি সেন্ট্রাল পুলিশ ফোর্স করছেন আর এ কথা বলা হচ্ছে সি. পি. এম পার্টি পক্ষ থেকে যে Police, bureaucrat and Congress bench are polluting and conspiring. সুতরাং সব শেষ করো। হাইকোর্টের ক্ষমতা বদলাও। হাইকোর্টের কনস্টিটিউশনে যে পাওয়ার এবং প্রিভিলেজ আছে সেটা এফেকটেড হচ্ছে। কনস্টিটিউশনে আছে প্রেসিডেন্টের স্যাংশন লাগবে—সেটা চলবে না। আজকে প্রশান্ত সুর মন্ত্রী হয়ে গেছেন, আগে রেনাল্ড ইঞ্জিনিয়ারিং-এ পার্ট টাইম লিগ্যাল অ্যাডভাইসার ছিলেন। তিনি সেটা ডুবিয়েছেন এবং এই বাংলাকেও ডোবাবেন এবং যে economic emergency—even in the case where Constitutional Machinery failed in any State or a situation arises whereby the financial stability or credit of India or of any part of the territory thereof is threatened, neither the President nor the Parliament should have any power to do anything and the safeguards provided by Articles 356, 357 and 360 in this respect should be elected.

ভারতবর্ষে যদি এরূপ অর্থনৈতিক অবস্থা হয় ইকনোমিক এনার্জি আনা যাবে না। আই, এ, এস্ আই, পি, এস চলে যাবে। শুধু অ্যাডমিনিস্ট্রেটিভ পোস্ট, হাইকোর্ট ওদের তাঁবেদারে থাকবে। সাঁইবাড়িতে গিয়ে তাঁরা বলবেন এটা গণতান্ত্রিক অধিকার এবং অন্য জায়গায় যদি সি, পি, এম কর্মী খুন হয় তা হলে বলবেন অগণতান্ত্রিক। যেমন চাকরি দেবার ব্যাপারে

বলেছেন of the total vacancies arising in a year under any employing authority, 30% shall be treated as reserved for persons falling under the exempted categories which might have been uprooted from their places of residence as a result of the land acquisition by Government as in Haldia, sons or daughters or near relation of a Government servant who dies in harness leaving the family in immediate need of assistance, trade apprentices, suitable ex-industrial census personnel, ex-Census employees and ex-Sibir Karmacharis etc. etc. And finally jobs will be reserved for the members of the family which might have suffered due to loss of life of its bread winner as a result of supporting or participating in any democratic movement. এখন এতগুলো শরিককে কি নেবে জানি না। তারপর আপনারা ডেমক্র্যাসির কথা বলেছেন, কিন্তু আপনাদের ডেমক্র্যাসির ডেফিনেশন কি বুঝতে পারছি না। কোনটা ডেমক্র্যাটিক রাইট তাও জানি না। ডেমোক্র্যাটিক রাইট কেসারট করার জন্য যাদের চাকরি গেছে তাদের নেওয়া হবে। তারপর আবার বলেছেন The remaining vacancies shall be filled exclusively through the Employment exchanges. তার মানে সেখানেও কোনও পারসেনটেজ্ ঠিক নেই। অর্থাৎ জিরো শুধু যে সল্ট প্রাইস বেড়েছে তা নয় কফিপোষায় যারা অ্যারেস্ট হল তাদের জন্য যখন হাইকোর্ট এ কেস হল তাতে সেন্ট্রাল গভর্নমেন্ট, এই নিয়ে কমপ্লেন করেছিলেন। এর ফলে কলকাতায় স্মাগলার ডেন ও ভর্তি হয়ে গেল। শুধু তাই নয় আগে যে স্ট্রিক্ট পেনাল মেসার যে সমস্ত ছিল এবার ৩৬ এ দেখবেন সে সমস্ত পেনাল মেসার নেই, কারণ পকেটে তো কিছু পড়তে হবে। এই যদি সরকার হয় তাহলে তাকে বাহবা দেবার জন্য ট্রেজারি বেঞ্চে বসা যায়, কিন্তু বাংলা বা ভারতবর্ষের লোক আপনাদের চিনে নিয়েছে।

[3-10 – 3-30 P.M.]

(including adjournment)

Autonomy will lead to the destruction of the unity of India. Autonomy will lead to the destruction of the unity, not only of the territory of India, but also amongst the people of India. Gandhiji lived and died for the concept of one-nation theory. Jinnah talked of two-nation theory which resulted in partition of India. But you are talking of many nationalities which will break India into pieces. You want democracy only to strengthen your dictatorship and nothing else. You talk of democracy only to have a cover for organising yourselves and establish a fort for yourselves in Bengal and thereafter destroy the democracy from the rest of the territory of India.

**মিঃ স্পিকার :** সভায় অধিবেশন স্থগিত রইল। আমরা ৩.৩০ মিনিটে আবার সমবেত হব।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

[After Adjournment]

[3-30 – 3-40 P.M.]

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে দিয়েছেন তাকে স্বাগত জানিয়ে পরিষদীয় মন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। এই প্রস্তাবের বিতর্কে বিরোধী দলের পক্ষ থেকে কংগ্রেস এবং জনতা পার্টি যে সমস্ত কথা বলেছেন তার খন্ডন এবং এই প্রস্তাব কেন আমি সমর্থন করছি সে সম্পর্কে আমার বক্তব্য রাখছি। কংগ্রেসিরা বিরোধী দলের ভূমিকায় এসে যা কিছু প্রস্তাব এবং বক্তব্য রাখছেন তা আমি খন্ডনের চেষ্টা করব। তাঁরা যে বিরোধিতা করবেন তাতে আশ্চর্যের কিছু নেই। কিন্তু আজ দেখলাম জনতা পার্টির নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় যেভাবে এই ভাষনের বিরোধিতা করলেন তাতে কিছুটা আশ্চর্যের কথা আছে। তিনি আগে বলেছিলেন সহযোগিতার হাত প্রসারিত করবেন, গঠনমূলক সমালোচনা করবেন। কিন্তু এখন যে বক্তব্য এখানে উপস্থিত করেছেন তাতে জনতা পার্টির অন্যান্য নেতারা বাইরে কায়েমী স্বার্থের পক্ষ অবলম্বন করে যে ভাবে কথা বলেন সে রকমই শোনা গেল। আমাদের আশঙ্কা যে এইভাবে যদি জনতা পার্টি ক্রমে ক্রমে শুধু বিরোধিতার জন্য বিরোধিতা করতে শুরু করেন তাহলে এই সরকার যে সমস্ত গঠনমূলক কাজ করতে চাইছেন তার বিরোধিতার ভূমিকায় তাঁরা এসে পৌচ্ছাছেন। আজ কংগ্রেস দল দ্বিখন্ডিত, কংগ্রেস দলের বিরোধিতা করার ক্ষমতা অনেক বেশি সীমিত। ইন্দিরা কংগ্রেস ও রেড্ডি কংগ্রেস বলে খ্যাত কোনও কংগ্রেসরই কণ্ঠস্বরে জোর নেই। তাদের ধ্বনিতে কোনও ব্যঞ্জনা নেই। ভোলা সেনের বক্তব্য শুনলাম, তিনি কতকগুলি কথা বলার জন্যই বলেছেন, যেমন তিনি বলেছেন আমাদের আইন মন্ত্রী অতীতে বলেছেন যে মিনি মিসা এখানে নিয়ে আসছেন। কথাটা সঠিক নয়। তিনি মিসার বন্দীর সংখ্যা ৪৬ শতাংশ বলে যেকথা বলেছেন তার মধ্যেও কোনও সত্যতা নেই। সত্যতা নেই এইজন্য যে বর্তমানে পশ্চিমবঙ্গের কারাগারে কেউ মিসায় বন্দী নেই, এটাই হচ্ছে ঘটনা। তিনি যেভাবে ঘটনাকে বিকৃত করতে চাইছেন সেইভাবে বিকৃত করতে পারবেন না। যদি তিনি সমস্ত জেল সুপারিনটেনডেন্টদের কাছে গিয়ে খোঁজ করেন তাহলে জানতে পারবেন মিসায় বন্দী জেলে কেউ নেই। বামপন্থী সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন তা অক্ষরে অক্ষরে পালন করার চেষ্টা চলছে। বামফ্রন্ট সরকার বলেছেন আইনগত কারণে যেসব বন্দী এখনও বিচারাধীন তাঁদেরই কেবল জেলে আটক রাখা হয়েছে। আইন মন্ত্রী কাগজে যেটা বলেছেন সেটা কি? আইন মন্ত্রী একথা বলেছেন যেভাবে কংগ্রেসিদের আশ্রয় পুষ্ট গুন্ডারা বর্তমানে এখানে ওখানে খুন-জখম করছে সেটাকে বন্ধ করতে হলে তাদের আটকে রাখার রাস্তা সরকারকে ভাবতে হবে। যাদের বলা হয় অ্যান্টিসোস্যাল, যারা অসামাজিক, যারা চুরি ডাকাতি করে, যারা মেয়েদের উপর অত্যাচার করে তাদের আটকে রাখার কথা তিনি বলেছেন, তাদের জন্য কি করা যায় সেই কথা বলেছেন। আজ ভোলাবাবু যেভাবে তাদের পক্ষ হয়ে সওয়াল

করলেন তাতে মনে হচ্ছে হেরে যাওয়া মামলার হাইকোর্টে সওয়াল যেভাবে করেন সেইভাবে সওয়াল করলেন। আমরা একথা বলতে চাই যে এবারকার রাজ্যপালের ভাষণে আমরা যে বলিষ্ঠতা দেখেছি ইতিপূর্বে কোনও সরকারের আমলে সেই বলিষ্ঠতা দেখিনি। তিনি একথা বলেছেন যে আমার সরকার কোনও ভূয়া প্রতিশ্রুতি, কোনও বাজে অজুহাত দিতে চান না, কোনও বিষয় অতিরঞ্জিতও নয়। তিনি বলেছেন এই সরকারের সামনে যে কাজ সেই কাজ অতীব বিরাট অতীব বিশাল। গত ৩০ বছর ধরে যে অর্থনীতি প্রতি নিয়ত চালিয়ে নিয়ে যাওয়া হয়েছে সেই অর্থনীতির ফলে ভারতবর্ষে ১ কোটির উপর বেকার এবং পশ্চিমবঙ্গে ১৩ লক্ষের উপর বেকার রয়েছে। সেই সংখ্যা আংশিক সত্য। কংগ্রেস আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বলে যে সংগঠন ছিল সেই সংগঠনে নাম লেখানো হত না। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরির ব্যবস্থা হবে, অন্যভাবে হবে না। তাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আরও বেশি মানুষ নাম রেজিস্ট্রি করতে যাচ্ছে। তা যাতে অবাধ হয় তার ব্যবস্থা করা হচ্ছে একথা সরকার ঘোষণা করেছেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মধ্যে দুর্নীতি আছে কিনা সেই জিনিসটা দেখার দরকার আছে। সেখানে যে সমস্ত অফিসার কর্মচারী আছেন তাঁরা যদি তাঁদের সেই পুরানো অভ্যাস ছাড়তে না পারেন তাহলে তাঁদের পরিবর্তন করা দরকার যাতে করে বেকার মানুষ সহজে তাদের নাম রেজিস্ট্রিভুক্ত করতে পারেন। বেকাররা যাতে তাদের যোগ্যতা অনুসারে চাকরি পায় সেই ব্যবস্থা করা হচ্ছে। ভোলাবাবুরা ৩০ বছর ধরে যে আবর্জনা কলকাতা মহানগরীতে এবং পশ্চিমবাংলার সমাজ জীবনে যে আবর্জনা ছড়িয়ে দিয়েছেন সেই জঞ্জাল পরিষ্কার করার দায়িত্ব এই সরকারের ঘাড়ে এসে পড়েছে। আইন শৃঙ্খলার অবনতি কংগ্রেসি রাজত্বের অবদান। আজ তার উন্নতি হয়েছে। তাই এবারে রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যে বলিষ্ঠতা দেখছি সেই বলিষ্ঠতা ঐ আবর্জনা দূর করার পক্ষে একটা সবচেয়ে বড় পদক্ষেপ যার জন্য গ্রাম বাংলার কৃষক, ক্ষেত মজুর, খেটে খাওয়া মানুষ, গরিব মেহনতী মানুষ তারা হাজারে হাজারে লাখে লাখে ইতিমধ্যে আমাদের আশীর্বাদ করতে আরম্ভ করেছেন। আইন শৃঙ্খলার উন্নতির কথা কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী চরণ সিং এবং পশ্চিমবাংলার প্রাক্তন মন্ত্রী সুব্রত মুখার্জিও স্বীকার করেছেন। গ্রাম বাংলায় নতুন উদ্দীপনা দেখতে পাচ্ছি।

[3-40—3-50 P.M.]

যেখানে আমরা সত্য করছি, সংগঠন করতে যাচ্ছি সেখানেই দেখছি গ্রামবাংলার মানুষ জড় হচ্ছে। আমাদের মুখ্যমন্ত্রী যেখানে যান সেখানেই দেখি দেড়/দুলাখ লোকের সমাবেশ হয়। এটা সিদ্ধার্থ রায়ের আমলে হয়নি এবং আমি বলতে পারি সিদ্ধার্থ রায় বা ইন্দিরা গান্ধী আবার যদি কখনও ফিরেও আসেন তাহলে এই রকম জন সমর্থন পাবেন না। ওঁরা ব্রিগেড ময়দানে মিটিং করতে চেয়েছিলেন কিন্তু শেষ পর্যন্ত তাঁদের সেটা বাতিল করতে হয়েছে। আমি বলছি আপনারা জনসাধারনের মনের মধ্যে যদি না যেতে পারেন, তাদের জীবনযাত্রা যদি না বুঝতে পারেন তাহলে ফাঁকা মাঠে চীৎকার করে কোনও লাভ নেই। আপনারা যতই চীৎকার করুননা কেন, বামফ্রন্ট সরকারকে যতই দোষারোপ করুন না কেন আপনাদের কোনও লাভ

হবে না, বরং দেখবেন আবার যখন নির্বাচন হবে তখন জনসাধারন আপনাদের সঙ্গে যাবে না। আপনারা ওপাশে বসে চীৎকার করছেন বটে কিন্তু মনে রাখবেন ওই রকম চীৎকার করে আপনারা আমার বক্তৃতায় বাধা সৃষ্টি করতে পারবেন না কারণ আমরা যে বক্তব্য রাখছি সেটা জনসাধারনের হৃদয় থেকে উত্থিত, আমাদের কণ্ঠস্বরের মধ্যে জনসাধারণের কণ্ঠস্বর ধ্বনিত হচ্ছে। আপনারা জানেন পার্লামেন্টের নির্বাচনের সময় আমরা জনতা পার্টির সঙ্গে একত্রিত হয়েছিলাম এবং তখন আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম আমাদের দেশে ইন্দিরা গান্ধী এবং তাঁর চেলা চামুন্ডারা যে গুন্ডাশাহী তৈরি করেছে, যে অরাজকতা সৃষ্টি করেছে সেটা দূর করে আমরা দেশে গনতন্ত্র প্রতিষ্ঠিত করব। আমরা সেই জিনিস করেছি এবং গনতন্ত্র আজ মানুষের কণ্ঠে ধ্বনিত হচ্ছে। আজ এখানে এটা বাইরে আমাদের বিরোধীপক্ষ যে বক্তব্য উপস্থিত করতে পারছেন তার কারণ হচ্ছে দেশে গনতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। বিধানসভার নির্বাচনের সময় আমরা আমাদের পার্টির পক্ষ থেকে, বামফ্রন্টের পক্ষ থেকে জনতা পার্টির রাজ্য কমিটির চেয়ারম্যান প্রফুল্লচন্দ্র সেনকে বলেছিলাম, আসুন, আমরা একসঙ্গে মিলিত হয়ে ইন্দিরা গান্ধীর বিরোধিতা করি। তিনি আমাদের কথা শোনেননি, আমাদের সঙ্গে আসেননি। আমরা একবার অজয়বাবুর সঙ্গে গিয়েছিলাম, পরবর্তীকালে প্রফুল্লবাবু বামফ্রন্টের সঙ্গে এলে হয়ত তিনিই মুখ্যমন্ত্রী হতেন। তাঁদের ডাকার জন্য অনেকে আমাদের দোষারোপ করেছেন। যাহোক, আমাদের দেশে গনতন্ত্র প্রতিষ্ঠিত হবার পর আমরা যে জিনিস দেখছি সেটা হচ্ছে ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে অর্থনৈতিক ক্ষেত্রে কিছু কিছু পরিবর্তন হচ্ছে। আমরা জনসাধারনের সামনে যে ৩৬ দফা কর্মসূচি উপস্থিত করেছিলাম সেটা একটু একটু করে রূপায়িত করছি। আমরা দেখছি গ্রামের কৃষক আজ তার চাষ করা ফসল ঘরে তুলতে পারছেন। এটা নিশ্চয়ই আপনারা স্বীকার করবেন যে, মাত্র ৮ মাসের মধ্যে এমন ঘটনা ঘটানো যায় না যাতে সমস্ত কিছুর সমাধান হয়ে যাবে। তবে এই ৮ মাসে যে ঘটনা ঘটেছে তাতে আমরা দেখছি জমির ক্ষেত্রে, অর্থনীতির ক্ষেত্রে মানুষের মন আমাদের দিকে এসেছে এবং মানুষ আজ বুঝতে পারছে যে সে তার মেহনতের দাম পাচ্ছে। আজ ভোলাবাবু এবং কাশীবাবু নানা কথা বলেছেন এবং সেন্টার-স্টেট রিলেসন্স-এর কথাও বলেছেন। অর্থাৎ আমাদের সঙ্গে কেন্দ্রের কি সম্পর্ক হবে সেটা তাঁরা বলতে চেয়েছেন। আমরা কি বলেছি? আমরা বলেছি কতগুলি ব্যাপার নিশ্চয়ই কেন্দ্রের হাতে থাকুক, সৈন্যবাহিনী কেন্দ্রের হাতে থাকুক। বৈদেশিক সম্পর্ক কেন্দ্রের হাতে থাকুক এবং কতগুলি কেন্দ্রীয় শাসন ব্যবস্থা কেন্দ্রের হাতে থাকুক, আমরা বলেছি রাষ্ট্রের মূল যে মাপকাঠি কেন্দ্রের হাতে থাকুক, কিন্তু তা সত্ত্বেও রাজ্যের হাতে যদি কিছু অর্থ এবং কিছু ক্ষমতা না দেওয়া হয়, রাজ্যের নিজ নিজ যে সমস্যাগুলি আছে তা যদি তাদের হাতে না দেওয়া হয়—তাহলে সেগুলির বিকাশ কিছুতেই সম্ভব নয়। কাশীবাবু ফেডারাল সিস্টেমের কথা বলেছেন। আমরাও সেই কথা বলেছি। আমরা বলেছি কয়লার দাম সারা ভারতবর্ষে এক, অথচ যেহেতু মহারাষ্ট্রে তুলো হয় সেইজন্য সারা ভারতবর্ষে তার এক দাম হবে না কেন—এটা আমরা বুঝতে পারছি না। আমরা বলেছি যে এমনভাবে অর্থনীতি প্রয়োগ করা হোক যাতে কয়েকটি জিনিসের দাম বেঁধে দেওয়া যায়, যাতে সারা ভারতবর্ষ

জুড়ে যেখানে মানুষ যাবে সেখানে একদামে পাবে। একই দামে সারা ভারতবর্ষে যাতে পায় তার ব্যবস্থা করতে হবে। অথচ এখন কি হচ্ছে, বরঞ্চ উল্টোভাবে অর্থনীতি চালানো হচ্ছে ব্যবসায়ীদের অবাধ স্বাধীনতা দেওয়া হয়েছে, চোরাকারবারিদের হাতে এবং একচেটিয় পুঁজিপতিদের হাতে অবাধ স্বাধীনতা দেওয়া হচ্ছে। ট্রেডাররা বাইরের জিনিস যারা আনছেন তাদের হাতে যা খুশি করবার অবাধ স্বাধীনতা দেওয়া হচ্ছে। পুঁজিবাদী অর্থনীতি নিজের গতিতে চলছে। আমাদের দেশে কোনও নিয়ন্ত্রণের ব্যবস্থা নেই। ব্যবসা-বাণিজ্যের ওপর কেন্দ্রের কোনও নিয়ন্ত্রণের ব্যবস্থা নেই, যার ফলে আমাদের দেশে বিপর্যয় দেখা দিয়েছে। এবং যার ফলে চোরাকারবারি একচেটিয়া পুঁজিপতিদের হাতে পড়ে দেশ পঙ্গু হয়ে যাচ্ছে। এই কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে আমাদের বলা হয়েছে। এটা শুধু আমাদের কথা নয় এটা শুধু বামপন্থী সরকারের কথা নয়, গোটা ভারতবর্ষের মধ্যে শুধু পশ্চিমবঙ্গের বক্তব্য নয়। আমরা দেখেছি অন্যান্য রাজ্যে যেখানে জনতা সরকার আছে—কি বিহার, কি উত্তরপ্রদেশ এবং অন্যান্য রাজ্যে তারাও চাইছেন তাদের হাতে অধিক ক্ষমতা আসুক। যখন কংগ্রেস কেন্দ্রীয় সরকার ইন্দিরা গান্ধী এবং জওহরলাল নেহেরুর অধীনে ছিল তখনও পশ্চিমবাংলার মানুষ অধিক ক্ষমতা চেয়েছিলেন, সেটা নিশ্চয়ই কাশীবাবুর জানা আছে। ফজলুল হক সাহেব এবং শরৎ বোস তাঁরাও অধিক ক্ষমতা চেয়েছিলেন একথা কি কাশীবাবু জানেন না? তাঁরা স্বাধীন ভারতে স্বাধীন বাংলা চেয়েছিলেন। আমরা তো তা বলিনি। আমেরিকাতে আমরা দেখেছি সেখানেও এইরকম ফেডারাল সিস্টেমে অধিক ক্ষমতা দেওয়ার ব্যবস্থা আছে। ফেডারেল জার্মানির কথা কে না জানে? সমাজতান্ত্রিক দেশ—সোভিয়েট ইউনিয়ন, পোল্যান্ড, যেগুলি সমাজতান্ত্রিক দেশ তারা সেখানে ফেডারাল সিস্টেমকে আরও বাড়িয়ে নিয়ে গেছে। তারা এমন পর্যন্ত অধিকার দিয়েছে যে রাইট অব সিস্টেম অর্থাৎ আলাদা হয়ে যাওয়ার অধিকার দিয়েছেন কিন্তু তারা কখনও আলাদা হয় না, তারা কখনও ভাবে না, তারা কখনও বলে না যে আলাদা হয়ে যাব, তারা জানে যে আমাদের ক্ষমতা থাকা সত্ত্বেও বাইরের শত্রু যখন আক্রমণ করবে আমরা যাতে আমাদের জন্মভূমিকে রক্ষা করতে পারি সেইজন্য কেন্দ্রীয় সেনা বাহিনী অর্থাৎ কেন্দ্রীয় শাসনের প্রয়োজন আছে কিন্তু দেশকে গঠনের জন্য আমাদের অধিক ক্ষমতার প্রয়োজন। আমরাও বিচ্ছিন্ন হওয়ার কথা বলিনি। আমরা চেয়েছি রাজ্যের হাতে

[3-50—4-00 P.M.]

অধিক ক্ষমতা। এই বিষয়ে আলোচনা উপস্থিত করার জন্য সমস্ত রাজ্য থেকে পশ্চিমবঙ্গকে আশীর্বাদ এবং ধন্যবাদ দেওয়া হচ্ছে এবং সাধুবাদ জানানো হচ্ছে। এই কথাটিই রাজ্যপাল তাঁর ভাষণে উপস্থিত করেছেন বলে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই ভাষণের দ্বারা গোটা পৃথিবীর সামনে ভারতবর্ষের কাঠামো কিভাবে তৈরি হবে সেই কথাটিই এখানে উপস্থিত করেছেন। যে তর্কের কোনও অবকাশ ছিলনা তাও এখানে তোলা হয়েছে। যে ৩৬ দফা কর্মসূচি আছে সেই কর্মসূচিকে রূপায়িত করতে গিয়ে আমাদের এই বামফ্রন্ট সরকার তাকে হত্যা করেছে এই কথা বলা হচ্ছে। তাঁরা বলেছেন বামফ্রন্ট সরকার সমস্ত দোষটা চাপাচ্ছে

কেন্দ্রের উপর। আমরা নাকি বলেছি যে, এটা করতে পারলাম না, সেটা করতে পারলাম না, কেন্দ্রের সঙ্গে আমাদের সম্পর্ক ভাল নয় সেই কারণে। কিন্তু সেটা আংশিকভাবে সত্য হলেও আমরা সেইভাবে উপস্থিত করিনি। আমরা বলেছি সীমিত ক্ষমতার মধ্যেও মানুষকে কিছু রিলিফ দেওয়া, মানুষকে কিছু কাজ দেওয়া, বিশেষ করে আমরা বলছি যে কৃষককে কিছু সাহায্য এবং জমির প্রশ্নে, কিছু কিছু সুযোগ সুবিধা এবং কিছু কিছু রিলিফ দিতে পারি। আমাদের ১৩নং যে উপধারা আছে তাতে আমরা বর্গাদারদের স্বার্থ রক্ষা করার কথা বলেছি, আমরা ১৪ নং উপধারাতে ভূমি রাজস্ব লাঘবের কথা বলেছি, আমরা ১৫ নং উপধারার মধ্যে বিনামূল্যে জমি বন্টনের জন্য একটা বিল আনার কথা বলেছি। আমরা, বিশেষ করে, গ্রাম বাংলায় নূতন চাকরির সংস্থান করে দিতে পারি সেকথা আমরা ১৮ নং উপধারায় বলেছি। আমরা সব চেয়ে বেশি জোর দিয়েছি ইরিগেশনের উপর অর্থাৎ সেচ ব্যবস্থার উপর জোর দিয়েছি যাতে করে গ্রাম বাংলার উন্নতি হতে পারে। কৃষক এবং সাধারন মানুষের মুখে যাতে হাসি ফুটাতে পারি তার ব্যবস্থার কথা আমরা বলেছি। আমরা একথা জানি যেভাবে এই অর্থনীতি এতদিন ধরে চলে আসছে সেই ৩০ বৎসরের অর্থনীতির মধ্যে সবচেয়ে বেশি মার খেয়েছে আমাদের শ্রমিকরা, যারা কল কারখানায় কাজ করে। সেই সমস্ত শ্রমিকরা সবচেয়ে বেশি মার খেয়েছে। এটা আমরা ট্রেড ইউনিয়ন কর্মীরা ভাল করেই জানি কারণ তাঁদের মধ্যেই আমাদের কাজ, তাঁদের মধ্যেই আমাদের সংগঠন, তাঁদের মধ্যেই আমরা আন্দোলন করি। তা সত্ত্বেও সেই শ্রমিক শ্রেণী পশ্চিমবাংলার অসীম সাহসের সঙ্গে সংগ্রাম করে গিয়েছে দুর্গাপুর তার সাক্ষী হয়ে আছে, চা বাগানগুলি তার সাক্ষী হয়ে আছে। আমাদের এই কলকাতার আশেপাশে যে শিল্পাঞ্চল, টালিগঞ্জ থেকে আরম্ভ করে বেলেঘাটা, বেহালা, এই সমস্ত শিল্পাঞ্চলের শ্রমিকরা তার সাক্ষী হয়ে রয়েছে। এছাড়া চটকল, সূতাকল, কয়লাখনি, চা বাগিচার এই সমস্ত শ্রমিকরা লড়াই-এর সম্মুখে ছিলেন এবং ছিলেন বলেই আজ আমরা দেখতে পাচ্ছি যেভাবে পশ্চিমবাংলায় নতুন ইতিহাসের সৃষ্টি হয়েছে তার ঢেউ ত্রিপুরায় হিল্লোল তুলেছে। পশ্চিমবাংলার বিজয়ের পর সেখানকার মানুষ সঠিকভাবে পথ চিনে নিতে পেরেছেন এবং সেখানকার মানুষ বামফ্রন্টকে জয়ী করেছেন। কিন্তু একথাও আমরা জানি পশ্চিমবাংলার মানুষ এখনও পর্যন্ত অধিকারগতভাবে সমস্ত অধিকার ফিরে পায়নি। আমরা বলেছি বন্ধ কারখানা ও বোনাসের কথা, এই বোনাসের জন্য যদি সব চেয়ে বেশি কেউ লড়াই করে থাকে সে পশ্চিমবঙ্গ। যখন জ্যোতিবাবু গিয়েছিলেন দিল্লিতে তখন সমস্ত জনতা পার্টির নেতাকে এবং বিশেষ করে প্রধানমন্ত্রীকে বলে এসেছিলেন যে আপনারা যদি ৮.৩৩ শতাংশকে বকেয়া বেতন হিসাবে বোনাসের মধ্যে গ্রহণ না করেন তাহলে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী এক বিপুল আন্দোলন করতে বাধ্য হবে এবং সেখানের বামফ্রন্ট সরকার তাদের থেকে আলাদা থাকবেনা, সেই আন্দোলনের মধ্যে থাকবে। পরবর্তীকালে জর্জ ফার্নাণ্ডেস এবং অন্যান্য বন্ধুরা বলেছেন যে তাঁরা যে প্রতিশ্রুতি দিয়েছেন সেই প্রতিশ্রুতি রক্ষা করা হবে এবং বোনাস আমরা দেব। আমরা পরবর্তীকালে দেখেছি একটার পর একটা সমস্যা যখন এসেছে তখন আমাদের এই রাজ্য সরকার, বিশেষ করে আমাদের মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রী

এগিয়ে এসে সেই সমস্যার সমাধান করতে চেয়েছেন এবং করতে পেরেছেন। বর্তমান রাজ্য সরকার যে শুধু শ্রমিকদের কিছু ভাতা বাড়াতে পেরেছে তাই নয়, বেতন বৃদ্ধির জন্য পে কমিশন করার কথাও বলেছেন। আমরা দেখেছি যে পশ্চিমবঙ্গের বামপন্থী সরকার চা বাগিচার শ্রমিকদের যে দাবি ছিল সেই দাবির আংশিক মীমাংসা করতে পেরেছেন আলোচনার মাধ্যমে। কিন্তু এখন পর্যন্ত চটকলের শ্রমিকরা, যেখানে ৮০ হাজার শ্রমিক ছাঁটাই হয়ে গিয়েছে, সেখানে পুরানো বকেয়া বোনাস এখন পর্যন্ত স্বীকৃত হয়নি। তাঁদের দাবি ছিল যে যেরকমভাবে মুনাফা হয়েছে সেইভাবে বোনাস দিতে হবে। তা স্বীকৃত হয়নি। তাঁদের নূন্যতম বেতন নূতন মূল্যায়নের নূতন ভিত্তিতে স্থির করার দাবি রয়েছে। ইউনিয়ন গোপন ব্যালটে স্বীকৃতির দাবি রয়েছে। এই সমস্ত সত্ত্বেও রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানাচ্ছি। তিনি বিশেষ করে গ্রামাঞ্চলের কতকগুলি বিষয় নিয়ে বলেছেন তার মধ্যে কো-অপরেটিভ সম্বন্ধে আমরা দেখেছি যে কি করে কংগ্রেসি শাসনকালে সেই সমস্ত জায়গায় ঘুঘুর বাসা হয়েছিল।

আমি যে অঞ্চল থেকে নির্বাচিত হয়েছি সেই নিউ ব্যারাকপুরে একটা কো-অপারেটিভ কলোনি আছে, সেখানে যে ভদ্রলোক ছিলেন তিনি মারা গেছেন, আমি তাই তাঁর নাম আর করলাম না। তিনি জীবিতকালে বহু লোককে মেরে গেছেন, বহু লোকের জমি জায়গা সেখানে আটকে পড়ে আছে কো-অপারেটিভে। জমির স্বত্ব ও দলিল এখনও সেখানকার মানুষ পায়নি। আমরা চাইছি সেখানে নির্বাচন হোক। আমরা গিয়েছিলাম কো-অপারেটিভ মন্ত্রীর কাছে, তিনি বললেন এমন একটা জায়গায় আটকে আছে তাতে কেমন করে নির্বাচনের স্তর পর্যন্ত এগিয়ে নিয়ে যাওয়া যাবে সেটা একটা সমস্যা। কিন্তু সেই সমস্যার সমাধানতো করতেই হবে। নির্বাচনের আগে আমরা গ্রামে গ্রামে একথা বলেছি। গ্রামে গরিবদের মধ্যে পূর্বে যে অবস্থা ছিল এখনও সেই একই অবস্থা রয়েছে, গ্রামে প্রচুর মানুষ আছে যারা জল পাচ্ছেনা, টিউব ওয়েলের সংস্কার কেন যে হয়না জানি না। আমরা মুখ্যমন্ত্রীকে বললাম, ইরিগেশন মন্ত্রীকে বললাম, পি ডব্লু মন্ত্রীকে বললাম, সি এম ডি এ মন্ত্রীকেও বলেছি, আপনারা নতুন করে টিউবওয়েল না বসাতে পারেন যেগুলি আছে, সেগুলির তো সংস্কার হতে পারে। সেখানে তো নতুন মাটি খুঁড়ে টিউবওয়েল বসাতে হচ্ছে না। অনেক জায়গায় দেখছি আমলাতন্ত্র অর্থাৎ অফিস বাধা হয়ে থাকে। দফতরের বাইরে যদি লাল আলো জ্বলে, সাধারন মানুষ পর্দার আড়াল ভেঙে ঠিক জায়গায় গিয়ে পৌছাতে পারেনা, তাঁদের দাবি উপস্থিত করতে পারে না। এই যে দুরতিক্রম্য জায়গা রয়েছে সেখানে যাতে জনগন পৌছাতে পারে, উপকার পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। আমাদের মন্ত্রীরাতো বলেছেন তারা রাইটার্স বিল্ডিং-এ বসে শাসন করবেন না, জনগনের কাছে তাদের বক্তব্য শুনতে যাবে, যাতে জনগন তাদের বক্তব্য উপস্থিত করতে পারে এবং তার ভিতর দিয়ে তাদের কার্যসাধন হয় তার ব্যবস্থা করা হোক। আমি পরিশেষে রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে বলতে চাই যে, রাজ্যপাল তাঁর সুষ্ঠ ভাষণের মধ্যে পশ্চিমবাংলার অবস্থাই উপস্থিত করেছেন, পশ্চিমবাংলার একটা রূপরেখা উপস্থিত করেছেন, আমরা দেখতে পাচ্ছি তাঁর ভাষণে তিনি বলেছেন, "আমার সরকার ভুয়া প্রতিশ্রুতি

বা বাজে অজুহাত দিতে চাননা কিংবা অতিরঞ্জনেও বিশ্বাসী নন।" কথাটা ঠিক। কিন্তু বিভিন্ন কর্মসূচি রূপায়নে যে সমস্ত বাধা আছে সেগুলি অনুধাবন করে রূপায়ন করা হোক। প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রেও যেকথা বলা হয়েছে অন্যান্য যে সমস্ত প্রতিশ্রুতি দেওয়া হয়েছে সেখানেও ৩৬ দফা কর্মসূচি রাখা হয়েছে। তাই আমি মনে করি রাজ্যপালের ভাষণ অত্যন্ত সুষ্ঠু হয়েছে তিনি সামগ্রিক একটা পরিকল্পনা উপস্থিত করেছেন, তাঁর এই ভাষণকে আমি স্বাগত জানাই। এই কথা বলে রাজ্যপালকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমেই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে কমরেড ভবানী মুখোপাধ্যায় যে প্রস্তাব এনেছেন, সেটা সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের বক্তাদের মধ্যে প্রথমে জনতা দলের নেতাই ব্যর্থতার কথা বলেছেন। তাঁর কথা শুনে আমার কাছে মনে হল তাঁর বক্তব্যই যেন সম্পূর্ণরূপে ব্যর্থ। অর্থাৎ যেসব বক্তব্য তাঁর কাছে আশা করেছিলাম, তিনি যেভাবে শুরু করেছিলেন যে গঠনমূলক সমালোচনা করবেন, আমি ভেবেছিলাম তিনি এই সরকারের সুনির্দিষ্ট এবং সুনিশ্চিত সমালোচনার মাধ্যমে এগিয়ে যাবেন, যদি কোনও ত্রুটি কোথাও থাকে তো সেটা তিনি বলবেন এবং সেই গঠনমূলক সমালোচনা তিনি করবেন, আমি কিন্তু তাঁর বক্তৃতায় সেটা পেলাম না। তিনি বলেছেন সেইসব অর্গানাইজার টিচারদের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত পাঁচ বছর ধরে আমরা লক্ষ্য করেছি গ্রামে গ্রামে বহু সংকুল গড়ে উঠেছে, বড় বড় জমিদার জোতদাররা নিজেদের টাকা দিয়ে স্কুলগুলি তৈরি করেছে তাদের ছেলেদের চাকুরি দেবার জন্য। বিগত কয়েকদিনে জুনিয়র বেসিক ট্রেনিং-এর কয়েকজন অর্গানাইজার টিচারদের মধ্যে একজনকে জিজ্ঞাসা করা হয়েছিল ছাগলের ইংরেজি কি? তিনি বললেন গট, জিজ্ঞাসা করলাম বানান কি? বললেন জি ও টি। এইসব অর্গানাইজার টিচারদের যদি নিতে বলেন তাহলে শিক্ষার অবস্থা যে কি হবে সেটা সহজেই অনুমেয়। তারপর তিনি বললেন ৩৫/৩৬ হাজার শিক্ষক অনেকে এই দুটো ক্লাসের জন্য বেকার হয়ে যাবে। তিনি মোটেই জানেন না। বর্তমান শিক্ষা ব্যবস্থা হচ্ছে, ১০ ক্লাস, টু ক্লাস, টু ইয়ার ডিগ্রি কোর্স, টু-ইয়ার ডিগ্রি অনার্স

[4-00—4-10 P.M.]

কোর্স। ১১ ক্লাস কমে এসে, ১০ ক্লাসের যে একজিসটিং স্টাফ সমস্ত তার মধ্যে অ্যাবসরব হবে। তিনি বেকারির যে ভয়াবহ চিত্র দিলেন সেটা ঠিক নয়। দ্বিতীয় তাঁর বক্তৃতার মধ্যে দেখা গেল রাজ্য কেন্দ্র সম্পর্কের কথা। এই সম্পর্কের কথা দেখাতে গিয়ে তিনি বলেছেন পৃথিবীর এমন কোনও দেশ নেই যেখানে কেন্দ্র থেকে রাজ্যের ক্ষমতা বেশি। একথা ঠিক নয়। দেহের সমস্ত রক্ত যেমন এক জায়গায় এসে জমা হলে সেটা ঠিক হয় না। তেমনি সমস্ত ক্ষমতা কেন্দ্রে এলেও সেটা ঠিক নয়। যদি সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ শক্তিশালী হলে তবেই দেহ শক্তিশালী হয়, তেমনি সব রাজ্য শক্তিশালী হলে কেন্দ্র শক্তিশালী হবে। সুতরাং একথা

ঠিক নয়। রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিলে কেন্দ্র খারাপ হয়ে যাবে একথা ঠিক নয়। এটা বাস্তব চিত্র। ফেডারেল স্ট্রাকচার যদি দেখেন অস্ট্রেলিয়া, আমেরিকা, রাশিয়া, সেখানে যুক্তরাষ্ট্রীয় কাঠামো রয়েছে, সেখানে দেখা গিয়েছে, কেন্দ্র দুর্বল হয় নি।.সুতরাং এই কথা যা তাঁর বক্তব্যর মধ্যে পেলাম সেটা ঠিক নয়। আমাদের বিরুদ্ধে কংগ্রেস সদস্য মাননীয় ভোলানাথ সেন মহাশয় ইংরাজিতে বললেন যদি কেন্দ্রর সমস্ত ক্ষমতা রাজ্যকে দিয়ে দেওয়া হয় অর্থাৎ residual powers of legislation will be in the state হয়। আমি তো রাজ্যপালের ভাষণে একথা দেখতে পেলাম না। রাজ্যপালের ভাষণের মধ্যে Central State relation with a view to giving more effective power to the state by amending the constitution এইটা বলা আছে। More effective power not the residual power. অর্থাৎ সমস্ত ঘটনা এখানে বিকৃত করে বলা হচ্ছে। কেন্দ্র এবং রাজ্যের সঙ্গে সম্পর্ক তিক্ত করার মতলব নিয়ে একথা বলা হচ্ছে। কাশীকান্তবাবু আরও বলেছেন বামফ্রন্ট সরকারের যে ৩৬ দফা কর্মসূচি ছিল তার মধ্যে কোথাও কেন্দ্র-রাজ্য সম্পর্কের কথা বলা ছিল না। কেন্দ্র-রাজ্য সম্পর্কের কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে অর্থনীতির যেসব জায়গা রয়েছে সেখান থেকে তুলে ধরছি। সর্বশেষ (৯), "কেন্দ্র এবং রাজ্যের মধ্যে সম্পদ বন্টনের সমতা এবং যৌক্তিকতা সুনিশ্চিত করার জন্য কর কাঠামোর সংশোধন।" আজকে জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের হাতে কর বসানোর যে ক্ষমতা আছে তা অত্যন্ত সীমিত। যদি কোনও উন্নয়নমূলক কাজ করতে হয়, কোনও সেচ প্রকল্প করতে হয়, যদি শিক্ষার বিরাট উন্নতি করতে হয়, রাস্তাঘাটের বিরাটভাবে উন্নতি করতে হয়, গরিব মানুষদের কাজ করতে হয় তার জন্য যে অর্থের প্রয়োজন রাজ্যের হাতে তা নেই। যে কর নেই তা তারা করতে পারে না। আমরা এটা বহু আগে থেকেই জানি। একথা নতুন নয়। প্রফুল্লচন্দ্র সেন যখন খাদ্যমন্ত্রী ছিলেন, মুখ্যমন্ত্রী ছিলেন, তখন তিনি বলতেন যে কেন্দ্র যদি অর্থনৈতিক দায়-দায়িত্ব না নেয়, তাহলে আমরা জুট তৈরি করা বন্ধ করে দেব, চা তৈরি বন্ধ করে দেব। তাহলে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গ যখন অর্থনৈতিক দিক থেকে বন্ধ্যা হয়ে আসছে তখন এই দাবি তুললে ভারতবর্ষ নষ্ট হয়ে যাবে এইরকম বিকৃত, কুচিন্তা কিরকমভাবে আসে বুঝতে পারছি না। কাশীকান্তবাবু তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন, ৩৬ দফা কার্যকর করতে কোন কোন পাওয়ার দরকার বলুন।

আমরা তো তাই বলেছি। ৩৬ দফা কর্মসূচি রূপায়ন করার জন্য যেসব ক্ষমতা দরকার আমরা কেন্দ্রের কাছে সেই সব ক্ষমতা চেয়েছি। সুতরাং এই কথা ঠিক নয়, এইরকম বিকৃতভাবে উপস্থাপিত করা উচিত নয়। বিরোধী দলের মাননীয় সদস্য ভোলা সেন মহাশয় বললেন এই সরকারের আমলে দেশের শিক্ষা ব্যবস্থা নাকি একেবারে শেষ হয়ে যাচ্ছে। আমি প্রশ্ন করতে চাই দীর্ঘ ৩০ বছর কংগ্রেসি রাজত্বেও সমস্ত কলেজ শিক্ষকদের মাইনে মাসের প্রথম দিনে দেবার দায় দায়িত্ব গ্রহণ করতে পারে নি, এই সরকার সেই বিষয়ে একটি বৈপ্লবিক কর্মসূচি গ্রহণ করেছে, যা ইতিপূর্বে আর কোনও সরকার আজ পর্যন্ত করে নি।

বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচির মধ্যে ছিল মাসের প্রথম দিনে শিক্ষক, অশিক্ষক কর্মচারিদের বেতন দেওয়া হবে, সেটা তারা করেছে। শুধু তাই নয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই দীর্ঘ ৩০ বছর কংগ্রেসি রাজত্বে কোনও দিন পঞ্চম শ্রেণী পর্যন্ত বিনা পয়সায় পড়ানোর ব্যবস্থা ছিল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই যে, এই সরকার মাত্র ৬ মাস প্রতিষ্ঠিত হয়েছে। কাজেই এর মধ্যে যদি ৬০০ বছরের ফল দাবি করেন তাহলে মুর্খের স্বর্গে বাস করছেন। অতএব এটা হয় না। এই সরকার ৬ মাসের মধ্যে পঞ্চম ও ষষ্ঠ শ্রেণী পর্যন্ত বিনা পয়সায় পড়বার ব্যবস্থা করেছে। রাজ্যপালের ভাষণের মধ্যে আরও বলা হয়েছে ১লা জানুয়ারি, ১৯৭৯ সালের মধ্যে সপ্তম ও অষ্টম শ্রেণী পর্যন্ত বিনা পয়সায় পড়বার ব্যবস্থা করা হবে, দিস বেনিফিট উইল বি এক্সটেনডেড টু দি স্টুডেন্টস অব ক্লাস সেভেন অ্যান্ড এইট ফ্রম ফার্স্ট জানুয়ারী, ১৯৭৯। সুতরাং শিক্ষা ক্ষেত্রে এই সরকার যে সমস্ত পরিকল্পনা নিয়েছে—৬ মাসের মধ্যে যে সমস্ত পদক্ষেপ এই সরকার নিয়েছে ইতিপূর্বে কংগ্রেসি সরকার, ভারতবর্ষের অন্য কোনও সরকার এই রকম পদক্ষেপ নিয়েছে বলে আমার জানা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী সদস্যদের মনে করিয়ে দিতে চাই, তারা আজকে বিশ্ববিদ্যালয় সুপারসেশন করার ফলে যেসব হৈচৈ করছেন—কয়েকটি ভেস্টেড ইন্টারেস্টেড গ্রুপ তারা হৈচৈ করছেন। তারা কি খবরের কাগজ পড়েন নি, তারা কি দেখেন নি, পরীক্ষা না দিয়ে বিশ্ববিদ্যালয় থেকে পাশ করে যাচ্ছে? তারা কি দেখেন নি বহু ভাল ছেলে ফার্স্ট বয় পরীক্ষা দিয়ে এসে ফেল করে যাচ্ছে? এই বিশ্ববিদ্যালয়কে দীর্ঘদিন বাঁচিয়ে রেখে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টি করেছিলেন, কলেজের দোরে দোরে মদের দোকান বসিয়েছিলেন—সেগুলি তুলে দিয়ে ফ্রন্ট সরকার যদি অপরাধ করে থাকে তাহলে ফ্রন্ট সরকার নিশ্চয় অপরাধ করেছে। শিক্ষাক্ষেত্রে সুষ্ঠু পরিবেশ তৈরি করে ফ্রন্ট সরকার যদি অপরাধ করে থাকে তাহলে সেই অপরাধ নিশ্চয় ফ্রন্ট সরকার করেছে। তারা বললেন অর্ডিন্যান্সের ফলে ৪টি বিশ্ববিদ্যালয় এর কাউন্সিল বাতিল হয়ে গেছে। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের একজন লেকচারার তিনি রিডার বলে বলেছেন এবং তাকে চাকরি দেওয়া হয়েছে, অথচ যার কোয়ালিফিকেশন নেই, ইউনিভার্সিটির যোগ্য নয়—একজন সাধারন পাস কোর্সকে বিশ্ববিদালয়ের অধ্যাপক পদে নিযুক্ত করা হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট এইরকম করেছে, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের একজিকিউটিভ কাউনসিল এইরকম করেছে। এই সব বিশ্ববিদ্যালয় যদি বিশ্বের বিদ্যাকে লয় করে দিয়ে থাকে তাহলে সেখানে নিশ্চয় বিশ্ববিদ্যালয়গুলিকে এই উৎকণ্ঠার হাত থেকে বাঁচাবার জন্য পরিকল্পনা গ্রহণ করে ফ্রন্ট সরকার ভালই করেছে। দেশের সাধারন মানুষ এই সব দুর্নীতির বিরুদ্ধে সংগ্রাম করার পরিকল্পনা গ্রহণ করেছে, শিক্ষাক্ষেত্রে এই নৈরাজ্য বিতাড়িত করবার জন্য পাঠিয়েছে। আমি আপনার মাধ্যমে আর একটি কথা বলতে চাই, ভোলা সেন মহাশয় নাকি একজন ব্যারিস্টার, এটা আমি শুনেছি—তিনি বললেন জজ সাহেবকে নাকি ট্রান্সফার করে প্রভিডেন্ট ফান্ড কমিশনার করে পাঠানো হয়েছে—এই ফ্রন্ট সরকার নাকি করেছে। মাননীয় ভোলা সেন মহাশয় জানেন না বিচারকদের ট্রান্সফার হাইকোর্ট করে, সরকারের একজিকিউটিভ

ডিপার্টমেন্ট, মিনিস্টারস-এর ঐ বিচার বিভাগের উপর কোনও হাত নেই। কি বিকৃত ধরনের তথ্য এই বিরোধীরা দিচ্ছেন—এটা অত্যন্ত লজ্জার ব্যাপার যে একজন উচ্চ শিক্ষিত আইনজীবি এইরকম ডিসটরসন অব ফ্যাক্টস এবং সম্পূর্ণ বিকৃত তথ্য দিয়ে হাউসকে অন্যদিকে নিয়ে যাচ্ছেন—এটা আমরা জানি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ট্রান্সফার আজকে নয়, ১৯৭৬ সালে ওদের সময় সেন্ট্রাল গভর্নমেন্ট অলরেডি এই ট্রান্সফার ইনিসিয়েট করে গিয়েছেন। স্যার, এই যেখানে অবস্থা সেখানে এই সভাকক্ষের মধ্যে ওরা ভুল তথ্য পরিবেশন করে চলেছেন। বিরোধীদলের একজন সদস্য, যার একটা দায়িত্ব রয়েছে তার পক্ষে এই ভাবে ভুল তথ্য এই সভাকক্ষের মধ্যে পরিবেশন করাটা ঠিক নয় বলেই আমি মনে করি। অবশ্য স্যার, এইভাবেই ওরা দীর্ঘদিন ধরে জনসাধারনকে মিসগাইডেড করেছেন এবং তার ফলও আজকে পেয়েছেন। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব, আমার মনে হয়, ওরা মাননীয় রাজ্যপালের ভাষনটি ঠিকভাবে পড়েন নি। এখানে যে ৩৬ দফা কর্মসূচির কথা বলা হয়েছে তার অন্তত ১৫ দফার রূপায়ন করা হয়েছে। ল্যান্ড রিফরমস অ্যাক্ট, কমিশন অব এনকোয়ারি করা ইউনিভার্সিটিগুলির উন্নয়ন, শিক্ষকদের মাহিনার ব্যবস্থা করা, সেচ প্রকল্পের উন্নয়ন, বন বিভাগের উন্নয়ন করা, বিভিন্ন ক্ষেত্রে রিইনস্টেটমেন্ট করা, মিসা বন্দীদের মুক্তি পলিটিক্যাল প্রিজনারদের মুক্তি ইত্যাদি ক্ষেত্রগুলি নিয়ে বিশ্লেষন করলে দেখা যাবে ৩৬ দফার ভেতরে ১৫ দফা এই ৬ মাসের মধ্যে বামফ্রন্ট সরকার কার্যকর করেছে। এখনও ৪।। বছর এই সরকার আছে এবং এই সরকার শুধু ঐ ৩৬ দফা কেন, ৯৬ দফাও করতে পারবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের মাননীয় সদস্যদের আপনার মাধ্যমে আমি বলব, আপনারা সত্যিকারের গঠনমূলক সমালোচনা করুন, বিকৃত তথ্য দিয়ে সভাকক্ষকে বা দেশকে বিপথগামী করাটা মোটেই উচিত নয়। এই কথা বলে আমি শেষ করলাম।

[4-10—4-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষনের উপর যে প্রস্তাব মাননীয় পরিষদীয় মন্ত্রী এনেছেন তাকে সমর্থন করছি। স্যার, আমার খেই হারিয়ে গিয়েছে। বিরোধীদলের নেতা এবং ভোলাবাবু যে বক্তব্য এখানে রাখলেন তারপর খেই হারিয়ে যাওয়া স্বাভাবিক। তবে ভোলাবাবুকে নিয়ে আমার কোনও মাথাব্যথা নেই, যদিও তিনি ভাতারের ভোলানাথ সেন তাঁর ভাতার ঠিকই রেখেছেন, তাহলেও নৌকা পুড়ে গিয়েছে, ওঁকে নিয়ে আমার চিন্তা নেই। কিন্তু বিরোধীদলের নেতাকে নিয়ে আমার একটু চিন্তা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল লোকসভায় শ্রী সঞ্জীব রেড্ডি যে ভাষণ রেখেছেন আমি ভাবছিলাম আমাদের রাজ্যপাল শ্রী টি.এন.সিং যদি সেই ভাষণ এখানে রাখতেন তাহলে বিরোধীদলের নেতা সেটাকে কোন লাইনে বিরোধিতার সুরে বেঁধে নিয়ে দেখতেন—সেটা একটু দেখতে পেলে ভাল হ'ত। যাই হোক, সেই ভাষনের সঙ্গে আমাদের রাজ্যপাল শ্রী টি. এন. সিং-এর ভাষণটি মিলিয়ে নিয়ে পড়লে একটু জ্ঞান লাভ তারা করতে পারেন যারা শুধু

উচ্ছ্বাসের বশে আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে না গিয়ে শুধু বিরোধিতা করবার জন্যই অন পলিটিক্যাল কনসিডারেশনস এটার বিরোধিতা করে যাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে প্রথমে যে বিষয়টি নিয়ে বলতে চাই সেটা হচ্ছে কেন্দ্র রাজ্য সম্পর্ক। স্যার, এত আর্তনাদ কেন আমি বুঝতে পারছি না। এত উচ্ছ্বাস কেন? এত উত্তেজনা কেন? কি বলেছি আমরা? আমাদের সরকার এখানে বলেছেন যে, কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কটা নতুন করে আবার ঝালিয়ে নেওয়া দরকার, বিচার বিবেচনা করা দরকার। গত ৩০ বছর ধরে অনেক কিছু জমেছে সেগুলি পরিষ্কার হওয়া দরকার। এবং তার জন্য আমরা কি করতে চেয়েছি, আমরা বলেছি বিতর্কের সূচনা করার জন্য উদ্যোগ নিয়েছি, বিতর্কের সূচনার উদ্যোগ—বিতর্ক এখনও আরম্ভ হয়নি। বিতর্কের সূচনা এখনও বোধ হয় আরম্ভ হয়নি। সেই সূচনার উদ্যোগে যদি এইরকম উত্তেজনা সৃষ্টি করা হয় তাহলে সেটা মোটিভেটেড বলে আমার মনে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা বলছেন, স্ট্রং সেন্টার—উল্টো দিকটা, যদি আজকে এই বিতর্ক দেশের সামনে হাজির করা হয় তাহলে দেশের মহা বিপদ। কেন্দ্রকে সবল করতে চাইছেন, আমাদের শক্তিশালী কেন্দ্র দরকার, খুব ভাল কথা। কিন্তু যারা আজকে সবল কেন্দ্রে আওয়াজ তুলতে চাইছেন, তাদের আমি জিজ্ঞাসা করি, বেশি দিনের ইতিহাস ঘাটবার দরকার নেই। কিছুদিন আগের ঘটনা, কোথায় ছিল স্ট্রং সেন্টার? এর জন্য কোনও ঔরঙ্গজেব লাগে না, রাণাপ্রতাপ লাগে না, মুসোলিনী, হিটলার লাগে না—আমরা সাধারনতঃ নারীকে অবলা বলে থাকি, সেই একজন অবলা নারী ভারতবর্ষের রাষ্ট্রযন্ত্রকে হাতের মুঠোয় নিয়ে আওয়াজ তুললেন ছেলেকে নিয়ে, "হাম দো, হামারা দো"। তার মানে হচ্ছে শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং তার পুত্র সঞ্জয় গান্ধী হচ্ছে হাম দো এবং হামারা দো মানে হচ্ছে বংশীলাল এবং বিদ্যাচরণ শুক্লা—এই চার জন সারা ভারতবর্ষের সংবিধানকে নস্যাৎ করলেন, পদ দলিত করলেন, রাষ্ট্র কাঠামোকে ভাঙ্গচুর করে দিলেন, এবং সমস্ত ক্ষমতাকে হস্তগত করে রাখলেন। কোথায় ছিল তখন এই আই.এ.এস., আই.সি.এস., আই.পি.এস., আর্মি, এয়ারফোর্স, কারোর ক্ষমতা হল না মাথা তুলতে। সবল সেন্টার, কাদের বোঝাচ্ছেন এই সব ফ্যান্টাস্টিক আইডিয়া? এই যুগে এই ফ্যান্টাস্টিক আইডিয়া নিয়ে বাস করবেন, এবং এই মনোভাব নিয়ে অস্ট্রিচের মতো বালির ভিতর মুখ গুঁজে থাকবেন, ইতিহাসকে আজকে এই ভাবে ব্যাখ্যা করা যায় না। কোনও দেশে কোনও ফেডারেলিজম গায়ের জোরে কায়েম করা যায় না। যদি কায়েম করতে হয় তাহলে সভায় আলোচনার মাধ্যমে করতে হবে। গত ৩০ বছর ধরে সবল কেন্দ্র তো হয়েছে, কোথায় আজকে সেটা উড়ে গেল। আজকে দেখছি সাহা কমিশনের সামনে এক একটা অফিসার আই.সি.এস থেকে আরম্ভ করে, আই.এ.এস., আই.পি.এস., মিলিটারি সমস্ত বড় বড় অফিসার তারা এসে দাঁড়িয়ে বলছেন, টেস্টিফাই করছেন, আমাদের কান ধরে উঠিয়েছে এবং বসিয়েছে। ন্যায় নেই, নীতি নেই, আমাদের হুকুম তামিল করতে হয়েছে। স্ট্রং সেন্টারের কথা বলছেন, একটা ধাক্কা খেলে সব এলোমেলো হয়ে যাবে। সুতরাং এইরকম একটা ফ্যান্টাস্টিক নোশন রাখবেন না। আসুন সকলে মিলে একসঙ্গে হাতে হাত মিলিয়ে চেষ্টা করি যাতে সত্য সত্যই সেন্টার চলে। ৩৬ দফা কর্মসূচি সম্পর্কে বিরোধী দলের নেতা

বলেছেন, এইগুলো নাকি রিডানডেন্ট। আমরা রেড ফ্ল্যাগ পার্টি, আমরা ধাপ্পা দিইনা, আমরা ধোঁকা দিইনা, আমরা মিথ্যা কথা বলি না, আমরা সত্যের উপর দাঁড়িয়ে থাকি। সেইজন্য সারা পৃথিবীতে যে আন্দোলন আমরা গড়ে তুলেছি, আপনাদের ওপাশে যারা বসে আছেন, তাদের হাজার প্রতিক্রিয়াশীলতা সত্ত্বেও সেই আন্দোলনকে তারা দমাতে পারেনি, পারবেও না।

[4-20—4-30 P.M.]

আজকে ইতিহাস ঘুরছে, চাকা ঘুরছে। সেই ঘুরন্ত চাকার মধ্যে কাঠি ঢুকিয়ে দিয়ে তাকে ঠেকানো যাবে না। আমাদের হাতে রিয়্যাল পাওয়ার নেই, জেনুইন পাওয়ার নেই, আপনারা ভেবেছিলেন আমরা কিছু করতে পারব না, কিন্তু ছয় মাসের মধ্যে আমরা যা করে দিয়েছি— ভোলাবাবু অনেক কিছু বললেন, লিমিটেড প্রেগনেন্সি, লিমিটেড অ্যানার্কির কথা বললেন, অনেক বাজে কথা বললেন, কিন্তু এটা জানেন যে একটা সন্তান ভূমিষ্ঠ হতে ১০ মাস সময় লাগে। ছয় মাসের একটা সরকারকে সমালোচনা করতে গিয়ে এই বইটার ভিতর ঢুকলেন না, ব্রিফ নেওয়া তাঁর অভ্যাস, আইনের দু-চারটি কচকচি শিখে রাখলেই তাঁর চলে, হাইকোর্টের জজের ঘরে দুচার কথা বলে বাজি মাত করা, কিস্তিমাত করা তার অভ্যাস, সেই জন্যই তিনি এই বইটির ভিতর গেলেন না। আমি দুঃখিত বিরোধী দলের নেতা নিজে এবং ভোলাবাবু এর অপ-ব্যাখ্যা করলেন। আমাদের অনিলবাবু বলেছেন, যেটা আমরা করেছি, ৩০ বছরে আপনারা তা করতে পারেন নি। আপনারা কি ভাবে চাকরি দিয়েছেন, দিনের পর দিন ঘুরিয়ে তারপর তাদের চাকরি দেবার কথা বলেছেন, বিশ্বাসঘাতকতা করেছেন, অবমাননা করেছেন, এই হচ্ছে ইতিহাস, আমরা বলেছি এটা চলবে না। আমরা বলেছি চাকুরির ক্ষেত্রে যাতে সকলে সমান সুবিধা পায় তার ব্যবস্থা করে দেব। আর ভোলা বাবু, তিনি কি কংগ্রেস, রেড্ডি কংগ্রেস কি ইন্দিরা কংগ্রেস জানিনা, তিনি যাই হন না কেন, তিনি ৩০ পারসেন্ট এবং ৭০ পারসেন্টের হিসাবটা পর্যন্ত গোলমাল করে ফেলেছেন। ৩০ পারসেন্ট রিজার্ভ কাদের জন্য? ৩০ পারসেন্ট রিজার্ভ—এখানে পরিষ্কার বলা হয়েছে, ঐ আন্দোলনে যোগদান করে যদি কেউ তার কোনও লোককে হারিয়ে থাকে তাদের জন্য, উনি ভাল করে বাংলাটা পর্যন্ত শেখেননি। এখানে পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে, সেই ৩০ পারসেন্ট-এ কারা থাকবে এবং ৭০ পারসেন্টে কারা থাকবে। নন পি.এস.সি. যেটুকু তার বাইরে ৭০ পারসেন্ট থাকছে রিজার্ভেশন। ১০০ পারসেন্টের ৭০ পারসেন্ট ক্লিন আসবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে। এরা কোথা থেকে এই সব বলেন জানি না। ওটা করতে গিয়ে যা করা হবে, দলবাজি করা হবে, কি করা হবে না হবে, সেটা হাইপোথিটিক্যাল আলোচনা করা যায় না, সেটা ফ্যাক্টের ভিত্তিতে ভবিষ্যতে করবেন, এটা আশা করব। যাই হোক আমি আবার বলছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সাত্তার সাহেব আছেন, তাঁর বক্তব্য আমাদের শুনতে হবে এবং আমি বিরোধী দলের নেতাকে চ্যালেঞ্জ করে যাচ্ছি, কোথায় আপনাদের আপত্তি, কোথায় আপনারা আমাদের সঙ্গে একমত হতে পারছেন না, আজেবাজে কথা বলে এখানে আসর মাত করবার চেষ্টা করবেন না। রাজ্যপালের ভাষণে হাতে নিই এবং প্যারাগ্রাফ বাই প্যারাগ্রাফ

মিলিয়ে কথা বলুন, কেন আপত্তি, একমত কেন নন, তার ভিত্তিতে আপনাদের চেহারাটা একবার ভাল করে এই বিধানসভার ভিতর দেখিয়ে দেব এবং বাইরে আমাদের দেশের মানুষ বুঝে নেবেন। আসলে এই ভবী ভুলবার নয়। আজকে সেই চরিত্র উদ্ঘাটিত হওয়া দরকার। এবং তার জন্য আপনারা দফাওয়ারি আলোচনায় আসুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংক্ষেপ, সব কথা বলা সম্ভব নয়, তবে আজকে আমাদের এই ভাষণের শেষ দিকে যে কথাগুলো বলা হয়েছে, সেই কথাগুলো আবার আমি স্মরণ করিয়ে দেব বিরোধী দলের বন্ধুদের, তারা ভাল করে দেখুন আমরা কি করে এই লিমিটেড কাঠামোর মধ্যে দিয়ে, সমস্ত দিক থেকে লিমিটেশন আষ্টেপৃষ্ঠে বাঁধা থাকা সত্ত্বেও তার মধ্যে দিয়ে অনেক ভাল কাজ করছি। এটা করতে সময় লাগবে সময় দিলে এটা হবে। আমাদের সরকার নতুন সমাজ গড়ে তুলতে চাইছে, মেহনতী মানুষ, যারা আজকে শুধু এই দেশে নয়, সারা পৃথিবীতে জেগে উঠেছে, সেই মানুষগুলোর যে আন্দোলন নতুন সমাজ গড়ে তোলবার জন্য, সেই মানুষগুলির মস্ত বড় হাতিয়ার হিসাবে আমাদের এই সরকার কাজ করবে। আজ অথবা কাল এটা হবে, একথা জেনে রাখুন। ঠাট্টা করবার কিছু নেই, মসকরা করার কিছু নেই এবং আমাদের ঐভাবে মনে করবেন না। আপনারা আমাদের দমিয়ে দেবেন, সে ক্ষমতা আপনাদের নেই এবং পৃথিবীতে কারও ক্ষমতা নেই, এটা বলে দিতে চাই। Let us have real power, let us have genuine power, we shall change the entire face of the earth. যদি একে আপনারা আমাদের বাগাড়ম্বর বলেন তাহলে বলব যে, আপনারা ইতিহাস পড়েননি, ইতিহাস জানেন না বলেই বলছেন। আজকে বিধানসভার ভিতরে জেনুইন পাওয়ার না থাক, রিয়েল পাওয়ার না থাক তবুও আমরা কাঁধে কাঁধ মিলিয়ে যেটুকু পাওয়ার হাতে আসবে সেটুকু পাওয়ার নিয়ে আপনাদের প্রতিক্রিয়াশীল শক্তিকে ভেঙে-চুরমার করে দিয়ে এগিয়ে যাবার চেষ্টা করব। এই সরকারকে হাতিয়ার করে নিয়ে আমাদের পরবর্তী সংগ্রাম চলবে। মিনিমাম প্রোগ্রাম কাকে বলে? ইন্টারমিডিয়েট প্রোগ্রাম কাকে বলে? ম্যাক্সিমাম প্রোগ্রাম কাকে বলে? সাত্তার সাহেবকে বলি, এখন ওদের বৈষ্ণব হতে হয়েছে, কারণ জনসাধারন টেনে মন্ত্রীত্বের গদি থেকে নামিয়ে দিয়েছে। এই সময় মিনিমাম, ম্যাক্সিমাম, ইন্টারমিডিয়েট কাকে বলে সেগুলি পড়ে এসে তারপর আমাদের প্রোগ্রাম সম্বন্ধে আলোচনা করবেন, সমালোচনা করবেন। তাতে আপনাদের উপকার হবে, আমাদের উপকার হবে, সারা দেশের উপকার হবে। এই কথা বলে মাননীয় পরিষদীয় মন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আবার সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে এত নেগেটিভ কথা শুনব ভাবিনি। ভেবেছিলাম যারা প্রস্তাব উত্থাপক তারা পজিটিভ কথা বলবেন। কিন্তু তারা সবাই নেগেটিভ কথা বলছেন। যাইহোক বামফ্রন্ট সরকারের ৩৬-দফা কর্মসূচি নিয়ে যে এত আলোচনা সেই ৩৬ দফা কর্মসূচির কিন্তু আসলে কোনও অস্তিত্ব নেই এই ভাষণের মধ্যে। সে সম্বন্ধে কোথাও কিছুই খুঁজে পাওয়া যায় না। তারপরও এর

মধ্যে যা উল্লেখ আছে সেগুলিও কেবলমাত্র এই পুস্তিকার ভিতরেই সীমাবদ্ধ আছে, বাস্তবে সেসবের কিছুই দেখতে পাওয়া যায় না। এখানে বলা হচ্ছে, "নতুন সরকার ক্ষমতায় এলেন বামফ্রন্ট-গৃহীত ৩৬ দফা ন্যূনতম কর্মসূচি রূপায়িত করার জন্য সমস্ত সম্ভাব্য প্রচেষ্টা চালানোর এক সুস্পষ্ট ও সুনির্দিষ্ট অঙ্গীকার নিয়ে।" এই কথাটা সাংঘাতিক কথা বলা হল বটে, কিন্তু রাজ্যপালের ভাষণের ভিতর তার প্রতিফলন কিছুই খুঁজে পাওয়া যায় না। তারপর এর উপর বিরোধী দলের নেতা থেকে অনেকেই বক্তৃতা দিলেন, কিন্তু কেউ দফাওয়ারি যে আলোচনা সেই আলোচনার মধ্যে গেলেন না। যারা প্রস্তাব উত্থাপন করে একে সমর্থন করছেন তাঁরা কেবলমাত্র মেঠো বক্তৃতা দিচ্ছেন। এখানে আইন শৃঙ্খলার প্রশ্নটা বার বার উঠেছে। কিন্তু আইন শৃঙ্খলার প্রশ্ন নিয়ে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও দফাতেই কোনওরকম কিছুই বলা হয়নি। কেবল মাত্র দেখছি রাজনৈতিক বন্দীদের মুক্তি দেওয়া হয়েছে, এটাই উল্লেখ করা হয়েছে। এটা খুবই ভাল কথা। কিন্তু আমরা দেখছি ইতিমধ্যে মোট ৬৩১৩ জন মিসা বন্দীকে মুক্তি দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমরা পত্র-পত্রিকায় দেখছি বিভিন্ন পুলিশ মহল থেকে বলা হচ্ছে যে, যাদের ছেড়ে দেওয়া হচ্ছে তারা আবার সারা পশ্চিমবাংলায় ছড়িয়ে পড়ছে। আমরা বলছি না যে, মিসা বন্দীরা সকলেই চোর ডাকাত খুনী।

[4-30—4-40 P.M.]

কিন্তু খুন জখম চুরি ইত্যাদি বেড়ে যাওয়ার ফলেই বিভিন্ন বক্তব্য সংবাদপত্রের মাধ্যমে আমরা দেখতে পাচ্ছি। এ কথা কিন্তু দেখা যাচ্ছে না। কমিশন ভাল কথা, কমিশন নিয়োগ করা হল, তারিখ বলা হল ১৯৭০ থেকে ১৯৭৫ এর মে মাস অবধি কিন্তু আমি ভেবে পাচ্ছি না কেন ১৯৭০ থেকে হল? ১৯৬৭ থেকে হলে আপত্তি কি ছিল? আমি জানি এর কারণ আছে। ১৯৬৭ সালের পর থেকে উল্টো-পাল্টা বহু কিছু হয়েছে সুতরাং কেন ১৯৬৭ সাল থেকে হল না তা আমি বুঝতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সকাল বেলায় খবরের কাগজ খুললে আমরা কি দেখতে পাই—১৯৬৭ সালের পর থেকে যে অবস্থার সৃষ্টি হয়েছিল বা জন্ম হয়েছিল সেটা আবার যেন পুনর্জন্ম হয়েছে। খুন, জখম, ছিনতাই প্রভৃতি বিভিন্নরকম খবর আজকে দেখতে পাচ্ছি সুতরাং ল-অ্যান্ড অর্ডারের যে ব্যর্থতা সেই ব্যর্থতার কথা বলা উচিত ছিল। অমলবাবু চিৎকার করে অনেক কথাই বললেন কিন্তু এই ব্যর্থতার কথা তিনি একবারও বললেন না। আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে চাকরি দেবেন বলেছেন কিন্তু কই তা তো দেখতে পাচ্ছি না। বেকার ভাতা আপনারা দেবেন বলেছিলেন কিন্তু কই বেকার ভাতা সম্বন্ধে কোনও উল্লেখ নেই। আপনারা ৩০ পারসেন্ট রাখুন কিন্তু ৭০ ভাগ এটা কি পদ্ধতিতে হবে। আপনারা বলেছিলেন কমিটি হবে কিন্তু সেই কমিটিতে কাদের নেওয়া হবে? আমি আর একটি প্রস্তাব রাখছি। আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ৩০ বছর থেকে বাড়িয়ে ৩৫ বছর করেছেন। যাদের বয়স ৩৫ বছর অবধি তারা রেজিস্ট্রি ভুক্ত করতে পারবে তাদের নাম। কিন্তু যাদের ৩৫ বছর পার হতে চলেছে কিংবা যাদের পার হয়ে গেছে সেগুলি ঠিক করে নিন তাহলে আপনাদের মুশকিল

আসান হতে পারে। আপনারা বলুন তো এই ৭ মাসে একটাও অ্যাপয়নমেন্ট হয়েছে? আমি তো দেখতে পাচ্ছি না। জেলায় নয়, স্কুল বোর্ডে নয় সুতরাং দয়া করে বলবেন কাদের এই ৭ মাসে অ্যাপয়নমেন্ট দেওয়া হয়েছে? আমি লাস্ট সেশন থেকে আপনাদের কথা শুনে আসছি কিন্তু আপনাদের কাছে কোনও পুর্নাঙ্গ রূপ দেখতে পাচ্ছি না।

এখন শিক্ষা জগতে অরাজকতার কথা বলছেন—ভয় শঙ্কা, পরীক্ষা হচ্ছে না ইত্যাদির কথা বলছেন। কিন্তু এর জন্ম কোথা থেকে হল? এটা হল ১৯৬৭-৬৯ সাল থেকে। তারপর থেকে পরীক্ষাগুলো ঠিকভাবে চলছিল। কিন্তু আবার এটা এসে গেল ১৯৬৭ সাল থেকে। এর ফলে গণতন্ত্র হত্যা হতে আরম্ভ হল। এর জন্য কেবল ছাত্রই উপলক্ষ নয়, অভিভাবকও এর সঙ্গে জড়িত। আপনারা বললেন গণতন্ত্রকে পুনরুজ্জিবিত করছি। কিন্তু এটা করে আবার তাকে হত্যা করতে আরম্ভ করলেন। এটা কেন? একটার পর একটা প্রশেসনের মতো অর্ডিন্যান্স লে করে ইউনিভার্সিটিগুলো, সেকেন্ডারি বোর্ডগুলো সব সুপারসিট হয়ে গেল। ১১-১২ ক্লাশ নিয়ে ছিনিমিনি খেলা আরম্ভ হল। একবার বলা হল কাউন্সিল পরিক্ষা নেবে না, নেবে সেকেন্ডারি বোর্ড। এইভাবে ডুয়াল অ্যাডমিনিস্ট্রেশন শিক্ষা জগতে চালু হল। এর ফলে ১২ ক্লাশ কোথায় যাবে জানি না এবং যারা অভিভাবক আছেন তারাও আতঙ্কিত। কাউন্সিল থেকে চলে গেল সেকেন্ডারি বোর্ডে কিন্তু এই সেকেন্ডারি বোর্ডেও পরিক্ষা ঠিকভাবে হয় না, ফল ও ঠিকভাবে বেরোয় না। সুতরাং আপনারা যদি সুষ্ঠুভাবে চিন্তা করেন তাহলে দেখবেন শিক্ষা জগতে অরাজকতা আপনারাই আনছেন। এই ১১।১২ সম্বন্ধে কোনও উল্লেখ ভাষণে নেই। প্রাথমিক শিক্ষা সম্বন্ধে বলেছেন রাতারাতি সমস্ত স্বাক্ষর করে দেবেন। আবার বলেছেন ১ হাজার প্রাথমিক বিদ্যালয় করা হলে সমস্ত নিরক্ষর দূর হয়ে যাবে। কিন্তু গত সেশনে শুনেছিলাম ১ হাজার স্কুল হবে, তাহলে ১লা ফেব্রুয়ারি, ১৯৭৮ সাল থেকে ১ হাজার স্কুল কি পেন্ডিং আছে না ১৯৭৯ সালে আবার নতুন ১ হাজার স্কুল হবে? অর্থাৎ দুই সাল মিলিয়ে কি তাহলে দুই হাজার হচ্ছে? এই প্রশ্নের পরিস্কার উত্তর চাই। ১ হাজার স্কুল হলে তিন হাজার শিক্ষক, আর দু হাজার হলে ৬ হাজার শিক্ষক নিয়োগ হওয়া উচিত।

আগের ভাষণে ছিল ১ হাজার স্কুল হবে, এবার আবার বলা হল ১ হাজার হবে—কোনটা ঠিক জানতে চাই। এটা কোন ধাপ্পা? শিক্ষক নিয়োগের ব্যাপারে আশঙ্কা দেখা দিয়েছে। যারা এতদিন স্কুল চালাচ্ছিল তারা এখন চিন্তা করছে গলা ধাক্কা খাবে কি না? আবার এক হাজার আর এক হাজার মোট দু হাজার স্কুলের জন্য প্রত্যেকটি গ্রামে নতুন স্কুল করার হিড়িক পড়ে গেছে। এবং পাশাপাশি স্কুল হতে আরম্ভ করেছে। এ বিষয়ে পরিষ্কার নীতি শুনতে চাই। এবার সেকেন্ডারি বোর্ডের কথা বলব। যেসব জায়গায় ভাল কাজ হচ্ছিল সেগুলি সব সুপারসিট করা হল। আপনারা বললেন ৩৬ দফার ১৫ দফা শেষ হয়ে গেছে। এ জিনিসটা হাউসে না বলে বাইরের লোককে জিজ্ঞাসা করুন কোথায় কাজ করেছেন? এগ্রিকালচারের কথা এখানে বলেন নি। তাহলে মানুষ কি না খেয়ে লেখাপড়া শিখবে। ইন্ডাস্ট্রির কথা, ছোট ছোট শিল্পের কথা বলা হল না। তাহলে যন্ত্রচালিত সমস্ত জিনিসকে কি

বাদ দিতে হবে। এগ্রিকালচার এবং অন্যান্য বিষয়ে বহু কথা বলবার ছিল কিন্তু সময় নেই। এই ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40—4-50 P.M.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে তিনি এটিকে প্রত্যাখান এর কথা ও আক্রমণের যে কথা বলেছেন তাতে কোনও আশার সুর নেই। তিনি বলতে গিয়ে সেই কংগ্রেস আমলের বিশ দফা ২৪ দফা ইত্যাদি ধরনের কতকগুলি কথার ফুলঝুরি শোনাতে চেয়েছেন, সেজন্য বলবার কিছুই নেই। রাজ্যপালের ভাষণে গত ৬ মাসে সামান্য যেটুকু করা গেছে সেইটুকুর উল্লেখ আছে। কংগ্রেস আইন করেছিলেন বহুদিন আগে ফসলের ৭৫ ভাগ আঁধিয়ারের কিন্তু আঁধিয়ার তা আদায় করতে পারেনি। অনেকদিন পর প্রথম দেখা গেল এই ৬ মাসের মধ্যে কৃষক আদায় করতে পারছে, আঁধিয়ার ৭৫ ভাগ আদায় করেছে, মালিকের কাছ থেকে রসিদ আদায় হয়েছে। এটা কৃষি ক্ষেত্রে একটা বিরাট সাফল্য। আমরা দেখছি, রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে বোনাস এতদিন বন্ধ ছিল, ৮.৩৩ সর্বত্র আদায় হয়েছে, কোনও কোনও জায়গায় বেশি আদায় হয়েছে। সরকারি কর্মচারীরা পূজার সময় ১০০ টাকা পেয়েছেন ঠিকই, কিন্তু তবুও তাঁরা কি পাবেন তাঁদের চাকরির শর্ত কি হবে, মাইনে কি হবে বিভিন্ন বিষয়ে একটা সুশৃঙ্খলভাবে পূর্ণাঙ্গ রিপোর্ট দেওয়ার জন্য কমিশন নিযুক্ত করা হয়েছে। শ্রমিক, কৃষক, কর্মচারীরা কি কি পেয়েছে, কি কি পায়নি সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণে দফায় দফায় উল্লেখ আছে। আমি শুধু কয়েকটি পয়েন্টের উত্তর দেওয়ার প্রয়োজন মনে করছি। চাকরির ক্ষেত্রে অনেক কংগ্রেস সদস্য বললেন যে চাকরি এখনও দেওয়া যায়নি। ঠিকই, দেওয়া যায়নি। আমি আগে যখন এম.এল.এ. ছিলাম তখন দেখেছিলাম যে এম.এল.এ.দের ক্ষমতা সীমাবদ্ধ। পরবর্তী সময়ে এম.এল.এ হয়ে দেখলাম যে গত ৫ বছরে কংগ্রেস এম.এল.এ দের ভগবান বানিয়ে দিয়েছে, সবকিছু দেওয়ার ক্ষমতা এম.এল.এ দের, সরকারের কিছু নেই। হয়ত কংগ্রেস ভেবেছিল যে গোটা পশ্চিমবাংলা তারা দখল করে বসে থাকবে, তাই সমস্ত ক্ষমতা তারা এম.এল.এ-দের দিয়ে বসে ছিল। কংগ্রেস এম.এল.এরা তাই গত ৫ বছরে ক্ষমতার অপব্যবহার করেছেন। আমাদের নতুন সরকার কোনও রাজনৈতিক দলের উপর অথবা যে কোনও ব্যক্তির ডিসক্রিশনের উপর চূড়ান্ত ক্ষমতা দেননি, সেজন্য কমিটি নিযুক্ত করা হয়েছে। আগে এম.এল.এদের চাকরি দেওয়ার ক্ষমতা থাকত, এই সরকার অনেক ভেবে-চিন্তে চাকরি দেওয়ার জন্য একটা বোর্ড তৈরি করেছেন। গত ৫ বছর ধরে যাঁরা মাঠে মাঠে ঘুরেছেন, চাকরির মুখ দেখতে পাননি, তাঁরা না হয় আরও ৫ মাস অপেক্ষা করবেন। রাজ্যপালের ভাষণের উপসংহারে কাশীকান্ত বাবুর নিজের রাজনৈতিক দর্শন এসে গেছে। তিনি বললেন প্রোডাকশন বাড়াও, সার বাড়াও, কিন্তু উৎপাদনের যে মূল কথা রিলেশনস অব প্রোডাকশন যেদিকে তিনি যেতে রাজি নন, তিনি শুধু উৎপাদনী শক্তি যেদিকে সেই দিকে যেতে চাইছেন। আজকে জ্ঞান-বিজ্ঞানের যুগে নানারকম উৎপাদনের হাতিয়ার

বেরিয়েছে, সেখানে দেখা যায় উৎপাদনের যে হাতিয়ার এবং ভারতবর্ষের বিপুল জনগণ এই দুটো মিলিয়ে যোগ করে বলতে চাই উৎপাদনী শক্তি এবং বর্তমান উৎপাদনের সম্বন্ধ হচ্ছে ভারতবর্ষের মালিক শ্রমিকের সম্পর্ক, জোতদার আঁধিয়ারের সম্পর্ক। এই উৎপাদনী শক্তি এবং উৎপাদনের সম্বন্ধ এই দুটোর মধ্যে আজকে ফিট করছে না।

এটা হচ্ছে বাস্তব অবস্থা। আমরা জানি শরীর বেড়ে গেলে পুরানো জামা রাখা যায়না এবং নতুন জুতো কিনতে হয়। আজকে ভারতবর্ষে উৎপাদনের ক্ষেত্রে যে অবস্থা দেখছি তাতে বলা যায় মালিক শ্রমিক সম্পর্ক মধুর নয়। আমরা জানি ডিম যখন উত্তপ্ত হয় তখন তার খোলস ফেটে যায় এবং বাচ্চা বেরিয়ে আসে। গোটা ভারতবর্ষের অর্থনীতির খোলসও আজ সেইরকম ভাঙ্গতে হবে। এ কথার অর্থ কি? এটা কিসের ইঙ্গিত? মাননীয় রাজ্যপালের ভাষণের ১১ পৃষ্ঠায় কয়েকটা সংকটের কথা যা বলা হয়েছে সেটা কি? সেটা হচ্ছে কনট্রাডিকশন বিটুইন দি রিলেশন অব প্রোডাকশন অ্যান্ড ফোর্সেস অব প্রোডাকশন। এটা হচ্ছে একটা অর্থনৈতিক তত্ত্ব। উই ওয়ান্ট সলিউশন অব দিস কনট্রাডিকশন। হাউ দিস কনট্রাডিকশন ক্যান বি সলভড।

**শ্রী আবদুস সাত্তার ঃ** থিওরির কথা অ্যাসেম্বলিতে বলবেন না।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** থিওরি ছাড়া প্রাকটিক্যাল হয়না। রাজ্যপাল তাঁর ভাষণের ১১ পৃষ্ঠায় বলেছেন, 'এইসব সংকট থেকে উদ্ভুত সুবিপুল সমস্যাবলীর সমাধানকল্পে একটি সুচিন্তিত সামাজিক অর্থনৈতিক—কর্মসূচি প্রণয়ন করা এবং সুনির্দিষ্ট ও সুনির্ধারিত উদ্দেশ্য সাধনের জন্য আমাদের সমস্ত জন এবং জড় সম্পদ নিয়োগ করা প্রয়োজন। এই একটা বাক্যের মধ্যে মোটামুটি অনেক কথাই বলা হয়েছে। ভারতবর্ষে আমাদের যে ম্যানপাওয়ার এবং পপুলেশন রয়েছে তার সবটাকেই আমাদের নিয়োজিত করতে হবে এবং এই ব্যাপারে সমস্ত বাধা আমাদের দূর করতে হবে। কেন্দ্র-রাজ্য সম্পর্কও আমাদের বিবেচনা করতে হবে। উই হ্যাভ গট এভরি ম্যানডেট ফ্রম দি পিপল টু রিমুভ অল অবস্ট্যাকেলস ফ্রম আওয়ার ওয়ে। আমি সর্বশেষে মহামান্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 P.M.]

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ই ফেব্রুয়ারি মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি কতগুলি কথা বলতে চাই। আমি কোনওরকম আক্রমণ বা প্রতি আক্রমণ করব না, শুধু কয়েকটি পয়েন্টের উপর আমি মাননীয় স্পিকার মহাশয়ের এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সংবিধানের ৩১১(২)(গ) অনুচ্ছেদ বলে যাদের চাকুরি গিয়েছিল পূর্বতন সরকারের আমলে তাদের সম্বন্ধে রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে। রাজ্যপাল বলেছেন যে সমস্ত সরকারি কর্মচারিদের চাকুরি গিয়েছিল তাদের পুনর্নিয়োগের ব্যবস্থা করা হয়েছে। আমি মনে করি এটা একটা বৈপ্লবিক

পন্থা। কিন্তু এর সাথে যদি আর একটা কথা জুড়ে দেওয়া হত তাহলে মনে হয় এটা আরও আকর্ষণীয় হত—অর্থাৎ যে সমস্ত কর্মচারী এর আগে বড়বড় আমলাদের মনোরঞ্জন করতে পারেনি বলে তাদের কোপানলে পড়েছে এবং সাজানো মামলায় পড়ে তাদের ভাগ্যে কি ঘটে সেটা দেখার জন্য অপেক্ষা করছে তাদের সম্বন্ধে যদি কোনও চিন্তাধারা থাকত এই ভাষণে তাহলে সেটা আরও ভাল হত। তারপর ৬ নং অনুচ্ছেদে যেখানে চাষ করবে যে ফসল কাটবে সে, এই বলে যে শ্লোগানটি দেওয়া হয়েছে তাতে আজকে সমস্ত শ্রমজীবী কৃষকদের মধ্যে আগ্রহ সৃষ্টি করেছে এবং এই সরকারের প্রতি তারা অত্যন্ত আগ্রহী এবং তারা সরকারের কাছে এর জন্য কৃতজ্ঞ থাকবে। কিন্তু এই শ্লোগানকে কেন্দ্র করে আমাদের মহামান্য প্রফুল্লবাবুর দল যে রাজনৈতিক ফায়দা ওঠাবার চেষ্টা করছেন সেটা সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। কিছুদিন আগে সুব্রতবাবু প্রমাণ দিয়ে গেছেন, যেমন তিনি বলেছেন যে কংগ্রেসি আমল থেকে এই আমলে সুষ্ঠভাবে তারা জীবনধারন করতে পারছে। স্বয়ং চরণ সিং মহাশয় একথা স্বীকার করছেন যে পশ্চিমবঙ্গে ল অ্যান্ড অর্ডার সুন্দরভাবে মেনটেন করা হচ্ছে, গত যে সরকার গেল তা তারা পারেন নি। শিক্ষা ক্ষেত্রে আমি কয়েকটি কথা বলতে চাই। সীমিত ক্ষমতার মধ্যে এই সরকার শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে যে ব্যবস্থা গ্রহণ করেছে তা অত্যন্ত প্রশংসনীয়। কিন্তু এই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে, আমরা দেখছি চারিদিকে কে.জি. স্কুল এবং ইংলিশ মিডিয়াম যে সমস্ত স্কুল গড়ে উঠছে সেগুলি যদি অবিলম্বে বন্ধ করা না হয় তাহলে আমার মনে হয় আমরা যে শ্রেণীহীন সমাজ গড়ার শ্লোগান দিচ্ছি তা যুক্তিহীন হয়ে পড়বে। তাই আমার মনে হয় রাজ্যপাল যদি তাঁর ভাষণে এইদিকে দৃষ্টিপাত করতেন তাহলে তাঁর ভাষণ আরও প্রশংসনীয় হতে পারত। তারপর আমি মৎস্যজীবীদের সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। আমার মনে হয় বর্তমানে যে আইন প্রচলিত আছে সেটা সম্পূর্ণ পরিবর্তন করা দরকার। আমাদের এই সরকার অনেক বৈপ্লবিক পরিবর্তন করার চেষ্টা করছেন। কিন্তু আমার মনে হয় যে সমস্ত ট্যাংক এবং জলাশয়গুলি আছে সেই সমস্তগুলি যাতে প্রকৃত মৎস্যজীবীদের হাতে দেওয়া যায় তার জন্য যেন সরকার আইন পরিবর্তন করেন এবং সেদিকে বিশেষ লক্ষ রাখেন। তারপর ভাগ চাষ সম্বন্ধে আমি কিছু বলতে চাই। এই সম্বন্ধে এই সরকার যা করেছেন এবং মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে আমার মনে হয় বিরোধীপক্ষ শুধু বিরোধিতা করতে হবে বলেই তারা বিরোধিতা করছেন। সত্যি কথা যদি বলতে পারতেন তাহলে তারা সমর্থন করতেন। তারপরে আমরা দেখছি যাদের এতদিন ধরে নাম রেকর্ডভুক্ত করা হয় নি আজকে সেই সমস্ত ভাগ চাষীর নাম বর্গা রেকর্ড করা হচ্ছে। এই পরিপ্রেক্ষিতে আর একটি কথা বলতে চাই যে, যে সমস্ত বর্গাচাষী জমি রেকর্ডভুক্ত করতে যাচ্ছে আমরা দেখতে পাচ্ছি মালিক শ্রেণী এই ভাগচাষীদের বিরুদ্ধে কোর্টে মামলা করছেন। সেই মামলা হাইকোর্টে যাচ্ছে এবং হাইকোর্ট থেকে আবার লোয়ার কোর্টে আসছে। এইভাবে ভাগচাষীদের ভীষণভাবে হয়রানি করা হচ্ছে। কাজেই এই সম্বন্ধে সরকার যেন অবিলম্বে আইনের পরিবর্তন করেন। তারপর শিল্পক্ষেত্রে আমি কয়েকটি কথা বলতে

চাই। আমাদের সরকার যে শিল্পনীতি গ্রহণ করেছেন তা অত্যন্ত বৈপ্লবিক এবং প্রশংসনীয় তাতে কোনও সন্দেহ নাই। কৃষি শিল্পের জন্যে তারা যে পন্থা গ্রহণ করেছেন তা অত্যন্ত প্রেজ ওয়ার্দি। পশ্চিমবাংলা কৃষি প্রধান দেশ এবং শিল্প ব্যবস্থা কৃষিজাত দ্রব্যের উপর ভিত্তি করে যে সমস্ত শিল্প গড়ে উঠবে সেই দিকেই অগ্রাধিকার দেওয়া উচিত। এবং সরকারের দৃষ্টি সেই দিকেই হওয়া উচিত। এবং আমার মনে হয় জেলা সমীক্ষা তৈরি করা উচিত। এই জেলা

[5-00—5-10 P.M.]

সমীক্ষার কাজ হবে যে যে জেলায় যে শিল্প হওয়ার সম্ভাবনা আছে সেখানে সেই শিল্প সম্ভাবনাময় শিল্পকে প্রতিষ্ঠা করা এবং প্রতিটা জেলার প্রতি যাতে সম আচরন করা হয় সেদিকে লক্ষ্য রাখা উচিত বলে আমি মনে করি। স্বাস্থ্যের ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি এখানে স্বাস্থ্যকে অগ্রাধিকার দেবার কথা বলা হয়েছে। এটা অত্যন্ত প্রশংসনীয়। কিন্তু অগ্রাধিকার দেব বলেই আমাদের চুপ করে থাকলে চলবে না। তার কারণ আমরা গ্রামে গঞ্জে বাস করি, আমরা দেখতে পাচ্ছি যে বিগত সরকার এমন অবস্থা গ্রামে করে রেখেছেন যার ফলে সমস্ত রোগিরা বিনা চিকিৎসায় মারা যাবার উপক্রম হয়েছে। এখনি আমার মনে হয় একটু দেরি না করে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা, ওষুধের ব্যবস্থা, উপযুক্ত নার্সের ব্যবস্থা করা উচিত এবং এই সম্বন্ধে সরকারের আরও বেশি সক্রীয় হওয়া উচিত। আর একটা কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে গ্রামীণ রাস্তাঘাটের অবস্থা। রাজ্যপালের ভাষণের মধ্যে এই রাস্তাঘাটের ব্যাপারে যা দেখতে পেলাম তাতে গ্রামীণ রাস্তাঘাটের কোনও সমাধান হবে বলে আমার মনে হয় না। যাইহোক, এই ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আমরা গ্রামে বাস করি, আমরা জানি গ্রামে এক ইঞ্চি কোথাও পাকা রাস্তা নেই, যোগাযোগ বিচ্ছিন্ন। যার ফলে গ্রামের মানুষরা অত্যন্ত দুর্বিসহ জীবনযাপন করছে। খালে বিলে পরিবৃত গ্রামে মানুষ বাস করছে, এখনি আমাদের যে সীমিত ক্ষমতা আছে সেই ক্ষমতার মধ্যেই আমাদের কিছু করা উচিত। আমরা যেটুকু করেছি তা ন্যায় নীতি সংগতভাবেই করেছি এবং সেইজন্য সম্পূর্ণভাবে এই ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপাল, তিনি যে ভাষণ দিয়েছেন এই সভায়, সেই রাজ্যপালের ভাষণ আমি ভালভাবে পড়েছি। প্রথমে বামফ্রন্ট সরকারের বিগত ৭ মাস এই সরকার পরিচালনার পর বর্তমানে এই রাজ্যের যে বাস্তব পরিস্থিতি তার পটভূমিকায় আমি মহামান্য রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণের বিচার বিশ্লেষণ করতে গিয়ে আমার যে প্রতিক্রিয়া সেই প্রতিক্রিয়া আপনার সামনে রাখব। প্রথম কথা, যে বাস্তব অভিজ্ঞতা, বাস্তব পরিস্থিতির পটভূমিকায় আমার যে অভিজ্ঞতা, এই অভিজ্ঞতাকে মহামান্য রাজ্যপালের ভাষণের সঙ্গে মিলাতে না পারার জন্য আমি দুঃখিত। ভাষণে দাবি করা হয়েছে যে কিছু প্রশংসনীয় কাজ এবং তাতপর্যপূর্ণ কিছু মৌলিক দাবি এই ভাষণের মধ্যে দিয়ে করা হয়েছে। আমি জানিনা, বিগত সাত মাসের আমাদের যে অভিজ্ঞতা তাতে সাধারন

মানুষের জনজীবনের যে মূল সমস্যাগুলি—যেমন দ্রব্য মূল্য বৃদ্ধির সমস্যা বলুন, বেকার সমস্যা বলুন, খাদ্য সমস্যা বলুন, এই যে জ্বলন্ত সমস্যাগুলি, বিগত সাত মাসের মধ্যে তার নিরসন হওয়া তো দূরে থাক উত্তরোত্তর সেই সমস্যাগুলি বৃদ্ধি পেয়েছে।

আমরা জানি যে সাত মাসের মধ্যে এটা এমন একটা দীর্ঘ সময় নয় যে, শুধু সমালোচনার জন্য অনেক কিছু করা যাবে, এটা আমরা কখনও মনে করিনা, এমন কথা বলিনা। কিন্তু অন্তত অবস্থার খানিকটা উন্নতি হবে এটাতো আশা করা যায়? কিন্তু বাস্তব অবস্থা যা তাতে তার প্রমান পাওয়া যাচ্ছেনা। বরং এই সাত মাসের মধ্যে যে কাজগুলি হল বিভিন্ন ক্ষেত্রে তা সাধারণ মানুষের স্বার্থের বিরুদ্ধে গেছে কিনা আপনিই বিচার করে দেখুন প্রথম প্রশ্ন শিক্ষাক্ষেত্র। শিক্ষার ব্যাপারে যে নীতিগুলি গ্রহণ করা হয়েছে তা আমি এক দুই তিন চার করে দেখাচ্ছি। প্রথম হচ্ছে ইউনিভার্সিটি সুপারসেশনের বিষয়। কলিকাতা বিশ্ববিদ্যালয়সহ চারটি ইউনিভার্সিটি সুপারসিড করে দেওয়া হল অর্ডিনান্স করে, কার্যনির্বাহক যে সংস্থাগুলি ছিল, সেনেট সিন্ডিকেট, এগুলি সব বাতিল করে দেওয়া হল। যুক্তি কি? সেখানে দুর্নীতি আছে। আজকে তো সমাজের বিভিন্ন ক্ষেত্রে দুর্নীতি রয়েছে, এই সমস্ত শিক্ষাপ্রতিষ্ঠানগুলিতে দুর্নীতি আছে, বিশ্ববিদ্যালয়ের মধ্যে দুর্নীতি আছে, এখানে পরীক্ষা গ্রহণ থেকে আরম্ভ করে বিভিন্ন ক্ষেত্রে যে দুর্নীতি রয়েছে সেগুলি নিরসন দরকার, এতে কোনও প্রশ্ন নেই। কিন্তু এই দুর্নীতি দূরীকরণের উপায় কি? সেটা কি শিক্ষাকে সরকারি নিয়ন্ত্রাধীনে আনা? সরকারি নিয়ন্ত্রাধীনে আনলেই কি দুর্নীতি দূরীভূত হবে? তাহলে বিভিন্ন সরকারি দপ্তরগুলিতে এই চেহারা কেন, সেখানে এই দুর্নীতি ভরে আছে কেন, কেন এত কড়া প্রশ্ন? করাপশন কোথায় নেই? স্টেট গভর্নমেন্ট হেল্থ ডাইরেক্টরেটকে কন্ট্রোল করছে, সমস্ত ক্যাপিটালিস্ট কান্ট্রিতেই করপশন আছে, কিন্তু হেল্থ সার্ভিসে দুর্নীতি আছে এইরকম দৃষ্টান্ত নেই, এখানে এই হেল্থ সার্ভিসেও করাপশন, বিভিন্ন সরকারি দপ্তর, পুলিশ প্রশাসন, রাইটারস বিল্ডিং দুর্নীতিতে ভরা। তাই কথা হচ্ছে সরকারি নিয়ন্ত্রাধীনে এলেই কি দুর্নীতিমুক্ত হবে? সেই নীতি নিলেই কি সব ঠিক হবে? দ্বিতীয় কথা হচ্ছে এটা কত স্ববিরোধী দেখাচ্ছি। শিক্ষাক্ষেত্রে স্বাধিকার, অটোনমি অর্জন করার জন্য অতীতে কত আন্দোল হয়েছে, দেশের পূর্বসূরীরা, আচার্য পদে যে নেতৃবর্গ ছিলেন, তাঁরা দীর্ঘদিন ধরে কত সংগ্রাম, কত আত্মত্যাগ করেছেন। বিদ্যাসাগর, আশুতোষ মুখোপাধ্যায় থেকে শুরু করে পি সি রায় প্রমুখ পূর্বসূরীরা সংগ্রাম করে গেছেন। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অটোনমি রক্ষার জন্য যে আন্দোলন চলেছে, তাতে বৃটিশ সাম্রাজ্যবাদীরা এতে হস্তক্ষেপ করতে সাহসী হন নাই। আজকে দুঃখের কথা যে সেই বিশ্ববিদ্যালয় অটোনমি হারাল। কি রকম স্ববিরোধী দেখুন। কিছুদিন আগে কংগ্রেসি আমলে ন্যাশনাল ইউনিভার্সিটি করার নামে বললেন বিশ্ববিদ্যালয়কে সরকারি নিয়ন্ত্রাধীনে আনতে হচ্ছে। তখন আমাদের দলসহ বামপন্থীদলের বন্ধুরা এর বিরোধিতা করেছিলাম যেহেতু কলকাতা বিশ্ববিদ্যালয়ের অটোনমির উপর আঘাত করা হচ্ছে। সেদিন কংগ্রেসের পক্ষ থেকে সরকার অটোনমির উপর হস্তক্ষেপ করতে গেলে বিরোধী পক্ষের বামপন্থী বন্ধুরা বিরোধিতা

করেছিলেন। আজকে কিন্তু বিপরীত। বামপন্থী বন্ধুরা সরকারে এসেছেন, বিশ্ববিদ্যালয় অটোনমি হারিয়েছে, সেই কংগ্রেসি বন্ধুরাই যাঁরা অটোনমি হরণ করতে চেয়েছিলেন, আজকে বিরোধিতা করেছেন। এই যে স্টান্ডার্ড এটোতো ডাবল স্ট্যান্ডার্ড, যখন যে অবস্থা সুবিধামতো কথা বলব, দেশের মানুষের প্রতি যে টান সেটা কোথায় গেল? আজকে এটা ভাববার বিষয়। দ্বিতীয় প্রশ্ন শুধু বিশ্ববিদ্যালয় নয়, বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন-এ অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে, যে সমস্ত বডিগুলি আছে সেগুলি ভেঙে দেওয়া হয়েছে, সেখানেও অ্যাডমিনিস্ট্রেটারের হাতে নিয়ে আসা হয়েছে।

[5-10 - 5-20 P.M.]

সেখানেও দুর্নীতি ছিল। কিন্তু কিভাবে বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনকে ভাঙ্গা হয়। সেই সময় বিধানসভা চলছিল, তার নলেজে না এনে এটা ভেঙ্গে দেওয়া হয়। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় সুপারসিড করা, আজকে বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনকে সুপারসিড করা, এর ফল কি হল। আজকে কয়েক মাসের মধ্যে ৯শো মতো স্কুল-কলেজের ম্যানেজিং কমিটি বাতিল করা হয়েছে। এটা অত্যন্ত মারাত্মক। যুক্তি উঠতে পারে, বামফ্রন্ট সরকার প্রগতিশীল সরকার সুতরাং এই সরকারের দ্বারা ক্ষতি হবে না। যদি তাও হয়, তাও প্রশ্ন রাখতে চাই, আজকে যে নিদর্শন রাখছেন তাতে কি হবে সেটা ভেবে দেখুন। ভারতবর্ষ একটা সঙ্কট জর্জরিত পুঁজিবাদী দেশ। সেখানে সংসদীয় গণতন্ত্রে যদি অত্যন্ত রিঅ্যাকসনারি সরকার চলে আসে, সে এই প্লি নিয়ে শিক্ষার স্বাধীনতা হরণ করবে না একথা কি বলা যায়? তারা তখন এটাকে কাজে লাগাবে। এটা বিচার করা প্রয়োজন। এটা মারাত্মক ব্যাপার। সমস্ত দিক থেকে শিক্ষাকে যেভাবে কারটেল করা হয়েছে সেটা দেখলেই বোঝা যাবে। এর মধ্যে ১২ শোর মতো স্পেস্যাল পারমিশন স্কুলকে স্পেস্যাল পারমিশনের অনুমতি বাতিল করা হয়েছে। আমরা জানি প্রয়োজনের তুলনায় স্কুলের সংখ্যা কম। দীর্ঘদিন ধরে কংগ্রেস সরকার তাদের শিক্ষা সংকোচন নীতির জন্য বহু ক্ষেত্রে স্কুলগুলি অনুমতি পায়নি। কিন্তু বিশেষ প্রয়োজনের ক্ষেত্রে বিভিন্ন জায়গায় শিক্ষা অনুরাগী মানুষের আন্দোলনের ফলে স্পেস্যাল পারমিশন স্কুলগুলো গড়ে উঠেছে। কিন্তু তাহলে বলব যে কংগ্রেস সরকার শিক্ষা সংকোচন নীতি গ্রহণ করে এসেছেন সেই কংগ্রেস সরকারও এই স্কুলগুলোকে স্পেস্যাল পারমিশন দিয়েছিলেন জনমতের কাছে নতি স্বীকার করে। পূর্ণ অনুমতি না দিলেত এই স্পেস্যাল পারমিশন স্কুলগুলোকে থোড় বড়ি খাড়া করে রেখেছিলেন। কিন্তু বামফ্রন্ট সরকার সেটুকুও বাতিল করে দিলেন। বারোশোর মতো স্কুল এবং ৩০ হাজার ছাত্র-ছাত্রীর ভবিষ্যত অনিশ্চিতের মধ্যে ঠেলে দিলেন। চার-পাঁচ হাজার শিক্ষককে অনিশ্চিতের মধ্যে ঠেলে দিলেন। তারা সান্ধ্য আইন কলেজকে অনুমতি দিলেন না। এক্ষেত্রেও শিক্ষা সংকোচন নীতিকে সাহায্য করেছেন। শুধু তাই নয়, ইংরাজি পড়ার ক্ষেত্রে যেটা যাচ্ছেন সে ব্যাপারে আমরা আতঙ্কগ্রস্ত। ক্লাস ফোর-ফাইভে ইংরাজি তুলে দেওয়ার প্রস্তাব আছে। বামফ্রন্ট সরকারের এই প্রস্তাব যদি কার্যকর হয় তাহলে তা শিক্ষা ক্ষেত্রে একটা চূড়ান্ত বিপর্যয় ডেকে আনবে। এইজন্য আনবে যে যারা সাধারণ গরিব ছেলেমেয়ে

তারা ইংরাজি শিক্ষা থেকে বঞ্চিত হবে। মাতৃভাষার মাধ্যমে শিক্ষা অবশ্যই কাম্য এবং কেউই তা অস্বীকার করেন না। কিন্তু আজকেও উচ্চশিক্ষার ক্ষেত্রে The only medium of instruction is English. আজকে বিজ্ঞান বলুন, জুরিসপ্রুডেন্স বলুন বা মেডিকেল সায়েন্স বলুন—এই সমস্ত ক্ষেত্রেই ইংরাজি ছাড়া মিডিয়াম অফ ইনস্ট্রাকশন নেই। উচ্চশিক্ষার ক্ষেত্রে The only medium of instruction in English. আমরা যদি প্রাথমিক শিক্ষা থেকে ইংরাজি তুলে দিই, মাধ্যমিক শিক্ষা থেকে ইংরাজি সরিয়ে নিই বা গুরুত্ব না দিই তাহলে সাধারণ ঘরের ছেলেমেয়েরা উচ্চশিক্ষা থেকে বঞ্চিত হবে। আপনারা ওপেনাররা ওপেনলি ডিক্লেয়ার করুন আমরা উচ্চশিক্ষার ক্ষেত্রে সঙ্কুচিত করছি। কিন্তু ওরা যদি বলেন উচ্চশিক্ষার ক্ষেত্রে সঙ্কুচিত করছি না, আমি বলব, এর দ্বারা প্রিভিলেজড ক্লাস তৈরি হবে। কারণ সাধারণ ছেলেমেয়েদের ক্ষেত্রে ইংরাজি তুলে দিলেও লরেটো, মিসওনারি স্কুল, ইংলিশ মিডিয়াম স্কুলে বিত্তবানের ছেলেমেয়েরা ইংরাজি পড়বে।

তারা ইংরাজি পড়ার সুযোগ পাবে। হায়ার এডুকেশনই বলুন, আর ভি. আই. পি পোস্টগুলির কথাই বলুন, এইগুলিতে মনোপলি ক্রিয়েটেড হয়ে যাবে, সাধারণ ঘরের ছেলে মেয়েরা এর থেকে বঞ্চিত হবে, এটা অত্যন্ত মারাত্মক ব্যাপার। এইগুলি ভেবে দেখার দরকার আছে। দ্বিতীয় কথা হচ্ছে আরও অত্যন্ত মারাত্মক জিনিস হল প্রিইউনিভার্সিটি কোর্স তুলে দেওয়া—আমি মনে করি বছরের মাঝখানে ছেলে-মেয়েরা পড়াশুনা করেছে, বইপত্র কিনেছে এই অবস্থায় হঠাৎ প্রিইউনিভার্সিটি কোর্স তুলে দেওয়া হল এবং সাধারণ ঘরের ছেলে মেয়েদের গার্জেনদের উপর প্রচন্ড বোজা চাপিয়ে দেওয়া হল—এটা কি ধরণের দূরদর্শীতার পরিচয় দেওয়া হল আমি জানি না। সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন ১৯৭৮ সালের মধ্যে : হাজার প্রাথমিক স্কুল হবে। আমরা দেখলাম সেই প্রতিশ্রুতিকে ডেফার করে বলা হচ্ছে ১৯৭৯ সালে হবে। এখন এই ১ বছর কেন ডেফার করা হল সেটাও আমরা বুঝতে পারলাম না। তারপর হল ফসল কাটার প্রশ্ন। হারভেস্টিং-এর প্রশ্নকে অনেক বন্ধু নাকি বৈপ্লবিক নীতি বলে দাবি করেছেন—কিন্তু বৈপ্লবিক হলে আমরা খুশী হতাম। তারা বলেছেন "চাষ যার ফসল তার" অ্যাপারেন্টলি খুব ভাল শ্লোগান—শুনতে খুব ভাল। কিন্তু হোয়াট ইজ দি এফেক্ট? অবজেকটিভ কনডিশন কি? চাষ যার ফসল তার এই ধরণের শ্লোগানের ফলে আপনারা জানেন দ্বিতীয় যুক্ত ফ্রন্ট সরকারের আমলে প্রায় ৬ লক্ষ একর জমি উদ্ধার করে গরিব ভূমিহীন চাষীদের মধ্যে যে বিলি বন্টন করা হয়েছিল, তার মধ্যে প্রায় ৩ লক্ষ একর জমি কংগ্রেস আমলে ১৯৭০ সাল থেকে জোতদাররা আজ পর্যন্ত জবরদখল করে রেখেছে। চাষ যার ফসল তার ঢালাওভাবে ঘোষণা করার ফলে এসমস্ত জোতদারদের ঘরে তাদের গোলায় এই ধান তুলে দেবার ব্যবস্থা করা হল। অ্যাপারেন্টলি শুনতে খুব ভাল, কিন্তু এফেক্ট কি হল? ভূমি সংস্কার আইনের কথা বলা হয়েছে। ভূমি সংস্কার আইনে বর্গাদারদের স্বার্থ রক্ষা করার কথা বলা হয়েছে। খুব ভাল কথা, বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে হবে আল্টিমেটালি সত্যিই বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে হবে। কিন্তু প্রশ্ন হল শুধু আইন করে

প্রো-পিপল অ্যাক্ট হলেই তাদের স্বার্থ রক্ষা হবে? আমি অত্যন্ত বিনীতভাবে আপনার কাছে রাখতে চাই যে এর আগে কিছু কিছু আইন যে হয় নি তা নয়—ল্যান্ড সিলিং হয়েছিল, জমিদারি অ্যাবলিশন হয়েছিল কিন্তু সিলিং-এ কোথায় জমি রাখতে পারেনি? তার ফল-শ্রুতি কি কার্যকর হয়েছিল? জমি বেনামী হয়নি? সিলিং-এর উপরে জমি বেনামী হয়ে যায়নি? হাজার হাজার বিঘা জমি বেনামী হয়ে যায়নি? প্রো-পিপল আইন হলেও তার দ্বারা চাষীদের স্বার্থ রক্ষা করা যাবে না। আমরা দেখেছি চাষীদের স্বার্থ করা যায় নি। করাপ্ট অ্যাডমিনিস্ট্রেশন, পুলিশের জন্য রক্ষা করা সম্ভব হয়নি। আমার তৃতীয় প্রশ্ন হল শুধু আমরা চাষীদের রেকর্ড করবার আইন করে দিলাম, তাহলেই ভাগচাষীদের স্বার্থ তার দ্বারা রক্ষিত হয়ে যাবে? তাই যদি হল তাহলে ৩৫ লক্ষ চাষীর মধ্যে ৮ লক্ষ রেকর্ডেড বলে বিচার্য বিষয়—কিন্তু কি দেখা যাচ্ছে? বেনামী জমি বিলি করা হবে বলে অর্ডিন্যান্স আসছে। কিন্তু বেনামী ডিটেক্ট করবেন কি ভাবে? হাউ টু ডিটেক্ট? অ্যাডমিনিস্ট্রেশনের উপর নির্ভর করে চাষীদের স্বার্থই বলুন, সাধারণ মানুষের স্বার্থই বলুন কোনও আইনকে কার্যকর করা যাবে না, আনটিল এন্ড আনলেস অল দিজ আর ব্যাকড্‌বাই পিপসল মুভমেন্ট। গণ-আন্দোলন দ্বারা যদি এর পৃষ্ঠপোষকতা না থাকে তাহলে সম্ভব নয়।

[5-20 – 5-30 P.M.]

কিন্তু তার কোনও ব্যবস্থা নেই। গণ আন্দোলন সম্পর্কে সরকারের অ্যাটিচুড, অত্যন্ত দুঃখের কথা, আমি আগেও বলেছি, এখনও বলছি, ১৯৬৭ সালে বা ১৯৬৯ সালে সরকারের যে অ্যাটিচুড ছিল যে Police should not interfere in any legitimate democratic movement. ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না—এই নীতির ভিত্তিতে দেশের অভ্যন্তরে গণআন্দোলনের জোয়ার সৃষ্টি করে এ চাষী, মজুর, খেটে খাওয়া মানুষের নিয়ে গণ-আন্দোলনের জোয়ার সৃষ্টি করা সেই নীতি আজও সরকারের তরফ থেকে ঘোষিত হল না। শুধু ঘোষিত হল না তাই নয়, আমরা দেখতে পাচ্ছি, ভায়োলেটিং অল দি নর্মস আজকে বিভিন্ন ক্ষেত্রে অতীতের মতোন গণআন্দোলনের পুলিশ যাচ্ছে, গণআন্দোলন পুলিশ দমন করছে। এই যেমন মেডিক্যাল ছাত্রদের ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলন এইরকম বিভিন্ন ক্ষেত্রে ক্ষেতে, খামারে পুলিশ যাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, আজকে সংঘর্ষ নেই, শান্তি। কিসের শান্তি আমি জানিনা। তিনি বলেছেন, ভূমি সংস্কারের ক্ষেত্রে, চাষবাসের ক্ষেত্রে শান্তি এসেছে, সংঘর্ষ কমে গিয়েছে। অথচ দেখুন সরকারি হিসাবেই দেখা যাচ্ছে যে বিগত হারভেস্টিং সিজনে ২৪ জন ভাগচাষীর জীবন চলে গিয়েছে। তাহলে কিসের শান্তি? হ্যাঁ, জোতদার, শিল্পপতি, মিল মালিকদের স্বার্থে শান্তি হতে পারে কিন্তু খেটে খাওয়া মানুষদের স্বার্থে শান্তি কোথায়? এই তো হচ্ছে অবস্থা। তারপর স্যার, অ্যাডমিনিস্ট্রেশন যে ভাবে চলেছে তাতে আমরা দেখতে পাচ্ছি দেশের অবস্থা কি রকম। ল অ্যান্ড অর্ডার ইন দি ইন্টারেস্ট অব দি পিপল সেইভাবে চলছে বলে বলা হচ্ছে অথচ আমরা দেখছি, এই হাউসেই আমি বলেছি, আমাদের দলের এল. সি. কমিটির মুর্শিদাবাদের হরিহরপাড়ার সদস্য

তাকে হত্যা করা হয়েছে। সেখানে একটি বিশেষ রাজনৈতিক দলের পুষ্ট হয়ে কেউ তাকে খুন করেছে। শুধু তাই নয়, তার স্ত্রী গুলিবিদ্ধ অবস্থায় বহরমপুর হাসপাতালে আছে। তারপর স্যার, আমাদের বিধানসভার সদস্য, কমরেড বিজয় বাউরি, তিনি পুরুলিয়া থেকে আসছিলেন, সকালবেলাতে হ্যারিসন রোড ও আমর্হারস্ট্রিটের জংশনের কাছে তাঁর ব্যাগ, আইডেনটিটি কার্ড ইত্যাদি যা কিছু জিনিসপত্র ছিল তা ছিনতাই হয়ে গিয়েছে। একথা আমি বিধানসভাতেও বলেছি। তাহলে দেখুন, আজকে সাধারণ নাগরিকদের জীবন যাপনের ক্ষেত্রে নিরাপত্তার প্রশ্নটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। তাহলে শান্তিশৃঙ্খলার প্রশ্নে আশঙ্কা প্রকাশ করাটা কি অন্যায় হবে? তারপর স্যার এ ব্লক কমিটিগুলি কি নীতির ভিত্তিতে হল আমরা জানিনা।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় মন্ত্রী মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, বিরোধীদলের নেতা কাশীকান্তবাবু রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা করতে গিয়ে অনেক কথা বলেছেন। রাজ্যপালের ভাষণটি পড়ে তিনি কোনও আশার আলো দেখতে পাননি, তিনি ব্যর্থ হয়েছেন। স্যার, তিনি ব্যর্থ নয়, তিনি হতাশ হয়েছেন। হতাশ হওয়া অবশ্য খুবই স্বাভাবিক। চারিদিকে যে সব ঘটনা ঘটছে তাতে তাকে হতাশ হতেই হবে। তারপর স্যার, ভোলাবাবু এবং সামসুদ্দিন সাহেব যা বললেন তা বুঝলাম না। অবশ্য তাঁরা কে কোন পক্ষ থেকে বলছেন তা আমরা জানি না, কারণ, কংগ্রেস এখন দুটি ভাগে ভাগ হয়ে গিয়েছে। তাঁরা কে কোথায় বসছেন তাও জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাশীকান্তবাবু বললেন দারিদ্র বেকারি নির্মূল করার কথা আমরা বলিনি। তাছাড়া তিনি বলেছেন, অর্থনীতি বদ্ধ জলাশয়ে আবদ্ধ। কিন্তু স্যার, তাঁর জানা উচিত যে অর্থনীতির এই অবস্থা ৬ মাসে বা ১০ মাসের জন্য নয়, বিগত ৩০ বছর ধরে কংগ্রেস যে অর্থনীতি চালু করেছিল তার ফলেই ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা একেবারে ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছে।

কেন্দ্রীয় জনতা সরকার যে অর্থনীতি নিয়েছেন, সেই অর্থনীতিতো কংগ্রেসেরই অর্থনীতির এক নামান্তর। যে অর্থনীতি ৩০ বছর ধরে ভারতবর্ষের জনসমাজকে ভেঙ্গে চুরমার করেছে, সেই অর্থনীতি যদি তারা নির্ধারণ করতে চান তাহলে সেই অর্থনীতি নিশ্চয়ই ভেঙ্গে যাবে। রাজ্যপাল মহাশয় অত্যন্ত সংক্ষিপ্তভাবে একটা কথা বলেছেন—আমি বুঝলাম না, সামসুদ্দিন সাহেব প্রাইমারি স্কুল, প্রাইমারি স্কুল করে এত চিৎকার করছেন কেন? আমার একটা আশঙ্কা হচ্ছে—কেননা, আমি যে এলাকা থেকে এসেছি, সেই এলাকায় দেখেছি বিগত ১৯৭০ সালের পরবর্তীকাল থেকে যে প্রাইমারি স্কুলগুলি চালু করা হয়েছিল—অর্গানাইজার দিয়ে চালানো হত, অর্গানাইজড যেসব স্কুল চালু করা হয়েছিল, যে স্কুলগুলিতে স্যাংশন দেওয়া হয়েছিল—আমি জানি মহম্মদ বাজারে ৪টি ছেলেকে মাস্টারমহাশয় হিসাবে স্যাংশন দিয়ে বসে আছেন। তারা স্কুল চালাবে। যারা বাড়িতে বসে 'এ' মানে অ্যাবসেন্ট এবং 'পি' মানে

প্রেজেন্ট খাতাতে লিখে রাখেন সেই সব ছেলেকে মাস্টারমহাশয় হিসাবে চাকরি দিতে হবে এবং সেই সব স্কুল চালু করতে হবে। বামপন্থী সরকার যেখানে ঠিক করেছেন ভলেনটারি স্কুল স্যাংশন পাবে কিন্তু তাদের শিক্ষাগত যোগ্যতাতো নিশ্চয়ই দেখতে হবে। আমি একটা জায়গায় গিয়েছিলাম বেসিক ট্রেনিং ইন্টারভিউ নিতে, সেখানে ক্যানডিডেটেরা ধারাপাত জানেনা, গুণ করতে জানেনা, ইংরাজি জানেনা, বাংলা বানান জানেনা, ষোল উনিশে কত হয় জানেনা, তাদের নিতে হবে। এহেন অবস্থায় একজন ছেলে ফার্স্ট ডিভিশনে পাশ করেছে বলছে, লেটার পেয়েছে ১৯৭১ সালে কিন্তু সে কিছুই জানেনা। এমন একটা অবস্থার মধ্যে তাকেও নাকি নিতে হব প্রাইমারি স্কুলে সুযোগ। তাহলে ছাত্ররা কি শিখবে বুঝে দেখুন। সুতরাং আমি মনে করি বামফ্রন্ট সরকার যে নীতি নিয়েছে নিশ্চয়ই সেটা ঠিক নীতি। আমি বুঝলাম না এ সামসুদ্দিন সাহেবের সঙ্গে ওখানকার এস. আই-এর কোনও যোগাযোগ আছে কিনা, জানা থাকলে আমি বলতে পারতাম। কারণ এস. আই-রা চারিদিকে রবরবা তোলবার চেষ্টা করেছিল যে চাকরি হবে, চাকরি হবে। একটা কথা বলি, সেন্ট্রাল এবং স্টেটের যে প্রশ্নটা উঠেছে—সারা ভারতবর্ষে একটা আওয়াজ উঠেছে—কেউ ভাল বলছেন, কেউ খারাপ বলছেন। যাদের স্বার্থে আঘাত লাগছে, তারা খারাপ বলছে। একদিন এই কথা উঠেছিল যে ভাষাভিত্তিক রাজ্য চালু করতে হবে। সেদিনও কিন্তু এই রব উঠেছিল, ভাষার ভিত্তিতে যদি রাজ্য গঠন হয় তাহলে এই ভারতবর্ষ ছিন্নবিচ্ছিন্ন হয়ে যাবে। আপনাদের নিশ্চয়ই স্মরণ আছে রামালুক প্রাণ দিতে হয়েছিল, এই ভাষা ভিত্তিক রাজ্য স্থাপন করবার আন্দোলনে। কি হয়েছে, ভারতবর্ষ তো ভাগ হয়নি? সমস্ত শরীরকে প্রতারণা করে যদি মুখে রক্ত সঞ্চার করা হয়, তাকে যেমন স্বাস্থ্য বলা যায় না, তেমনি সমস্ত রাজ্যগুলোর ক্ষমতা কেড়ে নিয়ে যদি কেন্দ্রকে শক্তিশালী করা যায় তাহলে নিশ্চয়ই সেই কেন্দ্র শক্তিশালী হতে পারে না। ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত যে কেন্দ্রীয় সরকার ছিল যে কথা বলে গেছেন আমাদের অমলবাবু, তাদের কার্যকলাপের ফলে আপনারা নিজেরা আজকে বিভক্ত হয়ে গেছেন। কেন হয়েছেন, এই বিষয়ে আজকে চিন্তা করা একান্ত প্রয়োজন। আপনারা নিজেরা চুলোচুলি করেছেন, আপনাদের একটা শক্ত কেন্দ্র ছিল, তা কেন বিভক্ত হয়েছে সাহা কমিশনে একটার পর একটা সেই বিষয়ে তুলে ধরা হচ্ছে। আমি বলি, কেন্দ্রকে যদি শক্তিশালী করতে হয় তাহলে রাজ্যগুলোকে শক্তিশালী করতে হবে। প্রতিটি অনু-পরমানুকে শক্তিশালী করতে হবে, তাহলেই একটা রাজ্য, একটা দেশ শক্তিশালী হতে পারবে। আমরা জানি সোভিয়েট রাশিয়া, চিন, তারা তো ছিন্ন ভিন্ন হয়ে যায়নি? তাদের সমস্ত রাজ্যগুলোকে সমান অধিকার তারা দিয়েছে। আজকে ভাষার কোনও সমতা নেই। নেপালি ভাষাকে সাংবিধানিক স্বীকৃতি দেবার মতো অবস্থা পাওয়া যাচ্ছে না। পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করছে। এটা কি তারা অন্যায় করছে? ভারতবর্ষে যতগুলো ভাষা আছে, সেই ভাষাগুলো রাষ্ট্রীয় মর্যাদা পাবে, এটা কি ন্যায় নীতি নয়? এই সব জিনিসগুলো আছে, এইগুলো আমাদের করতে হবে। এই বামফ্রন্ট সরকার গত ৬/৭ মাসে যা করেছে—একজন বন্ধু বলেছেন, তাতে তিনি কোনও আশার চিহ্ন দেখতে পাচ্ছেননা। বামফ্রন্ট সরকার বলছেন চার একর, ছয় একর জমি সেচ ও অসেচ এলাকার জন্য খাজনা মকুব

করা হবে, এটা কি আশার চিহ্ন নয়? কংগ্রেসি আমলে তিন চারগুন খাজনা বেড়ে গিয়েছিল, কিন্তু এই আমলে কমে গেল, এটা আশার চিহ্ন নয়? তিনি বলেছেন যে বিশ্ববিদ্যালয়ে অর্ডিন্যান্স জারি করা হয়েছে। তাহলে কি বিশ্ববিদ্যালয়ে যে সমস্ত দুর্নীতি রয়েছে তাঁর কথা অনুযায়ী সেই দুর্নীতি রেখে দিতে হবে? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্পর্কে প্রশ্ন উঠেছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আমি গিয়েছিলাম, সেখানে গিয়ে দেখি যে সেই পুরান ধুরন্ধর বন্ধুরা বসে রয়েছেন। তারা চেষ্টা করছেন এখনও নিজেদের লোক ঢুকিয়ে দিতে। বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন সেই ধুরন্ধর লোকদের সরিয়ে দিতে। আমাদের সরকার সজাগ দৃষ্টি রেখেছে। ল অ্যান্ড অর্ডারের কথা উঠেছে। বুঝলাম না, ল অ্যান্ড অর্ডার বলতে কি বোঝাচ্ছেন। সামসুদ্দিন সাহেবও ল অ্যান্ড অর্ডারের কথা বলছেন। একই সুরে একই কথা ভাসছে। আইন। আইন-শৃঙ্খলা নিয়ে গ্রামেগঞ্জে চিৎকার করলেন—ল অ্যান্ড অর্ডার ব্রেক হচ্ছে। সেদিন স্বরাষ্ট্র মন্ত্রী শ্রী চরণ সিং বলে গেলেন যে পশ্চিমবঙ্গে ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন অত্যন্ত ভাল অন্যান্য রাজ্যের তুলনায়। আমরাও জানি, আমরা দেখেছি মজঃফরপুর প্যাসেঞ্জার যত লোক আসছে বিহার থেকে, বলছে, আর কয়েকমাস পরে পশ্চিমবাংলায় ভিখারীতে ভরে যাবে। আমাদের রাজ্যে নিশ্চয়ই অবস্থার পরিবর্তন হয়েছে। তাদের একজনকে আমি জিজ্ঞাসা করেছিলাম, এতলোক যে বিহার থেকে চলে আসছে, এরা কারা? সে বললো, এরা সেখানে খেতে পাচ্ছেন না। আপনারা জানেন যে হরিজনদের উপর এ রাজ্যে বিভিন্ন জায়গায় যেভাবে অত্যাচার হচ্ছে, এই অত্যাচার কারা সৃষ্টি করেছিল? এ কংগ্রেসি আমল থেকে এটা সৃষ্টি হয়েছিল। তারাইতো এই জিনিসটা ফুলিয়ে-ফাঁপিয়ে সৃষ্টি করেছিল। আজকে ল অ্যান্ড অর্ডার ব্রেক ডাউন হচ্ছে বলে চিৎকার করে কোনও লাভ হবে না। ভোলাবাবু, তিনি জব চার্নকের আমলে ফিরে গিয়ে ঠনঠনিয়া কালীতলাকে লণ্ঠনিয়া কালীতলা বলতে চান। কাগজে দেখছি যে একটার পর একটা ট্রেন দুর্ঘটনা হচ্ছে, ট্রেনের পর ট্রেন ধ্বংস হয়ে যাচ্ছে তখন কংগ্রেস থেকে বলা হচ্ছে যে জনতা পার্টি সরকার চালাতে পারছে না, সব গেল গেল রব উঠলো। কিন্তু আমরা জানি কিছু লোক এর ভিতর থেকে স্যাবোটেজ করছে। এই যে দীর্ঘকালের পুরানো যন্ত্রপাতি দিয়ে চালানোর ব্যবস্থা করেছেন তার জন্যও হচ্ছে এবং কংগ্রেস এর পিছনে ট্রেন ধ্বংস করার চেষ্টা করছে। সাঁওতালদির চক্রান্ত নিয়ে এত কথা বলছেন। সাঁওতালদিতে যে চক্রান্তের পরিকল্পনা ছিল তা যদি ওরা সফল করতে পারতেন তাহলে আজকে এই বিধানসভায় আলো জ্বালিয়ে বসে থাকতে হত না। আপনাদের সেই চক্রান্তের পরিকল্পনা ব্যর্থ হয়েছে। তাই, আপনারা আজকে চিৎকার শুরু করে দিয়েছেন সাঁওতালদির ব্যাপারে। আজকে সাধুবাদ দিতে হবে একদল শ্রমিককে, একদল কর্মচারীকে, একদল ইঞ্জিনিয়ারকে, যারা দাঁড়িয়ে থেকে সেই চক্রান্তকে ব্যর্থ করেছে, তারা বিদ্যুৎ যতটা পেরেছে সাপ্লাই করেছে। আজকে বামফ্রন্ট সরকার ছিল বলে তা সফল হয়েছে। সুতরাং আপনাদের এইসব দিকে একটু নজর দিতে হবে। আমার জেলায় রাজ্যপাল মহাশয় দিয়েছিলেন, আমি তাঁকে আমার জেলা সম্বন্ধে কয়েকটি কথা বলেছিলাম। বলেছিলাম, আমাদের জেলা অত্যন্ত দুর্বল, গত ৩০ বছরে আমাদের এখানে না হয়েছে রাস্তা, না হয়েছে জলের ব্যবস্থা, না হয়েছে বিদ্যুতের ব্যবস্থা, না হয়েছে

যোগাযোগ ব্যবস্থা, এর জন্য একটা পরিকল্পনা দরকার। বর্তমানে বামপন্থী সরকারের হাতে টাকা পয়সা নেই, তবুও আমি মনে করি কিছু ব্যবস্থা হওয়া দরকার। তিনি বলেছিলেন, আপনাদের জেলায় বড়বড় ক্যানেল চলবে না। বামফ্রন্ট সরকার যে নীতি দেশের জন্য নিয়েছেন তা অত্যন্ত বৈজ্ঞানিক। ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকল্পনা নিতে হবে, পুকুর কাটতে হবে। আমার জেলার গ্রামে গ্রামে পুকুর কাটা শুরু হয়ে গেছে, ছোট ছোট সেচের ব্যবস্থা শুরু হয়ে গেছে। এই সমস্ত কাজ শুরু হয়ে গেছে, এই যে কাজের ধারা, এগুলি যদি চলতে থাকে তাহলে সমস্ত কিছুই সফল হবে এবং এই সব কাজ বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচি অনুযায়ী চলছে। তারপর রাজবন্ধীদের মুক্তির ব্যাপারটা সম্বন্ধে আপনারা সকলেই জানেন। এটাকে নিয়ে এত ফোলাচ্ছেন কেন? একজন বললেন, মিশায় যারা বন্দী হন তারা নাকি সব চোর। কিন্তু মিসাতে ধরা হয়েছিল কংগ্রেসি আমলে যাদের, তখনতো কোনও বাদ বিচার করা হয়নি। জয়প্রকাশ নারায়ণ, মোরারজী দেশাই ইত্যাদি সকলেই ধরা হয়েছিল মিসাতে। যারা বন্দী হয়েছিলেন তারা রাজনীতি করেই বন্দী হয়েছিলেন। আপনারাই এই ব্যবস্থা করেছিলেন এবং সেই ইন্দিরা গান্ধী আজকে কোথায় পালিয়ে গেছেন জানিনা। বিগ্রেডে মিটিং করার কথা ছিল তাঁর, কিন্তু মিটিং-এর পরিকল্পনা তাঁকে পাল্টাতে হয়েছে। অবস্থার পরিবর্তন ঘটেছে। বিগত অধিবেশনের পর পুরুলিয়াতে একটা নির্বাচন হয়েছে এবং নির্বাচন হয়েছে ভারতবর্ষের অন্যান্য জায়গায়, সেই নির্বাচনগুলির ফলের দিকে আপনাদের দৃষ্টি আকর্ষন করব। পুরুলিয়ার নির্বাচনে বামফ্রন্ট প্রার্থী জিতেছে। আবার ভারতবর্ষের অন্য প্রান্তেও দেখতে পাবেন সেই একই চিত্র। আপনারা নিজেরাই দেখেছেন ১০ই ফেব্রুয়ারির মিটিং-এর চেহারা। আর ইন্দিরা গান্ধী মিটিং করতে এসে পালিয়ে গেলেন। আপনারা এখানে একটার পর একটা মিথ্যা অভিযোগ করছেন। মিনি মিসার কথা বলছেন। আমাদের আইনমন্ত্রী নাকি মিনি মিসা করার কথা ভাবছেন। জানিনা কোথায় মিনি মিসা করা হচ্ছে। শুনেছি মধ্যপ্রদেশে চালু হয়েছে। আমাদের রাজ্যে মিনি মিসার কথা কেউ বলেননি। মিনি মিসার বিরুদ্ধে আমরা আন্দোলন করছি। সুতরাং রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তাকে সমর্থন করে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে মাননীয় পরিষদীয় মন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি বলিষ্ঠভাবে সমর্থন করছি। সেই সঙ্গে সঙ্গে আজকে বিরোধী পক্ষ থেকে যে কয়টি কথা শুনলাম সেই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ছে। মহাকবি কালিদাস-এর অভিজ্ঞান শকুন্তলম নাটকের একটা কথা মনে পড়ে গেল, "স্রজমপি শিরসি অন্ধঃ ক্ষিপ্তাং ধুনোতি অহিশংকয়া" অন্ধের গলায় যদি কেউ মালা পরাতে যায় তাহলে সেই অন্ধ সর্প ভেবে সেই মালা দূরে ছুড়ে ফেলে দেয়। সেই রকম আজকে এখানে যা দেখলাম, বিরোধী দলের নেতা যা বললেন, তাতে তিনি রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ হতাশাব্যঞ্জক বললেন, তিনি এর মধ্যে কোনও আশার বাণী পাননি। তাঁকে বলি চোখ বন্ধ করে থাকলে ঐ অন্ধের মতো মালা ছুড়ে ফেলে দেওয়ার

সামিল হবে। অথবা বিশাল হিমালয় পাহাড়ের সামনে গিয়ে কেউ চোখ বন্ধ করে থাকলে বা চোখের সামনে হাত আড়াল দিয়ে রাখলে বিশাল হিমালয় পাহাড়কে দেখতে পাবে না। অবশ্য তাতে হিমালয় পাহাড়ের মাপ বা মর্যাদা কমে যাবে না। ওদিকে "মা-বিষহরির" বিশদফার বিষ ফল খেয়ে প্রসূত ২০টি কুসন্তানের মধ্যে ১৩টি এবং ৭টি ছিন্ন বিচ্ছিন্ন হয়ে গিয়েছে। তাদের একটি বিচ্ছিন্ন গোষ্ঠীর নেতা, মাননীয় ভোলাবাবু শুধু ভুলে ভরা বক্তব্যই রাখলেন না, অনেক বিটিবিচ্ছিরি কথাও বলে গেলেন এবং সেগুলি আমরা শুনলাম। সেই প্রসঙ্গে আমি ওঁদের স্মরণ করিয়ে দিতে চাই, আজকে আমাদের রাজ্যপালের ভাষণ ৩৭টি অনুচ্ছেদের মধ্যে সীমাবদ্ধ রয়েছে। আমার মনে হয় আজকে কেউ যদি "বিন্দুর মধ্যে সিন্ধুর স্বাদ" গ্রহণ করতে চান তাহলে তিনি রাজ্যপালের ভাষণ থেকে তা গ্রহণ করতে পারবেন। রাজ্যপালের ভাষণ তার একটি প্রকৃষ্ট প্রমাণ। সমস্ত কথা রাজ্যপালের ভাষণের মধ্যে লিপিবদ্ধ করা যায় না। তা যদি যেত তাহলে সেটা একটা অষ্টাদশ গর্ভ মহাভারত হয়ে যেতে। তাই "বিন্দুর মধ্যে সিন্ধু," অর্থাৎ এই ৩৭টি অনুচ্ছেদেই অনেক কথা আছে এবং অত্যন্ত স্বল্প সময়ের মধ্যে যে কাজ করা গিয়েছে তার কিছু কিছু চিত্র এর মধ্যে প্রতিফলিত হয়েছে। বিগত ৬টি মাস কিভাবে কেটেছে সেটা একটা ভেবে দেখবার জন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি। বিগত ২৩০ বছরের জঞ্জাল ২৩০ বছর বলছি, কারণ বৃটিশ শাসনের ২০০ বছর, আর স্বাধীনতার পরের ৩০ বছর, এই ২৩০ বছর ধরে যে জঞ্জাল জমেছে তা আমাদের পরিস্কার করার দরকার ছিল। কারণ জঞ্জাল পরিস্কার করে না বসলে, আমাদেরও জঞ্জালে ডুবে যেতে হত। তাই বিগত ৬ মাসের মধ্যে অধিকাংশ সময় আমাদের সেই সব জঞ্জাল সাফ করতে ব্যয় হয়েছে। তাছাড়া বিগত ৩০ বছর ধরে নানারকম অব্যবস্থা প্রশাসন যন্ত্রের মধ্যে চালু ছিল, সেগুলিকেও ঠিক করতে হয়েছে। এর মধ্যেও আজকে এই রাজ্যপালের ভাষণের মধ্যে আমাদের ৩৬ দফা কর্মসূচির একটি সঠিক চিত্র পাওয়া যাবে।

[5-40 – 5-50 P.M.]

সেই বন্দী মুক্তি থেকে আরম্ভ করে যে সমস্ত কাজ করছেন বা করে গেছেন **(চীৎকার)** কমিশনের মাধ্যমে একে একে সব আসবে। বেশি চিৎকার করবেন না। ৩৬ দফা কর্মসূচি শুধু কথার কথা নয়। বিগত ২৪এ জুন মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছিলেন তাতে ছিল কি? সেখানে ছিল নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের সরকার এগিয়ে যাচ্ছে। আজকে দ্বিতীয় অঙ্কের অভিনয় আরম্ভ হয়েছে। ১৫ই ফেব্রুয়ারি রাজ্যপাল তাঁর ভাষণ রেখেছেন সেটা প্রথম মুখবন্ধ। তারপর আরও চলবে। তার ভাষণের মধ্যে যে সুর, সেই সুর এখন গ্রামাঞ্চলে দেখতে পাওয়া যাবে। বিগত ৬ মাসের মধ্যে কি কি কাজ হচ্ছে তার একটা উদাহরণ দিলেই বুঝতে পারবেন। টেস্ট রিলিফের কাজ চলছে, আমরা থেফ্‌ট রাইট স্কীমের কাজ চালু করিনি। আমরা চালু করেছিলাম ফুড ফর ওয়ার্ক স্কীম।" অক্টোবর এবং নভেম্বর মাসে যখন সাধারণ মানুষের কাজ থাকে না তখন ঐই স্কীমের মাধ্যমে কাজ করা হয়েছে। এই স্কীমের মাধ্যমে যতটুকু কাজ করা সম্ভব হয়েছে ততটুকুই করা হয়েছে। গ্রামের একটি রাস্তা, একটি খাল

যতটুকু সংস্কার করা সম্ভব হয়েছে তাই করেছে এবং সাধারণ মানুষকে বলতে পেরেছি, এই কাজগুলি হয়েছে। কিন্তু এইসব আগের সরকার এর আমলে হয়নি। ওনারা বলছেন আমরা নাকি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করে খুব খারাপ কাজ করেছি কিন্তু আমি বলব না তা নয়। আমরা বাস্তুঘুঘুদের আড্ডা ভেঙ্গে দিয়েছি। আমরা আরও করেছি। কর্মচ্যুত কর্মীদের পুনরায় কর্মে নিযুক্ত করেছি। আপনারা শুধু সমালোচনা করবেন না। ভাল কাজকে আপনারা নির্দ্ধিদায় ঘোষনা করবেন যে এটা ভাল কাজ। গঠনমূলক সমালোচনা করবেন যাতে আমরা এগিয়ে যেতে পারি। আমরা যদি বলি সূর্য পূর্ব দিকে ওঠে আপনারা যেন এরূপ সমালোচনা করবেন না, যে না, পশ্চিম দিক থেকে ওঠে অথবা এঁকেবেঁকে ওঠে। এমন গঠনমূলক সমালোচনা করবেন, যাতে করে আগামীদিনে পশ্চিমবাংলা এগিয়ে যেতে পারে, পশ্চিমবাংলার অর্থনীতি এগিয়ে যেতে পারে—এই বিশ্বাস আমি রাখি।

তাই আপনার মাধ্যমে বলতে চাই সঠিকভাবে যতটুকু কাজ আমরা করতে পেরেছি সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যে সেটাই আমরা বলেছি। একটা "কর্কট রোগগ্রস্থ পুঁজিবাদী" কাঠামোর মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারকে কাজ করতে গেলে কোথায় কোথায় তার বাধা আছে সেই কথাই এই সরকার বলেছেন এবং সেই সঙ্গে সঙ্গে "কেন্দ্র রাজ্য সম্পর্ক" সম্পর্কে একটা ছোট মুখবন্ধ আছে। এই নিয়ে যদি সারা ভারতবর্ষ ব্যাপী আলোচনা হয় তা হলে তার জন্য ভূত দেখার কি আছে? এখানে পরিস্কারভাবে বলা আছে, শুধু মাথা শক্ত করলেই হবে না, সঙ্গে সঙ্গে প্রত্যেকটি অঙ্গ প্রত্যঙ্গকেও শক্ত করতে হবে। সেজন্য আজকে বলতে চাওয়া হয়েছে, রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেবার অর্থই হচ্ছে যাতে কেন্দ্র রাজ্য সুসম্পর্ক বজায় থাকে এবং তা যদি হয় তা হলে আমরা আগামী দিনে অনেক বেশি কাজ করতে পারব। এইকটি কথা বলে প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী হাবিব মুস্তাফা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। আজকে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের সমালোচনা করে বিরোধী দল থেকে যে কতগুলি বিকৃত তথ্য পরিবেশন করা হয়েছে তাতে বিস্মিত হতে হয়। সমালোচনা হওয়া নিশ্চয়ই দরকার, কিন্তু সেই সমালোচনা যদি তথ্য সমৃদ্ধ হয় তা হলে সরকারের পক্ষে সহযোগিতা হয়। মাত্র সাতমাস আগে এখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা হয়েছে এবং এই সাতমাসের মধ্যে বামফ্রন্ট সরকার যে সমস্ত প্রচেষ্টা গ্রহণ করেছেন রাজ্যপালের ভাষণে সেগুলি আছে। আজকে শিক্ষা ক্ষেত্রে ইতিবাচক বলিষ্ঠ প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। জোতদার ও বর্গাদারের ক্ষেত্রে একটা সুনির্দিষ্ট নীতি গ্রহণ করা হয়েছে। বর্গাদারের ক্ষেত্রে এই নির্দিষ্ট নীতির ভিত্তিতে সারা পশ্চিমবাংলায় কৃষক তার ফসল ঘরে তুলতে পেরেছে। এত দিন ধরে যে সমস্ত রাজনৈতিক বন্দী "মিসায়" ছিলেন সেইসমস্ত আটক বন্দীদের মুক্তি দেওয়া হয়েছে। ষষ্ঠ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়বার ব্যবস্থা করা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে এই সামান্য ৬-৭ মাসের

মধ্যেই যে প্রচেষ্টা বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন রাজ্যপালের ভাষণে তা প্রতিফলিত হয়েছে। আগামী দিনে সুনির্দিষ্ট নীতির ভিত্তিতে আমাদের দেশের যে পর্বত প্রমাণ সমস্যা সেই সমস্যা সমাধানের একটা কার্যকর প্রচেষ্টা তারা গ্রহণ করতে চাচ্ছেন তার প্রতিফলন রাজ্যপালের ভাষণে রয়েছে। সেই ভাষণকে সমর্থন করে এবং যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমেই তাঁর ভাষণকে স্বাগত জানাচ্ছি। তাঁর ভাষণে বহু উন্নয়নমূলক কথা ব্যক্ত হয়েছে এবং আমি সেই সমস্ত বিষয়গুলি আমাদের যে ৩৬ দফা কর্মসূচি তার মধ্যে অর্ন্তভুক্ত হয়েছে। আমরা সেই ৩৬ দফা কর্মসূচি কতটা রূপায়ণ করতে পেরেছি এবং রূপায়ণ করতে গিয়ে প্রশাসনিক ভূমিকা কি ও কতটা সেই সম্বন্ধে আমি দু-একটি কথা বলতে চাই। আমরা এই ছয় মাসের মধ্যে কিছু করিনি তা নয় বহু কাজই এই ছয় মাসের মধ্যে করা হয়েছে। বহু প্রশাসনিক বাধা থাকা সত্ত্বেও আমরা তা অনেকটা দূর করতে পেরেছি। আমরা আরও অনেকটা দূর করে এগিয়ে যেতে পারতাম, যেমন ধরুন গ্রামের উন্নয়নের কাজের মধ্যে ফুড ফর ওয়ার্ক স্কীম আমাদের সর্বত্র সমানভাবে হয়নি এটা বাস্তব সত্য। কিন্তু এই ফুড ফর ওয়ার্ক স্কীম করতে গিয়ে দেখা গেছে যে এটার সমস্ত কিছু বিডিও অফিসের উপর নির্ভর করতে হয়। প্রথমে বি ডি ও-র অফিসাররা স্কীম তৈরি করে এস ডি ও-কে তা পাঠান এবং এস ডি ও ডিস্ট্রিক অফিসে পাঠান। সেখান থেকে স্কীম হয়ে সেটা এস ডি ও-র কাছে আসে তবে সেটা কার্যকর হবে। এই যে যাওয়া আসা এর মধ্যে গাফিলতির জন্য স্কীম তৈরি করতে গিয়ে দু-তিন মাস সময় লেগে যায় কাজেই দ্রুত কাজ আরম্ভ হয় না। গ্রামাঞ্চলে আজকে ২০ বছর ধরে কাজকর্ম হয়নি, রাস্তাঘাট ক্ষতবিক্ষত হয়ে আছে সেগুলি ফুড ফর ওয়ার্ক স্কীমে চালু করার অসুবিধা ছিল না। কিন্তু এই যে গাফিলতি প্রশাসনিক পর্যায়ে যে ওভারসিয়ার আছে তাকেই গ্রামের স্কীম তৈরি করতে হয় কিন্তু তিনি খোঁজ রাখেন না। আমি আমার কেন্দ্রের কথা বলছি আমার কেন্দ্রে একটা ব্লকে ভাল কাজ হয়েছে আর একটা ব্লকে হয়নি কারণ ব্লক অফিস কাজ করেনি। যে সমস্ত অফিসার আছেন তারা কাজ ফেলে সময় নষ্ট করেন কাজ করেননি। সেখানে আমাদের দায়িত্ব আছে এই সমস্ত জিনিস খুটিয়ে দেখা যে কোথায় কি ভাবে কাজ হচ্ছে।

শিক্ষার ব্যাপারে বলেছেন, শিক্ষার ব্যাপারে ১ হাজার স্কুল করতে হবে, সেখানে শিক্ষক নিয়োগ করতে হবে। কিন্তু যে স্কুলগুলি আছে তাতে কতভাগ ছাত্র যায়, কতভাগ ছাত্র যায় না, কেন যায় না তাদের সম্বন্ধে চিন্তা করা হয়েছে কি? যারা স্কুলে যায় না তাদের জন্য কিছু খরচপত্র করার ব্যবস্থা করা হোক, তারপর আরও স্কুল বাড়ানোর ব্যবস্থা করা হোক। ভূমি সংস্কারের কথা বলেছেন, জল দিলে চাষ বৃদ্ধি পাবে বলেছেন। আমার এলাকায় বি. ডি. ও. অফিসে গিয়ে বললাম জমির উপর দিয়ে জল চলে যাচ্ছে অথচ জমিতে চাষ হয় না। এই যে চাষ কেন হয় না সে সম্বন্ধে চিন্তা করে দেখেছেন কি? বি. ডি. ও. বললেন আমি কি করে বলব, আমার ব্লকে কৃষি অফিসার নেই, কাকে একথা বলব। আমি

নিজে দেখেছি জমির উপর দিয়ে জল চলে যাচ্ছে, চাষ হচ্ছে না, জলের অপচয় হচ্ছে। সারের দাম বেশি, লেবারের দাম বেশি, অতএব সরকার জল দেওয়া সত্ত্বেও চাষ হচ্ছে না অথচ সেই সমস্ত জমিগুলি বর্গাদারদের দিলে চাষ হতে পারে। কিন্তু তারা জানে বর্গাদারদের চাষ করতে দিলে জমি চলে যাবে, সেজন্য বর্গাদারদের চাষ করতে দিচ্ছে না। এই যে অসুবিধা এগুলি দেখা উচিত। পুলিশ বিভাগে দেখেছি বামফ্রন্ট সরকার হওয়ার পর পুলিশ কিছু শান্ত ছিল, কিছু কাজকর্ম করছিল, কিন্তু আসতে আসতে পুলিশ নিষ্ক্রিয় হয়ে যাচ্ছে। পুলিশ বিভাগের ভার যাঁর উপর আছে তাঁর এটা দেখা উচিত। কয়েকদিন আগে সি পি এম কর্মীকে ঘর ছাড়া করা হয়েছে, গরিব ছেলেকে জোতদার পিটিয়ে মারল, পুলিশকে খবর দেওয়া হল, পুলিশ ব্যবস্থা নিচ্ছে না। তারপর প্রশাসনের ক্ষেত্রে দেখছি যে প্রশাসন আজকে আমাদের কর্ম ক্ষমতাকে ব্যাহত করছে। আমি নিম্ন স্তরের প্রশাসনের কথা বলছি না, উর্দ্ধতর প্রশাসনের কথা বলছি। এটা প্রত্যেকের দেখা উচিত। আমি একটা ঘটনার কথা বলছি। পূজার পরে যতীন চক্রবর্তী মহাশয় আমার এলাকায় গিয়েছিলেন। আমি তাঁর সঙ্গে দেখা করে বলি যে আমার এলাকায় রাস্তা তৈরি করে দিতে হবে। তিনি বললেন বেশী বললে কথা রাখতে পারব না, ২/১টা রাস্তার কথা বলুন, আমি সেটা করে দেব। আমি বললাম নলহাটী থেকে পশ্চিম দিকে যে মিশনারি হাসপাতাল আছে সেই রাস্তাটা করে দিন, আর রামপুরহাট থেকে বহরমপুর যাবার যে রাস্তা আছে সেই রাস্তার উপর বিষ্ণুপুরের কাছে দ্বারকা নদীর উপর একটা ব্রিজ করে দিন। তিনি বললেন হ্যাঁ, এই দুটি আমি করে দেব। তারপর তাঁর সঙ্গে দেখা করলে তিনি ডাইরেক্টরের সাথে দেখা করতে বলতে আমি ডাইরেক্টরকে গিয়ে বলতে তিনি বললেন আমাকে কেউ কিছু দেননি। সুতরাং উর্দ্ধতন কর্তৃপক্ষের কাজকর্মর ব্যাপারে আমাদের ভেবে দেখা দরকার। বামফ্রন্ট সরকারের প্রত্যেকটি দল আজকে ভেদাভেদ ভুলে গিয়ে সাংগঠনিকভাবে যদি কাজে আত্মনিয়োগ করেন তাহলে আমরা অনেক কিছু করতে পারব। তাই আমি প্রত্যেকটি দল, প্রত্যেকটি এম. এল. এ. প্রত্যেকটি মন্ত্রীকে একযোগে কাজে আত্ম নিয়োগ করার আমন্ত্রণ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 6.00 P.M. till 1 P.M. on Wednesday, the 22nd February, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 22nd February, 1978 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abdul Mansur Habibullah) in the chair 14 Ministers, 3 Ministers of State and 206 Members.

[1-00—1-10 P.M.]

**(শ্রী অনিল মুখার্জি : রোজ টু স্পিক)**

**মিঃ স্পিকার :** এখন কোয়েশ্চেন আওয়ার, আপনার যা বলার সেটা মেনশানের সময় বলবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার।

**Mr. Speaker :** There is no point or order as nobody is speaking.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** প্রশ্নের ব্যাপারেই আমার পয়েন্ট অব অর্ডার আছে। আমরা ১ হাজার প্রশ্ন বিধানসভায় দিয়েছি কিন্তু আজকে যা পেয়েছি তাতে দেখছি আমাদের একটা প্রশ্নও লিস্টে নেই।

**Mr. Speaker :** It is not a question of point of order. Please sit down.

**Shri Satya Ranjan Bapuli :** It is a point of privilege. We have submitted more than one thousand question and not a solitary question has been listed.

**মিঃ স্পিকার :** আমি এখন কোয়েশ্চেন আরম্ভ করছি, আপনি বসুন।

**শ্রী ভবানী মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় হঠাৎ কাজে আটকে পড়েছেন, আজকে কোয়েশ্চেনগুলি হেল্ড ওভার করা হোক।

**মিঃ স্পিকার :** ১ এবং ২ এই দুটি কোয়েশ্চেন হেল্ড ওভার থাকল। কারণ দুটি কোয়েশ্চেনই শ্রী প্রভাস রায়ের।

## Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** দুইটি মূলতুবি প্রস্তাবের নোটিশ পাওয়া গিয়েছে। একটি শ্রী সামসুদ্দি আহমেদ মহাশয় কর্তৃক ও অপরটি শ্রী হবিবুর রহমান মহাশয় কর্তৃক প্রদত্ত। শ্রী সামসুদ্দি আহমেদ মহাশয় তাঁর নোটিশে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বি.কম পার্ট ওয়ান পরীক্ষায় গ্রে মার্ক ও অন্যান্য পরীক্ষার ফলাফলের দাবিতে ঐ বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে যে বিক্ষোভ চলছে বিষয়ে আলোচনার জন্য আজকের সভার কাজ মূলতুবি রাখার প্রস্তাব করেছেন। কিন্তু আ এ বিষয়ে মত দিতে পারছি না। কারণ বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা পরিচালনা সংক্রান্ত বিষয় বিশ্ববিদ্যালয়ের নিয়ন্ত্রনাধীন। তাই এটা রাজ্য সরকারের মুখ্য দায়িত্বর মধ্যে পড়ে না। তাছাড় বাজেট বিতর্কের সময় এ বিষয়ের উল্লেখের যথেষ্ট সুযোগ সদস্য পাবেন। তাই আমি এ প্রস্তাবের নোটিশ অনুমোদন করছি না। তবু সদস্য মহাশয় তাঁর নোটিশের কেবলমাত্র সংশোধি অংশটুকু পাঠ করতে পারেন। আর দ্বিতীয় মূলতুবি প্রস্তাবের অপর নোটিশে শ্রী হবিবু রহমান মহাশয় এই রাজ্যে ধান-চালের অবাধ চলাচল সম্পর্কে সরকারি কর্মপন্থার উপ আলোচনার জন্য সভার কাজ মূলতুবি রাখতে চেয়েছেন। আমার মতে বিষয়টি এমন জরুরি নয় যে এর জন্য সভার স্বাভাবিক কাজ বন্ধ রেখে তার আলোচনা করতে হবে। এ বিষয়ে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে ও বাজেট আলোচনার সময় সদস্য তাঁর মতামত প্রকাশে যথেষ্ট অবকাশ পাবেন। তাছাড়া বিষয়টি এমন কোনও নির্দিষ্ট সাম্প্রতিক ঘটনার সহি সম্পর্কিত নয় যাতে তার আলোচনা মূলতুবি প্রস্তাবের আওতার মধ্যে আসতে পারে। সুতরা আমি তাঁর এই মূলতুবি প্রস্তাবের নোটিশ গ্রহণযোগ্য মনে করতে পারছি না। অবশ্য সদস মহোদয় তাঁর নোটিশের কেবলমাত্র সংশোধিত অংশটুকু পাঠ করতে পারেন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখুন। বিষয়টি হল—রাজ্য পালের ভাষণে জেনে আনন্দবোধ করেছিলাম যে শিক্ষা জগতে অরাজকতা, ভীতি ও বিশৃঙ্খলার অবসান হয়েছে। কিন্তু অত্যন্ত আক্ষেপের সহিত লক্ষ্য করছি যে বেশ কিছুদিন যাবত্ কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বি.কম. পার্ট ওয়ান পরীক্ষায় গ্রেস নম্বরের ও অন্যান্য পরীক্ষার ফলাফলের দাবিতে উপাচার্য ও অন্যান্য কর্তৃপক্ষ দিনের পর দিন ঘেরাও হইতেছেন এবং বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে হৈ-হট্টোগোল চলিতেছে। আরও বিস্ময়কর ঘটনা এই যে বহু অভিভাবক ছাত্রদের এই দাবির সমর্থনে বিশ্ববিদ্যালয়ে হাজির হইয়া বিক্ষোভ জানাইতেছেন। এরা কারা? এরা কি বর্তমান বামফ্রন্ট সরকারের দুমুখো নীতির পরিপূরক? এতে কি প্রমাণ হয় যে শিক্ষা-জগত বিশৃঙ্খলা মুক্ত হইয়াছে? এ বিষয়ে আলোচনার জন্য অদ্যকার সভা মূলতুবি রাখা হউক।

**মিঃ স্পিকার ঃ** আপনারা কেবল সংশোধিত প্রস্তাবটা পড়বেন, তার যদি ব্যতিক্রম করা হয় তাহলে এই পড়বার অধিকার আমাকে বাধ্য হয়ে বন্ধ করে দিতে হবে।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল রাজ্যে ধান চালের অবাধ চলাচল কেন্দ্রীয় সরকারের নির্দেশনামায় রাজ্যে ধান চালে অবাধ চলাচল নীতি ঘোষিত হওয়ার ফলে মানুষ বিশেষ সুবিধা ভোগ করার আশা পোষণ করেন। কারণ উদ্বৃত্ত এলাকার চাষীরা তাদের উৎপাদিত ফসলের আনুপাতিক ন্যায্য মূল্য পাওয়ার যেমন আশা পোষণ করেছিলেন তেমনি ঘাটতি এলাকার খেটে খাওয়া মানুষও কিছু সুবিধা দরে ধান চাল পাওয়ার স্বপ্ন দেখেছিলেন। কিন্তু আশ্চর্যের বিষয় যে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের উক্ত নির্দেশনামাকে নস্যাত করে জেলা শাসকদের মাধ্যমে বিভিন্ন জেলা ও মহকুমায় ১৪৪ ধারা জারি করে চাষীদের ইপ্সিত সুযোগ হতে বঞ্চিত করেছেন। অতীত পর্যালোচনা করলে দেখা যাবে যে, বর্তমান মুখ্যমন্ত্রী ও তাঁর সি.পি.এম.এর নেতৃত্বে কংগ্রেস আমলের (শ্রী সেনের আমলে) প্রবর্তিত কডনিং প্রথা উচ্ছেদ করে ধান চাল চলাচলের অবাধ ব্যবস্থা প্রতিষ্ঠিত করার আন্দোলন করেন। এই আন্দোলনে বহু যুবক ও মেহনতী মানুষকে প্রাণবলি দিতে হয়। বামফ্রন্ট সরকারের এ দুমুখো নীতির বিস্তারিত পর্যালোচনার জন্য অদ্যকার সভা মূলতুবি রেখে ঐ বিষয়ে আলোচনা করা হউক।

## CALLING ATTENTION TO MATTERS OR URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পিকার :** আমি নিম্ন লিখিত বিষয়ের উপর ১২টি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি—

1. পার্টির পারমিট—শ্রী সামসুদ্দিন আহমেদ ও শ্রী হবিবুর রহমান।
2. Prolonged power cuts in Calcutta, by Shri Atish Chandra Sinha and Shri Bholanath Sen.
3. Delay in assessing claims for the enemy property, by Shri Bholanath Sen, Shri Atish Chandra Sinha and Shri Krishna Das Roy.
4. Setting up of the 240 M.W. power Plant at Titagurh, by Shri Bholanath Sen and Shri Satya Ranjan Bapuli.
5. Gherao of Vice-Chancellor and other members of the Council of the Calcutta University on 21.2.78, by Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen.
6. Demand for Judicial enquiry and compensation to the decased in connection with the recent clashes at sambeong Tea Estate, by Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen.
7. Proposed strike on 28th February, 1978 by the Water works

employees of the Calcutta Corporation by Shri Atish Chandra Sinha, Shri Bholanath Sen and Shri Krishna Das Roy.

8. Rally organised by the West Bengal Primary Teachers Association on 21.2.78 by Shri Md. Sohrab, Shri Krishna Das Roy and Shri Bholanath Sen.

9. Alleged spurt in murder and crimes at Asansol by Shri Md. Sohrab and Shri Krishna Das Roy.

10. Growing mosquito menace and possibilities of re-emergence of Malaria by Shri Krishna Das Roy and Shri Md. Sohorab.

11. Posting of police force at the Calcutta University campus by Shri Krishna Das Roy, Shri Bholanath Sen and Shri Md. Sohorab.

12. শ্রী সরল দেব কর্তৃক "গ্রেসমার্কের দাবিতে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ঘেরাও।

**মিঃ স্পিকার ঃ** আমি ১২ টি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। তার মধ্যে শ্রী ভোলানাথ সেন এবং সত্যরঞ্জন বাপুলি কর্তৃক উত্থাপিত এবং শ্রী সরল দেব কর্তৃক উত্থাপিত ৫নং এবং ১২নং Gheraos of Vice-Chancellors and Other members of the Council of Calcutta University on 21.2.78 by Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen. এদুটির বিষয়বস্তু একই সেইজন্য আমি এ দুটি গ্রহণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় যদি চান তাহলে তিনি এখনি এর উত্তর দিতে পারেন কিম্বা পরে দিতে পারেন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, আজকে এই এ্যাডজর্নমেন্ট মোশন এবং কলিং অ্যাটেনশন এ দুটির বিষয়বস্তু একই, বিশ্ববিদ্যালয় নিয়ে। এখানে আপনি কলিং অ্যাটেনশনটি গ্রহণ করছেন অথচ এ্যাডজর্নমেন্ট মোশনটি গ্রহণ করছেন না কেন?

**মিঃ স্পিকার ঃ** এ দুটির ভিতর তফাৎ আছে। কলিং অ্যাটেনশনে হাউসের কাছে মন্ত্রী মহাশয় বক্তব্য রাখতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** এর জবাব সোমবার, ২৭শে ফেব্রুয়ারি দেওয়া হবে।

**শ্রী হবিবুর রহমান ঃ** আমি একটা কলিং অ্যাটেনশন দিয়েছিলাম এবং তাতে পার্টি বলায় তা বাদ দিয়ে দিয়েছেন। বললেন যে এতে বিষয়বস্তুটি বুঝতে পারলেন না।

**মিঃ স্পিকার ঃ** পার্টি বললে তো কিছু বোঝা যায় না, পার্টি তো সবারই। এখানে যে নোটিশ দেওয়া হয়েছে তাতে ৫নং ও ১২ নং নোটিশের বিষয়বস্তু একই বলে তা গ্রহণ করেছি।

[1-10—1-20 P.M.]

## Mention Cases

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি লক্ষ্য করেছেন যে বিগত দিনে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের চত্বরে কয়েকজন ছেলে এবং কিছু সংখ্যক বাইরে থেকে আসা লোক তারা বিশ্ববিদ্যালয়ের যে কাউন্সিল মিটিং হচ্ছিল সেই কাউন্সিলের সভা ঘেরাও করে যার ফলে আমাদের হাউসের দু'জন মাননীয় সদস্য অধ্যাপক সেই সভায় ছিলেন তাঁরা হাউসে আসতে পারেন নি—একজন হচ্ছেন অধ্যাপক বসু এবং আর একজন অধ্যক্ষ অমিয় ব্যানার্জি। এই হাউসের সদস্যদের এইভাবে ঘেরাও করে রাখার ফলে সেই সদস্যদের প্রিভিলেজ নষ্ট করা হয়েছে বলে আমি মনে করি। তাদের দাবি হল—পরীক্ষার রেজাল্ট বেরিয়ে যাওয়ার পরেও তাদের ৮৪ নম্বর গ্রেস দিতে হবে। অর্থাৎ এই ফেল করা ছেলেরা যখন গ্রেসমার্ক পাশ হয়ে বাইরে যাবে তখন এই গ্রেস দিয়ে পাশ করা ছেলে আমাদের বিশ্ববিদ্যালয়ের বদনাম ও কলঙ্ক স্বরূপ হবে। এই অবস্থা হচ্ছে, সেইজন্য আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যেন তিনি এই বিষয় সুষ্ঠু ও উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে বিশ্ববিদ্যালয়ের সম্মান ও মর্যাদা রক্ষার ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার নজরে আনতে চাচ্ছি সেটা হচ্ছে বিভিন্ন জায়গায় চাকুরির ক্ষেত্রে বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে। অনেক জায়গায় কর্মপ্রার্থীদের ডাকা হচ্ছে, ইন্টারভিউ লেটার নিয়ে সেখানে তারা ইন্টারভিউ দিতে যাচ্ছে কিন্তু তাতে বিশেষ রাজনৈতিক দলের লোকেরা বাধা দেওয়ায় সে—ইন্টারভিউ হচ্ছে না। তাদের বলে দেওয়া হচ্ছে আজকে হবে না, চলে যান। আমি আপনার সামনে এই রকম একটি লেটার হাজির করছি। মেমো নং ২০৫ ফ্রম বি.ডি.ও সোনারপুর, ২৪ পরগনা। ইন্টারভিউ ডাকা হয়েছিল ২৭/১/৭৮ তারিখে, কিন্তু প্রার্থীরা ইন্টারভিউ দিতে আসার পর ইন্টারভিউ নেওয়া হয় নি। এটা আপনাকে জানিয়ে রাখি।

**শ্রী বিনয় কোনার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। আপনি জানেন বর্ধমান, হুগলি এবং বাংলাদেশে কোল্ডস্টোরেজের সংখ্যা ক্রমেই বাড়ছে কিন্তু এই কোল্ডস্টোরেজগুলি চাষীদের আলু রাখার ক্ষেত্রে নানা অসুবিধার সৃষ্টি করছে। গত কয়েক বছর ধরে লোকের হাতে টাকাকড়ি হওয়ায় তারা চাষীদের কাছ থেকে আলু নিয়ে ১০ হাজার মণ, ২০ হাজার মণ করে রাখছে, চাষীরা আলুর বীজ রাখার সুযোগ পাচ্ছে না। কোল্ডস্টোরেজ মালিকরা মহাজনদেরই সেই সুযোগ দিচ্ছে। ফলে চাষীদের বীজ রাখার অভাবে অতিরিক্ত দরে আলু চাষের সময় বীজ কিনতে হচ্ছে। এইভাবে একটা এজেন্সি প্রথার সৃষ্টি হয়েছে, মহাজনদের কাছ থেকে চাষীদের বীজ কিনতে হচ্ছে। মহাজনদের মারফতে চাষীদের বেশি ভাড়ায় আলু রাখতে হচ্ছে,

মহাজনরা আবার সেগুলি ব্যাঙ্কের কাছে বন্ধক দিয়ে টাকা নিয়ে নিজেরা আলু রাখছে। এই নিয়ে একটা কমিটি হওয়া দরকার, স্টোরের আলুর দর কত হবে, আলু চাষীরা আলু কত রাখবে, ভাড়া কত হবে, শ্রমিকদের বেতন কি হবে ইত্যাদি এই বিষয়ে একটা সুনির্দিষ্ট নীতি হওয়া দরকার।

**শ্রী কালিপদ বর্মণ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। বাসন্তী থানার নফরগঞ্জ অঞ্চলে কিছু চাষীর ধান পুলিশ সিজ্ করেছে, চাষীদের বিরুদ্ধে কেস করেছে। জোতদারদের ইনফ্লুয়ে সে এটা ঘটছে, চাষীদের বিরুদ্ধে এই লুটের কেস ব্যাপারে ব্লক কমিটি সিদ্ধান্ত করেছে চাষীদের যেভাবে ধান রিলিজ করে দেবার জন্য। পুলিশকে বলা সত্ত্বেও নানা অছিলায় ধান দিচ্ছে না এর ফলে বামফ্রন্ট সরকারের প্রতি সাধারণ মানুষের আস্থা নষ্ট হয়ে যাচ্ছে। এই যে জোতদারদের সঙ্গে পুলিশের গাঁটছড়া বাঁধা, এর প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন এ বিষয়ে বিশেষ দৃষ্টি দেন তার জন্য আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ করছি।

**শ্রী গুণধর চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়ায় প্রায় এক মাস যাবত রেশনে চিনি সরবরাহ করা হচ্ছে না, হঠাৎ কেন এই চিনি দেওয়া বন্ধ হয়ে গেল জানি না, এটা কি সরকারকে হেয় করার জন্য মালিকদের চক্রান্ত। না স্পটে সরকারি মাল নাই, এ বিষয়ে একটা তদন্ত করা হোক এবং বাঁকুড়ার গ্রামাঞ্চলে চিনি সরবরাহের ব্যবস্থা করা হোক, এই বলে আমি এই বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20—1-30 P.M.]

**শ্রী সন্তোষ কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার ৬১, ৬২ এবং ৬৯ নম্বর বাসে যে দারুণ অসুবিধা জনসাধারণের হচ্ছে তা অনেকবার আমাদের পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও উন্নতি কিছু হচ্ছে না। তাই আপনার মাধ্যমে অনুরোধ জানাই শীঘ্র ব্যবস্থা করুন বাস দেওয়ার। ডিল্যাক্স বাস না পারলেও সাধারণ বাস দেওয়ার ব্যবস্থা করুন। আমি আরও অনুরোধ করি আন্দুল বাস ৬৯ নম্বর যদি সিদ্ধেশ্বর পর্যন্ত বাড়িয়ে দেওয়া হয় তাহলে জনসাধারণের সুবিধা হবে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শ্রী সাদিক আলি নামে একজন শিক্ষকের খুনের ঘটনার উল্লেখ করতে চাই। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানার চুয়া জুনিয়র হাইস্কুলের শিক্ষক গত ১৭ই ফেব্রুয়ারি তারিখে সন্ধ্যে আটটা থেকে সাড়ে আটটার মধ্যে নিজের বাড়িতে খুন হয়েছেন। সরকার এবং পুলিশ এখনও কাউকে ধরে নি। সমস্ত এলাকা জুড়ে সন্ত্রাস এবং ভয়ের রাজত্ব চলছে। আমি বর্তমান সরকারকে এই বিষয়ে দৃষ্টি দিয়ে আসামীদের ধরার জন্য অনুরোধ করছি। ওখানে যাতে ভয়ের এবং ত্রাসের রাজত্ব বন্ধ

হয় এইজন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার গত আগস্ট মাসের বিধানসভা অধিবেশনে ঘোষণা করেছিলেন প্রতিটি ব্লকে দশটি করে নলকূপ বসানো হবে। সরকারের ছয়মাসের কার্য্যাবলী পুস্তিকাতেও ফলাও করে এ সম্পর্কে বলা হয়েছে। অথচ আর্থিক বৎসর শেষ হতে চললো এ পর্যন্ত মেদিনীপুর জেলার অধিকাংশ ব্লকগুলিতে একটিও নলকূপের পাইপ পর্যন্ত এসে পৌছায় নি। জানি না এই সরকারের কর্মসূচি শুধু কেবল পুস্তিকা কিংবা বিধানসভার মধ্যে সীমাবদ্ধ থাকবে না কার্যে পরিণত হবে?

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং আবেদন করতে চাই যে প্রেমচাঁদ জুট মিল এক বছর বন্ধ হয়ে আছে। সেটা শীঘ্র যাতে সরকার অধিগ্রহণ করে চালু করেন তারজন্য অনুরোধ জানাই। কারণ ওই মিলে প্রায় সাড়ে চার হাজার শ্রমিক কাজ করতেন। শ্রমিক অসন্তোষের জন্য মিলটি বন্ধ হয় নি। মালিকরা বদমায়েসী করে বন্ধ করে রেখেছে। শ্রমিকদের আর্থিক দুরবস্থা চরমে উঠেছে। তারা কোনও আর্থিক সাহায্য পাচ্ছে না। চিকিৎসার অভাবে ইতিমধ্যে তাদের সন্তান সন্ততি অনেকে মারা গিয়েছেন। সেইজন্য আমি সরকারকে আবেদন করছি শীঘ্র যাতে মিলটি সরকার অধিগ্রহণ করেন এবং চালু করার ব্যবস্থা করেন।

**শ্রী কৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ভূমি এবং ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবঙ্গের সব জেলার সঙ্গে আমার জেলা মেদিনীপুরেতেও সেটেলমেন্টের কাজ চলছে। প্রকৃত বর্গাদার ক্ষুদ্রচাষী এবং নিম্নবিত্তের চাষী আছে। তাদের বর্গা স্বত্ব সংরক্ষিত হচ্ছে না এবং মাঝে মাঝে দেখা যাচ্ছে লাল পতাকা নিয়ে সি.পি.এমের লোকেরা লাঠি-সোঠা নিয়ে তারা মাঠে যাচ্ছে এবং জোর করে বর্গা লিখিয়ে নিচ্ছে। আর ফলে প্রকৃত বর্গাচাষীর স্বার্থ রক্ষিত হচ্ছে না। আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এদিকে দৃষ্টি দিন। যে সমস্ত দরখাস্ত আমার কাছে আছে তাঁকে দেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে সেই সমস্ত নিগৃহীত চাষীর দরখাস্ত তার কাছে পাঠাচ্ছি।

**শ্রী মহম্মদ সোহরার্ব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনিলবাবু বি.কমের পার্ট-ওয়ানের ফেল করা ছাত্রদের কথা বললেন। আপনি দেশ-দেশান্তর ঘুরেছেন রেজাল্ট পাবলিকেশনের পরে ৪৭ নম্বর গ্রেস দেওয়ার জন্য ভাইস-চ্যান্সেলার চিঠি দিয়েছেন এরকম দেখেছেন? গত ৯ই ফেব্রুয়ারি কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে টাবুলেটরদের একথা বলেছেন। রেজাল্টের আগে ১৭ নম্বর গ্রেস দেওয়া হয়েছিল, এখন আবার ৪৭ নম্বর গ্রেস দেওয়ার কথা হচ্ছে। রেজাল্ট পাবলিকেশনের পরে। তারপরে গতকাল আবার দেখলাম এই নিয়ে ঘেরাও হয়েছেন। এর আগে শম্ভুবাবু বলেছেন কোনও রকম গ্রেস দেওয়া চলবে না। এর আগে প্রথম যখন কাউন্সিলের মিটিং হয় তখন নির্মলবাবুও ছিলেন, বলা হয়েছিল গ্রেস দেওয়া হবে না। গতকাল যে মিটিং হল সেখানে ভাইস-চ্যান্সেলরের ডিসক্রিশনারি পাওয়ারের বলে গ্রেস

দেওয়ার যে চিঠিটা পাওয়া গেছে, শুনলে আপনি অবাক হবেন—কাউন্সিল মিটিং-এ সেটা অ্যাপ্রুভড হয় নি, পূর্বেও সিন্ডিকেটে রেফার্ড করা হয় নি। ৪৭ নম্বর করে গ্রেস দেওয়া হচ্ছে বলে তাই আমি সরকারের শিক্ষা নীতির তীব্র প্রতিবাদ করছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সুনাম যাতে ঠিক থাকে তার জন্য অনুরোধ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মেদিনীপুর জেলার পটাশপুর ব্লকের দুটি উপ-স্বাস্থ্যকেন্দ্রের প্রতি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত হাউসে আমি বড়হাট উপস্বাস্থ্যকেন্দ্র সম্পর্কে বলেছি যে বৃষ্টি হলেই ওখানে জল পড়ে, ডাক্তার, কম্পাউন্ডার রোগী কেউ থাকতে পারে না। এখন পর্যন্ত সেই মেরামত হয় নি। মেরামত করবার জন্য আমি দাবি জানাচ্ছি। তাছাড়া আর একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র প্রতাপদীঘিতে দুটি বেড মঞ্জুর হয়েছে এবং তার জন্য রাঁধুনি, কর্মচারী আছে, অথচ মাসের পর মাস বসে বসে মাইনে নিচ্ছে, বেড খোলার ব্যবস্থা হয় নি। তাই অবিলম্বে এই বেড খোলার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মারফৎ আমাদের কৃষিমন্ত্রী এবং পাওয়ার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেনশনে যদিও উত্তর দেবার কোনও প্রভিশন নেই তবুও আমি বলছি সম্প্রতি লোডশেডিং-এর ফলে বোরো চাষের প্রচন্ড ক্ষতি হচ্ছে। তাই অবিলম্বে দুটি বিভাগের মন্ত্রীরা পরামর্শ করে যত তাড়াতাড়ি সম্ভব কোনও একটা ব্যবস্থা করা যায় কিনা—তা না হলে হাজার হাজার বিঘার বোরো চাষ একেবারে নষ্ট হয়ে যাবে। সেই জন্য আমি আপনার মারফৎ দুজন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। স্যার, গত হাউসেও আমি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে কোশ্চেন আওয়ারে মাননীয় মন্ত্রীরা থাকলে আমাদের সুবিধা হয়। মেনশন হয়ে যাচ্ছে অথচ তার কি ফলো আপ অ্যাকশন হচ্ছে সেটা আমরা জানতে পারি না। আপনি বলেছিলেন দি মিনিস্টারস মাস্ট রিমেন প্রেজেন্ট ইন দি ট্রেজারি বেঞ্চ। কিন্তু খুব দুর্ভাগ্যজনক যে গতবারেও মন্ত্রীদের উপস্থিত থাকতে দেখতে পাই নি, এবারেও না। ট্রেজারি বেঞ্চে অলমোস্ট কোনও মিনিস্টার নেই। স্যার, এটা একটা প্রিভিলেজের প্রশ্ন। This is an absolute privilege of the House and it is your duty, Sir, to see that the privilege of the members are upheld.

**Mr. Speaker :** The Ministers are there and they are listening to your remarks.

**Shri Satya Ranjan Bapuli :** Most of the Minister are not present.

**Mr. Speaker :** Mr. Bapuli, you are wrongly informed. There are at least four cabinet Ministers present in the House.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মিঃ স্পিকার, স্যার, আপনি মেনশন আওয়ার তুলে দিন, বন্ধ করে দিন, কিছুই হয় না—শুধু শুধু মেনশন করে লাভ কি?

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, মাননীয় সদস্য বীরেন রায় 'কাঁড়া' বললেন—স্যার, কাঁড়া কথার মানে কি?

**মিঃ স্পিকার :** এতে আপনারও অবদান থাকছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, হাউসের ডিগনিটিটা বড্ড ঝুলে যাচ্ছে।

**মিঃ স্পিকার :** এতে আপনারও অবদান আছে।

**Shri Satya Ranjan Bapuli :** Sir, first you control the right side and then the left side.

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে গত অধিবেশনেও আমি উল্লেখ করেছিলাম, এবার আবার উল্লেখ করছি—সেটা হল ভূমিহীন কৃষকদের কথা। মুর্শিদাবাদ জেলার কালিয়াচক থানার সুজাপুর এর চর এলাকায় বিধিবদ্ধভাবে যাদের পাট্টা আছে তাদের উৎখাত করে দেওয়া হচ্ছে এবং সত্যিকারে যারা ভূমিহীন ন্যায্যভাবেই তাদের পাট্টা দেওয়া হয়েছে, অথচ তারা কোনও অধিকার পাচ্ছে না।

[1-30—1-40 P.M.]

তাদের গত বছরের ফসল নষ্ট হয়ে গেছে, সব লুটেপুটে নিয়েছে, তারা পায় নি। আইনের বিধান আছে সরকার তাদের প্রোটেকশন দেবেন, কিন্তু সেই প্রোটেকশনেও তারা পাচ্ছে না। পুলিশের কাছে গিয়ে, জে এল আর ও-র কাছে গিয়ে তারা হন্যে হচ্ছে। একটা নীতি নেওয়া হয়েছে ভূমিহীনকে জমি দেওয়া হবে, তাদের লুকানো জমি দেওয়া হবে, কিন্তু বাস্তবে দেখছি যারা ভূমিহীন তাদের এই হচ্ছে অবস্থা।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অশেষ ধন্যবাদ যে আপনি বিধান সভায় বাংলাভাষায় কাজ চালাচ্ছেন এবং দেখছি সরকারি অফিসেও বাংলাভাষায় কাজ চালাবার জন্য একটা উদ্যোগ নেওয়া হচ্ছে। আপনার কাছে আমার একটা অনুরোধ আমাদের ভারতীয় সংবিধান এবং পশ্চিমবঙ্গ বিধানসভা পরিচালনার নিয়মাবলীর বাংলা সংস্করণ যাতে আমরা পেতে পারি আপনি অনুগ্রহ করে সেই ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার :** বিধানসভা পরিচালনার নিয়মাবলী সম্বন্ধে আপনাকে বলতে পারি আমরা নিয়মাবলীর একটা তর্জমা করিয়েছি এবং সেটা প্রেস-এ পাঠিয়েছি এবং সেটা যাতে তাড়াতাড়ি হয় সেই চেষ্টা করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখেছি জরুরি অবস্থার সময় সড়কের পাশে যে সমস্ত বাজার ছিল সেখান থেকে ছোট ছোট ব্যবসায়ীদের উচ্ছেদ করা হয়েছে। এখন আবার দেখছি বর্তমান সরকারও ওই সমস্ত ছোট ছোট ব্যবসায়ীদের উচ্ছেদ করবার চেষ্টা করছেন। এইভাবে উচ্ছেদ হলে ছোট ছোট ব্যবসায়ীরা ক্ষতিগ্রস্ত হবে। আমার অনুরোধ হচ্ছে যদি কোথাও এরকম ঘটনা ঘটে তাহলে বিধানসভার সদস্য যেন সেটা জানতে পারেন কারণ এরকম অবস্থায় আলোচনার মাধ্যমে সুফল লাভ হতে পারে।

**মিঃ স্পিকার :** 'যদি'—এর উপর কোনও মেনশন দেবেন না।

**শ্রী হরিপদ জানা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত সেশনেও আমি মেনশন করেছিলাম, এবারে আবার করছি। নারান্দারি বাড়বাজারের রিয়ার চাষী রাধাকৃষ্ণ দাসকে উৎখাত করা হচ্ছে এবং জোতদার যোগেন্দ্র নাথ প্রধান এই উৎখাত করবার চেষ্টা করছে। এই ব্যাপারে এস এল আর ও এবং জে এল আর ও এনকোয়ারি করেছেন, কিন্তু আমরা সেই এনকোয়ারির কোনও রিপোর্ট পাইনি। আমার মনে হয় জোতদার জে এল আর ও এবং এস এল আর ও-র কাছে গিয়ে কৌশলে ওই চাষীকে উৎখাত করবার চেষ্টা করছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের কাছে দরখাস্ত দেওয়া হয়েছে। আমার অনুরোধ তিনি যেন ইমিডিয়েটলি এই ব্যাপারে একটা ব্যবস্থা করেন। এ ডি এম, তমলুক এই ব্যাপারে চেষ্টা করছেন কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না।

**Shri Ranjan Ali :** Mr. Speaker, Sir, I like to draw the kind attention of the Hon'ble P.W.D. Minister for starting the road from Kanki to Guagaon. I asked the Cheif Engineer (Roads) and the Assistant Engineer, Raiganj for this, but they are making pretexts of nonavailability of the revisional survey map which, I think, is a lame excuse. So, I hope that the Minister in Charge will be kind enough to ask the Department concerned to start the work at once to facilitate the vast population of the area from Bangladesh border to N.H.31. Thank you.

**শ্রী নীহারকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, পশ্চিমবাংলার প্রায় দু হাজার স্কুল যাদের অনুমোদন নেই, সেই সমস্ত স্কুলে হাজার হাজার ছাত্র-ছাত্রী পড়ছে। সরকার এর যে বিনামূল্যে পাঠ্য পুস্তক বিতরণের যে প্রকল্প রয়েছে, এই সমস্ত ছাত্রছাত্রী, এই প্রকল্পের সুযোগ পাচ্ছে না। এই সুযোগটা তারা যাতে পেতে পারে তারজন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত জরুরি বিষয়ের

**প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে বাধ্য হচ্ছি। বীরভূম জেলার নানুর থানার অন্তর্গত কড়েয়া গ্রামে জঘন্য ঘটনা ঘটছে। ৯২ বছরের বৃদ্ধও এর থেকে বাদ যাচ্ছে না। একজন ৯২ বছরের বৃদ্ধকে লাল পতাকা নিয়ে আমি পার্টির নাম করে দিচ্ছি, সিপিএম পার্টির কতকগুলি ছেলে ঐ কড়েয়া গ্রামে প্রকাশ্য দিবালোকে ঐ বৃদ্ধকে গিয়ে বলে যে লাঙ্গল পিছু যদি এক বস্তা করে ধান সিপিএম ফান্ডে না জমা দাও তাহলে এই কড়েয়া গ্রামকে সাঁই বাড়িতে পরিণত করে দেব। এই যে অরাজকতা চলছে, জুলুমবাজি চলছে, ভয় দেখানো হচ্ছে, এই গুরুতর বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যদিও আমি জানি এই সব ঘটনার উল্লেখ করে কোনও লাভ নেই। এ কি রকম অ্যাডমিনিস্ট্রেশন জানি না, আমি মুখ্যমন্ত্রীর কাছে জানিয়েছি, গোটা পশ্চিমবাংলায় কি এই রকম খুনের রাজত্ব চলবে?**

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাবের উপর আলোচনায় অংশ গ্রহণ করে আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি, তিনি যে ভাষণ দিয়েছেন তারজন্য তাকে সত্যকারের অন্তর থেকে ধন্যবাদ জ্ঞাপন করা সম্ভব নয়। তার কারণগুলি ব্যাখ্যা করতে গিয়ে আমি বলতে চাই যে এই সরকার ক্ষমতায় আসার পর অকৃত্রিম ও কার্যকর ভাবে ৩৬ দফা কর্মসূচি রূপায়ণের প্রতিশ্রুতি রেখেছিলেন, এই আট মাস হতে চলেছে, এই আট মাসে এমন কিছু কার্যসূচি আমরা দেখিনি, যার জন্য এই সরকারকে ধন্যবাদ জ্ঞাপন করা যায় বা রাজ্যপালের এই ভাষণকে ধন্যবাদ জানানো যায়। আমি শুধু এইটুকু বলতে চাই যে সরকার সমস্যাগুলি গভীরতা পর্যন্ত অনুধাবন করেছেন কি না তাতে সন্দেহ আছে। এই রাজ্যপালের ভাষণে কোনও সময় সীমা বেঁধে কোনও কার্য করার প্রতিশ্রুতি নেই। যেটুকু ছিল, গত সেশনে ছিল, এই আর্থিক বছরের মধ্যে এক হাজার নতুন স্কুল খোলা হবে, পশ্চিমবাংলার প্রতিটি গ্রামে পানীয় জলের ব্যবস্থা হবে ১৯৭৮ সালের মধ্যে। আর আজকে যে ভাষণ আমাদের সামনে রাখা হয়েছে, তাতে এই দুটি জায়গা থেকে সরে দাঁড়ানো হয়েছে। স্কুলের সমস্যাটার কথা নাকি ওঁরা বুঝেছিলেন, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, গত বিধানসভায় বাজেট পেশ করে বলেছিলেন যে পশ্চিমবাংলায় ৬৭ লক্ষ শিশু ছয় থেকে এগারো বছর যাদের বয়স তাদের শতকরা ৮৭ ভাগকে বিদ্যালয়ে আনতে হবে। এই পরিকল্পনা ছিল। বর্তমানে এই পরিকল্পনার কার্যকারিতার উপর এঁদের উপলব্ধি আছে বলে আমার মনে হয় না। আমি আমার এলাকার একটা সার্কেলে প্রাইমারি স্কুলের উপর একটা সমীক্ষা করেছি। গত চার বছরের গড় হিসাব নিয়ে দেখতে পাচ্ছি, সেই সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে প্রথম শ্রেণীতে ভর্তি হয় ৮৭ শত শিশু। দ্বিতীয় শ্রেণীতে তার সংখ্যা গিয়ে দাঁড়ায় ২৯ শত। অর্থাৎ এক বছর পরে সেই সংখ্যার শতকরা ৬৬ ভাগ মুছে যায়। শিক্ষামন্ত্রী যেখানে বলেছেন যে ৬৭ লক্ষ শিশুর শতকরা ৮৭ ভাগকে বিদ্যালয়ে আনতে হবে, তাহলে এখানে বিদ্যালয়ে আনার এক বছরের মধ্যে কেন শতকরা ৬৬ ভাগ শিশু সেই

বিদ্যালয় থেকে চলে যায়? সুতরাং এই সমস্যা সমাধানের কোনও ইঙ্গিত আছে বলে আমরা দেখতে পাচ্ছি না। আমরা দেখতে পাচ্ছি চার বছর পরে চতুর্থ শ্রেণীর ছাত্রের সংখ্যা ১৬ শত। আমি জানি না, পঞ্চম শ্রেণীতে এই ১৬ শত এক হাজারে গিয়ে দাঁড়ায় কি না।

[1-40—1-50 P.M.]

আমরা সমীক্ষা করে দেখেছি ১৮ হাজার ২০০ পরিবারের মধ্যে মাত্র দেড় হাজার শিশু ক্লাস ফোর পর্যন্ত পড়াশুনা করে। এই যেখানে ভয়াবহ অবস্থা, সেখানে আমরা রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি ১৯৭৯ সাল থেকে মাত্র এক হাজার স্কুল করা হবে এবং চার হাজার শিক্ষক নিয়োগ করা হবে। আমি যে সারকেলে সমীক্ষা করেছিলাম সেখানে ১৬৩টি প্রাথমিক বিদ্যালয় আছে এবং ৩৬৩ জন মাস্টার মহাশয় আছেন। দেখা গেছে তাদের বেশির ভাগই বিদ্যালয়ে হাজির হন না, অথচ তাদের পিছনে সরকার থেকে প্রচুর ব্যয় করা হয়। এখন ১৯৭৯ সালের দিকে না তাকিয়ে বর্তমানে যে সমস্যাগুলো আছে সেইগুলো পর্যন্ত সমাধান করা হচ্ছে না। আমার জেলা, মেদিনীপুর জেলায় প্রায় ৩ হাজার প্রাথমিক শিক্ষকের পদ শূণ্য আছে, সেইগুলো কি পূরণ করার প্রয়োজনীয়তা তারা দেখতে পেলেন না? এরা কি ইচ্ছা করে বিদ্যালয়ে যাতে ছাত্র না আসে তার ব্যবস্থা করছেন? এরা বলেছিলেন ১.৫৬ লক্ষ শিশুকে ৭৫ গ্রাম করে রুটি দেওয়া হয় শহরে বছরে ১৭৩ দিন এবং গ্রামে প্রস্তুত খাদ্য দেওয়া হয় ১০ লক্ষ শিশুকে বছরে ১৭০ দিন। গ্রামাঞ্চলে যে মিড ডে মিল দেওয়া হয়, তা মাত্র ১০ পয়সা হিসাবে মিড ডে মিল দেওয়া হয়। আমি জিজ্ঞাসা করি মাত্র ১০ পয়সায় কি মিড ডে মিল দেওয়া যায় একজন শিশুকে? এই প্রহশন আর কত কাল চালাতে থাকবেন? আমি মাননীয় সদস্যদের এই সমস্যাগুলি একটু অনুধাবন করার চেষ্টা করতে বলছি। কারণ তাঁরা যদি সচেষ্ট হন তাহলে এই বিধানসভায় যে সমস্ত দায়িত্বশীল সদস্যরা এসেছেন তাঁরা আমাদের ভবিষ্যত কর্মসূচির রূপায়ণে যথেষ্ট সাহায্য করবেন। প্রাথমিক শিক্ষার পরেই আমি আসছি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের ব্যাপারে। ৭ মাস কেটে গেল অথচ এতগুলি বিশ্ববিদ্যালয়ে নির্বাচন করা সম্ভব হল না। ৭ মাস সময় আপনারা পেয়েছিলেন, অথচ সিনেট, অ্যাকাডেমিক কাউন্সিল, ফ্যাকাল্টি গুলি সমস্ত কিছু বাতিল করার কি প্রয়োজন ছিল? ৭ মাসের মধ্যে মাত্র এই কয়টি বিশ্ববিদ্যালয়ে নির্বাচন পরিচালনা করা এমন কিছু দুঃসাধ্য ব্যাপার ছিল না। আর এটাই যদি এত দুঃসাধ্য হয়ে থাকে তাহলে এই সরকার কিভাবে কাজ করবে, এবিষয়ে আমাদের সন্দেহ দেখা দিচ্ছে। যে সমস্ত কারণ দেখিয়ে এই বিশ্ববিদ্যালয় গুলি অধিগ্রহণ করা হয়েছে, সেগুলির পরিবর্তনের দ্বারা বিশ্ববিদ্যালয়ের কোনও সমস্যারই সমাধান করা যাবে না। সিনেট বাতিল করে দিয়ে সেই সমস্ত সমস্যার সমাধান করা যাবে কি? আজকে প্রশ্নটা সেখানে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিপুল আয়তনের কথা চিন্তা করা হল না। মাস্টার-মশাইরা ঠিকমতো সিলেবাস শেষ করতে পারছেন না। পরীক্ষকরা ভালভাবে খাতা দেখতে পারছেন না। বি.কম পরীক্ষায় যে এত ছাত্র ফেল হয়েছে, তাতে হৈ-চৈ করার কি আছে? খাতা যদি ভালভাবে না দেখা হয়, পাশ করার যোগ্যতা আছে কিনা,

সেটা যদি সুষ্ঠুভাবে যাচাই না করা হয় তাহলে এই হৈ-চৈ করে কি হবে? সুতরাং কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্যা কমিটি বাতিল করেই সমাধান করা যাবে না। কাউন্সিল গুলি বাতিল করার কি প্রয়োজন, ফ্যাকাল্টি গুলি বাতিল করার কি প্রয়োজন হল? সেখানে মাস্টার-মশাইরা কিভাবে কাজ করবে, ডিপার্টমেন্টের কাজ কি ভাবে চলবে, না চলবে, সে সম্বন্ধে কিছুই বলা হল না। শুধু সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিল বাতিল করা হল। এতে কোনও সমস্যারাই সমাধান হবে না। এই গুলি বাতিল করা কারণ হচ্ছে, এই সমস্ত বিশ্ববিদ্যালয়ের নির্বাচন জনসাধারণের ভোটে হয় না। নির্দিষ্ট ভোটারদের কাছে ব্যালট পেপার পাঠানো হয় এবং তারপর তারা তাদের ভোট দিয়ে আবার ব্যালট পেপার ফেরত পাঠান। এই ব্যবস্থায় অনেক ভোটার ঠিকমতো ভোট দিতে পারেন না। কারণ মাঝপথে ব্যালট পেপার খোয়া যায় এবং সেগুলি অন্য লোকের মাধ্যমে আবার ফিরে আসে। এই জিনিস কি আপনারা করতে চাইছেন? তা যদি না হয়, তাহলে কেন দেরি করছেন বিশ্ববিদ্যালয়গুলিতে নির্বাচন করতে? ভাইস-চ্যান্সেলর, কন্ট্রোলার যদি ঠিকমতো কাজ করে যান তাহলে নিশ্চয়ই বিশ্ববিদ্যালয়ের সমস্যার সমাধান হওয়া সম্ভব। আমি কলকাতা বিশ্ববিদ্যালয়ের ডেপুটি কন্ট্রোলারের কাছ থেকে মাত্র কয়েক দিন আগে ৮ই ফেব্রুয়ারির লেখা চিঠি ১২ই ফেব্রুয়ারি পেয়েছি, আমাকে ডাকা হয়েছে এম.এস.সি. পার্ট ২ পিয়োর কেমিস্ট্রির রেজাল্ট ডিসকাশন করার জন্য। চিঠিটিতে বলা হয়েছে অন ফ্রাইডে, দি এইটিন্থ ফেব্রুয়ারি, ১৯৭৮ আপনি আসবেন। অথচ ১৯৭৮ সালের ১৮ই ফেব্রুয়ারি শুক্রবার ছিল না, ছিল শনিবার। তাহলে আমি কবে যাব? শুক্রবার যাব, না ১৮ই ফেব্রুয়ারি যাব? কন্ট্রোলারকে এটা আমি জিজ্ঞাসা করলাম ফোনের মাধ্যমে। ফোনটি ৫/৭টি দপ্তর ঘুরে এল। শেষ পর্যন্ত সপ্তম-জনকে আমি বললাম যে, দয়া করে আপনি আমার ফোন নম্বর এবং ঠিকানা রেখে দিন এবং সঠিকভাবে আমাকে জানিয়ে দেবেন তাহলেই আমি মিটিং-এ যেতে পারব। আমি তার জবাব কিন্তু আজ পর্যন্ত পাইনি, মিটিং হয়ে গিয়েছে, রেজাল্টও ঠিক হয়ে গিয়েছে। সুতরাং ইউনিভার্সিটির ভিতরে যারা আছেন, সেই ভাইস-চ্যান্সেলর, কন্ট্রোলার, তাঁরা সবাই রয়ে গেলেন। নির্বাচিত কতগুলি বডি বাতিল করে দিলেই ইউনিভার্সিটি সুষ্ঠুভাবে চলবে না। তারপর আপনারা নেতাজীনগর কলেজ অধিগ্রহণ করলেন, অথচ বিড়লা কলেজ অফ সাইন্স অ্যান্ড এডুকেশন অধিগ্রহণ করা হল না। যে যে দোষে নেতাজীনগর কলেজ অধিগ্রহণ করা হয়েছে তার প্রত্যেকটা তো আছেই এবং আরও অনেক দোষ আছে বিড়লা কলেজ অফ সাইন্স অ্যান্ড এডুকেশনের। সেখানকার বিষয় নিয়ে, সমস্যা নিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেটে অনেক আলোচনা হয়ে গিয়েছে। অথচ সেটা অধিগ্রহণ করা হল না। এর জবাব কে দেবে? মাধ্যমিক শিক্ষা পর্ষদ অধিগ্রহণ করলেই শিক্ষা সমস্যার সমাধান হবে না? মাধ্যমিক শিক্ষা পর্ষদকে ভেঙ্গে টুকরো টুকরো করুন। লক্ষ লক্ষ ছাত্রের পরীক্ষা নেওয়া হয়, অথচ এরা ঠিক সময়ে ফল প্রকাশ করতে পারেন না। সেই জন্য ৫০,০০০ করে ভাগ করে যদি তিন চারটি ভাগে আলাদা করে দিতে পারেন তাহলে কিছুটা সমস্যার সমাধান হতে পারে। এটা যদি না করতে পারেন তাহলে ক্ষমতা বিকেন্দ্রীকরণের পরিবর্তে ক্ষমতা এক জায়গা পুঞ্জীভূত করে দেবেন।

[1-50—2-00 P.M.]

সেই ক্ষমতার যদি বিকেন্দ্রীকরণ না হয় তাহলে পরে এই সমস্যার সমাধান করা যাবে না। আমি একটি উদাহরণ দিচ্ছি। জুলাই মাসে নলকূপ দেওয়ার প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। ৬টি আর জানুয়ারিতে ১০টি অর্থাৎ ১৬টি নলকূপ সাইট সিলেকশন হয়ে পড়ে আছে কিন্তু ৮ মাস হয়ে গেল একটিও নলকূপের সাজ-সরঞ্জাম ব্লকে গিয়ে পৌছায়নি। ব্লক লেভেল অফিসার তিনি বললেন এই সমস্ত সাজ-সরঞ্জাম পাঠায় কলকাতা। কলকাতায় এই সরঞ্জাম সংগৃহীত আছে। সেখান থেকে যাবে ব্লকে। এই যদি আপনাদের ক্ষমতার বিকেন্দ্রীকরন হয় তাহলে কি কাজ হবে তা আমি বুঝতে পারছি। তারপর আসুন ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গভীর দুঃখের সাথে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, পশ্চিমবাংলার শতকরা ৮০ ভাগ লোক হচ্ছে গ্রামাঞ্চলের। শতকরা ১৫ থেকে ২০ জন সরকারি কর্মচারী এবং তাদের জন্য দিলেন এক্স গ্রাসিয়া। মোট ৩ কোটি টাকার মতোন আর গ্রামাঞ্চলের লোকেদের জন্য আপনারা কি ব্যবস্থা করেছেন। ২ লক্ষ টন গম আর একটি করে টাকা দেবার জন্য প্রয়োজন হয়েছে, ঐ দাম হিসাব করলে হয় ৪ কোটি টাকার মতোন। শুধু গ্রামের ৮০ লক্ষ লোকের জন্য ৪ কোটি টাকা দিয়েছেন। কেন আপনারা প্রতিটি ব্লক অনুযায়ী সমান ভাগ করেন নি? কোথাও কোথাও ৬ ঘন্টা কাজ করার পরিবর্তে দেখা গেছে ১ ঘন্টাও করে কাজ করা হয়নি কিন্তু তাদের পুরো টাকা দেওয়া হয়েছে। এই হচ্ছে বাস্তব চিত্র। আমি তখন চিফ সেক্রেটারিকে বললাম যে কোথাও কোথাও পুরো কাজ না করেও সমান টাকা পাচ্ছে এবং এ বিষয়ে নিয়ে ওনার সাথে অনেক কথোপকথন হল পরে তিনি বললেন রিলিফ হিসাবে চাইলে কেন্দ্রীয় সরকার দেয় না এটা প্রকৃতপক্ষে কারচুপি করে এই টাকাটা নিয়ে আসতে হয়েছে। মেদিনীপুর জেলা প্রপোরসনেট মানে আনুপাতিক হিসাবে পাইনি। আমি বলতে চাই টাকা যেভাবেই আসুক না কেন পশ্চিমবাংলার মানুষের জন্য মাথা পিছু হারে ব্যয়িত হওয়া উচিত ছিল কিন্তু সেই টাকা কেন ব্যয়িত হল না? এই সরকার চাচ্ছেন জনগনের সৃষ্টিশীল শ্রম এবং সহযোগিতার মাধ্যমে পশ্চিমবাংলার অর্থনীতিকে এগিয়ে নিয়ে যেতে কিন্তু এই কি তার চেষ্টা। শতকরা ৮০ ভাগ মানুষ নিরন্ন হয়ে ঘুরে বেড়াবে আর আপনারা অর্থনীতির উন্নয়ন করবেন। আপনারা ৩৬ দফা কর্মসূচি রূপায়ণের জন্য প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু তার থেকে সরে গিয়ে এখন নতুন শ্লোগান এনেছেন কেন্দ্র রাজ্য সম্পর্ক। কেন্দ্র রাজ্য সম্পর্ক শুরু করতে গিয়ে আলোচনা করেছেন যে বিগত ১০ বছরে রাজ্যের আইন-শৃঙ্খলা কেমনভাবে প্রসারিত হচ্ছে, না কেন্দ্রীয় সংরক্ষিত পুলিশ ও সীমান্ত রক্ষী তাঁদের মাধ্যমে। সেই কেন্দ্রীয় পুলিশ সীমান্তরক্ষী বাহিনী বা সি.আর.পি.এদের পশ্চিমবাংলা থেকে এই সরকার কবে ফেরত দেবেন বলে দেননি। তাদের কেন এখন গণতান্ত্রিক আন্দোলন দমন করার জন্য নিযুক্ত করা হচ্ছে? পাঁশকুড়া স্টেশন ক্যাজুয়েল শ্রমিক ছাঁটাইয়ের সম্মুখীন হওয়ায় আন্দোলনে নামালো তাদের সে আন্দোলন দমন করবার জন্য কেন সি.আর.পি পাঠানো হয়েছে? লালগোলা স্টেশন অবরোধের ব্যাপারে তাদের উপর কেন সি.আর.পি

অত্যাচার করেছিল? শ্রীমতী ছায়া ঘোষ এখানে হাজির আছেন, তিনি সব জানেন। (গোলমাল) বারবার এইভাবে গনতান্ত্রিক আন্দোলনকে দমানোর জন্য সি.আর.পি কে কেন ব্যবহার করা হচ্ছে? তারপর আপনারা বলেছেন কেন্দ্রীয় সরকারের বিভিন্ন রাজ্য থেকে যে আয় আছে তার শতকরা ৭৫ ভাগ রাজ্যের হাতে দিতে হবে। কেন্দ্রের হাতে থাকবে বৈদেশিক মুদ্রা, যোগাযোগ, ডিফেন্স ইত্যাদি, যার ব্যয়ভার মাত্র ২৫ ভাগ টাকা দিয়ে চলতে পারে কি না সেটা আমরা জানতে চাই। পৃথিবীর সমস্ত সোসালিস্ট কান্ট্রির ডিফেন্স বাজেট থেকে দেখুন যে মাত্র ২৫ ভাগ টাকায় এটা করা যায় কিনা? এখানে বন্টনের কোনও কথা নেই। আমাদের এখান থেকে যে টাকা নিয়ে যায় তার কতটা চাইব সেটা বলা হল না। আমরা চাই কেন্দ্রের সঙ্গে একটা সুসম্পর্ক গড়ে উঠুক। আমরা চাই সমস্ত শিল্পজাত দ্রব্য এবং খাদ্যের দাম সারা ভারতব্যাপী এক হোক এবং তার জন্য আপনারা আন্দোলন করুন। এরজন্য একটা পরিকল্পনা তো থাকবে? কিন্তু সেটা কোথায়। আপনারা সে পরিকল্পনা দিন। গতকাল আমাদের বিরোধী দলের নেতা বলেছেন এত বড় একটা সর্ব ভারতীয় ডিবেট কেন্দ্র রাজ্য সম্পর্ক ব্যাপার নিয়ে আরম্ভ হচ্ছে যাতে তার সঙ্গে কোনও আলোচনাই হল না। আমাদের জানতে দেবেন না সে পরিকল্পনা কোথায়? রাজ্যের হাতে যে ক্ষমতা আসবে সেটা বিকেন্দ্রীকরণ করা হবে কি না, তার ব্লুপ্রিন্ট কি সেটা আমাদের জানার অধিকার কি নেই? পশ্চিমবাংলার জনসাধারণ এবং তাদের প্রতিনিধিদের এই যদি ইনভলভ করতে চান তাহলে তাদের জানানোর প্রয়োজন আছে। একদিকে একটা রাজ্যের কোনও উন্নয়ন হবে না, অন্য দিকে অন্য রাজ্য সমৃদ্ধ হবে তাতে ভারতবর্ষে শক্তিশালী হতে পারে না। সুতরাং এমন ভাবে এই টাকা বন্টিত হওয়া উচিত যাতে আগামী ৫/১০ বছরের মধ্যে ভারতবর্ষের প্রতিটা নাগরিকদের অর্থনৈতিক ক্ষমতা একই পর্যায়ে আসে। অর্থাৎ ভারতবর্ষের মানুষ যে যেখানেই থাকুক না কেন সকলের অবস্থা একই হওয়া উচিৎ। আমি ভাষণ শেষ করার আগে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব আগমী ৫ বছরে তারা যে যে কাজ করতে চান তার ব্লু-প্রিন্ট যেন তারা ঘোষণা করেন যাতে আমরা বুঝব জনসাধারণকে তারা কিভাবে ইনভলভ করতে চান।

[2-00—2-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলার আগে সাড়া পড়ে গেছে দেখছি। এত ভয় কেন আমি তা বুঝতে পারছি না। এত ভোট পেয়ে কেন এটা হচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয় গতবারের রাজ্যপালের ভাষণ আমি পড়েছি এবং এবারও রাজ্যপালের ভাষণ পড়ে বক্তৃতা দিচ্ছি। আপনি যে আমাকে বক্তৃতা দেবার সুযোগ দিয়েছেন তারজন্য আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় রাজ্যপাল বক্তৃতা করতে গিয়ে প্রথমে যে কথাটা তিনি বলেছেন তাতে তিনি কৃতিত্ব নিয়েছেন যে ১৪ হাজার ৬২৮ জনকে মুক্তি দিয়েছেন এবং ৬৩১৩ জনকে মিসা থেকে ছেড়ে দিয়েছেন। প্রথমে এটা দেখে মনে হচ্ছে যে আমাকে বামফ্রন্ট সরকার রুল অব ল-র জন্য একটা ক্রাই ছিল। রুল অব ল-র এস্টাবলিশ হয়েছে বলে কৃতিত্ব নেওয়া সহজ কিন্তু আজকে পশ্চিমবাংলা ল অ্যান্ড অর্ডার প্রবলেম খুন দাঙ্গা

ইত্যাদি রোজকার ব্যাপার হয়ে দাড়িয়েছে। রুল অব ল কিভাবে দেখানো হয়েছে সে বিষয়ে বলতে চাই। আমাদের হালিম সাহেবের কাছে নরেন দত্ত, ওয়েস্টবেঙ্গল বার অ্যাসোসিয়েশনের জেনারেল সেক্রেটারি বিমল শাসমল এবং স্মল কজ কোর্টের সেক্রেটারির সঙ্গে আলোচনা হয়েছিল। সেখানে ওঁর কথা যে কমিটেড ল ইয়ার টু দি সি.পি.এম ছাড়া নেওয়া যাবে না। আপনারা জানেন অধিকাংশ ল ইয়ার কমিটেড নয়। রুল অব ল এস্টাবলিশ করতে গিয়ে যদি এই কাজ আরম্ভ করি তাহলে That will be rape on the Judiciary that will be rape on the administration, that will be rape on the democracy তাই হয়েছে। এটা হবার ফলে আজকে সি.আর.পি সেকশন ২৪এর ১, ২, ৩, করে বলা হয়েছে কি রকম ভাবে প্যানেল পাবলিক প্রসিকিউটার অ্যাপয়েন্টেড হবে এবং তার প্রসিডিওর সব বলা আছে। তাতে বলা আছে যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অ্যান্ড দি ডিস্ট্রিক্ট জাজ তাঁদের পরামর্শ নিয়ে প্যানেল করে তার মধ্যে থেকে P.P ও Panel A.P.P. অ্যাপয়েন্টমেন্ট দেবেন, হাই কোর্টের চিফ জাসটিসের পরামর্শ নিয়ে করবেন, কিন্তু দুঃখের বিষয় রাইটার্স বিল্ডিংসে বসে হালিম সাহেবের C.P.I.(M) মতাবলম্বী যাঁরা তাঁদের P.P. এবং A.P.P. হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, ওনলি মার্কসবাদী কমিউনিস্ট পার্টিতে বিশ্বাসী যাঁরা তাঁদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, তা ছাড়া আর কাউকে দেওয়া হয়নি। এই যদি রুল অব ল-এর প্রথম পর্যায় প্রথম ধাপ আমরা দেখতে পাই তাহলে গণতন্ত্র কোথায় আছে। বহু ভাল ভাল ল-ইয়ার আছেন তারা পার্টি করে না তাই তারা সুযোগ পাবে না। আমরা বলি কংগ্রেস নয়, সি.পি.এম নয়, ফরওয়ার্ড ব্লক নয়, কোনও পার্টি নয়, যিনি ভাল আইন ব্যবসায়ী, যিনি ভাল লোক তাঁদের মধ্যে থেকে বেছে নিলে ভাল হয়। কিন্তু তাঁদের দিলে আপনাদের পারপাস serve করবে না, তাঁদের দিলে আপনাদের অসৎ উদ্দেশ্য চরিতার্থ হবে না। সেইজন্য আপনাদের পার্টিতে বিশ্বাসী যাঁরা তাঁদেরই অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। সেইজন্য দেখতে পাচ্ছি থার্ড ডিস্ট্রিক্ট জাজ, আলিপুর, Shri G. Bhattacharjee যিনি সাইবাড়ির মামলা তুলেননি তাঁকে ট্রানসফার করা হল যেহেতু তিনি case withdraw করতে রিফিউজ করেছেন। তাই নিজেদের মতের লোক ঐ আদালতে বসিয়েছেন case তুলে নেবার উদ্দেশ্যে। (তুমুল হট্টগোল) এঁদের কাছ থেকে আমি নিশ্চয়ই ভাল ব্যবহার আশা করব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিণয় বাবু রেগে যাচ্ছেন। বিচারের ভয় কিসের? বিচারে যদি ফাঁসির হুকুম হয় তাহলে তাকে ছেড়ে দেবেন। তাতে ভয় কিসের? সি.পি.এম-এর ৩৬টি লোককে আদালত থেকে ফাঁসির হুকুম হওয়া সত্ত্বেও ছেড়ে দেওয়া হয়েছে। তাহলে বিচারের ভয় কিসের? সেইজন্য বলছি রুল অব ল-এর নামে রুল অব জাঙ্গল সৃষ্টি করছেন। আইন নিয়ে ছিনিমিনি খেলছেন। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মুখে গণতন্ত্রের কথা শুনলে আমার হাসি পায়। আপনারা যেসব দেশ থেকে এসেছেন সেইসব দেশে গণতন্ত্র মানে একটা পার্টির গণতন্ত্র, দুটো পার্টি কোথাও নেই। চায়না বলুন, সোভিয়েত রাশিয়া বলুন, হাঙ্গেরি বলুন, পোল্যান্ড বলুন, কোথায় দুটো পার্টি আছে? আপনারা লোকের কাছে বলেন গণতন্ত্রের কথা, কিন্তু একটা পার্টির প্রতিনিধিত্ব যেসব দেশে সেইসব দেশের নেতাদের সঙ্গে অংশ গ্রহণ করে আপনারা

এখানে এসেছেন, মুখে গণতন্ত্রের বুলি আওড়াচ্ছেন। আপনারা জানেন গণতন্ত্রের নামে ভন্ডামী না করে এখানে আসা সম্ভব নয়। চায়নায় ২১ বছরের লোক ভোট দেয়? রাশিয়ায় ২১ বছরের লোক ভোট দেয়? আমি রাশিয়ায় গেছি, দেখে এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বলার সময় আর এস পির কোনও মাননীয় সদস্য বলেছিলেন তাঁরা ধাপ্পা দেন না, মিথ্যা কথা বলেন না, জোচ্চুরি করেন না। কিন্তু তাদের জন্ম বিশ্বাসঘাতকতার ইতিহাসের মধ্যে।

[2-10—2-20 P.M.]

কিছুদিন আগে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবসু নেতাজীর গলায় মালা দেবার সময় বলেছেন এতদিন আমরা তাকে ভুল বুঝেছি। স্বাধীনতার আগে যখন এই ভুল বোঝার সুযোগ তাঁদের হয়েছিল তখন তাঁরা ভুল বোঝেননি, আজকে বুঝছেন। এখন তাঁরা বলছেন এতদিনধরে যা বলে এসেছিলাম সমস্তই ভুল কারণ নেতাজীর দলের লোক নিয়ে মন্ত্রিসভা গড়তে হয়েছে। তাই একথা আপনাদের বলতেই হবে।

(নয়েজ অ্যান্ড ইন্টারপশন শ্রী জয়কেশ মুখার্জি রোজ টু স্পিক।)

**মিঃ স্পিকার :** মিঃ মুখার্জি, ডু ইউ ওয়ান্ট টু স্পিক? আমি সরকার পক্ষের সদস্যদের বলব আপনারা যদি তাঁদের বলার সময় এইভাবে কন্টিনিউয়াসলি ইন্টারাপ্ট করেন তাহলে আমি ওঁদের বলা বন্ধ করে দেব এবং বলব আপনারা বলুন। মিঃ বাপুলি, আপনি বসুন, মিঃ গোপাল বসু বলুন।

শ্রী গোপাল বসু : না স্যার, আপনি মিঃ বাপুলিকে বলতে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমরা কৃতজ্ঞ। আপনি আজকে হাউসের কাছে যে দৃষ্টান্ত রাখলেন এটা হাউসের প্রসিডিংস-এ শুধু থাকবে না বরং এর জন্য পশ্চিমবাংলার মানুষ আপনাকে শ্রদ্ধা করবে। মাননীয় স্পিকার মহাশয়, আজকে সেন্টার—স্টেট রিলেশনশিপ নিয়ে আলোচনা হচ্ছে। আপনারা কি ভুলে গেছেন চিন যখন ভারতবর্ষ আক্রমণ করেছিল তখন আপনারা বলেছিলেন ভারতবর্ষ চিন আক্রমণ করেছে? আমি জিজ্ঞাসা করছি আপনারা পেছনের দিনের কথা কি ভুলে গেছেন? আপনারা এই সেন্টারস্টেট রিলেশনশিপের নামে নিজেদের হাতে কেন যে বেশি ক্ষমতা পেতে চান ভারতবর্ষ এবং পশ্চিমবাংলার মানুষ সেটা বোঝে। সেন্টার স্টেট রিলেশনশিপ ভাল হোক এটা আমরাও চাই, কিন্তু আপনারা একথা কেন বলেন না যে, পাওয়ার টু দি পিপল। হোয়াই ডু ইউ নট সে পাওয়ার টু দি পিপল অ্যান্ড নট দি স্টেট? আপনারা যে ক্ষমতা চাচ্ছেন সেটা আপনাদের দেওয়া যায় না, Because the State Govt. is controlled by a particular political party. But the State as a whole is not controlled by any one political party, but by the people. আপনারা জনগনের হাতে ক্ষমতা দেবার জন্য যদি

আন্দোলন করেন তাহলে আমরা আপনাদের সঙ্গে এক হয়ে আন্দোলন করব। মুখ্যমন্ত্রী মহাশয় প্রায়ই বলেন এই সীমিত ক্ষমতার মধ্যে আমরা কাজ করতে পারছি না। কয়েকদিন আগেও তিনি এই কথা বলেছেন এবং সেই সঙ্গে একথাও বলেছেন আমলারা নাকি বাঁধা দিচ্ছেন। আমরা জানি এই সীমিত ক্ষমতার মধ্যেই ডাঃ রায় কাজ আরম্ভ করেছিলেন। আমরা জানি কল্যাণী মহানগরী থেকে আরম্ভ করে আজকের এই যে টিউব রেলওয়ে তার ব্লু-প্রিন্ট তাঁর আমলেই তৈরি হয়েছিল। রাজ্যপাল এই যে ভাষণ দিয়েছেন তার মধ্যে আপনারা একটা পরিকল্পনাও দেখাতে পারেন? চাষীদের ক্ষেত্রে বলুন, কৃষির ক্ষেত্রে বলুন আপনাদের কোনও পরিকল্পনা আছে? ডাঃ রায়ের যে পরিকল্পনা ছিল তাতে আপনারা দেখবেন আমরা হলদিয়া কমপ্লেক্স থেকে আরম্ভ করে তাঁর প্রত্যেকটি পরিকল্পনাকে রূপ দিয়েছি। আপনারা বলেন জনগন আমাদের আশীর্বাদ করবে। নিশ্চয়ই জনগন আপনাদের আশীর্বাদ করেছে এবং তারা বুঝেছে আপনাদের ক্ষমতা দিলে ভাল হবে। কিন্তু আমি আপনাদের জিজ্ঞাসা করছি হলদিয়ার মতো আর একটা জিনিস তৈরি করবার জন্য আপনারা কি পরিকল্পনা করেছেন? আপনারা বলছেন আমাদের হাতে বেশি ক্ষমতা দাও। সাধারণ মানুষ যেখানে উপকৃত হবে তারজন্য নিশ্চয়ই ক্ষমতা দেওয়া দরকার। সেন্টার-স্টেট রিলেশনশিপ এটা আপনাদের নতুন কথা নয়। আপনারা বলছেন কেন্দ্র বড় চাবি নিয়ে বসে আছে, আমাদের হাতে ছোট চাবি রয়েছে। আপনারা জানেন পশ্চিমবাংলা একটা সমস্যা সংকুল রাজ্য তাই কেন্দ্রের ঘাড়ে সব দোষ চাপাতে হবে। এটা আপনাদের একটা ট্যাকটিস। আপনারা সেন্টার স্টেট রিলেশনশিপ নিয়ে নতুন করে একটা আন্দোলন করবার চেষ্টা করছেন এবং মনে করছেন জনগনের কাছে ভাঁওতা দিয়ে পালিয়ে যাবেন। অর্থাৎ আপনারা পালাবার একটা রাস্তা খুঁজে বেড়াচ্ছেন। স্বাধীনতার আগে থেকেই আপনাদের চরিত্র আমরা জানি। আর, এস.পির একজন সদস্য বললেন তাঁরা মিথ্যা এবং ধাপ্পা দেন না, কিন্তু আমি বলব আপনারা মিথ্যা এবং ধাপ্পার মধ্য দিয়ে এখানে এসেছেন। তা জনগন বুঝতে পেরেছেন। এখন কি আপনাদের মনে পড়ছে যে নেতাজী আপনাদের কাছে মহাপুরুষ হয়ে গেছে। এই কিছুদিন আগে নেতাজীকে আপনারা কুইসলিং বলেছিলেন, কিছুদিন আগে নেতাজীর আপনারা শ্রাদ্ধ করেছেন **(সরকারি বেঞ্চ থেকে গোলমাল)**। বিধানসভায় আপনারা নতুন এসেছেন, আমি আপনাদের, আমাদের দেশের মনিষীদের কথা ভাবতে বলি, একবার স্মরণ করতে বলি। আপনারা শুধু মার্কস লেনিনের কথা ছাড়া আর কিছু ভাবতে পারেন না। বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে মিছিল করে লাখ লাখ লোক নিয়ে এলেন, কারা টাকা দিল, কারা লোক নিয়ে এল—সে সমস্ত জনসাধারণ জানে। আপনারা ক্ষুদিরামের কথা স্মরণ করেন না, অথচ আপনারা বলেন যে দেশপ্রেমিক। আপনারা শুধু মার্কস লেনিন-এর কথা বলেন। আমরা জানি আপনারা যদি একবার কেন্দ্রে ক্ষমতায় বসতে পারেন তাহলে নির্বাচন আর কোনওদিনও করবেন না, এটা পশ্চিমবাংলার লোক জানে, পশ্চিমবাংলার লোক জানে যদি একবার কেন্দ্রে বসার সুযোগ দেওয়া যায় তাহলে আর নির্বাচন হবে না। যেমন আপনারা আজকে অঞ্চল প্রধানদের বাতিল করলেন, যেমন নির্বাচিত কমিটিগুলি বাতিল করলেন, যেমনভাবে ইউনিভার্সিটিগুলিতে নির্বাচিত কমিটি বাতিল করলেন,

যেমনভাবে আপনাদের ছেলেরা লাল ঝান্ডা নিয়ে সত্যিকারের চাষীদের উচ্ছেদ করছে। আজকে স্যার, সকলেই একমত হবেন যে এদের কোনও পরিকল্পনা নেই—একথা কেউ অস্বীকার করেন না। আজকে বিনয় চৌধুরি মহাশয়ের কাছ থেকে খবর নিন তিনি জানেন যে পশ্চিমবাংলার ভাগ চাষী যারা দুস্থ চাষী যারা সংখ্যালঘু ও হরিজন যারা তাদের আজকে উৎখাত করা হচ্ছে, যেহেতু তারা কমিউনিস্ট পার্টির সভ্য নয়। একটা কথা আজকে বলি একজন মন্ত্রী আজকে এখানে তিনি অবশ্য উপস্থিত নেই, কয়েকদিন আগে একজায়গায় আমরা মিটিং-এ বসেছিলাম তিনি বললেন, জুন মাসে আমি কোনও কাজ করতে পারি নি, কারণ আমি পার্টির কাজে খুব ব্যস্ত ছিলাম। তিনি এখানে নেই বলে তাঁর নামটা আমি বলছি না। তিনি এখানে উপস্থিত থাকলে আমি তাঁর নাম বলে দিতাম, মুখ্যমন্ত্রী যদি চান তাহলে আমি তাঁর নাম বলে দিতে পারি। তিনি বলেছিলেন যে, দুই মাস আমি জেলা সম্মেলন, রাজ্য সম্মেলন, থানা সম্মেলন-এ খুব ব্যস্ত ছিলাম। আপনারা তো কমিশন করছেন? কংগ্রেস তো খুব খারাপ কাজ করেছে তাই আপনারা এখন জঞ্জাল পরিস্কার করছেন, আপনাকে জঞ্জাল পরিস্কার করতে আমাদের দুই বছর কেটে গেল। আপনারা জঞ্জাল পরিস্কার করেন কারণ জঞ্জাল পরিস্কার করাই তো আপনাদের কাজ। দেশের ভাল কাজ করা আপনাদের কাজ নয়। তাহলে ভাল কাজ করবার কথা বলতেন। যে মন্ত্রী মহাশয় দুই মাস কোনও কাজ করলেন না, দুই মাস বসে বসে মাইনে নিলেন, দুই মাস সরকারের গাড়ি ব্যবহার করলেন—এটা কি দুর্নীতি নয়? মন্ত্রী মহাশয়দের গাড়ি কোথায় কোথায় ঘোরে তা আমরা কিছু কিছু জানি সেটা বলতে পারি। তবে চিপ স্টান্ট দিয়ে রাজনীতি হয় না, আমি সেটা করতে চাই না। আমরা জানি সম্মেলনের নাম করে সরকারের কোষাগার থেকে লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছিল, সরকারি প্রশাসন যন্ত্র ব্যবহার করা হয়েছিল। রুটি, ডাল, তরকারি আর সরকারি প্রশাসন যন্ত্র হাতে থাকলে সকলেই লোক জোগাড় করতে পারে। জনগণ আজকে সেটা বুঝতে পেরেছে (গোলমাল সরকারি বেঞ্চ থেকে)। ব্যঙ্গ বিদ্রুপ কুরুচির পরিচয় দেবেন তাতে করে কোনও লাভ হবে না। আপনারা কমিশন করছেন না আমি বলছি This frankenstein will kill you and this government also in the next time. আমরা জানি বিষবৃক্ষ রোপন করা যায় তবে সেই বিষবৃক্ষের যখন ফল হয় তখন আপনারাও সেই ফল খাবেন, পশ্চিমবাংলার জনসাধারণও খাবে এটা আপনারা সব সময়ে মনে রাখবেন। (রেড লাইট)। স্যার, আমি আর দুই মিনিট সময় চাইব এবং আর দুই একটি কথা বলেই আমি আমার কথা শেষ করব। আজকে পশ্চিমবাংলায় চাষীর ক্ষেত্রে, কৃষকের ক্ষেত্রে কোনও পরিকল্পনা আপনাদের নেই। বিদ্যুতের ক্ষেত্রেও কোনও পরিকল্পনা নেই। কংগ্রেস সরকার যে ৬৫০ মাইল রাস্তা তৈরি করে দিয়ে গিয়েছিল তারপরে আপনারা কিছুই করলেন না এবং এ সম্বন্ধে আপনাদের কোনও পরিকল্পনা নেই। নিশ্চয়ই আপনি একজন শিক্ষিত ও দায়িত্বশীল লোক তাই ঠিক বলবেন। আমি যখন বলছি তখন পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি, স্ট্যাটিসটিক্স দেখে শুনে বলছি আপনি মিলিয়ে নেবেন। আপনি মন্ত্রী বলে আর বেশি কিছু বললাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই রাজ্যপালের ভাষণ সম্পূর্ণ [illegible] দলের পর্দা বলে

*এটাকে গ্রহণ করা যায় না। পশ্চিমবাংলার মানুষ এতে উপকৃত হবে না, পশ্চিমবাংলার মানুষের এতে ভাল হবে না। সেইজন্য এই রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করতে পারা না।*

[2-20—2-30 P.M.]

**শ্রী গোপাল বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে আজ পর্যন্ত অনেকগুলি বক্তৃতা ওপক্ষের বন্ধুদের কাছ থেকে শুনলাম। সত্য বাপুলি মহাশয় এখন বললেন। রাজ্যপালের ভাষণ এটা একটা পলিসি স্টেটমেন্ট, এটার মধ্যে পরিকল্পনা আর তার খুটিনাটি বিষয় থাকে না। এটা তো একটা ডাইরেকশন যে পথে চলবে আগামী দিনে তার একটা রূপরেখা। এই হচ্ছে রাজ্যপালের ভাষণ একটা নির্দেশে এবং সেটাকে নির্দেশ বলেই ধরা হয়েছে। তার মধ্যে স্টান্ট নেই, তার মধ্যে ধাপ্পা নেই, যা করা সম্ভব, যে গতিতে চলবে, যে পথে চলবে তারই একটা সুস্পষ্ট ছবি এখানে তুলে ধরা হয়েছে। এখানে ওঁরা স্টান্ট চাচ্ছেন। বাজারে যদি আজও যাই, চায়ের দোকানে গেলে কি শুনতে পাই? শুনতে পাই যে দু'টি চা দিন আর একটা সিদ্ধার্থ দিন। তার মানে দু'টি চা আর একটা ফলস। ফলে এঁরা যে রাজত্ব করেছেন গোটা কয়েক বৎসর তাতে এই ফলস্ ও স্টান্ট এটাই তাঁরা করেছেন। এই জিনিস বামফ্রন্ট সরকারের কাছ থেকে পাওয়া যাবে না। যা বাস্তবে সত্য, যা ঘটনা হবে তাই এখানে লিপিবদ্ধ করা হয়েছে। এঁরা কিছুই দেখতে পান না, গত কয়েক মাসের মধ্যে আমাদের সরকার কি করেছে তা তাঁরা কিছুই দেখতে পেলেন না। দেখতে পেলেন না বন্দি মুক্তি হয়েছে, ৩৬ দফা কর্মসূচি রূপায়ণের জন্য কাশীবাবু আক্ষেপ করলেন কিন্তু মোটামুটি যে কাজগুলি হয়েছে তার একটা রূপরেখা যদি দেখতে চান তাহলে কি দেখবেন। এই যে বন্দি মুক্তি হয়েছে, শুধু বন্দি মুক্তি নয়, বন্দি মুক্তি থেকে সমস্ত দেশে একটা চিন্তার মুক্তি এসেছে। এটা মুক্তির আবহাওয়া এবং এসেছে বন্ধনহীন অগ্রগতির ইশারা। আমরা এটাই দেখতে পাচ্ছি প্রধান কাজের মধ্যে। এই সরকার কি করেছেন? বিচারাধীন বন্দিদের মামলা প্রত্যাহার করেছেন এবং পর্যালোচনা করছেন আর যতগুলি আছে সেগুলির। এটা কম কথা? যারা নির্বিচারে গ্রেপ্তার হয়েছিল তাদের মুক্তি দেওয়া হয়েছে। যারা বিচারাধীন ছিল তাদের মামলা প্রত্যাহার করে নেওয়া হয়েছে। অন্যায় মামলা, রাজনৈতিক কারণে বা বিরূপ পুলিশ রিপোর্টে কর্মচ্যুত যারা হয়েছে, সে শ্রমিক হোক বা যে কোনও কর্মচারী হোক, তাদের কাজে পুনর্বহাল করা হয়েছে এবং তাদের কাজ পর্যালোচনা করা হচ্ছে। এই কাজগুলি এই কয়েক মাসের মধ্যে হয়েছে। এই সরকার এই নীতি গ্রহণ করেছেন ফসল কাটার আগে। যে চাষ করবে সে ফসল তুলবে। এই নীতির সার্থক রূপায়ণ আমরা দেখেছি সমস্ত গ্রামে গ্রামে মাঠে প্রান্তরে। এটা তাঁরা দেখতে পেলেন না। শান্তিপূর্ণ আবহাওয়ায় যে ফসল কাটা হয়েছিল তাঁরা দেখলেন না এটা। এঁরা দেখতে পেলেন না ষষ্ঠ শ্রেণী পর্যন্ত শিক্ষা অবৈতনিক করা হয়েছে এই বৎসর থেকে। শুনতে পেলেন না যে আগামী বৎসর থেকে আরও বেশি ক্লাস এইট পর্যন্ত অবৈতনিক করা হবে। এঁরা দেখতে পেলেন না যে ৬২ সাল থেকে ৬৮ সাল পর্যন্ত

ইউনিভার্সিটিতে, স্কুলে যে গণ টোকাটুকি এবার সেটা বন্ধ হয়েছে। একটা সুষ্ঠু আবহাওয়া ফিরে এসেছে এটা তাঁরা দেখতে পেলেন না। এঁরা দেখতে পেলেন না কলেজ শিক্ষকদের সমস্ত বেতন দেওয়ার দায়িত্ব এই সরকার গ্রহণ করেছেন এবং আস্তে আস্তে এর গতি আরও এগিয়ে চলেছে। কিন্তু এটা ওঁরা দেখতে পেলেন না। ক্ষুদ্র ক্ষুদ্র চাষী এবং বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য এখানে আইন তৈরি হয়েছে, এটাও তাঁদের নজরে এলনা, আপনারা বিরোধিতা করছেন, কিন্তু ক্ষুদ্র চাষী বর্গাদার দু হাত তুলে আশীর্বাদ করবে সরকারকে। এটাও এঁরা দেখতে পাবেন না। ২৮টি কারখানা বন্ধ করেছিলেন, ইতিমধ্যে সেগুলি এবং আরও দুটি কারখানা খুলে ২৮ হাজার লোকের কর্মসংস্থান হয়েছে, যারা বেকার ছিল, তাদের কাজ দেওয়া হয়েছে, এটাও দেখতে পেলেন না। এই অকর্মাদের কর্মকে কাজে রূপায়িত করা হচ্ছে, এটা ওঁরা দেখবেন কি করে? এটা যে ওঁদের লজ্জা। আজকে দুর্নীতিমুক্ত প্রশাসন গ্রাম থেকে আরম্ভ করে একেবারে নিচুতলা থেকে উপরতলা পর্যন্ত দুর্নীতিমুক্ত প্রশাসন যে চলেছে এটা কি কম কথা? আপনারা বুকে হাত দিয়ে বলুন আপনারা এই দুর্নীতিকে কোথায় নিয়ে চলেছিলেন। দেখতে পেলেন না এই বছর ৩ লক্ষ সরস্বতী পূজো হয়েছে, তা কত শান্ত, সংযত, যে সমস্ত ছাত্রদের যে সমস্ত যুবকদের ক্ষেপিয়ে তাদের হাতে অস্ত্র দিয়েছিলেন, জহ্লাদে পরিণত করেছিলেন, আদর্শহীন, ভ্রষ্টাচার করেছিলেন, সেই ছাত্ররাই কত শান্ত, সংযতভাবে এবারে পূজো করেছে বে-আইনি চাঁদার জুলুম এবারে হয় নি। আপনারা যা করেছেন সেকথাই মনে রেখে, আপনারা আগেকার সেই চিত্রই তুলে ধরতে চান। এখনকার চিত্র তাঁদের লজ্জা, তাঁদের কলঙ্ক, এঁরা সমাজকে গহ্বরে নিক্ষেপ করতে চান, জাহান্নামে দিতে চান, সুস্থ সমাজ জীবন গড়ে তুলতে চান না। আমাদের সরকারের সুস্থ সমাজ গড়ে তুলতে চাইছেন বলেই এঁদের আতঙ্ক। আইন শৃঙ্খলার কত উন্নতি হয়েছে, আপনাদের আমি সেই সব পরে বলছি। ফুড ফর ওয়ার্ক নিয়ে শাশ্বতীবাবু বিদ্রুপ করেছেন। গ্রামকে কি দেখেছেন? তাদের নিয়োগের দিকটাই দেখেছেন, তাদের যে আদর্শ সমাজ সেবার দিক সেটা কি দেখেছেন? গ্রামে যান আপনি দেখবেন একটা ডিগনিটি অব লেবার-এর স্পিরিট গ্রামে গ্রামে তৈরি হয়েছে। আমরা অতীতে যেভাবে পল্লী উন্নয়ন করতাম, সেইভাবে যুবকরা লেগে গেছে, উৎপাদন বৃদ্ধি হয়েছে। তারপরে সেচ দপ্তর এবং কৃষিদপ্তর, এই দুয়ের কম্বিনেশনে এবারে চাষীদের প্রভূত উন্নতি হয়েছে। গত ১০ বছরে যে জল দেওয়া যায় নি, সেই জল তাদের দেওয়া হয়েছে এবারে। যে কোনও সরকারের পক্ষে এতগুলি কাজ করা এই কয় মাসে নিশ্চয়ই কৃতিত্বের বিষয়। এই কৃতিত্ব এঁরা স্বীকার করতে চান না। আমি কিন্তু একটা কথা বলি, এতগুলি কাজতো এই সরকার করেছেন কিন্তু কেন মিসা প্রত্যাহৃত হল না? এর জবাব দেবে কে? দেবেন কেউ আপনারা? আঙুল দেখাচ্ছেন কেন? তারপরে বলছেন আমাদের সরকারে চক্রান্ত আছে, চক্রান্ত কংগ্রেস পক্ষ থেকে, কায়েমী স্বার্থপক্ষ থেকে, পুলিশের একটা অংশ এর পক্ষ থেকে, মালিকদের পক্ষ থেকে চক্রান্ত থাকেই? চক্রান্ত নেই? কাশীবাবু জানেন না কি তিনি কিভাবে ভূষি কেলেঙ্কারীতে জড়িয়ে পড়েছিলেন? সুনীতি চট্টরাজ কি জানেন না চক্রান্ত কিভাবে হয়? এত বড় বড় কথা বলবেন না, চুপ করে থাকুন, সেটাই হবে সভ্য এবং মানানসই। আমি

এসব কথার মধ্যে আর যাব না, রাজনৈতিক চক্রান্তকে পরাভূত করে আমাদের যেতে হবে আমরা আশীর্বাদ পেয়েছি লক্ষ, কোটি মানুষের, সেই আশীর্বাদ নিয়ে এই সরকার এগিয়ে যাবেন। কাশীবাবু বলেছিলেন ক্যারাভ্যান এগিয়ে চলে, কুকুর ঘেউ ঘেউ করে, আমিও বলি কুকুর ঘেউ ঘেউ করবে কিন্তু সরকারের ক্যারাভ্যান এগিয়ে যাবে। আইন শৃঙ্খলার কথা বলছেন আপনারা?

[2-30—2-40 P.M.]

আইন-শৃঙ্খলা প্রতি লক্ষ লোকের মধ্যে দিল্লিতে যে অপরাধমূলক কাজ হয় তা হচ্ছে ৭৬৩.৬৫ যেখানে চরণ সিং মশাই থাকেন। পণ্ডীচেরিতে হয় ৫৩৭.৪৫, চণ্ডীগড়ে ৫০১.৯০, আর পশ্চিমবাংলাতে হয় ১৭৭.৮০। কলিকাতার দি স্টেটসম্যান পত্রিকায় ১৮ই ফেব্রুয়ারি, ১৯৭৮ এর সংখ্যায় সংবাদে প্রকাশ কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী শ্রী চরণ সিং বলেছেন, The Law and order situation in West Bengal is better now. যদি এই বক্তব্যের উপর জোর নাও দিই, আমাদের অভিজ্ঞতা দিয়েই অবস্থা বিবেচনা করতে হবে। ১৯৭৩ সালের ১৬ই ফেব্রুয়ারি তারিখের 'দি স্টেটসম্যান' পত্রিকায় এই অ্যাসেম্বলি হাউসে সে সময় আইন শৃঙ্খলার উপর আলোচনার যে বিবরণ প্রকাশিত হয়েছিল তা এখানে পুনরাবৃত্তি করলে বোধ হয় বেমানান হবে না। Law and order situation discussed by a staff reporter: A Congress member Mr. Pradip Palit drew the attention of the Chief Minister Mr. Siddhartha Shankar Roy in West Bengal Legislative Assembly on Thursday to the deteriorating law and order situation in Belghoria. He alleged that some antisocial elements had renewed activities and created a reign of terror in the area. Incidents of wagon breaking, smuggling of rice, illicit distillation and snatching had become daily features. Even women were now kidnapped and forcibly given in marriage. পশ্চিমবঙ্গে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস সরকারের আমলে আইন ও শৃঙ্খলার যে অবস্থা ছিল তার নমুনা হিসাবে এই সংবাদটি এখানে উল্লেখ করা হল। এই অভিযোগ সেদিন এই হাউসে করেছিলেন কংগ্রেস দলের সদস্য। সেদিনের পরিস্থিতির সঙ্গে কি আজকের আইন ও শৃঙ্খলার অবস্থার তুলনা চলে? আইন-শৃঙ্খলা পরিস্থিতির উন্নতি হয়েছে, এই উন্নতি সর্বত্র পরিলক্ষিত হচ্ছে। অবশ্য আমি বলব না কোনও ঘটনাই ঘটেনি। সাধারণভাবে বহু ঘটনাই ঘটে, আগেও ঘটত। কিন্তু কংগ্রেসি আমলে বিরোধী রাজনৈতিক দল, ট্রেড ইউনিয়ন ও অন্যান্য গণতান্ত্রিক সংগঠনের বিরুদ্ধে, তাদের কর্মী ও নেতাদের বিরুদ্ধে পুলিশ ও সমাজবিরোধিদের যেভাবে ব্যবহার করা হত, তা বন্ধ হয়েছে। এইখানেই অবস্থার উন্নতি হয়েছে। এইখানেই বামফ্রন্ট সরকার পরিবর্তন এনেছে। আজ সারা পশ্চিমবঙ্গে অবাধে যে কোনও রাজনৈতিক দল বা ব্যক্তি সভা করতে পারেন, শোভাযাত্রা করতে পারেন, আন্দোলন করতে পারেন, শ্রমিকরা ধর্মঘট করতে পারেন, আন্দোলন করতে পারেন। কংগ্রেসি আমলে এই সুযোগ ছিল না, এই অধিকার কেড়ে নেওয়া হয়েছিল। এই যে বিরাট পরিবর্তন

তা সবাইকে স্বীকার করতে হবে। কেউ যদি স্থির করে থাকেন, একথা স্বীকার করবেন না তবে তাকে কেউ বাধ্য করতে পারে না কেউ বাধ্য করবে না। কোনও কোনও বর্ষীয়ান নেতা পোস্তা বাজারের শ্রমিকদের বোনাসের দাবির বিরোধিতা করেছেন, পোস্তা বাজারের শ্রমিকদের আন্দোলনের বিরোধিতা করেছেন। শ্রমিকদের দাবির বিরোধিতা করার অধিকার তাদের আছে, তারা বিরোধিতা করুন। কিন্তু বামফ্রন্ট সরকার যদি শ্রমিকদের দাবি সমর্থন করেন সেই সব নেতারা বামফ্রন্ট সরকারকে দোষারোপ করতে পারেন না, বা গেলে সব গেল, আইন শৃঙ্খলা রসাতলে গেল বলে চিৎকার করতে পারেন কিন্তু তাদের এই অভিযোগ সবাইকে মেনে নিতে হবে—এরকম দাবি করতে পারেন না। এই সব বর্ষীয়ান নেতাদের কথা মেনে চললে পশ্চিমবঙ্গের প্রায় পাঁচ লক্ষ মুটে মজুর যারা অমানুষিক পরিশ্রম করও়ে পরিবার প্রতিপালন করতে পারে না—তাদের ভবিষ্যত বলে কিছু থাকে না—তাদের ক্রীতদাসের জীবন যাপন করতে হয়। এই সব নেতারাই আবার বড়াই করে বলেন—তারা সমাজবাদে বিশ্বাস করেন। এই সমাজবাদীরাই গরিব চাষী ও বর্গাদারদের বিরুদ্ধে জোতদারদের সমর্থন করেন এবং জোতদারদের স্বার্থ রক্ষিত না হলে আইন শৃঙ্খলা রসাতলে গেল বলে চিৎকার শুরু করেন। আইন শৃঙ্খলা পরিস্থিতি কি ছিল আপনাদের আমলে? কল্যাণী ব্যানার্জি, তার বাড়ি সোদপুর, স্বামী মারা গেলেন। অসহায়া নারী, ছেলেপুলে নিয়ে ভাবলেন কারও গলগ্রহ হবেন না কারখানায় কাজ করবেন। কাশীপুরের একটি কারখানায় ঢুকলেন মাথা উঁচিয়ে। সমাজে চলেন মাথা উঁচু করে, কাজ করেন। একদিন ফেরার পথে যাবার সময় তাকে নিয়ে যাওয়া হল বাগান বাড়িতে এবং সেখানে অত্যাচার করা হল, ধর্ষণ করা হল। একটি নারী যে সমাজে মাথা উঁচু করে দাঁড়াতে চেয়েছিল তার মাথা নুইয়ে দেওয়া হল। সমাজের বুকে তাকে ধর্ষণ করা হল, পতিতা করা হল। তার প্রতিকার হয়েছে? প্রতিকার হয় নি। নালিশ হয়েছে। সিদ্ধার্থ রায়ের আমলে প্রতিকার হয় নি। গীতা চ্যাটার্জি, বাড়ি সোনারপুর। ভদ্রমহিলার স্বামী বাড়িতে রয়েছেন। কংগ্রেসি গুন্ডা ঘনা দলবল নিয়ে বাড়িতে ঢুকল এবং বাড়িতে ঢুকে রিভলভবার, বন্দুক নিয়ে তার শাশুড়ীর সামনে গীতা চ্যাটার্জির উপর বলাৎকার করা হল। স্বামীকে টেনে নিয়ে আসা হল রাস্তায়। তাকে সেখানে টুকরো টুকরো করে কাটা হল মায়ের সামনে, স্ত্রীর সামনে। সেই মহিলাকে নিয়ে দিল্লি গিয়েছিলেন। মেয়েরা মায়ের জাত। ইন্দিরা গান্ধী মায়ের জাত মহিলা। কিন্তু আমরা কি নমুনা পেলাম? সেখানে ইন্দিরা গান্ধী মায়ের জাত হয়েও তার বুক টললো না, কোনও প্রতিকার হল না। ঘনা ঘুরে বেড়ায়। কাজেই আইন শৃঙ্খলার কথা যখন ওরা বলেন তখন ওদের লজ্জা হওয়া উচিত। এই চিত্র আমরা মুছে ফেলব, এই চিত্র আমরা মুছে ফেলতে চাই। পশ্চিমবাংলায় আমরা এক সুস্থ সমাজ গড়তে চাই বাংলার মানুষের আশীর্বাদ নিয়ে এবং সেই রাস্তাই আমাদের খুলে যাবে, সেই দিকেই সরকার চলেছে। সেই দিকই রাজ্যপালের ভাষণে নির্ণয় করা হয়েছে, আপনারা যদি অন্ধ না হন, বধির না হন তাহলে সেদিকে নজর দিন, তার দিকেই আপনারা চলুন।

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল বিধানসভায় যে ভাষণ দিয়েছেন তার জন্য তাকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাবকে

সমর্থন করে বক্তৃতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্র রাজ্য সম্পর্কের উপর একটা স্মারকলিপি প্রস্তুত করে জাতীয় বিতর্কের জন্য আহ্বান জানিয়েছে। আমি এই বিষয়ের উপর কিছু বক্তব্য রাখছি। কারণ বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। কেন্দ্র রাজ্য সম্পর্কের উপর এই স্মারকলিপি বিতরণের পর সারা দেশে একটা অভুতপূর্ব উদ্দীপনা সৃষ্টি হয়েছে, সর্বত্রই বিষয়টি নিয়ে আলোচনা হচ্ছে এবং পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নয়নের জন্য আজকে কেন্দ্র রাজ্য সম্পর্কের পরিবর্তন একান্ত আবশ্যক। রাজ্যের হাতে অধিক ক্ষমতা এবং রাজ্যের হাতে অধিক অর্থ না এলে রাজ্যের উন্নয়নের জন্য কোনও কাজ করা সম্ভব নয়, বিষয়টি এই কারণে আরও গুরুত্বপূর্ণ। কারণ আমরা লক্ষ্য করেছি জয়প্রকাশ নারায়নও যখন এই আলোচনা সমর্থন করেছেন, যখন রাষ্ট্রপতি সঞ্জীব রেড্ডি বলেছেন রাজ্যকে অধিক ক্ষমতা দিলে কেন্দ্র দুর্বল হবে না, তখন সঙ্গে সঙ্গে আমরা দেখছি অনেকেই এর বিরুদ্ধে তারস্বরে প্রতিবাদ আরম্ভ করেছেন। গতকাল এবং আজ এই বিধানসভা কক্ষে কংগ্রেস এবং জনতা দলের পক্ষ থেকে বিরোধিতা করা হয়েছে। আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি পশ্চিমবঙ্গের বর্ষীয়ান নেতা প্রফুল্লচন্দ্র সেন বলেছেন সেশনিস্ট মুভ, এটা বিচ্ছিন্নতাবাদী আন্দোলন এবং সুব্রানিয়াম স্বামী জনতা পার্টির কেন্দ্রীয় নেতা, তিনি অত্যন্ত কুৎসিত ভাষায় এই বিষয়ে সমালোচনা করেছেন। আজকে কাশীকান্ত মৈত্র থাকলে ভাল হত, কেন না তিনি গতকাল এই সম্পর্কে তীব্র ভাষায় সমালোচনা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষ বিরাট দেশ, উপমহাদেশ সদৃশ। এখানে নানা ভাষা নানা ধর্ম, নানা সংস্কৃতি বিদ্যমান। কাজেই এই দেশে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা ছাড়া কিছু চলতে পারে না, স্বাধীনতা আন্দোলনের দিনে এই কথা স্বীকার করতে হয়েছে। জাতীয় কংগ্রেস ১৯৪৫ সালে যে ইলেকশন ম্যানিফেস্টো তৈরি করেছিলেন, আজকে যারা কংগ্রেসে বসে আছেন সেইদিন ১৯৪৫ সালে কেউ কংগ্রেস করতেন না, আমরা করেছি, এখানকার অনেকে করেছেন, জনতা পার্টিতেও দু একজন আছেন, তারা আজকে সেটা ভুলে যাচ্ছেন—১৯৪৫ সালে নির্বাচনী প্রতিশ্রুতি কি দেওয়া হয়েছিল সেটা আমি পড়ে দিচ্ছি, হ্যান্ড-বুক অব কংগ্রেস তারা একটু পড়ে নেবেন।

The federation of India must be a willing union of its parts. In order to give the maximum of freedom to the constituent units there may be a minimum list of common and essential federal subjects which will apply to all units and the further optional list of common subjects which may be accepted by such units as desired to do so.

[2-40—2-50 P.M.]

সুস্পষ্টভাবে বলা হয়েছে, ভারতবর্ষে যুক্তরাষ্ট্র আমরা চাইছি এবং সেখানে কেন্দ্রীয় সরকারের হাতে ন্যুনতম ক্ষমতা থাকবে এবং কনস্টিটিউয়েন্ট ইউনিটকে সর্বাধিক ক্ষমতা দেওয়া হবে। এই নির্বাচনী প্রতিশ্রুতির উপর নির্বাচন হল, কংগ্রেস জয়লাভ করল এবং

তার ভিত্তিতে গণপরিষদ হল। কিন্তু সেই গণপরিষদ এই প্রতিশ্রুতি পালন করল না। কারণ তখন মাউন্টব্যাটেনের প্রভাব পড়ে গিয়েছে পন্ডিত নেহেরুর উপরে, তখন বি.এন.রাও এসে গিয়েছেন এবং গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ১৯৩৫ এর অ্যাক্টের প্রভাবে সেটাকে অস্বীকার করা হল। আমি সেই ব্যাপারে পরে আসছি। ভারতীয় স্বাধীনতা আন্দোলনে ন্যাশনাল কনসেনসাস ছিল যুক্তরাষ্ট্র হবে। যুক্তরাষ্ট্র কি? যুক্তরাষ্ট্র বিষয়ে যিনি সর্বজনস্বীকৃত পন্ডিত কে.সি. হোয়ার, আমি তার বিখ্যাত গ্রন্থ ফেডারেল গভর্নমেন্ট থেকে কয়েকটি লাইন পড়ছি। তিনি বলেছেন, Federal principle is the method of dividing powers so that the central and the regional Governments are each within a sphere, Co-ordinate and independent. অর্থাৎ যুক্তরাষ্ট্রে কেন্দ্র এবং আঞ্চলিক সরকার কো-অর্ডিনেট অ্যান্ড ইন্ডিপেডেন্ট হবে। এ তো গেল অনেক দিনের পুরানো কথা। অতি সম্প্রতি অক্সফোর্ডের লিভিংস্টোন কি বলছেন? তিনি বলেছেন, Federation is conceived as a continium representing ''an institution lisation of compromise between the demands of autonomy and the desire for integration. অটোনমি অ্যান্ড ইন্ট্রিগ্রেশন কম্প্রাইজ অনেক উদ্ধৃতি দিতে পারে, Finer, strong, Laski, Mecmohan, Deutsch, Riker দরকার নেই। ভারতবর্ষের একজন বিখ্যাত পন্ডিত ডি বসু তিনি তার কমেন্ট্রি অন দি কনস্টিটিউশন অব ইন্ডিয়া ভলিউম ওয়ানে ভারতবর্ষের পরিবেশকে মনে রেখে বলছেন ফেডারেলিজম কি? "A federal system is a fusion of several States into a single state in regard to matters affecting their common interest leaving each component State to enjoy autonomy in regard to other matters. The component States are not mere delegates or agents of the Federal Govt. but both the Federal and State Govts. draw their authority from the same source, the constitution of the land." কোনও কিছু মানা হয়েছে? কিছুই মানা হয়নি, কোনও নীতি মানা হয়নি। গণপরিষদে যে সংবিধান তৈরি হল তাতে কি দেখি? ফেডারেশন শব্দটি কোথাও নেই। ইন্ডিয়া, তার মানে ভারত ইউনিয়ন স্টেটস-এর চেয়ে বেশি তারা বলতে পারলেন না। সেখানে ন্যাশনাল কনসেনসাস উঠে গেল, নির্বাচনী প্রতিশ্রুতি উঠে গেল। গণপরিষদে ফেডারেশন শব্দটি কোথাও নেই। আর্টিকেল থ্রি সংবিধানের প্রথমেই টেরিটরি সম্বন্ধে কি বলা হয়েছে? সেখানে বলা হয়েছে যে, রাজ্যের সম্মতি ছাড়া টেরিটরি অদল-বদল করা যায়, নাম পাল্টানো যায়, বিদেশকে দিয়ে দেওয়া যায়। স্যার, এই প্রসঙ্গে এম.সি. শীতলবাদ, যিনি পন্ডিত নেহেরুর সময় অ্যাটর্নি জেনারেল ছিলেন তিনি কি বলছেন? তিনি বলছেন, আমাদের ভারতের যে সংবিধান—যে সংবিধানের সমর্থনে ওরা বক্তৃতা করছেন—তিনি বলছেন, "Not only may the Union parliament extinguish a State and hand over all its territory to another State but it may without the concurrence of the State concerned even hand over a part of its territory to a foreign State under a law which it may choose to make after amending—Article 3 or under Article 368. মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আমার মনে পড়ে বেরুবাড়ি সম্পর্কে যখন সুপ্রিয় কোর্টে বিবেচনা হচ্ছিল অ্যাটর্নি জেনারেল এম.সি. শীতলবাদ এই আর্গুমেন্ট করেছিলেন যে, বেরুবাড়িকে পাকিস্তানে দেওয়া যায়। কারণ আমাদের সংবিধানের আর্টিকেল থ্রিতে টেরিটরি দিয়ে দেওয়া যায়। এটা আজও আছে। কাশীবাবু নেই, তিনি মার্কিন যুক্তরাষ্ট্রের কথা বলেছেন, আমি সে বিষয়ে পরে আসছি। আমাদের সংবিধানের বিভিন্ন ধারাতে কি বলছে? যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা এতটুকু আছে? আর্টিকেল ২৪৮-এ রেসিডুয়ারি পাওয়ার-সমস্ত অবশিষ্ট ক্ষমতা দিয়ে দেওয়া হয়েছে কেন্দ্রের হাতে, রাজ্যের হাতে নয়। আবার ওরা মার্কিন যুক্তরাষ্ট্রের কথা বলছিলেন। আর্টিকেল ২৪৯-এ কি আছে? রাজ্যকে যে ক্ষমতা দেওয়া আছে সে বিষয়ে পার্লামেন্ট যে কোনও সময় আইন করতে পারে। আর্টিকেল ৩৫৬-তে রাজ্যসরকার, রাজ্য বিধানসভা কেন্দ্রীয় সরকার ভেঙ্গে দিতে পারে। আর্টিকেল ৩৫৭ তে রাষ্ট্রপতি যখন রাজ্যসরকারকে ভেঙ্গে দেবেন তখন পার্লামেন্ট এই সম্পর্কে আইন করবেন এবং কেন্দ্রীয় সরকার রাজ্যের শাসন পরিচালনা করবেন। আর টাকার ব্যাপারটা কি হয়ে আছে? এগ্রিকালচার, হেলথ, এডুকেশন, এইগুলোর জন্য কারা টাকা দিচ্ছেন? সম্পূর্ণ টাকা যেমন ইনকামট্যাক্স কাস্টমস অ্যান্ড এক্সাইজ ডিউটিজ, কর্পোরেশন অ্যান্ড ওয়েলথ ট্যাক্স, এইগুলো সব কেন্দ্রের হাতে, আর রাজ্যের হাতে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স—সামান্য টাকা, সেলসট্যাক্স বাড়াও, জিনিস পত্রের দাম বাড়ুক, আর স্টেট এক্সাইজ ডিউটি, মদের দোকান চলুক, প্রহিবিশন কি করে হবে? রাজ্যের হাতে তো অন্য আয়ের উৎস নেই। বর্তমানে চায়ের বাজার খুব ভাল যাচ্ছে, চা পশ্চিমবঙ্গের অন্যতম উৎপাদন জলপাইগুড়ি, দার্জিলিং-এ সারা বিশ্ব থেকে টাকা আসছে, সেই টাকা পশ্চিমবঙ্গ পাবে না, কেন্দ্র নেবে, পাট নেবে, এই টাকা আমাদের পাবার কোনও উপায় নেই। যার ফলে রাজ্যের হাতে ক্ষমতা নেই, রাজ্যের হাতে টাকা নেই এবং অবস্থা দাঁড়িয়েছে যেটা, পঞ্চায়েতের মতো একটা প্রশাসন। রাজ্য কেন্দ্রের গোমস্তা স্বরূপ। কোনও ক্ষমতা নেই। এই জিনিস চলছে। অর্থের অবস্থা কি? এইতো ফাইন্যান্স কমিশনের সামনে রাজ্য সরকার যে স্মারক লিপি দিয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি, টাকার জন্য কেন্দ্রের কাছে রাজ্যকে ভিক্ষাপাত্র নিয়ে দাঁড়াতে হয়। কেন্দ্র দিলে বাঁচবে, না দিলে বাঁচবে না। এর ফলে রাজ্যের কোনও শাসন থাকতে পারে না। রাজ্য স্বাধীনভাবে চলতে পারে না। ১৯৫১ থেকে ৭৪ সাল পর্যন্ত নানা কারণে কেন্দ্র সব মিলিয়ে রাজ্য সরকারগুলোকে টাকা দিয়েছে ৩১ হাজার ৮৬৬ কোটি টাকা। তার মধ্যে ফাইন্যান্স কমিশন মারফত মাত্র ১/৩ অংশ টাকা এসেছে—১০ হাজার ৫৩ কোটি টাকা এসেছে। আর প্ল্যানিং কমিশন থেকে কেন্দ্রীয় সরকার-এর দপ্তরে তারা দিয়েছে ১১ হাজার ১০৯ কোটি টাকা। নানা ভাবে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরের যেটা ডিসক্রিশনারি ট্রান্সফার হিসাবে দিয়েছে, ১০ হাজার ৭৪৭ কোটি টাকা। ৩৩ হাজার কোটি টাকার মধ্যে মাত্র ১০ হাজার কোটি টাকা ফ্লাইন্যান্স কমিশন দিয়েছে। তাও নানা সীমাবদ্ধতার মধ্যে। আর বাকি ২০ হাজার কোটি টাকা কেন্দ্র দয়া করলে হবে, না করলে হবে না, এই জায়গায় রয়েছে। এই অবস্থায় আজকের ভারতবর্ষ চলতে পারে না। ১৯৭৭ সালে লোকসভা এবং বিধানসভার নির্বাচনের পর যে রাজনৈতিক পরিবর্তন হয়েছে তাতে পুরানো অবস্থা একেবারে চলবে না।

আজকে অবস্থা কি? কেন্দ্রে এক দল রাজত্ব করছে, রাজ্যে এক দল রাজত্ব করছে। অতীতের যে ওয়ান পার্টি ডমিনেশন সিস্টেম, সেটা উঠে গেছে। কেন্দ্রে জনতা পার্টি, কয়েকটি রাজ্যে জনতা পার্টি, পশ্চিমবাংলা, ত্রিপুরায় বামফ্রন্ট সরকার, তামিলনাড়ুতে এ.ডি.এম.কে সরকার, গোয়াতে গোমন্তক দলের সরকার, কাশ্মীরে ন্যাশনাল কনফারেন্সের সরকার, অন্ধ্র, কর্ণাটক, মহারাষ্ট্র, আসামে আজ পর্যন্ত কংগ্রেস সরকার, পাঞ্জাবে আকালী দলের সরকার, তাই আগের দিনের মতো কংগ্রেস সর্বত্র কেন্দ্রে রাজ্যে, সেই অবস্থা নেই, সব কিছু ক্ষমতা বন্টনের ব্যাপার তাদের পারিবারিক ব্যাপার, এই জায়গায় আজকে আমরা নেই। এই অবস্থায় রাজ্যগুলো তাদের পাওনা, তাদের ক্ষমতা সম্পর্কে নিশ্চয়ই দাবি জানাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অধ্যাপক হ্যারলড রাস্কির একটা উক্তি এখানে উল্লেখ করতে চাই। তিনি বলেছিলেন, Society has become federal, authority, therefore, should also be federal আজকে আমি তাই বলতে চাই, Indian policy has become federal, Indian constitutional system, therefore, should also be federal. আজকে কংগ্রেসকে, জনতাদলকে পরিস্কার ভাবে বলতে হবে যে তারা যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা চান, কি চান না। তাহলে এক রকম হবে, না চাইলে আর এক রকম হবে। কথা উঠেছে যে রাজ্যকে যদি বেশি ক্ষমতা দেওয়া হয়, তাহলে কেন্দ্র দুর্বল হবে। আশ্চর্য কথা, ব্যাপারটা ঠিক উল্টো এবং যে স্মারকলিপি পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছেন, তার প্রথম কথা হচ্ছে, The question of centre state relation is crucial to the preservation of the unity and integrity of India within the frame work of its linguistic, culture and other diversities. আমি এই কথা পরিস্কার করে বলতে চাই, আজ রাজ্যের হাতে বেশি ক্ষমতা চাওয়া হচ্ছে, কেন্দ্রকে কোনও অংশে দুর্বল করার জন্য নয়। ভারতবর্ষের বিশেষ পরিস্থিতিতে কেন্দ্রকে শক্তিশালী করা দরকার। ভারতবর্ষের অখন্ডত্ব ভারতবর্ষের স্বাধীনতা, তার সার্বভৌমত্ব রক্ষার জন্য এই জিনিস দরকার। কিন্তু রাজ্যকে যদি আমরা ক্ষমতা না দিই, রাজ্য যদি দুর্বল হয়, রাজ্য যদি কাজ না করে, তবেই কেন্দ্র দুর্বল হবে, এই কথা আমি বলতে চাই। বিভিন্ন দেশের দৃষ্টান্ত কি? বিভিন্ন দেশের দৃষ্টান্ত কি বলে? আমি দুটি দেশের দৃষ্টান্ত পাশাপাশি রাখছি, কানাডা এবং সুইজারল্যান্ড। কানাডাতে যে দেশে নানা সংস্কৃতি রয়েছে, সেখানে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা রাখতে হবে। রাজ্যকে বেশি ক্ষমতা দিতে হবে। কানাডার কুইবেক ফরাসী ভাষী প্রদেশ, তাদের নানা ব্যাপারে বৈষম্যের জন্য তারা বিক্ষোভ জানিয়েছে। কেন্দ্রের কাছে বেশি ক্ষমতা চেয়েছে, তারা দেয়নি। তাই আজকে কুইবেক পার্টাইট, বিচ্ছিন্ন করা যে পার্টি, এই কুইবেক তারা নির্বাচনে জয়লাভ করেছে। তারা সম্পূর্ণ সেপারেশনের দাবি করছে এবং সেখানে রেফারেন্ডাম হতে চলেছে, সম্পূর্ণ ভাবে তারা আলাদা হয়ে যাবে কি না। পাশাপাশি আমরা সুইজারল্যান্ডে কি দেখি? নানা জাতি, নানা ভাষা নানা ধর্মের লোক নিয়ে সেই দেশ, সেখানে সবচেয়ে সংখ্যালঘু জাতি হচ্ছে ইটালিয় জাতি। শতকরা মাত্র ৬ জন ইটালি ভাষাতে কথা বলে। তাদের একটা রাজ্য টিসিনো। টিসিনোকে দ্বিতীয় মহাযুদ্ধের সময় মুসোলিনি আহ্বান জানিয়েছিলেন যে তোমরা ইটালির সঙ্গে যোগ দাও। তারা সেই

আহ্বানে সাড়া দেয়নি। চার্লস দগল যেদিন কুইবেকে গিয়েছিলেন, সেদিন চার্লস দগলের ফিবেলা কুইবেক নামে দারুন ভাবে শ্লোগান উঠেছিল। দারুণভাবে তাঁর সম্বর্ধনা হয়েছিল। কিন্তু মুসোলিনির প্রতি সেই সম্বর্ধনা তারা জানায়নি। তারা ইটালির সঙ্গে চলে যায় নি। তারা চেয়েছে সুইজারল্যান্ডের মধ্যে থাকবে। সুইজারল্যান্ডে ক্যানটনকে সবচেয়ে বেশি ক্ষমতা দেওয়া হয়েছে। কিন্তু সেখানকার ঐক্য রক্ষিত এবং সেখানকার ক্যান্টন কেন্দ্র শক্তিশালী। এত যুদ্ধ গেছে, তাদের ঐক্য নষ্ট হয়নি। তাদের কেন্দ্র দুর্বল হয় নি। তাই নানা ভাষাভাষী দেশে যদি আমরা অঞ্চলকে ক্ষমতা দিই তাহলে কেন্দ্র শক্তিশালী হবে, তা ছাড়া হবে না। ডাঃ বিধান চন্দ্র রায় ফাইন্যান্স কমিশনের সামনে তাঁর বক্তব্য রাখতে গিয়ে এই কথা বলেছিলেন, An attempt to build a strong Centre on the foundation of weak states is like an attempt to build a strong building on the foundation of sand. যদি রাজ্যকে আমরা দুর্বল করে কেন্দ্রকে শক্তিশালী করবার চেষ্টা করি তাহলে বালির ভিতের উপর একটা বাড়ি বাঁধবার চেষ্টা হবে। সেটা সম্ভব হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে জনতা পার্টির অনেকে রয়েছেন, এঁরা রজনী কোঠারীর নাম শুনেছেন কি না জানি না, রজনী কোঠারী ভারতবর্ষের অন্যতম শ্রেষ্ঠ পন্ডিত, তিনি জনতা পার্টির সঙ্গে যুক্ত, তিনি কি বলছেন কেন্দ্র রাজ্য সম্পর্কের ব্যাপারে এবং কেন্দ্রের দুর্বলতা রাজ্যকে বেশি ক্ষমতা দিলে কেন্দ্র দুর্বল হবে—তিনি তাঁর সাম্প্রতিকতম গ্রন্থ ১৯৭৭ সালে বেরিয়েছে, নাম ডেমক্রাটিক পলিসি অ্যান্ড সোশ্যাল চেঞ্জ ইন ইন্ডিয়া—১৯৭৭, এই বইতে বলছেন, It has become clear and not for the first time, that in order that the apex centre is effective it must see to it that the other centres too function effectively. The arithmetical motion that any diffusion of power downwords reduces the power of the apex centre has no place in constitutional History. তিনি পরিস্কার করে বলছেন যে রাজ্যকে বেশি ক্ষমতা দিলে কেন্দ্র কখনও দুর্বল হয় এটা কনস্টিটিউশন্যাল হিস্ট্রিতে নেই। আর ভারতবর্ষের অর্থনৈতিক উন্নয়নের বিষয়ে আলোচনা করে রজনী কোঠারী তাঁর এই গ্রন্থে কি বলছেন? যদি ভারতবর্ষকে আজকে অর্থনৈতিক উন্নতি করতে হয় তাহলে রাজ্যকে বেশি ক্ষমতা দিতে হবে এবং সেই কথা বলতে গিয়ে তিনি এই গ্রন্থে বলছেন, "Many new plans for giving a new look to planning have been drawn up, including the setting up of state planning Boards and district planning units, blueprints for growth centres and various other regional exercises, but none of them has taken off the ground. Thanks to the drift and stagnation that have crept into the overall administrative system which is a direct result of inactivity at the Centre resulting from an overload of functions and corresponding decline of effective functioning of the peripheries. In an open and democratic society when the peripheries stop functioning the centre also stops functioning. তাই আজকে জাতীয় বিতর্ক শুরু হোক। এই বিতর্কে আপত্তি কি আছে?

আলোচনার ভিতর দিয়ে এই বিষয়ে একটা ফয়সালা হোক। এই বলে আমি রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3-00 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ভাষণ এই হাউসে রেখেছেন, এটা আমি আগাগোড়া পড়েছি এবং আমার প্রতিক্রিয়া এই হাউসের সামনে দেবার চেষ্টা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি আগাগোড়া পড়ে যাওয়া যায় তাহলে দেখা যাবে এখানে এই ভাষণে আমাদের মৌলিক সমস্যা সমাধানের কোনও ইঙ্গিত নেই, এটা একটা মামুলি ভাষণ। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এখানে কৃষিমন্ত্রী মহাশয় বসে আছেন, জানি না হেলথ মিনিস্টার নেই, এখানে এত বড় একটা ভাষণ, যেখানে আমাদের সমস্ত অর্থনীতি নির্ভর করছে কৃষির উপর, এই কৃষির ব্যাপারে তার কোনও ব্লু প্রিন্ট বা এই জাতীয় কোনও কিছু আভাস এই ভাষণে নাই। কৃষি বিষয়কে সম্পূর্ণ ইগনোর করা হচ্ছে। জানি না এটা কেন করা হচ্ছে, কৃষি বিভাগ বোধ হয় ফরোয়ার্ড ব্লকের মন্ত্রীর অধীন সেইজন্য এটা হচ্ছে। অপর দিকে হেলথ মিনিস্টার এখানে নেই, থাকলে ভাল হত—হেলথ বিভাগ আর.এস.পি.র সেইজন্য স্বাস্থ্য বিভাগের উপরও গুরুত্ব দেওয়া হয় নি। এই দুটো বিভাগের উপর মোটেই গুরুত্ব দেওয়া হয় নি। হেলথের ব্যাপারে একটা কথাও নেই, শুধু মাত্র পানীয় জলের কথা ছাড়া। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাসপাতালে যদি যান তাহলে দেখতে পাবেন যে কি ভয়াবহ অবস্থা। যদি কোনও মুমূর্ষু রোগী বাইরে থাকে তাহলে তাকে হাসপাতালে নিয়ে যাবার জন্য কোনও অ্যাম্বুলেন্সের ব্যবস্থা নেই। মুর্শিদাবাদ জেলার ভরতপুর প্রভৃতি জায়গার সভ্যরা আছেন, তাঁরা জানেন যে, যদি কোনও রোগী মারাও যায় তাহলেও তাকে হাসপাতালে নিয়ে যাবার জন্য কোনও অ্যাম্বুলেন্স পাওয়া যায় না। গরিব লোকেদের পেট্রলের খরচ দিয়ে হাসপাতালে রোগী নিয়ে যেতে হয়। তারপর যে সমস্ত রোগী হাসপাতালে আছে তাদের চিকিৎসার জন্য, ওষুধ-পত্র আনার জন্য স্লিপ দিয়ে দেওয়া হয়, রোগীকে বাইরে থেকে ওষুধ ক্রয় করতে হয়। আমার মনে হয় আমাদের যে সমস্ত সমস্যা আছে, তার প্রধান হচ্ছে কৃষি এবং স্বাস্থ্য। অথচ এই বিষয় দুটির প্রতি বর্তমান সরকারের কোনও নজর নেই, তাঁরা এবিষয়ে চুপচাপ। এই বিষয় দুটির উন্নতির জন্য কোনও ব্লু-প্রিন্ট নেই, কোনও কর্মসূচি নেই এবং রাজ্যপালের ভাষণের মধ্যেও কিছু বলা নেই। তাঁরা দেশকে কোথায় নিয়ে যেতে চান সে সম্বন্ধেও কোনও আভাস দেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণের চতুর্থ অনুচ্ছেদে আমরা দেখছি যে একটি বিষয়ের খুবই প্রশংসা করা হয়েছে। ওঁরা বলছেন ওঁরা গণতন্ত্রের পুনর্প্রতিষ্ঠা করেছেন। সেটা কিভাবে, তার নমুনা হচ্ছে ১৪৬২৮ জন বিচারাধীন বন্দিকে মুক্তি দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বলেন আইনের শাসন তাঁরা প্রবর্তন করতে চান। অথচ যে সমস্ত কেস বিচারাধীন আছে সেই সমস্ত মোকদ্দমা উঠিয়ে নিয়েছেন। আমাদের হালিম সাহেব পলিটিক্যাল মার্ডার সম্বন্ধে বলেন, পলিটিক্যাল ডাকাতি সম্বন্ধে বলেন। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, আমি জানি সেশন

কোর্ট থেকে রেপ কেস উঠিয়ে নেওয়া হয়েছে। এটা নাকি পলিটিক্যাল রেপ্। যদি সি.পি.এম-এর কোনও লোক আসামী হয় তাহলে সেটা পলিটিক্যাল রেপ্ হয়।

[3-00—3-10 P.M.]

এই যে ১৪৬২৮ জনের বিরুদ্ধে মামলা উঠিয়ে নেওয়া হল, এদের বিরুদ্ধে বিচারালয়কে বিচারের কোনও চান্স দিলেন না কেন? আপনাদের তো পাবলিক প্রোসিকিউটর এবং সাক্ষ্য প্রমাণ আছে, কেন মোকদ্দমা উঠিয়ে নিলেন? রুল অফ 'ল' আইনের শাসন পুনর্প্রবর্তন করবেন বলা হচ্ছে, তাহলে যেটা করছেন, ইজ ইট ডেমক্রেসি? মামলা উঠিয়ে নেওয়া কি ডেমক্রেসি? এজিনিস কোথায় আছে? আর পি সি-র কোনও জায়গায় আছে? আপনারা বড় বড় কথা বলেছেন, অথচ দেখা যাচ্ছে বিচারাধীন আসামীর বিচারের সুযোগ বিচারালয়কে না দিয়েই তাকে ছেড়ে দিচ্ছেন, মামলা উঠিয়ে নিচ্ছেন। কত গুলি কেস উঠিয়ে নিয়েছেন, বলেছেন মেরিটস নেই, শুধুই পলিটিক্যাল কেস। আমি কতগুলি কেস সম্বন্ধে বলছি, এল আর অফিসের মেমো নং—৪১৩৪ সি, ডেটেড ১৭/৯/৭৭, ওঁরা লিখছেন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে, Sir, in sending herewith list of cases I am to request you to direct the public prosecutor in charge of cases to move the court concerned for withdrawal of the cases stated therein and intimate to this office action taken in the matter within a week from the date of receipt of this letter. এই হচ্ছে উইদড্রর নমুনা। এই রকম অনেক গুলি কেস আছে। Case No. GR 55 of 1978, G.R.655 of 1976, G.R.533 of 1975, G.R.399 of 1976, G.R.67 of 1976, G.R.212 of 1974 from Kandi sub-Divisional Magistrate Court. এবং আরও আছে, যেমন জি.আর. ৬৮০/৭০ জঙ্গীপুর সাব-ডিভিসন জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট কোর্ট। এগুলিতেও এইভাবে বলা হচ্ছে। অথচ এখানে বলা হয়নি কেন মামলাগুলি উঠিয়ে নেওয়া হচ্ছে। কিছুই বলা হয় নি, অথচ পাবলিক প্রোসিকিউটর দরখাস্ত করছে, Enclosed please find the attested copy of letter that Ld.L.R. of West Bengal is directed for withdrawal of the case and intimate to this office. রেপ কেস হচ্ছে, সেশন কমিটমেন্ট এগিয়েছে, চার্জ ফ্রেম করা হয়েছে অথচ সেই কেস উঠিয়ে নেওয়া হয়েছে অর্থাৎ এটা পলিটিক্যাল রেপ, এটা আই.পি.সির মধ্যে পড়ে না। আমার মনে হয় হালিম সাহেব এবং জ্যোতিবাবুর লিগ্যাল ডিকসনারিতে এই সমস্ত ডেফিনেশন পাওয়া যাবে। শেখ্ আব্দুল আজিজ ইনি পাটলিয়া ইউনিয়ন বিদ্যাভবনের হেডমাস্টার কাম সেক্রেটারি ছিলেন। এই ভদ্রলোক সি.পি.এমের লোক। তিনি ফিকটিসাস টিচার, যাদের কোনও অস্তিত্ব নেই। তিনি তাদের নামে ডি.এ. এবং সিডিউল কাস্টস ছাত্রদের হোস্টেল গ্রান্ট প্রভৃতি ২৫ হাজার ৪৭৪ টাকা আত্মসাৎ করেছেন এবং সেই কেস উইথড্র করা হয়েছে। যেখানে গভর্নমেন্টস মানি এবং পিপলস মানি ইনভলভড। উনি বলছেন, আমরা ভাল আছি, কোনও গোলমাল নেই। আমি বলতে পারি কি এই সমস্ত মামলা মোকর্দ্দমা কেন উঠিয়ে নেওয়া হল? এর কারণ রাজনৈতিক নয়, অর্থনৈতিক কারণ, আর এই সমস্ত লোক ইনসটেড অফ

এনগেজিং লইয়ারস দে আর কামিং টু পাবলিক প্রসিকিউটরস অর অ্যাসিস্টান্ট পাবলিক প্রসিকিউটরস। সেখানে পেমেন্ট হচ্ছে এবং সেই পেমেন্ট রাইটার্স বিল্ডিং এ নয়, ধর্মতলায় হয়, তাঁরা এক কলমের খোঁচা দিয়ে সেই কেস তুলে দিচ্ছেন এবং সেই টাকা সি.পি.এমের ত্রয়োদশ সম্মেলনে ব্যয়িত হয়েছে। (**শ্রী হাজারী বিশ্বাস ঃ ইউ মাস্ট প্রুভ ইট**)। এছাড়া নির্মল বাবু এবং আরও অনেক সভ্য কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্পর্কে অনেক বক্তব্য রেখেছেন। আমার মনে হয় এটা জাতীয় স্তরে বিতর্ক হলে তাতে আমার কোনও আপত্তি নেই, নিশ্চয়ই বিতর্ক হওয়া উচিত। তবে যদি ক্ষমতা রাবনের হাতে যায়, তাহলে সেই ক্ষমতা কিভাবে সৎ-ব্যবহার করবে সেটা দেখা দরকার। সরকারের এখন যে ক্ষমতা আছে সেই ক্ষমতা বলে হাজার হাজার বিচারাধীন মামলা যদি উঠে যায় এবং এইভাবে যদি ক্ষমতার সৎ-ব্যবহার করেন তাহলে সেন্টার থেকে ক্ষমতা পেলে দিনের বেলায় রাস্তায় গলা কাটবেন। গণতন্ত্রকে সত্যিকারের যদি শক্তিশালী করতে হয় এবং শক্তিশালী করার জন্য ক্ষমতা হস্তান্তর নিশ্চয়ই করা উচিত কিন্তু দেখতে হবে কাদের হাতে ক্ষমতা যাচ্ছে?

[3-10—3-40 P.M. including adjournment]

আমি বলছি জাতীয় স্তরে এই আলোচনা হওয়া উচিত তাতে কোনও আপত্তি নেই। কিন্তু আপনাদের হাতে ক্ষমতা দেওয়া ঠিক হবে না। কারণ আপনারা সকলেই এক একজন ক্ষুদে ডিক্টেটার। কিছুদিন আগে ফরোয়ার্ড ব্লক থেকে আপত্তি হয়েছিল ১৫/২/৭৮ তারিখে। তারা বলছেন যে সি.পি.এম সমস্ত প্রশাসন কে তাদের দলের কাজে ব্যবহার করছে। এ কথাটা সম্পূর্ণ ঠিক। আপনারা থানায় গেলে দেখতে পাবেন কোনও অফেন্স সি.পি.এম কর্মীরা করলে তার জন্য থানায় কোনও কেস রেজেস্ট্রি হচ্ছে না। খুন হলে তারা কেস নিচ্ছে। কিন্তু সি.পি.এম কর্মী হলে থানা তাকে গ্রেপ্তার করছে না। মার্ডার কেস তারা নিচ্ছে, কিন্তু নেবার পর আসামী ধরছে না। এটা ফরোয়ার্ড ব্লকের লোকেরা বলেছে যে সি.পি.এম বিভিন্ন জেলায় দলীয় স্বার্থে প্রশাসনকে ব্যবহার করছে এবং সাধারণ মানুষের উপর অত্যাচার করছে। রবিবার ফরোয়ার্ড ব্লকের বহু সদস্য এই অভিযোগ করে বলেছেন, গ্রামে যান দেখবেন অত্যাচার করছেন। কিন্তু সেখানে কোনও প্রতিকার নেই। থানায় পুলিশ কেস নিচ্ছে না। অথচ তারা বলছেন প্রশাসন আইনের শাসন গণতন্ত্র ঠিক ভাবে চলছে। যাঁরা গণতন্ত্র বিরোধী তাঁরাই আবার মুখে বড় বড় কথা বলছেন। আপনারা রেপ কেস এর আসামী ছেড়ে দিয়ে গণতন্ত্র প্রতিষ্ঠা করছেন নির্মলবাবু বলেছেন ক্ষমতা হস্তান্তরিত হওয়া উচিত। কিন্তু সি.পি.এম এক দিক থেকে ক্ষমতা চেয়েছেন আর একদিকে তারা ক্ষমতাকে সংকুচিত করছেন। ইউনিভার্সিটি, পঞ্চায়েত, সেকেন্ডারি বোর্ড, ইত্যাদি জায়গায় যে অটোনমি ছিল সেগুলিকে নষ্ট করে দিয়ে তারা সমস্ত ক্ষমতাকে দলীয় স্বার্থে কুক্ষিগত করেছেন। এরাই আবার ক্ষমতা চাইছেন? অর্থাৎ ক্ষমতা দাও যাতে পার্টির কাজে তা ব্যবহার করতে পারেন। স্বায়ত্বশাসন প্রতিষ্ঠানগুলোর ক্ষমতা কেড়ে নিয়ে তারা এগিয়ে যেতে চাইছেন। সেখানে ক্ষমতা বিকেন্দ্রীকরন করা দরকার সেখানে তা না করে আপনারা কুক্ষিগত করছেন। বৃটিশ যা করতে লজ্জা

পেয়েছিল আপনারা তাই করছেন। তারা বলছেন শিক্ষাক্ষেত্রে শান্তি বজায় আছে কিন্তু আজকের কাগজেই দেখলাম ভাইস চ্যান্সেলর এবং আরও ৩০ জন ঘেরাও। কিছু দিন আগে মেডিকেল কলেজে আপনারা পুলিশ পাঠিয়ে ছিলেন। আজ আবার দেখছি ভি.সি. অ্যান্ড ৩০ আদারস ঘেরাও। অথচ আপনারা বলেছেন শান্তি বজায় আছে। ছেলেদের গ্রেস দিয়ে কিভাবে তাদের হাত করতে পারা যায় সে চেষ্টা আপনারা করছেন। সেজন্য মনে হচ্ছে এই সরকার হচ্ছে গভর্নমেন্ট ফর দি গ্রেস। আপনারা যেভাবে কমিশন করছেন তা দেখে মনে হচ্ছে গভর্নমেন্ট অব দি কমিশন ফর দি কমিশন বাই দি কমিশন। ১৯৬৭ সাল থেকে কমিশন করুন তাহলেই সব খবর বেরিয়ে আসবে। আপনাদের কাছে অ্যাসিসটেন্ট পি.পি. একটা দরখাস্ত দিলেন। অমনি এল.আর বলে দিলেন মামলা উঠিয়ে নিন। তাহলে গণতন্ত্র কোথায় থাকল? এছাড়া জ্যোতিবাবুর আমলে সবই অন্ধকার। তিনি কি বিদ্যুৎ মন্ত্রী তা জানি না। তাঁর নিজস্ব জ্যোতি ছাড়া আর কিছুই নেই। তিনি ভাবছেন আমার নামের জ্যোতি যদি চারদিকে ছড়িয়ে যায় তাহলেই আলো হবে। বিদ্যুতের আর দরকার নেই। কংগ্রেস আমলে যে বিদ্যুৎ ছিল তাও চলে গেছে। কংগ্রেস আমলে শীত কালে কোনও সময় অন্ধকার হয়েছে? কিন্তু এখন প্রত্যেকটা দিন প্রত্যেকটি জায়গায় ৭/৮ ঘন্টা করে লোডশেডিং চলছে। এইভাবে পশ্চিমবাংলাকে অন্ধকার করে দিচ্ছেন। কৃষি শিল্প সব বন্ধ হয়ে যাচ্ছে। আপনাদের সব কথা ভাঁওতা ছাড়া আর কিছু নয়। সুতরাং আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি।

(At this stage the House was adjourned till 3.40 P.M.)

[3-40—3-50 P.M.]

**(After Adjournment)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অন এ পয়েন্ট অব ইনফরমেশন, স্যার। আজকে আই এফ এ টেন্টের ওখানে ঢিল ছোঁড়াছুঁড়ি হচ্ছে এবং টি আর গ্যাস ছোঁড়াছুঁড়ি হচ্ছে অফিস পাড়াতে, এমন কি দুধারে লোকের দোতলা বাড়িতে ইঁট পড়ছে। এই রকম একটা ইমপর্ট্যান্ট জায়গাতে এই রকম একটা বিচ্ছিরি কাণ্ড হচ্ছে, জনজীবন বিপন্ন হয়ে পড়েছে, গাড়ি যেতে পারছে না, গাড়িতে ঢিল এসে পড়ছে। কলকাতা শহরের বুকে অফিস পাড়াতে এই রকম ঘটনা যাতে না হয় সেজন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** এখানে পরিষদীয় মিনিস্টার আছেন, আপনি ব্যাপারটা একটু দেখুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণ এবং সেই সম্পর্কে আনীত ধন্যবাদ প্রস্তাব আমি সমর্থন করছি। গত দিন থেকে আজ পর্যন্ত বিরোধি-পক্ষের নেতারা যে সমালোচনাগুলি করছেন সেই প্রসঙ্গে বলতে গিয়ে প্রথমে কোন পটভূমিতে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছিল তা বলা দরকার। একজন পাশ্চাত্য বিশেষজ্ঞ ভারতবর্ষ সম্পর্কে গবেষণা করে বলেছেন যে ভারতবর্ষের ১২ থেকে ১৫ কোটি জনসংখ্যা রিডানড্যান্ট পপুলেশন হিসাবে গণ্য হয়েছে এবং সেই পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গের কম করে

১ কোটি মানুষ রিডানড্যান্ট বা বাড়তি উদ্বৃত্ত বলে গণ্য হবে, সমাজে যারা কোনও প্রয়োজনে আসবে না। এই পটভূমিতে পশ্চিমবঙ্গে ৬ মাস আগে বামফ্রন্ট সরকার এসেছে এবং ৬/৭ মাস ধরে বামফ্রন্ট শাসন চলছে এবং ৩৬ দফা কর্মসূচির ভিত্তিতে যে বিপুল কর্মোদ্যোগ গ্রামাঞ্চলের মানুষকে উদ্দিপিত করেছে তা নিশ্চয়ই বিরোধী পক্ষের বন্ধুরা ভালই জানেন। তার কারণ মানুষ যত বামফ্রন্টের সমর্থনে ব্যাপক এগিয়ে আসছেন ভারতবর্ষের পুঁজিপতি শ্রেণী, ধনিক বণিক জোতদারদের প্রতিনিধিত্ব যাঁরা করছেন তাঁরা তত আতঙ্কগ্রস্ত হয়ে পড়ছেন এটা আমরা দেখছি। পশ্চিমবঙ্গের শ্রমজীবী মেহনতী মানুষ দেখছেন যে পশ্চিমবঙ্গের রাজনীতিতে স্বনির্বাচিত অভিভাবক প্রবীন নেতা প্রফুল্লচন্দ্র সেন থেকে শুরু করে যুব কংগ্রেস মাঝে মাঝে আন্দোলন করার যে হুমকি দিচ্ছেন দেশের মানুষ সেটা কৌতুকভরে লক্ষ্য করছে। কিন্তু একটা কথা ৩৬ দফা সূচিকে সুষ্ঠুভাবে কার্যকর করার জন্য আমরা যে বাস্তব অবস্থাগুলির সম্মুখীন হচ্ছি, যেসব বাধার সম্মুখীন হচ্ছি, সেইসব প্রশ্নের নিশ্চয়ই পর্যালোচনা হওয়া বাঞ্ছনীয় আজকে প্রথম কথা শিক্ষা ক্ষেত্রে যেমন আমরা দেখছি পঞ্চম এবং ষষ্ঠ শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক ঘোষণার পর থেকে, যা কার্যকর হবে ১৯৭৯ সাল থেকে, সপ্তম এবং অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করার নীতি তারজন্য নিশ্চয়ই ব্যাপক জনসাধারণ যারা শিক্ষায় পশ্চাদপদ তাদের আশীর্বাদ বামফ্রন্ট সরকার পেয়েছেন। এই প্রসঙ্গে আর একটা কথা বলা দরকার এবং সেটা হল যে সমস্ত বিদ্যালয়ে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে সেগুলি নিশ্চয়ই গণতান্ত্রিকভাবে নির্বাচিত হওয়া দরকার। আপনারা জানেন ২ বছরের উচ্চ মাধ্যমিক নামে যে শিক্ষাক্রম চালু হয়েছে একাদশ দ্বাদশ শ্রেণী তার দিকে যদি আমরা দৃষ্টিপাত করি তাহলে দেখব সেখানে একটা অব্যবস্থা চলেছে। দু বছর ধরে সেখানকার শিক্ষকদের কোনও বেতনক্রম নির্ধারিত হয় নি। যাঁরা মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষকতা করেন তাঁদের মধ্যে যাঁরা যোগ্যতা সম্পন্ন তাঁরা বিনা বেতনে শিক্ষকতা করছেন। আমি মনে করি এ সম্বন্ধে একটা সুনির্দিষ্ট নীতি নেওয়া দরকার। আমরা জানি গ্রামবাংলার মানুষ ওই হাজার হাজার বর্গাদার যারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত মাটিতে বসে চাষ করে ফসল ফলায় তাদের অধিকার সুরক্ষিত হয়েছে অর্থাৎ পশ্চিমবাংলার বিধানসভায় এই বর্গাদারদের রক্ষা করবার জন্য আইন পাশ হয়েছে। আজকে গরিব মানুষরা যে আমাদের পাশে এসেছে তার কারণ হচ্ছে তাদের আইন তৈরি হয়েছে। আমরা লক্ষ্য করেছি রাজ্যপালের ভাষণের মধ্যে বেনামদার কথাটা ঘোষণা করা হয়েছে। আমরা আরও লক্ষ্য করেছি এখনও যারা হাজার হাজার বিঘা জমি অক্টোপাশের মতো আকড়ে রেখেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আজ এটা পরিস্কার যে, মানুষ আন্দোলনের জন্য ময়দানে সংঘবদ্ধ হবে এবং সাধারণ মানুষ ও চাষী তাদের চোখের সামনে একটা আলো দেখতে পাচ্ছে। তারপর আমার বক্তব্য হচ্ছে আজকে যে সেটেলমেন্ট চলছে সেটা অত্যন্ত দুর্নীতিগ্রস্ত এবং আমরা দেখছি সেটেলমেন্ট ক্যাম্প জোতদারদের বাড়িতে বসছে এবং সাধারণ মানুষ তাদের কাছে প্রতারিত হচ্ছে। কাজেই বেনামী জমি উদ্ধারের ক্ষেত্রে সেটেলমেন্ট যাতে ভালভাবে হয় তারজন্য সংশ্লিষ্ট দপ্তরকে লক্ষ্য রাখতে হবে। জমি বন্টনের ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে গরিব চাষীদের মধ্যে নিশ্চয়ই জমি

বন্টন করতে হবে। জমি বন্টনের ক্ষেত্রে নিশ্চয়ই আমাদের সেই সজাগ দৃষ্টি থাকবে যে, মূলত গরিব চাষীদের হাতে যাতে জমি গিয়ে পৌছায়। আমাদের আন ইকনমিক হোল্ডিংকে কো-অপারেটিভের মাধ্যমে কাল্টিভাইস করতে হবে যাতে লার্জার ইমপুট হতে পারে এবং উৎপাদন বৃদ্ধি হয়। এইভাবে চললে যে সমস্ত জমি খাস হবে সেগুলি গরিব মানুষদের মধ্যে বন্টন করা যাবে। এতে আমাদের উৎপাদন বাড়বে এবং দেশের শ্রী বৃদ্ধি হবে। তারপর আমরা দেখতে পাচ্ছি ঋণের দায়ে যাদের জমি বিক্রি হয়ে গেছে তাদের সেই জমি ফেরত দেবার জন্য রাজ্যপালের ভাষণে ঘোষণা রয়েছে। এতে দেখতে পাচ্ছি প্রচুর বঞ্চনা বেদনা যাদের মধ্যে ছিল সেই গরিব মানুষরা আজ উৎসাহিত হচ্ছে। আর একটা কথা বলব, বি.ডি.ও-র অফিসে যে বিচার হয় তাতে আমরা জানি বি.ডি.ও-দের যাতায়াত থাকে সাধারণত ধনী কৃষকদের কাছে। কাজেই এবারে যদি একটা স্পেশ্যাল বেঞ্চ বা স্পেশ্যাল কোর্ট করা হয় তাহলে ভাল হবে এবং রাজ্যপালের ভাষণে গরিব মানুষদের সম্বন্ধে যে প্রত্যাশা করা হয়েছে সেটা কার্যকর হবে। তারপর, বিধানসভায় বসে আমরা বিদ্যুৎ সংকটের কথা শুনছি। এবং সেকথা শুধু বিরোধীপক্ষের নেতাই বলছেন না। আমরা দেখছি বিদ্যুতের অভাবে আজকে আমাদের উৎপাদন ব্যাহত হচ্ছে। এই ব্যাপারে বিরোধীপক্ষের নেতা শ্রদ্ধেয় কাশীবাবু যেকথা বলেছেন তাতে আমি তাঁকে বলছি, আপনি অনুগ্রহ করে এই সংকটের একটু গভীরে যান। একথা ঠিক নয় যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে বলে বিদ্যুৎ সংকট সৃষ্টি হয়েছে। একথা যদি কেউ বলেন তাহলে জিনিসটাকে অত্যন্ত সরলভাবে দেখা হবে।

[3-50—4-00 P.M.]

বিদ্যুৎ বিভ্রাটের যে মূল কারণ সে কারণ হচ্ছে ভারত হেভি ইলেকট্রিক্যাল লিমিটেড সেখানে যে জেনারেটিং সেলগুলি ঠিকমতো প্রুভেন হচ্ছে না, মেনটেন্যান্স অত্যন্ত খারাপ এবং ডিফেকটিভ যার ফলে শেষ পর্যন্ত অচল হয়ে পড়ছে, যাকে বলে ট্রানকি প্রজেক্ট সেই ভিত্তিতে তাপ-বিদ্যুৎ কেন্দ্রগুলি গড়ে তোলা হয় নি। এই অবস্থার জন্য আজকে বিদ্যুৎ সংকট। বিদ্যুতের যে সংকট সেটা এই ৬ মাসের জন্য হয় নি। স্বভাবতই আজকে দীর্ঘদিনের যে অব্যবস্থা সেই অব্যবস্থার ফলশ্রুতি হিসাবে বিদ্যুৎ বিভ্রাট সৃষ্টি হয়েছে। তাই আজকে বামফ্রন্টের উপর দোষ চাপালে উদোর পিন্ডি বুধোর ঘাড়ে চাপানো হবে। আমি বিশ্বাস করব এরপরে যে সমস্ত বক্তা আছেন তারা নিশ্চয়ই বিদ্যুতের ক্ষেত্রে গঠনমূলক সমালোচনা রাখবেন। স্যার, পরবর্তী যে কথা অনেকে বলেছেন যে পঞ্চায়েত বাতিল করে দেওয়া হয়েছে, পঞ্চায়েত ব্যবস্থা বাতিল করে দেওয়া হয়েছে। পঞ্চায়েতে কারা ক্ষমতায় ছিল, কাদের হাতে ক্ষমতা ছিল—আজকে ১৫/২০ বছর ধরে পঞ্চায়েতে নির্বাচন হয় নি, সেখানে একটা কায়েমী স্বার্থের চক্র গড়ে উঠেছে, যারা জনসাধারণ থেকে বিচ্ছিন্ন জোতদার জমিদার তারাই বসেছিল। সেজন্য মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে স্পষ্ট করে ঘোষণা করেছেন যে পঞ্চায়েতের নির্বাচন হবে। কিন্তু এই পঞ্চায়েত নির্বাচনে আজকে মন্ত্রিসভাকে ভাবতে হবে শুধু টি আর এবং জি আর ইত্যাদির বিলি বন্টনের জন্য পঞ্চায়েত নির্বাচন বাঞ্ছনীয় নয়। পশ্চিমবাংলার সমস্ত জায়গা

জুড়ে পঞ্চায়েতের নির্বাচন—এতবড় একটা কান্ড শুধু টি আর এবং জি আর বিলি করবার জন্য নয়। আজকে পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষের হাতে ক্ষমতা দেওয়া দরকার এবং পঞ্চায়েতের হাতে ব্যাপক ক্ষমতা দিতে হবে। পশ্চিমবাংলা ভারতবর্ষের একটা রাজ্য, আমরা দেখেছি মহারাষ্ট্রে সেখানে পঞ্চায়েতের হাতে ব্যাপক ক্ষমতা দেবার ফলে এবং তামিলনাড়ুতে পঞ্চায়েতের হাতে ব্যাপক ক্ষমতা দেবার ফলে সেখানে যারা ক্ষেত মজুর তারা সেখানে ৭/৮ মাস কাজ পায় এবং বাকি যে সময়টুকু তারা বছরে কাজ পায় না সেখানে যারা রেজিস্ট্রার লেবার আছে বছরের বাকি ৩/৪ মাস তাদের মাথাপিছু ১ টাকা করে দেওয়া হয়। স্বভাবতই এটা ভারতবর্ষের একটা প্রদেশে সম্ভব হয়েছে এবং সেজন্য আমাদের এই ব্যাপারে কেন্দ্রের মুখাপেক্ষী হতে হবে না। বর্তমানে সংবিধানের যে চৌহদ্দী সেই চৌহদ্দীর মধ্যেই, আমরা করতে পারি। আমাদের গ্রামাঞ্চলে যেখানে শতকরা ৪০ জন ক্ষেতমজুর যারা কাজ পায় না, তারা অভাবগ্রস্ত, তারা দারিদ্রক্লিষ্ট সেই সমস্ত মানুষের কাছে আমরা কাজ পৌছে দিতে পারি। স্বাভাবিকভাবে আজকে মন্ত্রিসভাকে এই দিকে দৃষ্টি দিতে হবে। এই দৃষ্টিভঙ্গিতে আজকে গ্রামাঞ্চলের ক্ষেতমজুর যারা কাজ পায় তার ব্যবস্থা করতে হবে। স্যার, পরবর্তী কথা সেটা হচ্ছে যে প্রশাসনের ক্ষেত্রে আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে সে সব কথা এখানে আলোচিত হওয়া দরকার। আমরা দেখেছি ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট থেকে গ্রামাঞ্চলে আর সি পি এম এবং এ সি পি থেকে যে সমস্ত কাজ হয় সেই কাজগুলি কিভাবে চলছে। গ্রামাঞ্চলের ছোট ছোট কাজ যেমন রাস্তাগুলির কাজ, সেচের সুবিধার জন্য ছোট ছোট খাল খনন করা ইত্যাদি সেগুলির কোনও কাজই হচ্ছে না। আমরা ব্লকস্তরে যে স্কীমগুলি করে দিচ্ছি সেগুলি জেলা হয়ে রাইটার্স বিল্ডিং-এ আসছে আর সেগুলি ফেরত যাচ্ছে না। অথচ মার্চ মাসের মধ্যে কাজগুলি সম্পন্ন করতে হবে। কিন্তু বাস্তব অবস্থা হচ্ছে গ্রামাঞ্চলে এই সব জায়গাতে এখনও স্কীমগুলি পৌছাচ্ছে না। সুতরাং কাজ করা যাচ্ছে না। মার্চ মাসের পর স্বাভাবিক ভাবে সেই টাকা গুলি ফেরত যাবে। প্রশাসনের এই শৈথিল্য মন্থরতা এই মন্থরতাকে দূর করবার জন্য মন্ত্রীদের যে কর্মদক্ষতার যে ভূমিকার প্রয়োজন সেদিকে লক্ষ্য করতে হবে। আমাদের যারা বামফ্রন্টের মন্ত্রী তারা অনেক সংগ্রামের মধ্যে দিয়ে অনেক লড়াইয়ের মধ্যে দিয়ে অনেক অগ্নি পরীক্ষার মধ্যে দিয়ে তারা এসেছেন তাদের সদিচ্ছা সম্পর্কে কোনও প্রশ্ন উঠতে পারে না। কিন্তু বাস্তবে এইগুলিকে কার্যকর করতে গেলে প্রশাসন দ্রুততর হওয়া প্রয়োজন, এইদিকে দৃষ্টি দিতে হবে। এর পরের যে কথা, সেটা শুধু প্রশাসনের কথা নয়, এছাড়াও সেখানে আরও সমস্যা দেখা দিয়েছে। সেই সমস্যাগুলি হচ্ছে আজকে যদি কোথায়ও দুর্নীতিগ্রস্ত সরকারি কর্মচারী তার ব্যক্তিগত কারণে—আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি, মুর্শিদাবাদ জেলায় দেখেছি, তাকে কোনও কিছু সংস্কার করার জন্য আদেশ দেওয়া হয়, অর্ডার দেওয়া হয়, তাহলে দেখা যাবে সেই সদস্য কোনও সমিতির সঙ্গে যুক্ত হয়ে গেল এবং স্বভাবতই মন্ত্রীদের আদেশ নাকচ হওয়ার পক্ষে এটাই যথেষ্ট যে তার পক্ষ হয়ে সেই সমিতি আন্দোলন করছে এবং যার জন্য স্বভাবতই মন্ত্রীর আদেশ নাকচ হয়ে যায়। এই বাস্তব অবস্থাকে আজকে আমাদের মনে রাখতে হবে। নিশ্চয়ই সরকারি কর্মচারীরা তাদের স্বার্থে,

তাদের অধিকার প্রতিষ্ঠা করার জন্য লড়াই করবে কিন্তু আজকে গণতান্ত্রিক অধিকারের নামে প্রশাসনিক ব্যবস্থাকে, সুষ্ঠু প্রশাসনিক ব্যবস্থা, তার যে একটা নিয়ম আছে সেই পদ্ধতিটাকে যদি তাঁরা ভেঙ্গে ফেলতে চান তাহলে এই সমস্ত যাঁরা গণতান্ত্রিকতার কথা বলেন, দাবি দাওয়ার কথা বলে আন্দোলন করতে চাচ্ছেন, তাঁরা নিশ্চয়ই এই বামফ্রন্ট সরকারের শ্লোগান উচ্চারণ করবেন না। তারপর এখানে এ কথা বহুবার উচ্চারিত হয়েছে, আলোচিত হয়েছে, আমার যারা শ্রদ্ধাভাজন, তাঁরা কেন্দ্র ও রাজ্যের প্রশ্নে বহু আলোচনা করে গিয়েছেন যে সে সম্পর্কটা কি হবে। এই প্রসঙ্গে কাশীকান্ত মৈত্র মহাশয় এবং আরও অনেকে আলোচনা করে গিয়েছেন, স্বভাবতই এই বিষয়ের আলোচনায় অনুপ্রবেশ করতে চাই কিছুটা ইচ্ছা করেই। আমরা দেখেছি আজকে কেন্দ্রের হাতে ক্ষমতা যদি বেশি করে কেন্দ্রীভূত হয় তাহলে এর ফল কি হয় তা আমরা দেখেছি। কিন্তু রাজ্যগুলির হাতে যদি বেশি করে ক্ষমতা দেওয়া যায়, রাজ্যগুলির হাতে যদি স্বায়ত্ব শাসনের ক্ষমতা দেওয়া যায় বেশি করে তাহলে তাদের কৃষ্টি, সংস্কৃতি ঐতিহ্য তাদের ভাষা সংরক্ষণের যদি বেশি করে সুযোগ দেওয়া হয়, অধিক দায় দায়িত্ব যদি তাদের হাতে বেশি করে দেওয়া হয় তাহলে নিশ্চয়ই একথা বলতে পারি ভারতবর্ষের অখন্ডতা ভারতবর্ষের সংহতি রক্ষার পক্ষে সেটাই হবে সব থেকে বাঞ্ছনীয়। এটা অস্বীকার করার উপায় নেই এই ভারতবর্ষে নানা রকম বৈচিত্র আছে, নানা ভাষা, নানা বর্ণ নানা জাতি মিলে ভারতবর্ষ গড়ে উঠেছে, এই ভারতবর্ষের সংহতি রক্ষা হতে পারে যদি প্রতিটি জাতির যে কৃষ্টি, যে সংস্কৃতি এবং দেশের যে বিকাশ, সেইসব কিছুকে রক্ষা করার এবং তা বিকাশের যথাযথ ব্যবস্থা করে দেওয়ার মধ্যে দিয়ে এই ভারতবর্ষের অখন্ডতা রক্ষিত হবে এবং সেই কারণেই অধিক ক্ষমতার নিশ্চয়ই প্রয়োজন আছে। আমি এখানে সোভিয়েত রাশিয়ার কথা উল্লেখ করতে পারি। সোভিয়েত রাশিয়ায় যদিও ভিন্নমুখী রাষ্ট্র ব্যবস্থা, ভিন্ন অর্থনীতির উপর দাঁড়িয়ে আছে, সোভিয়েত রাশিয়ার কিন্তু সেখানকার সংবিধানে দেখেছি যে জাতিসংঘে মাইনর এশিয়া প্রতিনিধিত্ব রয়েছে, রাশিয়া প্রতিনিধিত্ব করছে, তারা কখনও ভাবে না যে রাশিয়া থেকে তারা বিচ্ছিন্ন হয়ে যাবে। কিন্তু ভারতবর্ষ একটা ধনবাদী দেশ এবং এই ব্যবস্থার মধ্যে দিয়েই সেখানে বিচ্ছিন্নতার যে বীজ সেই বীজ থেকে গিয়েছে। আজকে ভারতবর্ষের ক্ষেত্রে সেদিকে লক্ষ্য রেখে আমাদের কেন্দ্র রাজ্য সম্পর্কের ব্যাপারে নিশ্চয়ই রাজ্যের হাতে ক্ষমতা বেশি দিতে হবে। তবু আমি একটি সাধারণ মানুষের যে কথা সে কথা এক মিনিটের মধ্যে উত্থাপন করতে চাচ্ছি। বামফ্রন্ট মন্ত্রিসভা স্বভাবতই যে সিদ্ধান্ত করেছেন কিন্তু শেখ আবদুল্লার দৃষ্টিভঙ্গির সঙ্গে আমার মনে হয় পশ্চিমবঙ্গের মানুষ এক হতে পারছে না। ঘর পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলে ডরায়। সাধারণ মানুষের যে ফিলিং সেই ফিলিংটা বিধানসভায় রাখতে চেষ্টা করছি। এই কথা, ঘর পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলে ডরায়, শেখ আবদুল্লার স্বাধীনতার পর তাঁর যে ভূমিকা সেই ভূমিকা ভারতবর্ষের অখন্ডতার পক্ষে ছিল না। যদিও তিনি অত্যন্ত নির্ভিকভাবে বলেছেন যে রাজ্যের হাতে বেশি ক্ষমতা চাই কিন্তু সাধারণ মানুষ তাঁর বক্তব্য সম্বন্ধে সন্দিহান হচ্ছেন। আমাদের শ্রদ্ধেয় শ্রী জ্যোতিবসু যখন

দাবি করছেন, পশ্চিমবাংলার হাজার হাজার দরিদ্র নিপীড়িত মানুষ যারা ৩০ বৎসর ধরে তাদের শাসন শোষণে পর্যদুস্ত তারা জোরের সঙ্গে তাঁর হাতকে শক্ত করার জন্য সেখানে দাঁড়াবে এবং তারজন্য দরকার হলে সমস্ত ভারতবর্ষ জুড়ে যে আলোচনার সূচনা গড়ে উঠেছে, একটা গণতান্ত্রিক আন্দোলনকে রূপ দেবার জন্য সচেষ্ট হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-00—4-10 P.M.]

**Appointment of Higher Judical Services Officer as Provident Fund Commissioner, West Bengal.**

**শ্রী হাসিম আব্দুল হালিম :** অন এ পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, আমি একটা স্টেটমেন্ট করছি, গতকাল এবং আজ মাননীয় ভোলা সেন মহাশয় এবং সত্যরঞ্জন বাপুলি মহাশয় স্টেটমেন্ট করেছেন, আমরা সাঁই বাড়ির মামলার জন্যই নাকি জজ সাহেবকে ট্রান্সফার করেছি। আমি প্রথমেই বলতে চাচ্ছি এই যে তাঁদের স্টেটমেন্ট এটা হচ্ছে নেচার অব কনটেম্পট, এটা তাঁরা এই হাউসের সুযোগ নিয়ে করেছেন, হাউসের বাইরে এটা বলার তাঁদের সাহস নেই। এই স্টেটমেন্টে বাস্তবতা কিছু নেই। আমি একটা চিঠি পড়ছি, এটা হাইকোর্টের রেজিস্ট্রার অ্যাডভোকেট জেনারেল লিখেছেন, এটা আমি হাউসের সদস্যদের অবগতির জন্য পড়তে চাই।

My dear Advocate General,

Kindly refer to your D.O. letter No.259/AG/78 dated 14th February, 1978.

In reply, I am desired to say as follows :-

On a request from the Government of India through the State Government for recommending the names of a few officers for selection of one of them for the post of Deputy Secretary to the Central Secretariat, the court after ascertaining the willingness of some officers of the West Bengal Higher Judicial Services recommended in July, 1976 the names of

(1) Shri R.C. Ghose, A.D.J., Alipore

(2) Shri G.R. Bhattacharyya, A.D.J., Alipore, and

(3) Shri D.K. Ray, A.D.J., Barasat

according to seniority, for the purpose.

Thereafter, in May 1977, the Government of India in the Ministry of Home Affairs, enquired through the State Government whether in the event of selection, the services of the aforesaid three officers would be available for appointment to the post of regional provident fund commissioner, West Bengal. The Court then wrote to the State Government enquiring whether these 3 officers would be willing to work as Regional Provident Fund Commissioner if selected and all of them replied in the affirmative. The Court then intimated the State Government that they had no objection to spare services of any one of the three officers for the purpose.

Thereafter, in November, 1977 the Government of India having selected Shri G.R. Bhattacharyya for appointment as provident Fund Commissioner, West Bengal Region, the Court at the request of the State Government placed the sevices of Shri Bhattacharyya at their disposal for such appointment, with a direction to Shri Bhattacharyya to join his new appointment on receipt of necessary orders in that behalf after delivering the charges of his office of A.D.J., Alipore to the District Judge, 24-Parganas.

ভোলাবাবু ব্যারিস্টার লোক, মেম্বার অব দি ইংলিশ বার, ওকালতি করেন, দে নো দি প্রসিডিওর কি করে কি হয়, তবু জেনেশুনে এই রকম স্টেটমেন্ট করার অর্থ কাগজে ছাপবে, পাবলিক পড়বে। এই যে চিঠি এর ডেট হচ্ছে সেভেনটিস্থ ফেব্রুয়ারি, কিন্তু কথা হচ্ছে এতে বাস্তব পজিশন যা, তাতে স্টেট গভর্নমেন্টের কিছু করার নেই। আমরা জানতামইনা, এটা মে সেভেনটিসেভেনের ব্যাপার, হাইকোর্টের সিলেকশন করতে সময় লেগেছে, হাই কোর্ট ডিসিশন করেছেন এঁদের সার্ভিস অ্যাভেইলেবল, আমরা কি করব? এটা জুডিসিয়াল ক্যাপাসিটিতে করা হয়েছে, জুডিসিয়াল ডিসক্রিশনে করা হয়েছে। একজন জজ এক রকম মামলা করবেন আর একজন অন্য রকম করবেন, একথা বলে এঁরা জুডিসিয়ারিকে মেলাইন করছেন, ইন দি আই অব দি পাবলিক জুডিসিয়ালের উপর আমাদের বিশ্বাস আছে, নিরপেক্ষভাবে তাঁরা বিচার করেন। একজন ব্যক্তি হাইকোর্টে যেতে পারেন, এটা পুরানো কেস এতে আমাদের কি করার আছে? স্টেট গভর্নমেন্ট হ্যাভ নাথিং টু ডু ইন দিস ম্যাটার।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী দেবীপ্রসাদ বসু** : অধ্যক্ষ মহাশয়, আমি নিরাশবোধ করছি, বিরোধীপক্ষের বিতর্ক আমাকে সত্যই হতাশ করেছে। আমি ভেবেছিলাম বিতর্ক খুব জোরালো হবে, তাই না হওয়ায় হতাশ বোধ করছিলাম, বিতর্ক চলতে চলতে উষ্ণতর হওয়ার পরিবর্তে শীতার্ত বোধ করছি। তার কারণ হচ্ছে আপনি জানেন অধ্যক্ষ মহাশয়, আমরা অনেক দিন আগে যখন

ওদিকটায় বসতাম তখন আমাদের বিতর্ক কত বস্তুনিষ্ঠ, তথ্যনির্ভর ছিল, এটা আপনার বোধ হয় মনে আছে, কিন্তু এবারে যা ঘটল তাতে সোডার বোতলের খানিকটা ঝাঁঝ আর বুদবুদ ছাড়া আর কিছু নয়। বিরোধী দলের নেতা মাননীয় সদস্য শ্রী কাশীকান্ত মৈত্র সুদীর্ঘ বক্তৃতায় যা বললেন তা হল সদ্যমৃত কংগ্রেস সরকারের পোস্ট মর্টেম রিপোর্ট। কিন্তু তারজন্য আমাদের বামপন্থী সরকারকে দায়ী করা কেন? সেইটা কি এইজন্য যে সেটাও গভর্নমেন্ট অফ বেঙ্গল, এটাও গভর্নমেন্ট অফ ওয়েস্টবেঙ্গল? অতএব তারই ঘাড়ে সব দোষ চাপিয়ে দেওয়া যাবে। তবে এটা ঠিক বিরোধীপক্ষ রাজ্যপালের ভাষণ শুনে হতাশ হয়েছেন। কারণ রাজ্যপালের ভাষণ বাগাড়ম্বর সর্বস্ব চিরাচরিত ট্রাডিশনাল পথে হয় নি বলে। অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশ ট্রাডিশনাল দেশ। সেই হিন্দুযুগের রাজাদের আমলের ট্রাডিশন থেকে, আর এই বামফ্রন্ট সরকার হবার আগে পর্যন্ত একই ট্রাডিশন চলে এসেছে। সেই হিন্দুযুগের রাজাদের সেই ট্রাডিশনের কথাবার্তা তখনকার দিনের একটু শুনুন—"প্রবল পরাক্রমশালী নৃপযাহার অশ্বক্ষুর ক্ষিপ্ত ধূলিতে মধ্যাহ্নে মার্তন্ড আচ্ছন্ন হইয়া যায়, যাহার ক্রোধদীপ্ত ভ্রূকুটিতে সসাগর পৃথিবী প্রকম্পিত হয় যাহার হস্তের ইঙ্গিতে প্রবল ঝঞ্ঝা দীর্ঘ সংগ্রামে পরিণত হয় তিনি পরাজিত হইলেন।" আর আমাদের এই আগে পর্যন্ত যেসব রাজ্যপালের ভাষণ শুনবার সৌভাগ্য হয়েছে তাতে কি ছিল দেখুন ঃ—" আমার সরকার ইহা করিবে, তাহা করিবে। স্বর্গে সিঁড়ি করিবে, নরকে সুড়ঙ্গ করিবে। আকাশে উড়িবে, পাতালে ডুবিবে, অগ্নিতে প্রবেশ করিবে, জলে ঝাঁপ দিবে। এই সব বৃহৎ কর্মকান্ডের বিষয়ে আমার সরকারের মধ্যে আলোচনা চলিতেছে।" কার্যক্ষেত্রে ওই সরকার তাই করেছেন। যত্রতত্র শিলান্যাস করে বেড়িয়েছেন এবং সেগুলো আড়ম্বরপূর্ণ সমাবেশের ভিতর দিয়েই করেছেন। আর সেই শিলান্যাসের সামান্য অংশই পরিণত হয়েছে। আর বাকি শত শত শিলা কুম্মিমাত ধূলিতে আবদ্ধ থেকে ওই কুক্কুরের মূত্রে নিষিক্ত হচ্ছে আজও। গিয়ে দেখে আসুন। কাজেই তাদের এই বাগাড়ম্বর নেই বলে রাজ্যপালের এই বস্তুনিষ্ঠ সংযতবাক ভাষণ বিরোধীপক্ষকে হতাশ করবে তাতে আর আশ্চর্য কি। অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার যেন ইম্প্রুভমেন্ট ট্রাস্টের কোনও বুদ্ধিদীপ্ত তরুন ইঞ্জিনিয়ার, চোখের সামনে মেলে রেখেছে একটা বিরাট প্রকল্পের ব্লু-প্রিন্ট, আর সামনের থেকে ভেঙ্গে ফেলছে শুরু কানাগলির মধ্যে যত দাঁত বার করা জীর্ণ নড়বড়ে ভাঙ্গা বাড়ি। ইঞ্জিনিয়ার জানেন যে এখানে বিশাল রাস্তার ধারে যেসব বড় বড় ফ্ল্যাট বাড়ি হবে সেইগুলো বাড়ি ভাঙ্গা উদ্বাস্তুর দল যেয়ে বসাতে ৫/৬ বছর দেরি হবে। সেইজন্য ইঞ্জিনিয়ার রাস্তার ধারে পাশের জায়গায় মাটির ঘর তৈরি করছেন পরিস্কার পরিচ্ছন্ন। এই দেখে যদি কোনও উন্মাদ এসে বলে কি হে, কোথায় গেলো তোমার ব্লু-প্রিন্ট। এতো তোমার দেখছি কুঁড়ে ঘর, তাহলে সেই উন্মাদকে এ কথার কি জবাব দেওয়া যেতে পারে? বামফ্রন্ট সরকারের সামনে আছে ৩৬ দফার ব্লু-প্রিন্ট এবং সেই ব্লু-প্রিন্ট সামনে রেখে বামফ্রন্ট সরকার একের পর এক ছোট ছোট কাজ যেটা তাৎক্ষণিক দরকার সেটা সম্পূর্ণ করে দৃঢ়পায় এগিয়ে চলেছেন। বিরোধী পক্ষ বলেছেন ব্লু-প্রিন্ট নেই। ৩৬ দফাটাই ব্লু-প্রিন্ট, আর তারই অংশের পর অংশ কাজে পরিণত করে তারা এগিয়ে চলেছেন। এই সরকার যখন ক্ষমতায় এলো তখন বছরের অর্ধেক শেষ হয়ে

গিয়েছে, ৬ মাস শেষ হয়ে গিয়েছে। তখন একশো কোটি টাকা ঘাটতি নিয়ে এই সরকার গদীতে এলো এবং আসার সঙ্গে সঙ্গে সারা পশ্চিমবাংলার সর্বত্র জুড়ে একই সঙ্গে বন্যার তান্ডব শুরু হয়ে গেলো। মনে করে দেখুন অধ্যক্ষ মহাশয় সেই অসহায় অবস্থা দেশে। সরকার এসে দাঁড়িয়ে একশো কোটি টাকার ঘাটতি নিয়ে বললেন আমরা দেশের একটি লোককে মরতে দেবো না।

[4-10—4-20 P.M.]

সঙ্গে সঙ্গে এফ.এফ.ডব্লিউ, ফুড ফর ওয়ার্ক, কাজ শুরু হয়ে গেল। যেমন করেই হোক কাজ দিতে হবে। বলা হল মাটি নেই। আমাদের মুখ্যমন্ত্রী বললেন মাটি যদি না থাকে তাহলে ঘাস কাট—খেতে তো দিতে হবে, শুধু শুধু বসিয়ে খেতে দেওয়া হবে না। কেন না বসিয়ে বসিয়ে খেতে দিলে জাতীয় ভিক্ষুকে পরিণত হবে। সরকার এসে ৭ মাসের ভিতর এই কাজ শুরু করলেন। আর গ্রামীণ জনতাকে শোষণ মুক্ত করতে, তাদের ক্রয় ক্ষমতা যাতে বিনষ্ট না হয়ে যায় সেই জন্য বর্গাদার আইন সংশোধন করলেন, যাতে বর্গাদার উচ্ছেদ হয়ে নিঃস্ব জনতার ভীড় না বাড়ে সেইজন্য আইন তারা সংশোধন করলেন। আর ১২ বিঘা সেচ এলাকার জমি, ১৮ বিঘা অসেচ এলাকার জমি কর মুক্ত করে দিলেন। আর ষষ্ঠ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা করে দিলেন। আর যেটা ৩০ বছরের ভিতরও কল্পনাতীত ছিল সেই ব্যবস্থা চালু করলেন, অর্থাৎ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কর্মসংস্থানের ব্যবস্থা—এটা ট্রাডিশনাল পথে হয়নি, ট্রাডিশন ভাঙ্গা হয়েছে। আমরা দেখেছি বিগত ৬/৭ বছরের ভিতর যে দরখাস্ত করে নি, ইন্টারভিউ যায় নি, শুধু স্লিপ দিয়ে চামচা দিয়ে পাঠিয়ে দেওয়া হয়েছে, এ আমার চামচা একে গদীতে বসিয়ে দাও। কিন্তু এই প্রথম দলমত নির্বিশেষে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ভিতর দিয়ে কর্মসংস্থান ব্যবস্থা করা হয়েছে এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসার যাতে দুর্নীতি গ্রস্ত না হতে পারে সেইজন্য ক্রমিক ভাবে সিরিয়াসলি আগের নাম আগে অর্থাৎ যে আগে নাম রেজিস্ট্রি করিয়েছিল তার যাতে আগে আসে সেই উদ্দেশ্যে তদারকি কমিটি বসানো হয়েছে। মাননীয় সদস্য বললেন তদারকি কমিটিতে দুর্নীতি হতে পারে। এখন উনি যদি দাড়ি কামাবার ব্লেড দেখিয়ে বলেন এর দ্বারা মানুষের গলা কাটা যেতে পারে তাহলে যেতে পারে। তদারকি কমিটি করা হয়েছে এটা বড় কম কাজ করা হয় নি। অনেক বলিষ্ঠ সাহস থাকলে, অনেক উদার হৃদয় থাকলে এই কাজ করতে পারা যায়। কথা উঠেছে ১৯৭২ সনের পরে গণতান্ত্রিক আন্দোলনে যারা শহীদ হয়েছে তাদের ছেলেদের কেন কাজ দেওয়া হবে—কিন্তু গত স্বাধীনোত্তর যুগে ইন্দিরা গান্ধীর রাজত্বে গণতন্ত্রে যেভাবে বিঘ্নিত হয়েছে সেইভাবে আর কখনও হয় নি। ১৯৭১/৭২ সাল থেকে শুরু করে এই সেদিন পর্যন্ত যা হয়েছে তা ভারতের ইতিহাসে আর কখন হয় নি। সেই ইন্দিরা গান্ধীর জন্য আজকে একটা কংগ্রেস দুবার ভেঙ্গে দু টুকরো হয়েছে, এই কথা নিশ্চয়ই কংগ্রেস পক্ষ মানবেন এবং আরও ইন্দিরা গান্ধীর প্রবল চাপের ফলে একটা প্রচন্ড অসম্ভব সম্ভবে পরিণত হয়েছে—আদা, কাঁচাকলা আর সন্দেশ একত্রে মিলে গিয়ে জনতা পার্টি হয়েগেছে, যা ইন্দিরা গান্ধীর চাপ ছাড়া কখনও

সম্ভবপর হত না। সুতরাং ১৯৭২ সনের পরে ইন্দিরা গান্ধীর রাজত্বকালে দেশের গণতন্ত্রকে রক্ষা করতে গিয়ে যারা জীবন দান করল, তাদের ছেলেরা যদি আজকে কাজ পায়, যে পরিবার নিরন্ন বিপন্ন হয়ে গিয়েছিল সেই পরিবারের একটা ছেলে যদি কাজ পায় তাহলে তারজন্য আর্ত চীৎকার করবার কি প্রয়োজন ঘটতে পারে এটা আমার বুদ্ধিতে আসে না। আর বাহিরের সাধারণ মানুষের বুদ্ধিতেও তা আসবে বলে মনে হয় না। কথা উঠেছে এক হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হল না কেন, ঘোষণা ছিল—সরকার তো কখনও বলেন নি, আমরা তো কখনও বলিনি যে উদরাময় কৃশ শিশু যেমন বাড়ির সর্বত্রই বিষ্ঠা ত্যাগ করে থাকে তেমনি ১ হাজার বিদ্যালয় তেমনি তেমনি বসবে এমন কথা তো বলা হয় নি। সরকার বলেছেন এক হাজার বিদ্যালয়ের ব্যবস্থা করে রেখে দেওয়া হয়েছে, যেখানে যখনই প্রয়োজন হবে তখন ১ হাজার বিদ্যালয় বসিয়ে দেওয়া হবে। এখন অনুসন্ধান করে দেখা হচ্ছে বিদ্যালয় বিহীন গ্রাম পশ্চিমবাংলায় আছে কিনা এবং কটা আছে। দেখা যাচ্ছে ভুয়া স্কুল কতগুলি, দেখা হচ্ছে জনসংখ্যার অনুপাতে এক একটি গ্রামে কটা স্কুল করে রাখা হয়েছে, দেখা হচ্ছে সেইসব স্কুলে ছাত্র কত এবং শিক্ষক কত। এরকম প্রচুর দেখা গিয়েছে যে, ৬ জন মাত্র ছাত্র আর ৮ জন শিক্ষক। এইসমস্ত বিষয়গুলি অনুসন্ধান করে দেখা হচ্ছে। এইসব জিনিস দেখতে গিয়ে যদি এক হাজার স্কুলের ভেতরে কিছু নতুন স্কুল তৈরি করতে দেরি হয় তাহলে সেটা অসঙ্গত হয়েছে বলে কেউ মনে করবেন না। তারপর কথা উঠেছে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের মূল্যবৃদ্ধি সম্পর্কে। কেন এই মূল্য বৃদ্ধি সে সম্পর্কে প্রশ্ন তোলা হয়েছে। স্যার, এই সরকার সেটা রোধ করবার জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে চেয়েছিলেন। এই সরকার বলেছিলেন, সারা দেশে কঠোর কর্ডনিং করা হোক। বেঙ্গল রাইস—পশ্চিমবাংলায় এবারে অঢেল সেদ্ধ চাল হয়েছে সেই সেদ্ধ চাল প্রকিওর করা হোক, পশ্চিমবাংলার গম প্রকিওর করা হোক। কেন্দ্রীয় সরকারকে তারা বলেছিলেন আমাদের টাকা ধার দাও আমরা পশ্চিমবাংলার বাইরে থেকে ডাল, তৈলবীজ, আলু, পিঁয়াজ কিনে নিয়ে আসব এবং রেশনের মারফত ভরতুকি দিয়ে সেই ডাল, তেল, আলু, পিঁয়াজ, চিনি সরবরাহ করব। দেখব নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের মূল্য কি করে বাড়তে পারে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই প্রস্তাব গ্রহণ করার বদলে ঐ পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশের কুলাক চাষীদের স্বার্থে সারা ভারতবর্ষ থেকে কর্ডনিং তুলে দিলেন এবং পশ্চিমবাংলার প্রকিওরমেন্ট ব্যবস্থা বানচাল করে দিলেন এবং পশ্চিমবাংলা সরকার যা করতে চাইছিলেন তা করতে দিলেন না। কাজেই এই মূল্য বৃদ্ধির কথা কেন এখানে বলা হচ্ছে আমি বুঝতে পারছি না। এসব কথা এখানে বলবার কোনও কারণ নেই। যারা বন্ধ করে দিয়েছে তাদের কাছে গিয়ে জিজ্ঞাসা করুন কেন এই ব্যবস্থা তারা কায়েম করলেন, কাদের স্বার্থে করলেন? আমরা এর প্রবল প্রতিবাদ করেছিলাম, বলেছিলাম কর্ডনিং তুললে হবে না, প্রকিওরমেন্ট হবে না কিন্তু কেন্দ্রীয় সরকার অগ্রাহ্য করেছেন। এ নিয়ে দিল্লিতে দু/তিনবার যাওয়া হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকার অগ্রাহ্য করে দিয়েছেন। স্যার, আমরা বলি হোক না কেন, দুটি ব্যবস্থা পাশাপাশি থাকুক। একদিকে সারা ভারতবর্ষে ফ্রিট্রেড করা হোক এবং অপর দিকে আমাদের এই পশ্চিমবাংলা

এবং ত্রিপুরাতে স্ট্যাটুটারি রেশনিং করে সমস্ত নিত্যপ্রয়োজনীয় জিনিস রেশনের মাধ্যমে ভরতুকি দিয়ে আমরা দেব—দেখি কোথায় মূল্য বৃদ্ধি হয় আর কোথায় না হয়। সারা দেশে এক্সপেরিমেন্টাল বেসিসে এটা করা হোক, যাদের ভুল হবে তারা তা স্বীকার করে নেবে। কিন্তু তা ওরা করলেন না, এক কথায় সব নাকচ করে দিলেন ঐ হরিয়ানা, পাঞ্জাব, উত্তরপ্রদেশের কুলাক চাষীদের স্বার্থে। কাজেই প্রত্যেক ক্ষেত্রেই আজকে যদি এই অবস্থা হয় তাহলে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে নতুন করে বিবেচনা করা দরকার, তা না হলে এইভাবে চলতে পারে না। তারপর উঠেছে ১৪৪ ধারা নিয়ে। কাশীবাবু বলেছেন, ১৪৪ ধারা জারি করা হয়েছে। স্যার, কর্ডন-বিহীন অবস্থায় থাকার জন্য হাজার হাজার মন চাল সীমান্ত পার হয়ে বাংলাদেশে চলে যাচ্ছিল আলু ধানবাদে চলে যাচ্ছিল কোল ফিল্ড এরিয়াতে। স্যার, শুধু বর্ডার পাহারা দিয়ে চোরাচালান বন্ধ করা যায় না এবং কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী আভ্যন্তরীন চলাচল অবাধ হয়ে গিয়েছে—এইসব প্রতিরোধ করবার জন্য ১৪৪ ধারা জারি করা হয়েছে। পশ্চিমবাংলার যে আইনের অধিকার ছিল সেইটুকু প্রয়োগ করতে হয়েছে। তাছাড়া এখানে দ্বিতীয় কোনও উপায় ছিল না এই চোরাচালান আটক করবার জন্য।

[4-20—4-30 P.M.]

মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র মহাশয় বিদ্যুৎ ঘাটতির কথা বলেছেন, তাঁর সঙ্গে আমি একমত যে বিদ্যুৎ ঘাটতির ফলে কৃষি এবং শিল্পে ব্যাপক ক্ষতি হচ্ছে। কিন্তু কেন এটা হল? তিনি যেটা বললেন ওটা একটা পোস্ট মর্টেম রিপোর্ট। এই কথা অন্যান্য সদস্যরাও বলে গেছেন যে বিদ্যুৎ ঘাটতি কেন হচ্ছে। আমাদের বিদ্যুৎ উৎপাদনের চেয়ে চাহিদা বেশি তার ফলে মেশিনগুলোকে একদম বিশ্রাম না দিয়ে, স্পেয়ার ইউনিট না রেখে গত সাত বছর ধরে এই ইউনিটগুলোকে ক্রমান্বয়ে চালনা করা হয়েছে এবং তার রক্ষণাবেক্ষণ ব্যবস্থা করা হয়নি। যার ফলে আজকে সেটা ভেঙ্গে পড়েছে। আমাদের এই সরকার তাই চাইছেন বিদ্যুৎ উৎপাদন যাতে বাড়ে এবং তার জন্য প্রস্তাব করেছেন ২০০ মেগাওয়াট বা ১৫০ মেগাওয়াটের বড় বড় প্ল্যান্ট না করে ১০/১৫ মেগাওয়াটের ছোট ছোট অনেকগুলি প্ল্যান্ট অনেক জায়গায় স্থাপন করা। যেমন চীনে করা হয়েছে, ভিয়েতনামে করা হয়েছে, এবং তারা কৃতকার্য হয়েছে। সেই রকম ভাবে আমাদের ব্যবস্থা করতে হবে। কিন্তু কেন্দ্রের জন্য তা হল না। এই ব্যাপারে অন্য দেশ কথা বলেছিলেন, জাপান বলেছিল আমরা ধারে করে দেব, ফ্রান্স বলেছিল আমরা ধারে করে দেব, পূর্ব এবং পশ্চিমজার্মানি বলেছিল আমরা ধারে করে দেব, আমেরিকা বলেছিল আমরা ধারে করে দেব। আমরা তাদের বলেছিলাম আলোচনা করে কি ফল হয় তোমাদের জানাবো। কিন্তু কেন্দ্রীয় সরকার রেগে গেলেন, বললেন ঘোড়া ডিঙিয়ে ঘাস খাওয়া চলবে না। আলোচনা করতে হয় আমরা করব, তোমরা কেন করবে? সেই কারণে আমাদের ভাবতে হচ্ছে যে কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কের পুনর্মূল্যায়ন করবার প্রয়োজন আছে। সেদিন হঠাৎ কেন্দ্রীয় সরকার বলবেন আই.এ.এস., আই.পি.এস. ছাড়া অন্য কর্মচারিদের বদলি রাজ্যসরকার করতে পারবেন না, কেন্দ্রীয় সরকার করবেন, এত বড় কথা এরা ঘোষণা

করেছিলেন, সেইজন্য এখন আমাদের মনে হচ্ছে রাজ্য এবং কেন্দ্রের সম্পর্কের পুনর্মূল্যায়নের বিশেষ প্রয়োজন রয়েছে। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি বলতে চাই, এখানে আমার যে ভয় আছে—আমি শেক্সপিয়ারের জুলিয়াস সিজারের একটা কাহিনী উল্লেখ করে আমি আমার বক্তব্য সমাপ্ত করতে চাই—জুলিয়াস সিজার যখন অত্যাচারের প্রতীক, স্বৈরাতন্ত্রের প্রতীক, তখন ব্রুটাস তাকে হত্যা করেছিলেন, তখন ব্রুটাশের পক্ষের জনতা ব্রুটাসকে কাঁধে নিয়ে আনন্দে নাচতে লাগলো এবং বলতে লাগলো লেট ব্রুটাশ বি আওয়ার সিজার। এইজন্যই আমরা সংবিধান সংশোধন করতে চাই এবং কেন্দ্র এবং রাজ্যের সম্পর্ক চিরস্থায়ী করতে চাই যাতে আর কেউ কোনওদিন বলতে না পারে লেট মোরারজী দেশাই বি আওয়ার ইন্দিরা, এই কথা যাতে কেউ না বলতে পারে সেই জন্য রাজ্য এবং কেন্দ্রের সম্পর্কের পুনর্মূল্যায়ন করতে চাই। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব আমাদের মাননীয় মন্ত্রী ভবানী মুখার্জি মহাশয় এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি, কিন্তু ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি। কারণ মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও কিছু আশা ব্যঞ্জক কথা নেই, হতাশা ব্যঞ্জক এই প্রস্তাব, এই প্রস্তাব জনসাধারণের মনে কোনও আশার আলো জাগায় নি। পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্ট সরকারের কাছে অনেক কিছু আশা করেছিল। লক্ষ লক্ষ শিক্ষিত বেকার, তারা আশা করেছিল যে তাদের একটা চাকুরির ব্যবস্থা হবে, তাদের বেকারত্ব ঘুচবে। কিন্তু গত সাত মাসের মধ্যে একটাও চাকুরির ব্যবস্থা করা হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী বারবার এইসভায় বলেছিলেন যে চাকুরি দেওয়া হবে, তাতে দলীয় নীতি গ্রহণ করা হবে না, নিরপেক্ষ নীতি গ্রহণ করা হবে এবং পি.এস.সি.র মাধ্যমে সমস্ত চাকুরি দেওয়া হবে। কিন্তু রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, তাতে তিনি পরিস্কার ভাবে বলেছেন যে—যে কোনও নিয়োগকারী কর্তৃপক্ষের অধীনে কোনও এক বছরে সৃষ্টি মোট শূন্য পদের মধ্যে এই সব রেহাই প্রাপ্ত শ্রেণী ভুক্ত ব্যক্তিদের জন্য ৩০ পারসেন্ট সংরক্ষিত বলে বিবেচিত হবে। ১৯৭০ সাল থেকে কোনও গণতান্ত্রিক আন্দোলন সমর্থন বা তাতে অংশ গ্রহণের ফলে যে পরিবার তার উপার্জনকারীকে হারিয়েছেন সেই পরিবার ভুক্ত ব্যক্তি—মুখ্যমন্ত্রী কথা দিয়েছিলেন যে, সমস্ত চাকুরি নিরপেক্ষ ভাবে দেওয়া হবে। কোনও দলীয় রাজনীতি থাকবে না। কিন্তু এই যে ৩০ পারসেন্ট রিজার্ভ রাখা হয়েছে, এটা ১৯৭০ সাল থেকে হল, ১৯৬৭ বা ১৯৬৯ সাল থেকে হল না কেন? এটা কি ধরে নিতে হবে, এটা এক ফাঁক রাখা হয়েছে, যার মধ্যে দিয়ে নিজেদের লোকেদের চাকুরি দেওয়া হবে? আজকে জনসাধারণ এবং শিক্ষিত বেকাররা যদি মনে করেন যে এর মধ্যে দিয়ে দলীয় লোকেদের ঢোকানো হবে তাহলে আমার মনে হয় তারা অন্যায় মনে করবে না। আজকে রাজ্যপাল বলেছেন পশ্চিমবঙ্গ তফসিল সম্প্রদায় এবং আদিবাসী (কর্তৃক এবং পদ সমূহ শূন্য পদ সংরক্ষণ) আইন ১৯৭৬

সালের ধারা অনুযায়ী আমার সরকার তফসিলি সম্প্রদায় এবং আদিবাসীদের জন্যও একটা কর্ম নিয়োগ সেল গঠন করেছেন। ১৯৭৬ সালে যে আইন হয়েছিল সেটা কংগ্রেস সরকারের সময় হয়েছিল। কিন্তু আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি, এই আইন থাকা সত্ত্বেও তফসিলি এবং আদিবাসীদের ন্যায্য প্রাপ্য থেকে প্রতারণা করা হয়েছে। এই আইনে বলা আছে যে প্রতিটি দপ্তরে সরকারি এবং বেসরকারি দপ্তরে একটা শূন্য পদের তালিকা রাখতে হবে। প্রথম পদ খালি হলে নন শিডিউল্ড কাস্ট ক্যান্ডিডেট দ্বিতীয় পদ খালি হলে নন শিডিউল্ড কাস্ট ক্যান্ডিডেট, তৃতীয় পদ খালি হলে শিডিউল্ড কাস্ট ক্যান্ডিডেটদের জন্য রিজার্ভ রাখতে হবে। এই যে বিধি যা করা হয়েছিল ১৯৭৬ সালে, আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি বর্তমান সরকারের সমস্ত দপ্তরে এই আইন মানা হচ্ছে না। আমি জানি স্বাস্থ্য দপ্তরে একটা কেস, সেখানে পাঁচটা পদের ভ্যাকেন্সি হয়েছে এবং সেই ভ্যাকেন্সিতে থার্ড ভ্যাকেন্সি হিসাবে তফসিলিদের অগ্রাধিকার পাওয়া উচিত ছিল, সেখানে উপযুক্ত প্রার্থীও আছে, কিন্তু তাকে না দিয়ে অন্য চারজনকে দেওয়া হয়েছে। এই যে সরকার, যারা তফসিলি এবং আদিবাসীদের জন্য এই বিধানসভায় চোখের জল ফেলছেন, যাদের দুঃখের কথা বলছেন, যাদের উন্নতি করবার জন্য চেষ্টা করছেন, বলে দাবি করছেন। কিন্তু কর্মক্ষেত্রে তা দেখা যাচ্ছে না। এরপর আমি আসব ব্লক কমিটির কথায়। মাননীয় রাজ্যপাল বলেছেন আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে বিভিন্ন সরকারি প্রশাসন, পুলিশ এবং কৃষক সংগঠনগুলির মধ্যে কার্যকর সমন্বয়ের ফলে ফসল কাটাজনিত সংঘর্ষের সংখ্যা কম রাখা সম্ভব হয়েছে। আমন ধান কাটা সংক্রান্ত বিরোধ মীমাংসার জন্য আমার সরকার যে সব ব্লক স্তরে উপদেষ্টা কমিটি স্থাপন করেছিলেন তাদের তাতপর্যপূর্ণ ভূমিকার কথা এই প্রসঙ্গে স্বীকার করতেই হয়।

[4-30—4-40 P.M.]

আমাদের ধারণা ছিল এই ব্লক কমিটি গুলি শুধু মাত্র যে সমস্ত ধান কাটার সংঘর্ষ হবে তার মীমাংসার জন্য গঠিত হবে। কিন্তু বাস্তব ক্ষেত্রে কি দেখতে পাচ্ছি? যাঁরা শহরে আছেন তাঁরা ব্লক কমিটির কার্যকলাপ ঠিক অনুধাবন করতে পারবেন না। কিন্তু যাঁরা পল্লীগ্রামে থেকে নির্বাচিত হয়ে এসেছেন তাঁরা মর্মে মর্মে বুঝতে পারছেন এই ব্লক কমিটির কার্যকলাপ কিভাবে হচ্ছে। এক কথায় বলা যায় যে, গণতান্ত্রিক-স্বৈরতন্ত্র। গণতান্ত্রিক-স্বৈরতন্ত্র কি? অনেকেই হয়ত কথাটা বুঝতে পারলেন না। আমি একটা ছোট গল্প বলি, তাহলে নিশ্চয়ই পরিস্কার হয়ে যাবে। বাঁকুড়া জেলার এক সুদুর পল্লী-গ্রামে ফুটবল খেলা দেখতে গিয়েছিলাম। ফুটবল খেলা হয়েছিল সেই পল্লীর ষড়-বাম ক্লাবের সঙ্গে মোহনবাগান এবং ইস্টবেঙ্গলের। একদিকে ষড়বাম ক্লাবের ৬ জন প্লেয়ার, আর অন্য দিকে ২ জন প্লেয়ার, ইস্টবেঙ্গলের সেন্টার ফরোয়ার্ড আর মোহনবাগানের ব্যাক। আর রেফারি হচ্ছেন বি.ডি.ও সাহেব। তিনি একটু আপত্তি করলেন যে এটা কি করে হয়, এক দিকে ৬ জন প্লেয়ার, আর অন্য দিকে ২ জন প্লেয়ার। তখন বি.ডি.ওকে বলা হল নতুন সার্কুলার এসেছে, বে-আইনি সার্কুলার বি.ডি.ও.কে দেখানো হল। সেটা দেখে আর তিনি কিছু বললেন না। খেলা শুরু

হল। প্রথম প্রথম মোহনবাগান আর ইস্টবেঙ্গলের দু-জন প্লেয়ার খুবই ভাল খেলতে শুরু করল। কিন্তু কিছুক্ষণ পর দেখা গেল ষড়বামের ২-জন প্লেয়ার ইস্টবেঙ্গলের সেন্টার ফরোয়ার্ডকে মাঠের মধ্যে চেপে ধরল এবং আরও কয়েক জনে মোহনবাগানের ব্যাককেও মাঠের মধ্যে চেপে ধরল। আর একজন ষড়বামের প্লেয়ার গোলের সামনে গিয়ে খুব গোল দিচ্ছে। ৪৫ মিনিটে ৩০০ গোল হয়ে গেল। তখন বি.ডি.ও. অর্থাৎ রেফারি সাহেব বললেন, এটা কি হচ্ছে, অন্যায় হচ্ছে। তখন ষড়বামের দর্শকরা বললেন এটাই মানতে হবে, মেজোরিটি যা বলছে সেইভাবে খেলতে হবে, তা না হলে বাইরে এলে চামড়া তুলে নেব। তারপর খেলার শেষে বি.ডি.ও. সাহেব সমস্ত ঘটনাটা আই.এফ.এ.র চিফ সেক্রেটারি মিঃ এ.কে.দাস গুপ্তকে লিখে পাঠালেন। তখন চিফ সেক্রেটারি মিঃ এ.কে. দাশগুপ্ত আই.এফ.এ. প্রেসিডেন্ট জ্যোতি বসাকের কাছে খবর দিলেন। উনি বললেন দেখুন আমরা গণতন্ত্রের পূজারী, গণতন্ত্রে মেজরিটি যেভাবে খেলতে চাইবেন, সেইভাবে খেলা হবে। সঙ্গে সঙ্গে উনি একটা অর্ডার পাঠিয়ে দিলেন। আমি সেই রকম একটা অর্ডার পড়ে শুনিয়ে দিচ্ছি ব্লকে আজকে এই রকম খেলা চলছে। আমাদের জনতা মেম্বার অজয় সেন চিফ সেক্রেটারিকে চিঠি দিয়েছিলেন, তার উত্তরে চিফ সেক্রেটারি লিখছেন, This is with reference to your letter dated the 27th December, 1977, regarding the Block Committees.

Regarding the life of the Block Committees and the Chairman of such Committees, these have already been mentioned in various Government orders issued. The Block Committees are not executive bodies, but are advisory committees. As to whether a Block Committee will take decision on the basis of majority or on the basis of consensus is for the Block Committee to decide every case by a majority vote.

আজকে ব্লক কমিটির এম.এল.এ প্রতিনিধির কোনও দাম নেই, তাঁরা যে সমস্ত প্রস্তাব রাখছেন তা বে-আইনি আইন দ্বারা উৎখাত হয়ে যাচ্ছে, তাঁদের কোনও বক্তব্যই থাকছে না। আজকে এই যে পরিস্থিতি হয়েছে তাতে এই প্রসঙ্গে আমি দু-একটি উদাহরণ দিচ্ছি—যাঁরা ব্লক কমিটিতে আছেন তাঁরা জানেন—আমি আমার এলাকার একটা উদাহরণ দিচ্ছি, আমাদের জেলার খাতড়া ২ নং ব্লকে লোন ডিস্ট্রিবিউশনের কথা হয়েছিল, আমি ওখানে ছিলাম, অন্যান্য পার্টির মেম্বার যাঁরা ছিলেন তাঁরা বললেন যে দরখাস্ত করতে হবে, আমাদের কাছে। অফিসে দরখাস্ত করা চলবে না। এবং আমরা সেগুলি বিচার করব। তখন বি.ডি.ও. বললেন সেটা কি রকম, অফিসে দরখাস্ত করা চলবে না। তখন তাঁরা আর একটি প্রস্তাব রেখেছিলেন যে আমরা যে সমস্ত চাষীকে যত টাকা দিতে বলব তাই আপনাকে দিতে হবে। কিন্তু বি.ডি.ও. বলল না তা দিতে পারব না। আগে তাদের জমি আছে কি নেই সেটা দেখতে হবে কিন্তু পরে দেখা গেল বি.ডি.ও সেই প্রস্তাব মানতে বাধ্য হলেন। এবং পুরো কার্যকর হল। তাঁরা নিজেরা একটি তালিকা তৈরি করে বি.ডি.ও.র কাছে নিয়ে এলেন যে তালিকায় যারা কোনওদিন চাষ করেনি বা যাদের জমি নেই তাদের নাম আছে। সেই সমস্ত লোককে

দিতে বাধ্য করল। এতে কয়েকজন লোক আপত্তি করেছিলেন কিন্তু তাদের সেই আপত্তি টিকলো না। আমি যে কথাগুলি বললাম এর একটিও মিথ্যা নয়, যদি আপনারা তদন্ত করতে চান আমি সব তথ্য দিতে পারি। বি.ডি.ও.কে ঘেরাও করে রেখেছিলেন এবং পেমেন্ট দিতে বাধ্য করিয়েছিলেন। আর একটি ঘটনা শুনুন। জোরবাঁধ তৈরি করার জন্য জনসাধারণ চাপ দিয়েছিলেন। আমি একটি সাজেশন পাঠিয়েছিলাম কিন্তু সেই সমস্ত সদস্যরা বলেছিলেন বর্তমান এম.এল.এ. পাঠালে হবে না। আমরা যা বলব তাই করতে হবে। বি.ডি.ও.র সাথে আমাদের একটি রফা হল কিন্তু কিছুদিন পর দেখা গেল তারা বি.ডি.ও.কে ঘেরাও করে রেখে তাদের মতামত গ্রহণ করতে বাধ্য করিয়েছেন ও পেমেন্ট দিতেও হয়েছে। সুতরাং আজকে যারা নির্বাচিত প্রতিনিধি তাদের কোন মূল্য নাই এম.এল.এ. নন-আজকে যারা সিলেকটেড মেম্বার তাদের ইলেকটেড মেম্বারের চেয়ে মূল্য বেশি। মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনি একটি সার্কুলার পাঠিয়ে দিন যাতে করে আমাদের বদলে তাঁরা বিধানসভাতেও বক্তব্য রাখতে পারেন। শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টি হয়েছে। আপনারা জানেন মধ্য শিক্ষা পর্ষদ কিভাবে বাতিল করা হয়েছে। ৪টি বিশ্ববিদ্যালয় কিভাবে অধিগ্রহণ করা হয়েছে। এ নজির বৃটিশ রাজত্বেও নেই। আপনারা ১ হাজার প্রাইমারি স্কুল করবেন বলেছিলেন এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী গত অধিবেশনে বলেছিলেন যে পশ্চিমবঙ্গে প্রায় ৪৫ হাজার প্রাথমিক বিদ্যালয় আছে কিন্তু অনেক গ্রামে বিদ্যালয় নেই। প্রতিটি গ্রামে ১৯৭৮ সালের মধ্যে অন্তত একটি করে বিদ্যালয় স্থাপন আমাদের অভিপ্রায়। চলতি আর্থিক বছরে ১ হাজার প্রাথমিক বিদ্যালয় খোলার আমরা প্রস্তাব নিয়েছি কিন্তু মাননীয় রাজ্যপাল বলেছেন ১৯৭৯ সালের মধ্যে ১ হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় চালু করা হবে। সুতরাং কোন তথ্যটি সত্য। অর্থমন্ত্রীর না রাজ্যপালের এ জিনিসটা আমি বুঝতে পারছি না। আমি এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

[4-40—4-50 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য আমি রাখছি। গত দু দিন ধরে এই ভাষণে বহু বিতর্ক আমি শুনলাম। বিশেষ করে বিরোধী দলের নেতা কাশীকান্ত বাবু যে বক্তব্য রেখেছেন সে বক্তব্য অত্যন্ত হতাশা ব্যঞ্জক বলে আমার মনে হয়েছে। কাশীবাবু একজন পার্লামেন্টেরিয়ান ও সুবক্তা হিসাবে তাঁর কাছ থেকে তথ্যমূলক ও গঠনমূলক আলোচনা আশা করেছিলাম। কিন্তু তিনি আলোচনার মধ্যে ব্যর্থতা ও হতাশা তুলে ধরেছেন। রাজ্যপালের ভাষণ যেটা বই আকারে আমাদের কাছে এসেছে তার শেষ লাইনে যেখানে লেখা আছে, আমাদের সামাজিক অর্থনৈতিক ব্যবস্থার চরিত্র শোষণভিত্তিক সামন্ততান্ত্রিক এবং ধনতান্ত্রিক—এখান থেকে আমরা কাজ আরম্ভ করতে চাই। আমি বিরোধী দলের নেতাকে এই কথা বলতে চাই আপনার সমালোচনা আমরা শুনেছি। কিন্তু এই লাইন থেকে অগ্রগতির পথে নিয়ে যেতে সাহায্য করবে। বিগত অধিবেশনে আমরা বলেছি পশ্চিমবাংলার মানুষ অনেক প্রত্যাশা নিয়ে বামফ্রন্ট

সরকারের প্রতিষ্ঠা করেছে। তাদের প্রত্যাশা অনেক। কিন্তু এই কথাও ঠিক যে আমরা বিপ্লবের মধ্য দিয়ে ক্ষমতা দখল করিনি। আমরা জানি সারা পশ্চিমবাংলা ও ভারতবর্ষে মিশ্র অর্থনীতির কাঠামোর শোষণ ব্যবস্থা চলে আসছে। এই সীমিত ক্ষমতার মধ্য দিয়ে আমাদের সাধারণ মানুষের কাজ করতে হবে এ কথা আমরা জানি। তাই রাজ্যপালের ভাষণের মধ্যে কিছুই দেখতে পেলাম না এই কথা বিরোধী দলের মুখ থেকে শুনে আমার আশ্চর্য লাগল। আমি কাশীকান্ত বাবুকে বলব পিছনের পৃষ্ঠার সেই লাইনগুলো থেকেই আমরা পদক্ষেপ শুরু করছি। আমরা বামফ্রন্ট যারা প্রতিষ্ঠা করেছি আমরা বিশ্বাস করি ভারতবর্ষ এবং পশ্চিমবাংলার শোষিত মানুষ বিগত ৩০ বছর ধরে যে বঞ্চনা ও যন্ত্রনার মধ্য দিয়ে অতিক্রম করেছে আমরা সেই ৩০ বছর পেছিয়ে যেতে চাই না। তারই কথা রাজ্যপালের ভাষণে রয়েছে ও তার সুস্পষ্টতার ছবি আমরা দেখেছি। মাননীয় সদস্য শ্রী ভোলা সেন মহাশয় গতকাল যেকথা বললেন আমি তাঁকে বলব আয়নায় প্রতিচ্ছবি দেখুন। বিগত দিনের ঘটনাগুলি বারবার উল্লেখ করতে চাই না। সাত-সাত বছর কি যন্ত্রনা কি অন্ধকারের মধ্য দিয়ে আমরা অতিক্রম করেছি। তিনি বলেছেন, এই সাত মাসের মধ্যে আমাদের বামসরকার পশ্চিমবাংলার মানুষের আশা আকাঙ্খা রূপায়িত করতে ব্যর্থ হয়েছেন। ৩০ বছর ক্ষমতায় থেকে কি করেছেন? ৩০ বছরে আপনারা কি করেছেন তা একবার আয়নার দিকে তাকিয়ে দেখুন। আর দেখুন আমরা কি করতে পেরেছি। ৩০ বছর আর ৭ মাস এক জিনিস নয়। আপনারা অংকের হিসাবে ভুল করবেন না। আমি আর একটা কথা বলব ৩৬ দফা কর্মসূচির মধ্যে না গিয়ে একটা কথা বলব যে কথা অনেকে বলিষ্ঠভাবে বলতে চেয়েছেন সেটার জন্য অভিনন্দন জানাচ্ছি তা হল দুর্নীতি দূর করার ব্যাপারে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে যে কথা বলতে চাই যে গোটা বাংলার বিগত দিনের সমাজব্যবস্থা স্বৈরাচারী হয়েছিল ভেঙ্গে পড়েছিল সেটা থেকে যদি মুক্ত হতে না পারি তাহলে আমরা পশ্চিমবাংলা গড়ে তুলতে পারব না। আমরা শ্রেণীহীন শোষণহীন সমাজ ব্যবস্থা প্রতিষ্ঠা করতে চাই—নির্যাতিত মানুষের মুক্তি চাই। তারই প্রথম পদক্ষেপ দুর্নীতি দূর করা। প্রশাসনিক দপ্তরগুলি কিভাবে দুর্নীতিগ্রস্ত করা হয়েছে তা আমরা দেখেছি। অতীতের ইতিহাস গোটা সমাজ ব্যবস্থাকে কোথায় নিয়ে গিয়েছে—বিশেষ করে যুব সমাজকে তা আজ আমরা সকলে জানি। নারী নির্যাতনের কথা না হয় নাই বললাম। আপনারা বলেছেন আইনশৃঙ্খলা বিপর্যস্তর কথা। এই কথা বলা মানে সত্যের অপলাপ করা কারণ অতীত দিনের ঘটনা আমরা জানি। ৭ বছর কোথায় ছিল পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা? সন্তান বাইরে গেছে মা উৎকণ্ঠায় প্রহর গুনছে। স্বামী বাইরে গেছে স্ত্রী উৎকণ্ঠায় অপেক্ষা করছে। আপনারা যুব সমাজকে মদের বোতল দিয়ে সারা পশ্চিমবাংলাকে কলঙ্কিত করে ছিলেন। আমরা এর হাত থেকে পশ্চিমবাংলার মানুষকে মুক্ত করতে চাই। সেইজন্য দুর্নীতিমুক্ত সমাজের কথা বলা হয়েছে। তাই আমরা তাকে অভিনন্দন জানাই। আপনারা যদি পশ্চিমবাংলাকে ভালবাসেন তাহলে শোষণহীন সমাজব্যবস্থা এবং প্রশাসনকে দুর্নীতি মুক্ত করবার জন্য আমাদের সঙ্গে সহযোগিতা করুন। আমি আর একটা অভিনন্দন জানাবো এখানে নেপালি ভাষাকে স্বীকৃতি দেওয়া হয়েছে। আমরা শুনেছিলাম

স্বাধীনোত্তর ভারতে ভাষা ভিত্তিক প্রদেশ গঠন করা হবে। সেজন্য এই সরকার অল্প সময়ের মধ্যে একটা মাতৃভাষার স্বীকৃতি দিয়ে যে দৃষ্টান্ত স্থাপন করেছেন তারজন্য তাকে অভিনন্দন জানাই। আমরা উত্তরবাংলার মানুষ ৩০ বছর ধরে অবহেলিত হয়ে আছি তাই তিস্তা ব্যারেজের কথা দেখে আমরা আনন্দিত। ১৯৬৮ সালে সারা জলপাইগুড়িতে ও উত্তরবাংলায় যে ভয়াবহ বন্যা হয়েছিল সে বন্যার হাত থেকে মুক্ত হবার জন্য আমরা কংগ্রেস সরকারের কাছে বারবার আবেদন নিবেদন করে ব্যর্থ হয়েছিলাম। আজ আমরা দেখছি রাজ্যপালের ভাষণের মধ্যে সেই তিস্তা ব্যারেজের উল্লেখ আছে।

[4-50—5-00 P.M.]

উত্তরবাংলার মানুষ আজকে বামফ্রন্ট সরকারকে আর কোনও কারণে হোক না হোক তিস্তা ব্যারেজের উল্লেখ আছে বলে অভিনন্দন জানাবে। একে রূপায়িত করবার জন্য যে প্রচেষ্টা নেওয়া হয়েছে তারজন্য উত্তরবাংলার মানুষ আপনাদের অভিনন্দন জানাবে। তাই বিরোধিদলের সদস্যদের জানাব ভুলে গেছেন অতীত দিনের কথা? অতীত দিনের দিকে তাকিয়ে পশ্চিমবাংলার শোষিত নির্যাতিত মানুষের মুক্তির জন্য এগিয়ে আসুন। বিরোধিদলের সদস্যদের কাছে এই আবেদন করে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এই সভায় আমি সেই ভাষাকে স্বাগত জানাচ্ছি এবং এই সম্পর্কে মাননীয় পরিষদীয় মন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করছি এইজন্য যে এই প্রস্তাবের মধ্যে এখানে যে রিপোর্টের প্রসঙ্গ উঠেছে সেই রিপোর্টে পশ্চিমবঙ্গের মানুষের যে মনোভাব তা প্রতিফলিত হয়েছে। পশ্চিমবঙ্গের মনোভাব অর্থাৎ কৃষিশ্রমিক, কৃষক, শ্রমিক, মধ্যবিত্ত এবং সাধারণ মানুষ যা চেয়েছিল তাদের সেই আশা আকাঙ্খাগুলি অত্যন্ত সংযতভাবে অত্যন্ত সংক্ষিপ্ত সূত্রাকারে এই রিপোর্টের মধ্যে তুলে ধরা হয়েছে। বামফ্রন্ট সরকার যেহেতু মানুষের হৃদয়ের সমর্থনে প্রতিষ্ঠিত হয়েছে অতএব রিপোর্টের মধ্যে মানুষের হৃদয়ের কথাগুলি তুলে ধরা হয়েছে। তাই এখানে অতিশয় উক্তি রাঙিয়ে ফুলিয়ে বলার প্রয়োজন নেই, সেজন্য এই রিপোর্টকে সমর্থন করতে উঠেছি। এটা উপলব্ধি করা যায় বিরোধীপক্ষ কেন এই রিপোর্টকে সমর্থন করতে পারছেন না, তাঁরা কেন নিরাশ হয়েছেন, কেন তাঁরা বলছেন কোনও আশার কথা তাঁরা শোনেন নি। রিপোর্টের মধ্যে শেষ পৃষ্ঠায় দেখবেন যাঁরা বামফ্রন্টকে সংখ্যাগরিষ্ঠ হিসাবে প্রতিষ্ঠিত করেছেন তাঁদের মর্যাদা দেবার জন্য তাঁরা এই রিপোর্ট তৈরি করেছেন, এই কর্মসূচিকে তুলে ধরতে চেয়েছেন, বিরোধীপক্ষের মানুষের স্বার্থ রক্ষা করেননি, সেই কারণে তাঁরা নিরাশ হতে পারেন। সবচেয়ে দুঃখের বিষয় বিরোধদলের নেতা তাঁর সুদীর্ঘ বক্তব্য রাখতে গিয়ে লেনিনের প্রসঙ্গ এনে বললেন যে তাঁর শেষ জীবনে শেষ স্বাক্ষরিত রচনার মধ্যে তিনি নাকি নৈরাজ্য প্রকাশ করেছেন। মহান লেনিনের ৪৫ টি কালেকটেড ওয়ার্ক

প্রকাশিত হয়েছে এবং আপনারা যাঁরা জানেন তাঁরা লক্ষ্য করেছেন যে তিনি ছিলেন আজীবন সংগ্রামী, তিনি অত্যন্ত তীক্ষ্ণতার সঙ্গে এবং ধৈর্যের সঙ্গে সারা পৃথিবীর তত্ত্ব এবং তথ্য অনুসন্ধান করে গিয়েছেন। তাঁর সামনে নৈরাশ্য বা হতাশা বলে কোনও বস্তু ছিল না। প্রথম বিশ্বযুদ্ধের পরবর্তীকালে সোভিয়েত ইউনিয়নকে নতুন করে গড়ে তুলতে গিয়ে যে নিউ ইকনমিক পলিসি নতুন কর্মসূচি তিনি নিয়ে ছিলেন পৃথিবীর সামনে সেটা একটা বিস্ময় ছিল। তার বহু পূর্বে যে পুঁজিবাদের আপনারা সেবা করছেন সেই পুঁজিবাদের স্বরূপকে তিনি ১৯১৬ সালে ইমপিরিয়ালিজম ইজ দি হায়েস্ট ফরম অব ক্যাপিটালিজম এর মধ্যে চুলচেরা বিচার করে পৃথিবীর সামনে দেখিয়ে দিয়ে গেছেন যে পুঁজিবাদ ধ্বংস হতে বাধ্য। সেই লেনিনের প্রসঙ্গ তুলে এনে তিনি নিজে যেমন বিভ্রান্ত হয়েছেন, তেমনি মনে করছেন জনসাধারণ বিভ্রান্ত হবে। তা কখনও সম্ভব নয়। তৃতীয় আন্তর্জাতিকের দ্বিতীয় কংগ্রেসে লেনিন পৃথিবীর অনুন্নত দেশে যেখানে আন্দোলন তৎপরতা লাভ করেনি সেখানে আগামী দিনে তা গড়ে উঠছে সেই বিশ্বাস মৃত্যুর পূর্বে তিনি ঘোষণা করে গিয়েছেন। অতএব তাঁর কাছে নৈরাশ্য বলে কোনও বস্তু ছিল না। এইসব বিভ্রান্ত করার জন্য তুলে ধরা হয়েছে। আসলে যে পার্টিকে তাঁরা সমর্থন করছেন সেই পুঁজিবাদী এবং সামন্ততান্ত্রিক ভারতবর্ষের যে পথ সেটা মুক্তির পথ নয়, ৩০ বছর ধরে কংগ্রেস যে পথে চলেছে সেই পথটাই তাঁরা অনুসরণ করে যাচ্ছেন। অতি সম্প্রতি যে ইকনমিক পলিসি ঘোষণা করা হয়েছে তাতে দেখেছেন একটা কথা তাঁরা বলেছিলেন বিগত মার্চের নির্বাচনে, এখন তাঁরা অন্য কাজ করে যাচ্ছেন। এই যে অস্থিরতা এটা তাঁদের রাজনীতি থেকে এসেছে। আজকের পৃথিবীতে মরিব্যান্ড ক্যাপিটালিজমকে অবক্ষয়ী পুঁজিবাদকে অনুসরণ করতে চান, সেই পথে যদি জনসাধারণকে নিয়ে যেতে চান তাহলে হতাশা নৈরাশ্য আসতে বাধ্য, তাতে নিজেরা বিভ্রান্ত হবেন, নিজেদের দল বিভ্রান্ত হবে, আসল পথ খুঁজে পাবেন না। মানুষকে ভুল বোঝানো যাবে না। তাই পশ্চিমবঙ্গের বাইরে দেখা যাচ্ছে ক্যাপিটালিস্টের উপর যে কিছু কিছু রেস্ট্রিকশন ছিল তা তুলে নেওয়া হল, তাদের ফ্রিডাম দিয়ে দেওয়া হল। মাল্টি-ন্যাশনাল দেশ ৭৭টি প্রতিনিধি তারা ভারতবর্ষকে কেমন করে শোষণ করবে তারজন্য তাদের ডেকে নিয়ে আসা হল সমাদর করে। বিশ্ব ব্যাঙ্কের প্রতিনিধিদের দরজা খুলে দেওয়া হচ্ছে, এমন কি আমাদের দেশের পুঁজিবাদের সঙ্গে মাল্টি-ন্যাশনালদের একত্রিত করে বিদেশে কি করে পুঁজি রপ্তানি করা যায়, শোষণ করা যায় তার ব্যবস্থা করেছেন, লুঠের অবাধ বাণিজ্য খুলে দেওয়া হচ্ছে। অপরদিকে রাজনৈতিক চিত্র কি দেখছি—উত্তরপ্রদেশে ছয় ছয়টি শ্রমিক ধর্মঘটকে বে-আইনি ঘোষণা করা হয়েছে, মধ্য প্রদেশে মিনি-মিসা চালু করা হয়েছে, আর তাঁদের দলের একজন মন্ত্রীকে শিল্প গোষ্ঠীর একটা পরিবারের চাপে পদত্যাগ করানো হল এবং অন্য লোককে নেওয়া হল। দেখা যাচ্ছে যে বিহারের শ্রমিকদের উপর গুলি চলছে, জবরদস্তি করে হিন্দি ভাষাকে চাপিয়ে দেওয়ার চেষ্টা চলছে। রাজনৈতিক বিভ্রান্তি থাকলে এইসব ঘটনা ঘটতে বাধ্য। পশ্চিমবঙ্গে এইসব ঘটনা ঘটছে না বলে তাঁদের মধ্যে নৈরাশ্য দেখা দিয়েছে। ব্লক কমিটি নিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে অবলম্বন করে, প্রাথমিক শিক্ষাকে অবলম্বন করে এই যে এত সমালোচনা করলেন সেটা তো

বামফ্রন্টের ৩৬ দফা কর্মসূচির অন্তর্ভুক্ত নীতি হিসাবে তার উপর সমালোচনা হচ্ছে। ৩৬ দফা কর্মসূচিকে রূপায়িত করতে গিয়ে সত্যিই যদি কিছু গঠনমূলক সাজেশন আনতে পারতেন তাহলে সরকার উপকৃত হতে পারতেন, আমরাও উপকৃত হতে পারতাম। কিন্তু তা না করে একটা বিভ্রান্তি সৃষ্টির অপচেষ্টা চলেছে অর্থাৎ সেই চেষ্টা হচ্ছে কসবার ঘটনা থেকে জমি দখলের ব্যাপারে মুখ্যমন্ত্রীর কাছে ২ হাজার চিঠি, ২ হাজার চিঠি টু পোস্তা বাজারের ঘটনা। এটা কায়েমী স্বার্থকে রক্ষা করার জন্য একটা অপচেষ্টা ছাড়া আর কিছু নয়। আমরা যারা গ্রামাঞ্চলে কাজ করি আমরা জানি এই সর্বদলীয় কমিটি করবার জন্য আমরা ১৯৭০ সাল থেকে লাঠি এবং টিয়ার গ্যাসের মুখে পড়েছি। বামফ্রন্ট সরকার যে সর্বদলীয় কমিটি করে দিয়েছেন সেটা স্ট্যাটুটরি কমিটি নয়, এটা হচ্ছে পরামর্শদাতা কমিটি। এর মাধ্যমে বক্তব্য রাখার সুযোগ এর আগে ছিল না, এখন আপনারা সেই সুযোগ পাচ্ছেন। আমাদের এলাকায় আমরা তো কংগ্রেস সদস্যদের সঙ্গে পরামর্শ করে কাজ করি। আপনারা জেনে রাখুন অগণতান্ত্রিক মনোভাব নিয়ে কাজ করলে অনেক অসুবিধা হবে। আমার জেলার কথা আমি বলতে পারি জনতা পার্টির সদস্যেরা এটা চায় কিন্তু তাদের নেতৃস্থানীয় ব্যক্তিরা এটা করতে দিচ্ছে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলা হয়েছে, কিন্তু গণতান্ত্রিক আন্দোলনে যারা নিহত হয়েছে তাদের প্রতি বামফ্রন্ট সরকারের একটা কর্তব্য আছে। মাননীয় সদস্য সাত্তার সাহেব বললেন সমস্ত কেস নাকি তুলে নেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করছি ১৯৭০ সাল পর্যন্ত আপনারা কেন এগুলির বিচার করতে পারলেন না? আপনারা যে বিচার করতে পারলেন না তার কারণ হচ্ছে এগুলি হচ্ছে সাজানো মামলা। আমরা এখন সেগুলি তুলে নিয়েছি। কাজেই অনর্থক চিৎকার করে কোনও লাভ নেই। আপনারা মনে রাখবেন জনগনের রায় মেনে নিয়ে অগ্রসর হতে হবে। এবারে আমি সেন্টার স্টেট রিলেশন সম্বন্ধে কিছু বলব। এই ব্যাপারে ওঁরা খুবই আতঙ্কিত হয়ে উঠেছে। আপনারা যদি দয়া করে লিঙ্ক পত্রিকার প্রজাতন্ত্র দিবসের সংখ্যাটি একবার পড়েন তাহলে দেখবেন আমাদের রাষ্ট্রপতি কি বলেছেন। সেটা যদি পড়েন তাহলে দেখবেন এটা কি বিচ্ছিন্নতাবাদীদের কথা। মধ্যপ্রদেশের জনতা পার্টির সভাপতি মিঃ থ্যাকারে এবং সেখানকার মুখ্যমন্ত্রী মিঃ সাকলেচা বলেছেন রাজ্য এবং কেন্দ্র সম্পর্ক পুনর্বিবেচনা করা উচিত। তাঁদের কি আপনারা বিচ্ছিন্নতাবাদী বলবেন? গুজরাটের মুখ্যমন্ত্রীও এই প্রসঙ্গে ওই একই কথা বলেছেন। তাঁকে কি আপনারা বিচ্ছিন্নতাবাদী বলবেন? মনোপলি ক্যাপিটালিজম মানে হচ্ছে স্বৈরতন্ত্র, তারাই ইউনিট্যারি গভর্নমেন্ট চায়। আমরা যদি সেই স্বৈরতন্ত্র ফিরিয়ে আনি তাহলে তার ফল কি ভাল হবে। কাজেই এই সব চিন্তাধারা পরিত্যাগ করে সুস্থ চিন্তা করুন।

[5-00—5-10 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পিকার, স্যার, এই রাজ্যপালের ভাষণের উপরে বক্তব্য রাখতে উঠে আমি প্রথমেই রাজ্যপালের ভাষণের শেষের কথা উল্লেখ করছি, এটা আমার কাছে আশ্চর্য লেগেছে। এই সরকার নাকি, রাজ্যপাল বলেছেন যে আমার এই সরকার ভুয়া

প্রতিশ্রুতি বা বাজে অজুহাত দিতে চাননা কিম্বা অতিরঞ্জনে বিশ্বাসী নয়। এই রাজ্যপালের ভাষণের প্রথমেই আপনি ৪৬ পাতা দেখুন নতুন সরকার ক্ষমতায় এলেন, বামফ্রন্ট গৃহীত ৩৬ দফা কর্মসূচি রূপায়িত করার জন্য সমস্ত সম্ভাব্য প্রচেষ্টা চালানোর জন্য কিছু সুস্পষ্ট, সুনির্দিষ্ট অঙ্গীকার নিয়েছেন। মিথ্যা প্রতিশ্রুতি আমার সরকার দেয় না। রাজ্যপালকে যেটা শিখিয়ে দেওয়া হয়েছে, অফিস থেকে যেটা ড্রাফট করে দেওয়া হয়েছে, রাজ্যপাল সেটা এখানে বললেন। সেই রাজ্যপালই কিন্তু বলছেন যে আমার সরকার এসেছেন এই অঙ্গিকার করে যে ৩৬ দফা কর্মসূচি রূপায়ণ করবেন। তাদের এই ৩৬ দফা কর্মসূচির রূপায়ণের মধ্যে কতটা ভাঁওতা, এই কথাটির মধ্যে কতটা মিথ্যা আশা মানুষের কাছে দিয়েছেন তা পশ্চিমবাংলার মানুষের অন্তরে অন্তরে ঢুকে গিয়েছে। অতএব আমার সরকার ভাওতা দেয় না একথাটা মিথ্যা, আমার সরকার অর্থাৎ বামফ্রন্ট সরকার মিথ্যা প্রতিশ্রুতি দেয় না একথাটাও মিথ্যা, আমার সরকার অতিরঞ্জিত্বে বিশ্বাস করে না এই ৩৬ দফা অঙ্গিকার এটাই প্রমান করেছে যে এটাও মিথ্যা। তাই আমি মাননীয় সদস্যদের জানাতে চাই, আমি আশা করেছিলাম যে ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই এবং আর.এস.পি বন্ধুদের কাছ থেকে যে গঠনমূলক সমালোচনা তাঁরা করবেন। একজন বন্ধু এখানে বললেন প্রবীন সদস্য, তিনি মোরারজী দেশাইকে সতর্ক করে দিতে চাচ্ছেন পাছে তিনি ডিরেক্টর হয়ে যান তাঁর নাম করে বললেন, সেইজন্য তাঁকে হুশিয়ার করে দেবার জন্য আমরা অধিক ক্ষমতার দাবি করছি। তাই ফরোয়ার্ড ব্লক ও আর.এস.পি বন্ধুদের উচিত ছিল জনসাধারণের কাছে বা প্রকাশ্যে বলতেন তাদের কর্মীরা বা তাঁরা যদি আজকে এই বিধানসভায় প্রকাশ্যে বলতেন সি.পি.এম.এর বন্ধুদের এই অত্যাচারের কাহিনী এই বর্বর, নগ্ন অত্যাচারের কাহিনী তাঁরা যদি বলতেন আমি বুঝতাম তাঁরা গঠনমূলক সমালোচনা করছেন। এর একটা কারণ আছে সেটা হচ্ছে ভয়। ওনাদেরও ভয় আছে আজ সি.পি.এম.এর বিরুদ্ধে যদি সমালোচনা করেন তাহলে দু'চারজন তাদের যে মন্ত্রী আছে তারা সরে যাবে। এই ভয়ে তাঁরা সমালোচনা করতে পারছেন না। তাঁদের কাছে পশ্চিমবাংলার মানুষ এই আশা করেছিল। এখানে অপরাজিতা দেবী বললেন যে ৭ মাসের মধ্যে কিছু আশা করা যায় না। আমি মেনে নিচ্ছি যে এটা অত্যন্ত সঙ্গত। কিন্তু ৭ মাসের ইতিহাস ঘেঁটে দেখুন ওঁরা গঠনমূলক কোনও কাজ করতে পারেনি কিন্তু সবকে ভেঙ্গে খান খান করেছে এই ৭ মাসের মধ্যে। ইউনিভার্সিটি ভেঙ্গেছে, স্কুল কমিটি ভেঙ্গেছে, স্কুল কলেজের গভর্নিং কমিটি ভেঙ্গেছে, ইলেকটেড বডি যেগুলি সেগুলিকে ভেঙ্গেছে। ৭ মাসের মধ্যে কোনও কনস্ট্রাকটিভ কাজ তাঁরা করতে চাননি কিন্তু ৭ মাসের মধ্যে ডেস্ট্রাকটিভ কাজ করা যায় এই নজির এই সরকার রেখে গেলেন। ৭ মাসের মধ্যে যে ঘটনাগুলি ঘটেছে, মনে রাখবেন এই ৭ মাসের মধ্যে গ্রামে গঞ্জে মানুষের উপর অত্যাচার আপনারা চালিয়েছেন, এই ৭ মাসের মধ্যে হেলথ সেন্টার আপনারা পৌঁছে দিতে পারেন নি কিন্তু এই ৭ মাসের মধ্যে গ্রামের মানুষের রক্ত নিয়ে হোলি খেলার যে স্বপ্ন আপনারা দেখেছেন সেগুলি যদি আমরা এক জায়গায় করি তাহলে তা দেখে আপনারা আঁতকে উঠবেন, শিউরে উঠবেন। ফরোয়ার্ড ব্লকের বন্ধুরা জানেন না সি.পি.এম.এর বন্ধুরা আজকে পশ্চিমবাংলার বুকে ১৯৬৯-৭০ সালের সেই

রাজনীতি শুরু করে দিয়েছে—ডবল জাম্প, হর্স স্টেপ জাম্প দিয়ে শুরু করে দিয়েছে। আপনারা জানেন না কতকগুলি ঘটনার কথা, আমি আপনাদের জানিয়ে দিতে বাধ্য হচ্ছি। হালিম আজকে বললেন, আমার অত্যন্ত আনন্দ লেগেছে তাঁর কথা শুনে কিন্তু ক'টা এক্সপ্ল্যানেশন দেবেন উনি। সাঁই বাড়ির মামলার যে বিচারক তিনি সেই কেস উইথড্র করতে রাজি হননি বলে তাঁকে ট্রান্সফার করে দেওয়া হয়েছিল এই অভিযোগ আমরা করেছিলাম, তিনি এক্সপ্ল্যানেশন দিলেন। হালিম সাহেব, আসুন আর একটা এক্সপ্ল্যানেশন দেন। এই বামফ্রন্ট সরকার অগণতান্ত্রিক উপায়ে প্রশাসনে যারা আছে তাদের উপর কি রকম তাদের নগ্ন হস্ত দিয়ে তাদের ভয় দেখাবার চেষ্টা করছে। সেগুলি একটা জায়গায় সমবেত করি তাহলে আপনারা শিউরে উঠবেন। আপনারা ১৯৬৯/৭০ সালের রাজনীতি আবার শুরু করেছেন। শুধু শুরু করেছেন তা নয়, একেবারে ডাবল জাম্প, হর্স স্টেপ জাম্প দিয়ে শুরু করেছেন। আমি আইনমন্ত্রী হালিম সাহেবকে বলছি সাঁই বাড়ির মামলায় যিনি বিচারক ছিলেন তিনি কেস উইথড্র করতে রাজি হননি বলে তাঁকে ট্রান্সফার করে দেওয়া হল। আমাদের আইনমন্ত্রী নিশ্চয়ই জানেন যে সমস্ত সৎ প্রশাসক রয়েছেন তাঁরা আজ কত ভীত সন্ত্রস্ত। আমি জানি বীরভূমের ডি.এম. ক্ষেত্রনাথ মন্ডল একজন উপযুক্ত প্রশাসক। কিন্তু আজকে প্রশাসনের উপর যেভাবে নগ্ন আক্রমণ হচ্ছে তাতে অনেকেই ভীত হয়ে পড়েছেন। আমি আপনাদের কাছে একটা উদাহরণ রাখছি। বীরভূম জেলার অন্তর্গত জুনিবপুর গ্রামে কতগুলি অ্যান্টি সোসালকে পিটিয়ে মারা হয়। তখন নিরীহ ৮৪ জন লোককে অ্যারেস্ট করবার জন্য ডি.এম.র কাছে গোপন সার্কুলার গেল। ডি.এম. দেখলেন এরা কোনও অন্যায় করেনি এবং সেইজন্য তিনি অ্যারেস্ট করতে রাজি হলেন না। আপনারা শুনলে আশ্চর্য হবেন ২৪ ঘন্টার মধ্যে রেডিওগ্রাম করে সেই ডি.এম.-কে ট্রান্সফার করা হল। তিনি বামফ্রন্ট সরকারের গোপন সার্কুলার মানেন নি বলে তাঁকে ওইভাবে ওখান থেকে ট্রান্সফার করা হল। এরকম বহু উদাহরণ আমার কাছে আছে।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

স্যার, এঁরা সত্য কথা শুনতে ব্যাথা পাচ্ছেন। আপনারা হিসেব করে দেখুন এবং পশ্চিমবাংলার মানুষ জানে আপনারা মুস্টিমেয় লোকের ভোটে নির্বাচিত হয়ে এসেছেন। আমাদের মুখ্যমন্ত্রী যদি বলেন আমি পশ্চিমবাংলার মানুষের মুখ্যমন্ত্রীনয়, আমি পশ্চিমবাংলার সি.পি.এম পার্টির মুখ্যমন্ত্রী তাহলে আমার বলার কিছু নেই। আমি আশা করেছিলাম রাজ্যপালের ভাষণের মধ্যে সি.পি.এম.এর ভুল ত্রুটি যেগুলি রয়েছে তার উল্লেখ থাকবে। কিন্তু সেইসব কিছু না থাকায় আমি খুব ব্যাথা পেলাম, দুঃখ পেলাম। আর একটা ঘটনা দেখে আমার মনে হয় আমাদের মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী নয়, তিনি সি.পি.এম পার্টির মুখ্যমন্ত্রী দার্জিলিং-এ যে নারকীয় হত্যাকান্ড হয়েছে সেকথা এখানে উল্লেখ করা হয়েছে। আপনারা শুনলে অবাক হবেন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যিনি এখানকার শাসনভার চালাচ্ছেন তিনি তখন দার্জিলিং-এ উপস্থিত ছিলেন অথচ এই যে ৭ জন শ্রমিককে বর্বরভাবে হত্যা করা হল তাতে তিনি

সেখানে গিয়ে কয়েকটা মানুষকে একটু সান্ত্বনা পর্যন্ত দিয়ে আসেননি বা মনোভাবও তাঁর আসেনি। কাজেই বলছিলাম তিনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী নন, তিনি সি.পি.এম. পার্টির মুখ্যমন্ত্রী। আমি রাজ্যপালের ভাষণ দেখে মনে দুঃখ পেলাম কারণ অনেক কথারই উল্লেখ নেই। পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এই বামফ্রন্ট সরকার কি কি কাজ করবেন এবং গত ৭ মাসে তাঁরা কি কি করতে পারেন নি তারও কোনও উল্লেখ এই ভাষণে নেই। আগামী যে কদিন আপনারা থাকবেন তার মধ্যে কতটা মানুষের জন্য করবেন, সেকথার এতে উল্লেখ নেই। মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে কত দিন চলবে? আবার সাত মাস চলে যাবে আবার হয়ত রাজ্যপালের ভাষণ দেবার সময় এসে যাবে, এই করে পশ্চিমবাংলার মানুষকে বুঝাতে পারবেন না। সিপিএম-এর জ্যোতি বাবু, আপনি খুনের রাজনীতি বন্ধ করুন, হত্যার রাজনীতি বন্ধ করুন, লুটের রাজনীতি বন্ধ করুন, আসুন সেই প্রতিযোগিতায়। কংগ্রেস কতগুলি হেলথ সেন্টার করেছিল? সেগুলি আপনারা মানুষের কাছে পৌঁছে দেবেন. আপনারা তো মহাপুরুষ, দিনতো দেখি চার গুণ। আপনারা কতগুলি বেকার ভাই বোনদের চাকুরি দিতে পেরেছেন? আসুন সেই প্রতিযোগিতায়। আপনারা সেই প্রতিযোগিতায় আসবেন না, আপনারা অন্যায় করে অফিসারদের ট্রান্সফার করবেন, প্রশাসনের কণ্ঠরোধ করবেন, চলুন, আসুন গ্রামে গঞ্জে বিদ্যুৎ পৌঁছে দেবেন। মাননীয় স্পিকার মহাশয়, আমি অত্যন্ত বেদনার সঙ্গে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি, আমি আশা করব যে খুনের রাজনীতি এঁরা বন্ধ করবেন, এতে অনেক শিক্ষা হয়েছে, পশ্চিমবাংলায় কন্সট্রাকটিভ কাজ করুন, সেই পথে এগিয়ে আসুন, এই আশা রেখে, আমার বক্তব্য শেষ করলাম।

[5-10—5-20 P.M.]

**শ্রী আব্দুল হাসনাত খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ই ফেব্রুয়ারি তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, আমি সেই ভাষণকে পূর্ণ সমর্থন জানাই এবং পূর্ণ সমর্থন জানাতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন পরিস্থিতির মধ্যে বর্তমান বামফ্রন্ট সরকারকে চলতে হচ্ছে। আমাদের ভারতবর্ষে শোষণভিত্তিক সমাজ চলেছে। অর্থনৈতিক এবং রাজনৈতিক সাম্রাজ্যবাদী শোষণ ব্যবস্থার মধ্যে এই সরকারকে কাজ করতে হচ্ছে, এই অর্থনৈতিক এবং রাজনৈতিক সীমাবদ্ধতার মধ্যেও আমাদের সরকার গঠনমূলক কাজ করতে চান। যদিও আমরা জানি মৌলিক সমস্যার সমাধান এই সমাজ ব্যবস্থায় সম্ভব নয়, তবুও বার বার একটা কথা ঘোষণা করা হয়েছে যে, আমরা গঠনমূলক কাজ নিশ্চয়ই করব এবং সেই কাজ করার ক্ষেত্রে আমরা অত্যন্ত দৃঢ়ভাবে এগিয়ে চলেছি। আপনি দেখেছেন রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও মিথ্যা প্রতিশ্রুতি নেই। সিদ্ধার্থ শঙ্কর সরকারের আমলে অনেক প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, সমাজবাদী রাষ্ট্র হবে ইত্যাদি অনেক কথাই আমরা শুনেছিলাম, কিন্তু এই সরকারের আমলে রাজ্যপালের যে ভাষণ তাতে সে রকম কোনও মিথ্যা প্রতিশ্রুতি নেই, বড় বড় কথাও নেই। যা করতে পারা গেছে, এই কয়েক মাসে, তাই বলা হয়েছে, যা করতে পারা যাবে তার ইঙ্গিত এতে পাওয়া যাবে,

কোনটা পারা যাবে না সেটাও সুস্পষ্টভাবে বলা আছে। তাই রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাচ্ছি। আমি আশা করব যে কংগ্রেসি বন্ধুরাও এই ভাষণকে সমর্থন করবেন। জনতা পার্টির পক্ষ থেকে, নেতা কাশীবাবু যে সমস্ত প্রশ্ন তুলেছেন, তাঁর কাছ থেকে সেই সমস্ত প্রশ্ন নিশ্চয়ই আশা করিনি। আশা করেছিলাম তিনি যে রকম গত বিধানসভায় গঠনমূলক সমালোচনা রেখেছিলেন, সেই রকম সমালোচনা রাখবেন এবং সরকারকে সেইভাবে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করবেন। বিশেষ করে যেটা আমি দেখলাম বামফ্রন্ট সরকারের কর্মনীতি সম্বন্ধে বলেছেন। ভাষণে কর্মবিনিয়োগের ক্ষেত্রে যে ৩০ শতাংশের কথা আছে সে সম্বন্ধে তিনি সমালোচনা করেছেন, বলেছেন এটা নাকি দলের স্বার্থে রাখা হয়েছে, সি.পি.এম দলের কথাই তিনি বলতে চেয়েছেন, কাদের জন্য এটা রাখা হয়েছে ভাষণ পড়লেই তিনি বুঝতে পারবেন। যে সমস্ত কর্মচারী চাকুরিরত অবস্থায় মারা যাবেন তাদের সন্তান সন্ততিদের এই যে বিগত নির্বাচন হয়েছে তার আগে রাজনীতি করতে গিয়ে গত কয়েক বছর ধরে যারা মারা গিয়েছে তাদের লোকদের জন্যই এটা রাখা হয়েছে, সিপিএম-এর জন্য নয়। এটা সি.পি.এমের ক্ষেত্রে নয়—এটা করা অত্যন্ত প্রয়োজন ছিল। আমরা মনে করি বামফ্রন্ট সরকার রিজার্ভেশন রেখে অত্যন্ত ভাল কাজ করেছেন। তিনি বলেছেন, ব্লক কমিটিতে তাদের স্থান অত্যন্ত নগণ্য। আমি নিশ্চয়ই আশা করব, তিনি স্বীকার করবেন যে বর্তমান বিধানসভায় ২৯৪ জন সদস্যর মধ্যে আমাদের বামফ্রন্টের সদস্য সংখ্যা ২৩০ জন। সেই রকম বিধানসভায় যেমন প্রতিনিধিত্ব আছে সেই রকম ব্লক কমিটিতেও প্রতিনিধিত্ব থাকা উচিৎ। আমাদের সমান হবে এটা বোধ হয় আশা করা ঠিক নয়। কিন্তু আমি অনুরোধ করব ব্লক কমিটিতে জনতা পার্টির যারা আছেন তারা অনেকে সভায় আসেন না তারা নিশ্চয়ই ব্লক কমিটিতে উপস্থিত থেকে নিশ্চয় তাদের বক্তব্য বলবেন। ব্লক কমিটিতে যেটা হয়েছে সেটা নীতি নির্ধারণের জন্য নয়, সেটা সুপারিশ করবে। এটা তো আশা করতে পারেন না যে আমাদের সমান তাদের প্রতিনিধিত্ব থাকবে। আমরা ২৯৪ জনের মধ্যে ২৩০ জন আছি এবং বিধানসভায় তারা কম আছেন এবং আশা করব বিধানসভায় তারা যে প্রতিনিধিত্ব করছেন সেই অনুপাতে প্রতিনিধিত্ব পেলেই খুশি হবেন। আমরা বিরোধি দলের নেতার কাছে আরও কতকগুলো জিনিস শুনে আশ্চর্য হয়েছি। কংগ্রেস আমলে নাকি বিধানসভার মধ্যে যেটুকু গণতন্ত্র ছিল এখন নাকি তাও নেই। কিন্তু আমরা দেখলাম গতদিন তিনি এক ঘন্টা ধরে কথাবার্তা বলে গেলেন। জ্যোতি বসুকে প্রথম দিকে বিধানসভায় বিরোধীদলের নেতা হিসাবে স্বীকার করা হয় নি। তাঁকে প্রথমে খুব কম সময় দেওয়া হত। ১০ থেকে ১৫ মিনিট সময় দেওয়া হত। পরে অবশ্য সময় বাড়ানো হয়েছিল এবং বিরোধীদলের নেতা হিসাবে স্বীকৃতি দেওয়া হয়েছিল। যদিও জনতা পার্টির সদস্যা সংখ্যা ২৯ এবং যদিও বিরোধী দল হিসাবে স্বীকৃতি দেওয়ার উপযুক্ত নয় তবু তাদের স্বীকৃতি দেওয়া হয়েছে এবং বিরোধী দলের নেতা হিসাবে তাকে স্বীকৃতি দেওয়া হয়েছে এবং তাদের যথেষ্ট সুযোগ দেওয়া হচ্ছে।

**শ্রী সন্দীপকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অফ অর্ডার। এটাতো একদম বাজে কথা। জনতা পার্টি কারো দয়ার উপর বসে নেই।

**শ্রী আবুল হাসনাত খান :** কেন্দ্র-রাজ্য সম্পর্কে আমাদের পক্ষ থেকে অনেক গুরুত্বপূর্ণ কথা বলা হয়েছে। আমাদের যে পুস্তিকা দেওয়া হয়েছে, সেটা রাজ্য মন্ত্রিসভার যে প্রস্তাব সেটা দেওয়া হয়েছে। তিনি বলেছেন তিনি এটা আগে জানতেন না। তিনি জানাবেন কি করে? তিনি তো মন্ত্রিসভার সদস্য নন। মন্ত্রিসভায় পাশ হয়েছে, তারপর বিলি করা হয়েছে এবং প্রচার পুস্তক থেকে বিলি করা হয়েছে। যা বিধানসভার বুলেটিনে জানানো হয়েছিল। প্রস্তাবটা গৃহীত হয়েছে মন্ত্রিসভায়, তারপর এখানে দেওয়া হয়েছে। নিশ্চয় আগে আলোচনা করার সুযোগ ছিল না। তিনি এই ধরণের বক্তব্য বলে আমাদের বিভ্রান্ত করেছেন। তিনি বলেছেন ট্রেড ইউনিয়ন আন্দোলন সম্পর্কে বামফ্রন্ট নাকি দুমুখো নীতি নিয়েছে। কিন্তু তা নয়। আমাদের সুষ্ঠু নীতি ঘোষণা করা হয়েছে। ইলেকট্রিসিটি শ্রমিকদের ক্ষেত্রে যেটা হয়েছে সেটা ঠিক গণতান্ত্রিক আন্দোলন নয় এবং সেখানে নাশকতামূলক কাজ হয়েছে। ইলেকট্রিসিটির ক্ষেত্রে জনসাধারণের অসুবিধা হয়েছে তাই সেখানে হস্তক্ষেপ করতে হয়েছে। পোস্তা বাজারের শ্রমিকরা যে আন্দোলন করেছে সেটা বাজার শ্রমিকদের নায্য মজুরির ও বোনাসের দাবিতে আন্দোলন করেছে।

[5-20—5-30 P.M.]

সেখানে সরকারি হস্তক্ষেপ করা অত্যন্ত প্রয়োজন ছিল বলে আমি মনে করি। শিল্প ক্ষেত্রে আমাদের দুমুখো নীতি নেই। লিবার্টি অ্যান্ড লাইসেন্স এক জিনিস নয়। লিবার্টি অন্যভাবে দেখা যেতে পারে। গণতান্ত্রিক আন্দোলনের ব্যাপারে বামফ্রন্ট সরকার সুস্পষ্ট নীতি নিয়েছে। তাকে বিকৃত করে অসত্য তথ্য পরিবেশন করেছেন। এবার বাংলাদেশের জলের প্রশ্ন। এই জলের প্রশ্ন আমি বলতে চাই বর্তমান কেন্দ্রীয় সরকার কলকাতা বন্দরকে ধ্বংস করার জন্য গোপনে চুক্তি করছেন আঁচ করে দলমত নির্বিশেষে সকল দলের সদস্যদের সঙ্গে আলোচনা করে দিল্লিতে ডেপুটেশন দিয়েও কোনও ফল পেলাম না। কেন্দ্রীয় সরকার গোপন চুক্তি করে পূর্ব ভারতের অর্থনীতিতে বিপদ ডেকে এনেছেন। যারা এখানে বিরোধী দলে আছেন তারা কেন্দ্র ক্ষমতায় আছেন, আপনারা বলছেন আমরা আন্দোলন করব। আপনারা যদি আন্দোলন করেন তাহলে সেই আন্দোলনে আমরা আপনাদের পাশে আছি। কলকাতা বন্দরকে বাঁচাবার জন্য গোপন চুক্তির বিরুদ্ধে আপনারা যদি আন্দোলন করেন তাহলে সেই আন্দোলনের পাশে আমরা আছি। আমি আশা করব এর বিরুদ্ধে আপনারা প্রতিবাদ করবেন। আপনারা অসত্য বিকৃত তথ্য পরিবেশন না করে সরকারের গঠনমূলক সমালোচনা করুন, আমরা মাথা পেতে নেব। এই কথা বলে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি, ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী জনমেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের সদস্যগন কাশীকান্তবাবুর বক্তব্যে নাকি অবাক হয়েছেন এবং হতাশ হয়েছেন। আমরাও রাজ্যপালের ভাষণে ততোধিক অবাক কিম্বা হতাশ হয়েছি। নির্বাচনে আমরা সংখ্যাগরিষ্ঠতা পাই নি সত্য, কিন্তু কংগ্রেসের

পরাজয়ে আমরা খুশি হয়েছিলাম। বামফ্রন্টের জয়ে আমরা অন্তত এইটুকু সান্তনা পেয়েছিলাম যে একটা অকংগ্রেসি বামপন্থী সরকার পশ্চিমবাংলায় এসেছে। বৃটিশ আমলে সংগ্রাম করেছি, কংগ্রেস আমলে দীর্ঘ ৩০ বছর সংগ্রাম করেছি আপনাদের সাথে কাঁধে কাঁধ মিলিয়ে। আবার ইন্দিরা গান্ধীর সময়ে সারা দেশ জুড়ে হাজার হাজার লাখে লাখে লোককে জেলে ভরে দিয়েছে। কেন্দ্রে জনতা সরকার, বামফ্রন্ট সেখানে বন্ধু দল এবং তারা সেখানে বন্ধু দলের সঙ্গে যে কোনও গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করেন, পরামর্শ করেন। কিন্তু এই ক'মাসে আমরা এখানে কি দেখলাম? আমরা এখানে সমর্থন করেছি। কিন্তু তার পরিবর্তে আপনারা আমাদের সঙ্গে কোনও কিছু বিষয়ে আলোচনা করেছেন? কোনও একটা পরামর্শ করেছেন? বরং কি করেছেন? আমি ব্লক কমিটির কথায় আসছি। আমি গ্রামবাংলা থেকে আসছি। আমরা জানি ব্লক কমিটিতে কি হচ্ছে। মেদিনীপুর জেলায় বামফ্রন্টের অন্যান্য শরিক দলগুলির কোনও অস্তিত্ব নেই অধিকাংশ ক্ষেত্রেই। কিন্তু সেখানে একটি দল সি.পি.এম থেকে ব্লক কমিটিতে ৫/৬ জন করে দেওয়া হয়েছে, যেখানে নির্বাচনে সে চতুর্থ স্থান অধিকার করেছিল অথবা জামানত্ খুইয়েছিল। যেখানে জিতেছিলাম, এখানে সংখ্যাগরিষ্ঠতা না পেয়েও সেখানে সংখ্যাগরিষ্ঠতা পেয়েছিলাম। কিন্তু এটা কি গণতন্ত্র, যেখানে আমরা জিতেছি সেখানে আমাদের একজন, আর যারা হেরেছেন তাদের ৬ জন—এটা কি করে হয়? ঠিক তেমনি এই যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটি হবে সেটাও ঐ ব্লক কমিটির অনুরূপ হবে। তাই যে জন্য আপনারা সমালোচনা করলেন, ঠিক সেই জন্যই আমরা কংগ্রেসসেরও সমালোচনা করেছিলাম। কংগ্রেস সেখানে চাকরি দেবার জন্য দলবাজি করেছে। আপনারা কি করছেন? আপনারাও সেখানে দলবাজি করছেন, তবে সেটা একটু সুগার কোটিং দিয়ে, প্রকারান্তরে কিন্তু দলবাজি। আমি সেই জন্য বলছি দলবাজি আজকে কোন স্তরে গিয়ে পৌঁছেছে, আজকের আনন্দবাজার পত্রিকাটা একবার যদি পড়েন তাহলে বুঝতে পারবেন—সেখানে কি বলছে? পার্টি পারমিট চাই—কমলবাবুও সেখানে ছিলেন, তিনি যদি থাকেন তাহলে দেখতে পাবেন। সেখানে কি বলা হয়েছে? বলা হচ্ছে চাষীদের সার পেতে হলে আগে একটি রাজনৈতিক দলের পারমিট নিতে হবে। পার্টির পারমিট না দিলে ডিলারের কাছ থেকে সার পাওয়া যায় না। এমন কি হিমঘরে আলু রাখার জন্যও পার্টির বন্ড লাগছে। স্যার, সেইজন্য দুঃখ করে মন্ত্রী কমল গুহ মহাশয় বলেছেন, মন্ত্রীপদে থেকে আমি কিছুতেই এ জিনিস বরদাস্ত করব না। প্রতিকার করতে না পারলে মন্ত্রীত্ব ছেড়ে চলে যাব। আমি সেকথাই বলছি, এই জিনিসই চলেছে এবং তার উচিত মন্ত্রীত্ব ছেড়ে চলে আসা এবং গণতন্ত্রের জন্য সংগ্রাম করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা শ্রীমতী ছায়া ঘোষ যা বলেছেন সে সম্বন্ধে আমি তার সঙ্গে একমত—চাষ করবে যে ফসল কাটবে সে—সরকারের এই নীতি ভ্রান্ত প্রতিপন্ন হয়েছে এবং এর দ্বারা বলবান জোতদাররা দরিদ্র কৃষকের ধান কেটে নিয়েছে এবং জবরদস্তি করে তাকে জমি থেকে উচ্ছেদ করেছে। তারা সেখানে কোনও রকম সুরাহা পায়নি। সেখানে জে.এল.আর.ও এবং পুলিশ এই নীতির দোহাই দিয়ে জমিদারের পক্ষ নিয়েছে। যার চাষ করবার অধিকার নেই জমিতে সে কেন জোর করে চাষ করবে, কেন সে ধান কাটার অধিকার পাবে? স্যার,

একে জঙ্গলের আইনই বলা যায়, একে আইনের আইন বলা যায় না। মাননীয় অনিল মুখার্জি মহাশয় অর্গানাইজড টিচারদের কথা বলেছেন। তিনি বলেছেন, এরা নাকি সবাই জমিদার-নন্দন এবং তারা লেখাপড়া কিছুই জানে না। এই প্রসঙ্গে আমি বলব, দোহাই আপনাদের, তাদের চাকরি না দেন না দেবেন কিন্তু সকলকে জমিদার নন্দন বলবেন এবং তারা কেউই কিছুই লেখাপড়া জানে না বলবেন—এ জিনিস চলতে পারে না। স্যার, আমরা জানি সেখানে অধিকাংশ শিক্ষকই দরিদ্র ঘরের সন্তান এবং অধিকাংশেরই ভাল লেখাপড়া জানা আছে। সেখানে যদি আপনাদের পরীক্ষা করার দরকার হয় আপনারা পরীক্ষা করে নিন, তাতে কোনও আপত্তি নেই কিন্তু এইভাবে তাদের সম্বন্ধে বলবেন না। আমার প্রশ্ন, আপনারা পরীক্ষা করার পর যদি দেখেন যে, তারা দরিদ্র ঘরের ছেলে এবং লেখাপড়া জানে তাহলে কেন তারা সুযোগ পাবে না? সকলকে একই পর্যায়ে ফেলে নায্য অধিকার থেকে তাদের বঞ্চিত করা উচিত নয় বলেই আমি মনে করি। তারপর কলেজ শিক্ষকরা মাস পয়লায় বেতন পাবেন জেনে তিনি খুব আনন্দিত হয়েছেন। এটা খুব ভাল কথা, কিন্তু এই প্রসঙ্গে আমার জিজ্ঞাসা হল, মাধ্যমিক শিক্ষকদের বেলায় এটা হল না কেন বা তাদের কপালে এটা জুটলো না কেন জানাবেন কি? এক সঙ্গে হলেই ভাল হত কিন্তু রাজ্যপালের ভাষণে সে আশ্বাস নেই। অমল রায় মহাশয় বলেছেন, আমরা নাকি প্রতিক্রিয়াশীল—জনতা পার্টির সদস্যরা—বটেই তো, যতদিন আমরা সমর্থন করেছিলাম আমরা ছিলাম প্রগতিশীল আর যেই একটু বিরোধিতা করছি অমনি আমরা প্রতিক্রিয়াশীল হয়ে গেলাম। স্যার, আমরা মনে করি প্রকৃত বন্ধু সেই যে সত্যিকারের দোষত্রুটি ধরিয়ে দিতে পারে। আমরা তো প্রকৃত বন্ধুদের মতোন সব দোষত্রুটি ধরিয়ে দিচ্ছি তাহলে আপনাদের আপত্তি কিসের? আমরা যেসব দোষত্রুটি ধরিয়ে দিচ্ছি আপনারা ভেবে দেখুন সে সম্বন্ধে আপনারা কি করতে পারেন। তারপর তিনি বলেছেন, কোন কোন প্যারাতে আমাদের আপত্তি সেটা যদি আমরা জানিয়ে দিতে পারি তাহলে ভাল হয়। আমি তাকে বলব, সমগ্র ভাষণটি ভালো করে পড়ে দেখুন এবং তারপর আপনাদের প্রতিশ্রুতিগুলির কথা মনে করে নিজের বিবেককেই জিজ্ঞাসা করুন যে আপনাদের গলদ কোথায়, আপনাদের ব্যর্থতা কোথায়। এটা যদি করেন তাহলেই বুঝতে পারবেন আপনাদের গলদ বা ব্যর্থতা কোথায়। তারপর তিনি বলেছেন, লাল বিপ্লব। স্যার, এটা শুনে আমরা আঁতকে উঠছি। বোধ হয় স্বয়ং মার্কস বা লেনিনও যদি বেঁচে থাকতেন তাহলে তারাও আঁতকে উঠতেন। কারণ তাদের শিষ্যরা আজকে পাইয়ে দেবার রাজনীতি আরম্ভ করেছেন। তেলা মাথায় তেল দেবার অভ্যাসটা তারা ভাল ভাবেই রপ্ত করেছেন। স্যার, যারা ভাল মাহিনা পান—এমন কি ব্যাঙ্কের কর্মচারিদের জন্যও সংগ্রাম শুরু করে দিয়েছেন। আর যারা বেকার হয়ে বসে আছে, যাদের জন্য গালভরা প্রতিশ্রুতি ছিল তাদের জন্য কি করেছেন? তাদের কি বেকার ভাতা দিয়েছেন? তাদের চাকরি দেবার কোনও আশ্বাস এতে আছে? তারপর গ্রামের ঐ দরিদ্র চাষীদের কৃষিঋণ মকুব করে দেওয়া হবে বলা হয়েছিল কিন্তু তার সম্বন্ধে কি কোনও কথা আছে? গতবারের রাজ্যপালের ভাষণে যদিও একটু ইঙ্গিত ছিল যে সমাধানের চেষ্টা করছি কিন্তু এবারের রাজ্যপালের ভাষণে আর কোনও

কথা নেই। সেই দরিদ্র কৃষকদের কথা কোথাও কিছু নেই। সেখানে শুধু আছে, আমরা দেখতে পাচ্ছি, গ্রামাঞ্চলে নতুন শ্রেণী বিন্যাস ঘটেছে।

[5-30—5-40 P.M.]

সেখানে নিম্ন মধ্যবিত্ত বেশি, বিত্তহীন কৃষক বেশি, তাদের মধ্যে ঝগড়া বাধিয়ে দিলে কি পরিনাম হতে পারে—গ্রামাঞ্চলের কৃষি অর্থনীতি ধ্বংস হতে পারে সেই বিষয়ে খেয়াল করছেন না। রাজ্যপাল বলছেন যে সৎ এবং দক্ষ প্রশাসন গড়ে তুলতে বদ্ধপরিকর। মুখ্যমন্ত্রী গত জুলাই মাসে বলেছিলেন প্রতিটি ব্লকে ১০টি করে টিউব ওয়েল হবে। আমি অন্তত মেদিনীপুর জেলার কথা বলতে পারি, সেখানে একটিও হয়নি। আমি কিছুদিন আগে জেলা ম্যাজিস্ট্রেটকে চার্জ করেছিলাম, তাকে জিজ্ঞাসা করলাম কেন টিউবওয়েল হচ্ছে না। তিনি বললেন যে টাকা এসে গেছে টিউবওয়েল বসাবার, সবই ব্লক লেভেলে পাঠিয়ে দেওয়া হয়েছে, কিন্তু পাইপ এবং স্ট্রেনার হিসাব মতো না আসার জন্য করতে পারছি না। আমাদের মেদিনীপুর জেলাতে সেচ প্রকল্পের জন্য ১ কোটি ৪০ লক্ষ টাকার টেন্ডার কল করার কথা ১১/১২ই জানুয়ারি ছিল, সেটা পিছিয়ে গেল প্রথমে ২৭ তারিখ পর্যন্ত, তারপর ২৭ তারিখের বদলে পরের মাসের সাত তারিখে, কিন্তু সাত তারিখে হয়নি, ১০/১১ তারিখে হয়েছে। এটা কেন হল? কারণ সেখানকার কয়েকজন কন্ট্রাক্টারকে টেন্ডার ফর্ম দেওয়া হয় নি, তারা নাকি সি.পি.এম এর দল ভুক্ত। এটা কি রকম কথা? সর্বহারার দল সি.পি.এম তাদের আবার কন্ট্রাক্টার? এখন কি এরা কন্ট্রাক্টারি ব্যবসাতেও গেছে? তা না হলে জবাব দিন কেন টেন্ডার কল করতে এত গড়িমসি করা হল? এর পরিনাম হয়েছে কি, প্রায় দুই লক্ষ টাকা প্রতিদিন আনস্পেন্ট থেকে যাবে। তার ফলে আবার নতুন করে একটা বছর বন্যা হবে, জলনিকাশি হবে না, এবং কেন্দ্রীয় সরকারের কাছে টাকা ফেরত চলে যাবে, এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী প্রশাসন। এর জন্য দায়ী হচ্ছে বামফ্রন্ট সরকারের অপদার্থতা। অনেক সদস্য বলেছেন যে মোটেই নাকি দুর্নীতি নেই, মিস গোপ্পীও বললেন যে সৎ প্রশাসন গড়ে তোলা হচ্ছে। কিন্তু কোথায়? আমরা তো দেখছি সেই ট্রাডিশন সমানে চলেছে। ডাঃ রায়ের আমলে যদি ঘুষের মাত্রা এক হয় তাহলে যুক্ত ফ্রন্টের আমলে সেটা দুই ছিল, সিদ্ধার্থ বাবুর আমলে সেটা হয়েছিল তিন, আর এখন চারেরও অনেক বেশি। এখন ঘুষ সামনাসামনি নিচ্ছে। দুর্নীতির সীমা নেই। ডি.আই. অফিসে শিক্ষা প্রতিষ্ঠানের বিল আনতে গেলে প্রতিটি টেবিলে একটাকা দুটাকা করে ঘুষ দিতে হয়। এই তো হচ্ছে পরিনাম। আমরা জানি একটা সরকার সাত মাসের মধ্যে কিছু করতে পারে না, তাকে সময় দেওয়া উচিত। কিন্তু একটা কথা আছে, বাড়ন্ত গাছু পাতায় নরম হয়, আপনারা কি কিছু উদ্যোগ নিয়েছেন? কাউকে ধরেছেন? তার তো কোনও লক্ষন দেখতে পাচ্ছি না। গত ৭ই নভেম্বর থেকে ১৪ই নভেম্বর এর মধ্যে কাঁথির স্টেট ব্যাঙ্ক থেকে কয়েকজন জোচ্চর জেলা ম্যাজিস্ট্রেটের সই জাল করে ২ লক্ষ ৪৩ হাজার টাকা তুলে নিয়ে গেছে। এমনি করে দু তিন বছরে ১৪ লক্ষ টাকা তুলে

নিয়ে গেছে। এর মধ্যে অনেক সরকারি কর্মচারীও জড়িত রয়েছে, এই সম্পর্কে প্রশাসন কি করেছে, পুলিশ কি করেছে? বরং কয়েকজন যুবক উদ্যোগী হয়ে খবর দিয়েছে। কিন্তু এখনও পর্যন্ত কোনও কাজ করা হয় নি। সেখানে এদের এতটুকু দক্ষতার পরিচয় পাওয়া যায় নি। তারপর বলেছেন ডিগনিটি অব লেবার—তার মানে কি কাজ না করা? স্টেটসম্যান কাগজে খবর আছে মেদিনীপুরে সি.পি.এম কর্মীরা সমস্ত কর্মীদের উৎসাহিত করছেন কাজ না করতে—যেখানে বলা হয়েছে ফুড ফর ওয়ার্ক সেখানে তাদের বলা হচ্ছে দু কেজি এবং একটা টাকা নিয়ে তোমরা চলে যাও, কাজ করতে হবে না। সরকারি দলের কর্মীরা কাজ না করতে উৎসাহিত করছে, এই কথা আমরা বিরোধী পক্ষের লোকেরা বলতে পারি, কিন্তু দেখা যাচ্ছে সরকারি দলের কর্মীরা কাজ না করতে উৎসাহিত করছে। এটা ফুড ফর ওয়ার্ক নয়, এটা ফুড ফর নাথিং। সেইজন্য আমি অনুরোধ করব বামফ্রন্ট সদস্যদের আসুন—আমরা দেশ গঠনের সহযোগিতা নিশ্চয়ই করব, আজকে আপনাদের ত্রুটি বিচ্যুতি ধরে দিচ্ছি আপনাদের বন্ধুদের মতো মনে করে। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ এবং তার উপর ধন্যবাদ সূচক যে প্রস্তাব এসেছে, তাকে আমি সমর্থন জানাচ্ছি। এই সমর্থন জানাতে গিয়ে যুগান্তর পত্রিকায় নিরাপদ ভ্রমনের জন্য শীর্ষক দক্ষিন পূর্ব রেলওয়ের একটি বিজ্ঞপ্তি প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। অপরাধ নিবারণের উদ্দেশ্যে বিশেষ পদক্ষেপ হিসাবে দক্ষিণ পূর্ব রেলওয়ের নিম্ন লিখিত ট্রেনগুলিতে রাজ্য সরকারের সহযোগিতায় ভ্রাম্যমান পুলিশ ফাঁড়ি প্রবর্তন করা হয়েছে। (১) ৮৭ আপ/৮৮ ডাউন—টাটানগর পাটনা এক্সপ্রেস(টাটানগর এবং চান্ডিলের মধ্যে)। (২) দুই আপ এক ডাউন—হাওড়া বোম্বাই মেল, (রাউরকেল্লা এবং ঝারসুগুডার মধ্যে), (৩) ৩০ আপ/২৯ ডাউন হাওড়া বোম্বাই এক্সপ্রেস(রাউরকেল্লা এবং ঝারসুগুডার মধ্যে)। (৪) ৪৯ আপ/৯০ ডাউন—বোকারো স্টিল সিটি মাদ্রাজ এক্সপ্রেস (রাউরকেল্লা এবং বোলাংগিরের মধ্যে)—বিহার এবং উড়িষ্যার মধ্যে চলাচলকারী আরও কিছু গুরুত্বপূর্ণ ট্রেনে এই সুযোগ সম্প্রসারিত করা হবে। চলন্ত গাড়িতে ভারপ্রাপ্ত অফিসার অভিযোগ গ্রহণ করবেন। কোনও সাহায্যের প্রয়োজন বোধ করলে এই সব ট্রেনে কর্তব্যরত পুলিশ অথবা রেল রক্ষী বাহিনীর কর্মীদের সঙ্গে যোগাযোগ করুন। আপনার মালপত্রের নিরাপত্তার জন্য রাত্রিবেলায় কামরার জানালা দরজার ছিটকিনি লাগিয়ে সুরক্ষিত রাখুন। ট্রেনে কোনও অবাঞ্ছিত ব্যক্তি আপনার নজরে এলে পুলিশকে খবর দিন। চলন্ত গাড়িতে অপরাধ অনুসন্ধান এবং অপরাধীকে ধরা—এই উভয় কাজে পুলিশের সঙ্গে সহযোগিতা করুন। আমার মনে হয় আমাদের জনতা পার্টির মাননীয় সদস্যরা যাঁরা আমাদের সমালোচনা করলেন, তাঁরা এর তাৎপর্য বুঝতে পারবেন। এই দুটি রাজ্যে তাঁরা প্রশাসনিক ক্ষমতায় আছেন। দক্ষিণ পূর্ব রেলওয়ের এই যে বিজ্ঞপ্তি এটা অর্থবহ। আমরা তো জানি একটা অর্থনৈতিক যখন গভীর থেকে গভীরতর হয়, মানুষের মৌল প্রয়োজন যখন মেটে না, মানুষকে কনসেশন দেবার

ক্ষমতা থাকে না, তখন গণতন্ত্রকে নস্যাত করে দিতে হয়, মানুষের রুজি রোজগারের সমস্যার সমাধান না করতে পারলে লাঠি, গুলি, সি.আর.পি. ছাড়া অন্য কোনও পথ থাকে না। তারজন্য ধীরে ধীরে এমন একটা অবস্থা গড়ে ওঠে, যা আমরা গত সাত বছরে দেখেছি। বিশেষ করে গত পাঁচ বছরে সেই চেহারা আমরা দেখেছি, সেই অবস্থায় সমস্ত প্রশাসনকে কেমন করে কাজে লাগানো হয়েছিল সমস্ত নর্মস অ্যান্ড এথিক্সকে বাদ দিয়ে। তা সাহা কমিশন এবং অন্যান্য কমিশনের মধ্য দিয়ে বহুলাংশে প্রমানিত হয়েছে। মানুষের আকাঙ্খা সম্বন্ধে আমরা ওয়াকিবহাল এবং আমরা তারজন্য ধীরে ধীরে এগিয়ে চলবার চেষ্টা করছি। অনেক আলোচনা করেছেন, আমাদের ক্ষমতা অত্যন্ত সীমিত, তার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হয়। উচ্চ মহলের একাংশে দুর্নীতির বাসা বেঁধে রয়েছে, অনেক লাল ফিতার বাঁধনের অসুবিধা আছে, তার মধ্যে দিয়ে আমাদের এগিয়ে যেতে হচ্ছে।

[5-40—5-50 P.M.]

আমাদের অভিজ্ঞতা আছে, যখন আমরা এখান থেকে প্রথম রিলিফের কথা বলে পাঠাই তখন আমরা দেখেছি সার্কুলারে একটা কথা ছিল "মে"—অফিসার-মহল সঙ্গে সঙ্গে ব্যাখ্যা করলেন মে মানে মে নট-ও হতে পারে। লোকসভায় এ-নিয়ে বিতর্কও হয়ে গিয়েছে জহরলাল নেহেরু থাকার সময়। মে অন্তত সংসদীয় ভাষায় মে অর্থে শ্যাল ধরা হবে। ফুড ফর ওয়ার্ক চালু করা যায় নি নানা ধরণের সার্কুলারের নানা ধরণের বিতর্কের প্রশ্নে। কারণ পরিস্কার তারা দীর্ঘ দিন ধরে যে সমস্ত প্রকল্প গুলি করবার চেষ্টা করেছিলেন তাতে যাদের সঙ্গে তাদের মিতালী ছিল তারাই সেই সমস্ত কাজের সুযোগ সুবিধা পেয়েছে। আমরা সেই সমস্ত জোতদার, মহাজনদের জমিতে জল দেবার বা অন্য কোনও প্রকল্প থেকে তারা সাহায্য পাক, এটা চাই না। আমরা লক্ষ্য করে দেখেছি যে স্কীম গুলি স্যাংশন হয়েছিল তাতে গরিব চাষী, প্রান্তিক চাষী, মধ্য-চাষীরা কোনও সাহায্য পায়নি। আমরা সেগুলিতে বাধা দিয়েছিলাম। বাধা দিতে গিয়ে দেখলাম ভীমরুলের চাঁকে ঢিল পড়ল, তারা ভন ভন করে উঠল। এটা স্কোয়ার-আপ করতে আমাদের সময় লাগছে। তা সত্বেও আমরা কিছু কিছু ক্ষেত্রে অগ্রসর হতে পেরেছি। কিন্তু আমরা দেখেছি ৭ মাসের মধ্যে বিরাট কিছু করা যায় না। কারণ আমরা দেখেছি ইনফ্রাস্ট্রাকচারের অভাব। অন্তত আমাদের পুরুলিয়া জেলায় যা দেখেছি, তাতে তাই মনে হয়েছে। কোনও বায়ো-ডাটা নেই, জিওফিজিক্যাল ডাটা নেই, একটা রুল অফ থাম্ব দিয়ে সমস্ত রাজ্য পরিচালনা করা হচ্ছে। শুনে অবাক হয়ে যাবেন, ওদের মন্ত্রী সীতারাম মাহাতর বাড়িতে বোরিং করে বলে দেওয়া হল পুরুলিয়া জেলার জল নেই। অদ্ভুত একটা কথা। ভূতত্ব বিজ্ঞানের মামুলি একটা জিনিস হচ্ছে জল। আজকে আমরা ছোট ছোট নতুন নতুন কল-কারখানা ওখানকার মিনারেলকে ভিত্তি করে করবার চেষ্টা করছি। কিন্তু কি করে করা যেতে পারে সমীক্ষা ছাড়া? সমীক্ষা ছাড়া হতে পারে না। ওদের অপদার্থতা আমরা লক্ষ্য করেছি। অপদার্থতার একটা সব চেয়ে বড় চিহ্ন হচ্ছে ফাইল-পত্র ওরা রেখে যাননি। যার উপর দাঁড়িয়ে আমরা কিছু করতে পারি। একটা রিপোর্টে আমরা লক্ষ্য করেছি যে, পুরুলিয়ায়

মিনারেলের সম্ভাবনা আছে। কিন্তু তা ছাড়া বিশেষ কিছুই আর নেই। পুরুলিয়া জেলায় মাটির নিচে রক ফসফেট খুঁজতে গিয়ে দেখেছি কি বিরাট সম্ভাবনা আছে খনিজ পদার্থের। কিন্তু সেগুলি সম্বন্ধে ওরা কিছুই করেন নি। ওদের করার দরকারও ছিল না। তবে ওরা কিছু কিছু অকাজ করেছেন, তার মধ্যে সাঁওতালদি আমাদের নজরে রয়েছে। সাঁওতালদির কান্ড-কারখানা এমনই হল যে, সমস্ত ব্যাপারটাই একটা স্যাবটেজ করবার পরিকল্পনা। পরিমল দাসগুপ্তের ইউনিয়ন আছে। তাদের অধিকার দিতে হবে। কি অধিকার? না, তারা ইঞ্জিনিয়ারদের যখন তখন লাঠি-পেটা করবে, এই অধিকার তাদের দিতে হবে। না দিলে তারা ধর্মঘট করবে। এমন কি এমন সব কি পোস্টে তারা আছে, এমন জায়গায় তারা আছে, মেনটেনেন্স ডিপার্টমেন্টে, যেখানে তারা অন্য কোনও ইউনিয়নের অন্তর্ভুক্ত কর্মীদের যেতে দেবেন না সেখানে কাজ করার জন্য। আর ওরা কাজ না করলে সমস্ত সাঁওতালদি বন্ধ হয়ে থাকে। তারপর সেখানে কি ধরণের প্ল্যান্ট হয়েছে, টিউব কেন বার বার লিক হয়, ভালভ গুলি ভাল নয়, এসব অন্য প্রশ্ন। সেখানে আমরা লক্ষ্য করে দেখলাম এন.এল.সি.সি এবং আই.এন.টি.ইউ.সি তাদের সঙ্গে হাত মিলিয়েছে। এগুলি ছাড়াও প্ল্যান্ট খারাপ হলে যাতে রিপেয়ার হতে না পারে তারজন্য চেষ্টা করা হতে লাগল। এটা একটা অদ্ভুত কৌশল। আমরা লক্ষ্য করলাম সারা পশ্চিমবাংলায় বিদ্যুৎ সংকট আনবার জন্য তারা হটকারি লাইন নিয়েছে সুপরিকল্পিত ভাবে। সেখানে অবশ্য সি.আই.টি.ইউ.সি. এবং অন্যান্য ইউনিয়নের কর্মীরা তাদের মোকাবিলা করেছে। মোকাবিলা করেছে বলেই মানুষ এখনও বিদ্যুৎ পাচ্ছে। তা না হলে অন্যান্য বিদ্যুৎ কেন্দ্রেও এই হটকারি আন্দোলন ছড়িয়ে পড়ত। তারা সে চেষ্টাও করেছিল। তাতে সারা পশ্চিমবাংলায় বিশেষ করে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একটা জেহাদ, একটা জঘন্য চক্রান্ত চালাবার সুযোগ পেত। ওখানে ওরা এই কাজ করবে আর কলকাতায় শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে আওয়াজ তুলবেন বিদ্যুৎ নেই, অপদার্থ বামফ্রন্ট সরকার। কিন্তু এটা এক্সপোসড হয়ে গিয়েছে। মানুষ এখন বুঝতে পেরেছে। এসব ভাঁওতা আর চলবে না। তাই সেখানকার কর্মীরা এবং কৃষক মজুর সকলেই এক বাক্যে আমাদের কাছে এসে বলছে, বলুন আমাদের কি করতে হবে, সাঁওতালদির তাপ-বিদ্যুৎ কেন্দ্র আমরা চালু রাখব। কাজেই আজ ভাবতে হবে। এইভাবে তো আমরা চলতে পারি না। কংগ্রেস দল আতঙ্কিত হবার দুটি কারণ আছে। বামফ্রন্ট সরকার আজ যেভাবে জনসাধারণের সমর্থন আদায় করছেন এবং যেভাবে এগিয়ে চলছেন তা ওনারা সহ্য করতে পারছেন না তাই কংগ্রেসদল সমালোচনা করছেন। এইটুকু বলেই আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব ছিল সেটিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বলাই ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে সেটিকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা রাখতে চাইছি। বিরোধী পক্ষ থেকে বারবার বলা হচ্ছে যে এই ভাষণের মধ্যে মৌলিক সমস্যার সমাধানের কোনও কথা-বার্তা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই

কথা বলতে চাই যে এই মৌলিক সমস্যা সমাধান করা বর্তমান রাষ্ট্র কাঠামো যা তাতে করে এই রকম একটা রাজ্য বিধান সভার পক্ষে সম্ভবপর নয়। আমাদের যে রাষ্ট্র ব্যবস্থা, ধনতান্ত্রিক রাষ্ট্র ব্যবস্থা যেখানে জমির একচেটিয়া মালিকানা রয়েছে জোরদার-পুঁজিপতি এবং জমিদারের হাতে, যেখানে ৭০ শতাংশ মানুষ দারিদ্রসীমার নিচে বাস করছে, যেখানে ক্রয় ক্ষমতা মানুষের নাগালের বাহিরে সেইরকম একটা দেশে একটা প্রাদেশিক সরকারের পক্ষে সম্ভব নয়। আজকে বিরোধী দলের সদস্যরা বলবার চেষ্টা করছেন যে ভাষণে বেকার সমস্যা সমাধানের কথা নেই কিন্তু আমাদের যে সমাজ ব্যবস্থা তাতে করে রাজ্যসরকারের পক্ষে সম্ভব নয়। আজকে বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে যেভাবে চেষ্টা করছেন তা প্রসংশার দাবি রাখে। আজকে ক্ষেত-মজুর, ভাগচাষী এবং গ্রামের গরিব চাষীদের এই বামফ্রন্ট সরকার আর্থিক সাহায্য দিচ্ছেন এবং তাঁরা এই বামফ্রন্ট সরকারের আসার ফলে কিছু বাড়তি মজুরি আদায় করতে পেরেছেন। গ্রামের বর্গাদার চাষীদের জন্য এই বামফ্রন্ট সরকার তাদের স্বার্থ রক্ষা করতে পেরেছেন। কলকারখানার শ্রমিকরা তাঁরা অনেক ক্ষেত্রে তাঁদের স্বার্থকে সংরক্ষিত করতে পেরেছেন মালিকদের সাথে পাঞ্জা কসে। আজকে এই সরকার তাঁর সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যেভাবে কাজ করে যাচ্ছেন তা বলার প্রয়োজন নেই। আজকে সরকার চেষ্টা করছেন বিভিন্নভাবে এবং বিভিন্নদিকে যাতে করে উন্নতি করা যায়। সীমিত আয়ের সদ-ব্যবহার করতে আমরা দেখছি আমাদের সরকার কতকগুলি ক্ষেত্রে কিভাবে পদক্ষেপ গ্রহণ করছেন। গ্রামাঞ্চলে ক্ষেতমজুরদের যখন কাজ থাকে না তখন তাঁদের কাজের যোগান দেওয়ার জন্য অনাহার থেকে বাঁচবার জন্য বিভিন্ন কাজ করা হচ্ছে। সেচের খালগুলি সংস্কার করা হচ্ছে এবং উৎপাদনের ক্ষেত্রে বিরাট অগ্রগতি আনার চেষ্টা করা হচ্ছে। কিন্তু এই সমস্ত কাজকে বিরোধী সদস্যরা বিদ্রুপ করার চেষ্টা করছেন। তাঁরা বলছেন গ্রামের কাজে ফাঁকি দেওয়া হচ্ছে। কিন্তু আমি বলব তাঁরা গ্রামে যান এবং গিয়ে দেখুন। আপনারা যা কাজ করেছেন তার চেয়ে বেশি ব্যয়িত হয়েছে। কাজ কিছুই হয় নি।

[5-50—6-00 P.M.]

আমরা দেখেছি বা সরকার চেষ্টা করছেন। কিন্তু রাজনৈতিক কারণে করতে পারছেন না। যে সমস্ত গ্রামে বিদ্যালয় নেই সেখানে চেষ্টা করা হচ্ছে যাতে হাজার স্কুল হতে পারে। বেকারদের চাকরি হতে পারে। জমির ক্ষেত্রেও দেখা গেছে যে জমিদারি আইন যা ১৯৫৪ সালে পাশ হয়েছিল তাতে অনেক জমি বেআইনি ভাবে হস্তান্তরিত হয়। সেই জমিগুলি কিভাবে বার বার কৃষকদের মধ্যে বন্টন করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। সেই হিসাবে মন্ত্রী মহাশয় এই সেশনে একটা বিল আনবেন। তারপর যে সমস্ত গণতান্ত্রিক প্রতিষ্ঠান কংগ্রেস আমলে নষ্ট হয়েছিল যেমন পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি—এগুলির নির্বাচন হবে। আমরা দেখতে পাচ্ছি এই সরকার চেষ্টা করছেন যাতে এপ্রিল-মে মাসের মধ্যে এর নির্বাচন হয়। এই ভাবে দেখতে পাচ্ছি বিভিন্ন ক্ষেত্রে সীমাবদ্ধতার মধ্যে বাস করেও এই বামসরকার সীমাবদ্ধ শক্তি নিয়ে জনসাধারণের পাশে এসে দাঁড়িয়েছেন। এইভাবে দেখছি গ্রামে গ্রামে

টিউবওয়েল স্কুল হাসপাতাল এই সমস্ত করে সমস্যা সমাধানের চেষ্টা করছেন। কিন্তু এগুলি সমাধান করার জন্য আমাদের সরকার এর হাতে, ভূমি রাজস্বের আয়, সেল ট্যাক্স আবগারি শুল্ক থেকে যে সামান্য আয় হয় তাই দিয়ে কাজ করা হচ্ছে। সেইজন্য প্রশ্ন হচ্ছে কেন্দ্র রাজ্য সম্পর্কে কি হবে? আমাদের রাজ্য থেকে যে সামান্য আয় হয় তা থেকে যদি ৭৫ ভাগ রাজ্যগুলিকে দেওয়া হয় তাহলে রাজ্যগুলি তার যে আয় সেই আয় অনুযায়ী তারা কাজ করতে পারেন। এটা আমরা দেখেছি যে বিদ্যুৎ সম্পর্কে আমাদের যে বিরাট সংকট আছে, এই সংকট সমাধানের জন্য যে বিরাট কাজ করা প্রয়োজন সেগুলি করতে গেলে কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্ন আসে। সেইজন্য ফরাক্কায় ১২০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের জন্য যে প্রস্তাব গেছে—গ্যাস টারবাইন জেনারেটার এর জন্য যে প্রস্তাব গেছে তা আজ পর্যন্ত অনুমোদন হয় নি। সেইজন্য কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের সম্পর্কের একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন উঠেছে। বিভিন্ন রাজ্য ও বিভিন্ন প্রদেশ এই ব্যাপারে সাড়া দিয়েছেন এবং একটা জাতীয় বিতর্কের সৃষ্টি হয়েছে। আমরা আশা করব জনতা পার্টির নেতা এবং অন্যান্য কংগ্রেসিরা এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করবেন যাতে করে রাজ্যগুলিকে আরও আর্থিক সংস্থান এর ব্যবস্থা করা হয়। তারা রাজ্যগুলিকে গড়ে তুলতে সাহায্য করবেন এই আশা রাখি। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**श्री रामजान आली** : मिस्टर स्पीकार सर, आपने १५ तारीख के गवर्नर के भाषण पर मुझे जो बोलने का मौका दिया है, इसके लिए मैं आपका शुक्रिया अदा करता हूँ। इसमे पहले सेप्टेम्बर के महीने में गवर्नर का जो भाषण हुआ, उसमें सारी बाते कही गई थी–सरकार की रूप-रेखा प्रस्तुत किया गयी थी–उसमें ३६ दफा कर्म सूची की बात कही गई थी–इस तरह से हमलोग काम में आगे बढ़े गे। बंगाल की जनता जो आशा लेकर इलेकशन में जीत कर बामफ्रान्ट सरकार को यहाँ कायम किया था, आज आम लोग मैदान में देखा जाता है कि बामफ्रान्ट सरकार वह सब काम नहीं कर सकी हैं।

फूड फार इम्प्यायमेंन्ट प्रोग्राम जो है, इस में कुछ काम जरुर हुए हैं। लेकिन पार्सिएलिटी कुछ डिस्ट्रिक्ट में जरुर हुए हैं, कही कम–कहीं बेसी काम हुए हैं। ये सारी बातें हुई हैं। इस तरह से बामफ्रान्ट की सरकार ने जो काम किए हैं उनमें सवसे बड़ी तारीफ की बात यह है कि भीसा–कालाकानून में जो लोग बन्द थे, उन्हें रिहा कर दिया गया हैं। और जो लोग राजनैतिक कारणों से जेल की सजा मुगत रहे थे, उनकी सजा को मुकुव कर दिया गया। इस तरह से डिमोक्रेसी रीस्टोर हुआ। इसमें कोई शक नहीं हैं मतलब ये कि जमहूरियत बहाल हुई हैं। लोग आपस में डिस्कशन करने को हैं, अपने हक पट लोगो की जवान जिस कानून के जरिए वंन्द कर दी गई थी, उस कानून को

इस सरकार में खत्म कर दिया हैं। इससे कायदा जरुर हुआ हैं। लेकिन इसके आलावा कोई खास काम नहीं हुआ हैं।

शिक्षा जगत में एक हजार स्कूल पहली जनवरी १९७८ से स्कूल केस मिलेगा में कायम करने की वात कही गई थी लेकिन आज तक नहीं हुआ। फिर गवर्नर साहव के भाषण में देखा जाता हैं कि १९७९ तक खोले जाँयगे। कभी कहते हैं कि काम शुरू कर देंगे—कभी कहते हैं कि सर्बे हो रहा हैं फिर भी यह वात एडमिटेड हैं, इसको कोई इन्कार नहीं कर सकता हैं कि हमारे भिलेज में स्कूल बहुत हैं। लेकिन पलिंग पार्टी के एक एम० एल० ए० ने तकरीर करने हुए यहा कि—বাংলায় School less village নেই সমস্ত শিক্ষিত হয়ে গেছে। কারুর কোন দরকার নেই, সমস্ত শিক্ষিত হয়ে গেছে। কিন্তু এটা নিন্দনীয় ব্যাপার যে School less village এখনও আছে।उनकी तकमीष सुनकर हमें तकलीफ हुई। काम शुरू हो जाना चाहिए था मगर अभी तक शुरु नही किया गया।

पि० डब्लू० डिपार्टमेन्ट के काम के प्रसंग में मैं देखता हूँ कि जगह-जगह बीज वन रहे हैं—वालूरघाट व्रीज वन रहा हैं लेकिन हमारे यहाँ कान्ति से गुआगाँव का जो सरकारी तौर पर मजूरी हो चुकी हैं, हमारी चीफ इन्जीनीयर से वात भी हुई लेकिन रीभीजनल सर्बे भैप नही मिलने से सर्बे नही हुआ। इसके लिए हमने बार-बार लिखा—चीफ इन्जीनीयर को भी लिखा और माननीय मंत्री का भी ध्यान दिलाया कि क्या वजह है कि रिभीजनल सर्वे मैप नहीं हैं तो सर्वे नहीं होगा? ट्रेस कर दिया गया लेकिन उसपर भी काम शुरू नहीं किया गया। इस तरह से ऐसा मालुय होता है कि बामफान्ट की सरकार आने पर जो लोग जिस आहेदा पर हैं, वो लोग यह समझते हैं कि अब यह सरकार हमारी हो गई हैं? हम काम करें या न करें सब ठीफ हैं। तो आज इस तरह की बातें हो रही हैं।

लीभ स्टाफ आफिस में वालूरघाट में जो लीभ स्टाफ आफिस हैं, उसमें पापुलरटी फार्म—डेरी फार्म की वातें कही गई हैं—इसकी तरवकी दी जायगी लेकिन आवाम का दो सौ—तीन सौ माइल दुर से हेड क्वार्टर में पहुँचना वहुत ही मुश्किल होता हैं फिर भी पहुँचने पर वहाँ कोई मिलता नहीं। इसके बारे में मैंने रीपोर्ट भी किया लेकिन कोई आसर नहीं हुआ। कुछ भी नहीं हो रहा हैं। मुझे मालुम नहीं कि क्या वात हैं? लोग काम नहीं करना चाहते हैं या सरकार के साथ को आपरेशन नहीं करता चाहते हैं। सरकार इनलोगों को क्यों नहीं समझाया करती हैं कि लोग अपनी डयूटी को मुस्तैदी के साथ करें। कोई

रकार बनती हैं तो वह आवाभ की भलाई करने के लिए बनती हैं। इसलिए सरकार
ो सोचना होगा कि आवाम की भलाई कहाँ तक हुई हैं? पार्टी की बात आलग हैं। किसी
ार्टी लेबल पर सोचना अलग बात हैं। अगर जन सरकारी तौर पर सोचा जायगा तो
ह सोचना पड़ेगा कि आम जनता की भलाई कहाँ तक हो रही हैं? उनकी उन्नति कहाँ
क हुई हैं? सरकार को सार्वजनिक हित के लिए चिन्ता करना पड़ेगा।

हमारे माननीय मुख्यमंत्री ने गद्दी पर बैठते ही एक स्टेटमेन्ट दिया था कि दुसरे
:टों में जो कल्याणकारी कार्य किये जायगे, उससे ज्यादा काल्याणकारी कार्य हमारे स्टेट
किए जायगे। सर्व शक्ति के साथ सब लोगों के लिए काम किए जाँयगे किसी को शिकायत
रने का मैका नहीं दिया जायगा। हम देखते हैं कि बामफ्रान्ट सरकार बोलकर ५-६-७
माइन्दे ब्लाक कमेंटी में हो जाते हैं, कोई आब्जेक्शन नहीं होता हैं। बामफ्रान्ट सरकार
ो तरफ से क्यों नहीं कहा जाता हैं कि ये हमारे कमिटेड मेम्वर हैं—ये आर० एस०
ा० से आये हैं—आर० एस० पी० से आये हैं या सी० पी० एम० पार्टी से आये हैं।
कहने को आज कोई तैयार नहीं हैं। सी० पी० एम० पार्टी के ५-६-७ मेम्वर कमेटी
हैं और वे निर्बाचित मेम्वरें से अण्डर भाई सर्किल भोट के माध्यम से अपनी शक्ति
ा प्रयोग करके ब्लाक कमेटी में जबरदस्ती काम कराना चाहते हैं। नतीजा यह रहा कि
ब्लाक कमेटी का गल्त फर्मेशन हुआ था।

[6-00 – 6-06 P.M.]

पीसफुल हार्भेस्टिंग कर लेटर हमें भी दिया था। उसमे यही बात थी कि पीसफुल
ार्भेस्टिंग होगी। उसे डिजाल्भ कर देना चाहिए था मगर ऐसा नही किया गया। गवर्नर
ाहब ने भी अपने भाषण में पीसफुल होर्भे–स्टिंग की तारीफ की हैं। उनके भाषण में
ह एडमिट किया गया हैं कि पीसफुल हार्भेस्टिंग होगी। मैं एडमिट करता हु कि कहीं
ही पीसफुल हार्मेस्टिंग हुआ हैं। जो भी अकरेन्स हुए हैं, वो माइनर अकरेन्स हुए हैं।
ो भी फंक्शन हुए हैं—रीलीफ डिस्ट्रीक्युशन के या प्रक्योरमेन्ट के उसमें देखा जाता हैं
क दलवाजी हुई हैं। ठीक तौर से काम नहीं करने दिया जाता हैं। लोगों का आफिसरों
साथ बैठकर चाय पीना, खुशामद करना पेशा हो गया हैं। कल तक जिनका कोई मारल
हीं था—मैं हर जगह की बात नहीं करता हूँ अपने इलाके की बात करता हूँ कि वहाँ
र सरकारी दल के—पार्टी के लोगों सी० पी० एम० पार्टी के लोगों की हालत यह हैं

कि जो लोग कांग्रेस से एक्सपेल्ड हुए थे, उन्हे साथ लेकर जमा करते हैं, अपनी पार्टी के लोग वोलकर उन्हें प्रोटेक्शन देते हैं और उनसे गुण्डागर्दी करवाते हैं।

बड़े आफसोस के साथ कहता पड़ता हैं कि वर्गादार उच्छेद आइन हुआ था। हमारे इलाके में हम पुरे बंगाल की बात नही कहते हैं, रुपये के खातिर हो या पैसा के खातिर हो, या पार्टी का प्राभाव जमाने के खातिर हो काम नही हो पारहा हैं। इस तरह के तीन केस हमको मिले हैं। वेस्टदीनाजपुर डिस्ट्रिक्ट में चकलि या थाने में नियामतपुर ग्राम में रमेश नाम के एक आदमी हैं जिसके पास २० बीघा जमीन खरीदकी थी। वह सी० पी० एम० पार्टी का आदमी नहीं हैं इसलिए जबरवस्ती से उसे वर्गादार करना होगा। जे० एल० आर० ओ० को प्रेसर दिया जा रहा हैं। हमने रीसीस्ट किया कि वर्गादार नाजायज तरीके से नहीं होगा। दुसरी जगह हमने देखा कि रिकार्डेड वर्गादार का उच्छेद किया जा रहा हैं। चकलिया थाने में मुस्ताक नाम का एक वर्गादार था, उसे इसलिए उच्छेद किया गया, क्यों कि वह सी० पी० एम० पार्टी का आदमी नही था।

अगर इस तरह की दुर्नीति चलती रही तो कांग्रांस पार्टी के कुशासन की बात जो हमलोग करते हैं, यहाँ कांग्रेस पार्टी के कुशासन की निन्दा करते हैं, उससे कुछ होने वाला नहीं हैं। इससे मुशासन की प्रतिष्ठा नहीं हो पायेगी। पश्चिम बंगाल की आवाभ जिस उम्मीद के साथ बाटे देकर लेफ्ट फान्ट सरकार को गद्दी पर बैठाया हैं उस उम्मीद को हमें पूर्ण करना होगा। यहाँ सुशासन व्यबस्था को कायम करना होगा। मैं चाहता हूँ कि भिलेज लेवल पर यह सही माने मे हो। आज गाँवों की उन्नति की बात सभी लोग करते हैं। हमारा देश ग्रामों का देश है। इसलिए अगर ग्रामों की उन्नति नहीं होगी तो हमारे देश की भी उन्नति नहीं होगी। और अगर देश की तरवकी नहीं होगी तो फिर हम दुनियाँ के और मुल्कों से पिद्यड़ जाँयगे। प्रेक्टिकलयूग लेकर देखना होगा कि ग्रामों कि क्या तरक्की हुई हैं? ग्रामों में कि तने कोटेज इण्डस्ट्रीज बन रहे हैं कि तो पावरलूम-हैण्डलूम लग रहे हैं? जो बन भी रहे हैं, वो शहर के नजदीक बन रहे हैं। कहीं ग्रामके भीतर इन्टीरीयर में नही बन रहे हैं। ग्रामों में कम्युनिकेशन की व्यबस्था नहीं हैं। अगर कहीं प्राइमरी स्कूल हैं तो कोई स्ट्रक्चर नहीं हैं। गाछ के नीचे क्लास नहीं होता, किसी के घर में भी नहीं होता और इस तरह में मास्टर लोग घूमते-फिरते रहते हैं। ये सारी ग्वगावियाँ आज मौजूद हैं। इन्हें दूर करना वहुत ही जरुरी हैं। इकनामिकल प्राग्राम के अन्दर चाहे जनता पार्टी

के आदमी हों—चाहे कांग्रेस पार्टी का आदमी हों या चाहे रूलिंग पार्टी के आदमी हों, सबको मंजुर करना पड़ेगा कि सड़क बनानी हैं तो बननी चाहिए। कालेज बनाना हैं तो वनना चाहिए। ये कभी नहीं सोचना चाहिए कि हमारी पार्टी का मेम्वर कंस्टीटयून्सी में एलेक्टेड नहीं हुआ हैं तो वहाँ पर काम नहीं होना चाहिए। ये कभी नहीं सोचना चाहिए कि इससे मेम्वर का होल्ड कंस्टीटयून्सी में बढ़ जायगा। यह सोचना कि इस तरह मे काम न होने दो—इनका काम खराव करदो, ताकि आवाम में हमलोग कह सकें कि तुम्हारा मेम्वर आयोग्य हैं, काम नहीं कर पा रहा हैं ये सारी बातें डिमोक्रेसी को इग्नयारे करने की हैं। घौंता बाजी से काम नहीं चलेगा। इस तरह की बातें करने से कोई काम नहीं होगा। आज काम करने का बेसबनाना होगा। अब काम के माध्यम से अपना परिचय देना होगा। आवाम की खिजयत अगर कोई पार्टि या कोई सरकार करती हैं तो वह टिकाउ हो सकती हैं वदनावह कभी भी ठिकाउ नहीं हो सकती हैं।

फान्ट की सरकार ने आवाम की खिजमत की हैं। डिमोक्रेसी इग्नयोर जो हो गई थी, उसे फिर से रिस्टोर करने में काम किया हैं भीसा–डी.आई.आर.जैसे काले कानून को खत्म किया हैं। राजनैतिक वन्दियों को आजाद कर दिया हैं। ये सब काम तो सरकार ने किया हैं। मगर मेरा कहना यह हैं कि इकनामिकल प्रोग्राम के अन्दर पार्टी का खेयाल करके गरीब जनता का खेयाल करना चाहिए समान लेवल पर-समान रुपसे सवकी उन्नति हो—हर इलाके के लोग खुश हाल हो सकें, इसी परिकल्पना सरकार को बनानी चाहिए। अगर सरकार ऐसा करने के लिए आग्रसर हुई तो इसमें कोई एक नहीं हैं कि उसको सभी लोगों का समर्थन जरुर मिलेगा। इसके लिए ग्राम लेवुल—ब्लाक लेवुल पर काम शुरू कर दिया जाना चाहिए। सबसे बड़ी मुसीबद हम लोगों के लिए जो क्यूशेक्रेसी हैं, उसे खत्म करना होगा। हमने अखवार में पढ़ा कि हमारे माननीय मंत्री श्री कमल गुहा को 54 रुपया फाइल भूल करने में खचेर्च करना पड़ा। मिनिस्टर के आर्डर को वावजूद फाइल डी० एम० के पास नहीं पहुँची। आज क्यूरोक्रेसी की हालत ये हैं। इस तरह से आगर काम होता रहा तो समाज का कल्याण होने वाला नहीं हैं।

हमारे चकलिया में भी सी० ए० डी० पी० आगेनाइजेशन हैं जहाँ कृपि डवलपमेन्ट का काम हो रहा हैं। मैं कृषि मंत्री से रीक्यूस्ट करुँगा कि ब्यूरेक्रेट को खत्म करके आर्गनाइजेशन को मजबुत बनावें ताकि वर्गादार और मार्जिनल कल्टीमेटर सभी लोग

फायदा उठा सकें। उनकी जमीन में ठसकाम हों। साइन्सफिक तरीके से काम करने के लिए उनको उत्साहित करना चाहिए। फर्टीलाइजर और इरीगेशन का इन्ताजाम करना चाहिए ताकि सभी लोग कृषि के काम को ठीक ढ़ंग से कर सकें। सभी लोगों को फायदा पहुँच सकें, ऐसा पाय सोचना चाहिए।

अन्त मे मैं धन्यवाद प्रस्ताव पर अपना भाषण खत्म करता हूँ।

## ADJOURNMENT

The House was accordingly adjourned at 6-06 p.m. till 11-00 p.m. on Thursday the 23rd February, 1978 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 23rd February, 1978 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 14 Ministers, 3 Ministers of State and 198 Members.

[1-00 — 1-10 P.M.]

**Starred Questions**

**(To which oral answers were given)**

**ইস্টার্ন স্পিনিং মিল**

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার বারাসাত থানার অন্তর্গত ইস্টার্ন স্পিনিং মিল-এ কর্তৃপক্ষ লক আউট ঘোষণা করিয়াছেন;

(খ) সত্য হইলে, কোন তারিখ হইতে এই ঘোষণা কার্যকর হইয়াছে এবং এই লক আউট ঘোষণা করার কারণ কি;

(গ) উক্ত মিলে কতজন শ্রমিক নিযুক্ত আছে; এবং

(ঘ) উক্ত মিলের শ্রমিকদের স্বার্থ রক্ষার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৭ই নভেম্বর, ১৯৭৭ হইতে লক আউট ঘোষিত হয়। ১৮।১০।৭৭ তারিখের একটি ত্রিপাক্ষিক চুক্তি যথাযথ পালনের ব্যাপারে মতবিরোধ এই লক আউট ঘোষণার প্রধান কারণ।

(গ) উক্ত মিলে প্রায় ১৭০০ শ্রমিক নিযুক্ত আছে।

(ঘ) সরকার শ্রমিকদের স্বার্থ রক্ষার জন্য শিল্পবিরোধ আইন অনুযায়ী বিষয়টির মীমাংসার চেষ্টা চালাইয়া যাইতেছেন। শ্রম বিভাগ এই বিষয়ে একাধিক বৈঠকে মীমাংসার জন্য চেষ্টা করিয়াছে। সবশেষ আলোচনা ৬.২.৭৮ তারিখে হয়। আলোচনায় ইহা স্থির হয় যে মালিক ও শ্রমিকবৃন্দ দ্বিপাক্ষিক আলোচনার মাধ্যমে কয়েকটি বিষয়ে নিষ্পত্তির চেষ্টা করিবেন। উক্ত দ্বিপাক্ষিক আলোচনা ফলের প্রতীক্ষা করা হইতেছে।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বললেন যে মীমাংসা করার চেষ্টা করা হচ্ছে, দ্বিপাক্ষিক আলোচনা চলছে কিন্তু শেষ পর্যন্ত এর পরিণতি কি হবে বলে মনে করেন এবং ভবিষ্যতে যদি মীমাংসা না হয় তাহলে কি হবে?

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** আপনি প্রিজিউম করে বলছেন এর কি উত্তর দেব, তবে হবার আশা করছি।

**শ্রী সরল দেব ঃ** এটা আমার এলাকার ঘটনা তাই আমি একটা প্রশ্ন করতে চাই। কথাটা হচ্ছে এই কারখানার যে তথ্য শ্রম দপ্তর থেকে পরিবেশন করা হয়েছে সেটা সঠিক তথ্য নয়। এখানে ২২শত শ্রমিক আছে, উনি যেটা বলেছেন সেটা শুধু পার্মানেন্ট শ্রমিকদের ধরেছেন। এই কারখানা গত তিন মাস ধরে বন্ধ হয়ে আছে। এই ব্যাপারে একটা এফেক্টিভ মেজার নেওয়ার জন্য আপনার মারফৎ দাবি রাখছি।

(নো রিপ্লাই)

**শ্রী হবিবুর রহমান ঃ** এটা নিষ্পত্তি কবে নাগাদ হবে, টাইম কত লাগবে?

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** শীঘ্রই হবে। দিন হিসাব করে বলা যায় না।

## Consultative Committees attached to different departments

***4.** (Admitted question No. *214) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Parliamentary Affairs) Department be pleased to state —

(a) Whether there is any proposal to form Consultative Committees attached to all Departments on the Pattern of Consultative Committees for Central Ministeries/Departments; and

(b) If so, what is the contemplation of the Government in the matter ?

**Shri Bhabani Mukherjee :**

(a) Yes.

(b) The proposal is under consideration of Government but no lecision has yet been taken.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Minister tell us what will be the form of composition of the Consultative Committee that the Government is contemplating ?

**Shri Bhabani Mukherjee :** That cannot be said now as it is being considered and when all the aspects will be decided then only we can ascertain the number.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আই ওয়ান্ট টু রেইজ এ পয়েন্ট অব প্রিভিলেজ, আপনি আমাকে বলেছিলেন প্রশ্নের পর তুলতে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমার একটা বৈধতার প্রশ্ন আছে, উনি বসলে আমি বলতে পারি। আমার বৈধতার প্রশ্ন হচ্ছে এখানে প্রিভিলেজ-এর কথা তুলতে হলে নোটিশ দিতে হয় লিখিত ভাবে, তা না দিয়ে এখানে এভাবে তিনি বলতে পারেন না, এটাই আমার বৈধতার প্রশ্ন।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা, আপনি বসুন, এবার মিঃ বাপুলি বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাল আমাদের মাননীয় ভোলা সেন মহাশয়-এর কলিং অ্যাটেনশন ছিল ইউনিভার্সিটি ঘেরাও-এর ব্যাপারে এবং ফরওয়ার্ড ব্লক থেকেও প্রেস মার্ক সম্বন্ধে প্রশ্ন ছিল, আপনি সেটা অ্যাডমিট করেছিলেন, আপনি ২৭শে সোমবার রিপ্লাইয়ের দিনও ধার্য করে দিয়েছিলেন, এবং আমরা জানি যে এই রকম হয়, মাননীয় জ্যোতি বাবু যখন অপোজিশন লিডার ছিলেন, তখনও এই রকম হত, কিন্তু আজকে খবরের কাগজে দেখলাম মাননীয় জ্যোতি বাবু যে প্রশ্নের উত্তর এখানে দেওয়ার কথা, কেন না ইট ইজ দি প্রিভিলেজ অব দি মেম্বার অ্যাজ ওয়েল অ্যাজ দি প্রিভিলেজ অব দি হাউস, সেই প্রশ্নের উত্তর সব প্রেসকে দিয়েছেন, এটা আমরা স্টেটসম্যান এবং অন্যান্য কাগজেও দেখতে পাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন, মিঃ বাপুলি।

(নয়েজ)

[1-10 — 1-20 P.M.]

প্রিভিলেজের যদি কোনও কোয়েশ্চেন থাকে, আপনি সে সম্পর্কে লিখিত ভাবে নোটিশ দেবেন, আমি সে সম্পর্কে আমার রুলিং দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনব।

**Mr. Speaker :** So far as this matter is concerned, "No Privilege of Parliament is involved if statements on matters of public interest are not made in the House and are made outside. Such actions are against conventions and propriety but do not constitute any basis on which breaches of Privilege can be founded".

## Adjournment Motions

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, চারটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পাওয়া গেছে। প্রথম নোটিশে শ্রী কিরণময় নন্দ যে বিষয়ের অবতারণা করতে চাইছেন সেটা হল পশ্চিম বাংলার বিভিন্ন স্থানে কৃষকদের কাছ থেকে জোর করে কৃষি ঋণ আদায়ের অভিযোগ সম্পর্কিত। এই বিষয়টি সাম্প্রতিককালে সংঘটিত কোনও নির্দিষ্ট ঘটনা সম্পর্কিত নয় বলিয়া মুলতুবি প্রস্তাবের আওতায় আসে না। উপরন্তু বিষয়টি এমন গুরুত্বপূর্ণ নয় যে এর আলোচনার জন্য সভার নির্দিষ্ট কাজ বন্ধ রাখতে হবে। সদস্য কর্তৃক অভিযুক্ত এরকম কোনও ঘটনা ঘটে থাকলে সদস্য তার উল্লেখ রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের সময় এবং বাজেট বক্তৃতাকালে করতে পারবেন। তাই আমি এই নোটিশটি নাকচ করছি। সদস্য মহাশয় তাঁর নোটিশের কেবলমাত্র সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

দ্বিতীয় নোটিশটি শ্রী ধীরেন্দ্রনাথ সরকার মহাশয়ের। এটা পশ্চিম দিনাজপুর জেলার কালিয়াগঞ্জ থানার অন্তর্গত সরকারি তরঙ্গপুর জুনিয়ার বেসিক ট্রেনিং ইন্সটিটিউট-এ তফসিলি জাতি ও উপজাতির শিক্ষার্থীদের জন্য নির্দিষ্ট সংখ্যক সংরক্ষিত আসনে ছাত্র ভর্তি না করার অভিযোগ সম্পর্কিত। আমার মতে এ বিষয়টিও এমন গুরুত্বপূর্ণ নয় যে এরজন্য সভার স্বাভাবিক কাজ বন্ধ রেখে এর আলোচনা করতে হবে। রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের সময় ও বাজেট আলোচনা কালে সদস্য মহাশয় এ বিষয়ে বলবার অবকাশ পাবেন। তাই আমি এ নোটিশটিও নাকচ করছি। অবশ্য সদস্য তাঁর নোটিশের কেবলমাত্র সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

তৃতীয় নোটিশে শ্রী কৃষ্ণদাস রায় মহাশয় মেদিনীপুর জেলার তমলুকে তাম্রলিপ্ত কলেজের গভর্নিং বডির সদস্য ও শিক্ষকদের উপর ভীতি প্রদর্শন এবং ঐ কলেজের

ধ্যাপক শ্রী যুগল বেরার সাসপেনসন সম্পর্কে আলোচনার জন্য সভার নির্দিষ্ট কাজ মুলতুবি াখতে চাইছেন। আমার মতে বিষয়টি মুলতুবি প্রস্তাবের আওতায় আসার মতো গুরুত্বপূর্ণ য়। তাই আমি এ প্রস্তাব নাকচ করছি। সদস্য অবশ্য তাঁর নোটিশের কেবলমাত্র সংশোধিত ংশটুকু পড়তে পারেন।

চতুর্থ নোটিশে জনাব মহম্মদ সোহরাব সাহেব গত ২২।২।৭৬ তারিখে প্রফুল্ল সরকার স্ট্রটে সংঘটিত দুই ফুটবল ক্লাবের সমর্থকদের মধ্যে সংঘর্ষ এবং ওই সংঘর্ষ প্রতিরোধে পুলিশের লাঠি চালনা ও কাঁদানে গ্যাস ব্যবহারের উপর আলোচনার জন্য সভার নির্দিষ্ট কার্যসূচি মুলতুবি রাখার প্রস্তাব দিয়েছেন। আমি এ নোটিশটিও নাকচ করছি। কারণ এটি সাধারণ আইন শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। এ ধরনের বিষয় মুলতুবি প্রস্তাবের উপযুক্ত নয় বলে বিবেচনা করি। সদস্য তাঁর নোটিশের কেবলমাত্র সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

এইবার এক এক করে সদস্যরা তাদের নোটিশের সংশোধিত অংশটুকু পড়তে পারেন। প্রথমে শ্রী কিরণময় নন্দ।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলায় কৃষি ঋণ আদায়ের জন্য গরিব কৃষকদের উপর সার্টিফিকেট জারি ও মাল ক্রোক করা শুরু হয়েছে। অথচ নির্বাচনের সময় বামপন্থী সরকারের অন্তর্ভুক্ত দলগুলি সর্বপ্রকার কৃষি ঋণ মকুবের প্রতিশ্রুতি দিয়েছিলেন। পশ্চিমবঙ্গে বামপন্থী ফ্রন্ট সরকার গঠন হওয়ার পর স্বাভাবিক কারণে কৃষকদের মধ্যে এই ধারণার সৃষ্টি হয়েছিল যে, সরকারের নির্বাচনী প্রতিশ্রুতি অনুযায়ী সর্বপ্রকার কৃষি ঋণের হাত থেকে কৃষকরা মুক্তি পাবে। কিন্তু বামপন্থী ফ্রন্ট সরকার তাদের নির্বাচনী প্রতিশ্রুতি ভুলে গিয়ে কৃষি ঋণ সুদে আসলে আদায় করার জন্য বিভিন্ন স্থানে জুলুমবাজি শুরু করেছেন, যার জন্য গরিব কৃষকদের মধ্যে ত্রাসের সঞ্চার হয়েছে — যার প্রমাণ আমাদের নিকট আছে। কাঁথি মহকুমায় ১৯৬৭ সাল ১৯৭৮ সালের মধ্যে উপর্যুপরি পাঁচবার বন্যা, দুইবার খরা ও দুইবার ঘূর্ণি ঝড়ের ফলে এই মহকুমার আধিবাসীরা নিঃস্ব প্রায়। মাননীয় কৃষি মন্ত্রী মহোদয় সেপ্টেম্বর মাসে বিধানসভায় প্রশ্নোত্তরের সময় ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই মহকুমায় ফসলের ক্ষতির পরিমাণ জানিয়েছেন ২১ কোটি টাকারও অধিক। ১৯৬৭ সাল থেকে ১৯৭১ এই চার বৎসরের ক্ষতির পরিমাণ যোগ করলে ৩৫ কোটি টাকার উপর হবে। উপযুক্ত জলনিকাশি ও সেচ ব্যবস্থা না থাকায় সরাসরি গাফিলতির জন্যই কৃষকদের এই প্রভূত পরিমাণ ক্ষতি হয়েছে। যে কোনও কৃষক দরদী সরকারের উচিত লোন আদায়ের পরিবর্তে তাদের এই ক্ষতিপূরণ দেওয়া। এই মহকুমার ১৪ লক্ষ মানুষের মধ্যে শতকরা ৯৫ ভাগ মানুষই কৃষির উপর নির্ভর করেন। মূলত এক ফসলা জমির উপর নির্ভরশীল এই এলাকার লোকেদের বারবার প্রাকৃতিক বিপর্যয়ে মার খাওয়ার ফলে প্রাপ্ত কৃষি ঋণ পরিশোধের

সঙ্গতি তাদের নেই।

**মিঃ স্পিকার ঃ** মিঃ নন্দ, আপনি এইভাবে আলোচনা করতে পারেন না। ঐ আলোচনা আমি আপনাকে করতে দেব না। আমি যখন নাকচ করে দিয়েছি তখন কোনও আলোচনা এই সম্বন্ধে করতে দেব না। আপনি আপনার সংশোধিত অংশটুকু কেবল পড়ুন। এই রকম করলে এবার থেকে ব্যবস্থা করতে হবে যে সংশোধিত অংশটুকুও পড়তে দেওয়া হবে না। সংশোধিত অংশটুকু আপনাকে পড়তে বলা হচ্ছে অথচ আপনি বিবৃতিটাই পড়ে যাচ্ছেন। আপনি শুধু সংশোধিত অংশটুকু পড়ে দিন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলার বিভিন্ন স্থানে দুঃস্থ কৃষকদের কাছ থেকে জোর পূর্বক ঋণ আদায় চলছে। এর ফলে কৃষকদের মধ্যে ত্রাসের সৃষ্টি হয়েছে। বামপন্থী দলগুলির নির্বাচনী প্রতিশ্রুতি ছিল সর্বপ্রকার কৃষি ঋণ মকুব করা। যদি এই ভাবে ঋণ আদায় শুরু হয় তাহলে দুঃস্থ কৃষকরা সর্বশান্ত হয়ে পড়বে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার কালিয়াগঞ্জ থানার অন্তর্গত সরকারি তরঙ্গপুর জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউট-এর শিক্ষণ সূত্র অনুযায়ী প্রতি নভেম্বর মাসে নূতন শিক্ষার্থী ভর্তি নেওয়া হয়। এ নিয়ম প্রতিষ্ঠানটির জন্ম লগ্ন থেকে পালন করে আসা হচ্ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর "সর্ব ক্ষেত্রে বদলের পালা" প্রতি দৃষ্টি রেখে বর্তমান ১৯৭৭-৭৮ শিক্ষণ সূত্রে ভর্তির তারিখ দু' মাস পিছিয়ে আনা হল। গত বছরের ২৩শে আগস্ট তারিখের যুগান্তর পত্রিকায় উক্ত প্রতিষ্ঠানটির দ্বারা সংরক্ষিত আসনের যে তফসিলি জাতির ক্ষেত্রে ২৫ ভাগ ও উপজাতির ক্ষেত্রে শতকরা ১০ ভাগ বিজ্ঞাপন ঘোষণা করা হয়েছিল সরকার পুষ্ট ডিস্ট্রিক্ট সিলেকশন কমিটি তা নাকচ করে দিলেন। মোট বহিরাগত শিক্ষার্থী নেওয়া হল ৭০ জন। তার মধ্যে তফসিলি জাতির শিক্ষার্থী হলেন ৯ ও উপজাতির শিক্ষার্থী হলেন মাত্র ৩ জন। এমতাবস্থায় উক্ত বিষয় অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এই সভার কাজ মুলতুবি রেখে তার বিস্তারিত আলোচনা করা হোক।

**Shri Krishnadas Roy :** Sir, Presistent attempts made by C. P. I. (M) workers in collusion and in connivance with a section of the bureaucracy led by the local S. D. O. to damage the interest of Tamralipta College, Tamluk Dist. Midnapore and to defame and discredit the teaching the staff, culminating in staging of demonstration by outsiders under banner of C. P. I. (M). Open threat to the members of the Governing Body and the teachers council that if they do not obey the directives issued by local C. P. I. (M) leaders the college will be taken over by

the Government and a prominent of C. P. I. (M) leader of the district will be appointed as Administrator superseding the existing Governing Body.

The prof-in-charge Shri Jugal Bera has already been arbitrarily suspended without even any reference to the Governing Body, to fulfil the demands of the local C. P. I. (M) cadres.

The House should immediately intervene and prevent such colourable exercise of the powers by the Government so that this deep laid conspiracy to introduce anarchism in educational institutions and to corrupt the educational system, is nipped in the bud.

**Shri Md. Sohorab :** The failure of the Left Front Government to maintain law and order on 22.2.78 at Prafulla Sarkar Street and its adjoining areas in Calcutta. Serious clash was marked by exchange of stones, brickbats and bottles and it lasted for about one and half hours between two sections of people claimed to be supporters of two rival football clubs, causing serious injuries to a large number of persons including some policemen of whom two are Assistant Commissioners. Jungles rule was established in the locality. Not only the doors and windows of the I. F. A. Office were broken and furniture ransacked by the adjoining shops suffered great loss. Traffic system in the Central Avenue, the main thoroughfare of the city was dislocated causing great heardship to the people. Lalbazar, the police Headquarter is not far off but the police came after one hour. The police lathi charged and fired two rounds of tear gas. The injured persons were admitted in the Medical College and Hospital.

The House must now adjourn its business and discuss this matter of urgent public importance.

[1-20 — 1-30 P.M.]

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ অধ্যক্ষ মহোদয় ঃ** — আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ—

১। মেদিনীপুর জেলার তাম্রলিপ্ত মহাবিদ্যালয়ের মহকুমা শাসকের যথেচ্ছাচার। ঃ শ্রী রজনীকান্ত দোলুই।

২। কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যসহ কাউন্সিলের অন্যান্য সদস্যবৃন্দ ঘেরাও। ঃ শ্রী রজনীকান্ত দোলুই।

৩। হলদিয়ায় ভূমি অধিগ্রহণের সমস্যা। ঃ শ্রী শিবনাথ দাস।

4. Detoriorating condition of Sm. Malina Dak in the presidency Jail. : Shri Sandip Das.

৫। ডিরেক্টরের স্বাক্ষর বিহীন পশ্চিমবঙ্গ লটারির টিকিট বিক্রি। ঃ শ্রী সামসুদ্দিন আহমেদ।

৬। আগামী ২৭.২.৭৮ তারিখে ডি. ভি. সি. ডিপ্লোমা ইঞ্জিনিয়ার্স এ্যাশোসিয়েশন-এর কর্মীদের গণ-অনশন। ঃ শ্রী কাজী হাফিজুর রহমান, শ্রী লুৎফল হক ও শ্রী সরল দেব।

7. Incident of killing Congress workers at Shambiang on 21.2.78 ... : Shri Rajani Kanta Doloi.

8. Incident of clash around the I. F. A. Office. : Shri Anil Mukherjee.

এই দৃষ্টি আকর্ষণী প্রস্তাবগুলির মধ্যে আমি ৬ নং প্রস্তাবটি — "আগামী ২৭.২.৭৮ তারিখে ডি. ভি. সি. ডিপ্লোমা ইঞ্জিনিয়ার্স এ্যাশোসিয়েশনের কর্মীদের গণ-অনশন" সম্পর্কে শ্রী কাজী হাফিজুর রহমান, শ্রী লুৎফল হক ও শ্রী সরল দেব যেটি এনেছেন সেই প্রস্তাবটি গ্রহণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এর উত্তর কবে দেবেন সেটা জানান।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ১লা মার্চ ১৯৭৮।

## Mention Cases

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কোলাঘাটের থারমল পাওয়ার স্টেশনের জন্য যে সমস্ত জমি অধিগ্রহণ করা হয়েছে ধীর্ঘ দিন ধরে তার কম্পেনসেশন বাবদ অনেক টাকা কিছু দুষ্কৃতকারী নিয়ে চলে যাচ্ছে। সেই টাকা এমন সব লোকের নামের টাকা যারা আদৌ এই পৃথিবীতেই নেই। ভুয়ো নাম দিয়ে এই সমস্ত দুষ্কৃতকারীরা সেই সব টাকা নিয়ে চলে যাচ্ছে। এই টাকা কন্টাই এবং তমলুকের স্টেট ব্যাঙ্ক থেকে নিয়ে যাওয়া হয়েছে। দেখা যাচ্ছে, গত ৭ই নভেম্বর, ১৯৭৭ সালে পুর্ণচন্দ্র বিশ্বাস, গোপাল ওঝা, মনোহর দোলুই মাধবচন্দ্র গোস্বামী, ঠাকুরদাস চক্রবর্তীর নামে ৫২৫, ৫২৮, ৮২২, ৭২৯, ৬৬৮ এই নাম্বারের চেকগুলি কন্টাই স্টেট ব্যাঙ্ক থেকে ইস্যু করা হয়েছে। কিন্তু এই রকম কোনও লোক এই পৃথিবীতেই নেই। এর পেছনে শোনা যাচ্ছে, অশ্বিনী পান্ডা, সুবোধ মন্ডল, প্রাণকৃষ্ণ দাস, কালীপদ দাস অধিকারী প্রভৃতি কয়েকজন দুষ্কৃতকারীর হাত রয়েছে এবং তারাই এই কাজগুলি করছে। এ ব্যাপারে স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

তা ছাড়া স্যার, আর একটি ব্যাপারেও আমি এ. ডি. এম. (এল. আর)-কে চিঠি দিয়েছি এবং তার কপি মাননীয় মন্ত্রী মহাশয়কে দিয়েছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার এবং সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবঙ্গ সরকার যেসব পাবলিকেশন করেন সেগুলি বিক্রি করার একটি মাত্র জায়গা আছে, সেটা হচ্ছে কিরণ শংকর রায় রোডে। অন্য কোথাও এগুলি বিক্রি করার কোনও ব্যবস্থা নেই। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, বিশেষ করে আলিপুরে বি. জি. প্রেসে একটি সেলস কাউন্টার করা হোক। সেখান থেকে এগুলি বিক্রি করার ব্যবস্থা করা হলে জনসাধারণের সুবিধা হবে। তা ছাড়া স্যার, গভর্নমেন্টের যে সব পাবলিকেশন আছে তার কোনও ক্যাটলগ অনেক দিন ধরেই পাওয়া যাচ্ছে না। জনসাধারণের দাবি হচ্ছে, একটা ক্যাটলগ ছাপিয়ে বাজারে বিক্রি করা হোক।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কালিয়াগঞ্জ থানা বন্যা প্লাবিত অঞ্চল। আমাদের যে ফুড ফর ওয়ার্ক স্কীম আছে, সেই স্কীমে সেই এলাকার কাজ করার এখন দরকার হয়ে পড়েছে। কারণ বর্তমানে ঐ এলাকায় কাজকর্ম করার সুযোগ এসেছে এবং অন্যদিকে ক্ষেত মজুরদের একেবারে কাজ নেই। সেই জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করব আপনার মাধ্যমে যে অবিলম্বে ব্যাপক হারে গোটা কালিয়াগঞ্জ থানায় স্টেট রিলিফের কাজ চালু করা হোক। বর্তমানে এই স্কীমে যে মজুরি দেওয়া হচ্ছে তা সরকারি নির্ধারিত মজুরির থেকে অনেক কম — ৮/১০ টাকার থেকে কম। সেই জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে নিবেদন করব, এই মজুরির বিষয়টা বিবেচনা করে দেখতে, কারণ এই নিয়ে গ্রামাঞ্চলে ক্ষেত মজুরদের মধ্যে নানা রকম প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত সপ্তাহে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন অঞ্চলে প্রায় ৯টি ডাকাতি হয়েছে এবং পুলিশ এই সম্পর্কে এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারে নি। কিন্তু জোতদারের সহযোগিতায় কৃষক আন্দোলনের শক্ত ঘাঁটিগুলোর উপর আক্রমণ হচ্ছে এবং সাধারণ চাষীদের উপর পুলিশ হয়রানি করছে। এই সম্পর্কে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা দরকার এবং সাধারণ চাষীদের উপর যে অত্যাচার হচ্ছে তা বন্ধ হওয়া দরকার। ডাকাতির সূত্র ধরে যে ভাবে পুলিশ গ্রামের সাধারণ মানুষের উপর অত্যাচার করছে মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার নওদা থানা, তেহট্ট থানার গ্রামে গ্রামে হানা দিয়ে, এই বিষয়ে প্রতিকারের দাবি করছি।

**শ্রী আবুল হাসনাৎ খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার ফারাক্কা থেকে লালগোলা পর্যন্ত প্রতি বছর গঙ্গার ভাঙ্গনের ফলে চরম একটা দুরবস্থার সৃষ্টি হচ্ছে, কিন্তু কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। হয়ত কিছু কিছু পাথর ফেলে সময় সময় দায়িত্ব স্খালন করা হচ্ছে। বর্তমান বামফ্রন্ট সরকার এই ব্যাপারে আশা করি ব্যবস্থা গ্রহণ করবেন এবং কেন্দ্রীয় সরকার যে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের কথা প্রতিশ্রুতি দিয়েছিলেন, আশা করি সেই প্রতিশ্রুতি তারা পালন করবেন। এই গঙ্গার ভাঙ্গন যাতে রোধ করা যায় তার ব্যবস্থা বামফ্রন্ট সরকার করবেন।

**শ্রী অমিয় ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাসনাবাদ অঞ্চলের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ওখানে — টাকিতে যে হাসপাতাল হয়েছে তার নাম টাকি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র। কার্যত সেটা যমালয় কেন্দ্র হয়ে উঠেছে। কারণ সেখানে আলো নেই, জল নেই, ডাক্তার খুবই কম, ঔষুধপত্র পাওয়া যায় না, কাজেই রোগীদের নিদারুণ কষ্ট হচ্ছে। আমি কাগজপত্র ঘাঁটাঘাটি করে দেখেছি, দীর্ঘ দিন ধরে এই হাসপাতালের একটা উন্নয়নমূলক কার্যসূচির কথা ভাবা হয়েছে। আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি এই হাসপাতালটি সম্পর্কে কিছু শর্ট টার্ম ব্যবস্থা নেওয়া হোক এবং কিছু লং টার্ম পরিকল্পনা নেওয়া হোক। কারণ ঐ অঞ্চলের রোগীদের যথেষ্ট পরিমাণে কষ্টের মধ্যে পড়তে হচ্ছে।

**শ্রী সত্যব্রত মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে কাঁথি শহরে ট্যাক্সি এবং প্রাইভেট কার এক সঙ্গে ভাড়া খাটে। ট্যাক্সিগুলো ইন্টার ডিস্ট্রিক্ট পার্মিট পায় না বলে কলকাতা বা অন্যান্য জেলাতে যেতে পারে না। কিন্তু সেই জায়গায় প্রাইভেট কার ওনাররা মওকা পেয়ে অত্যধিক ভাড়া আদায় করে নেয়। যখন কোনও সুযোগ আসে রোগীদের চিকিৎসার প্রয়োজনে কলকাতায় নিয়ে আসার জন্য বা অন্যান্য কারণে, তখন এই প্রাইভেট ওনাররা সুযোগ নেয়। সেই জন্য আমি

অনুরোধ করব মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে যে ট্যাক্সি ওনারদের অন্তত ১৫ দিনের জন্য হলেও ইন্টার ডিস্ট্রিক্ট টেম্পোরারী পার্মিট দেওয়ার ব্যবস্থা করা হোক। এর ফলে ট্যাক্স বাবদ সরকারি আয়ও বাড়বে।

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, উলুবেড়িয়া জেনারেল হাসপাতালে রোগীদের যে চরম দুরবস্থা তার সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। মেঝের উপর অনেক রোগী পড়ে রয়েছে, সেখানে তাদের কোনও থাকার ব্যবস্থা নেই, রোগীরা নিজেদের ঘর থেকে বিছানা নিয়ে আসছে, বেডের উপর যে সমস্ত রোগী আছে তাদের থাকার ব্যবস্থা হাসপাতাল থেকে করা হচ্ছে না। ময়লা চাদর এবং ম্যাট্রেস-এর উপর পড়ে রয়েছে। খাওয়া দাওয়া নিয়মিত ভাবে পাচ্ছে না, ঔষুধপত্র ঠিক সময় মতো পাওয়া যাচ্ছে না, পানীয় জলের ব্যবস্থা নেই। রোগীদের নিজেদের ব্যবস্থা করে নিতে হয়, তা নাহলে পয়সা দিলে জল পাওয়া যায়। এই অবস্থায় তারা দিন কাটাচ্ছে। সেই জন্য আমি এই বিষয়ে স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যাতে এই ব্যাপারে একটা ব্যবস্থা গ্রহণ করেন এবং রোগীরা যে চরম দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছে তার একটা সুরাহা হয়।

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের একটি বিশেষ জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ফরাক্কা ফিডার ক্যানেল চালু হবার পর বাঁশনাই এবং পাগলা নদীর ভিতর দিয়ে জল ঢুকে জঙ্গীপুর মহকুমার ২৪ বর্গ মাইল জলমগ্ন হয়ে যায়। এই এলাকার যে সমস্ত গ্রামগুলো আছে, সেইগুলো জলমগ্ন হয়ে যাবার ফলে কোনও ফসল হচ্ছে না, ফলে এই সমস্ত এলাকার মানুষেরা অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে। এখানকার জন্য একটা স্কীম নেওয়া হয়েছে, পুজোর পরে সেই স্কীম চালু হবে কথা ছিল, কিন্তু আজ পর্যন্ত কিছু হয় নি। সুতরাং অনতি বিলম্বে, যাতে এই এলাকার জল নিকাশির ব্যবস্থা করা হয় এই জন্য মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শাসক দল এবং পুলিশের সহযোগিতায় গরিব মানুষ, কি শহরে হোক, কি গ্রামে হোক নির্যাতিত হওয়ার বহু কাহিনী কংগ্রেসি আমলে হয়েছে। আমাদের বন্ধু উত্তর ২৪ পরগনা জেলার জনতা পার্টির সম্পাদক মন্মথ ঘোষ গরিব মানুষের ঘর বাড়ি ভেঙ্গে দেওয়ার বিরুদ্ধে প্রতিবাদ করতে গিয়ে পুলিশ কর্তৃক নির্যাতিত হয়েছিলেন। সম্প্রতি পানিহাটিতে ইন্দিরা নগর কলোনিতে সেই ঘটনা ঘটল। পুলিশ সেখানে তাকে গ্রেপ্তার করে রেখেছিল এবং তাকে গুরুতর ভাবে আঘাত করা হয়েছে। আমি এই বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই পশ্চিম বাংলায় লক্ষ লক্ষ দৃষ্টিহীন মানুষ রয়েছেন, এদের অবস্থার উন্নতির জন্য আমাদের একটা সামাজিক ও নৈতিক দায়িত্ব রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী সভার নিকট অনুরোধ

করছি তাঁরা যেন অবিলম্বে এই দৃষ্টিহীনদের জন্য একটা কল্যাণ পরিষদ গঠন করেন। তাদের পথ চলার জন্য একটা হোয়াইট কেন ল যাতে পাস করা যায় তার ব্যবস্থা করেন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অতি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনস্টিটিউয়েন্সি মালদহ জেলার কালীয়াচক এবং এটা বাংলাদেশের সীমানা বরাবর। শুধু আমার এলাকাই নয় এখানে বহু সভ্য উপস্থিত আছেন যাদের এলাকা বাংলাদেশের সীমানা বরাবর গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যখন আমরা কৃষির উন্নতির জন্য বিভিন্ন ধরনের ঋণ ইত্যাদির ব্যবস্থা করছি ঠিক তখন আমরা প্রতি দিন সকালবেলা আমাদের ঐসব এলাকায় দেখতে পাচ্ছি যে, হালের বলদ গরু ইত্যাদি সীমান্তের ওদিকে পাচার হয়ে যাচ্ছে। আমরা জানি বর্ডারে বি. এস. এফ. ইত্যাদি রক্ষণাবেক্ষণের জন্য আছে। কিন্তু তা সত্ত্বেও এই জিনিস প্রতি দিন হয়ে যাচ্ছে। সেই জন্য আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমায় গঙ্গা এবং পদ্মার ভাঙ্গনে হাজার হাজার পরিবার বাস্তুহারা হয়ে রাস্তাঘাটের উপর কুঁড়ে ঘর করে বসবাস করছে। তাদের এখনও পর্যন্ত কোনও পুনর্বাসনের ব্যবস্থা হয় নি। এই সমস্ত বাস্তুহারাদের বেশ কিছু সংখ্যক পরিবার ফারাক্কা ব্যারেজের অ্যাপেক্স বাঁধের উপর বসবাস করছে। কয়েক দিন আগে ফারাক্কা ব্রিজ অথোরিটি তাদের নোটিশ দিয়েছে সেখান থেকে উঠে যাবার জন্য, তা না হলে উঠিয়ে দেওয়া হবে। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এই সমস্ত বাস্তুহারা লোকেদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। যত দিন পর্যন্ত তা না হচ্ছে তত দিন যাতে তারা ঐ অ্যাপেক্স বাঁধের উপর বসবাস করতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বর্তমান পশ্চিম বাংলার অধিকাংশ কৃষক অতীতের শাসনের ফলে দারিদ্র সীমার নিচে গিয়ে পৌছেছে। এই সরকার ক্ষমতায় আসার আগে তাঁরা যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে সমস্ত সাধারণ মানুষ এবং শোষিত কৃষক চাষবাসের জন্য সরকারি ঋণ ইত্যাদি নিয়েছে তাদের সেই সব ঋণ মকুব করা হবে। সেই পরিপ্রেক্ষিতে আমি মাননীয় কৃষি মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে সেই সমস্ত মানুষদের কৃষি ঋণ এবং সার ও বীজের জন্য যে সমস্ত ঋণ দেওয়া হয়েছে তা মকুব করার জন্য।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি চেয়েছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বৈধতার প্রশ্ন তোলার জন্য। আমি একটি পয়েন্ট অফ্ অর্ডার আপনার সামনে রাখতে চাই। আমি একটি সুনির্দিষ্ট অভিযোগ আনছি এবং তাতে আমাদের এই বিধান সভার কনটেম্পট অফ হাউস হয়েছে। কেন্দ্রীয় সরকারের প্রতিমন্ত্রী শ্রী ধনিকলাল মন্ডল-এর

একটি বিবৃতি এই সভাকে অবমাননা করছে এবং সভার কাজে বাধার সৃষ্টি করছে।

**অধ্যক্ষ মহাশয় :** এ ব্যাপারে আমি কোনও রকম আলোচনা করতে দেব না। আপনার কাছে অভিযোগ থাকলে তা আপনি আমার কাছে লিখিত ভাবে দেবেন।

**শ্রী নির্মলকুমার বসু :** স্যার, আমার কাছে নির্দিষ্ট অভিযোগের কাগজপত্র আছে। গত কাল লোকসভার প্রশ্ন উত্তরের সময় শ্রী ধনিকলাল মন্ডল বলেছেন যে, পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্র রাজ্য সম্পর্কের উপর যে স্মারকলিপি পেশ করেছে তাতে তিনি মনে করেন এ সম্পর্কে কোনও আলোচনার দরকার নেই। আলোচনার যে প্রস্তাব করা হয়েছে সেই আলোচনার কোনও প্রয়োজন নেই, আলোচনা হবে না, এটাই কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। লোকসভা নিশ্চয়ই সার্বভৌম কক্ষ। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই সেখানে বক্তব্য রাখতে পারেন। কিন্তু বর্তমানে আমরা রাজ্যপালের ভাষণের উপর এখানে এই সভায় আলোচনা করছি এবং আপনিও এই মাত্র সেকথা বললেন। আমাদের এ বিষয়ে ২ দিন বিতর্ক হয়ে গেছে, আজকে তৃতীয় দিন। আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যেও এটা রয়েছে যে, কেন্দ্র রাজ্য সম্পর্কের উপর জাতীয় বিতর্কের প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকার করছেন। সুতরাং এ বিষয়ে এই সভায় আলোচনা হচ্ছে, সদস্যরা তাঁদের মতামত দিচ্ছেন, এটা কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে। সুতরাং আমার বক্তব্য হচ্ছে যে, তিনি এই সভার সদস্য নন এবং কেন্দ্রীয় সরকারের বিশেষ দায়িত্বে আছেন, তিনি যদি একটা মত প্রকাশ করেন তাহলে এই সভার সদস্যরা প্রভাবিত হন এবং যদি এই রকম প্রভাব বিস্তার করা হয় এই সভার সদস্যদের উপর, তাহলে সভার অবমাননা হয়।

স্যার, আমি মেস পার্লামেন্টারি প্রাকটিস থেকে পড়ছি। আপনি শুনুন। মেস পার্লামেন্টারি প্রাকটিসের ১৫১ পাতায় রয়েছে যে কনটেম্পট কোন কোন ক্ষেত্রে হতে পারে।

Conduct not amounting to a direct attempt to influence a member in the discharge of his duties but having a tendency to impair his independence in the future performance of his duties will also be treated as a breach of privilege.

সুতরাং আমার নিবেদন যে শ্রী ধনিকলাল মন্ডল এই কথাগুলি বলতে পারেন না। এইসব-সিসেসনিস্ট মুভ নিতে পারেন কিনা সেটা দেখা দরকার। কেন্দ্রীয় সরকারের একজন মন্ত্রী শুধু যে রাজ্য সরকারের বিরোধিতা করেছেন তা নয় যখন আমরা এই বিধানসভায় আলোচনা করছি তখন সদস্যদের স্বাধীনতা কেড়ে নেওয়া হয়েছে সুতরাং আমি আপনার রুলিং চাই।

**মিঃ স্পিকার :** এতে কোনও বৈধ্যতার প্রশ্ন নেই। তাঁর হাউসে তাঁর বলবার অধিকার আছে, আপনার হাউসে আপনার বলবার অধিকার আছে। আপনি যথেষ্ট আলোচনা করতে

পারেন। এখন রাজ্যপালের ভাষণের উপর আলোচনা শুরু করছি।

[1-40 — 1-50 P.M.]

## Discussion On Governor's Address

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে বিরোধী দলের নেতা মাননীয় কাশীকান্ত মহাশয় সম্বন্ধে একটি বক্তব্য সরকার পক্ষের এক মাননীয় সদস্য বন্ধু সেদিন রেখেছেন যে কাশী বাবু রাজ্যপালের ভাষণের মধ্যে যে কোনও আশার আলো দেখতে পান নি। এর কারণ রাজ্যপালের ভাষণ এর সীমাবদ্ধতা নয়, ত্রুটি নয়, এর কারণ বিন্দুর মধ্যে সিন্ধুকে প্রত্যক্ষ করবার ক্ষমতা কাশী বাবুর ছিল না। আমি মাননীয় বন্ধুর উক্তিকে কেন্দ্র করে তাঁকে স্মরণ করিয়ে দিতে চাইব যে শক্তি থাকলে বিন্দুর মধ্যে সিন্ধুকে প্রত্যক্ষ করা যায়, প্রাণ থাকলে সীমাবদ্ধতার মধ্যে অসীমের সুর শোনা যায়, আমার ব্যক্তিগত ভাবে সেই চোখ নেই, সেই কান নেই। তাই আমি যে বক্তব্য উপস্থিত করব সে বক্তব্যের মধ্যে কোনও অতিরঞ্জিত সংবাদ পরিবেশনের প্রয়াস থাকবে না এবং সরকার পক্ষের আর এক বন্ধু গতকাল তাঁর ভাষণের মধ্যে জনতা পার্টির পক্ষ থেকে যাঁরা বক্তব্য রেখেছেন তাঁদেরকে কেন্দ্র করে বলেছেন যে তাঁরা সোডা ওয়াটারের ছিপি খুলেছেন। কিন্তু এমন কিছু পরিবেশন করতে পারেননি যাতে তাঁরা উত্তপ্ত বোধ করতে পারেন। আমি সেই বন্ধুদের উদ্দেশ্যে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিবেদন করতে চাই যে আমি সোডা ওয়াটারের বোতল খোলা পর্যন্ত তাঁকে নিরস্ত থাকতে বলব, কোনও গলিত অগ্নিকণা পরিবেশন করবার ক্ষমতা আমার নেই। আমি তাই যে বক্তব্য উপস্থিত করব সেই বক্তব্য শুধু চোখ দিয়ে, সাধারণ প্রাণ দিয়ে, আমি যেমন ভাবে তাঁর বক্তব্য শুনেছি, তাঁর যে মুদ্রিত অনুলিপি পাঠ করেছি, তাই বলবার চেষ্টা করব। গত ১৫ই ফেব্রুয়ারি মাননীয় রাজ্যপাল যখন তাঁর ভাষণ পাঠ করছিলেন স্বভাবতই ৮ মাস পূর্বেকার আর এক রাজ্যপালের ভাষণ মনে আসছিল। সেদিন মাত্র ৩ দিনের একটি শিশু সরকারের অভিভাবক রূপে তদানিন্তন মাননীয় রাজ্যপাল শ্রী এ. এল. ডায়াস যে বক্তব্য পরিবেশন করেছিলেন আমি জনতা পার্টির পক্ষ থেকে তাঁকে স্বাগত জানিয়েছিল্লাম কারণ তাঁর বক্তব্যের মধ্যে আশার আলো ছিল, আত্ম প্রত্যয় এর প্রকাশ ছিল, সমস্যার সমাধান সম্বন্ধে সচেতনতা ছিল এবং তিনি উদাত্ত আহ্বান জানিয়েছিলেন।

সমস্ত দলমত নির্বিশেষে সমস্ত বাংলাদেশের রাজনৈতিক নেতাদের কাছে„বলব যে আপনারা সকলে এগিয়ে আসুন আমরা সুখী, সমৃদ্ধ, নূতন পশ্চিম বাংলা গঠন করি। আমরা বিরোধী দলে আসন গ্রহণ করলেও সেদিন রাজ্যপালের ভাষণ কে সম্ভাষণ জানিয়েছিলাম। কেবলমাত্র বিরোধিতার জন্যই আমরা বিরোধী আসন গ্রহণ করি নি। আমরা নিঃসন্দেহে স্মরণ করি যে এই বিধানসভায় যখন আলোচনা করি তখন কেবলমাত্র পরস্পরের বিরুদ্ধে বাক্যবাণ বর্ষণ করার জন্য আমরা এখানে উপস্থিত হই না। বিধানসভার এই অধিবেশনের দিকে পশ্চিম বাংলার কোটি কোটি মানুষ সতৃষ্ণ নয়নে চেয়ে থাকেন, এখানকার সিদ্ধান্তের জন্য প্রতীক্ষা করে বেকারের দল অনাহার ক্লিষ্ট শোষিত মানুষ এবং রুগ্ন সন্তানের জননী। অর্থাৎ

তারা প্রতীক্ষা করে এইজন্য যে এখান থেকে এমন নির্দেশ পাবে যার মধ্য দিয়ে সুখী, সমৃদ্ধ পশ্চিম বাংলা গড়ে উঠবে। শ্রী এ. এল. ডায়াসের ভাষণের মধ্যে তার ইঙ্গিত পেয়েছিলাম বলেই আমরা তাঁকে স্বাগত জানিয়েছিলাম এবং সমস্ত প্রকারের সহযোগিতার প্রতিশ্রুতিও দিয়েছিলাম। কিন্তু ৮ মাস পর বর্তমান রাজ্যপালের ভাষণ যা হয়েছে তাতে সমস্ত বিন্দুর মধ্যে সিন্ধুর কলতান থাকা সত্ত্বেও এই ভাষণের মধ্যে কোথাও আশা, আত্ম প্রত্যয়ের সুর দেখতে পাই নি। আমি দেখেছি এই ভাষণের মধ্যে সরকারের পক্ষ থেকে কেবলমাত্র সীমাবদ্ধতার সঙ্কীর্ত্তন আছে, কারণ এই ভাষণ জড়তাগ্রস্ত। আর এই ভাষণের মধ্যে জনসাধারণকে আহ্বান করবার চেষ্টা হয়েছে যে আমার সরকার কিছু পারবে না, কিন্তু এই সরকার সমস্ত সীমাবদ্ধতার মধ্যে চেষ্টা করবে, মানুষ যে সংগ্রাম করবে সেই সংগ্রামের হাতিয়ার হতে। অতএব তিনি যে ভাষণ দিয়েছেন এই ভাষণ সংসদীয় গণতন্ত্র, ও সংবিধান সম্বন্ধে বর্তমান সরকারের ভবিষ্যত ও তার সম্ভাবনার সম্বন্ধে একটা সম্পূর্ণ সন্দিহান আছে। তিনি বলতে চেয়েছেন জনসাধারণ সংগ্রাম করবে এবং এই সরকার সেই সংগ্রামের হাতিয়ার হবে। তিনি বলতে চেয়েছেন জনসাধারণ নিশ্চয় তার যথাযোগ্য স্থান সমাজে করবে। কিন্তু আমার সরকার করে দেবে, সমস্যার সমাধান করবে — এমন কথা সেখানে নেই। কাজেই এই ভাষণ কে আন্তরিকতার সঙ্গে গ্রহণ করতে পারছি না। আমাদের ত্রুটি সেইখানেই। বন্ধুরা যেভাবে তার ব্যাখ্যা করবার চেষ্টা করুন না কেন তা করতে পারেন। আমি প্রথমে রাজ্যপালের ভাষণের মধ্যে যা নেই সে সম্বন্ধে আলোচনা করব, পরে তাঁর ভাষণের মধ্যে যা আছে সে সম্বন্ধে বক্তব্য রাখবার চেষ্টা করব। প্রথমে আমি দেখলাম তাঁর ভাষণের মধ্যে কোথাও পরিবহন সমস্যা সম্বন্ধে একটি শব্দও রচনা করবার চেষ্টা করা হয় নি।

[1-50 — 2-00 P.M.]

কিন্তু পশ্চিম বাংলার মানুষ জানে পরিবহন সমস্যা একটা গুরুত্বপূর্ণ সমস্যা। কলকাতার, শহরতলীর দূরপাল্লার মানুষ যারা ট্রেনে যাতায়াত করেন না তাঁরা কেবল সরকারি পরিবহন ব্যবস্থার উপরই নির্ভরশীল। সমস্ত উত্তর বাংলাই সরকারি পরিবহন ব্যবস্থার উপর দাঁড়িয়ে আছে। কিন্তু এই গুরুত্বপূর্ণ বিভাগ যার জন্য কোটি কোটি টাকা ব্যয়িত করা হয় সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণে একটি মাত্র শব্দও বলা হয় নি। এটা একটা দুঃখজনক। কিন্তু কেন সেটা জানি না, এবং মন্ত্রী মহাশয় এটাকে কিভাবে নেবেন তাও জানি না। মন্ত্রী মহাশয় নিশ্চয় ট্রামে বাসে চড়েন না, কিন্তু আমরা যারা চড়ি তারা জানি যে প্রতিদিন কাতারে কাতারে মানুষ দাঁড়িয়ে থাকে। একটিও বাস থাকে না এবং বাস যদি আসে লোকের তাতে চড়ার দুঃসাধ্য ব্যাপার। সেই জন্যই মানুষ অফিস কামাই করে, বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক প্রতীক্ষা করেন, তাঁর ক্লাশ চলে যায়, কিন্তু বাস নেই এইসব দেখে অনেক সময় মনে হয় রয়েল বেঙ্গল টাইগারের গহ্বরে যাওয়া সহজ। আপনারা সকলেই জানেন যে বাসের সংখ্যা প্রতিদিন কমছে এবং বাস ক্রয়ের ব্যবস্থা প্রতিদিন জোরদার হচ্ছে। অর্থাৎ টাকা খরচ হচ্ছে কিন্তু বাস ট্রাম নেই চলাচলের ব্যবস্থা নেই। মাঝে মাঝে আমি উত্তরবঙ্গ যাবার জন্য আমার দরকার হয়। কিন্তু দেখা যায় যে মাঝপথে টায়ার পাঙ্কার হয়ে গেল। এই ব্যবস্থার জন্য অনেক কষ্ট করে টিকিট কিন্তু সংগ্রহ করতে হয়। মাঝে মাঝে টেলিভিসনে ছবি দেখি মাননীয় মুখ্যমন্ত্রী পাতাল

রেল পর্যবেক্ষণ করছেন। এটা করুন আপত্তি নেই, কিন্তু ওপরে যেটা চলে সেই ট্রাম বাস যাতে ঠিকমতো চলে সেটাও যদি মাঝে মাঝে পর্যবেক্ষণ করেন তাহলে ভাল হয়। অর্থাৎ উপর এবং পাতাল দুই দিকেই যদি দৃষ্টি দেন তাহলে তাতে সাধারণ মানুষেরই কল্যাণ হবে। কিন্তু কোথাও সে দৃষ্টি নেই। সঙ্গে সঙ্গে দেখছি রাজ্যপালের ভাষণে কোথাও উদ্বাস্তু পুনর্বাসিন দপ্তর সম্বন্ধে কোনও বক্তব্য রাখবার চেষ্টা করা হয় নি। অতীতে রাজ্যপালের ভাষণে দেখেছিলাম তিনি বলেছিলেন তাঁর সরকার উদ্বাস্তু সমস্যার সম্বন্ধে সচেতন, পুনর্বাসিনের দায়িত্ব তাঁরা গ্রহণ করবেন এবং উদ্বাস্তু সমস্যা সম্বন্ধে তাঁর সরকার সর্বদা সজাগ আছেন। কিন্তু বর্তমান রাজ্যপাল একটা কথাও এ সম্বন্ধে বলেন নি। বরং আজকের সংবাদপত্রে দেখলাম মাননীয় উদ্বাস্তু মন্ত্রী বলেছেন এখানে উদ্বাস্তু সমস্যা আছে। কিন্তু তাদের পুনর্বাসিনের জন্য চেষ্টা করলেও বাইরে থেকে কোনও উদ্বাস্তু যদি নূতন ভাবে আসে তাহলে তার দায়িত্ব আমরা গ্রহণ করব না। তিনি আরও বলেছেন যে উদ্বাস্তু, বেকার বলে কোনও সমস্যার উপর তিনি গুরুত্ব দিতে চান না। বেকার চিরকালই বেকার। উদ্বাস্তু বেকার নেই একথা শুনলে সত্যি অবাক হতে হয়। আজকে শহীদ বেকার এবং নানা রকম বেকার বলে কথা আছে— আমার কোনও কথাতেই আপত্তি নেই এবং সমস্ত বেকারের চাকরি হোক এটাই আশা করি। আমি কোথাও এ সম্বন্ধে নালিশ করব না যে বেকারদের চাকরি দেবেন না বা দলমত নির্বিশেষে বেকার চাকরি পাচ্ছে। কিন্তু সরকারি মুখপাত্র হিসাবে মন্ত্রী মহাশয় যদি একথা বলেন তাহলেই সেখানে প্রশ্ন থেকে যাচ্ছে। আমি অনুরোধ করব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে খবর নেবেন, তাহলে দেখবেন উদ্বাস্তু বেকার বলে নাম লিখিয়েছে তার সংখ্যা ৮ লক্ষ। এদের উপেক্ষা করা যায় না, এরা উদ্বাস্তু বেকার এবং নিশ্চয় এই সরকার এদের সম্বন্ধে কোনও দায়িত্ব হীনতার পরিচয় দেবেন না।

আমি সঙ্গে সঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করে এই কথা নিবেদন করতে চাই যে উদ্বাস্তু পুনর্বাসিন এখনও পশ্চিমবঙ্গে সম্পন্ন হয় নি। সে দায়িত্ব নিশ্চয়ই এই সরকারকে গ্রহণ করতে হবে। এই প্রসঙ্গে আমি মানা উদ্বাস্তুদের কথা বলতে চাই। মানা উদ্বাস্তুরা এখানে আসতে চায়, সুন্দরবনে তারা জায়গা চাইছে, পশ্চিমবঙ্গের কোথাও তাদের পুনর্বাসিনের জন্য তারা দাবি উপস্থাপিত করেছে, আলাপ-আলোচনা করেছে। এই বিধানসভায় গত অধিবেশনে আমি সেই বক্তব্য রাখবার চেষ্টা করেছিলাম, তখন সরকার পক্ষ থেকে বলেছিলেন যে এমনিতে পশ্চিমবঙ্গের জনসংখ্যা অনেক বেড়ে গেছে, ১।। জায়গা নেই, এখনও সেই মন্ত্রীর কথা শুনছি ১।। জায়গা নেই, অতএব মানা থেকে আগত কোনও উদ্বাস্তুদের দায়িত্ব আমরা গ্রহণ করতে পারব না। অবশ্য একজন মন্ত্রী বলেন জায়গা আমরা দিতে পারব না, মানা উদ্বাস্তুদের দায়িত্বে আমরা নিতে পারব না, আর একজন মন্ত্রী মানা ক্যাম্পে বক্তৃতা করে উদ্বাস্তুদের পশ্চিমবঙ্গের দিকে আকর্ষণ করবার চেষ্টা করেন। মন্ত্রিতে মন্ত্রিতে দ্বন্দ্ব সে দ্বন্দ্ব শরিকী দ্বন্দ্ব, আমার বক্তব্য সেখানে নয়, আমার বক্তব্য অন্যত্র। কালকে শুনলাম সরকার পক্ষের এক ভগিনীর বক্তৃতা, বলেছিলেন অবশ্য কংগ্রেস দলের প্রতিনিধিদের দিকে তাকিয়ে যে দর্পণে নিজেদের প্রতিবিম্ব দেখবার চেষ্টা করুন। আমি এই প্রসঙ্গে আজকে সরকার পক্ষের যাঁরা আছেন, আজকে যাঁরা মন্ত্রী হয়েছেন তাঁদের বলছি তাঁরা অতীত দর্পণে নিজেদের প্রতিবিম্ব দেখার চেষ্টা করুন। তাঁরা যেদিন বিরোধী দলে ছিলেন সেদিন মানা

উদ্বাস্তুদের সম্বন্ধে এই ভাষণ রেখেছেন যে পশ্চিমবঙ্গে তাদের স্থান হবে। একথা তাঁরা সেদিন বলেছিলেন। আজকে সরকার পক্ষে আসন গ্রহণ করে দায়িত্ব নিয়ে তাঁরা তাঁদের অতীত ভুলে যেতে পারেন, কিন্তু আমরা বিরোধী দলের পক্ষ থেকে দায়িত্ব জ্ঞানহীন আচরণ করতে চাই না। কংগ্রেস সরকার যেদিন ছিল সেদিন সেই সমস্যা দেখবার যে চোখ ছিল, যে সহানুভূতি সম্পন্ন প্রাণ ছিল উদ্বাস্তুদের প্রতি আজকে সরকার পরিবর্তন হয়েছে, কিন্তু মানা উদ্বাস্তুদের ভাগ্যের পরিবর্তন হয় নি। কাজেই তাদের প্রতি আমাদের যে সহানুভূতি সেই সহানুভূতি আজও ততই সোচ্চার ততই আন্তরিক ততই গভীর। তাই নিঃসন্দেহে আজকে পশ্চিমবঙ্গ সরকারের কাছে সেই দাবি সেই বক্তব্য পেশ করব যে যতটুকু সম্ভব মানা ক্যাম্পের উদ্বাস্তুদের এখানে পুনর্বাসিনের দায়িত্ব সরকার গ্রহণ করবেন, এইভাবে তাদের বাধা দেবার চেষ্টা করে তাদের ওখানে পশ্চিমবঙ্গের বাইরে রেখে জীবন যাপনে বাধ্য করবেন না। বেকার সমস্যার কথা নিঃসন্দেহে বহুবার আলোচিত হয়েছে। বেকার সমস্যা সম্বন্ধে সরকার সচেতন একথাও রাজ্যপালের ভাষণের মধ্যে উচ্চারিত হয়েছে। আগের রাজ্যপাল বলেছিলেন, বর্তমান রাজ্যপালও একথা বলেছেন। কিন্তু বেকার সমস্যা প্রসঙ্গে আমি বলতে চাই সরকারের কাছে মাননীয় অধ্যক্ষ মহাশয় যে অন্যত্র আমি বহুবার শুনেছি ব্লু প্রিন্ট তাঁদের আছে। কে বলছে ব্লু প্রিন্ট নেই? কোনটা ব্লু প্রিন্ট? ৩৬ দফা কর্মসূচি কিনা আমি জানি না। একটা দলের একটা ব্লু প্রিন্ট একটা সরকারের ব্লু প্রিন্ট হয় কিনা। সেই ৩৬ দফা কর্মসূচিতে সেই ব্লু প্রিন্টে আপনারা বলেছিলেন বেকারদের চাকরি দেবেন, বলেছিলেন যতদিন চাকরি দিতে না পারবেন বেকার ভাতা দেবেন। আজ আপনারা কি বলছেন, আজ কেন সরকার বলতে চাইছেন সীমাবদ্ধতার কথা, চারি দিকে অসম্পূর্ণতা, সমাজ ধনতান্ত্রিক, কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা, অধিক অর্থ যদি না পাই তা হলে এই সমস্যার সমাধান করতে পারব না? বিরোধী দলের নেতা বলেছিলেন, তার জন্য সমালোচনা হয়েছে এই হাউসে। সত্যই তো এই প্রশ্ন ওঠে আপনারা যেদিন এই ব্লু প্রিন্ট তৈরি করেছিলেন তখন কি নূতন কোনও চোখ দিয়ে আগামী ভবিষ্যতে কেন্দ্র রাজ্য সম্পর্ক কেমন হবে, কত অর্থ কেন্দ্র আপনাদের হাতে তুলে দিলে আপনাদের সুবিধা হবে এইসব কথা দিব্য দৃষ্টি দিয়ে দেখেছিলেন? নিশ্চয়ই দেখেন নি। এই সীমাবদ্ধ পরিবেশের মধ্যে আপনারা সে দিন এই সমস্যার কথা বলেছিলেন। সেদিনের যে পরিবেশ সেই পরিবেশের মধ্যে আপনারা এই ব্লু প্রিন্ট তৈরি করেছিলেন।

[2-00 — 2-10 P.M.]

আমি আপনার অবগতির জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে জানাতে চাই, মহারাষ্ট্রে বেকার ভাতার প্রথা প্রবর্তিত হয়েছে এবং সেই বেকার ভাতা মহারাষ্ট্র সরকার দিয়েছেন এই সীমাবদ্ধ পরিবেশের মধ্যেই। এই কেন্দ্র রাজ্য সম্পর্কের মধ্যে মহারাষ্ট্র সরকার যা পারেন, পশ্চিমবঙ্গের বামপন্থী সরকারের তাতে অসহায় অবস্থা — এই কথা কি আমাদের বিশ্বাস করতে বলেন? নিশ্চয় তারা পারেন। আমার আজকের কথা নিশ্চয় আমি বলব না ৭/৮ মাসের মধ্যে সমস্ত বেকারদের চাকরি দিয়ে দেবেন। এই রকম অযৌক্তিক কথা আমি কখনও বলি না। আমি নিশ্চয় সেজন্য সরকারের সমালোচনা করছি না। কিন্তু আমি বলতে চাইছি, আপনারা সেদিকে অগ্রসর হচ্ছেন না। কিছু বেকারকেও চাকরি দেবার চেষ্টা করছেন না।

উপরন্তু আপনারা ৩০ পারসেন্টের যে নূতন একটি ফরমূলা দিয়েছেন তার মধ্যে দিয়ে বেকার সমস্যার সমাধান সম্ভবপর বলে আমি মনে করি না। এক তো নীতির পরিবর্তন করেছেন। আগে বলেছেন, সমস্ত নিয়োগ হবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে। এখন নীতি পরিত্যাগ করে বলছেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অন্য ব্যাপারে। কিন্তু এই ৩০ শতাংশ যে বিশেষ চাকুরি এরজন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থাকবে না। এটা বিশেষ ভাবে করবে। আপনাদের কাদের কাদের করবে, আমি সে হিসাব নিশ্চয় আপনাদের কাছে পুনারাবৃত্তি করতে চাই না। আমার কোনও আপত্তিও সেখানে নেই। শুধু একটা নিবেদন, শহীদ তত্বে আমার আপত্তি নেই। আমি নিঃসন্দেহে সহানুভূতি আপনাদের দেখাবার চেষ্টা করব। কিন্তু একটা প্রশ্ন থাকে, আপনারা একটা নির্দিষ্ট সময়ের মধ্যে বেঁধে দেবার চেষ্টা করেছেন কেন। কেন ৬৭ নয়, কেন ৬৮ নয়, কেন ৬৯ নয়, কেন ৭০ নয়। আমি এই সভাতে দাঁড়িয়ে বহুবার বলেছি, হত্যা হত্যাই। রাজনৈতিক হত্যা, রাজনৈতিক হত্যাই। কোন দলের ছেলে কোন দলের দ্বারা নিহত তার দ্বারা আমি বিচার করি না। আমি সমস্ত রাজনৈতিক হত্যারই নিন্দা করি। সকলের জন্য দুঃখ করি। কাজেই নিহত হবার জন্য যদি তার আত্মীয় স্বজন পরিবারবর্গের চাকুরি পাবার যৌক্তিকতা স্বীকার করেন তাহলে একটা নির্দিষ্ট সময়ের গন্ডীর মধ্যে তাকে আবদ্ধ রেখে দলীয় দৃষ্টিভঙ্গির পরিচয় দেবেন না। তাকে প্রসারিত করুন। যে দলের দ্বারা যে কর্মীই নিহত হন তার প্রতি যেন বিচার করেন — এই কথা বলার চেষ্টা করছি। সঙ্গে সঙ্গে আমার বক্তব্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাবে যদি আপনারা চাকুরি দিতে শুরু করেন তাহলে যে শিবির কর্মচারী, যে সেনসান কর্মচারিদের কথা আমি গত অধিবেশনে আমি বলবার চেষ্টা করেছি, তাদের কোনও দিন চাকরি দিতে পারবেন না। ৩০ থেকে বয়স বাড়িয়ে ৩৫ করেছেন, সাধুবাদ আপনাদের। আপনাদের সরকারকে আমি ধন্যবাদ দেব। কিন্তু ৫ বছর বয়স বাড়িয়ে যদি এই ৩০ পারসেন্টকে এতগুলো বিভাগে বিভক্ত করে ধীরে ধীরে চাকুরি দিতে চান, তাহলে ৬/৭ হাজার শিবির কর্মচারীকে আপনারা কোনও দিনও চাকুরি দিতে পারবেন না। শিবির থেকে মৃত্যু শিবিরের দিকে যাবে কিন্তু আপনারা তাদের কোনও ব্যবস্থা করতে পারবেন না। কাজেই নূতন উদ্যোগের প্রয়োজন, নূতনতর দৃষ্টিভঙ্গির প্রয়োজন — এই কথা আপনাদের বলব। সঙ্গে সঙ্গে বলব আপনারা একদিকে বেকার সমস্যার সমাধান চাইছেন, আর এক দিকে বেকার সমস্যাকে ধীরে ধীরে আরও সমস্যা সঙ্কুল করে দিচ্ছেন। কারণ আমরা দেখছি, পুরানো চাকরির যেখানে বহু পদ খালি আছে, কিন্তু আপনারা তা পূরণ করার চেষ্টা করছেন না। অনেক স্থলে প্যানেল তৈরি হয়েছে, সেই প্যানেল আপনারা বাতিল করে দিয়েছেন, নূতন প্যানেল তৈরি করেন নি। আপনারা সর্বত্র উপদেষ্টা কমিটি গঠন করে আপনারা সেখানে ধীরে ধীরে চাকুরির ব্যবস্থা আরও দ্রুত না করে, তাকে আরও বিলম্বিত করার চেষ্টা করছেন এবং এই বিলম্বিত ব্যবস্থার মধ্য দিয়ে কবে এই দেশে এত লাখ লোক, আমাদের দেশে নথিভুক্ত বেকারের সংখ্যা ২০ লাখ, এই ২০ লাখ বেকারের চাকরির ব্যবস্থা আপনারা কবে করে দিতে পারবেন জানি না।

তাই আমি, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে এই সরকারের কাছে আবেদন করছি যে এমন ব্যবস্থা করুন যাতে বেকার সমস্যার অভিশাপ থেকে জাতি ধীরে ধীরে মুক্ত হতে পারে — একদিনে না হোক, দ্রুত যাতে আমরা এই পথে অগ্রসর হতে পারি এই

কথাই বুঝানোর চেষ্টা করছি এবং সেখানে আপনাদের কাছে আমার বক্তব্য যে আজকে আপনাদের সামনে প্রশ্ন উঠেছে শিক্ষা প্রতিষ্ঠান সম্বন্ধে। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে কলেজ শিক্ষকদের, অশিক্ষক কর্মচারিদের পে-প্যাকেট দেবার প্রস্তাব যা উল্লেখ করেছেন আমি নিশ্চয়ই মাননীয় সরকারকে এবং আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রী মহাশয়কে তার জন্য আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করব। নিশ্চয়ই যারা আমরা কলেজ পরিচালনা করি বা যারা আমরা কলেজের সঙ্গে জড়িত, যারা বহু বিনিদ্র রাত অতিবাহিত করে যে প্রথম দিনে কি করে বেতন দিতে পারবেন সেই বেতনের গুরু দায়িত্ব সরকার গ্রহণ করেছেন তার জন্য নিশ্চয়ই অধ্যাপক মন্ডলীর পক্ষ থেকে, অশিক্ষক কর্মচারিদের পক্ষ থেকে আমরা সাধুবাদ দিই এই সরকারকে। কিন্তু সঙ্গে সঙ্গে এই অধিগ্রহণ যা আপনারা করেছেন, বহু বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন এবং কলেজ অধিগ্রহণ করেছেন, স্কুল বোর্ডকে আপনারা সম্পূর্ণ ভাবে অধিগ্রহণ করেছেন এবং অনেক স্থানে বিদ্যালয় পরিচালক কমিটিকে বাতিল করে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটার বসিয়েছেন, আমি একথা বলি না, অধ্যক্ষ মহোদয়, কোথায়ও ত্রুটি নেই, বিচ্যুতি নেই, আমি বলি না যে বিশ্ববিদ্যালয় পরিচালনায় কোনও গলদ ছিল না, আমি বলি না যে তার পরিবর্তনের কোনও আবশ্যকতা ছিল না কিন্তু প্রশ্ন পাল্টালেন কাদের? কেবল সিনেট, সিন্ডিকেট, এইগুলিকে বদল করে দিয়ে ঐ ভাইস চ্যান্সেলার, ঐ আধ ডজন প্রো-ভাইসচ্যান্সেলার, ঐ এক ডজন কন্ট্রোলার, ঐ সমস্ত প্রশাসনিক ব্যবস্থা তাকে যথাযথ ভাবে রেখে দিলেন যথা পূর্বং আর বিশ্ববিদ্যালয়ে আপনাদের কেবল সিনেট সিন্ডিকেট বদলের যাদু দন্ডে সব পরিবর্তন হয়ে যাবে এই বিশ্বাস করার কোনও কারণ নেই। আপনারা যদি সমস্ত যন্ত্রটাকেই বদলাতে পারতেন তাহলে আমি স্বাগত জানাতাম। কিন্তু ঐ যন্ত্রের মূল অংশগুলিকে রেখে কেবল মাত্র একটু আধটু পরিবর্তন করে দিলেই আপনারা বিরাট কিছু পরিবর্তন করবেন আমি তা বিশ্বাস করি না। এখানে রাজ্যপাল তাঁর ভাষণে বললেন যে অনেক শিক্ষা প্রতিষ্ঠানের নির্বাচন আসন্ন, আমরা নির্বাচন ত্বরান্বিত করব, গণতন্ত্রের ভিত্তিতে বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য বিদ্যালয়গুলিকে প্রতিষ্ঠা করব, কিন্তু আজ দেখছি গণতান্ত্রিক ব্যবস্থায় নির্বাচন করার উদ্দেশ্য আপনাদের আছে কিনা তাতে যথেষ্ট সন্দেহের কারণ আছে। কারণ আপনারা প্রত্যেক স্থানে অ্যাডমিনিস্ট্রেটার যেমন বসিয়েছেন তেমনি একটা অ্যাডভাইসরি কমিটিও সঙ্গে সঙ্গে গঠন করে দিচ্ছেন। বোধ করি অ্যাডভাইসরি কমিটি পরবর্তী কালে নির্বাচিত সংস্থার কাজ করবে এমন একটা আশঙ্কা দেখা দেওয়া স্বাভাবিক। মাননীয় পৌর মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন তিনি — কর্পোরেশনে একজন অ্যাডমিনিস্ট্রেটর আগেই ছিল, তার নির্বাচন আসন্ন হয়ে গিয়েছে কিন্তু নির্বাচন হচ্ছে না, সেখানে অ্যাডমিনিস্ট্রেটর থাকা সত্ত্বেও তিনি একটি অ্যাডভাইসরি বোর্ড বসিয়েছেন এবং আমি কৃতজ্ঞ যে আমাকেও তার মধ্যে রেখেছেন। আরও কৃতজ্ঞ যে শিক্ষা বোর্ডের তিনি আমাকে চেয়ারম্যান নিযুক্ত করেছেন কিন্তু আমি বলব যে এই কমিটি কতকাল চলবে, এর পরমায়ু কি, এর ক্ষমতা কি এবং এই কমিটির মধ্যে দিয়ে পৌর নির্বাচন কতদিন বন্ধ রাখবেন তাঁর বক্তব্যে চিত্রটা খুব পরিষ্কার নয়। চারদিকে শুনছি, হাওড়া মিউনিসিপ্যালিটিতে অ্যাডমিনিস্ট্রেটর ছিলেন, তিনি তো আছেনই, আবার একটা উপদেষ্টা কমিটি হয়েছে, তার একজন চেয়ারম্যান হয়েছেন। ব্যক্তিগত ভাবে তিনি আমার বন্ধু, তাকে আমি অভিনন্দন জানাই কিন্তু একথা বলতে চাই এই কমিটি দেখে দেখে আমাদের আশঙ্কা হয় হয়ত গণতান্ত্রিক পন্থায় নির্বাচনের মাধ্যমে প্রতিষ্ঠানগুলিকে প্রতিষ্ঠা করবার ইচ্ছা এই

সরকারের নেই। যদি না থাকে সেটা দুর্ভাগ্যজনক হবে একথা আমি বলতে চাই। কাল শুনছিলাম সরকার পক্ষের এক বন্ধু বললেন এক হাজার প্রাইমারি স্কুল খুলবার কথা ঘোষণা করেছিলেন কিন্তু সেই দিনটা পিছিয়ে দেওয়াতে জনতা পার্টির পক্ষ থেকে সোচ্চার প্রতিবাদ উঠছে। প্রতিবাদের কারণ কি? কারণ আমরা বিক্ষুব্ধ। কোন কোন জায়গাতে স্কুলের দরকার, স্কুল বসাবেন, সরকার যে কথা বলছেন, সরকারের প্রতিনিধি রূপে মাননীয় সদস্যরা যেকথা বলছেন তাতে সত্যিই বেদনা বোধ করি।

[2-10 — 2-20 P.M.]

সাত আট মাসের মধ্যে এই সরকারের যার বিরাট রাজনৈতিক প্রতিষ্ঠান আছে, অসংখ্য কর্মী আছে, এখনও খবর পাচ্ছেন না কোন কোন জায়গায় স্কুল বসানো দরকার, আর সেই কারণেই এক হাজার প্রাথমিক বিদ্যালয় বসাতে পারছেন না। একথা বলি, সত্যই আমার পক্ষে বুঝা শক্ত, আমি মনে করি তাঁরা বসাতে দেরি করছেন, এটাই সত্য যে, কারণেই হোক। বসাবার জায়গা ঠিক পাচ্ছেন না, তাই বসাতে পাচ্ছেন না, এই কথাগুলি ঠিক নয়। এই প্রসঙ্গে আনন্দের সঙ্গে সাধুবাদ দিই এই সরকারকে যে তাঁরা চাইছেন মেদিনীপুরে একটি বিশ্ববিদ্যালয় স্থাপনা করবার, সেই সিদ্ধান্ত তাঁরা নিয়েছেন। এই দাবি মেদিনীপুরবাসীর দীর্ঘকালের, বহু জনতা সদস্যও তার জন্য এই সরকারকে ধন্যবাদ জানাবেন, এবং সঙ্গে সঙ্গে আমি নিজের মনের কথা কিঞ্চিৎ ব্যক্ত করতে চাইব। আমাদের দেশে যেখানে হাজার হাজার প্রাথমিক স্কুলের শিক্ষক কর্মহীন, শিক্ষণ প্রাপ্ত শিক্ষক কর্মহীন, যেখানে বহু প্রাথমিক শিক্ষক তিন বছর মাইনে না পেয়ে হয়রান হচ্ছে, সেই প্রাথমিক শিক্ষকদের দুর্ভাগ্যের কথা কিঞ্চিৎ থাকত, ভাল হত। আমি একথা গতবারেও বলেছিলাম যে তাঁরা আজও বেতন পান নি, আজও বহু স্থানে স্কুল নাই, এবং যা ও স্কুল আছে বাড়ি নাই, এবং বাড়ি আছে তো তেমন ব্যবস্থা নাই। যেখানে নিরক্ষর মানুষের সংখ্যা শতকরা ৮০ ভাগেরও উপরে, সেই দেশে সরকার বিশ্ববিদ্যালয় করছেন কতিপয় অধ্যাপক, কতিপয় ছাত্র ছাত্রীর জন্য এবং বিরাট অঙ্কের টাকা ব্যয় করে, এই যে একটা ব্যবস্থা করছেন, আমি মনে করি, এই অবস্থায় বিশ্ববিদ্যালয় করাটা বিলাসিতারই নামান্তর এবং এই অর্থ যদি নিরক্ষরতা দূরীকরণের কাজে, প্রাথমিক শিক্ষা বিস্তারের কাজে, শিক্ষক এবং অবৈতনিক কর্মচারিদের এবং প্রাথমিক শিক্ষকদের বেতন দেবার কাজে ব্যয় করতেন, আমি ব্যক্তিগত ভাবে অধিকতর আনন্দের সঙ্গে সাধুবাদ দিতাম। কিন্তু তাঁরা সেই চেষ্টা করেন নি। স্বভাবতই প্রশ্ন আসছে আইন শৃঙ্খলার প্রশ্ন আর প্রশ্ন যে আছে সরকার পক্ষের কিছু কিছু ব্যক্তিও স্বীকার করেছেন। আমি কিন্তু নিশ্চয়ই একথা বলতে আসি নি, যে আইন শৃঙ্খলা ইতিমধ্যে এমন দুর্বিসহ হয়ে গেছে যে, সরকারকে আমরা বলতে পারি যে অচিরে ব্যবস্থা করুন, নতুবা মানুষের জীবন বিনষ্ট হতে চলেছে, সমস্ত সমাজ নষ্ট হতে চলেছে। আমি জানি নূতন সমাজ যখন আসে, নূতন কিছু গঠন করতে হয়, কিছু কিছু চাঞ্চল্য জাগে, কিছু কিছু কোলাহল উঠে। পরিবর্তন আসবে অথচ সমস্ত ব্যবস্থাই একই রকম থাকবে, এই উদ্ভট তত্ত্বে আমি বিশ্বাস করি না। পর্ণকুটিরে যারা বাস করত, তাদের মাথার উপরে ধীরে ধীরে আচ্ছাদন উঠে অট্টালিকা হবে, পুরানো অট্টালিকাও অক্ষুণ্ণ থাকবে, কোথাও ফাটল ধরবে না, এই উদ্ভট কথা বিশ্বাস করি না। সমাজ জীবনে

নূতন জন্মের সূচনা হচ্ছে, অথচ সমাজ জননী গর্ভযন্ত্রণা ভোগ করবে না, এই উদ্ভট কথা আমি বিশ্বাস করি না। কিন্তু প্রশ্ন হচ্ছে পরিবর্তন কি সত্যই আসন্ন? যে পরিবর্তনের দিকের কথা বলছেন, সমাজ জননী সত্যই কি নূতন জন্মের জন্য প্রহর গণনা করছেন, নাকি কেবলমাত্র জঠরে টিউমারের যন্ত্রণাকে প্রসব বেদনা বলে ভুল করছেন, এটাই আমাদের দেখতে হবে। সেজন্য আমি বলি, আইন শৃঙ্খলা যদি পরিবর্তিত সমাজ গঠনের জন্য হত, নিঃসন্দেহে তার বিরুদ্ধে বক্তব্য রাখতাম না। সেদিক দিয়ে যে পরিবর্তন আসছে শৃঙ্খলা তৈরি করার জন্য এবং সেই পরিবেশের মধ্য দিয়ে নিশ্চয়ই আমাদের গণতান্ত্রিক অধিকার, ব্যক্তি স্বাধীনতা যাতে ক্ষুন্ন না হয়, সরকার দৃষ্টি রাখবেন। এটাই আমার বক্তব্য।

পরিশেষে আমি আপনার কাছে কেন্দ্র এবং রাজ্য সম্বন্ধে দুই একটি কথা বলবার চেষ্টা করব। সরকার পক্ষের মাননীয় বন্ধু একটি প্রশ্ন তুলছেন। বিধানসভার অধিকার লঙ্ঘন নাকি লোকসভায় কেন্দ্রীয় মন্ত্রী করেছেন। আমি বুঝতে পারি না কিভাবে আমাদের সামনে অধিকার ভঙ্গের প্রশ্ন রূপে তিনি আমাদের সামনে উপস্থিত করেছেন। কারণ এখানে কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্বন্ধে কোনও বক্তব্য সরকার পক্ষ থেকে উপস্থিত করা হয় নি। কোনও স্মারকলিপি আমাদের আলোচনার জন্য পেশ করা হয় নি। বরং আমি বলতে চাই, আজকের রাজ্যপাল আমাদের এই বিধানসভা সদস্যদের অধিকার ভঙ্গ করেছেন। কারণ তিনি একটি স্মারকলিপির কথা বলেছেন, যে স্মারকলিপির উপর আমরা আলোচনা করছি বাধ্য হয়ে, কিন্তু স্মারকলিপিতে জানি না, কি মন্তব্য করেছেন তার সরকার। আমরা জানি না স্মারকলিপি চলে গেল। সমস্ত দেশ জানল, রাজ্যপালের ভাষণের মধ্যে তার উল্লেখ হল, আমরা এখানে আলোচনা করছি, কিন্তু স্মারকলিপি এই বিধানসভায় উপস্থিত করা হয় নি, অতএব রাজ্যপাল আমাদের অধিকার ভঙ্গ করেছেন। কেন্দ্রীয় মন্ত্রী এই বিধানসভার অধিকার ভঙ্গ করেন নি — এই আমার বক্তব্য। আমি নিশ্চয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা বলব না, নীতিগত ভাবে কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের আলোচনা এখনই হতে পারে না। আমি নিশ্চয়ই বলব, আলোচনা হতে পারে, আলোচনা হওয়া উচিত। কিন্তু সেই স্মারকলিপি শেখ আব্দুল্লার কাছে পাঠিয়ে নয়, অন্য লোকের কাছে পাঠিয়ে নয়, আমি চাইব, ভারতবর্ষের ৬৫ কোটি মানুষের কাছে আপনারা এই স্মারকলিপি পেশ করুন। কারণ জনগণ যদি আমাদের মালিক হয়, তারাই যদি দেশের প্রকৃত শক্তির অধিকারী হয় তাহলে তারা জানুক কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্বন্ধে আমাদের কি চিন্তা, তারা সিদ্ধান্ত নিতে আমাদের সাহায্য করুন। তাই আমি চাই স্মারকলিপি পেশ করে জনতার কাছে উপস্থিত করা হোক। আমি আলোচনার বিপক্ষে নয়, নীতিগতভাবে নয়। কিন্তু প্রশ্ন এই মূহুর্তটিকে বেছে নিলেন কেন? এই মুহূর্তে আজকে শুধু পশ্চিম বাংলা নয়, সারা ভারতবর্ষ একটা রাজনৈতিক বীক্ষণাগার, নানা পরীক্ষা-নীরীক্ষা চলছে, আজকে ভারতবর্ষ একটা ল্যাবরেটরি। ভিন্ন ভিন্ন দলের সরকার ভিন্ন ভিন্ন স্থানে প্রতিষ্ঠিত হয়েছে, ভিন্ন ভিন্ন মতাদর্শের মধ্যে সমন্বয়ের চেষ্টা চলছে। এই মুহূর্তে যদি কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস করা হয়, সংবিধানকে সেইভাবে পরিবর্তনের চেষ্টা করেন, আমি বলব যে সঙ্গতির কথা আপনারা বলেছেন, ঐক্যের কথা বলেছেন, অসময়ে সেই ঐক্য বিনাশ করবার চেষ্টাই আপনারা করবেন। কিন্তু এই সমন্বয় হয়ে গেলে পরীক্ষা নীরীক্ষার ফল জানা হলে কাজ করলে ভাল করতেন। পরীক্ষায় তো বসেছেন, ভারত বসেছে, কিন্তু পরীক্ষার অধ্যায় শেষ হবার আগেই ফেল

করতে চাইছেন কেন, পাশ করার চেষ্টা করুন। সমন্বয়ের জন্য অপেক্ষা করুন — এই বক্তব্য আপনাদের কাছে রাখব। আমি ধন্যবাদ দেব সরকার পক্ষের বন্ধু সদস্য জয়ন্ত বিশ্বাসকে। এই প্রসঙ্গে তিনি বলেছেন সরকার পক্ষের সদস্য হয়েও শেখ আব্দুল্লার কথা। আমি সেভাবে বলব না। তাঁর চরিত্রগত আলোচনা করে এখানে নিজের চরিত্রহানি করতে চাই না। কিন্তু আমি একটা কথা বলব মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে নিবেদন আকারে। শেখ আব্দুল্লা কাশ্মীরের জন্য যে অধিকার পেয়েছেন সেই অধিকার সম্বন্ধে যদি সচেতন তিনি থাকেন, সেদিকে লক্ষ্য রাখুন, স্মরণ রাখুন, শেখ আব্দুল্লার কাশ্মীরের এক ইঞ্চি জমিও মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু কিনতে পারেন না। কারণ সেখানকার সমস্ত জমি জম্মু-কাশ্মীরের মানুষের জন্য নির্দিষ্ট। ভারতের অন্য কোনও প্রান্তের মানুষ তা কিনতে পারে না। যদি তিনি স্মরণে রাখেন যে শেখ আব্দুল্লার জম্মু-কাশ্মীরে ওই প্রাথমিক শিক্ষা থেকে এম. এ. পর্যন্ত সমস্ত ছাত্র অবৈতনিক, যদি তিনি স্মরণে রাখেন ৮ আনা পয়সাতে দুগ্ধ, ফেননিভ দেরাদুন রাইস তারা পায়, যদি মনে করেন তারা যে সুযোগ সুবিধা পায় পশ্চিম বাংলার এই সীমাবদ্ধ ক্রন্দন পরিপূরিত বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয় অনুতপ্ত হবেন যে তিনি শেখ আব্দুল্লার জম্মু-কাশ্মীরের সঙ্গে পশ্চিম বাংলাকে যুক্ত করতে চাইছেন। কেন্দ্র থেকে আমরা অধিক অর্থ চাই এবং সেই অধিক অর্থ যে চাইছি আমি তার পক্ষে নিঃসন্দেহ। আমি মনে করি পশ্চিমবঙ্গের ন্যায্য পাওনা কেন্দ্র দিচ্ছে না। টাকা চাই, কিন্তু টাকা চাইবার সময়ে আমি জ্যোতি বাবুকে অনুরোধ করব, তিনি যেন শেখ আব্দুল্লাকে বলেন, তোমার কাশ্মীরে ভারত সরকার যে অর্থ ব্যয় করেন, তার কিঞ্চিত তুমি আমাদের দাও। কারণ, এত পয়সা যদি ভারত সরকার জম্মু-কাশ্মীরে দেয়, যদি এত পয়সা ত্রিপুরাকে দেয়, তাহলে কি করে ভারত সরকারের কাজ চলবে? আমি আর একটি কথা বলব, টাকা নেবার সময় নিশ্চয় ত্রিপুরার কথা মনে রাখবেন। স্মরণে রাখবেন আজকে ত্রিপুরা যে রাজস্ব পায় সেই রাজস্বের উপরে অন্তত ৮০/৯০ কোটি টাকার বেশি কেন্দ্রকে দিতে হয় কেবল স্যালারি দেবার জন্য।

কাজেই টাকা চাইবার সময় নিশ্চয় মনে রাখবেন আপনাদের ত্রিপুরা আছে, আপনাদের বন্ধু শেখ আব্দুল্লার জম্মু ও কাশ্মীর আছে — তবেই পশ্চিম বাংলায় টাকা চাইবেন, আমরা টাকা দেবার বিরোধী নই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে রাজ্যপালের ভাষণকে সমর্থন করার, আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখলাম।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণ পড়ে অত্যন্ত নিরাশ হয়েছি। তার কারণ এই ভাষণের মধ্যে আমি নূতন কিছু দেখতে পাই নি। বরং পড়ে মনে হল যে এটা শাসক দলের বৃহত্তম শরিক সি. পি. এম. দলের ইস্তাহারের মতো এবং শুধু তাই নয়, নির্বাচনের পূর্বে ৩৬ দফা কর্মসূচির মাধ্যমে তারা যে সমস্ত প্রতিশ্রুতি জনগণকে দিয়েছিলেন তা যে এখনও কেন পালিত হচ্ছে না, তার কৈফিয়ৎ। একটির পর একটি দফার দফারফা হচ্ছে। তা কেন হচ্ছে, সেটা ব্যাখ্যা করবার একটা ক্ষীণ অপচেষ্টা

করেছেন। প্রথম পাতায় বলেছেন যে আমাদের জনসাধারণ গণতন্ত্রের জন্য নাকি বিগত সরকারের বিরুদ্ধে সংগ্রাম করার ফলে এখন বর্তমানে সত্যিকারের গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। বিস্ময়ের কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত জরুরি অবস্থার সময়ে আপনারা কেউ বর্তমানে যারা শাসক দলে আছেন — তাদের কাউকে আন্দোলন করতে দেখা যায় নি, কেউ তার জন্য মিশায় জেলে যান নি। জয়প্রকাশ নারায়ণের ধ্বজা ধরে বর্তমান মুখ্যমন্ত্রী হয়ত দু-একটি বক্তৃতা মঞ্চে আবির্ভূত হয়েছিলেন, ব্যাস, ঐ পর্যন্ত, তারপর আপনাদের আর কোনও আন্দোলনে সক্রিয় অংশ গ্রহণ করতে দেখা যায় নি। অথচ আপনারা এখানে প্রথম পাতায় জোর গলায় বলে দিলেন আমাদের জনসাধারণ নাকি বিগত সরকারের বিরুদ্ধে গণতন্ত্র প্রতিষ্ঠা করবার জন্য আন্দোলন করেছিল। আমি মনে করি এটা সম্পূর্ণ অসত্য কথা। আরও জানি আপনারা যারা অসত্যের উপর ভিত্তি করে প্রচার চালিয়ে যাচ্ছেন তারা আসলে কিন্তু মনে প্রাণে অত্যন্ত ভীতু। যারা এই ধরনের মানুষ চোরাকারবার করে, যারা মুনাফাখোর তারা আসলে কিন্তু মনে প্রাণে অত্যন্ত ভীতু। পুলিশের গন্ধ দেখলেই তাদের কাপড় হলুদ হয়ে যায়। আপনাদের অবস্থাও খানিকটা সেই রকম। তখন সঞ্জয় গান্ধীর মিশা, তার দাপটে আলিমুদ্দিন স্ট্রিটের গর্তে ঢুকেছিলেন, আর এখন এখানে এসে বলছেন গণতন্ত্রের জন্য আস্ফালন আন্দোলন করলেন — এটা সম্পূর্ণ অসত্য কথা।

(ভয়েস ঃ শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ জনগণ দেখিয়ে দিয়েছে।)

জনগণ দেখিয়ে দিয়েছে সেটা অন্য কথা। কিন্তু বর্তমানে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা কি গণতন্ত্র দেখতে পাচ্ছি? একটা কথা খুব পরিষ্কার করে আমরা বুঝতে পেরেছি — গ্রামে গঞ্জে যেখানেই যাচ্ছি সেখানেই দেখতে পাচ্ছি যদি সি. পি. এম. দলের ছাপ না থাকে বা তাদের দলের সমর্থকরা যদি সেই মানুষকে সমর্থন না করেন তাহলে তার কোনও কাজ হবে না। শুধু কাজ হবে না তাই নয়, সমস্ত রকম সরকারি সাহায্য থেকে তিনি বঞ্চিত হবেন এবং কোনও কাজ তিনি করতে পারবেন না। তাদের উপর ভয় দেখানো হচ্ছে, তাদের জীবন নাশের সংশয় দেখা দিয়েছে, যদি বিশেষ দলকে সমর্থন না করেন। এর নাম কি গণতন্ত্র? এই জন্যই তথা কথিত আন্দোলন করেছিলেন? উত্তরবঙ্গে দার্জিলিং জেলার সামবিয়াং-এ যে জঘন্য হত্যাকান্ড হল, যার জন্য ৮ জন শ্রমিক প্রাণ দিলেন — তার জন্য পূর্বতন মন্ত্রী শ্রী গজেন্দ্র গুরুং মহাশয় ৭ দিন ধরে অনশন করলেন — আমাদের দাবি ছিল বিচার বিভাগীয় তদন্ত করুন। আপনারা রাজ্যপালের ভাষণে এই কথা বলে আত্মপ্রসাদ লাভ করেছেন যে নাকি বিগত সরকারের বিরুদ্ধে তিন তিনটি তদন্ত কমিশন গঠন করেছেন। লক্ষ লক্ষ টাকা খরচ হবে এই তিনটি তদন্ত কমিশনের পিছনে। যেখানে ৮ জন দরিদ্র শ্রমিক মারা গেল সেখানে একটা তদন্ত কমিশন বসাতে আপনারা পিছপা হন কেন, এই প্রশ্ন কি আপনাদের কাছে সবিনয়ে রাখতে পারি?

যদি আপনাদের সাহস থাকত, যদি আপনারা সত্যিকারের গণতন্ত্রে বিশ্বাস করতেন তাহলে ঐ ৮ জন লোকের মৃত্যুর ব্যাপারে তদন্ত কমিশন বসাতে পিছপা হতেন না। কিন্তু তা আপনারা করলেন না। তা না করে আপনারা বিগত সরকারের বিরুদ্ধে তিনটি তদন্ত

কমিশন বসিয়ে আত্মপ্রসাদ লাভ করবার চেষ্টা করছেন। বিগত সরকারের বিরুদ্ধে তদন্ত কমিশন আপনারা বসান, আমাদের তাতে কোনও আপত্তি নেই, নিশ্চয় যদি কোনও গন্ডগোল থাকে তা আপনারা বের করুন কিন্তু সঙ্গে সঙ্গে একথা আমি বলব, আপনাদের চরিত্রও জনসমক্ষে আস্তে আস্তে প্রকাশিত হচ্ছে এবং ভবিষ্যতে আরও প্রকাশিত হবে এবং আপনাদের স্বরূপ পশ্চিম বাংলার জনসাধারণ নিশ্চয় জানতে পারবে। বিভিন্ন কেস — যার জন্য দন্ড হয়ে গিয়েছে বা দন্ড পাবার মতন অবস্থায় এসে গিয়েছে এই রকম বহু কেস আপনারা নাকি তুলে নিচ্ছেন এবং তা করে বোধ হয় আপনারা তাদের আপনাদের দলে টানবার চেষ্টা করছেন। আপনারা নাকি গণতন্ত্রে বিশ্বাস করেন, আর এইসব চোর, ডাকাতদের ছেড়ে দিয়ে তাদের আপনাদের নিজেদের দলে টানবার চেষ্টা করছেন — আপনাদের লজ্জা করা উচিত। আপনারা পশ্চিমবঙ্গের মানুষের জন্য কিছুই করবার চেষ্টা করছেন না। এখানে এবং ত্রিপুরাতে আপনাদের একমাত্র চেষ্টা হচ্ছে দলের কলেবর বৃদ্ধি করা। পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরার ঐ দরিদ্র জনসাধারণের উন্নতির জন্য আপনারা সচেষ্ট আছেন বলে আমরা মনে করছি না। স্যার, আমার নির্বাচন কেন্দ্র কান্দিতে একজন কুখ্যাত ডাকাত যার নাম বাবর আলি তার সম্বন্ধে একটি চিঠি মাননীয় মুখ্যমন্ত্রীকে লিখেছিলাম। ১৯৭৬ সালের জানুয়ারি মাসে একটি ডাকাতি হয় আতাহার শেখের বাড়িতে কুমারষন্ড গ্রামে এবং তারপর তার নামে একটি কেস করা হয় কান্দিতে, কেসের নাম্বার হচ্ছে পি. এস. কান্দি ২৫, ১৭.১.৭৬ এবং তারপরে পুলিশ যখন তার বাড়িতে যায় তখন তার বাড়ি থেকে সমস্ত মাল পায়। স্যার, সেই কুখ্যাত ডাকাতের অত্যাচারে সেই এলাকার অধিবাসীরা শান্তিতে জীবন যাপন করতে পারছিলেন না। স্যার, আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করলাম এই নূতন সরকার আসার পর সেই কেস তুলে নেবার জন্য সুপারিশ করা হয়েছে। হোম সেক্রেটারির মেমো নাম্বার ২০৫৯, ডেটেড ১.৯.৭৭ — তাতে বলা হয়েছে এই কেসটি তুলে নেওয়া হোক। আমার কাছে যখন মানুষরা এসেছিলেন তখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছিলাম এই বলে যে, আপনি এটা দেখুন। এর মধ্যে কোনও দলবাজি নেই, সে একজন কুখ্যাত ডাকাত তাকে ছেড়ে দিলে আপনাদের দলেরও ক্ষতি হবে। কিন্তু তা সত্ত্বেও আমি আশ্চর্য হয়ে দেখলাম, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উত্তর দিলেন যে, না, আফটার ডিউ কন্সিডারেশন আমরা ডিসাইড করেছি তার কেস উইথড্র করা হবে। কাজেই আপনারা দেখুন, এই সমস্ত ডাকাত, চোর, মুনাফাখোরদের আপনারা সরকারে এসে ছেড়ে দিচ্ছেন অথচ উল্টো দিকে বলছেন, আইন শৃঙ্খলার অবস্থা খুব ভাল। এর ফল আপনারা বুঝতে পারবেন পরে যে কি হবে। গতকাল সাঁই বাড়ির হত্যাকান্ডের ব্যাপারে সেই জজ সাহেব যিনি চলে গিয়েছেন প্রভিডেন্ট ফান্ডের কমিশনার হয়ে তাকে নিয়ে কিছুটা ভুল বোঝাবুঝি হয়েছে এবং তাই বিচার বিভাগের মন্ত্রী মহাশয় এখানে একটা ক্লারিফিকেশন দিলেন। তার কাছ থেকে আমরা কোনও ক্লারিফিকেশন চাই নি। আমাদের অভিযোগ এই নয় যে, আপনারা ট্রান্সফার করেছেন। কে বলেছে একথা? আমরা কি বলেছি একথা যে আপনারা ট্রান্সফার করেছেন? আপনাদের যে ট্রান্সফার করবার ক্ষমতা নেই সেটা আমরা জানি। আমাদেরও কিছু কিছু শাসন বিভাগীয় অভিজ্ঞতা আছে, আমরাও জানি কি করলে কি হয়। আমরা যেটা বলেছি সেটা হচ্ছে, সেই জজ সাহেবকে ভয় দেখানো হচ্ছে। সেখানে টেলিফোনেই হোক বা বেনামী চিঠিতেই হোক সেই জজ সাহেবকে ভয় দেখানো হচ্ছে এই বলে যে, যদি আপনি কেস উইথড্র করতে না দেন তাহলে আপনার জীবন সংশয় হবে।

তার ফলে হয়ত তিনি যে ট্রান্সফারটা আরও ৬ মাস পরে হতে পারত স্বেচ্ছায় তাড়াতাড়ি করে এখান থেকে সরে পড়লেন। এখন এরপর সেখানে যে জজ সাহেব আসবেন তিনি নিশ্চয় আপনাদের স্বপক্ষে রায় দেবেন ভবিষ্যতের এই কথাটা আজকেই আমি বলে রাখছি এবং তাহলেই বোঝা যাবে এর পেছনে কে কি কাজ করেছে। কেন সেই জজ সাহেব ট্রান্সফার হলেন সেটা জনসমক্ষে পরিষ্কার হয়ে যাবে যদি পরের জজ সাহেব এসে আপনাদের স্বপক্ষে রায় দেন। কেন না তার নিজের প্রাণের ভয় তো আছে।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য বলেছেন যে উনি জানেন যে বিচারক আসবেন, তিনি মামলাটা তুলে নেবেন। আমি বলছি এই বক্তব্য রাখা, এই স্টেটমেন্ট ইজ কনটেম্পট অব দি জুডিশিয়ারী। এই রকম স্টেটমেন্ট করা যায় না হাউসের মধ্যে।

**মিঃ স্পিকার ঃ** আমি এই পয়েন্ট অব অর্ডার গ্রাহ্য করছি না।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে আন্তরিক ভাবে ধন্যবাদ জানাচ্ছি। এর পরে আসছি শিক্ষা সম্বন্ধে। এক একটি বিদ্যালয়ে, কলেজে এমন কি বিশ্ববিদ্যালয়ও বাদ যাচ্ছে না, সেখানে যে সমস্ত নির্বাচিত কমিটি আছে — শাসন চালাবার জন্য যে সমস্ত নির্বাচিত কমিটি আছে, কর্তৃপক্ষ আছে, সেইগুলোকেও একটার পর একটা নির্মম ভাবে বাতিল করে দেওয়া হচ্ছে। কিন্তু যেখানে দেখছি সি. পি. এম. প্রভাবিত কমিটিগুলো আছে, সেখানে কিন্তু হাত দেওয়া হচ্ছে না, শত দোষ করলেও। সেইগুলোকে বহাল তবিয়তে রাখা হচ্ছে নিছক পার্টিবাজি করবার জন্য। যে ক্ষমতা আপনাদের জনসাধারণ দিয়েছে, সেই ক্ষমতার আপনারা এই ভাবে অপ-ব্যবহার করছেন। আমি কয়েকদিন আগে জেলায় গিয়েছিলাম, সেখানে এক সাংবাদিক বন্ধু দরখাস্ত দিয়েছিলেন, তাঁর নাম শ্রী কমলা রঞ্জন প্রামানিক, তিনি মুর্শিদাবাদ সাংবাদিক সংঘের সদস্য। তাঁর এই করুণ কাহিনী, আমি সাধারণ ভাবে মেনশন কেসে আনতে চাই নি, এই বক্তৃতার মধ্যে তুলে ধরছি। তিনি বলছেন জঙ্গীপুর সংবাদ এবং মুর্শিদাবাদ সন্দেশ পত্রিকার তিনি একজন প্রতিনিধি। তিনি বলছেন গত বছর সাগরদীঘি ব্লক খরা প্রবন হওয়ায় চাঁদপাড়া ও মনিগ্রাম নয়াপাড়ায় অনাহারে মৃত্যু সংবাদ তার পত্রিকাদ্বয়ে প্রকাশিত হয়। এটা বেরোনোর পর ওখানকার সি. পি. এম. কর্মীরা খুব রেগে গেলেন, পরে সেখানে অমিয় মুখার্জি খুব রেগে গিয়ে বললেন, ''এই শালা অনাহারে মৃত্যুর সংবাদ দিচ্ছে। জানিস শালা তোকে গ্রাম থেকে মেরে তাড়িয়ে দেব। তোকে ঘরে আগুন লাগিয়ে পুড়িয়ে মারব, আমার হাতে অনেক সি. পি. এম. কর্মী আছে;'' বলেই ঐ সাংবাদিককে কিল, ঘুঁসি, চড়, মারতে থাকে। তিনি বলেন, ''আমি চুপ করে দাঁড়িয়ে ছিলাম''। এখানেই কিন্তু এর সমাপ্তি নয়, এই যে সাংবাদিক কাঁপতে কাঁপতে আমাকে দরখাস্তটি দিয়েছিলেন, তিনি বলেছিলেন, দেখবেন আমার যেন জীবন হানি না হয়। আমি তাঁকে কতটুকু আশ্বাস দিতে পারি এই শাসন ব্যবস্থার মধ্যে? ওনারা তো সাংবাদিকদের

সাংবাদিকতা সম্বন্ধে গলা বাড়িয়ে বলেন, সাংবাদিকদের স্বাধীনতা না থাকলে গণতন্ত্র থাকে না। এই সাংবাদিকের সত্য সংবাদ পরিবেশন করতে গিয়ে কি অত্যাচার সহ্য করতে হচ্ছে, কি অসুবিধায় পড়তে হচ্ছে, এটা তার একটা জলন্ত দৃষ্টান্ত। আজকে যদি এই সাংবাদিক বলতেন যে সি. পি. এম. ভাল কাজ চালাচ্ছে, তাহলে একে কাঁধে তুলে রাখতেন। কাজেই এরা যে কেন্দ্রের কাছ থেকে আরও বেশি ক্ষমতা চাইছেন, বেশি ক্ষমতা পেলে গণতন্ত্রকে এরা কোথায় নিয়ে যাবেন, তা আমরা সহজেই অনুমান করতে পারি। আমি আর একটি বিষয় বলি, এই কথা গত দুদিনে রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা হচ্ছে তাতে অনেক মাননীয় সদস্য রেখেছেন। আমরা দেখছি এই যে ফুড ফর ওয়ার্ক স্কীম হয়েছে, এতে কেন্দ্র থেকে বিনা মূল্যে গম দিচ্ছে, তার সঙ্গে একটা করে টাকা দিয়ে মাটি কাটার কাজ হচ্ছে। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, আমরা এক একজন জনসাধারণের প্রতিনিধি হয়ে এসেছি যে পদ্ধতিতে, জ্যোতি বাবুও নির্বাচিত হয়েছেন সেই পদ্ধতিতে, জনসাধারণের সংখ্যা গরিষ্ঠ রায় নিয়ে, তাহলে আমাদের কেন অধিকার থাকবে না এই ফুড ফর ওয়ার্ক কোথায় হবে তা ঠিক করে দেওয়ার? এই প্রশ্ন কি আমি করতে পারি না? আমরা বি. ডি. ও.-র কাছে গেছি, এস. ডি. ও.-র কাছে গেছি, আমাদের তুচ্ছ তাচ্ছিল্য করে তাড়িয়ে দেওয়া হয়েছে। তারা বলেছে, সি. পি. এম. পার্টি থেকে যে লিস্ট নিয়ে আসবে, সেই অনুসারে কাজ হবে। এস. ডি. ও., বি. ডি. ও.-র ঘর থেকে আমাদের অপমানিত, লাঞ্ছিত হয়ে ফিরে আসতে হয়েছে। আমরা সম অধিকার থেকে বঞ্চিত হয়েছি। শুধু তাই নয়, ফুড ফর ওয়ার্কে যারা কাজ করতে যাচ্ছে, সেখানে দেখা হচ্ছে, যারা যারা আসছে, তারা আপনাদের দলকে ভোট দিয়েছিলেন কি না দেখা হচ্ছে। সেখানে যদি কোনও দরিদ্র কংগ্রেস বন্ধু যান, তাকে বলা হচ্ছে, তোমাকে এই কাজের মধ্যে নেওয়া হবে না, তুমি তো কংগ্রেসকে ভোট দিয়েছিলে। তারা কংগ্রেসকে ভোট দিয়ে এত অপরাধ করেছে যে তারা এই ফুড ফর ওয়ার্ক-এ অংশ গ্রহণ করতে পারবে না। ব্লক কমিটি সম্পর্কে অনেক সদস্য অনেক কথা রেখেছেন, বিরোধী দলের সদস্যরা যা বলেছেন আমি তাঁদের সঙ্গে এক সুরে সুর মিলিয়ে বলব যে এটা একটা সম্পূর্ণ ভাঁওতা। আমরা যারা বিরোধী দলের আছি, জনতা দলেরও আছেন এবং ইন্দিরা কংগ্রেসের আছেন তাদের কি করে বাদ দিয়ে কাজ করা যায়, সেখানে আমাদের দলের একজন করে প্রতিনিধি এবং যারা সরকার চালাচ্ছেন তাদের আট জন করে প্রতিনিধি রাখা হয়েছে। সুতরাং সেখানে আমাদের দলের কোনও প্রতিনিধি গিয়ে কোনও কাজ করতে পারছে না। এটা একটা ভাঁওতা। জ্যোতি বাবু এখানে পরিষ্কার ভাবে বলুন যে সি. পি. এম., ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি.-র এম. এল. এ. যাঁরা আছে, তাঁরা যে সম্মান পাবেন, তাঁরা যে কাজ করবার অধিকার পাবেন, কংগ্রেস সদস্যরা, জনতা দলের সদস্যরা তাঁরাও সেই সমান অধিকার পাবেন, তাঁদেরও কাজ করবার অধিকার থাকবে এই কথা বলুন। কারণ আমরা তো একই অধিকারে এখানে এসেছি এবং একই অধিকার নিশ্চয়ই সরকারের কাছ থেকে আশা করব। আমরা দেখতে পাচ্ছি আপনারা সরকারে এসে যে অশেষ ক্ষমতা পেয়েছেন, সেই ক্ষমতা দিয়ে আপনারা কেবলমাত্র আপনাদের পার্টির কলেবর বৃদ্ধি করবার চেষ্টা করছেন। সঙ্গে সঙ্গে এটাও লক্ষ্য করছি যে বিভিন্ন এলাকায় শরিক দলের বৃহত্তর দল যারা, তারা শরিক দলের অন্যান্য দলকে নিশ্চিহ্ন করে দেবার চেষ্টা করছেন। আমি কাঁদির কথা জানি, সেখানে আর. এস. পি. এবং সি. পি. এম.-এর মধ্যে সম্পর্ক কি তার খবরও

আমাদের কাছে আছে। এক দিকে নিজেদের কলেবর বৃদ্ধির চেষ্টা করছেন, আর এক দিকে চেঁচাচ্ছেন কেন্দ্র রাজ্যকে আরও ক্ষমতা দাও। আমরা পাঁচ বছরে ১২ হাজার গ্রামে বিদ্যুৎ দিয়েছি, হাজার হাজার শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল করেছি, কিন্তু গত আট মাসে আমরা লক্ষ্য করছি কোনও কাজ হয় নি, কোনও গ্রামে বিদ্যুৎ যায় নি, কোনও একটা শ্যালো টিউবওয়েল করতে পারেন নি। গ্রামে বিদ্যুৎ কোথা থেকে নিয়ে যাবেন, বিদ্যুৎ নেই বলে নিতে পারছেন না। গ্রামে এবং শহরে যে ছোট ছোট কুটির শিল্প, ক্ষুদ্র শিল্প রয়েছে, আজকে তাদের নাভিশ্বাস উঠে গেছে বিদ্যুতের অভাবে। আজকে আপনারা বলছেন যে ক্ষুদ্র শিল্প, কটেজ ইন্ডাস্ট্রি না হলে গ্রামকে বাঁচানো যাবে না, কিন্তু এরা তো বিদ্যুতের উপর নির্ভরশীল। আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি যে আপনারা যে অবস্থায় বিদ্যুতকে এনেছেন, তার চেয়ে আমাদের সময়ে বিদ্যুৎ অনেক ভাল ছিল। বিদ্যুৎ যখন চলে যায় তখন লোকে ঠাট্টা করে বলে জ্যোতি চলে গেল। আমাদের সময়েও বিদ্যুৎ চলে যেত এবং বরকত সাহেব জিন্দাবাদ বললে বিদ্যুৎ চলে আসত, কিন্তু বর্তমানে জ্যোতি বাবু জিন্দাবাদ বললেও বিদ্যুৎ আসে না, ১৪/১৮ ঘন্টা পর্যন্ত বিদ্যুৎ বন্ধ থাকে। তার কারণ, আপনারা মানুষকে কাজ না করতে শিখিয়েছেন এবং তার ফল ভুগছেন। আমার সময় নেই, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আশার আলো কিছু দেখতে পাচ্ছি না, এটা একটা ক্ষীণ প্রয়াস, আপনারা লোককে বোঝাবার চেষ্টা করছেন কেন্দ্রের উপর দোষ চাপিয়ে, আপনাদের মুখোস খুলে যাচ্ছে। সুতরাং রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী দীনেশচন্দ্র মজুমদার ঃ** স্যার, আপনি জানেন গত ১৫ই ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে যে বুলেটিন পার্ট ২ প্রকাশিত হয়েছে তার ১৯৩ নং বুলেটিনটি আমি এখানে উল্লেখ করে দিচ্ছি।

পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও জনসংযোগ দপ্তর হইতে কেন্দ্র রাজ্য সম্পর্ক বিষয়ক স্মারক পুস্তিকা বিধানসভার সদস্যগণের মধ্যে বিতরণের জন্য পাওয়া গিয়াছে।

উক্ত স্মারক পুস্তিকার প্রতিলিপি প্রচার পট্টক হইতে সংগ্রহ করিবার জন্য সদস্যদের অনুরোধ করা যাইতেছে।

**श्रीमती रेनुलीना सुव्वा :** माननीय अध्यक्ष महोदय, ये जो राज्यपाल महोदय का भाषण हुआ हैं, ईसमें दार्जिलिंग पहाड़ी अंचल के विकाश के वारे में कुछ भी उल्लेख नहीं किया गया हैं। यह वड़ी ही दुख की वात हैं कि दार्जिलिंग हिल एरिया को वहुत ही लापरवाही ये देखा जाता हैं। नार्थ बंगाल में ५ डिस्ट्रिक्ट हैं। इनमें दार्जिलिंग सबसे पिछड़ा हुआ हैं। आज तक कुछ भी विकाश का काम नही हुआ हैं। औद्योगिक विकाश का काम कुछ भी नही हुआ। इसीलिए वह एरिया आर्थिक अवस्था में आज भी पिछड़ा हुआ हैं।

मेरा कहनेका मतलब ये हैं कि गंगा के इस पार में प्रगति हुई हैं किन्तु गंगा के उस पार में कुछ भी प्रगति नही हुई हैं। सी० पी० एम० जो हैं इस बिषय में भूमि सुधार मंत्री श्री विनयकृष्ण चौधुरी से हमारे लीडर श्री देव प्रकाश राय और मैंने वात-चीत की थी। हमलोगों का कहना था कि हिल एरिया यह एक्ट लागु नही होना चाहिए। दार्जिलिंग हिल एरिया हैं। उस एरिया में भी गार्डेन बहुत अधिक हैं। वहाँ के साधारण आदमियों की आर्थिक स्थिति बहुत ही रवगव हैं। कम्युनिकेशन का कोई साधन नहीं हैं। सी० पी० एम० का आफिस सिलीगुड़ी हैं। इस आफिस में वहाँ कि लोगों को वार-वार आना पड़ता हैं। लेकिन उस अंचल के लोग इतने गरीब हैं कि उनके पास खर्च करने के लिए पैसे नहीं हैं। इसीलिए वे लोग सिलीगुड़ी नहीं आ सकते हैं। अतएव सी० पी० एम० एक दार्जिलिंग एरिया में १६ आना चाहिए। सी० पी० एम० की आफिस जो सिलीगुड़ी में हैं उसका स्थानान्तरण दार्जिलिंग में करना चाहिए क्यों कि हमारी हिल एरिया के लोग बहुत गरीब हैं। हिल एरिया में कम्युनिकेशन का साधन ठीक नहीं हैं। इसलिए कोई भी काम करने में दिक्कत होती हैं।

मैं इस प्रस्ताब यह रखना चाहता हूँ कि हिल एरिया में जो एग्रीकलचरल आफिसर जाते हैं, वे प्लेन से जाते हैं। प्लेन की आबववा-मिट्टी और जलवायु हिल एरिया से भिन्न हैं। जो आफिसर वहां जाते हैं, उनकी ट्रेनिंग फोन में होती हैं। इसलिए उन आफिसरों को हिल एरिया में काम करने में कठिनाई महसूस होती हैं। वे लोग वहाँ ठीक से काम नही कर पाते हैं। क्योंकि आपलोगों को मालुम होगा कि हिल एरिया की जो मिट्टी हैं, वहाँ का जो वातावरण हैं, वह प्लेन से एकदम पृथक हैं। इसलिए जो एग्रीकलचारल आफिसर हिल एरिया में नियुक्त किए जाँय, उन आफिसरों की ट्रेनिंग हिल एरिया में ही होनी चाहिए। यदि इसतरह की व्यबस्था की जाय तो मैं समझती हूँ कि हिल एरिया की उन्नति हो सकती हैं।

तिसरी बात यह हैं कि रुरल ड्रिंकिंगवाटर स्कीम जो हैं, उसकें अन्दर प्लेन से टयूवेल वैठाने में बहुत कम खर्च पड़ता हैं। प्लेन के गाँव भी एक जगह संगठित रुपमें होते हैं। जिसकी बजह से प्लेन टयूवेल बैठाने गें खर्च बहुत कम पड़ता हैं। बहुत मे घर एक गाँव में होने के कारण टयूवेल बैठाने में खर्च बहुत कम पड़ता हैं। किन्तु हिल एरिया में ऐंसा नहीं हैं। हिल एरिया में आदमियों का घर बहुत दूर-दूर में होता हैं। उनका घर

एक बड़े गाँव में प्लेन की तरह से बना रहीं होता हैं। इसलिए मेरा कहना हैं कि जो फण्ड हिल एरिया के लिए दिया जाता हैं, उस फण्ड से हिल एरिया के ड्रिंकिंग वाटर का काम अच्छा तरह मे नहीं चल सकता हैं। इसलिए मैं अपनी पार्टी की तरफ से अनुरोध करुँगी कि हिल एरिया के ड्रिंकिंग वाटर के लिए वजट अलग से वनाना बहुत ही जरुरी हैं।

दार्जिलिंग हिल एरिया जो हैं, उसके विकाश के लिए कुछ भी ध्यान नही दिया जा रहा हैं। बिशेष करके दार्जिलिंग डिस्ट्रिक्ट में जो कालिंगपोंग सब-डीवीजन हैं, वह बहुत पिछड़ा हुआ सब डिविजन हैं। वहाँ पर एक कालेज का होना बहुत ही जरुरी हैं। वँहा पर उद्योग के लिए औद्योगिककरण होना चाहिए। वहाँ पर उद्योग खुल जाने से वहाँ के लोगों की बेकारी दूर हो जायगी और लोगों की आर्थिक अबस्था में सुधार भी हो जायगी। वह इलाका आज भी पिछड़ा हुआ इलाका हैं। आज तक गाँवों में यातायात के लिए कोई भी प्रवंध नहीं हो सका हैं। हिल डवलपमेन्ट काम चला रहा हैं। वह सिलिगुड़ी जो प्लेन वहाँ पर जादा खर्च हो रहा हैं अगर उसमें से कुछ ज्यादा हिल डवलपमेन्ट का बजट वनाया जाय तो मैं समझती हूँ कि हिल एरिया का डवलपमेन्ट बहुत अच्छी तरह से हो सकता हैं। साथ ही कालिंगपोंग सवडिविजन की भी उन्नति बहुत अच्छी तरह मे हो सकती हैं।

टी स्टेट दार्जिलिंग जिला के अन्तर्गत हैं। आज हमने पेपल गीट टी स्टेसका एक समीक्षा पेपर में पढ़ा। उस चाय बगान के मैनेजर रणजीत चौधुरी हैं। उनके और मजदूरों के बीच एक घटना घटी। आजके पेपर में हमने ये खवर पढ़ी। मुख्य मंत्री श्री ज्योति बोसने इस घटनाके सिलसिले में आ० जी० और डी० आई० जी० को निर्देश दिया हैं। उन्होने बहुत रुचि भी लिया हैं। लेकिन २१ तारीख को सी० पी० एम० के लोगों ने सी० पी० एम० का झण्डा लेकर तीन सौं आदमियों का एक जलूभ निकाला। उसमें टी स्टेटके ८ व्यक्ति मारे गए और १५ व्यक्ति घायल हुए। उसके वारे में मुख्य मंत्री जीन्न कुछ भी नहीं कहाँ मेरा कहना यह हैं कि यह घटना दार्जिलिंग डिस्ट्रिक्ट में घटी। मजदूरों और रणजीत चौधुरी के वीच मे घटना हुई। जो मजदूर मारे गए वे नैपाली थे। मरने और मारने वाले नैपाली थे। शायद इसीलिए मुख्य मंत्री ने कोई ध्यान नहीं दिया। कालिंगपोंग के एम० एल० ए० होने के नाते और गोरखालीग की तरफ मे से मैं मांग करुँगी कि

टी स्टेट में जो ८ आदमियों की हत्या हुई हैं और जो १५ आदमी घायल हुए हैं, उससे उनका परिवार क्षतिग्रस्त हुआ हैं। इसलिए उनके परिवार के जो मेम्बर हैं—माँ-भाई-वहन इन सबके भरण-पोषण की पुरी जिम्मेदारी पश्चिमबंगाल सरकार को लोगी चाहिए। इस दिशा में मुख्य मंत्री को कदम उठाना बहुत ही जरुरी हैं। जो लोग इस घटना में सारे गये हैं उनके परिवार को एक्सग्रेसिया कम्पनसेशन मिलना चाहिए। साथ ही इस ही इस घटना की इन्कायरी निरपेक्ष रुप से होनी चाहिए। एसा नहीं होने से हिल एरिया में शान्ति हो रही हैं। वहाँ झगड़े वढ़ रहे हैं। इसको रोकना वहुत ही जरुरी हैं। साम्विय टी स्टेट बन्द था। १९७८ में चालू किया गया था। वहाँ के मजदूर वहुत गरीव और असहाय हैं। उनमें मुखभरी फैली हुई हैं। इसलिए मैं मुख्य मंत्री का ध्यान आकर्षित करना चाहूँगी कि साम्वियन टी स्टेट ले लेना वहुत ही जरुरी हैं। कालिंगपोंग के एम० एल० ए० होने के नाते मैं चाहूँगी कि साम्विय टी गार्डेन की ओर विशेष ध्यान दिया जाय। बड़ी दुख की बात हैं कि आज तक कोई भी मंत्री वहाँ नहीं गया वहाँ की खोज-खवर किसी मंत्री ने नहीं लिया। ऐसा नहीं होना चाहिए।

फिर मैं कहना चाहूँगी कि कालिंगपोंग बहुत पिशड़ा हुआ इलाका हैं। वहाँ कालेज होना वहुत जरुरी हैं। वहाँ यातायात की बहुत असुविधा हैं। इसलिए मैं अनुरोध करुँगी कि हिल डवलपमेन्ट कैसिल के अन्तर्गत यहाँ की उन्नति की जानी चाहिए।

राज्यपाल के भाषण के उपर जो धन्यवाद प्रस्ताव सदन में रखा गया हैं, मैं उसका समर्थन नहीं कर पा रही हूँ।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী হরিপদ ভারতী মহাশয় তিনি তাঁর বক্তব্যের প্রারম্ভে যা বলেছেন আমি তার উল্লেখ করতে চাই। তিনি বলেছেন শ্রী ডায়াস যে ভাষণ দিয়েছিলেন সেটা সমর্থন যোগ্য, কিন্তু আজ যে ভাষণ এখানে উপস্থিত করা হয়েছে সেটা তিনি সমর্থন করতে পারছেন না। কারণ হিসাবে তিনি বলেছেন ডায়াসের আমলে যে নীতির কথা ঘোষণা করা হয়েছিল সেই নীতির পরিবর্তন হয়েছে বর্তমান রাজ্যপালের ভাষণে। আমি শুধু বিনীত ভাবে এই কথা বলতে চাই, যে কর্মসূচির উপর দাঁড়িয়ে আমার সরকার গঠিত হয়েছে সেই কর্মসূচি আমরা নির্বাচনের আগে মানুষের সামনে উপস্থিত করেছিলাম। আজ সেই একই কর্মসূচির ভিত্তিতে আমাদের সরকার পরিচালিত হচ্ছে। সেই একই কর্মসূচির ভিত্তিতে রাজ্যপাল ডায়াস এবং বর্তমানের রাজ্যপালের ভাষণ

হয়েছিল। আমাদের নীতির কোনও পরিবর্তন হয় নি। পরিবর্তন আমরা লক্ষ্য করছি অত্যন্ত বেদনার সঙ্গে যে, কংগ্রেসের দিক থেকে যা বলছেন তা আমাদের বুঝতে অসুবিধা হয় না — কারণ বিরোধিতার জন্যই তাঁদের বলতে হবে। কিন্তু জনতা পার্টির সুরের মধ্যে আমরা কিছু কিছু পরিবর্তন লক্ষ্য করছি। সেইভাবে আলোচনাও এখানে হচ্ছে। আমি এই ভাষণকে সমর্থন করি এই কারণে যে এই ভাষণে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করা হয়েছে। শুধু পশ্চিম বাংলার ক্ষেত্রে নয় সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা নজির সৃষ্টি করা হয়েছে। একটা নীতির এবং সেই নীতির কথা বলিষ্ঠ ভাবে এখানে ঘোষণা করা হয়েছে। সরকারি চাকরির ক্ষেত্রে যে নীতি ছিল সেই নীতির পরিবর্তন করে একটা বলিষ্ঠ নীতির কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে। ২ পৃষ্ঠার ৪-এর প্যারায় দেখবেন — "সরকারের অধীনে চাকরি পাওয়ার জন্য চরিত্র এবং পূর্ব জীবন তদন্ত করার যে প্রথা চালু আছে সে প্রসঙ্গে রাজ্য সরকার সুস্পষ্ট ঘোষণা করেছেন যে, কোনও ব্যক্তির কর্ম নিয়োগের পূর্বে কেবল কোনও রাজনৈতিক দলের সদস্যপদ অথবা কোনও রাজনৈতিক দলের কার্যকলাপের সঙ্গে সংশ্লিষ্ট থাকার জন্য তাঁকে অযোগ্য বলে বিবেচনা করা হবে না। কেন্দ্রীয় সরকারের চাকরিতেও প্রার্থীদের চরিত্র ও পূর্ব জীবন তদন্ত সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নির্দেশাবলি পুনর্বিবেচনা করার জন্য আমার সরকার কেন্দ্রীয় সরকারকে বলেছেন"। আপনারা জানেন যে ইংরাজ আমলে যারা স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহণ করেছিলেন, নেতৃত্ব দিয়েছিলেন সেদিন তাঁদের সেই সংগ্রামকে ধ্বংস করার জন্য বিদেশি ইংরেজ সরকার যে সমস্ত দমন পীড়ন মূলক ব্যবস্থা নিয়েছিলেন তার মধ্যে অন্যতম ব্যবস্থা ছিল যে সরকার বিরোধী কোনও কাজের সঙ্গে জড়িত যে কোনও রাজনৈতিক দলের সদস্য হোন না কেন; তাহলেই তাঁর সরকারি চাকরি পাবার যোগ্যতা থাকবে না। অত্যন্ত দুঃখের কথা যে গত ৩০ বছর ধরেও এই নীতির কোনও পরিবর্তন করা হয় নি। কংগ্রেস আমলেও এই নীতি ছিল যে যদি কোনও ব্যক্তি কোনও বিরোধী রাজনৈতিক দলের সদস্য হন বা সরকার বিরোধী রাজনৈতিক মতবাদ পোষণ করেন তাহলে চাকরিতে নিয়োগের ক্ষেত্রে সেটা বাধা হবে এবং পুলিশ রিপোর্টে যদি কোনও সরকার বিরোধী রাজনৈতিক দলের কর্মী বলে কেউ প্রমাণিত হন তাহলে তাঁকে চাকরিতে নিয়োগ করা হবে না আজ সেই নীতির পরিবর্তন হয়েছে এবং শুধু এই সরকারই নন, সারা ভারতবর্ষের সামনেও এটা একটা উদাহরণ হিসাবে উল্লেখ করা হয়েছে। এই কারণেই এই ভাষণ আমি সমর্থন করি। আমাদের সরকার শুধু এই রাজ্যের ক্ষেত্রে এই নীতি প্রয়োগ করেন নি, কেন্দ্রীয় সরকারের কাছেও আবেদন করা হয়েছে তাঁদের নিয়োগের ক্ষেত্রে যে নীতি ছিল তার পরিবর্তন করা হোক। আমি অনুরোধ করব জনতা পার্টির সদস্য যাঁরা আছেন তাঁরাও এই নীতির পরিবর্তন করার চেষ্টা করুন এবং আমাদের সঙ্গে এক সঙ্গে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারকে এই নীতির প্রত্যাখ্যান করার জন্য দাবি জানান। এর বিরোধিতা তাঁরা করবেন না — এই আবেদন আমি তাঁদের কাছে করব। অর্থাৎ যে কোনও ব্যক্তি তিনি কংগ্রেস বা এস. ইউ. সি. বা যে কোনও রাজনৈতিক দল বা মত পোষণ করুন না কেন চাকরির ক্ষেত্রে তাঁর কোন বাধা হবে না। এই নীতি আপনারা সমর্থন করুন। এই কথাই রাজ্যপালের ভাষণে বলিষ্ঠ ভাবে ঘোষণা করা হয়েছে এবং বলা হয়েছে যে একটা নীতির ভিত্তিতে আমাদের এই সরকার চাকরির ক্ষেত্রে চলবার চেষ্টা করবেন। কি সেই নীতি? অর্থাৎ

কিনা নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফৎ সমস্ত নিয়োগগুলি করা হবে। এতদিন কি অভিজ্ঞতা ছিল? গত ৩০ বছর, বিশেষ করে গত সাড়ে পাঁচ বছর ধরে একটা নীতি ছিল যে এম. এল. এ. পিছু ১০ জনের চাকরি হবে এবং এম. পি., এম. এল. এ. মিনিস্টারের সুপারিশ ছাড়া কারুর চাকরি হবে না। অর্থাৎ কিনা শাসক দলের বড় এবং ক্ষুদে নেতাদের ব্যাকিং ছাড়া কারুর চাকরি হবে না। পশ্চিম বাংলার লক্ষ লক্ষ বেকার যুবকের সামনে ওঁরা একটা নীতি প্রতিষ্ঠিত করেছিলেন যে সরকারি দলের পৃষ্ঠপোষকতা ছাড়া এবং নেতাদের সুপারিশ ও ব্যাকিং ছাড়া কারুর চাকরি হবে না।

[3-00 — 3-10 P.M.]

ব্যাকিং ছাড়া চাকরি হবে না গত সাড়ে পাঁচ বছরে এই রকম একটা দুর্নীতিপূর্ণ ব্যবস্থা গড়ে উঠেছিল আমাদের দেশে। ক্যাবিনেট সাব-কমিটি তাঁরা লোক নিয়োগ করবেন, তার বাইরে কোনও মানুষ চাকরি পাবে না এই রকম একটা নীতি ওঁরা প্রতিষ্ঠিত করতে চেয়েছিলেন। আমাদের সরকার একটা বিকল্প নীতির কথা ঘোষণা করেছেন, সেই বিকল্প নীতি কোনও এম. এল. এ., বা এম. পি. বা কোনও বলিষ্ঠ নেতার সুপারিশ নয়, সেই নীতি হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মারফৎ নিয়োগ করা হবে। আমার আবেদন কংগ্রেস, জনতা পার্টির নেতাদের কাছে যে আপনারা এই নীতির বিরোধিতা করবেন না রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে। যে নীতি ন্যায় নীতির উপর প্রতিষ্ঠিত, যে জায়গায় আমরা দাঁড়াবার চেষ্টা করছি পশ্চিমবঙ্গের মানুষের আশা আকাঙ্খাকে রূপ দেওয়ার জন্য তার আপনারা বিরোধিতা করবেন না, আসুন এক সঙ্গে এই নীতিকে প্রতিষ্ঠিত করার আমরা চেষ্টা করি। কংগ্রেস আমলে যে নীতি ছিল তাতে পশ্চিমবঙ্গের বহু বেকার যুবক শিকার হয়েছে। পশ্চিমবঙ্গের এই সমস্যা সঙ্কুল অবস্থায় বহু বেকার যুবক ঘটিবাটি, জমি, মায়ের গহনা বিক্রি করে চাকরির আশায় কেউ হাজার, কেউ ২ হাজার টাকা ডান হাতে বাঁ হাতে দিয়েছে, যার ফলে কিছু কিছু লোকের গাড়ি বাড়ি হয়েছে, কিন্তু এরা কাজ পায় নি। এতে দলীয় গন্ডগোল হয়েছে, মিসা হয়েছে, কিন্তু এরা কাজ পায় নি। সেজন্য সেই নীতির পরিবর্তন ঘটিয়ে আমাদের সরকার একটা বিকল্প নীতি ঘোষণা করেছেন রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে। আমি হরিপদ ভারতী মহাশয়কে সম্মান করি, তাঁদের অনুরোধ করব যে আপনারা এই নীতিকে বিবেচনা করবেন, এই বিকল্প নীতির বিরোধিতা করবেন না। নিছক বিরোধিতার জন্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে বক্তব্য উপস্থাপিত করবেন না এই অনুরোধ আপনাদের করব। মাননীয় সভাপতি মহাশয়, ৩০ ভাগ যে কাজ দেওয়া হবে সেটা কাদের কাদের দেওয়া হবে রাজ্যপালের ভাষণে স্পষ্ট ভাবে বলা আছে — বিশেষ ক্ষেত্রে। একটা বিষয় অনেকে ঘুরিয়ে বলার চেষ্টা করেছেন, স্পষ্ট বলেন নি, ৪/৫টি ক্ষেত্র যে বলা হয়েছে সে সম্বন্ধে কেউ কিছু বলেন নি, শুধু শহীদ পরিবারদের ক্ষেত্রে বিরোধিতা করেছেন, বলেছেন কেন এই সিদ্ধান্ত নেওয়া হল। আর একটা প্রশ্ন ছিল ১৯৭০ সাল থেকে কেন। আমি গণতান্ত্রিক আন্দোলনের একটা পর্যায়ের কথা স্মরণ করিয়ে দিতে চাই। ১৯৭০ সালে গণতন্ত্রের বিরুদ্ধে আক্রমণের যে সূত্রপাত হয়েছিল যুক্তফ্রন্ট সরকারের পতন ঘটিয়ে সেই সন্ত্রাসের বিরুদ্ধে গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করার জন্য গোটা পশ্চিমবঙ্গের মানুষ সংগ্রাম করেছেন। মাননীয় সভাপতি

মহাশয়, আপনি জানেন ১৯৭২ সালে ব্যাপক সন্ত্রাস কারচুপির মধ্য দিয়ে কি পরিস্থিতির উদ্ভব হয়েছিল। সেদিনের সেই পরিস্থিতি সবাই বুঝে উঠতে পারেন নি, মাননীয় হরিপদ ভারতী মহাশয়ের দলের অনেকের বুঝতে সময় লেগেছিল। ১৯৭২ সালে কি ঘটনা ঘটেছিল সেটা বুঝতে ওঁদের ২/৩ বছর সময় লেগেছিল, চুঁচড়া এবং গাইঘাটার নির্বাচনের পর ওঁরা বুঝতে পেরেছিলেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৭৫ সালে ইউনিভার্সিটি ইনস্টিটিউটের যে কনভেনসন হয়েছিল তাতে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় নিজে দাঁড়িয়ে বলেছিলেন ১৯৭২ সালে জ্যোতি বাবুরা বলেছিলেন রিগিং হয়েছে, আমরা সেটা স্বীকার করি নি। আমরা বলেছিলাম 'রামের ভোট শ্যামদের'' সেই দিকে একটু বেশি বাড়াবাড়ি হয়েছে। কিন্তু আজকের অভিজ্ঞতায় বুঝতে পারছি চুঁচড়া এবং গাইঘাটা উপনির্বাচনে পশ্চিম বাংলার মানুষের ভোটের গণতান্ত্রিক অধিকার নেই। বুঝতে অনেক সময় লেগেছিল। তাই আমার সরকার বলিষ্ঠ নীতি ঘোষণা করেছে পশ্চিমবঙ্গের মানুষের কাছে যে গণতান্ত্রিক অধিকার রক্ষার সংগ্রামে, গণতান্ত্রিক আন্দোলনে যারা নিহত হয়েছে, শুধু শোক প্রস্তাব নিয়ে, শুধু আনুষ্ঠানিক শ্রদ্ধা প্রদর্শন নয় ওই দু' হাজারের মতো পরিবার যে পরিবারগুলো আজকে মৃত্যুর দিকে চলে যাচ্ছে, যিনি পরিবারের একমাত্র উপার্জনশীল ছিলেন যিনি কোনও গণতান্ত্রিক আন্দোলনে নিহত। যদি সম্ভব হয় আমাদের সরকার কিছু সাহায্যের হাত প্রসারিত করবে। এটাতে তো আমরা প্রতিশ্রুতিবদ্ধ। সেই প্রতিশ্রুতি, সেই কাজ সামান্য দায়িত্ব, আমরা পালন করতে চেষ্টা করেছি। চার পাঁচটা বিষয় ওই শতকরা ৩০ ভাগের মধ্যে বলা হয়েছে। বাকি চারটের কথা কেউ বললেন না। ঘুরিয়ে ফিরিয়ে সেই শুধু শহীদ পরিবারের কথা বলছেন। আমি আবেদন করব আপনারা পুনর্বিবেচনা করুন। যা আপনারা বলেছেন এই দৃষ্টিভঙ্গী গ্রহণ করবেন না এবং বিকল্প একটা নীতি যা প্রতিষ্ঠা করার ব্যবস্থা আমাদের সরকার মারফৎ হচ্ছে সে সম্বন্ধে পুর্নবিবেচনা করুন। আমি মাননীয় সভাপতি মহাশয় রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানাই এইজন্য যে রাজ্যপালের ভাষণকে বেকার সমস্যার সমাধান আমাদের এই সরকার করে দেবে এই রকম মিথ্যা ভাঁওতা প্রতিশ্রুতি নেই। যেটুকু সম্ভব তার কথাই বলা হয়েছে। সমস্ত বেকারের কাজের ব্যবস্থা আমরা করে দেব এই রকম কথা রাজ্যপালের ভাষণে নেই। ৩৬ দফা কর্মসূচিতেও ছিল না, সেটা নির্বাচনের আগে দেওয়া। আজকেও নেই। ভবিষ্যতে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সেটা করা সম্ভব নয়। পরিষ্কার ভাবে আগেও যা বলেছি, আজও তাই বলছি। অভিজ্ঞতা কি পশ্চিম বাংলার যুবকদের ১৯৭২ সাল থেকে জানেন। ৪০ হাজারকে চাকরি দেওয়া হবে। লক্ষ বেকারের চাকরির ব্যবস্থা করা হবে, এই প্রকল্প করা হচ্ছে — সমস্ত মিথ্যার ফানুস। কতজন যুবক কাজ পেয়েছিল সেই অভিজ্ঞতা যুবকদের ছিল না? ১৯৭৭ সালের নির্বাচনে সেই অভিজ্ঞতার কিছু প্রতিফলন ঘটেছে। আমরা কোনও মিথ্যা ভাঁওতা মানুষকে দিতে চাই না, এই সরকার দিতে চায় না। আমার সরকারের এই বক্তব্য রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়েছে। আপনি জানেন, মাননীয় সভাপতি মহাশয়, যে একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় সমস্ত বেকারের কাজের ব্যবস্থা হতে পারে না। যে সমাজ ব্যবস্থা, যে অর্থনৈতিক ব্যবস্থা তারই মধ্যে বেকার সমস্যা, তার সঙ্কট নির্ভর করছে। পুঁজিবাদী দুনিয়ায় বেকার সমস্যার স্থায়ী সমাধান কোথাও হয় নি। পুঁজিবাদী দুনিয়ার সর্বোচ্চ শিখরে আমেরিকা — ৭০ লক্ষ বেকার, ইংল্যান্ড,

ফ্রান্স, ইতালী, পশ্চিম জার্মানী, জাপান — সমস্ত পুঁজিবাদী দেশগুলোর দিনের পর দিন বেকারের সংখ্যা বেড়ে যাচ্ছে। আপনি জানেন, মাননীয় সভাপতি মহাশয়, সমাজতান্ত্রিক দুনিয়া আর এক জগৎ আছে। সেখানে তো কোন বেকার নেই। সোভিয়েত ইউনিয়নে কোনও বেকার নেই, চিনে বেকার নেই, ছোট্ট দেশ উত্তর কোরিয়া, কিউবা — কোনও বেকার নেই। কি করে সম্ভব? সম্ভব যে পথে সেই পথ ছাড়া তো বেকার সমস্যার সমাধানের আর কোনও রাস্তা খোলা নেই। যে একচেটিয়া পুঁজিবাদী শোষণ ব্যবস্থা, সামন্ততান্ত্রিক শোষণ ব্যবস্থা, সাম্রাজ্যবাদী শোষণের যে অবশেষ — এর অবসান না ঘটলে সমাজ ব্যবস্থার মৌলিক পরিবর্তন না ঘটলে বেকার সমস্যার স্থায়ী সমাধান হতে পারে না এবং আমার দেশে বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে নূতন অর্থনীতি গড়ে তোলার ক্ষেত্রে যে প্রধান অন্তরায়, তিনটি বাধার প্রধান অন্তরায় হচ্ছে গ্রামাঞ্চলে জমিদার জোতদারদের শোষণ ব্যবস্থা, সামন্ততান্ত্রিক শোষণ ব্যবস্থা, যার অবসান ঘটা ছাড়া, বেকার সমস্যার স্থায়ী সমাধানের পথ কোনও দিন আসতে পারে না। সেই মৌলিক পরিবর্তনের, সংগ্রাম পশ্চিম বাংলার মানুষকে, ভারতবর্ষের মানুষকে করতে হবে। এই মূল নীতিতে বিশ্বাস করি বলেই আমার সরকার মিথ্যা প্রতিশ্রুতি কোনও স্থানে দেন নি। কিন্তু নিশ্চয় সরকারে এসে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও কিছু কিছু ব্যবস্থা করা যায়। সেই ব্যবস্থা আমরা প্রাণপণে করব। এই সীমাবদ্ধতার মধ্যেও যেটুকু সুযোগ বাড়ানো যায় সেই বাড়াবার ব্যবস্থা, তার জন্য প্রকল্প নেবার ব্যবস্থা — সেগুলো নিশ্চয় আমার সরকার করবে। গতকাল একজন মাননীয় সদস্য বললেন যে সীমাবদ্ধতার কথা বলছি, আজও একজন বললেন সীমাবদ্ধতার কথা বলছি, এটা তো আমরা নূতন কথা কিছু বলছি না। আমি অনুরোধ করব মাননীয় সদস্যদের নির্বাচনের আগে ৩৬ দফা কর্মসূচি যা আমরা জনগণের সামনে হাজির করেছিলাম, যে কর্মসূচির ভিত্তিতে নির্বাচনের রায় প্রকাশিত হয়েছে, সেটা দেখতে, তাতে আমরা সীমাবদ্ধতার কথা বলেছি। কারণ আমরা জানি সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে মানুষের জীবনের দুঃখ কষ্টের সমস্ত অবসান ঘটানো যায় না, মৌলিক পরিবর্তন আনা যায় না এবং সীমাবদ্ধ সেই বাধাগুলি অতিক্রম করার জন্য, মানুষকে ঐক্যবদ্ধ করার জন্য আহ্বান, সমস্ত দলের সহযোগিতা যা আমরা চেয়েছিলাম, আমাদের সরকারের পক্ষ থেকে আমরা তা প্রত্যাহার করি নি। সেই মৌলিক আহ্বান আজও আমরা জানাচ্ছি এবং অভিজ্ঞতা থেকে বুঝতে পারছি যে রাজ্যের হাতে আরও বেশি ক্ষমতা দিতে হবে। এই দাবি বাস্তবে রূপায়িত করতে না পারলে শুধু পশ্চিম বাংলা নয়, ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলির অগ্রগতির পথ রুদ্ধ হয়ে যাচ্ছে এবং ভারতবর্ষের রাজ্যগুলির বিকাশের পথ রুদ্ধ করে দিয়ে গোটা ভারতবর্ষের অগ্রগতি সম্ভব নয়, ভারতবর্ষের ঐক্য রক্ষা করা সম্ভব নয়। এই অবস্থার পরিবর্তনের জন্যই আমার সরকার বলেছেন, তাতেই এত চিৎকার, কোলাহল কেন শুরু হচ্ছে, আমি জানি না। কি বলা হয়েছে?

[3-10 — 3-45 P.M.]

**(Including Adjournment)**

মাননীয় সভাপতি মহাশয়, আমি একটু উল্লেখ করে দিতে চাই রাজ্য কেন্দ্রের সম্পর্কগুলিতে আমার সরকার শেষ লাইনে যে কথাগুলি বলেছেন, "আমার সরকার অন্যান্যদের

সঙ্গে সহযোগিতাক্রমে এই গুরুত্বপূর্ণ বিষয় জাতীয় পর্যায়ে এক বিতর্কের সূচনা করার জন্য উদ্যোগ নিয়েছেন"। এতে এত সোরগোল কেন? আমার সরকার এমন ক্ষমতাবান না, একটু বেশি ক্ষমতা চান সমস্ত রাজ্যগুলির জন্য আমরা কি সিদ্ধান্ত নিয়ে ফেলেছি? আমরা চাই যে জাতীয় স্তরে বিতর্ক উঠুক। গোটা ভারতবর্ষের মানুষ, সমস্ত রাজ্যের মানুষসমূহ সমস্ত রাজনৈতিক দল তাঁরা অংশ গ্রহণ করুন এবং একটা সুনির্দিষ্ট নীতির মধ্যে আমরা যাতে এসে উপস্থিত হতে পারি। আজকে বিশেষ প্রয়োজন, কারণ গোটা ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতির পরিবর্তন ঘটেছে, ভারতবর্ষের রাজনৈতিক সংগ্রামের বিকাশের একটা নূতন স্তরে আমরা এসেছি। সেই স্তর কি? গত ৩০ বৎসর ছিল কেন্দ্রে একটি সরকার, রাজ্যে রাজ্যে সেই সরকার পরিবর্তন ঘটেছে। শুধু তো জরুরি অবস্থার অবসান ঘটে নি, গণতান্ত্রিক আন্দোলনের বিকাশের একটা নূতন স্তরে আমরা এসেছি। লোকসভার নির্বাচনের পর যে ৯টি রাজ্যে বিধানসভার নির্বাচন হয়েছিল, তারপর ত্রিপুরার নির্বাচন হয়েছে। কি ফলাফল? কংগ্রেসের বিকল্প জনতা, জনতার বিকল্প কংগ্রেস পার্টি। আগে ছিল কেন্দ্রে একটি সরকার থাকবে, রাজ্যে রাজ্যে সেই দলের সরকার থাকবে। নির্বাচনের ফলাফল তো সেকথা বলে না। ভারতবর্ষের মানুষের রায় তো সেটা নয়। আমরা দেখি যে পাঞ্জাবে সেখানে প্রধান রাজনৈতিক শক্তি জনতা নয় বা কংগ্রেস নয়, অন্য দল। আমরা দেখি গোয়া নির্বাচনের ফল থেকে, তামিলনাড়ু নির্বাচনের ফল থেকে, পন্ডিচেরী নির্বাচনের ফল থেকে, পশ্চিম বাংলা, ত্রিপুরার দিকে তাকান, গোটা ভারতবর্ষে গণতন্ত্রের বিকাশ একটা নূতন স্তরে বহু দলীয় সরকারের প্রতিষ্ঠা হবে। এই স্তরে আজকে পুনর্বিবেচনা করার প্রয়োজন আছে। আমাদের ক্যাবিনেট সিদ্ধান্ত গ্রহণ করবে, যেটা আপনারা পেয়েছেন, আমি বুলেটিনে সঙ্গে সঙ্গে এটা উল্লেখ করেছি। কেন একথা বললেন জানি না। আমি অনুরোধ করব নিশ্চয়ই আমরা যে বুলেটিন বা মাননীয় স্পিকার সাহেব আমাদের সামনে যা কিছু দেন সেগুলি আমরা পড়ার চেষ্টা করব। তাহলে পর সভার মধ্যে ভুল বোঝাবুঝির আর কোনও অবকাশ থাকবে না। সেটা নিশ্চয়ই পড়েছেন আমি ধরে নেব। সেই মন্ত্রী সভার যে প্রস্তাব, সিদ্ধান্ত যা আলোচনার জন্য উপস্থাপিত হয়েছে দুয়ের পাতার শেষ প্যারাতে বর্তমান পরিবর্তিত রাজনৈতিক পরিস্থিতিতে কেন্দ্র রাজ্য সম্পর্কের বিষয়টি নূতন গুরুত্ব নিয়ে উপস্থিত হয়েছে। কেন্দ্রে এবং রাজ্যে বিভিন্ন দল ক্ষমতায় এসেছে। কংগ্রেসের, এক দলের কর্তৃত্বের পরিবর্তন ও পরাজয় ঘটিয়ে এই যে নূতন পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাকে স্বাগত জানানো উচিত। এটা হল জনসাধারণের গণতান্ত্রিক আশা আকাঙ্খা রূপায়ণের ক্ষেত্রে একটা পদক্ষেপ। এর ফলে জরুরি অবস্থার নীতিসমূহ সঠিক ভাবে অনুধাবন করা যাবে, বাস্তব রূপায়ণ করা সম্ভব হবে এবং এর ফলে বহু দলীয় গণতান্ত্রিক ব্যবস্থা টিকে থাকতে পারবে। এটা অমূলক, আমরা এই প্রস্তাবের মধ্যে দিয়ে কেন্দ্রকে দুর্বল করতে চাই না, কেন্দ্রকে দুর্বল করে ভারতবর্ষের অগ্রগতি হতে পারে না, কেন্দ্রকে শক্তিশালী করতে চাই। কিন্তু কেন্দ্রে একটা স্বৈরাচারি, সর্বময় ক্ষমতাসম্পন্ন এক কেন্দ্রিক সরকার প্রতিষ্ঠিত হোক এটা আমরা চাই না। আপনি জানেন, মাননীয় সভাপতি মহাশয়, আমাদের প্রধানমন্ত্রী মুরারজী দেশাই, তিনি বলেছেন আমাদের যে সাংবিধানিক কাঠামো, না ফেডারেল, না ইউনিটারি। আমরা কি বলছি কি? আমরা বলছি ফেডারেল গভর্নমেন্ট হবে, যুক্ত রাষ্ট্রীয় কাঠামো হবে। যে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে। এই সংবিধানকে পরিবর্তন করে কার্যত আজকে তাকে প্রসার করার ব্যবস্থা করতে হবে। কারণ পরিবর্তিত

রাজনৈতিক পরিস্থিতিতে আজকে ভারতবর্ষের জনগণ গণতন্ত্রের বিকাশের একটা স্তর, দাবি করছে। বহু দলীয় সরকারের গণতন্ত্রের বিকাশ এই পথে ভারতবর্ষে হবে। সুতরাং কেন্দ্রকে শক্তিশালী করার জন্য রাজ্যগুলির অগ্রগতির সামনে যে বাধা সেই বাধা অপসারিত করা প্রয়োজন। কেন্দ্রকে দুর্বল করে নয়। এটা নিয়ে কেন এই প্রশ্ন তুলছেন মাননীয় সদস্যরা তা আমার জানা নেই। আমি তাঁদের পুনর্বিবেচনা করতে বলব। এই দৃষ্টিভঙ্গিতে এই জিনিসটা আপনারা গ্রহণ করছেন না কেন। আমরা সেই কথাই বলেছি যে রাজ্যগুলির হাতে একটু বেশি ক্ষমতা দিতে হবে। এখানে বলেছেন মাননীয় হরিপদ ভারতী বলার সময় উদ্বাস্তুদের প্রসঙ্গে। উদ্বাস্তু প্রসঙ্গে বামফ্রন্টের দৃষ্টিভঙ্গি কি? বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি কি? উদ্বাস্তুদের দাবি নিয়ে গত ৩০ বৎসর কারা সংগ্রাম করে এসেছে? এটা পশ্চিম বাংলার মানুষকে নূতন করে বোঝানোর প্রয়োজন নেই আমি বুঝি কিন্তু একটা নিবেদন করব যে আমাদের এই সরকার ৮ মাসে একটা সিদ্ধান্ত নিয়ে কেন্দ্রকে জানিয়েছেন উদ্বাস্তুদের ক্ষেত্রে। কি সিদ্ধান্ত? বিনা শর্তে উদ্বাস্তুদের জমির মালিকানা দিতে হবে। অধিকার নেই রাজ্য সরকারের, কেন্দ্রের হাতে ক্ষমতা। সেখানেই তো প্রশ্ন, কেন বেশি ক্ষমতা চাই, ৮ মাসের মধ্যে এটা আমরা করে দিতে পারতাম। আমাদের পুনর্বাসন মন্ত্রী সেই দলিলগুলি উদ্বাস্তুদের হাতে পৌছে দিতে পারতেন। অনুমোদন নেই, বাধা হচ্ছে কেন্দ্র রাজ্য সম্পর্ক। বাধা হচ্ছে রাজ্যের হাতে সীমাবদ্ধ ক্ষমতা বাধা হচ্ছে কেন্দ্রের হাতে সমস্ত ক্ষমতা।

আমি এই আবেদন করব জনতা পার্টির বন্ধুদের কাছে যে, আপনারা আসুন কেন্দ্রের কাছে এক সঙ্গে দাবি উপস্থিত করি, কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কের যে পুনর্বিন্যাস প্রয়োজন, সেই ভাবে আলোচনা হোক, সংবিধানের পরিবর্তন করা হোক, রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ক সেই ভাবে গড়ে উঠুক, রাজ্যগুলির অগ্রগতি হোক, গোটা ভারতবর্ষের ঐক্য এই পথে গড়ে উঠুক। এই দৃষ্টিভঙ্গি আপনারা পুনর্বার বিবেচনা করবেন, এইকথা বলে, রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

**(At this stage the House was adjourned till 3.45 P.M.)**

**(After Adjournment)**

[3-45 — 3-55 P.M.]

**শ্রী সরল দেব :** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি। গত ৩ দিন ধরে আমি লক্ষ্য করেছি বিরোধী পক্ষের সদস্যেরা রাজ্যপালের ভাষণের ভেতর রাজনীতির গন্ধ পেয়েছেন। ওঁরা রাজনীতির গন্ধ পাচ্ছেন. কিন্তু আমি লক্ষ্য করছি রাজ্যপালের ভাষণের ভেতর পরিষ্কার একথা রয়েছে যে, ৬ হাজার ৩১১ জন মিসা বন্দিকে মুক্তি দেওয়া হয়েছে, ১৪ হাজার ৬২৮টি মামলা যেগুলি ঝুলছিল সেগুলি প্রত্যাহার করা হয়েছে এবং ৮৫ জন দন্ড প্রাপ্ত ব্যক্তিকে মুক্তি দেওয়া হয়েছে। আমরা দেখেছি ভারতীয় সংবিধানে ৪৫ ধারায় ওঁরা বলেছিল ১৪ বছর বয়স পর্যন্ত সমস্ত বালক বালিকাদের অবৈতনিক শিক্ষা দেব, কিন্তু দেখলাম ২৭ বছর চলে যাওয়া সত্ত্বেও ওঁরা সেই ব্যবস্থা করতে পারে নি।

কিন্তু আমাদের এই সরকার বলছেন ১৯৭৯ সালের মধ্যে আমরা শতকরা ৮৭ পারসেন্ট ৬ থেকে ১১ বছর বয়সের বালক বালিকাকে অবৈতনিক প্রাথমিক শিক্ষার আওতায় আনব। আমি মনে করি এটা অভিনন্দন যোগ্য। কিন্তু এই সঙ্গে সঙ্গে একটা দুঃখজনক ঘটনা বলছি পশ্চিম বাংলায় প্রায় ২ হাজারের উপর জুনিয়র হাই স্কুল এখন অননুমোদিত হয়ে পড়ে রয়েছে। তাদের ভবিষ্যত কি হবে সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকা উচিত ছিল। আমরা দেখলাম ইতিমধ্যে আমাদের শিক্ষামন্ত্রী ঘোষণা করেছেন যে, অষ্টম ক্লাশ পর্যন্ত আমরা অবৈতনিক করব ১৯৭৯ সালের মধ্যে এবং বিহার ও তামিলনাড়ু দশম ক্লাশ অবধি অবৈতনিক করেছে। এই সীমিত ক্ষমতার মধ্যে তামিলনাড়ু এবং বিহার যেটা করতে পেরেছে আমরাও সেটা কেন করতে পারব না? কাজেই এই ব্যাপারে প্রচেষ্টা চালিয়ে যাওয়া উচিত। পশ্চিম বাংলার ৩৫ লক্ষ বর্গাদারের মধ্যে ৮ লক্ষকে যে রেকর্ডেড করতে পেরেছেন এবং বাকিদের সম্বন্ধে ব্যবস্থা করছেন তার জন্য আমি আমাদের ভূমি রাজস্ব মন্ত্রীকে অভিনন্দন জানাই। তবে পশ্চিম বাংলার শতকরা ৭৩ ভাগ মানুষ যারা কৃষির উপর নির্ভরশীল সেই কৃষি বিভাগ সম্বন্ধে এই ভাষণে কিন্তু কোনও উল্লেখ নেই। তাছাড়া এ বছর কত আমন ধান, রবিশস্য এবং সর্ষে উৎপাদন হয়েছে সেটা ভাষণে থাকা উচিত ছিল। আমাদের কৃষকরা ঋণ ভারে জর্জরিত কাজেই তাদের কি হবে সে সম্বন্ধে ভাষণে বক্তব্য থাকা উচিত ছিল। আপনারা যখন সরকারি কর্মচারিদের অ্যাডহক কিছু দেবার কথা ভাবছেন তখন গ্রামের কৃষকদের ঋণ মকুবের কথাও রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল। আমরা নির্বাচনের পূর্বাহ্নে ওই সেচ করের বিরুদ্ধে বহু বক্তব্য রেখেছি কিন্তু আজ পর্যন্ত দেখছি ৪৮০ টাকা করে একরে কর দিতে হয়। এটা কিভাবে কমানো যায় সেটা নিশ্চয়ই কৃষি মন্ত্রী তাঁর বাজেটে ব্যবস্থা করবেন। তবে এই ব্যাপারটা রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল।

সঙ্গে সঙ্গে আমরা দেখছি পশ্চিম বাংলায় আমাদের প্রায় ১০ লক্ষ টন ডাল লাগে। পশ্চিম বাংলায় উৎপাদন হয় মাত্র ৪ লক্ষ টন। কাজেই ডাল উৎপাদনের উপর আমাদের জোর দেওয়া উচিত বলে আমি মনে করি। প্রত্যেক বছর পশ্চিম বাংলা থেকে প্রায় ১৫০ কোটির মতো টাকা অন্য রাজ্যে চলে যায় শুধুমাত্র মশলা, সরষের তেল কেনার জন্য। শুনেছি এবার নাকি পশ্চিম বাংলায় খুব ভাল সরষের উৎপাদন হয়েছে। আমরা প্রতি বছর কেন্দ্রীয় সরকারকে যেখানে পাট চাষের মাধ্যমে ২৫০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা আনার জন্য সাহায্য করে থাকি সেখানে দেখেছি পূর্ব ভারতের ৩৪ হাজার পাট চাষী পাটের ন্যায্য মূল্য পায় না — এটা ভাবা দরকার। কিছুক্ষণ আগে কথা উঠেছে কেন্দ্র রাজ্য সম্পর্কের ব্যাপার নিয়ে — এর সঙ্গেও কেন্দ্র রাজ্যের সম্পর্ক আছে। আমি শিল্প সম্পর্কে বলব, পশ্চিম বাংলা এ পর্যন্ত নূতন এবং পুরানো মিলিয়ে ১২৮টি নূতন শিল্পের জন্য কেন্দ্রীয় অনুমোদন পেয়েছে, ইনভলভমেন্ট হল ২৯০ কোটি টাকা। তার মধ্যে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সে ১৬০ কোটি টাকা অন্তর্ভুক্ত আছে, টোটাল ২৯০ কোটি টাকা। আমরা জানি পশ্চিম বাংলায় যে রাজস্ব আদায় হয় তা দিয়ে সার্বিক উন্নয়ন সম্ভব নয়। পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্র অধিক পরিমাণ কর আদায় করে নেয়, অথচ পাবার সময় পশ্চিমবঙ্গ কম পায়। পশ্চিম বাংলায় এখন পর্যন্ত প্রায় ১৮৩টি কারখানা বন্ধ হয়ে পড়ে আছে। তারা আমাদের সরকারের কাছে আবেদন করেছে যে এই কারখানাগুলি অধিগ্রহণ করা হোক। কেন্দ্র রাজ্যের সম্পর্কের কথা উঠেছে। রাজ্যের হাতে

ক্ষমতা নেই, এই কারণে ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা আমরা কেন্দ্রের কাছে বলছি। ১৮৩টি কারখানার মধ্যে কেন্দ্র এ পর্যন্ত ৮টি কারখানা অনুসন্ধান করেছেন। এর মধ্যে ২/৩টি নেওয়া হবে বলে সিদ্ধান্ত গ্রহণ করেছেন। তার মধ্যে আছে দমদমের হেলথ ইনস্টিটিউট, লিলি বিস্কুট, ইনচেক টায়ার প্রভৃতি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে আমাদের রাজ্য সরকারের ক্ষমতা নেই — এই সমস্ত বন্ধ কারখানাগুলি খোলবার সাংবিধানিক বাধা আছে আমাদের রাজ্য সরকারের। সেই জন্য আমরা আশা করেছিলাম বিরোধী দলের সদস্যরা এই সমস্ত কারখানাগুলি নেবার ক্ষেত্রে, পশ্চিমবঙ্গের বন্ধ কারখানাগুলি খুলে লক্ষ লক্ষ বেকার যুবক তারা যাতে চাকরি পায় — তাদের কর্মসংস্থানের ক্ষেত্রে গঠন মূলক কিছু সাজেশন রাখবেন। তারা শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করেছেন। পরিশেষে সঙ্গে সঙ্গে আমি এই কথা বলব রাজ্যের হাতে ক্ষমতা দেবার যে কথা উঠেছে এটা বিচ্ছিন্নতাবাদীর কথা নয়। আমরা দেখেছি কংগ্রেস দলের সদস্য টি. এ. পাই বলছেন যে আমরা দীর্ঘ দিন ধরে অনুভব করছি পরিকল্পনা কমিশন বিভিন্ন এলাকার সদস্যদের প্রতি নির্দিষ্ট ভাবে নজর দেন নি, তার ফলে নিঃসন্দেহে বিরূপ প্রতিক্রিয়া দেখা দিয়েছে। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রীও এই প্রশ্ন তুলেছেন, তিনি তো আর বামফ্রন্টের লোক নন। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী রাজ্য কেন্দ্র সম্পর্ক সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন ৩০ বছর নূতন ভাবে মূল্যায়ন করতে হবে — এই মূল্যায়নের কথাই তিনি বলেছেন, এর সঙ্গে বিচ্ছিন্নতার কথা ওঠে না সারা দেহে রক্ত না থেকে যদি শুধু কেবল মুখমন্ডলে রক্ত থাকে তাহলে সেটা যেমন স্বাস্থ্যের লক্ষণ বলা যায় না তেমনি শুধু দিল্লিকে বিউটিফাই করলেই সারা দেশ শক্তিশালী হয়ে উঠবে না। তাই আমরা মনে করি রাজ্যগুলিকে শক্তিশালী করতে পারলেই সারা দেশ শক্তিশালী হবে। সেই কারণেই জ্যোতি বাবু প্রশ্ন তুলেছেন। এই কথা যদি প্রকাশ সিং বাদল তুলতেন তাহলে বিচ্ছিন্নতাবাদীর কথা উঠত না। জনগণের রায়ের কথা বলেছেন। আজকে আমরা আছি, কালকে তাড়িয়ে দিতে পারেন। সাত্তার সাহেব বলেছেন রাবণের হাতে ক্ষমতা দিতে চাই না। রাবণ আমরা না কারা ইতিহাস সেটা বিচার করবে। শান্তি শৃঙ্খলার কথা তুলেছেন ওরা অহিংস গান্ধীবাদী, না। অথচ ওদেরই আমলে কংগ্রেসি এম. এল. এ. অহিংস গান্ধীবাদী ছোরার আঘাতে চন্ডীপদ মিত্রকে মেরেছে। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ছাত্র পরিষদের নেতা ওদেরই ছোরার আঘাতে মারা গেছে। আইন শৃঙ্খলার কথা তুলেছেন। ধান কাটার সময় একটু গন্ডগোল হয় — ওদের আমলেও হয়েছে। শুধুমাত্র ওরা দেখতে পাচ্ছেন চারিদিকে বিভীষিকা।

[3-55 — 4-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, চৌধুরী চরণ সিং — জনতা পার্টির নেতা — যিনি কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী, তিনি বলেছেন, পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার অবস্থা ভাল। শিল্পপতিরা বলছেন, এবারে হাওয়া পূর্ব দিকে। অর্থাৎ ১৯৬৯ সালে মহারাষ্ট্রের দিকে শিল্পপতিরা ছুটেছিলেন আর এবারে পূর্ব দিকে আসছেন। এটাতেই নাকি গাত্রদাহ শুরু হয়েছে। তারা বলছেন, অবস্থা অনুকূল আর ওরা বলছেন, অবস্থা প্রতিকূল। স্যার, শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করা হয়েছে। তারপর সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছেন, জঙ্গলের রাজত্ব চলেছে। আমি ওকে জিজ্ঞাসা করছি, ওদের আমলে শান্তি শৃঙ্খলার অবস্থা কি ছিল? স্যার, সেই সময় এম.

এল. এ-দের পর্যন্ত নিরাপত্তা ছিল না, সেই সময় হাজার হাজার মানুষ ঘর বাড়ি ছেড়েছে। স্যার, ওদের জন্য আজকে বিদ্যুতের এই হাল — চারিদিকে লোডশেডিং। ছোট ছোট কারখানা আজকে বিদ্যুতের জন্য ক্ষতিগ্রস্ত হচ্ছে। ঐ সাঁওতালদি এবং ব্যান্ডেল থারমল পাওয়ারে আই. এন. টি. ইউ. সি. চেষ্টা করছে যাতে অবস্থার উন্নতি না হয়। ওরা বলেছেন, বিশ্ববিদ্যালয়ে ঘেরাও-এর কথা। স্যার, ওরাই তো দেশকে শিখিয়েছেন যে লেখাপড়া না করেও টুকে পাশ করা যায়। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তো জোরালো কণ্ঠেই বলেছেন, টুকে ডাক্তার হতে দেব না। আমি বলব, আসুন, আমরা একযোগে সহযোগিতা করে এগুলি দমন করার চেষ্টা করি। কোথাও কোথাও এইসব ঘটনা যা ঘটছে আসুন আমরা সকলে মিলে তা প্রতিরোধ করি এবং তার জন্য আসুন, আমরা সকলে মিলে সরকারের সঙ্গে সহযোগিতা করি। শুধু বিরোধিতা করবার জন্যই বিরোধিতা করবেন না। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার উপর বলতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই যে, আমাদের সরকার এখানে প্রতিষ্ঠিত হয়েছে একটি সীমিত ক্ষমতা নিয়ে। শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থা এবং ভারতীয় যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে এই সরকারকে কাজ করতে হচ্ছে। সুতরাং অনেক ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নানা রকম বাধ্য বাধকতার মধ্যে থেকে এই সরকারকে কাজ করতে হচ্ছে। কিন্তু তা সত্ত্বেও এই সরকার জনসাধারণের সমর্থন নিয়ে একটা বলিষ্ঠ পদক্ষেপে এগিয়ে চলেছেন তার নানান কর্মসূচিকে বাস্তবে রূপায়িত করবার জন্য। আমরা দেখেছি, শহরাঞ্চলে শ্রমিকদের যে আন্দোলনগুলি ইতিপূর্বে হয়েছে সেগুলি অনেকখানি সংগঠিত ছিল, কিন্তু গ্রামাঞ্চলের ভূমিহীন কৃষি শ্রমিক বা ক্ষেত মজুরদের আন্দোলন সংঘবদ্ধ ছিল না। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলের সেই সমস্ত কৃষি শ্রমিকরা সংঘবদ্ধ হয়ে তাদের ন্যায্য পাওনা বা মজুরি পাবার জন্য চেষ্টা করছেন। তারা মনে করছেন, এই সরকার গরিব মানুষের স্বার্থ রক্ষা করতে পারবে। সেই ভরসায় তারা মজুরি পাবার জন্য আন্দোলন করছেন। ইতিপূর্বে কংগ্রেসি আমলে যে নিম্নতম কৃষি মজুরি আইন করা হয়েছিল বা মজুরি বৃদ্ধি করা হয়েছিল সরকারের তরফ থেকে সেই নিম্নতম কৃষি মজুরি আইন বাস্তবে রূপায়িত করা হয় নি। এই সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে গ্রামের কৃষি শ্রমিকরা তাদের শ্রমের ন্যায্য পাওনা আদায়ের জন্য আন্দোলন করছেন। এই সরকার আসার ফলে গ্রামের মানুষরা আত্ম বিশ্বাস ফিরে পেয়েছেন। এই সরকার গ্রামের গরিব মানুষদের মধ্যে এনে দিয়েছে একটা নৈতিক মনোবল এবং সেই মনোবলকে সম্বল করে তারা এগিয়ে চলেছেন সামনের দিকে। স্যার, আমরা গ্রামাঞ্চলের মানুষ, আমরা দেখেছি, এতদিন পর্যন্ত গ্রামের ঐ ভাগচাষীদের স্বার্থ সুরক্ষিত হয় নি। যদিও এই বিধানসভা থেকে তাদের স্বার্থ সুরক্ষিত করার জন্য অনেক আইন পাস করা হয়েছে কিন্তু বাস্তব ক্ষেত্রে অনেক সময় ভাগচাষীদের স্বার্থ সুরক্ষিত হয় নি। রেকর্ডে থাকা সত্ত্বেও তাদের ফসল তারা নিজেদের ঘরে তুলতে পারে নি। গত সেটেলমেন্টের সময় আমরা দেখেছি, সাধারণত গ্রামের ধনী এবং মধ্যবিত্তরা লাভবান হয়েছে কিন্তু অনেক ভাগচাষী তাদের ন্যায্য জমির রেকর্ড করা থেকে বঞ্চিত হয়েছে।

[4-00 — 4-10 P.M.]

যাতে করে তারা তাদের সেই জমি রেকর্ড ভুক্ত করতে পারে সেই জন্য চেষ্টা করা হচ্ছে। কিন্তু আমার মতে সাধারণ ভাবে চেষ্টা করলে হবে না, ভূমি রাজস্ব বিভাগ থেকে একটা বিশেষ সেল গঠন করে এই ভাগ চাষীদের নাম যাতে নথীভুক্ত হয় তার চেষ্টা করা দরকার। শুধু আইন করলেই হবে না। তাদের জমির উপর যদি অধিকার নথীভুক্ত না করা হয় তাহলে ভবিষ্যতে ভাগ চাষী বলে প্রমাণ করা কষ্ট সাধ্য হবে। সেই দিক থেকে ভূমি রাজস্ব দপ্তর থেকে একটা সুনির্দিষ্ট সেল গঠন করতে যদি পারেন তাহলে সত্যকারের ভাগ চাষীদের মঙ্গল হবে। আইন করে ভাগ চাষীদের মঙ্গল সম্ভব নয়। কারণ গ্রামাঞ্চলে যে সমস্ত জমিদার, জোতদার আছেন তাদের বিভিন্ন প্রশাসনে যথেষ্ট প্রভাব আছে, সেই প্রভাবকে মুক্ত করে সাধারণ ভাগ চাষীদের পক্ষে কাজ করা অনেক সময় কষ্ট সাধ্য হয়ে দাঁড়ায়, সেদিকটা দেখা দরকার। আমরা গ্রামাঞ্চলে দেখেছি, অনেক সময় সাধারণ মানুষের কাজ থাকে না। অনেক সময় অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে। এই সরকার ঘোষণা করেছেন যে গ্রামাঞ্চলের সাধারণ মানুষের জন্য ১১ কোটি টাকা বিশেষ বরাদ্দ হিসাবে রেখেছেন। এই ১১ কোটি টাকা দিয়ে যখন গ্রামের মানুষের হাতে কাজ থাকবে না, তাদের কাজ দিয়ে জীবিকা অর্জনের সুযোগ করে দেওয়া হবে। ছোট ছোট পরিকল্পনা, রাস্তাঘাট, জল নিকাশি ব্যবস্থা, এই রকম অনেক কাজ করা সম্ভব হবে। সুতরাং এই ১১ কোটি টাকা দিয়ে — আগে যেমন গ্রামাঞ্চলে জি. আর. দিয়ে ভিক্ষা বৃত্তির মনোভাব গঠন করা হয়েছিল, তা থেকে তাদের কাজের দিকে ফিরিয়ে আনা যাবে। অন্য দিকে গ্রামের উন্নতির জন্য কর্মসূচি অনুযায়ী কাজও হবে। এই যে কর্মসূচি সরকার গ্রহণ করেছেন, তার জন্য এই সরকারকে ধন্যবাদ দিচ্ছি। আমি আর একটা বিশেষ দিকে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি, আমি যে অঞ্চল থেকে এসেছি, সেই সুন্দরবন এলাকা, সাধারণ ভাবে সেটা অনগ্রসর এলাকা বলে প্রচার করা হয়। কিন্তু আইনগত দিক দিয়ে এই অঞ্চলকে অনুন্নত বলে ঘোষণা করা হয় নি। কেন্দ্রীয় সরকার যতক্ষণ পর্যন্ত না একটা বিশেষ এলাকাকে অনুন্নত বলে ঘোষণা করেন ততক্ষণ পর্যন্ত সেই এলাকার প্রতি কেন্দ্রীয় সরকারের বিশেষ দৃষ্টি থাকে না। সুতরাং আমি রাজ্য সরকারের কাছে এই বিষয়ে প্রস্তাব রাখছি যে তাঁরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠান — এই সুন্দরবন এলাকাকে অনতিবিলম্বে অনুন্নত এলাকা বলে ঘোষণা করুন। এই সুন্দরবন-এর উন্নয়নের জন্য যে উন্নয়ন পর্ষদ গঠন করা হয়েছে, তার সহায় সম্বল অত্যন্ত কম। এই সীমিত সহায় সম্বলের মধ্যে দিয়ে এই বিরাট এলাকার ব্যাপক কাজ করা সম্ভব নয়। অপর দিকে এই সুন্দরবন উন্নয়ন পর্ষদের কোনও অটোনমাস পাওয়ার নেই। সুতরাং সুন্দরবন উন্নয়ন পর্ষদকে স্বয়ং শাসিত পর্ষদ হিসাবে গড়ে তুলে সত্যিকারের পশ্চিম বাংলার এই অবহেলিত এলাকার উন্নতির ব্যবস্থা করা হোক। এই এলাকার যাতায়াতের ব্যবস্থা অত্যন্ত খারাপ, যার ফলে সেখান থেকে মানুষ শহরের সঙ্গে যোগাযোগ রাখতে পারে না, এবং যে সমস্ত পণ্য উৎপাদিত হয় সেই সমস্ত পণ্য সামগ্রী শহরে আসতে পারে না। তার ফলে গরিব মানুষরা পরিশ্রম করে কৃষি পণ্য উৎপাদন করেও তাদের ন্যায্য দাম পান না। সুতরাং যাতে করে এই সমস্ত এলাকার উৎপাদিত পণ্য শহরাঞ্চলে আসতে পারে তার জন্য যোগাযোগ ব্যবস্থার সর্ব প্রকার উন্নতি করা দরকার। এই প্রসঙ্গে আর একটি বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ

করছি যে সুন্দরবন এলাকার কিছু স্থান বাঘের জন্য নির্দিষ্ট করা হয়েছে। এর আগে এই সুন্দরবন এলাকা থেকে যে সমস্ত কাঠ, মধু, মাছ ইত্যাদি সংগ্রহ করা হত, সাধারণ মানুষ সেই সমস্ত জিনিস সংগ্রহ করত এবং তাদের জীবিকা নির্বাহ করত। বর্তমানে সেই সমস্ত এলাকাকে ব্যাঘ্র প্রকল্প এলাকা বলে চিহ্নিত করা হয়েছে এবং সেই সমস্ত এলাকায় সাধারণ মানুষ যেতে পারে না। ফলে অনেক মানুষ এই জীবিকা থেকে বঞ্চিত হচ্ছে। সেই সমস্ত মানুষ যাতে বিকল্প ভাবে জীবিকা অর্জন করতে পারেন, তার জন্য এই সরকার নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করবেন। এই সরকার ক্ষমতায় আসার পরে এই সরকারের বিরুদ্ধে অনেক কথা বলা হচ্ছে, বলা হয়েছে পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে, জঙ্গলের রাজত্বে পরিণত হয়েছে। কিন্তু বাস্তব দৃষ্টিতে যদি দেখা যায় তাহলে দেখা যাবে শান্তি শৃঙ্খলা এবং ন্যায় নীতি বর্তমানে বজায় আছে। যারা কায়েমী স্বার্থের লোক, তারাই চিৎকার শুরু করে দিয়েছে যে গ্রামাঞ্চলে আইন শৃঙ্খলা নেই। এতদিন ধরে সাধারণ মানুষকে পদ দলিত করে, অধিকার থেকে বঞ্চিত করে যারা শোষণ চালিয়ে আসছিল, তারাই আজকে চিৎকার করছে চারিদিকে যে আইন শৃঙ্খলা নেই, এই প্রচেষ্টার বিরুদ্ধে আজকে সকলে সংঘবদ্ধ হয়েছে, সেই জন্যই এত চিৎকার।

কিন্তু অতীতের মতো এই ভাবে সরকারের বিরুদ্ধে মিথ্যা অজুহাত দিয়ে সরকারের বিরুদ্ধে জনমত গঠন করা যায় না। তার কারণ সরকারের প্রতিটি কাজে আজকে সাধারণ মানুষ মনোবল যোগাচ্ছে। সাধারণ মানুষ এই সরকারকে সমর্থন করে যাবে। সুতরাং আজকে সরকারের বিরুদ্ধে সমালোচনার জন্যই শুধু সমালোচনা অনেক ক্ষেত্রে করা হচ্ছে। বাস্তব ক্ষেত্রে দেখতে পাওয়া যাচ্ছে প্রতিটি সমস্যাকে উপলব্ধি করে তার সমাধানের পথ না বাতলিয়ে দিয়ে শুধু শুধু সমালোচনা করা হচ্ছে। এই সমালোচনা নিছক রাজনৈতিক উদ্দেশ্যে করা হচ্ছে। আজকে এই সরকার যে কর্ম নীতি গ্রহণ করেছেন সেই নীতির মধ্যে একটা সুস্পষ্ট ইঙ্গিত আছে। সেই নীতির মধ্যে অতীতের মতো কোনও খাপ ছাড়া ব্যবস্থা নেই। আমরা প্রতিটি ক্ষেত্রেই দেখেছি যে, কংগ্রেসি আমলে কোনও নির্দিষ্ট নীতি ছিল না। ঐ সময় চাকুরির ক্ষেত্রে সমস্ত ন্যায় বিচারকে বর্জন করা হয়েছিল। নির্দিষ্ট একটা সেল গঠন করে সেই সেলের মাধ্যমে এম. এল. এ. যাদের চাকুরির জন্য সুপারিশ করেছে তাদেরই চাকুরি দেওয়া হয়েছে। কিন্তু অনেক যোগ্য প্রার্থী চাকুরির সুযোগ পায় নি। এই সরকার সর্বপ্রথম এক বলিষ্ঠ নীতি ঘোষণা করেছেন, যাতে নিরপেক্ষ বিচারের মাধ্যমে যোগ্যতা অনুযায়ী সবাই চাকুরি পেতে পারে তার চেষ্টা করেছেন। সুতরাং সেদিক থেকে সরকারের এই বলিষ্ঠ নীতিকে আমি সমর্থন করি। অতীতে আমরা অনেক ক্ষেত্রেই অনেক দুর্নীতি দেখেছি। মেডিক্যাল কলেজে ভর্তি হওয়ার ব্যাপার নিয়েও আমরা অনেক দুর্নীতি লক্ষ্য করেছি। ইন্টারভিউর নাম করে সেখানে অনেক অযোগ্য প্রার্থীকে মেডিক্যাল কলেজে পড়বার সুযোগ দেওয়া হয়েছে। কিন্তু এই সরকার সুস্পষ্ট ভাবে ঘোষণা করেছেন যে মার্কস অনুযায়ী মেডিক্যাল কলেজে ভর্তি করা হবে। এতে দল মত নির্বিশেষে যার যোগ্যতা থাকবে সেই পড়ার সুযোগ সুবিধা পাবে। সুতরাং এই যে সুস্পষ্ট নীতি, এই নীতির ফলে সত্যিকারের যোগ্য ছাত্ররা সুযোগ সুবিধা পাবে। অপর দিকে আর একটি বিষয়ে এই সরকারের সমালোচনা করা হচ্ছে যে,

পঞ্চায়েতগুলিকে বাতিল করে দেওয়া হয়েছে। কিন্তু আমরা জানি এই পঞ্চায়েতগুলি দীর্ঘ দিন ধরে কাজ করে আসছে এবং দীর্ঘ দিন ক্ষমতায় থাকার ফলে ক্ষমতার অপব্যবহার করা হয়েছে অনেক ক্ষেত্রে এবং এদের অনেক ক্ষেত্রেই কাজে অনিহা দেখা গিয়েছে। গত ৫ বছর ধরে আমরা দেখেছি এই পঞ্চায়েতগুলির প্রকৃত কোনও ক্ষমতা ছিল না, নাম সর্বস্ব ছিল। এই সংস্থাগুলিকে শুধু শুধুই বাঁচিয়ে রাখা হয়েছিল এবং তার জন্য নানা রকম ব্যয় করতে হয়েছে। এই সব কারণেই বর্তমান সরকার ক্ষমতায় এসেই ঘোষণা করলেন যে, পশ্চিমবঙ্গের মানুষ দীর্ঘ ১৪ বছর আগে এই পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠা করেছিলেন। এই ১৪ বছর ধরে দেশের রাজনৈতিক, সামাজিক এবং অর্থনৈতিক ক্ষেত্রে অনেক পরিবর্তন ঘটে গিয়েছে। সুতরাং সেই দিকগুলি বিবেচনা করে এই সরকার আগামী এপ্রিল মে মাসের মধ্যেই পঞ্চায়েতের নির্বাচনের ব্যবস্থা করবেন। সেই অনুযায়ী আগামী এপ্রিল মে মাসে পঞ্চায়েতের নির্বাচন হতে চলেছে। সেই নির্বাচনের মাধ্যমে নূতন করে পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠা করার সুযোগ পশ্চিম বাংলার মানুষ পাবেন। সুতরাং সরকারের এই সকল নীতিগুলিকে এবং রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ই ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন তার জন্য রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি। তার কারণ তিনি বয়স্ক মানুষ, বহু কষ্ট করে এখানে দাঁড়িয়ে দীর্ঘ বক্তৃতা রেখেছেন। কিন্তু তাঁর বক্তব্যের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করা যাচ্ছে কিনা সেটা বিতর্কের বিষয়।

**(এই সময় সরকার পক্ষের একজন সদস্য তাঁকে বাধা দেয়।)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তৃতা রাখার পূর্বে আপনার কাছে একটা বিনীত অনুরোধ রাখছি, প্রায়ই দেখি বিধানসভার সামনের দিকের বেঞ্চের একটি খেঁকশিয়াল খেউ খেউ করেন, সেটিকে আলিপুর চিড়িয়াখানায় পাঠিয়ে দিন। তাতে সেখানকার দর্শকরা তাকে দেখতে পাবে এবং আপনার কাজেরও সুবিধা হবে।

স্যার, আমাদের সংবিধান অনুসারে আর্থিক বছরের প্রারম্ভে সরকার রচিত ভাষণ রাজ্যপাল মহাশয় বিধানসভার সামনে রাখেন। সেই ভাষণের মধ্যে থাকবে বিগত ভাষণে যে সব প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেই প্রতিশ্রুতি কতটুকু সফল হয়েছে, কোথায় কোথায় তা ব্যর্থ হয়েছে, সেই ব্যর্থতা কাটিয়ে কিভাবে তাকে সফল করা যায় তার নির্দেশ এবং আগামী বছরে কি কি করা হবে সে সম্বন্ধে প্রতিশ্রুতি। কিন্তু এই ভাষণ পড়তে গিয়ে আমার সেই "ঠাকুর ঘরে কে? আমি তো কলা খাই নি", গল্পটা মনে পড়ে গেল। স্যার, কারণ হচ্ছে বর্তমান সরকারের দ্বারা রচিত ভাষণ যখন মাননীয় রাজ্যপাল মহাশয় পাঠ করেন তখন

পশ্চিমবঙ্গের জনসাধারণ এই বিধানসভার দরজার দিকে তাকিয়ে ছিলেন, তাঁরা জানতে চাইছিলেন বিগত বৎসরের বিগত রাজ্যপালের ভাষণের কতটুকু প্রতিশ্রুতি পালন করা হয়েছে, তখন তারা শুনলেন যে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলছেন, " আমার সরকার ভুয়া প্রতিশ্রুতি বা বাজে অজুহাত দিতে চান না কিংবা অতিরঞ্জনেও বিশ্বাসী নন। কিন্তু তাঁর যে ভাষণ সেই ভাষণটাই বর্তমান সরকারের একটা ধাপ্পাবাজির প্রকৃষ্ট উদাহরণ। এটার সঙ্গে যদি বিগত বৎসরের রাজ্যপালের ভাষণ পাশাপাশি আলোচনা করা যায় তাহলেই সেটা সুস্পষ্ট হয়ে উঠবে। সেই কারণে এই ভাষণটাকে কিছুতেই সমর্থন করা যায় না। এখানে সরকার পক্ষের মাননীয় সদস্য সরল দেব বাবুর বক্তব্যে আমরা দেখেছি, নূতন পথের ইঙ্গিত যা এই ভাষণের মধ্যে দিয়ে দেওয়া উচিত ছিল, সেটা সরকার দিতে পারেন নি। এই বক্তব্য মাননীয় বন্ধু সরল বাবু রেখেছেন। আমি আমার বক্তব্য রাখার আগে মাননীয় সদস্য দীনেশ বাবু বিগত কংগ্রেসি সরকারের সমালোচনা করতে গিয়ে তাদের চাকুরি দেওয়ার ব্যাপারে যে বিভ্রান্তিকর মন্তব্য করেছেন সে সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। বিগত কংগ্রেস সরকার কখনওই বলেন নি যে, অন্য কোনও রাজনৈতিক দলের কর্মীদের চাকুরি দেওয়া হবে না এবং সেই ভাবে চাকুরি দেওয়া হয় নি। তার প্রমাণ পাওয়া যায় যদি আজকে সমীক্ষা করে দেখা যায় তাহলে দেখা যাবে যে, বিগত কংগ্রেস সরকার গত ৫ বছরে যাদের চাকুরি দিয়েছে তাদের মধ্যে ৫০ শতাংশ-এর বেশি কো-অর্ডিনেশন কমিটির সদস্য, তারা সি. পি. এম. কর্মী এবং সি. পি. এম.-কে সমর্থন করে। এটা থেকেই প্রমাণ হবে যে বিগত কংগ্রেস সরকার অন্যান্য দলের ছেলেদেরও চাকুরি দিয়েছে, সি. পি. এম. দলের ছেলেদেরও চাকুরি দিয়েছে।

কংগ্রেস সরকার একটা জিনিস করেছিলেন যে শুধু অফিসারের ছেলে চাকুরি পাবে এবং চাকুরিজীবীর ছেলে চাকুরি পাবে, তা নয়। কংগ্রেস সরকার সব শিক্ষিত ছেলেকেই চাকুরির সুযোগ দিয়েছিলেন। হাজার হাজার খেটে খাওয়া মানুষের তাঁদের শিক্ষিত ছেলেদের চাকুরি দিয়েছে। গ্রাম বাংলার শিক্ষিত ছেলেদের চাকুরি দিয়েছে। এইজন্য কংগ্রেস সরকার নিশ্চয়ই গর্ব বোধ করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান সরকারের চাকুরির কথা বলি। আমি ৩৬ দফা কর্মসূচির ভিতর যাচ্ছি না। এখানে ক্যাজুয়াল ভ্যাকান্সির কথা বলা হয়েছে এবং এই ক্যাজুয়াল ভ্যাকান্সিতে কি করে লোক নিয়োগ করা হবে সে পলিসির কথাও বলা হয়েছে কিন্তু তাতে দলীয় মনোভাব রয়েছে। এখানে এমপ্লয়মেন্টের এক্সচেঞ্জের কথা বলা হয়েছে এবং তাঁর জন্য অ্যাডভাইসারি কমিটি করেছেন কিন্তু সেই কমিটি হচ্ছে সি. পি. এম. প্রভাবিত। আজকে ব্লক কমিটি করেছেন। আমার এলাকায় আর. এস. পি. ক্যান্ডিডেট কনটেস্ট করেছিলেন। ব্লক কমিটিতে ৪ জন সি. পি. এম.-এর এবং ২ জন আর. এস. পি.-র প্রতিনিধি — এই নিয়ে ব্লক কমিটি গঠিত হয়েছে। এই হচ্ছে অবস্থা। যাতে সি. পি. এম.-এর লোকেরা চাকুরি পায় তার ব্যবস্থা করা হয়েছে। আগের বারে রাজ্যপাল বলেছেন যে সবচেয়ে আমাদের বড় সমস্যা হল বেকার সমস্যা এব নূতন কর্মের সুযোগ সৃষ্টি করার জন্য আমরা যথাসাধ্য চেষ্টা করব, কিন্তু আমি বন্ধুদের জিজ্ঞাসা করি দীর্ঘ রাজ্যপালের ভাষণে যে কথা রয়েছে যে বেকারত্ব দূর করার জন্য নূতন কর্ম সংস্থান-এর কথা বলেন নি। কেবল ক্যাজুয়াল ভ্যাকান্সির কথা বলেছেন। কি করে সি. পি. এম.-এর গুন্ডাদের চাকুরি দেওয়া যায়

সেই চেষ্টা করেছেন। বাঁকুড়া জেলার বিষ্ণুপুর শহরে শিবপুর বালিকা বিদ্যালয়ের বে-সরকারি প্রশাসক সি. পি. এম. সমর্থকপুষ্ট। তিনি কি করেছিলেন? এমপ্লয়মেন্টের তালিকা উপেক্ষা করে নিজের দলীয় কর্মীকে নিয়োগ করেছিলেন। এতে কি প্রমাণ হয়। এই যে রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখেছেন যে এমপ্লয়মেন্টের মাধ্যমে চাকুরি দেওয়া হবে এটা কি রক্ষিত হয়েছে। এমপ্লয়মেন্ট ১০টি টিচারের নাম পাঠিয়েছিলেন কিন্তু তাঁদের নিয়োগ করা হয় নি। আনট্রেন্ড সি. পি. এম.-এর সমর্থককে চাকুরি দেওয়া হয়েছে। এই ভাবে ধাপ্পাবাজি চলছে। ১৯ নং অনুচ্ছেদে রাজ্যপাল কি বলেছিলেন? আমাদের সরকারি পরিচালন কর্তৃপক্ষ গণতন্ত্রকে প্রসারিত করবে কিন্তু কি পাওয়া যাচ্ছে? আজকে সরকার যেমন পরিবর্তন হয়েছে দপ্তরের নামও পরিবর্তন হয়েছে। এডুকেশন মিনিস্টার এখন হয়েছেন মিনিস্টার অফ অর্ডিনান্স এবং পার্থ বাবু হয়েছেন মিনিস্টার অফ অ্যাডমিনিস্ট্রেটর সমস্ত সংস্থাকে ভেঙ্গে দিয়ে নিজেদের দলীয় স্বার্থকে কায়েম করছেন এবং এইভাবে গণতন্ত্রকে সম্প্রসারিত করছেন। আমরা যে গণতন্ত্র প্রতিষ্ঠা করেছিলাম সেই গণতন্ত্রকে ওনারা ধ্বংস করছেন।

ক্ষমতার কথা এসেছে, কিন্তু কথায় বলে — "আপনি আচরি ধর্ম অপরে শিখাও"। কি বলেছেন, বিগত ভাষণে তাঁরা বলেছিলেন পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়া হবে, কিন্তু এই বাজেটে সেসব কথা কোথায়? আজকের ভাষণে রাজ্য কেন্দ্রীয় সরকারের কাছে ক্ষমতা চেয়েছে। তা দিন, চরণ সিংয়ের চরণ ধরে রাজত্ব করেছিলেন — এখন চরণ সিংয়ের গলায় এক হাত, আর মোরারজী দেশাইয়ের গলায় এক হাত। জানি না তাতে কেন্দ্র কতখানি শক্তিশালী হবে? কেন্দ্র যদি দুর্বল হয় তাহলে কোথায় গিয়ে স্থান হবে। এখনই টুঁটি টিপে আদায় করছেন — বিশেষ ক্ষমতা পেলে জঙ্গলের রাজত্ব, সন্ত্রাসের রাজত্ব কায়েম করবে। এর জবাব মানুষ আবার দেবে, ১৯৬৯ সালে যেমন দিয়েছিল।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত রাজ্যপালের ভাষণে ছিল কি এই রাজ্যে পানীয় জলের জরুরি ব্যবস্থা গ্রহণ করা হবে। জরুরি ব্যবস্থা গ্রহণ করার ব্যাপারে আজকে আমি জিজ্ঞাসা করি আজকের এখানে জরুরি ব্যবস্থায় কতটা জল সরবরাহ ব্যবস্থা করেছেন? রাজ্যপালের ভাষণে আছে গ্রামীণ কর্মসূচি অনুযায়ী ৬ হাজার টিউবওয়েল নির্মাণ করা হয়েছে। এসব তো কংগ্রেস সরকারের প্রকল্প। আমার প্রশ্ন একটা নূতন টিউবওয়েল নির্মাণ করতে পেরেছেন কিনা? আমাদের যে মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের এলাকাতে গিয়েছিলেন সেখানে তিনি বলেছিলেন এত তাড়াতাড়ি পানীয় জলের চাহিদা মেটাতে পারা যাবে না। এখনও অর্ধেক টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। অনেক জায়গায় নলকূপও বসাতে পারেন নি। সুতরাং এই সরকারের ধাপ্পা মারার জন্য এই ভাষণের বিরোধিতা আমি করছি।

[4-20 — 4-30 P.M.]

**श्री आवुल हासान :** मिस्टर स्पीकर सर अभी हमारे विरोधी पक्षके भाइयों को यह

मालुम नही हैं कि हम कहाँ और क्या वोल रहे हैं? हमारे मोहतरिम मेम्वर श्री हरिपद भारती ने अभी जो वात यहां कही हैं, उसे सुनकर मुझे ताज्जुव हुआ। मुझे अफसोस होता हैं कि इतने काविल आदमी होते हुए भी इन्होंने ऐसी वाते कैसे कहों? मैं इनकी काविलियत को मानता हूँ। इसलिए विधान सभा में ये ऐसी वात वोल देंगे, मुझे जरा अच्छा नहीं लगता हैं। आपने इल्जाम लगाया हैं कि हमारे नजीरे आला कामरेड ज्योति वोस जनाव शेख आब्दुल्ला से हाथ मिलाकर काश्मीर और बंगाल को एक करना चाहते हैं। मैं मोहतरिम मेम्वर से अपील करुँगा कि अपनी काविलियत क़ा परिचय ठीक से दें। मैं इनकी काविलियत पर कोई सुवहा नहीं करता हूँ। मैं आपसे कहना चाहता हूँ कि आपके कुछ लीडरानों ने लेफ्ट फ्रान्ट की सरकार की इस माँग पर कि सूलों को और अरितयात मिलनी चाहिए—इसके पक्ष में अपनी तजवीज पेश की हैं। जिन लोगों ने इसको सापोर्ट किया हैं, मैं उनका नाम याद दिलाना चाहता हूँ। श्री हरिपद भारती को भी शायद उनका नाम याद होगा। श्री एस० के० पाटिल शायद सी० पी० एम० पार्टी के मेम्बर नहीं हैं। श्री टी० ए० पाइ भी शायद हमारी पार्टी के मेम्बर नही हैं। इन लोगों ने तोजम्मू कश्मीर या बंगाल की वात नहीं कही हैं। आप का प्रारम्भुक होना चाहिए। कश्मीर और बंगाल के मिल जाने से हिन्दुस्तान में इन्क्लाव नहीं हो जायगा। हमारी तो माँग हैं कि हिन्दुस्तान के सभी सुवों को और आधिक आरियत याद मिलना चाहिए। लेफ्ट फ्रान्ट की सरकार ने तो केन्द्र से सूवों को और अधिक अधिकार मिलने की माँग की हैं। सन् १९६९ में जव यहाँ लेफ्ट फ्रान्ट की सरकार वनी थी, तो भी हमने सेन्टर से यही माँग की थी १९६७ में भी हमने यही वात कही थी। हमने कहा था कि अगर और अरित्तयारात सेन्टर से नहीं मिलता हैं तो हमें सीमित अधिकार में काम करने में दिक्कत होगी। हम काम नहीं कर सकते हैं। अभी हमारी लेफ्ट फन्ट की सरकार ने कोई नई वात तो नहीं कही हैं। हम मुल्क और इसके सभी सुवों की तरव की याहते हैं।

शायद लेफ्ट फ्रान्ट की सरकार की इस वोत को सुनकर यहां की और पार्टियों के लोग चिल्लाने लगे हैं। लेकिन सिद्धार्थ शंकर राय ने अपने जमाने में क्या नहीं कहा था कि हम कल-कारखानों को नहीं खोल पा रहे हैं कल-कारखाने बन्द होते चले जा रहे हैं। पश्चिम बंगाल में संकट आ गया हैं। और मजदूरसे श्री सिद्धार्थ शंकर राय को वही वात वोलनी पड़ी थी, जो आज कामरेड ज्योति वोस वोल रहे हैं कि सेन्टर को 75 की

सदी रुपया देना होगा। ये रुपया नहीं मिलने से सूवे की तरव की नहीं हो पायेगी। सूवे में नये-नये कालेज खोलने हैं। नये-नये कल-कारखाने खोलने हैं। जो कारखाने बन्द हो गए हैं, उन्हें फिर से खुलवाना हैं। वेकार लोगों को काम दिलाने की व्यबस्था करनी हैं। सड़कें वनानी हैं-पुल वनाने हैं। वेकारी मत्ता देना हैं। ये सारी वातें हमारी 36 दफा कर्मसूची के अन्दर मौजूद हैं। इसको पूरा करने के लिए रुपये की जरुरत हैं और हमने सेन्टर से माँग की हैं। 75 की सदी रुपये की माँग हमारा नाजायज माँग नहीं हैं।

मैं बंगला नहीं जानता हूँ फिर भी मैं आप लोगों से कहूँगा कि आप लोग पदकर देखे। সিদ্ধার্থশংকর রায় বলেছিলেন আমরা গদিতে বসলে সোনার বাংলা গড়ে তুলব। আমরা সোনার বাংলা গড়ে তুলব বলি নি, আমরা বলেছি এই পশ্চিম বাংলাকে পশ্চিমবাংলার মতো গড়ে তুলব। আসুন বন্ধু, যদি সত্য সত্যই ঐ বেকারী যারা করেছেন আপনাদের মহাপ্রভুরা, ইন্দিরা গান্ধীর দল, তার বিরুদ্ধে সংগ্রাম করতে হয়, পশ্চিম বাংলাকে বাঁচাতে হয় তাহলে আসুন এক সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে আমরা সংগ্রাম করি।सिद्धार्थ शंकर राय के जमाने में मगरवी बंगाल में कितने कल-कारखाने बन्द हुए थे? कितने लोग वेकार हुए थे? कितनों को वे घर-वार कर दिया गया था? ये सारी वातें किसी से भी छिपी हुई नहीं हैं। मैं तो कहूँगा कि आँखें बन्द करके किसी चीज को मान लेना ठीक नहीं हैं। पहले हर वात को समझ लेना चाहिए फिर कुछ कहना चाहिए। कांग्रेस के जमाने में क्या खून नहीं हुआ था? क्या चण्डी प्रसाद मित्र जो एक कांग्रेसी एम० एल० ए० थे, उनका मरडर नहीं हुआ था? फिर लेफ्ट फ्रान्ट की सरकार को ही क्यों दोषी साजाया रहा हैं? क्या हमारे यहाँ अमन-चैन नहीं हैं? मैं तो कहूँगा कि हमारे यहाँ कोई भी खून नहीं हुआ हैं, सभी जगह पूरी शान्ति हैं। हम बन्द कल-कारखानों को खुलवा रहें हैं। सवको पूरी आजादी हैं, आपने काम-छाय को करने की।

जरा हमारे पड़ोसी राज्य विहार को देखिए। वहाँ क्या हो रहा हैं? वहाँ हरिजनों पर अत्याचार हो रहा हैं। उनकी वस्तियाँ जलाई जा रही हैं। उत्तर प्रदेश में शिया-सुन्नी का झगड़ा करवाया गया। बनारस में हिन्दु-मुसलिम धंगा हुआ और ऐसे भारत के कई हिस्सो में अशान्ति हुई जहाँ कि जनता दल व कांग्रेस की सरकार हैं किन्तु पश्चिम बंगाल मैं ऐसी कोई घटना अप्रिय घटना नहीं हुई। लेकिन मैं दावे के साथ कह सकता हूँ कि हमारे यहाँ एक भी हिन्दू-मुस्लिम फसाद नही हुआ हैं। क्या आप लोग एक भी मिशाल पेश कर सकते हैं? मैं जानता हूँ आप लोग हर्गिज नहीं पेश कर सकते हैं। यहाँ सव

जगह पूरी शान्ति हैं। कल-कारखाने ठीक तौर सेचल रहे हैं और जो बन्द कारखाने हैं, वो सव खुल रहे हैं। हमलोग जानते हैं कि बन्द शिल्प खोले दिले, वेकार छेले चाकरी पावे। आगर ये सव सठीक वातें हैं तरे जरुर कहिए। हमने अलेव-जेण्डरा जूट मिल को खुलवाया हैं, जहाँ चार हजार मजदूर काम करते थे। अगर बन्द मीलों को नहीं खुलयायेंगे तो फिर कहाँ से काम देंगे? वेकारों को काम देने की हम कोशिश कर रहे हैं। ओर इस कोशिश में हमारी सरकार कामयाव भी होगी, इसमें कोई शक नहीं हैं। मगरकी बंगाल की सरकार ने सेन्टर से जो 75 की सटी रुपये की माँग की हैं, उसे देना पड़ेंगा। शुद्धू नए जावेन बन्दु! देवेन ना ए होवे ना। यदि कुछ करते होय तोहले दिते होवे। इसलिए मैं कहूँगा कि किसी वात को वोलने के पहले जरह ख्याल रखिए। पहले जो 36 दफा कर्मसूची में था वही सव वातें आज भी उसमें मौजूद हैं।

[4-30 — 4-40 P.M.]

कांग्रेस के जमाने में कितने खून हुए, इसले आप लोगों ने नहीं कहा। क्या आप लोग वतना सकते हैं कि हमारे जमाने में खून हुए हैं? मैं तो खुले आम कहूँगा कि कांग्रेस के शासन के समय हमारे साथियों का खून हूआ था। हमारे 1136 दोस्तों की हत्या की गई। कितनों को उनके घरों से निकाल करवे छट कर दिया गया। इन सव वातों को आपने नहीं कही।

हमने कितने ट्रेड यूनियनों को दखल किया हैं? जनता पार्टी वालों ने ही हमारी यूनियन को तोड़ा हैं। नक्शल पार्टी के लोगों अैर कांग्रेस पार्टी के लोगों ने ही हमारी पार्टी को नुकशान पहुँचाया हैं, मगर हमारी पार्टी क्री तरफ से उन लोगों को कोई वाधा नहीं दी जाती हैं। हमारी सरकार गणतंत्र की वात को मानती हैं और हमारी गवर्नमेन्ट् चाहती हैं कि तमाम लोगों को समान अधिकार मिलना चाहिए। हमतो ये नहीं कहते हैं कि कांग्रेसने जो किया था, नहीं हम भी करेंगे। सन 1972 में निर्वाचन के रात कांग्रेस ने वोलने का हक भी छीन लिया था। मैं जनता पार्टी कों मुवारक वाद देता हूँ कि इसने गणतंत्र के अधिकार को दिलवाया हैं। कांग्रेस गवर्नमेन्ट ने हमारे मजदूरों के हक को छीन लिया था। उनके वोनस में कचैती कर दिया था। लेकिन जनता पार्टी की मेहरवानी की वजह से हमारे मजदूरों को सब हक मिल गया। सभी को अव वोलने का हक हैं।

इस वात को कोई भी मेम्बर इन्कार नहीं कर सकता हैं कि पश्चिम बंगाल के लेफ्ट फ्रान्ट के मुख्य मंत्री कामरेड ज्योति वोस दिल्ली में जा कर वोले थे केन्द्रीय सरकार को बोनस का फैसला मजदुरों के हक में जल्दी करना होगा वरना पश्चिम बंगाल में औव्योगिक अशान्ति होने से उस की जिम्मेदारी केन्द्रीय सरकार की होगी हमारी नहीं।

सिद्धार्थ शंकर राय के जमाने में किसानों का भी खून किया। उनकी जमीनें उनसे छीन ली गई। सन 1969 में हरे कृष्ण कोनार ने वे नामी जमीनों को दखल करवाया था मगर सन 1972 में उन जमीनों को जवरदस्ती छीन लिया गया। किसानों की खड़ी फसल को जोर-जुल्म के साथ काट लिए गया। जोतदारों की पूरी मदद की गई। मैं मुवारकवाद देता हूँ, आपनी लेफ्ट फ्रान्ट की सरकार को जिसने सही-सलामत किसानों के ध्यान को उनके घर में पहुँचवा दिया।

आज आवाभ की ताकत सवसे वड़ी हैं। आवाभ की मर्जी के वैगर कोई कुछ नहीं कर सकता हैं। हमें आवाभ की भलाई करनी पड़ेगी और हम कोशिश भी कर रहे हैं। अभी हमने अलेक्जेण्डरा जूट मिलको खुलवाया हैं।

इसलिए मैं कहूँगा कि आवाभ की भलाई की वात जनता पार्टी के भाई लोग करें—कांग्रेस पार्टी के भाई लोग करें।

मैं ये याद दिलाना चाहता हूँ कि चौधरी चरण सिंह हमारी पार्टी के नेता नहीं हैं।

জনতা দলের পক্ষ থেকে আইন শৃঙ্খলা সম্বন্ধে যে কথা তাঁরা বলেছেন তাতে আমি তাঁদের অনুরোধ করছি তাঁরা যা বলেছেন সেটা আর একবার ভেবে দেখুন। এটা বামফ্রন্ট সরকারের কোনও নেতার কথা নয়, আপনাদেরই নেতা, স্বরাষ্ট্র মন্ত্রী চরণ সিং বলেছেন, পশ্চিমবঙ্গে আগের তুলনায় আইন শৃঙ্খলা ভাল রয়েছে।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি** ঃ মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি একটা বিতর্কিত বিষয়ের উপর আমার বক্তব্য রাখছি এবং সেটা হল কেন্দ্র রাজ্য সম্পর্ক। রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ক বিষয়ে আমাদের পার্টি যখন বিভক্ত হয় নি তখন রাজ্যের ক্ষমতা বাড়াবার দাবি তোলা হয়েছিল। আমাদের পার্টি বিভক্ত হবার পর আমি যে পার্টিতে রয়েছি অর্থাৎ সি. পি. আই. তার যে কংগ্রেস বোম্বেতে হয়েছিল ১৯৬৫ সালে তাতে আমরা যে প্রোগ্রাম গ্রহণ করেছিলাম তাতে লেখা হয়েছিল, —

Although our State structure is a federal one, practically all power and authority is concentrated in the Central Government. The constituent states of the Indian Union enjoy limited autonomy and power. This restricts their rapid economic and cultural growth. In such a situation, contradictions develop between the Central Government and the states.

আমাদের সেই প্রোগ্রামে বলা হয়েছিল আমরা কি চাই।

To ensure power and greater financial resources to the various states comprising the Indian Union in the interest of their rapid economic and cultural development.

আজ থেকে ১২ বছর আগে আমরা আমাদের প্রোগ্রামে এটা রিইটারেট করেছি এবং বামফ্রন্ট সরকার এখন এই বিষয়ে একটা বিস্তৃত প্রস্তাব রচনা করেছেন। তবে দুর্ভাগ্যের বিষয় তাঁরা আমাদের পশ্চিম বাংলার এম. এল. এ.-দের গণ্য করেন নি। আমি এই ব্যাপারে সরকারি ভাবে কোনও কপি পাই নি। গভর্নমেন্টের কি টাকার অভাব যে এম. এল. এ.-দের একটা করে কপি দেওয়া যায় নি। যা হোক, আমি সেটা পড়েছি। এই ব্যাপারে বিস্তৃত যে সমস্ত পয়েন্ট রয়েছে আমি তার উপর বলছি না। আমাদের পার্টি থেকে একটা মেমোরেন্ডাম তৈরি হয়েছে এবং সেটা আমাদের সেন্ট্রাল কংগ্রেসে আলোচনা হবে। আমি নীতিগত ভাবে এটা সমর্থন করি যে আমাদের ভারতবর্ষ হচ্ছে অনেক রাজ্যের সমষ্টি অর্থাৎ ইন্ডিয়ান ইউনিয়ন এবং রাজ্যগুলি হচ্ছে ভাষাভিত্তিক। এক সময় দেশবন্ধু চিত্তরঞ্জন বলেছিলেন এই ভাষাভিত্তিক অঞ্চলগুলিতে খন্ড জাতিরা রয়েছে এবং এই ছোট ছোট ন্যাশনালিটির ভিত্তিতেই ভারতবর্ষ ঐক্যবদ্ধ হয়ে রয়েছে। একথার ভিত্তি হচ্ছে বিভিন্ন যে ন্যাশনালিটি আমাদের দেশে বাস করে তাদের সকলের সম্মতিতে আমাদের স্ট্রাকচারটা ফেডারেল হলেও যে কথা আমাদের মেমোরেন্ডামে বলা হয়েছে বেশির ভাগ ক্ষমতাই কেন্দ্রের হাতে রয়েছে। রাজ্যের হাতে কৃষি, কুটির শিল্প, রাস্তাঘাট, পানীয় জল, স্বাস্থ্য, শিক্ষা ইত্যাদি রয়েছে। আমাদের রাজ্যের হাতে রিসোর্স কম কাজেই আজকে সেই রিসোর্স বাড়াবার প্রশ্নটা জরুরি। আমি মনে করি এটা কোনও দলের প্রশ্ন নয়, এতে সকলের স্বার্থ রয়েছে। রাজ্যের হাতে কি ক্ষমতা রয়েছে সেই সম্পর্কে আমি একটা ছোট কথা বলি। বিড়লা যদি তার ফ্যাক্টরি ৫ মাস বা ১ বছর লক আউট করে রাখে তাহলে আমরা কি করতে পারি? জাতীয়করণ, সে তো দূরের কথা। কংগ্রেস পক্ষকে বলছি, আপনারা প্রস্তাব পাস করেছিলেন শ্রমিকের স্বার্থে চটকল জাতীয়করণ করা হোক।

[4-40 — 4-50 P.M.]

জাতীয়করণ করার ক্ষমতা রাজ্য সরকারের কি ছিল? না, ছিল না। আমি জাতীয়করণ বাদ দিচ্ছি, ম্যানেজমেন্ট টেক ওভার করার মতো সামান্য জিনিস তারও রাজ্য সরকারের ক্ষমতা নেই। বড় বড় পুঁজিপতিদের উপর কোনও ক্ষমতা রাজ্য সরকারের নেই এবং সেটা কেন্দ্রের অনুমতি ছাড়া হবে না, তারা এটা পছন্দ করবে কি না করবে। এই রকম বহু প্রশ্ন

আছে, তার মধ্যে একটা বড় প্রশ্ন হল যে কেন্দ্রীয় সরকার একটা রাজ্য সরকারকে ভেঙ্গে দিতে পারে, একটা আইন সভা বাতিল করে দিয়ে রাষ্ট্রপতির শাসন চালু করতে পারে। এই রাষ্ট্রপতি শাসন ব্যবস্থা ব্যাপারটা কি? দিল্লিতে যে সংসদ আছে তার কাছে কেন্দ্রীয় সরকার দায়ী। রাষ্ট্রপতি কি সংসদকে যখন খুশি ভেঙ্গে দিতে পারে, কি কেন্দ্রীয় সরকারকে যখন খুশি বাতিল করে দিতে পারে? একটা বিশেষ আইন অনুসারে সংবিধান অনুসারে টার্ম শেষ হয়ে গেলে নির্বাচন হবে। এই নির্বাচন না হওয়া পর্যন্ত পুরানো সংসদ কন্টিনিউ করে। সেখানে তো রাষ্ট্রপতি শাসনের কোনও প্রশ্ন নেই। তাহলে রাজ্যগুলিতে যেখানে বলা হচ্ছে গণতন্ত্র আছে, নির্বাচিত আইন সভা আছে, আইন সভার কাছে সরকার দায়ী, রাজ্য সরকার আছে, সেখানে খুশি মতো কেন্দ্রীয় সরকার রাষ্ট্রপতির শাসন করে দেবেন? আইন সভা খুশি মতো ভেঙ্গে দেবেন এবং এই সমস্ত যে অতিরিক্ত ক্ষমতা এই ক্ষমতাগুলি কার্ভড হওয়া দরকার, সঙ্কুচিত করা দরকার সে বিষয় কোনও সন্দেহ নেই। রাজ্য সরকারের হাতে আরও অনেক ক্ষমতা বাড়ানো উচিত। কিন্তু এই সমস্ত সময়ে কি হয়েছে? কনস্টিটিউশন তৈরি হওয়ার পর থেকে উল্টোটা হয়েছে। কেন্দ্রীয় সরকারের ক্ষমতা আরও বাড়ানো হয়েছে, রাজ্যের ক্ষমতা আরও কমানো হয়েছে। রাজ্যের যে সমস্ত লিস্ট ছিল তা কঙ্কারেন্ট লিস্টে আনা হয়েছে। এই সমস্ত ঘটনা আগাগোড়া ঘটেছে। সুতরাং আজকে এটা কোনও দলের কথা নয়। আজকে জনতা সরকার আছে, আগে কংগ্রেস সরকার ছিল। কিন্তু সর্বদাই আমরা একথা বলেছি এবং বলছি যে যে সরকারই দিল্লিতে থাকুক না কেন ভারতবর্ষের ঐক্য গায়ের জোরে তো হয় না, ভারতবর্ষের ঐক্য সমস্ত দেশের, সমস্ত জাতির, সমস্ত ন্যাশনালিটির, সমস্ত রাজ্যের সম্মতির উপর ভারতবর্ষের ঐক্য থাকবে। কিন্তু রাজ্যগুলিকে যদি দুর্বল করে রাখা হয় তাহলে ভারতবর্ষের ঐক্য তাতে বিঘ্নিত হয়, ক্ষুন্ন হয়। আজকে যে বিচ্ছিন্নতাবাদীর দাবি বলে এটাকে বলা হচ্ছে এটা তাহলে অযৌক্তিক। সুতরাং দলমত নির্বিশেষে এটা সমর্থন করা উচিত। ক্ষমতা কোন কোন বিষয়ে হওয়া উচিত সেটা ডিটেল ডিসকাশনের ব্যাপার, এটা ডিটেল ডিসকাশন করে একটা মতে আসা যায়। কিন্তু প্রথম হচ্ছে এই ক্ষমতা বাড়ানো দরকার। কিন্তু যে সীমাবদ্ধ ক্ষমতা আছে এবং যে সীমাবদ্ধ রিসোর্সেস আছে তাতে যতটা করা সম্ভব এবং যেটা করা উচিত সেটা করা হচ্ছে না এবং যেগুলি করা অনুচিত সেই রকম কিছু করা হচ্ছে। এই প্রশ্ন স্বভাবতই উঠবে, উঠছে এবং আলোচনা হচ্ছে এবং আলোচনা হবে। আমি খুব বিস্তারিত ভাবে আলোচনা করব না, শুধু কয়েকটি পয়েন্ট নিয়ে আলোচনা করব। আমি গতবারে বামফ্রন্ট সরকার হওয়ার পর তার প্রথম বাজেটে বলেছিলাম জিনিসপত্রের দাম, এটার জন্য সাধারণত দায়ী হচ্ছে কেন্দ্রীয় সরকার। বাণিজ্যটা সারা ভারতবর্ষের বাণিজ্য সুতরাং এটা কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। আজ যখন জিনিসপত্রের দাম বাড়ছে, কমছে না, এটা কেন্দ্রীয় সরকারের ব্যর্থতা নিশ্চয়ই। তাঁরা যে ব্যবসাদারদের পুরো স্বাধীনতা দিয়েছেন তার এটা ফল সে বিষয় কোনও সন্দেহ নেই। কিন্তু আমি তখনি প্রশ্ন করেছিলাম আপনারা সবে মাত্র ক্ষমতায় এসেছেন তবুও এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কি আপনাদের কোনও দায়িত্ব নেই, আপনারা কি কিছুই করতে পারেন না? তেমনি হচ্ছে খাদ্যনীতি, ওঁরা একদম খুলে দিয়েছে, স্বাধীন ব্যবসা করতে দিয়েছে দিল্লির সরকার। এর উপর রাজ্য সরকারের হাত নেই। আমি এটা খুব আপত্তিকর বলে মনে করি। কিন্তু তবুও আমি বলি রাজ্য সরকারের খাদ্য সংগ্রহ করার দিক থেকে আরও বেশি কিছু করা সম্ভব ছিল না কি? এই রকম অনেক

জিনিস থাকতে পারে সেগুলির মধ্যে যাওয়ার আগে আমি কৃষকদের একটা জরুরি সমস্যার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

তারপরে অন্য এক প্রশ্নে আসছি। সেটা হচ্ছে যে বিগত বাজেট অধিবেশনে আমি বলেছিলাম যে জরুরি পরিস্থিতির সময় ১৯৭৫-৭৬ সালে শ্রীমতী গান্ধী যখন প্রাইম মিনিস্টার ছিলেন, তিনি একটা সার্কুলার দিয়েছিলেন সমস্ত রাজ্য সরকারকে যে ফিনান্সিয়াল ডিসিপ্লিন, আর্থিক শৃঙ্খলা মানার জন্য। তাঁর সব কিছু শৃঙ্খলা, তাই তিনি আওয়াজ তুলেছিলেন শৃঙ্খলার নামে, শ্রমিকদের দমন কর, মালিকদের মুনাফা বাড়িয়ে দাও। সেই সার্কুলার আমি পড়েছিলাম, আমার পরিষ্কার মনে আছে, তাতে বলেছিলেন গ্রামে কৃষকদের কাছে যা কিছু পাওনা আছে এই জরুরি পরিস্থিতির সময় আদায় কর। বিভিন্ন রাজ্যে শ্রীমতী গান্ধীর এই নির্দেশ পালন করতে গিয়ে সারা ভারতে বহু জুলুম করা হয়েছে, আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যেও হয়েছে। সেই সময় আমাদের কৃষক সভার ডাকে প্রায় ৫০ হাজার ক্ষেত মজুর এবং চাষী এই আইন সভায় এসেছিল এবং প্রায় ৭৫ হাজার দরখাস্ত আমি নিজ হাতে স্পিকার মহাশয়ের হাতে দিয়েছিলাম, তখন আইন সভা চলছিল, তারা এখানে ডেপুটেশনে এসেছিল, তারা সেই দরখাস্তে বলেছিল যে কয়েক বছর ধরে হানি হয়েছে, দ্রব্য মূল্য বেড়েছে, এই অবস্থায় সমস্ত বাকি বকেয়া খাজনা, এসব বন্ধ রাখ। চক্রবৃদ্ধি হারে সুদ, দুঃখের কথা ইংরেজ চলে গেছে, তাদের চলে যাবার পরেও ইংরেজ গভর্নমেন্টের সেই মহাজনী প্রথা, চক্রবৃদ্ধি হারে সুদ আদায় আজও সরকারি ব্যাঙ্কে এসে পৌঁছচ্ছে, আজও সরকার সেই জিনিস চালিয়ে যাচ্ছেন, সরকারি ঋণের ব্যাপারে, খাজনার ব্যাপারে এবং এই সুদ সমেত আদায় করার জন্য জবরদস্তি চেষ্টা করছেন, এই যে জুলুমবাজি হচ্ছে এটা সরকারের জানার দরকার। সরকারের টাকার দরকার জানি, হাজার হাজার বড় লোক কোটিপতি, তাদের কাছ থেকে নিন, কিন্তু এই যে কৃষকদের কাছে টাকা নেওয়া, এতে কি ছোট বড়র বাছ বিচার নেই? সেজন্য আমরা দাবি করেছিলাম তিন একর পর্যন্ত যাদের জমি আছে, তাদের ঋণ ও সুদ ছাড় দেওয়া দরকার। আর তিন একর থেকে সাত একর পর্যন্ত জমির মালিক যারা, তাদের কাছ থেকে সুদ ছাড় দিয়ে শুধু আসল আদায় কর, আর তার উপরে যারা, বড় লোক তাদের কাছ থেকে সব আদায় কর। এটা সিদ্ধার্থশংকর রায়ের সরকার মানেন নি। তখন যে আইন সভা ছিল, তার পিটিশন কমিটি ছিল, সেই কমিটির কাছে এটা জানিয়েছিলাম, অনেক দিন সেই পিটিশন কমিটি বসে থাকার পর রায় দিলেন যে যতটা চাইছেন ততটা নয়। অদের বলেছিলাম যে সমস্ত কৃষি ঋণগুলি বাতিল করুন। তারপর অবশ্য সিদ্ধার্থশংকর রায়ের সরকার চলে গেল, আইন সভা ভেঙ্গে গেল।

ইতিমধ্যে জরুরি অবস্থা তুলে নিয়ে গ্রামে গ্রামে পুলিশ ক্যাম্প বসিয়েছেন, অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস. ডি. ও., ডেপুটি ম্যাজিস্ট্রেট, বি. ডি. ও. সমস্ত অফিসার গিয়ে মামলা করছে এবং গ্রামে গ্রামে কি হামলা করেছে সেটা বলবার নয়। বাড়ির মধ্যে ঢুকে মেয়ে ছেলেদের অপমান করা, গরু বাছুর টেনে নিয়ে যাওয়া, ঘরের জানলা দরজা ভেঙ্গে খুলে নেওয়া, লোকদের মারপিট করা এবং আমাদের বহু কর্মীর বিরুদ্ধে ওয়ারেন্ট বার করা, সেই কর্মীদের গ্রেপ্তার করা, গ্রেপ্তার করে হাজতে পুরা, বেইল পর্যন্ত না দেওয়া, এই সমস্ত করেছে

এবং সেই সমস্ত জুলুম অত্যাচারের সামনে দাঁড়িয়ে বলেছিলাম যে আমরা প্রতিরোধ করব। কিন্তু দুর্ভাগ্যক্রমে সেটা সব জায়গায় পারা যায় নি, কয়েক জায়গায় হয়েছে। বিশেষ করে মেদিনীপুর জেলায় প্রতিরোধ করা হয়েছে। যার ফলে তমলুক মহকুমায় সিকি ভাগও আদায় করা যায় নি এত জুলুম এবং অত্যাচার করেও সারা জেলায় একের তিন ভাগ আদায় হয়েছে। আমরা অনুরোধ করেছিলাম কিন্তু দুঃখের কথা যে সিদ্ধার্থশংকর রায়ের সরকার সেই অনুরোধ রাখেন নি, এবং তাঁর গভর্নমেন্ট জুলুমবাজি করেছে, জুরুরি পরিস্থিতিতে এবং সেই সন্ত্রাসের মধ্যেও আমরা কৃষকদের প্রতিরোধ করতে বলেছি, অ্যারেস্ট করবে? করবে, মারবে? তা মারবে, তো কি হয়েছে? ফসল হানি হয়ে গেছে, জিনিসপত্রের বৃদ্ধি হয়েছে, লোকে হাসফাঁস করছে, তার কি কোনও বিচার হবে না? জবরদস্তি আদায় করবে? আপনাদের অনুরোধ করেছিলেন যে কংগ্রেস সরকার যা করেছিলেন আপনারা তা করবেন না। দুঃখের সঙ্গে বলছি চার পাশে নোটিশ যাচ্ছে, শুধু তা নয়, জুলুম আরম্ভ হয়ে গেছে। তমলুক সাব ডিভিসনের যে অভিযোগ পাচ্ছি, সম্প্রতি আমার কনস্টিটিউয়েন্সিতে অমূল্য জানা, রঘুনাথপুর, তার জমির পরিমাণ ৪০ ডেঃ দুটি বাছুর, একটি তক্তপোষ, তিন জোড়া দরজা কপাট, হরিনারায়ণপুর রঘুনাথপুরের, জমির পরিমাণ ১০০ ডেঃ দুটি গাভী, দুটি বাছুর, একটি তক্তপোষ, ক্রোক করা হয়েছে। হরিপদ মন্ডল, মহিষদা, গাভী একটি, বাছুর দুটি, পাঁচ জোড়া দরজা, তিনটি তক্তোপোষ।

[4-50 — 5-00 P.M.]

নন্দীগ্রামের ১৩ একর জমির একজন মালিকের গাই গরু ক্রোক করা হয়েছে এবং বলা হয়েছে ২৮ তারিখে নীলাম করা হয়েছে। ক্ষুদিরাম সামন্তের গাই গরু ক্রোক করা হয়েছে এবং এরকম বহু ঘটনা আছে। আমি বামফ্রন্ট সরকারকে বলছি, টাকার প্রয়োজন আছে জানি কিন্তু তার জন্য গ্রামের গরিব মানুষ যারা ৩ একরের কম জমির মালিক তাদের উপর এরকম অত্যাচার হবে? আমি গত বছর দেখেছি আসলের চেয়ে সুদ বেশি হয়ে গেছে এবং তার জন্য নোটিশ জারি করা হয়েছে এবং গভর্নমেন্টের অফিসার নির্দেশ দিয়েছেন এত টাকা আদায় কর। আমি আপনাদের বলছি আমার যতটুকু ক্ষমতা আছে তা দিয়ে আমি এর প্রতিরোধ করব। আমি জরুরি অবস্থার সময়ও এই ব্যাপারে প্রতিরোধ করেছি এবং প্রয়োজন হলে এবারেও করব। এই লোকগুলোর মধ্যে আমাদের দলের সমর্থক আছে, এস. ইউ. সি.-র সমর্থক আছে এবং অন্যান্য দলের সমর্থক আছে — আমার অনুরোধ হচ্ছে আপনারা এদের প্রতি ন্যায় বিচার করুন। আমাদের শিল্পের দিক থেকে কংগ্রেস সরকার যে কর্মসূচি নিয়ে এসেছিল তাতে ছিল বিদেশি একচেটিয়া পুঁজি এবং দেশি একচেটিয়া পুঁজি আমরা জাতীয়করণ করব। কিন্তু তাঁরা তা করেন নি। আমি গত বছর বলেছিলাম এঁদের জাতীয়করণ না করে এঁদের কি আপনারা বাড়তে দেবেন? আমি বলেছিলাম ১০০/২০০ লোককে চাকুরি দেবে বলে তাদের কি এই দেশে ব্যবসা করবার সুযোগ বাড়তে দেবেন? এই জিনিস হলে এখানে তাদের কব্জা বাড়বে, তাদের পুঁজি বাড়বে, তাদের শোষণ বাড়বে। তারপর আমি দেখলাম বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান প্রমোদ দাশগুপ্ত বলেছেন, আমরা তাদের বাড়তে দেব না। তিনি বলেছেন উই ওয়ান্ট টু রেজিস্ট দি গ্রোথ অব ফরেন ইনভেস্টমেন্টস অ্যান্ড

এক্সপ্যানশন অব মাল্টি ন্যাশনাল অপারেটিং ইন আওয়ার কান্ট্রি। দেয়ার ইজ নো কোয়েশ্চেন অব ওয়েলকামিং দি সেম। কিন্তু তারপর এখানে মাল্টি ন্যাশনাল ফিলিপস কোম্পানি যে এক্সটেনশন লাইন পাচ্ছে এবং স্টেট সেক্টরের সঙ্গে কমবাইন করে যে জয়েন্ট সেক্টর করছে সে সম্বন্ধে এম. পি. কল্যাণ রায় যে প্রশ্ন করেছিলেন তার উত্তরে বলা হয়েছে, অল দিজ প্রোপোজাল ওয়েয়ার সাপোর্টেড বাই দি স্টেট গভর্নমেন্ট। আপনারা ফাইজার কোম্পানির নাম জানেন, সেই ফাইজার কোম্পানিকেও এই সুযোগ দেওয়া হয়েছে। মাল্টি ন্যাশনালরা কোথায় দেড়শ/দুশো লোককে চাকুরি দেবে এবং তার বিনিময়ে তারা হিউজ প্রফিট নিয়ে নেবে। এখানটাকে তারা তাদের কব্জা করে রাখবে এটা মনে রাখবেন। তারপর আমাদের এখানে যে একচেটিয়া পুঁজি রয়েছে তাদের মাধ্যমে আমাদের শিল্প কি করে বাড়বে সেটা আমি বুঝতে পারছি না। আমি মনে করি তারা কিভাবে চালাচ্ছে সে সম্বন্ধে আমাদের দৃষ্টি রাখা উচিত। আমাদের মেদিনীপুরে কটন মিল লক আউট করল কারণ ইমারজেন্সির আগে যে বোনাস ছিল সেটা তারা চেয়েছিল। সাড়ে চার মাস চেষ্টা করবার পর ১২ পারসেন্ট বোনাস দিচ্ছে। সেখানেও তো সিটু এবং এ. আই. টি. ইউ. সি.-র ইউনিয়ন রয়েছে। তারপর কেশোরাম কটন মিল-এ ইমারজেন্সির আগে ১৯ পারসেন্ট বোনাস দিত। সেখানেও সিটুর ইউনিয়ন রয়েছে। কিন্তু এখন তারা সেই বোনাস চাইবার জন্য লক আউট হয়েছে। এছাড়া আমি জানি আরও বহু জায়গায় লক আউট হয়েছে। তারপর, ইমারজেন্সির সময় যে সমস্ত কর্মচারী ছাঁটাই হয়েছে তারা এখনও বাইরে রয়েছে।

আমার কাছে অনেক ফ্যাক্টস আছে এই বিষয়ে। আমার সেই সব ফ্যাক্টস রাখবার সময়ও নেই। আমি শুধু একটি কথা বলতে চাই। অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করব আপনি আমাকে আর একটু সময় দিন। আমার বক্তব্য হচ্ছে বামফ্রন্ট সরকারের কর্তব্য হল যতটুকু পারা যায় সাধারণ মানুষের জীবন ও জীবিকার উন্নতি করে তাদের ক্ষমতা বাড়ানো দরকার — তাদের উপর থেকে কায়েমী স্বার্থের জুলুম কমিয়ে তাদের শক্তি নিশ্চয় বাড়ানো যায়। আমূল পরিবর্তন না করতে পারলে এই সমস্যার সমাধান হবে না, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। যে পুঁজিবাদী পথে দেশ নিয়ে যাওয়া হচ্ছে তাতে সঙ্কটের সমাধান নেই, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। যতটুকু করা দরকার সেটা আমরা করছি কিনা এবং কিভাবে করছি, কাকে নিয়ে করছি বামফ্রন্ট সরকারের এই স্বার্থকতা এই চৌহদ্দির মধ্যে হতে পারে না যে সমস্যার সমাধান করে দেব — বৈপ্লবিক পরিবর্তন ছাড়া সেটা সম্ভব বলে কোনও বামপন্থীই মনে করতে পারে না। কিন্তু তাদের ভিতর উৎসাহ উদ্দীপনা বাড়ানো, তাদের ভিতর ঐক্যবদ্ধ সংগ্রাম বাড়ানো, তাদের শক্তি বাড়ানো দরকার ভবিষ্যত বৈপ্লবিক পরিবর্তনের জন্য। আমরা চোখের সামনে দেখছি, উড়িয়ে দেবেন না, অত্যন্ত বিনীত ভাবে বলছি দলবাজির যে অভিযোগ আসছে এই অভিযোগ উড়িয়ে দেওয়ার নয়। ১০০টি অভিযোগের মধ্যে ১০০টি সত্য নয়, কিন্তু ব্যাপক ভাবে নানা দিক থেকে নানা ভাবে অভিযোগ আসছে। বৃহৎ ব্যাপারে, ক্ষুদ্র ব্যাপারে দলবাজি হচ্ছে। দলবাজি করে কিছু লোককে সন্তুষ্ট করা যায়, কিন্তু সাধারণ মানুষের উপর এতে খুব খারাপ ফল হয়, এটা মানুষকে ঐক্যবদ্ধ করে না, কৃষককে ঐক্যবদ্ধ করে না, বিভক্ত করে। দলবাজির অভিযোগ অনেক আছে। নিতান্ত ভূমিহীন ভাগচাষী মামলায় হয়রানি হয়ে হয়ে, অনেক কাঠ খড় পুড়িয়ে তারপরে পাট্টা পেয়েছে, সেই পাট্টা থেকে তাকে

হটিয়ে দেবার চেষ্টা — সেই চেষ্টা বহু ক্ষেত্রে বহু জায়গায় হচ্ছে। আমি শুধু কৃষকের ক্ষেত্রেই বলছি না, রিলিফ, অন্যান্য বিষয়ে বলছি না, সব বিষয়েই বহু জায়গায় দলবাজি হচ্ছে। এটা উড়িয়ে না দিয়ে এই সমস্যা — দলবাজি ধরবার চেষ্টা করুন, তার বদলে জনসাধারণের ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তুলবার চেষ্টা করুন। বামফ্রন্ট সরকার অনেক ভোট পেয়েছেন, মানুষের অনেক সমর্থন পেয়েছেন। কিন্তু এই ক্যাপিটালিস্ট সিস্টেমের মধ্যে, এই স্টেট স্ট্রাকচারের মধ্যে থেকে আপনাদের প্রধান ভরসা কি সেটা বলে দিতে হবে। আপনাদের প্রধান ভরসা সংবিধান নয়, জনসাধারণের ঐক্যবদ্ধ আন্দোলন, ঐক্যবদ্ধ সমর্থন। সুতরাং সেদিক থেকে দল নির্বিশেষে সমস্ত গণতান্ত্রিক শক্তি, সমস্ত বাম শক্তি, গণতান্ত্রিক শক্তি নিয়ে জনসাধারণকে ঐক্যবদ্ধ করে কায়েমী স্বার্থের বিরুদ্ধে পরিচালনা করা — এটা অত্যন্ত কঠিন কাজ তাদের ঐক্যবদ্ধ ভাবে পরিচালনা করা। এই আপনাদের কর্তব্য, এটা না করলে শুধু যে আপনাদের ক্ষতি তা নয়, পশ্চিম বাংলার বামপন্থী গণতান্ত্রিক আন্দোলনের ক্ষতি তাই নয়, এটা সারা দেশের রাজনীতির ক্ষেত্রে ক্ষতি হবে। আমি একটি ছোট্ট ঘটনা বলি। দার্জিলিং-এ যে মার্ডার হয়েছে, আমি জানি না ন্যায় অন্যায় কে কি করেছে। বিচার বিভাগীয় তদন্তের দাবি উঠেছে। বামফ্রন্ট সরকার বিচার বিভাগীয় তদন্ত করে সত্য উদ্ঘাটন করলে অসুবিধা কি হবে? আমি জানি না এই রকম অনেক ছোট খাট বড় ব্যাপার নানা রকম থাকতে পারে। আপনারা যদি সেইগুলি সম্বন্ধে বাম গণতান্ত্রিক অ্যাটিচিউড সমস্ত ব্যাপারে নেন তাহলে তাতে আপনাদেরই ভাল হবে, সমস্ত বামপন্থী আন্দোলনের ভাল হবে, গণতান্ত্রিক আন্দোলনের ভাল হবে, দেশের ভাল হবে, আপনাদেরও ভাল হবে। এই কথা বলে সংক্ষিপ্ত সময়ে যেটাকে বলতে পারি নি সমর্থন করি আর সমালোচনাই করি — এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের যে ভাষণ আমাদের সামনে রাখা হয়েছে সেই ভাষণ পড়ে একটি জিনিস আমার মনে হচ্ছে এত সংক্ষিপ্ত ভাষণ এর আগে পশ্চিম বাংলার বিধানসভায় কোনও রাজ্যপাল রেখেছেন কিনা সন্দেহ রয়েছে। কিছু দিন আগে রাজ্যপালের ভাষণ পড়ার সৌভাগ্য আমার হয়েছিল, তার মধ্যে কিছু কর্মসূচি এই সরকার রেখেছিলেন এবং কিছু পরিকল্পনা রেখেছিলেন — এই সব কর্মসূচি এবং পরিকল্পনা কার্যকর করা হবে।

[5-00 — 5-10 P.M.]

কিন্তু এবারে দেখা গেল রাজ্যপালের ভাষণে সেই পরিকল্পনা বা কর্মসূচি বা আশা ব্যঞ্জক বক্তব্য কিছু নেই। সেই প্রসঙ্গে বলতে গিয়ে সরকার পক্ষের মাননীয় সদস্য শ্রী সরল দেব এখানে কিছুক্ষণ আগে স্বীকার করলেন যে, রাজ্যপালের ভাষণে কি কি থাকা উচিত ছিল, কি কি থাকা উচিত হয় নি। স্যার, এর আগে রাজ্যপালের ভাষণে যে পরিকল্পনা এবং কর্মসূচি আমরা দেখেছিলাম তার একটিও এই ৬ মাসের মধ্যে রূপায়িত হয় নি। তাই এই সরকার দেশের সাধারণ মানুষের কাছে নিজেদের ব্যর্থতার পরিচয় দিয়েছেন, নিজেদের মিথ্যাবাদী সরকার বলে পরিগণিত করেছেন। তবে এবারে তারা কোনও পরিকল্পনা বা কর্মসূচির কথা

রাজ্যপালের ভাষণে দেন নি। কারণ, পরিকল্পনা বা কর্মসূচি থাকলেই তা রূপায়ণ করার প্রশ্ন আসে। যেহেতু তারা পরিকল্পনা বা কর্মসূচি রূপায়িত করতে পারবেন না সেইহেতু অযথা জনসাধারণের সামনে ভাঁওতা দিয়ে নিজেদের মিথ্যাবাদী প্রমাণিত করতে চান না বলেই তারা এবারে সুকৌশলে রাজ্যপালের ভাষণ তৈরি করেছেন। স্যার, আমার সময় অল্প, আমি বিস্তৃত আলোচনা না করে খালি অল্প কয়েকটি পয়েন্ট নিয়ে আলোচনা করব। স্যার, প্রথম কথা হল, পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার প্রশ্ন নিয়ে। আজ সকালের অমৃতবাজার পত্রিকাতে আমরা দেখলাম, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন যে, দার্জিলিং-এর টি প্ল্যানটার মিঃ মুখার্জি যে স্ট্যাব হয়েছেন তার জন্য তিনি কমিশন গঠন করবেন। অথচ স্যার, সেই টি গার্ডেনেরই ৮ জন শ্রমিককে যখন অন্যায় ভাবে গণ আদালতের বিচারে প্রাণ হারাতে হল তখন তিনি তার জন্য কমিশন গঠন করতে ভয় পেলেন, কমিশন বসাতে চাইলেন না। এতে কি প্রমাণিত হয়? একজন লোক স্ট্যাব হলে যেখানে কমিশন বসতে পারে সেখানে ৮ জন লোক প্রাণ হারালেও কমিশন হয় না — এতে কি এটাই প্রমাণিত হয় না যে খুনটা কারা ঘটিয়েছে। কেন সরকার পক্ষ ভয় পাচ্ছেন এই কমিশন বসাতে। এর আগে সি. পি. আই.-এর মাননীয় সদস্য শ্রী বিশ্বনাথ মুখার্জি মহাশয় বললেন যে, কমিশন বসালে কি হত? যদি আপনারা নির্দোষ প্রমাণিত হতে পারেন তাহলে সেটা তো ভাল কথা। স্যার, একটা খুন — সে রাজনৈতিক হত্যাকাণ্ডই হোক বা সাধারণ খুনই হোক, খুন হলে সব মানুষের দেহ থেকেই রক্ত বেরোয়। এই যে টি গার্ডেনের ৮ জন মানুষ খুন হলেন এর এগেনস্টে কমিশন হলে কি ক্ষতি হত। হয়ত কিছু ক্ষতি আপনাদের হত সেইজন্যই আপনারা বসাচ্ছেন না। বাইরের ঐ যে বিরাট জনসাধারণ, যাদের আপনারা মিথ্যা ভাঁওতা দিয়ে এখানে ক্ষমতায় এসে বসেছেন তাদের আপনাদের জানতে দিতে চান না যে কারা খুন করেছে এবং সেই জন্যই আপনারা কমিশন বসাচ্ছেন না। তবে আপনাদের বলি, জনসাধারণ বুঝেছে এই খুন কারা করেছে। বামফ্রন্ট সরকার আজকে কেন এই খুনের এগেনস্টে কমিশন বসাতে চাইছে না সেটা জনসাধারণ ভালো ভাবেই বুঝতে পেরেছেন। তারপর স্যার, সরকার পক্ষের চীফ হুইপ কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে এখানে অনেক কথা বললেন। এই প্রসঙ্গে আমাদের বক্তব্য হল, এই যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ বা বেশি ক্ষমতা চাই — এর বিরুদ্ধে আমরা বক্তব্য রাখি নি। আমাদের বক্তব্য হচ্ছে, জাতীয় ভিত্তিক আন্দোলন হওয়া চাই। জাতীয় ভিত্তিক একটা আলোচনা করে সিদ্ধান্তে আসা চাই। আমার প্রশ্ন, এটা করলে ক্ষতি কি? স্যার, এই প্রসঙ্গে আমরা দেখলাম, কাশ্মীরের শেখ আব্দুল্লা, যাঁকে একজন বিচ্ছিন্নবাদী নেতা হিসাবে কিছু দিন আগেও আজকের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় ঘোষণা করেছিলেন, দেখলাম তাঁকেই ডেকে নিয়ে এসে, তাঁর পায়ে প্রণাম করে, তাঁর শিষ্যত্ব গ্রহণ করে এই রাজ্যের হাতে বেশি ক্ষমতা নেবার জন্য তিনি আপ্রাণ চেষ্টা করছেন। কেন, এ ছাড়া কি আর কোনও রাজ্য ছিল না? সেই সব রাজ্য কি এই ক্ষমতার বিকেন্দ্রীকরণের প্রশ্নে বা অধিক ক্ষমতা নেওয়ার ব্যাপারে সায় দেয় নি? তাদের কি ডাকা যেত না? তাদের সঙ্গে মিলিত ভাবে কি আন্দোলন করা যেত না? আপনাদের ভয়টা কিসের? যে শেখ আব্দুল্লাকে একজন বিচ্ছিন্নতাবাদী নেতা

হিসাবে আজকের বামফ্রন্টের নেতারা ঘোষণা করেছিলেন সেই শেখ আব্দুল্লার পায়ে প্রণাম করে, তাঁর শিষ্যত্ব গ্রহণ করে বামফ্রন্ট নেতারা আজকে একটা সিদ্ধান্ত নিতে বসেছেন। আমার জিজ্ঞাস্য, এটা কার স্বার্থে আপনারা করছেন তার পরিষ্কার জবাব আপনারা দিতে পারবেন কি? ভারতবর্ষের অন্যান্য অনেক রাজ্য রয়েছে, তাদের সঙ্গে পরামর্শ করে জাতীয় পর্যায়ে আলোচনা করে একটা সিদ্ধান্ত কি আপনারা নিতে পারেন না? আমরা মনে করি, আপনাদের মনে ভয় আছে, আপনাদের দুর্বলতা আছে তাই আপনারা তা করতে পারছেন না। আপনারা পরিষ্কার করে বলতে চাইছেন না যে, এই জাতীয় আন্দোলনে কেন আপনারা পিছিয়ে যেতে চাইছেন। আজকে শেখ আব্দুল্লাকে কাশ্মীর থেকে পশ্চিম বাংলায় নিয়ে এসে তার চরণে মাথা রেখে, তার আশীর্বাদ পুষ্ট হয়ে, তার শিষ্যত্ব গ্রহণ করে কি আন্দোলন আপনারা করতে চাইছেন?

রাজ্যপালের ভাষণে আছে দেখতে পাচ্ছি, তিনি বলছেন যে প্রশাসনের দিক থেকে সৎ প্রশাসন গড়ে তুলবেন তাঁর সরকার। পশ্চিম বাংলায় বেকারের সংখ্যা অত্যন্ত বেশি, আমাদের বেকার সমস্যা রয়েছে, এটা কি করে সমাধান করবেন? এর আগে বেকারি নিয়ে অনেক আলোচনা করেছি, অনেক পরামর্শ দিয়েছি, সরকার পক্ষের অনেক সদস্যও আলোচনা করেছেন, কিন্তু এই সম্পর্কে কোনও সুস্পষ্ট কর্মসূচি বা সরকারি বিবৃতি আমরা পাই নি। কি উপায় অবলম্বন করলে এই সমস্যার সমাধান হয় তা কিন্তু সরকারি পর্যায়ে আসে নি। বিহারে, মহারাষ্ট্রে যেমন আছে নাইনটি পারসেন্ট সান অব দি সয়েল চাকরি পাবে তারপর বাকি অংশ অন্য প্রদেশের লোক চাকরি পাবে সেই রকম ব্যবস্থা পশ্চিম বাংলায় করা হোক। পশ্চিম বাংলায় বে-সরকারি সংস্থা যেসব গড়ে উঠছে, এই বে-সরকারি সংস্থায় আপনারা দেখেছেন অন্যান্য প্রদেশ থেকে এসে বেকাররা কাজ পাচ্ছে, বাংলার ছেলেরা সুযোগ পাচ্ছে না। আমরা যদি এই ব্যাপারে আইন প্রণয়ন করতে পারতাম যে পশ্চিম বাংলায় যে সমস্ত ইন্ডাস্ট্রি হবে বে-সরকারি হোক আর সরকারিই হোক, তাতে ৯০ পারসেন্ট রিজার্ভ থাকবে পশ্চিম বাংলার বেকার যুবকদের জন্য, বাকি অংশ অন্য প্রদেশের বেকারদের জন্য থাকবে, এটাতে ক্ষতি কি? মাননীয় রাজ্যপালের ভাষণে বেকার সমস্যা সমাধানের এতটুকু ইঙ্গিত আমরা পাই নি। বেকার সমস্যার সমাধান কংগ্রেস রাজত্বে যে ভাবে হয়েছিল, সেই ভাবে এই সরকার করবেন না, কংগ্রেস পার্টি ক্যাডারদের দিয়েছিল, আপনারা সেই ভাবে দেবেন না, এই বক্তব্য আপনাদের পরিষ্কার, আপনারা বলেছেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যোগ্য ব্যক্তি চাকুরি পাবে। কিন্তু এই বক্তব্য কি করে কাজে পরিণত করছেন তার একটা নমুনা দেখুন। কিছু দিন আগে আমার ব্লকে ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট বা পে মাস্টার নেওয়া হল এবং বিগত ছয় মাস আগে সেখানে কংগ্রেস কতকগুলি কন্ট্রাক্ট করেছিল পে মাস্টার, এই বেকাররা ৫০ টাকা খরচ করে কন্ট্রাক্ট ফর্মে সই করেছে, কিন্তু ব্লক কমিটির সদস্যরা বললেন যে এরা কংগ্রেসি ছেলে, এদের কাজ দেওয়া যাবে না। কিন্তু সেখানে সি. পি. এম.-এর চার জন, আর. এস. পি.-র দুজন এবং সি. পি. আই.-এর একজন পেল। তাহলে সবাইকে যে কাজ দেবার কথা বলছেন, এটা কি তার নমুনা? পরিষ্কার বিবৃতি দিলেন যে আমরা সর্বদলীয়

কমিটি করতে চাই। কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে সি. পি. এম. ক্যাডার নেওয়া হল। এদের কথা এবং কাজের মধ্যে কি ফারাক সেটা ভেবে দেখুন। এদের দ্বারা এর চেয়ে সৎ প্রশাসন আর কি পাওয়া যেতে পারে বুঝতে পারছি না। আপনাদের যে প্রশাসন তা কংগ্রেস আমলে যে প্রশাসন ছিল তার চেয়েও জঘন্যতম শাসন বাংলাদেশে দিতে চাইছেন।

(গোলমাল)

এই বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য আমি শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের শুরুতে হরিপদ ভারতী মহাশয় অত্যন্ত সুললিত ভাষায় মুন্সিয়ানার বিন্দু থেকে সিন্ধুতে দেখার অক্ষমতা প্রকাশ করেছেন। তাঁর বক্তৃতায় মুন্সিয়ানা আছে, কিন্তু তিনি যে অক্ষমতা প্রকাশ করেছেন, তাঁর চোখের দৃষ্টির জন্য নয়, সেই অক্ষমতা তাঁর বুদ্ধির কোনও ঘাটতির জন্য নয়, সেই অক্ষমতা আমাদের খুঁজতে হবে, গত আট মাসে সারা বাংলাদেশে যে সমস্ত ঘটনা ঘটেছে, তার থেকে তাদের অক্ষমতা আমাদের বুঝে নিতে হবে। তিনি বলেছেন আগেকার রাজ্যপালের ভাষণের সঙ্গে এবারের রাজ্যপালের ভাষণের পার্থক্য আছে। তিনি পার্থক্য দেখেছেন, কিন্তু পশ্চিম বাংলা লক্ষ লক্ষ না খেতে পাওয়া মানুষ, তারা পার্থক্য দেখছেন না, তারা একটা মিল দেখছেন। কংগ্রেসের সঙ্গে জনতা পার্টির একটা সুরের মিল দেখছেন। কেন না বুঝে নিতে হবে গত আট মাসে গঙ্গা দিয়ে জল বয়ে গেছে। গত আট মাসের মধ্যে ফসল কাটার একটা মরশুম বেরিয়ে এসেছে। বাংলাদেশের মানুষ দেখেছে সেই ফসল কাটার দেড় মাস আগে জনতা পার্টির বর্ষীয়ান নেতা, তিনি কান্না শুরু করলেন। আমরা হিন্দু — অনেক সময় বাপ মা ছেলের উপর বিশেষ ভরসা না করতে পেরে মরার আগেই নিজেদের শ্রাদ্ধের ব্যবস্থা করেন। সেই রকম ভাবে এই বর্ষীয়ান নেতা মরার আগেই মড়া কান্না শুরু করে দিলেন, এটা কখনও ভারতবর্ষ তথা বাংলাদেশের মানুষ দেখেন নি। এই বর্ষীয়ান নেতা দেখলেন যে ফসল কাটার সময় হাজার হাজার জোতদার মারা পড়ে যাবে, সুতরাং তিনি জোতদারদের আত্মীয় হিসাবে দেড় মাস আগে থেকে কান্না শুরু করে দিলেন। পশ্চিমবঙ্গের দুঃখের কথা সারা ভারতবর্ষের মানুষের কাছে বললেন, কিন্তু সেই কথা দিল্লিতে না বলতে গিয়ে পোস্তা বাজারে সরষের তেলের টিন বইতে এলেন। এতেই সমস্ত ঘটনাটা বোঝা যাচ্ছে। তাদের অক্ষমতা আসছে ঐখান থেকে এবং তারা যে জোতদারদের আত্মীয় পর্যায়ে, তার যে স্বরূপ সেটা ক্রমশ প্রকাশ করছেন। আমি তাঁদের প্রতি সবিনয়ে সতর্ক বাণী উচ্চারণ করব, জনতা পার্টির জন্ম হয়েছিল — স্বৈরতন্ত্রের চাবুকের তলায় তাদের জন্ম হয়েছিল।

আমি হরিপদ বাবুকে বলব যে স্বৈরতন্ত্রের সেই চাবুকটা প্রতিহত হয়েছে, কিন্তু সেই চাবুকটা এখনও পর্যন্ত ভেঙ্গে গুঁড়িয়ে দেওয়া হয় নি এবং তা এখনও মানুষ দেয় নি। তাই

আজও ইন্দিরা গান্ধীর প্রেতাত্মা সারা ভারতবর্ষে ঘুরে বেড়াচ্ছে। যদি এখনও সাবধান না হন তাহলে আগামী দিনে অনেক মাসূল গুণতে হবে; একথা সবিনয়ে আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই। রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের শুরুতেই জনতা পার্টির নেতা কাশী বাবু — আমি বিধানসভায় নূতন, কিন্তু আমি বাইরে শুনেছি যে কাশী বাবু পন্ডিত লোক এবং তিনি অনেক উদাহরণ দেন, কোটেশন দেন — তিনি সেদিন রেগে গিয়ে বললেন যে, জোতদার কাকে কাকে বলব? আশ্চর্যের বিষয় তিনি জোতদারের ডেফিনিশন খুঁজে পাচ্ছেন না। অথচ শুনেছি তিনি মাঝে মাঝেই লেনিনের কোটেশন দেন। কমরেড লেনিন কোথায় বলেছেন? লেনিন কোথাও বলেন নি যে, জমির মালিকানার ভিত্তিতে ঠিক হবে কে জোতদার, আর কে কৃষক। কাশী বাবুকে লেনিনেরই একটি কথা বলব, আমার কথা নয়, লেনিন বলেছিলেন, শ্রমের ভিত্তিতে ঠিক হবে কে কৃষক, আর কে জোতদার। বড় কারখানার মালিককে মালিক বলব আর ছোট কারখানার মালিককে শ্রমিক বলব। সুতরাং এটা বুঝতে হবে জমির মালিকানা দিয়ে নয়, শ্রমের ভিত্তিতে জোতদার ঠিক হবে। তাই আমি কাশী বাবুকে বলব যে, জোতদারদের উপর কৃষকরা আক্রমণ করলে তাঁরা অত্যন্ত বিক্ষুব্ধ হয়ে ওঠেন। অথচ কিছু দিন আগে গণতন্ত্র রক্ষার সংগ্রামে ওঁরা আমাদের শরিক ছিলেন। পুনরায় বলব যে গণতন্ত্র রক্ষার সংগ্রামের জন্য আজকে যে গণতন্ত্র ফিরে এসেছে তার জন্য জনতা পার্টির নিশ্চয়ই প্রশংসা প্রাপ্য। সেই গণতন্ত্রকে সুপ্রতিষ্ঠিত করার জন্য এবং তাকে আরও সম্প্রসারণের জন্য আজকে প্রয়োজন হয়ে পড়েছে শ্রমিক ও কৃষকের রুটির লড়াইকে এগিয়ে নিয়ে যাওয়া। সেই গণতন্ত্রকে সম্প্রসারণ করার জন্যই আজকে প্রয়োজন দেখা দিয়েছে কেন্দ্র রাজ্য সম্পর্ককে নূতন করে বিবেচনা করা। সেই গণতন্ত্রকে সম্প্রসারণের প্রয়োজনে ৪২-তম সংবিধান সংশোধন বাতিল করার আওয়াজ উঠেছে। এগুলিকে আজকে আপনারা সমর্থন করবেন না, অথচ গণতন্ত্র রক্ষা করবেন, গণতন্ত্রের সম্প্রসারণ করবেন? এগুলিই যদি না করেন, তাহলে গণতন্ত্র কিসের জন্য? গণতন্ত্র হচ্ছে শ্রমিক কৃষক খেটে খাওয়া মানুষের লড়াইকে এগিয়ে নিয়ে যাবার জন্য। যা রাজ্যপালের ভাষণের প্রথমের দিকেই আছে এবং তাই আমি এই ভাষণকে এবং এই ভাষণকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানাচ্ছি। কেউ কেউ এখানে আলোচনা করবার চেষ্টা করেছেন যে এই কয়েক মাসের মধ্যে নাকি রাজ্যে কিছুই হয় নি। এমন কি কেউ কেউ এমন পর্যায় পর্যন্ত গেলেন যে, কোনও রাজ্যে তো শত শত প্রাথমিক স্কুল হল না। যারা এই সব কথা বললেন তাদের লজ্জা করল না। আমি তাঁদের জিজ্ঞাসা করি যে, গত ৩০ বছরের মধ্যে একটাও কি সরকারি উদ্যোগে প্রাথমিক স্কুল হয়েছে? আমি হরিপদ বাবু, জনতা পার্টির নেতা, তাঁকে বলব যে, গত কয়েক বছরে কি স্কুল হয় নি? হ্যাঁ, হয়েছে কিন্তু কি রকম স্কুল হয়েছে জানেন, ছাত্র নেই, বিল্ডিং নেই, কংগ্রেসি মাস্তানরা স্কুলের নাম করে স্কুল বোর্ড থেকে মাইনে নিচ্ছে। এই রকম স্কুলগুলি বাতিল করতে হবে এবং অত্যন্ত সুপরিকল্পিত ভাবে যে সমস্ত গ্রামে স্কুল নেই, সেই স্কুলহীন গ্রামগুলিতে স্কুল প্রতিষ্ঠা করতে হবে। সেই পথেই আমরা অগ্রসর হচ্ছি। আমরা জানি অনেক সমস্যা আছে। কিন্তু আপনারাও জানেন যে একটা নড়বড়ে প্রশাসন নিয়ে — যে প্রশাসন নিয়ে ইন্দিরা গান্ধী স্বৈরতন্ত্র কায়েম করেছিল, সেই প্রশাসন নিয়ে কাজ করতে হচ্ছে। সেই কারণে একটু সময় লাগবে। ১৯৭১ সালের শেষ পর্যন্ত আমাদের ১৩ হাজার বিদ্যালয়হীন গ্রাম ছিল। আমরা ধরে নিলাম ঐদিকে যারা বসে আছেন তাঁরা তাঁদের ক্যাডারদের পোষণ করবার জন্য কয়েক

াজার স্কুল করেছেন। তবুও আমাদের কম করে ১০ থেকে ১১ হাজার গ্রামে স্কুল নেই। মামাদের অগ্রাধিকারের ভিত্তিতে গ্রামগুলিতে স্কুল করতে হবে এবং সেই অনুযায়ী আমরা পরিকল্পনা গ্রহণ করে সরকারি উদ্যোগে স্কুল গড়তে যাচ্ছি।

[5-20 — 5-30 P.M.]

শ্রী শাশ্বতী প্রসাদ বাগ মহাশয় তিনি তাঁর ভাষণে বলেছিলেন যে আমরা নাকি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঠকিয়ে টাকা নিয়ে এসেছি, উনি আমাদের ভিখারি ঠাওরেছেন। আমরা ভিক্ষা করে টাকা নিয়ে এসেছি, ফুড ফর ওয়ার্ক স্কীম এর কাজ কর্ম কোথাও হয় নি। কোথায় ব্যথা জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সময় গ্রামের গরিব মানুষদের কাজ কর্ম থাকে না, তাঁরা জোতদারের কাছ থেকে টাকা লোন নেয়। এই লোনের হাত থেকে বাঁচাবার জন্য আমরা তাই ফুড ফর ওয়ার্ক স্কীম চালু করেছি জোতদারদের কাছে যায় নি এবং জোতদাররা ক্ষতিগ্রস্থ হয়েছে এবং সেইজন্যই ওদের ফুড ফর ওর্য়াক এর বিরুদ্ধে চিৎকার শুরু হয়েছে। আমি চ্যালেঞ্জ করছি, আমি বর্ধমান জেলার সাধারণ সম্পাদক। আমি বলছি, বর্ধমান জেলায় যদি একটাও প্রমাণ করতে পারেন যে ফুড ফর ওয়ার্ক এর কাজ হয় নি তা হলে আমি সদস্য থাকব না। আমি বলছি ফুড ফর ওয়ার্কের কাজ হয়েছে এবং কাজ হয়েছে বলেই ওনারা জোতদারের সুরে সুর মিলিয়ে এই বিধানসভায় চিৎকার করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় গত ২ দিনের আলোচনায় আইন শৃঙ্খলার প্রশ্ন উঠেছে। গতকাল কমরেড গোপাল বসু মহাশয় সংখ্যা তত্ব দিয়ে দেখিয়েছেন যে কেন্দ্র শাসিত যে রাজ্য আছে দিল্লি শহর সেখানেও আপরাধের সংখ্যা সবচেয়ে বেশি। এমন কি করল যেখানে কংগ্রেস (পুং) দক্ষিণ পন্থীর মিলিত শাসন আছে সেখানেও পশ্চিম বাংলা থকে অপরাধের সংখ্যা অনেক বেশি। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসল কথা হচ্ছে এই য তাদের আপত্তি অন্য জায়গায়। কেন না আপনারা জানেন যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার দিন থেকে তারা বলেছেন যে আমরা গণতন্ত্রকে সুনিশ্চিত করব কিন্তু সুনীতি বাবুর ল বললেন ভাল কথা কিন্তু আলো নিবিয়ে দিন। আপনারা জেনে রাখুন, পশ্চিম বাংলার মানুষ আলো জ্বালিয়েছে। আর কোনও দিন গুন্ডার রাজত্ব ফিরে আসবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের আসলে বেদনা হচ্ছে এই যে আমরা বন্দি মুক্তি করেছি, আমাদের মাননীয় আইন মন্ত্রী শ্রী হাসিম আব্দুল হালিম বন্দিদের মুক্ত করে দিয়েছেন।

আমাদের মাননীয় আইন মন্ত্রী শ্রী হাসিম আব্দুল হালিম তিনি বন্দিদের মুক্ত করে দিচ্ছেন — মিসা বন্দিদের মুক্ত করে দিচ্ছেন, অন্যান্য যাঁরা মেয়াদী বন্দি তাঁদেরও তিনি মুক্ত করে দিচ্ছেন। ওদের গায়ে লেগেছে। পশ্চিম বাংলার সুসন্তান, যাঁরা জেলখানায় বছরের পর বছর আটকে ছিলেন, তাঁরা হচ্ছেন গণতন্ত্র রক্ষার অতন্দ্র প্রহরী। যাঁরা পাশে থেকে আইন শৃঙ্খলা বজায় রাখবেন সেই গণতন্ত্রের অতন্দ্র প্রহরীদের ঐ দুষমনেরা জেলখানায় ধরে রেখে দিয়েছিল। মাননীয় মন্ত্রী হাসিম আব্দুল হালিম তাঁদের বার করে নিয়ে এসেছেন বলে ওঁরা চিৎকার শুরু করে দিয়েছেন। আশ্চর্য হয়ে গেলাম যে মাননীয় আব্দুস সাত্তার মহাশয় তিনি এখন পুংলিঙ্গ কংগ্রেসে কি স্ত্রীলিঙ্গ কংগ্রেসে আমি জানি না, খবর পাই নি, সেই সাত্তার

সাহেব — শুনেছি তিনি পন্ডিত লোক, তিনি এখানে যে বক্তৃতা দিতে গিয়ে বললেন যে আমি আই. পি. সি. খুঁজে পেলাম না যে কোথায় বন্দি মুক্তি আছে, অর্থাৎ ইন্ডিয়ান পেনাল কোডে বন্দি মুক্তির কোনও কথা নেই। আমি সাত্তার সাহেব কে বলব একটা ধারা ভাল করে পড়ুন — ৩০২ ধারা। ভবিষ্যত আপনার জন্য অপেক্ষা করছে, ঐ ৩০২ ধারা পড়ুন, ঐটা ভাল করে মনে রেখে দিন। আর আপনাদের বুঝে রাখা উচিত যে জেনারেল অ্যামিনেস্টি আছে তাও কারও অজানা নয় — পঞ্চম জর্জের মৃত্যুর পর জেনারেল অ্যামিনেস্টি হয় নি? এত বড় একটা পরিবর্তন যেখানে ৩০ বছরের কংগ্রেসের একচেটিয়া ক্ষমতাকে পাঁকে নর্দমায় নিক্ষিপ্ত করেছে মানুষ, এই রকম একটা পরিবর্তন কেন হবে না? বন্দি মুক্তি হবে না কেন?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় সদস্য একটু আগে বললেন আই. পি. সি.-র ৩০২ ধারা আপনাদের জন্য অপেক্ষা করছে। আপনি ভাল করে জানেন ৩০২ ধারার মানে কি?

**মিঃ স্পিকার ঃ** ইট ইজ নট এ পয়েন্ট অফ অর্ডার। প্লিজ টেক ইওর সিট।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় স্পিকার স্যার, কত নির্লজ্জ এবং বেহায়া হলে ...

(গোলমাল)

এখানে প্রশ্ন উঠেছে যে জজ সাহেবকে সাঁইবাড়ির মামলার জন্য ট্রান্সফার করা হয়েছে। কি বলব বলুন এঁরা বিধানসভার সদস্য। সত্য বাপুলি মহাশয় তিনি দীর্ঘ দিন বিধানসভায় আছেন এবং অসত্য ভাষণে তিনি পটু। আমি তাঁকে বলব বিধানসভার সদস্য হয়ে যখন অসত্য কথা বলবেন তখন একটু পড়াশুনা করে আসুন।

আমাদের মাননীয় মন্ত্রী শ্রী হাসিম আব্দুল হালিম কয়েক দিন আগেই তিনি বিবৃতি দিয়েছেন এবং গত কালও তিনি বললেন যে ঐ ভূপেশ রঞ্জন ভট্টাচার্যকে সরানোর ব্যাপারে রাজ্যের কোনও হাত নাই। কেন্দ্রীয় সরকার তাঁকে নিয়েছেন এবং প্রভিডেন্ট ফান্ডের কমিশনার তাঁকে করেছেন। এদিকে তাঁরা সাঁইবাড়ির নামে চিৎকার শুরু করলেন আমি তাঁদের বলব কি চান — সাঁইবাড়ি ঘটেছে ১৯৭০ সালের ১৭ই মার্চ, ১৯৭১ সালে নির্বাচন হয়েছে এবং বর্ধমান জেলার ২৫টি আসনের মধ্যে ২৪টি আসন আমরা জিতেছি। তারপর ১৯৭৭ সালের নির্বাচনে ২৬টি আসনের মধ্যে ২৫টি আসন আমরা জিতেছি। এঁরা এ সমস্ত কথাবার্তা বলেন, সাঁইবাড়ির ভয়ে আমরা ভীত নই।

মিঃ স্পিকার স্যার, আপনি শুনেছেন যে গতকাল ভোলা সেন — তিনি বলেছেন তিনি মন্ত্রী ছিলেন এবং তাঁর অনেক কর্ম আমরা জানি। তাই মিঃ স্পিকার স্যার, সেই ভোলা বাবুকে বলতে চাই — আমরা জানি পদার্থের ব্যাপারে তিনি একটু বেশি বোঝেন। পদার্থের জারক রসে আমাদের থেকে বেশি জড়িত এবং পদার্থে তিনি আমাদের চেয়ে বেশি পাকা এ

কথা বর্ধমানে ছেলেরা জানে। আমি তাদের বলব। ভোলা বাবু বলতে বলতে খেই হারিয়ে ফেললেন এবং তিনি বললেন যে বামফ্রন্ট সরকার অপদার্থ সরকার। তিনি বলেছেন জিনিসপত্রের দাম নাকি বেড়ে যাচ্ছে, এমন কি নুনের দাম পর্যন্ত বেড়ে গেছে। আমি জানি না গতবারে যখন আমরা এই মিনি বাজেট নিয়ে আলোচনা করছিলাম মানে খাদ্য মন্ত্রী যে বিবৃতি দিয়েছিলেন সেটা পড়ার সৌভাগ্য ভোলা বাবুর হয়েছে কি না, আমি জানি না। কাকে কৈফিয়ত দেব? এই কৈফিয়ত ভোলা বাবুকে দিতে হবে যেখানে অন্যান্য রাজ্যে নুনের কে. জি. ২ পয়সা সেখানে পশ্চিমবঙ্গে নুনের কে. জি. ৪০/৫০ পয়সা?

[5-30 — 5-40 P.M.]

আপনারা জানেন এ পর্যন্ত পশ্চিম বাংলায় নুন আমদানি করা হত কোনও রেকে নয়। নুন আনা হত কোনও জাহাজ বুক করে ও তার জন্য দাম পড়ত ২৫ থেকে ৩০ লক্ষ টাকা। এই টাকা দিয়ে কারবার করবার মতো ৫।৬ জন ব্যবসায়ী আছে। রেলগাড়িতে নুন আনবার উপায় ছিল না। এই প্রথম এই সরকার আলোচনা করেছেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে যাতে করে নুন রেকে করে আনা যায়। এখানে আমাদের পশ্চিম বাংলায় নুনের কে. জি. ৪০।৫০ পয়সা করে আর সেই নুন বাংলাদেশে হল তিন টাকা সাড়ে তিন টাকা। এক্সপোর্ট লাইসেন্স কে দেয়? জ্যোতি বাবু নিশ্চই দেন না। এটা বুঝতে হবে যে কেন্দ্রীয় সরকার সারা ভারতে সব জিনিসের এক রকম দাম করতে পারছেন না বলেই এই অবস্থা। শেষে আমি কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা বলব। এখানে কয়েক দিন ধরে অনেক আলোচনা হয়েছে। এখানে আমাদের পার্টির হরেকৃষ্ণ বাবুর একটা বক্তব্যের কথা বলব। তিনি বলতেন সারা ভারতবর্ষ একটা ফুলের তোড়া। উড়িষ্যা তার ঐতিহ্য সংস্কৃতি ভাষা নিয়ে গড়ে উঠুক, বিহার বাংলাদেশ তেমন তার ঐতিহ্য সংস্কৃতি নিয়ে গড়ে উঠুক। এই ভাবে অনেকগুলি ফুলের সমন্বয়ে একটা চমৎকার ফুলের তোড়া তৈরি হবে। কিন্তু আপনারা যা করছেন তাতে ভারতবর্ষকে ঐক্যবদ্ধ করা যাবে না। সেইজন্য বলব রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে বলিষ্ঠতা আছে। সেই হিসাবে এই ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** স্যার, কোনও বিধানসভার সদস্য বলতে পারেন কিনা যে ৩০২ ধারা আপনার জন্য অপেক্ষা করছে?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ৩০২ ধারা আপনার জন্য অপেক্ষা করছে এটা বলা কি ঠিক এটাই আমার পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ স্পিকার ঃ** আপনার এটা পয়েন্ট অফ অর্ডার নয়। আপনি দৃষ্টি আকর্ষণ করেছেন। আমি বলছি এরূপ করে লাভ কি? আপনারা কেউ কারুর বক্তব্য শুনতে পারছেন না।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের পূর্নাঙ্গ বাজেট অধিবেশন উদ্বোধন করতে এসে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন ও তার উপর কয়েক দিন ধরে

যে বিতর্ক চলেছে সেই বিতর্কের মধ্যে পশ্চিম বাংলার মানুষ বামফ্রন্ট সরকারের কাছে অনেক প্রত্যাশা করেছিল কিন্তু সেই প্রত্যাশায় কুঠারাঘাত করা হয়েছে। আমি বলতে চাই এই যে, পশ্চিম বাংলার বিভিন্ন সমস্যার কথা তিনি বলেছেন, কিন্তু সমস্যা সমাধানের কোনও ইঙ্গিত কোনও জায়গায় পাওয়া গেল না। আমরা ভেবেছিলাম তার বক্তব্যের মধ্যে সুনির্দিষ্ট পরিকল্পনা দেখতে পাব। এই সরকার ৬।৭ মাস শাসন ব্যবস্থায় আছেন, তাদের অভিজ্ঞতা আছে — সেই অভিজ্ঞতার ভিত্তিতে তাঁরা বলেছেন যে তারা কোনও ব্যাপারে অতিরঞ্জনে বিশ্বাস করেন না। ভুয়া প্রতিশ্রুতি দিতে তারা রাজি নন। এই কথা প্রশংসার যোগ্য এবং এই সিমপ্লিসিটির জন্য তাদের ধন্যাবাদ দিচ্ছি। কিন্তু এই সরকার মানুষের আশা আকাঙ্খা পরিস্ফুট করার জন্য এখানে এসেছেন। সেখানে বিনয়ের কথা বললে মুক্তি পাওয়া যায় না। আমার পূর্ববর্তী বক্তা শ্রী প্রফুল্লচন্দ্র সেনকে জোতদার, মহাজনদের দালাল থেকে আরম্ভ করে অনেক কিছুই বললেন। আবার সঙ্গে সঙ্গে এই কথা বললেন যে গণতন্ত্র রক্ষার জন্য তাদের সঙ্গে আমরা আন্দোলন করেছিলাম। কিন্তু সবচেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে গণতান্ত্রিক আন্দোলনের শরিক যদি আমরা হয়ে থাকি তাহলে এই সমস্ত বলার মানে কি? পোস্তা বাজার নিয়ে এই বিধানসভায়ও অনেক বিক্ষোভ হয়েছে। আমরা জানি পোস্তা বাজারে পাইকারি বিজনেস হয়। সেখান থেকে আমাদের গ্রামের লোক এসে মাল নিয়ে যায়। এইভাবে গ্রামের লোকেরা জীবনযাত্রা নির্বাহ করে। কিন্তু আজকে দীর্ঘ ৬।৭ মাস ধরে পোস্তা বাজারকে কেন্দ্র করে যে রাজনৈতিক খেলা চলেছে তাতে লজ্জা হয়। আমার মনে হয় এতদিন ধরে এই সরকার ব্যক্তি স্বার্থে না হলেও দলীয় স্বার্থে পোস্তা বাজারের ধর্মঘটকে কনটিনিউ করে রেখেছিলেন। আপনারা যেভাবে পোস্তা বাজারে ধর্মঘটকে কেন্দ্র করে প্রফুল্লচন্দ্র সেন মহাশয়কে ছোট করবার চেষ্টা করেছেন তাতে আমাদের সকলেরই প্রতিবাদ করা উচিত। এখানে ইন্দিরা গান্ধী গণতন্ত্রকে সমাধি দিতে চেয়েছিলেন, আমরা তাকে বাঁচাবার জন্য সমস্ত ভারতবর্ষব্যাপী জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে আন্দোলন আরম্ভ করেছিলাম। তাতে আপনারাও ছিলেন। কিন্তু আজকে আপনাদের কাছ থেকে গণতন্ত্রের নূতন সংজ্ঞা শুনতে হচ্ছে। ব্লক কমিটির কথা চিন্তা করুন এবং এ বিষয়ে কি অসুবিধা হচ্ছে সেটা দেখুন। ভগবানপুর ১ নং ব্লকের সদস্য আমি। মেদিনীপুরের বাহান্নটি ব্লক আছে। আপনারা ব্লকে ৬ জন করে সদস্য করে দিয়েছেন। আমি ১টা ব্লকের কথা বলি। এর মধ্যে ৪ জন সি. পি. এম., একজন বিপ্লবী বাংলা কংগ্রেস, আর একজন ফরোয়ার্ড ব্লক। অর্থাৎ সব জায়গায়ই ঐ চার না হয় পাঁচ এরূপ ভাবে সি. পি. এম. সদস্য আছেন।

[5-40 — 5-50 P.M.]

আপনারা গণতন্ত্রের কথা বলেন অথচ লেফটফ্রন্টের নাম করে ৬ জন সদস্য দিয়ে দিলেন। যদি সমস্ত কনস্টিটিউয়েন্ট পার্টির একটা করে লোকের নাম দিতেন তাহলে সাধুবাদ জানাতাম। কিন্তু তা করেন নি। একটা রহস্যের কথা বলি — আমাদের ব্লক কমিটির সেদিন মিটিং হয়েছিল, সেখানে ফ্রন্টের ৬ জন সদস্য ছিলেন। সেখানে ফ্রন্ট শব্দের অর্থ কি জানতে চাইলাম। আমরা বললাম এই ফ্রন্ট শব্দটা আপনারা প্লুরালে ব্যবহার করছেন কেন? আমি যদি সিঙ্গুলারে ব্যবহৃত হয় কালেকটিভ নাম্বার বলে তাহলে ফ্রন্ট শব্দটা প্লুরালে কি করে ব্যবহৃত হবে? তাঁরা বললেন মেম্বারস অব দি লেফটফ্রন্ট। লেফটফ্রন্টের প্লুরাল নাম্বার ধরে

তাঁরা মানে করতে শুরু করলেন। আমরা তার জন্য ক্লারিফিকেশন চাইলাম, রেজলিউশন করলাম, প্রতিবাদ করলাম, কিন্তু সেই রেজলিউশন, প্রতিবাদ কোথায় গেল জানি না, গভর্নমেন্টের কাছ থেকে এখনও কিছু পেলাম না যে কেন ৬ জন মেম্বার দেওয়া হয়েছে। আপনারা গণতন্ত্রের নামে অগণতান্ত্রিক কাজে লিপ্ত হয়েছেন। লেফটফ্রন্টের নাম করে আপনারা ৬ জন সদস্য দিলেন, কংগ্রেসের ১ জন, জনতার ১ জন, সি. পি. আই.-এর ১ জন দিলেন। আপনারা যখন গণতন্ত্রের কথা বলছেন তখন গণতন্ত্রের নরমস মেনে চলতে হবে। সেটা যদি না মেনে চলেন তাহলে দুর্ভাগ্যের বিষয়। সিমিলারলি ল্যান্ড ডিস্ট্রিবিউশন কমিটি করে সেখানেও মেম্বারস অব দি লেফটফ্রন্ট একই সুকৌশলে বামফ্রন্ট সরকারের ৬/৭/৮/১০ জনকে দিয়ে দিলেন। আমাদের কাছে গভর্নমেন্টের তরফ থেকে এখনও কোনও চিঠি যায় নি। হয়ত আমাদের দলের ১ জন, কংগ্রেসের ১ জন, সি. পি. আই.-এর ১ জন থাকবে, গভর্নমেন্টের রেভেনিউ অফিসার থাকবেন। এইভাবে সাব-কমিটি যা তৈরি করছেন তাতে আপনাদের যদি সংখ্যা গরিষ্ঠতা থাকে তাহলে সেখানে আমাদের থেকে লাভ কি? আমরা এর প্রতিবাদ করেছি। তারপর পঞ্চায়েত কমিটির নির্বাচন ওভার ডিউ হয়ে গিয়েছিল, সেটা পঞ্চায়েত কমিটির দোষ নয়, আপনারা নির্বাচন করতে পারলেন না কেন? যাঁরা এর আগে সরকারে ছিলেন তাঁদের দায়িত্ব নেওয়া দরকার ছিল এবং এখন যাঁরা সরকারে আছেন তাঁদের দায়িত্ব নেওয়া দরকার। তা না হলে কাজ কে করবে? বি. ডি. ও. যাবে রেভেনিউ অফিসার এর কাছে, ফুড ডিপার্টমেন্টের অফিসার যাবেন ৬ জন লেফটফ্রন্টের সদস্যদের কাছে, এম. এল. এ.-র পক্ষে সপ্তাহে ২/৩টি ব্লক ঘুরে ঘুরে রিলিফ ডিস্ট্রিবিউশন করা কষ্ট সাধ্য। একজন রিপ্রেজেনটেটিভ তিনি ব্লক কমিটির সদস্য, রিলিফ কমিটির সদস্য, রিলিফের লিস্ট তৈরি করে রিলিফ ডিস্ট্রিবিউশন তাঁর পক্ষে সম্ভব নয়। এই যে সাব-কমিটিগুলি তৈরি করছেন এগুলি খুব অগণতান্ত্রিক উপায়ে করা হচ্ছে। পঞ্চায়েতকে ডিফাংক্ট করে রাখা হল। গণতন্ত্রের নামে আপনারা কেবলমাত্র অগণতান্ত্রিক কাজে ব্যস্ত হয়ে পড়ছেন। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন-এ অগণতান্ত্রিক কাজ করা হয়েছে, ৪টি ইউনিভার্সিটিকে সুপারসেশন করে দিয়েছেন। সেখানে সিনেট, সিন্ডিকেট লিগ্যালি কনস্টিটিউটেড বডি ছিল, ইলেকটেড বডি ছিল, তাকে সুপারসেশন করে দিলেন। সেগুলিকে ইলেকশন করে যদি তাকে নূতন করে করা যায় তাহলে নিশ্চয়ই তার একটা মূল্যবোধ থাকবে। কিন্তু তা না করে অগণতান্ত্রিক কাজ সেখানে শুরু করে দিলেন। আপনারা ভুল পথে পরিচালিত হচ্ছেন, সমালোচনার সম্মুখীন হচ্ছেন। এই প্রসঙ্গে বলি যে বেকার সমস্যা সমাধানের পথ আপনারা বলেছেন রাজ্যপালের ভাষণের মাধ্যমে। তার ৭০/৩০ পারসেন্টেজ আপনারা একটা করেছেন।

এই যে থার্টি পারসেন্ট চাকুরির কথা বলা হয়েছে তাতে দেখছি ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত গণতান্ত্রিক আন্দোলনে যারা মারা গেছে তাদের পরিবারের একজনকে এই চাকুরি দেওয়া হবে। আমার বক্তব্য হচ্ছে ১৯৭০ সালের পূর্বে যারা গণতান্ত্রিক আন্দোলনে নিহত হয়েছে তাদের কথাও আপনারা ভাবুন। দেশকে স্বাধীন করবার জন্য যাঁরা সংগ্রাম করেছেন, বৃটিশ সাম্রাজ্যবাদকে তাড়াবার জন্য যাঁরা সংগ্রাম করেছেন তাঁদের কথা আপনারা ভাবুন, তাঁদের পরিবারের একজনের কথা আপনারা ভাবুন। তাছাড়া এই যে ৮ লক্ষ উদ্বাস্তু রয়েছে তাদের কথা আপনারা ভাবুন, নিঃস্ব, দরিদ্র এবং যাদের পরিবারে একজনও উপার্জনশীল

লোক নেই তাদের কথা আপনারা ভাবুন। সিদ্ধার্থ রায়ের আমলে তাঁরা নানা রকম কথা বলেছিলেন এবং তাঁরা একটা পার্টি কমিশন তৈরি করেছিলেন যার ভিত্তিতে দেখা গেছে শিব গড়তে তাঁরা বাঁদর তৈরি করেছেন এবং সেইজন্য মানুষ তাঁদের সরিয়ে দিয়েছে। বেকারদের চাকুরি দেবার ব্যাপারে এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ পদ্ধতি কিভাবে হবে তার একটা বিস্তৃত বিবরণ দেওয়া হয়েছে। আমার বক্তব্য হচ্ছে এটা খতিয়ে দেখুন এবং সেইভাবে চলুন। আপনারা যে সমস্ত এমপ্লয়মেন্ট দেবেন সেগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমেই দেওয়া উচিত, দলের স্বার্থে কিছু করা উচিত নয়। আমার দলের পক্ষ থেকে আমার বক্তব্য হচ্ছে আপনারা এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে একটা নাম রেকর্ড করাবার যন্ত্র হিসেবে বিবেচনা না করে তার প্রোপার ইউটিলাইজেশনের প্রয়োজনীয়তা অনুভব করুন। আমরা জানি বামফ্রন্ট সরকারের কতগুলি প্রতিশ্রুতি ছিল এবং এটাও আমরা জানি তাঁরা কৃষি ঋণ এবং অন্যান্য ঋণ যে সমস্ত ছিল তারজন্য আন্দোলন করেছেন। কিন্তু আজকে গদীতে এসে সেই সমস্ত কথা কিন্তু ভুলে গেলে চলবে না। বিভিন্ন সময় যে বন্যা হয়েছে এবং খরা হয়েছে সেগুলি আপনাদের বিবেচনা করতে হবে। আমার এলাকায় দীর্ঘ ৭/৮ বছর ধরে বন্যা হয়েছে এবং বন্যা বিধ্বস্ত এলাকা বলে তাকে বর্ণনা করা হয়েছে এবং আমরা দেখেছি এই বন্যার ফলে প্রচুর ফসল নষ্ট হয়েছে। এই সমস্ত জায়গার ঋণ কেন আপনারা মকুব করবেন না? আমি কন্টাই সাব-ডিভিসনের কথা বলছি, সেখানে দেখছি তহশীলদাররা লাল, নীল রংয়ের কাগজ সাপ্লাই করছে এবং দেখা যাচ্ছে অনেকে ঋণ নেয় নি কিন্তু তাদের উপরেও নোটিশ জারি করা হয়েছে আবার অনেকে ঋণ পরিশোধ করে দেওয়া সত্ত্বেও তাদের উপর ঋণের নোটিশ গেছে। আমি এই ব্যাপারে একটা উদাহরণ দিচ্ছি, আমার বন্ধু প্রভাত মন্ডলের বাবা ৪০০ টাকা ঋণ নিয়েছিল এবং তার মধ্যে ৩০০ টাকা সে শোধ করেছে। নিয়ম অনুসারে সে ২৫ পারসেন্ট ছাড় পাবে অর্থাৎ বলা যায় সমস্ত টাকা তার শোধ হয়ে গেছে। কিন্তু আশ্চর্যের বিষয় প্রভাত বাবুর কাছে নোটিশ গেছে যে তোমার কাছে ঋণ রয়েছে সুদ সহ ৪৮০ টাকা। এরকম আরও বহু ঘটনা রয়েছে। কন্টাই সাব-ডিভিসনের যে রিপোর্ট রয়েছে তাতে আমার বক্তব্য হচ্ছে সামান্য ঋণ যেগুলো রয়েছে সেগুলি আপনারা ছাড় দিন, সেই ঋণ মকুব করবার ব্যবস্থা করুন। তারপর, ল্যান্ড রিফর্ম সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে রাজ্যপালের ভাষণে। এখানে আমার বক্তব্য হচ্ছে আপনারা পার্সন্যাল কাল্টিভেশনের যে ডেফিনেশন দিয়েছেন সেটা কিন্তু অত্যন্ত সাংঘাতিক। আপনারা বলেছেন, —

Personal cultivation shall not include cultivation by servants or labourers on wages payable in cash or in kind or being not shared of the produce or both.

এই যে কথা আপনারা বলেছেন তাতে গরিব চাষী, প্রান্তিক চাষী, মধ্যবিত্ত সকলেই কিন্তু বিভ্রান্ত। পার্সন্যাল কাল্টিভেশনের ডেফিনেশন যদি এই হয় তাহলে আমরা কোথায় গিয়ে দাঁড়াব? তারপর, কৃষি লেবারদের মজুরি ৮ টাকা নির্ধারিত করেছেন, কিন্তু দেখা যাচ্ছে তাদের সেটা দেওয়া হচ্ছে না। তাদের জন মজুরি হিসাবে নেবেন না তাহলে তাদের সংসার চলবে কি করে। আপনাদের সরকার কি তাদের ৮.১০ পয়সা হিসাবে ৩৬৫ দিন দেবেন?

তাই আমি বলছি যে এই রাজ্যপালের ভাষণের উপরে আমরা যে বিতর্ক করছি, এই সব কারণে আমরা জনতা পার্টির পক্ষ থেকে এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী যামিনীকিশোর মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করি, স্বাগত জানাই এবং তাকে ধন্যবাদ জানাই। গণতান্ত্রিক নীতিকে সম্মান দিয়েই তাঁর ভাষণে জনসাধারণের বাস্তব ইচ্ছারই প্রতিফলন হয়েছে। বাস্তব পক্ষে জনসাধারণের রায়ের গুরুত্বকে রক্ষা করেই বামফ্রন্ট সরকার যে কর্তব্য করে চলেছেন সেই সব কথাই তো রাজ্যপালের ভাষণে আছে। অন্যান্য পার্টিকে বুঝবার জন্য অনুরোধ জানাই, বিশেষ করে জনতা পার্টিকে, যদি ডেমোক্রাটিক প্রিন্সিপলস আপনারা মেনে চলেন তাহলে ওপিনিয়ন অব দি মেজোরিটি মাস্ট বি সাপর্টেড বাই দি মাইনোরিটি। সুতরাং পেশেন্টলি সেটা মেনে নিতে হবে। আমি সব সময়েই দেখতে পাচ্ছি এবং যেকথা তাঁর বক্তব্যের মধ্যে খুব প্রকট হয়ে উঠেছে এই বামপন্থী সরকারের যে কার্যকর ব্যবস্থা অর্থাৎ আমাদের দেশের মেহনতি মানুষের কি করে উন্নতি করা যাবে এই সীমাবদ্ধ ক্ষমতার ভিতরেই তারই কথা প্রতিফলিত হয়েছে। রাজ্যপালের ভাষণের উপর কিছু কিছু তিক্ত বক্তব্য রাখা হয়েছে। শিক্ষিত সম্প্রদায় সম্পর্কে, আমাদের পন্ডিতদের সম্পর্কে আমাদের খুব তিক্ত অভিজ্ঞতা আছে। ব্রিটিশ যুগে আমরা দেখেছি যে সব আই. সি. এস. অফিসার ছিল তারা ফার্স্ট বয়, সেকেন্ড বয় ইউনিভার্সিটির, তারা সব সময়েই ব্রিটিশ সরকারকে সমর্থন করেছে। সুতরাং পন্ডিতদের সম্পর্কে আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে। এদের বিবেক স্বার্থ দ্বারা ঢাকা। "ধূমেনাব্রিয়তে বহ্নি যথা দর্পো মলেন চ।" এটা গীতার কথা, অর্থাৎ ধূমের দ্বারা যেমন অগ্নি ঢাকা পড়ে এবং ময়লা দ্বারা আয়নার ঔজ্জ্বল্য ঢাকা পড়ে তেমনি এই সব পন্ডিতগণের শ্রেণী স্বার্থের দ্বারা বিবেক ঢাকা। এই সব লোকই আমাদের দেশের জাতীয় আন্দোলনকে দমন করেছে। তারই সমর্থনে স্টেটসম্যান লিখেছিল বেস্ট অ্যাপ্লিকেশন ফর ওয়াস্ট কজেস। এখানে আমরা দেখতে পেয়েছি যে আমাদের সরকার বহু রাজবন্দিকে ছেড়ে দিয়েছেন, আরও অনেককে মুক্তি দিতে চলেছেন এবং তার যথাযথ নির্দেশ দেওয়া হয়েছে। যাঁদের বন্দি জীবনের তিক্ত অভিজ্ঞতা নেই তাঁরা বন্দিদের মুক্তির গুরুত্ব বুঝবেন না, দি উয়ারার্স বেস্ট নো হোয়ার দি সু পিনচেস। নিপীড়ন ও সন্ত্রাসের অবসান, তদন্ত কমিশন গঠন, এগুলি প্রতিশ্রুতি পালন নিশ্চয়ই ক্ষমতার বিকেন্দ্রীকরণ, কেন্দ্র রাজ্যের ক্ষমতার সুষ্ঠু বন্টন প্রভৃতি স্লোগান বামফ্রন্ট পশ্চিমবঙ্গের বামফ্রন্ট এবং বামফ্রন্ট সরকার ক্লাশ ফাইভ এবং সিক্স পর্যন্ত ফ্রি করেছেন এবং ক্লাশ এইট পর্যন্ত ফ্রি হবে। এগুলি প্রতিশ্রুতি পালনের মধ্যে পড়ে এবং এগুলি নিশ্চয়ই প্রগতির পদক্ষেপ। তারপর ফুড ফর ওয়ার্ক — বহু সংখ্যক গ্রাম্য বেকারকে ২/৩ মাস কাজ দিয়েছেন, ফসল কাটার কাজ তারা পেয়েছে। এটা কি বেকারদের সাহায্য নয়? আগে যে ক্ষমতা এম. এল. এ.-দের যে ক্ষমতা ছিল না আজকে লেফটফ্রন্ট আসায় তারা সেই সব কাজ করার সুযোগ পাচ্ছেন। উদ্বৃত্ত জমি, বেনামী জমি উর্দ্ধারের ব্যবস্থা, এগুলি কংগ্রেসই করে গিয়েছে। আপনারা জানেন ১৯৫৪ সালের সেন্ট্রাল গভর্নমেন্টের সার্কুলার —

Tillers of the soil will be the proprietor of the land.

এই ঘোষণা আজও আমার মনে আছে। সমস্ত দেশে সমস্ত শিক্ষা কেন্দ্রে সেন্ট্রাল গভর্নমেন্ট বুকলেট পাঠিয়েছে, তাই এত উষ্মা কেন? ভূমিহীন কৃষকদের মধ্যে জমি বিলি করতে হবে, সেই জমি যাদের কাছে তাদের কাছ থেকে অধিগ্রহণ করতে হবে, এটা কংগ্রেসি আইন। আপনি জানেন রাজ্যপালের ভাষণের মধ্যে একটি বিষয়ে ক্ষোভ আমাদের আছে, সেটা এই যে আমাদের জেলা পশ্চিমবঙ্গের চেয়ে অনুন্নত জেলা, সেই জেলার প্রতি রাজ্যপালের দৃষ্টি থাকা উচিত ছিল। এটা খুব পরিষ্কার কথা। আপনি জানেন শ্রমিক ইউনিয়নকে চরম অবস্থার মধ্যে ফেলা হয়েছিল, তাদের সম্পর্কে জনতা সরকার ভূতলিঙ্গম কমিশন করেছেন, তাতে তাদের বেতন বৃদ্ধির সম্বন্ধে ষড়যন্ত্র আছে। ছাঁটাই বন্ধ হয়েছে পশ্চিমবঙ্গে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে এমপ্লয়মেন্ট দেওয়া হবে, একথা ঘোষণা করা হয়েছে। ১৯ থেকে ২৯ পর্যন্ত সমস্ত জায়গায় পুনর্গঠন, ডেভেলপমেন্টের কথা লেখা আছে, তা সত্ত্বেও ওঁরা কোনও প্রতিকার দেখতে পেলেন না, এতে আমি আর কি বলব। তাঁরা এটাকে কিভাবে দেখছেন? লোডশেডিং সম্বন্ধে আমি কিছু নিবেদন করতে চাই। কংগ্রেসি আমলে অতিরিক্ত লোক নিয়োগ করা হয়েছে, কিন্তু তারা কাজ করে না। আমার জেলাতে যে ইলেক্ট্রিক কারখানা আছে, সেখানে এই সমস্ত শ্রমিকরা সারা দিন বসে থাকে, কাজ করে না, ইঞ্জিনিয়াররা তাদের কন্ট্রোল করতে পারছেন না। এতে আমাদের লোক ক্ষেপে গিয়েছে, তারা বলছে এইভাবে কাজ না করে যদি আমাদের সরকারকে অপদস্ত করবার চেষ্টা করে, তাহেল তাদের হাত ধরে টেনে নিয়ে আসা হবে। এই কারণেই লোডশেডিং হচ্ছে এবং বিদ্যুৎ ঠিকমতো উৎপন্ন হচ্ছে না। একটা অবশ্যম্ভাবী সুবিধা দেখা দিয়েছে, যুক্তফ্রন্ট সরকার, বামফ্রন্ট সরকার ক্ষমতা গ্রহণ করার পর উত্তরবঙ্গের পরিবহন ব্যবস্থার উন্নতি হয়েছে, আগে চাকা এবং টায়ারের নাম করে অনেক টাকা জুয়াচুরি হচ্ছিল, আমাদের পরিবহন মন্ত্রীকে ধন্যবাদ যে এখন ঠিকমতো গাড়ি চলছে, এখন উত্তরবঙ্গের পরিবহন ব্যবস্থা অনেক সুষ্ঠু হয়েছে। এখানে নবকুমার বাবু আছেন, তাঁর একথা বলা উচিত ছিল, কেন না তিনি তো সেখানে থাকেন। লেভির ব্যাপারে বিপুল সংখ্যক লোককে ধরা হত, তাদের হ্যারাস করা হত, আমাদের বামপন্থী সরকার রক্ষা করেছেন, ৩০ বিঘা পর্যন্ত লেভি লাগবে না। দেশে প্রচুর ধান চাল আছে, কোন ভাবনা নাই, আমাদের যাঁরা নিন্দা করেন, তাঁরা ভুল করবেন। শোষণ ভিত্তিক সমাজ ব্যবস্থা আমাদের সীমিত ক্ষমতা, এই সমস্যার কথা কেউ বলছেন না।

এই সমস্ত কথা চিন্তা করুন, এই সমস্যার কি করে সমাধান করবেন সেকথা চিন্তা করুন। আপনাদের একথা আমি গ্যারান্টি দিতে পারি আমরা সব জায়গায় গিয়েছি, সব দলের কাছে আপীল রেখেছি, আপনারা অতীতের তিক্ত স্মৃতি ভুলে যান, আসুন মানুষের কি করে সেবা করতে পারি দেখি। এই উত্তাল আহ্বান জানিয়ে বলতে চাই, প্রতিটি মিটিং-এ একথাই বলতে চাই যে আমরা ভূষি কেলেঙ্কারীর মতো কেলেঙ্কারী হতে দেব না, সারা দেশে কো-অপারেটিভ সোসাইটি নিয়ে কোন কেলেঙ্কারী হতে দেব না কিছুতেই। আসুন সকলে সমস্ত শক্তি এবং সম্পদের সদব্যবহার করি, দেশকে সেবা করি। অতীতের তিক্ত সমালোচনা ভুলে যান, সমালোচনার জন্য সমালোচনা করবেন না, আমরা দেশের সেবা করতে চাই। এই

আহ্বান জানিয়ে, রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী গৌরাঙ্গ সামন্ত :** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে এই কথা বলতে চাই যে, আমাদের বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে যথেষ্ট কাজ করেছেন এবং সেকথা রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। গণতন্ত্র পুনঃপ্রতিষ্ঠা করবার জন্য আমাদের সরকার ৬ হাজার ৩১৩ জন মিসা বন্দিকে মুক্তি দিয়েছেন, ১৪ হাজার ৬২৮ জনের বিরুদ্ধে কেস প্রত্যাহার করেছেন এবং ১৯৭৫ সাল পর্যন্ত-আগেকার সরকার যে রাজনৈতিক হত্যা করেছেন এবং ক্ষমতার অপব্যবহার করেছেন তার তদন্তের জন্য ৩টি কমিশন গঠন করেছেন এবং ট্রেড ইউনিয়ন অধিকার ফিরিয়ে দিয়েছেন। আমাদের সরকার ১১ কোটি টাকা যা খরচ করছেন সেটা দেশের কৃষি ভিত্তিক উন্নয়নমূলক কাজে লাগছে এবং এর দ্বারা দেশের গরিব লোকের উপকার হবে সেইজন্য আমি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর, মেদিনীপুরে বিশ্ববিদ্যালয় স্থাপনের যে সিদ্ধান্ত নিয়েছেন তার জন্য আমি কৃতজ্ঞ। কিন্তু এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্য হরিপদ বাবুর কথায় দুঃখ পেলাম। তিনি বললেন, আমাদের দেশে প্রাথমিক শিক্ষা যখন কম তখন এটা এখন করার প্রয়োজন নেই। আমি বুঝতে পারছি না তিনি কি চান না আমাদের মেদিনীপুরে একটা বিশ্ববিদ্যালয় হোক? তারপর, ৪টি বিশ্ববিদ্যালয়ের কমিটি যে ভেঙ্গেছেন তার জন্য আমি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি কারণ এদের মাধ্যমে অনেক দুর্নীতি হয়েছে, এঁরা গণটোকাটুকি প্রভৃতি অনেক খারাপ কাজকে প্রশ্রয় দিয়েছে। এই ব্যাপারে আমি একটা উদাহরণ দিচ্ছি। কন্টাই সাব-ডিভিসনের ৩টি কলেজ অ্যাফিলিয়েশনের জন্য দরখাস্ত করে, মুগবেরিয়া, বাজকুল এবং পালপাড়া। কিন্তু আমরা দেখলাম এর মধ্যে শুধু বাজকুল কলেজটিকে ইন্সপেকশন করা হল এবং রিপোর্টে বলা হল কন্টাই সাব-ডিভিসনে অন্য কলেজের দরকার নেই, শুধু বাজকুলে কলেজ হলেই চলবে। ইন্সপেকশন টিমের মেম্বার ছিলেন সিন্ডিকেট মেম্বার, অনিল ব্যানার্জি। আমরা দেখলাম যেদিন রিপোর্ট দিলেন সেই দিনই তিনি গভর্নর নমিনেশনে এম. এল. সি. হলেন। এই হচ্ছে অবস্থা। আমরা দেখেছি গণটোকাটুকি প্রভৃতি যত রকম নিকৃষ্ট কাজ আছে সেগুলি এই সমস্ত কমিটির মাধ্যমে হয়েছে এবং সেইজন্যই তাদের বাতিল করা হয়েছে। তারপর, অশিক্ষক কর্মচারিদের বেতন দেবার দায়িত্ব সরকার নিয়েছেন বলে আমরা সকলেই খুব আনন্দিত হয়েছি। এঁরা ঠিকমতো বেতন পেতেন না, কলেজের প্রিন্সিপ্যাল এবং গভর্নিং বডির উপর এঁদের নির্ভর করতে হত। কাজেই যে ব্যবস্থা অবলম্বন করেছেন তার জন্য আমরা খুবই আনন্দিত হয়েছি। তারপর প্রাথমিক শিক্ষাকে ভাল করার জন্য আমাদের প্রাথমিক শিক্ষা বিভাগ চেষ্টা করছেন এবং ক্লাশ সিক্স পর্যন্ত ফ্রি এডুকেশন করেছে এবং ক্লাশ এইট পর্যন্ত নেকস্ট ইয়ারে করবেন, সেজন্য আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। তারপর দেখছি কেন্দ্র এবং রাজ্য সম্পর্ক বিষয় নিয়ে জনতা পার্টি এবং কংগ্রেস বিরোধিতা করছে। পার্লামেন্টের নির্বাচনের পর যখন বিধানসভার নির্বাচন হচ্ছিল তখন তাঁরা প্রচার করেছিলেন কেন্দ্রে যে সরকার রয়েছে, তাঁদের ভোট দিলে রাজ্য অনেক আর্থিক সাহায্য পাবে।

তারপর আবার প্রচার করছেন দু' দলীয় গণতান্ত্রিক ব্যবস্থা — এই দু' দলীয় গণতান্ত্রিক ধাঁচে আসা উচিত এই মনে করছেন এবং এই ভাবে প্রচার করছেন। বহু দলীয় গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। তাকে সুষ্ঠু ভাবে পরিচালনা করার জন্য, সফল করার জন্য আমাদের সরকার কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা তুলছেন। এতে কেন্দ্রও শক্তিশালী থাকবে এবং রাজ্যগুলিও শক্তিশালী হবে এবং মুখবন্ধে যুক্তরাষ্ট্রীয় কথা লেখা থাকবে। সেই জন্য অনেকেই সরকারকে ধন্যবাদ জানাচ্ছেন, জাতীয় স্তরে আলোচনা চালাতে চেষ্টা করছেন এবং যেখানে কংগ্রেস ও জনতা পার্টির চীফ মিনিস্টার ক্ষমতায় আছেন সেখানে তারা সমর্থন করছেন, যেখানে ক্ষমতায় নেই, সেখানে দেখা যাচ্ছে বিরোধিতা করছেন। হঠাৎ সেসনিস্ট ইত্যাদি কারণে বিরোধিতা করছেন। যেখানে ক্ষমতায় আছেন সেখানে আলোচনা হওয়া দরকার বলে মনে করছেন। অতএব ওদের উদ্দেশ্য কি সেটা বোঝা যাচ্ছে। মাননীয় রাজ্যপাল যে সংক্ষিপ্ত ভাষণ দিয়েছেন তার মধ্যে সব কিছু উল্লেখ আছে, সেই ভাষণকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ চেয়ারম্যান ঃ** মাননীয় সদস্যগণ, নির্দিষ্ট সময় অনুযায়ী ৬-১২ মিনিটে সভার কাজ শেষ হয়ে যাবার কথা। তালিকায় এখন যেসব ব্যক্তির নাম আছে তাদের বক্তৃতা শেষ হতে আরও কিছু সময়ের প্রয়োজন। তাই এই হাউস পরিচালনা নিয়মাবলির ২৯০ ধারা অনুযায়ী আজকের সভার সময়সূচি আরও এক ঘন্টা বাড়াবার প্রস্তাব করছি, আশা করি আপনারা এতে সম্মতি দেবেন।

**(ভয়েস ঃ হ্যাঁ, স্যার, আমরা (সমবেত কণ্ঠে) সম্মতি জানাচ্ছি)**

আপনাদের সকলের সম্মতি অনুযায়ী আরও এক ঘন্টা সময় বাড়ানো হল।

**শ্রী বনমালী দাস ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। রাজ্যপাল তাঁর ভাষণে যে সমস্ত বক্তব্য রেখেছেন তাতে দেখা যাচ্ছে মাননীয় কংগ্রেস বেঞ্চ এবং জনতা বেঞ্চের সদস্যগণ বিরোধিতা করে বক্তব্য রাখছেন। তাঁরা বলছেন এই ভাষণের মধ্যে জনসাধারণের কোনও কল্যাণ মূলক কাজের ইঙ্গিত নেই, অর্থাৎ বামফ্রন্ট সরকার জনসাধারণের কোনও কল্যাণ মূলক কাজ করতে চায় না — এই ভাব তাদের মধ্যে দেখা যাচ্ছে। কিন্তু গত অধিবেশনে এই হাউসে আমরা দেখেছি যখন ল্যান্ড রিফর্মস অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট হয় তখন জনতা দলের সদস্যগণ এবং কংগ্রেস দলের সদস্যগণ একটি বিষয়ে অর্থাৎ ভাগ চাষীদের স্বার্থ রক্ষার ক্ষেত্রে বিরোধিতা করে এই সভা থেকে চলে গিয়েছিলেন, সভা থেকে ওয়ার্ক আউট করেছিলেন। সুতরাং সেদিন থেকেই আমরা তাদের কথা বুঝতে পেরেছি। তারা জনসাধারণের যে প্রতিশ্রুতি দিয়ে এই সভায় এসেছেন — তবে এটা ঠিক আজকে কেন্দ্রে জনতা সরকার প্রতিষ্ঠিত আছে, তারা সেই প্রতিশ্রুতি কতখানি রক্ষা করছেন — আমি তাদের বলব আপনারা এই সম্পর্কে একটু চিন্তা করবেন এবং এই সম্পর্কে তাদের ভাবা উচিত। অতীত দিনের কার্যকলাপ তাদের চিন্তা করা উচিত। তারা নিশ্চয় জানেন আজকে যারা কংগ্রেস দলে আছেন তাদের সংখ্যা

নিশ্চয় লক্ষ্য করছেন — কি কারণে তাদের সংখ্যাটা আজকে সঙ্কুচিত হয়েছে সেটাও নিশ্চয় লক্ষ্য করেছেন। আজকে আবার এই সংখ্যাটা দ্বিধা বিভক্ত হয়েছে। আমি তাই অনুনয় করে বলি যা কিছু ভাল কাজ জনসাধারণের কল্যাণ মূলক কাজ চান সেটা করে দেখান এবং এই ভাষণের মধ্যে কল্যাণ মূলক কাজ-এর কথা উল্লেখ আছে কিনা এবং কল্যাণ মূলক কাজ করা যায় কিনা সেটা সম্পর্কে তারা চিন্তা করুন। রাজ্যপাল তাঁর ভাষণের একটি জায়গায় বলেছেন "যে ধান চাষ করবে, সেই ধান কাটবে"। আপনারা জানেন চাষের মরশুমে ফ্রন্ট সরকার এই নীতি ধার্য করেছিলেন "যে চাষ করবে সেই ধান কাটবে"।

যে, চাষ করবে সে ধান কাটবে এবং সেই মতো যে চাষ করেছে সে ধান কেটেছে। আমরা দেখেছি এই নিয়ে ধান কাটার মরশুমে বিভিন্ন জায়গাতে বিরোধ বাঁধাবার চেষ্টা করা হয়েছিল কিন্তু খুব সঠিক ভাবেই এটা রূপায়ণ করতে পারা গিয়েছে। তবে কোনও ক্ষেত্রেই যে একেবারে ঝগড়াঝাটি হয় নি তা নয় তবে সেটা হয়েছে অন্য কারণে। সেখানে পূর্বেকার যে নিয়ম ছিল অর্থাৎ জোতদাররা কৃষকদের চাষ করা জমির ধান তুলে নিতেন সম্পূর্ণ ভাবে এবং চাষীদের মারপিঠ করে খুন, জখম করতেন এবারেও আমরা দেখেছি তারা সেই চেষ্টা করেছিলেন। আমরা দেখেছি, বীরভূম জেলার জুনিতপুর নগরশোল গ্রামে সোনাই দাস — যখন সেই ভাগচাষী তার ভাগ চাষের জমির ধান তুলতে যায় তখন সেখানে জমিদার জোতদারের দল কংগ্রেসি এবং জনতা পার্টির নেতাদের সহায়তায় বা সহযোগিতায় বিভিন্ন গ্রাম থেকে গুন্ডাবাহিনী নিয়ে এসে তাদের উপর আক্রমণ চালায়। সেখানে এমন কি আসানসোল এবং রাণীগঞ্জ এরিয়া থেকেও গুন্ডা নিয়ে আসা হয়েছিল এবং তার উপর অত্যাচার করে তাকে খুন করা হয়েছিল। সেখানে তার ধান কেটে নেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ বলেছেন, কড়েয়া গ্রামে নাকি জোতদারের জমির ধান ভাগচাষী লুঠ করেছে। আমি ত'কে ঘটনাটি ভাল করে তদন্ত করে দেখতে বলছি। স্যার, সেখানে জোতদার ভাগচাষীর ধান তোলবার চেষ্টা করেছিল। কিন্তু অত্যন্ত আনন্দের কথা এবং সুখের কথা যে সেখানকার ব্লক কমিটি সেটা প্রতিহত করে যারা চাষ করেছিল তাদের বাড়িতে তা তুলতে সাহায্য করেছে। কিন্তু স্যার, পরবর্তীকালে আমরা দেখেছি, সেখানে জোতদার ভাগচাষীর মাথা ফাটিয়ে রক্ত ঝরিয়েছে এবং তাকে জমি থেকে উচ্ছেদ করবার চেষ্টা করেছে। নানুর থানার বিভিন্ন জায়গা এবং লাভপুর থানার বিভিন্ন জায়গায় এসব ঘটেছে। স্যার, নানুর থানার পাপুরীতে যেখানে ১৬টি জোতদার ৩।। হাজার বিঘা জমির মালিক সেখানে সেই জোতদাররা ৭ বিঘা জমির ধান জোর করে তুলে নিয়ে এসেছে। সেখানে ব্লক কমিটি সামগ্রিক ভাবে না হলেও আংশিক ভাবে সেই জমির ধান ভাগচাষীর ঘরে তুলে দিতে সক্ষম হয়েছে। এসব ঘটনা ঘটেছে আমরা দেখেছি। স্যার, ওরা দীর্ঘ দিন ধরে যে কাজ করে এসেছেন — জোতদারের ঘরে ধান তুলে দেওয়া, ভাগচাষীর স্বার্থ ক্ষুন্ন করা, তাদের জমি থেকে উচ্ছেদ করা এই নীতি যদি এখনও চালিয়ে যেতে চান তাহলে আমি ওদের বলব, আমাদের বামফ্রন্ট সরকার নিশ্চয় এটা চলতে দেবেন না। ব্লক কমিটির সদস্যরা তাদের কাজ সঠিক ভাবেই চালিয়ে যাবেন এবং এর দ্বারা আমি মনে করি তাদের উপর মানুষের ভালবাসা এবং আশীর্বাদ অক্ষুন্ন থাকবে এবং তা উত্তরোত্তর বাড়বে। অবশ্য ওরা নিশ্চয় জোতদারদের ভালবাসা পেতে পারেন কারণ ওরা তো জোতদারদের বন্ধু। ওরা যে জোতদারদের বন্ধু এটা

সকলেই জানেন। কংগ্রেস দল যে জোতদারদের সেবা করে এটা সত্য কথা এবং সকলেরই জানা কথা। কিন্তু স্যার, আজকে আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি জনতা দল যারা অনেক প্রতিশ্রুতি দিয়ে ক্ষমতায় এসেছেন তারা দেখছি লাইন দিচ্ছেন যারা জোতদারদের বন্ধু বা সমর্থক তাদের সঙ্গে। তারা কিন্তু অন্য কথা বলেই ক্ষমতায় এসেছিলেন। স্যার, এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, বিরোধী জনতা দলের একজন নেতা শ্রী হরিপদ ভারতী মহাশয় উক্তি করলেন যে অতীতের দর্পনে নিজেদের প্রতিবিম্ব দেখুন। এই উক্তি করতে গিয়ে তিনি ৩৬ দফা কর্মসূচির ব্লু প্রিন্ট কে টেনে আনলেন এবং সেটা টেনে এনে তিনি অনেক কথা বললেন। তিনি বললেন, বেকার ভাতার কথা বামফ্রন্ট সরকার বলেছিলেন। স্যার, তিনি পন্ডিত লোক, তিনি দিব্য চক্ষুতে অনেক কিছু লক্ষ্য করতে পারেন কিন্তু আমি তাঁকে বলব, তিনি যদি বাস্তব চোখে এই ভাষণটি পড়তেন তাহলে দেখতে পেতেন যে, সেখানে বামফ্রন্ট সরকার জনতা পার্টির কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করেছেন বেকার ভাতা দেবার ব্যাপারে। এ ব্যাপারে বিগত মার্চ মাসের লোকসভার নির্বাচনের সময় জনতা পার্টি জনসাধারণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ ছিলেন।

সুতরাং সেখানে সেই ব্লু প্রিন্টকে টেনে এনে লাভ নেই। এটা যেন একচক্ষু হরিণের মত একপেশে ভাবে দেখছেন। তারা যদি দেখেন তাহলে দেখবেন যে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম-এর মধ্যে দিয়ে জনতা পার্টির জন্ম হয়েছিল কারা নির্যাতনের মধ্যে এবং সেখানে গণতন্ত্রকে রক্ষা করার জন্য, গণতন্ত্রকে সম্প্রসারণ করার জন্য আজকে সংগ্রাম করতে হচ্ছে। সেখানে তারা যে সমস্ত জিনিসের বিরুদ্ধে সংগ্রাম করেছিলেন এবং জনগণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ ছিলেন, সেই সমস্ত জিনিস কিন্তু আজও কেন্দ্রীয় সরকারে বসে তারা চালাচ্ছেন। সেখানে তাদের নিজেদের প্রতিবিম্বকে নিজেদের দেখা উচিত ছিল। কিন্তু আজকে আমরা দেখছি যে যখন পশ্চিম বাংলায় একটি বামফ্রন্ট সরকার, তারা আজকে রাজবন্দিদের মুক্তি দিচ্ছে, মিসা বন্দিদের মুক্তি দিচ্ছে তখন উত্তরপ্রদেশে তারা কি করছেন? তারা মিনি মিসা চালু করবার চেষ্টা করছেন। মিনি মিসা চালু করার জন্য তারা গণতন্ত্রের বিরুদ্ধে স্বৈরতন্ত্রকে শুড়শুড়ি দেবার চেষ্টা করছেন। কাজেই এই বিষয়ে তাদের সতর্ক থাকা দরকার যে স্বৈরতন্ত্র এখনও ভারতবর্ষের বুক থেকে নিঃশেষ হয়ে যায় নি। স্বৈরতন্ত্র সুযোগ পেলে আবার মাথাচাড়া দিয়ে উঠবে। কাজেই এই বিষয়ে তাদের হুসিয়ারী করে দিতে চাই। এখানেই শেষ নয়। বিহারে যখন ইলেক্ট্রিসিটির লোকেরা আন্দোলন করেছিলেন, সেই গণতান্ত্রিক আন্দোলনকে তারা পুলিশ দিয়ে দমন করেছিলেন। তাঁরা সেই বিক্ষোভকে গুলি চালিয়ে স্তব্ধ করতে চেয়েছিলেন। তাহলে কি এই সমস্ত জিনিসের দ্বারা প্রমাণ হয় না যে হরিপদ বাবুরা গত বিধানসভা নির্বাচনের সঙ্গে আজকে বিধানসভার কক্ষে যে রাজ্যপালের ভাষণ তার মধ্যে কোনও মিল দেখতে

পাচ্ছে না। মিল দেখতে পাচ্ছে না এই কারণে যে আজকে তাঁদের দৃষ্টিভঙ্গির ফারাক হয়েছে সেই দৃষ্টিভঙ্গির ফারাকের জন্য তাঁরা দেখতে পাচ্ছেন না। আজকে খেটে খাওয়া মানুষ বামফ্রন্ট সরকারের কার্যক্রমের মধ্যে দিয়ে উৎসাহিত হচ্ছে। আমি গ্রামাঞ্চল থেকে আসছি, আমি সেখানে দেখেছি যে ফুড ফর ওয়ার্কের কাজ তারা অসময়ে পেয়েছিল। সেই অসময়ে কাজ পাবার জন্য তারা উৎসাহিত হয়েছিল। এই উৎসাহিত হওয়ার জন্য আমরা দেখেছি যে গ্রামকে গ্রাম তারা ঐক্যবদ্ধ হয়ে তাদের মজুরি বৃদ্ধির ন্যায্য আন্দোলনকে, মজুরি বৃদ্ধির ন্যায্য সংগ্রামকে সারা ভারতে বিস্তারিত করে প্রতিষ্ঠিত করতে পেরেছিল। আজকে এখানেই তাদের উষ্মা, এখানেই তাদের গায়ে জ্বলন ধরেছে, তারা সেই ক্ষেত মজুরদের সংগ্রামকে সমর্থন করতে পারেন নি। অন্য দিকে তারা বলতে গিয়ে বলেছিলেন যে ৮ টাকা ৫০ পয়সা মজুরি দেব, ধানের দাম তো কমে যাচ্ছে। ধানের দাম যদি কমে যায় তাতে কার সুবিধা হবে? ধানের দাম যখন অগ্নিগর্ভ হয় তখন জোতদারের সুবিধা হয়। কারণ চৈত্র মাসের সময় তখন এই সমস্ত ক্ষেত মজুরদের বেশি দামে কিনে খেতে হয়। সুতরাং লক্ষ লক্ষ ক্ষেত মজুর তারা এই সংগ্রামে উৎসাহিত হচ্ছে, তারা বামফ্রন্ট সরকারকে আশীর্বাদ করছে। এই সরকারের ৩৬ দফা কর্মসূচিকে জনগণের সহযোগিতায় এগিয়ে নিয়ে যাচ্ছে। বেকার সমস্যা এবং মৌলিক সমস্যা সমাধানের কথা বলা হয়েছে। মৌলিক পরিচ্ছন্ন প্রশাসনের জন্য যে নিয়োগ পদ্ধতি বামফ্রন্ট সরকার চালু করেছেন সেখানে রাজ্যপালের ভাষণে পরিচ্ছন্ন প্রশাসনের মধ্যে দিয়ে নিরপেক্ষ ভাবে যাতে লোক কাজ পায় সেই ব্যবস্থা করার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মধ্যে দিয়ে চাকুরির ব্যবস্থা করবার কথা বলা হয়েছে এবং রাজ্যপালের ভাষণের মধ্যে তার প্রতিফলন হয়েছে। কিন্তু সেখানে আমরা কি দেখছি? আমরা দেখছি যে বামফ্রন্ট সরকার যখন নিরপেক্ষ ভাবে দলবাজি না করে কাজ করার চেষ্টা করছে তখন জনতা পার্টির প্রফুল্লচন্দ্র সেন মহাশয় হলদিয়ার ফার্টিলাইজার কর্পোরেশনের ম্যানেজারকে চিঠি লিখেছেন একজন মহিলাকে সেখানে চাকুরি দেবার জন্য। এই ভাবে বামফ্রন্ট সরকারকে হেয় প্রতিপন্ন করার চেষ্টা করছেন। শ্রী অজয় মুখার্জির নীতি নিয়ে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় আজকে বাজিমাৎ করবেন বলে ভেবেছেন। কিন্তু এ কথা মনে রাখা দরকার যে এই ভাবে যদি কাজ করা হয় তাহলে স্বৈরতন্ত্রকে সাহায্য করা হবে। আজকে যদি এই ভাবে কাজ করা হয় তাহলে কার ক্ষতি হবে? আজকে এই জিনিস যদি চলতে থাকে তাহলে অজয় মুখার্জির মতো তাদের আস্তাকুড়ে পড়ে থাকতে হবে। প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের চিঠির ফটোস্টেট কপি আমার কাছে আছে, যদি কেউ দেখতে চান আমি দেখাতে পারি। শুধু তাই নয়। আজকে কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্বন্ধে তাঁরা কি বলেছেন, শেখ আব্দুল্লার সঙ্গে কথা বলার ব্যাপার নিয়ে—গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে। আধা ফ্যাসিস্ট সন্ত্রাস যখন কংগ্রেস চালিয়ে ছিল তখন সেই সময় আমরা সংগ্রাম করেছিলাম। সেই সংগ্রামে জনতা পার্টির জন্ম হয়েছিল। সেই গণতান্ত্রিক সংগ্রামের জনতা পার্টির সঙ্গে আদর্শের দিক থেকে এবং অর্থনীতির দিক থেকে যদিও তারা বুর্জোয়াদের প্রতিনিধিত্ব করেছেন তা সত্ত্বেও আমরা একত্রিত হয়ে গণতন্ত্র হত্যার বিরুদ্ধে, স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রামে ঐক্যবদ্ধ হয়েছিলাম। কাজেই আজকে যদি কেন্দ্র রাজ্য সম্পর্কের খাতিরে, — সারা ভারতবর্ষের সমস্ত অঙ্গ রাজ্য একই পরিসরের মধ্যে — এই সংগ্রাম করতে গিয়ে যদি ঐক্যবদ্ধ সংগ্রামের প্রয়োজন হয় তাহলে শেখ আব্দুল্লা যদি আমাদের সমর্থন করেন তাহলে তাতে ক্ষতি কোথায় এবং তাতে জ্যোতি বাবুকে অনুতপ্ত হতে হবে

কেন? এটা অত্যন্ত মারাত্মক কথা। এটাতে মনে হয় স্বৈরতন্ত্রকে বাঁচাবার একটা নূতন রাস্তা, তাকে আবার কবর থেকে টেনে এনে নূতন ভাবে বাঁচাবার স্বপ্ন হরিপদ বাবুরা দেখছেন। আমি তাই বলি যে শেখ আব্দুল্লা, তারা এটা সমর্থন করেছে, তাদের সঙ্গে যদি ঐক্যবদ্ধ হই তাতে ক্ষতি কি হয়েছে? আমাদের ভারতবর্ষের সংবিধানে সমান সুযোগ দেওয়া আছে। সমস্ত অঙ্গ রাজ্য সমান অধিকার পেতে চায়। আজকে কাশ্মীর যে সমস্ত সুযোগ সুবিধা ভোগ করছে, সেই সমস্ত সুযোগ সুবিধা অন্যান্য রাজ্য পেতে চায় এবং সেই জন্যই তো সংগ্রাম। সেই কারণেই আমরা কেন্দ্র রাজ্য ক্ষমতার কথা বলেছি। সারা ভারতবর্ষে সমান অধিকার প্রতিষ্ঠা করবার জন্য, সারা ভারতবর্ষে একই মূল্যনীতি ঘোষণা করার কথা বলছি, সারা ভারতবর্ষে একই সঙ্গে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র দেবার কথা বলেছি রাষ্ট্রীয় ব্যবস্থার মাধ্যমে। সুতরাং সে ক্ষেত্রে কেন্দ্র রাজ্য সম্পর্কের মধ্যে দিয়ে সমান অধিকার আদায় করা যাবে। সেই সংগ্রামে জনতা পার্টির হরিপদ বাবুদের আবেদন জানাচ্ছি যে আসুন, আমাদের সঙ্গে ঐক্যবদ্ধ ভাবে মিলিত হয়ে পশ্চিম বাংলার স্বার্থে সংগ্রাম শুরু করি। কারণ এই বিপদ শুধু আমাদের একার নয়। হলদিয়া পেট্রো-কেমিক্যাল তারা আজকে অংশীদার হচ্ছে না, কি করে কর্ম সংস্থান হবে সেটা ভেবে দেখতে হবে। আমি এই কথা বলে তাঁদের কাছে আবেদন করছি, স্বৈরতন্ত্রের বিরুদ্ধে যে সংগ্রাম চলছিল সেদিকে লক্ষ্য রেখে আপনারা এগিয়ে আসুন। আপনারা সকলে ঐক্যবদ্ধ হয়ে আজকে বামফ্রন্ট সরকারের সঙ্গে সহযোগিতা করে জনগণকে সচেতন করে আগামী দিনে পশ্চিম বাংলার খেটে খাওয়া মানুষের সংগ্রামকে এগিয়ে নিয়ে যাই। এই কথা বলে আপনাদের সকলকে সমর্থন জ্ঞাপন করার জন্য আবেদন জানাই এবং রাজ্যপাল মহাশয়ের ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের মহামান্য রাজ্যপাল মহোদয়ের ভাষণ সমর্থন জানাতে গিয়ে প্রথমে আমি বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় যে সময়ের কথা বলেছেন সেই সময়ের মধ্যে আমাদের সরকার কেন ভাল কাজ করতে পারলেন না, প্রতিশ্রুতি দিতে পারলেন না — এই বলে অভিযোগ তুলেছেন। আমি তাঁকে বলি যে তিনি দুই বার মন্ত্রী হয়েছিলেন। দুই বার মন্ত্রী হয়ে যে সব প্রতিশ্রুতি তিনি দিয়েছিলেন, সেগুলি কি তার অভিজ্ঞতায় বলে যে সেই কাজগুলি এত কম সময়ে বাস্তব রূপ দিয়েছিলেন? এগুলি সম্ভব নয়, সময় দিতে হবে। স্কুল প্রসঙ্গে তারা বলেছেন যে দু' হাজার বিদ্যালয় নাকি অপেক্ষা করছে অনুমোদনের জন্য। এখনও এই মাধ্যমিক বিদ্যালয়গুলিকে অনুমোদন করা হল না কেন? তিনি জানেন যে আগেকার সরকার, যে প্রোগ্রাম নিয়েছিলেন এখন কার্য ক্ষেত্রে আর এক জিনিস নেওয়া হয়েছে। তারা বলেছিলেন ৩ মাইলের মধ্যে কোনও বিদ্যালয় দেওয়া হবে না কিন্তু দেখা গেছে যে ৪ মিনিট, ৫ মিনিট, ৬ মিনিট পথের ব্যবধানে যেখানে তাদের দলীয় কর্মীরা কোনও বিদ্যালয় গড়ে তুলেছেন সেখানে সেই বিদ্যালয়কে সঙ্গে সঙ্গে অনুমোদন দেওয়া হয়েছে। এখন কিন্তু তা হবে না।

তারপর যেখানে বিদ্যালয় করা হয়েছে তার পাশেই পুরানো আর একটি বিদ্যালয় রয়েছে, এর ফলে উভয়ের মধ্যে একটা অস্বাস্থ্যকর প্রতিযোগিতা দেখা দিচ্ছে। সুতরাং নূতন

বিদ্যালয় করার সময় আমাদের পরিচ্ছন্ন নীতি নিয়ে করতে হবে। অবশ্য এর জন্য আমাদের সময় চাই। আমরা এই যে সময় চাইছি এটা শুধু সময় কাটানোর জন্য নয়, লোককে ভাঁওতা দেবার জন্য নয়। এটা আজকে সকলকে অনুভব করতে হবে। এর সঙ্গে অনেকে প্রাইমারি স্কুলের কথা বলেছেন। দলীয় স্বার্থ সিদ্ধির জন্য এই সব অর্গানাইজড স্কুলগুলি করা হয়েছিল। কাশী বাবু সেই স্কুলগুলির জন্য ওকালতি করেছেন। কিন্তু তাঁর বোঝা উচিত ছিল এগুলি দলীয় স্বার্থ সিদ্ধির জন্য কংগ্রেস সরকার কায়েমী স্বার্থে এই কাজ করেছে। সুতরাং সেগুলিতে আমরা যদি ৬ জন ছাত্রের জন্য ৬ জন শিক্ষক নিয়োগ করে দিই তাহলে অপরিচ্ছন্ন শাসন ব্যবস্থারই পরিচয় দেব। আর একটা জিনিস আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, আমাদের মাননীয় কংগ্রেস সদস্যগণ প্রায় একটা সুড় সুড়ি দেবার চেষ্টা করছেন। তাঁরা আমাদের এই ফ্রন্টের মধ্যে ফরওয়ার্ড ব্লক আর আর. এস. পি.-র সঙ্গে সি. পি. এম.-এর একটা ঝগড়া বাধাবার চেষ্টা করছেন এবং সেই ইচ্ছাই তারা গোপনে পোষণ করছেন। কিন্তু আমি তাঁদের জানিয়ে দিচ্ছি যে, তাদের সেই ইচ্ছা আর কখনও পূরণ হবে না। একটা ঐতিহাসিক কারণে এই ফ্রন্ট হয়েছে। নেতাজী সুভাষচন্দ্র বসু ১৯৩৯ সালে খুব ভালভাবে উপলব্ধি করেছিলেন যে, বাম শক্তিগুলিকে ঐক্যবদ্ধ হতে হবে। সেই অনুযায়ীই ১৯৬৯ সালে ফ্রন্ট তৈরি হয়েছিল। তবে একটা কথা তাঁদের মনে রাখতে হবে যে, ১৯৬৯ সাল আর ১৯৭৮ সাল-এর মধ্যে অনেক তফাৎ। নেতাজীর প্রদর্শিত পথেই এই বামফ্রন্ট সরকার গঠিত হয়েছে। একে ভাঙ্গবার যারা চেষ্টা করছে তারা মুর্খের স্বর্গে বাস করছে। আমাদের কোনও সদস্য যদি বলেই থাকেন যে, এটা করা উচিত বা ওটা করা উচিত, তাহলেই কি সেটার বিরোধিতা করতে হবে? যারা এটা মনে করেন তাদের সাধারণ জ্ঞানের অভাব আছে। আমিও জানি যে, আমাদের এখনই অনেক কাজ করা উচিত।

যেমন আমাদের পার্শ্ববর্তী হাওড়া শহরের চারিদিকে ফ্যাক্টরি ছড়িয়ে রয়েছে, ওটি একটি শিল্প নগরী সেখানে অবিলম্বে অ্যাসিয়োর্ড ইলেক্ট্রিসিটির ব্যবস্থা করা উচিত। সেই জন্য এ ব্যাপারে আমি সরকারের কাছে নিশ্চয়ই আবেদন জানাব। কারণ ঐ অঞ্চলে ছোট ছোট ফ্যাক্টরিগুলি সাধারণ মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্ত মানুষেরা পরিচালনা করেন, তাদের রুজি রোজগারের যাতে সুবিধা হয় তার জন্য সেখানে অ্যাসিয়োর্ড ইলেক্ট্রিসিটির ব্যবস্থা করতে হবে। সেই ব্যবস্থা যেন আমাদের মুখ্যমন্ত্রী গ্রহণ করেন তার জন্য আমি তাঁর কাছে অনুরোধ করব। সেই সঙ্গে সঙ্গে আমরা সবাই দাবি করব সেন্ট্রালের কাছে যে, যদি আজকে গ্রেটার বোম্বাই হতে পারে, নিউ দিল্লি হতে পারে বোম্বাই এবং দিল্লি থাকা সত্ত্বেও, তাহলে আমরা কেন গ্রেটার ক্যালকাটা করতে পারব না? সেটা করতে হবে। এ দাবি আমরা নিশ্চয়ই করব। সেই জন্য যে অর্থের প্রয়োজন সেটা আমাদের দিতে হবে। আজকে আমরা যা চিন্তা করছি, সারা ভারতবর্ষ কালকে তা চিন্তা করবে। আজকে বাংলাদেশের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু যা চিন্তা করছেন, এক দিন সকলকে সেটা চিন্তা করতে হবে। তাই আজকে পাঞ্জাব, মেঘালয়, রাজস্থান এবং অন্যান্য অনেক প্রদেশ আমাদের মুখ্যমন্ত্রীর ডাকে সাড়া দিয়ে বলেছে যে, হ্যাঁ কেন্দ্রের কাছে আমাদের যে দাবি তার জন্য আমাদের সোচ্চার হতে হবে। শুধু সোচ্চার হলেই হবে

না, দরকার হলে আন্দোলনে নামতে হবে। তবেই আমাদের পশ্চিম বাংলাকে সত্যিকারের গড়ে তুলতে পারব। সব চেয়ে বেশি আন্দোলন করতে হবে অর্থের প্রয়োজনে। আজকে যদি এই দাবিগুলি করা হয় তাহলে কেন এত মরা কান্না? কেন গেল গেল রব কংগ্রেস বন্ধুরা করছেন, তা বুঝতে পারছি না। সেই সঙ্গে জনতা দলের মাননীয় সদস্যদের ভেবে দেখতে বলব যে, একটু ভেবে দেখুন, যদি সত্যিই আপনারা পশ্চিম বাংলার মঙ্গল চান তাহলে আমাদের সঙ্গে আপনাদেরও সচেষ্ট হতে হবে। আমরা বিরোধী দল এবং সরকার দলের সকলকেই অনুরোধ জানাচ্ছি যে, যদি আপনারা দেশের সার্বিক উন্নতি চান তাহলে রাজ্যপাল মহাশয় এই যে ভাষণ দিয়েছেন তাকে সবাই সমর্থন করবেন। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

[6-30 — 6-39 P.M.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের মধ্যে বামফ্রন্ট সরকারের যে আদর্শ যে নীতি তাঁর প্রতিফলন দেখতে পাচ্ছি না। সেই জন্য এই ভাষণকে আমি সাদর সম্ভাষণ জানাতে পারছি না এবং এর আমি বিরোধিতা করছি। বামফ্রন্ট সরকার অনেক প্রতিশ্রুতি দিয়েছেন নির্বাচনের সময়ে, অনেক কর্মসূচি জনসমক্ষে প্রচার করেছেন কিন্তু সেই কর্মসূচির কোনও কাজকর্ম হচ্ছে না। যে ৩৬ দফা কর্মসূচি প্রচার করেছেন তাঁর একটি দফাও হচ্ছে না। জনগণ আর আপনাদের পাশে নেই। হোস্টেলের একজন বন্ধু আমাকে জিজ্ঞাসা করছিলেন, আচ্ছা বলুন তো কোন পার্টি বা দল মুখে এক কথা বলে আর কাজে ঠিক উল্টোটা করে। আপনি সেই দলের নাম করুন। আমি বললাম, ভাই আমি তো ঠিক জানি না। তিনি বললেন সেকি আপনি জানেন না, সি. পি. এম. পার্টি। সি. পি. এম. পার্টি নির্বাচনের সময়ে হাজার প্রতিশ্রুতি দেয় কিন্তু একটাও কাজ করে না। কাজেই আমি বলব আপনারা জনসাধারণকে যে প্রতিশ্রুতি দিয়েছেন সেই প্রতিশ্রুতি মতো কাজ করবেন — এটাই আমি আশা রাখি। কিছুদিন থেকে দেখতে পাচ্ছি, ব্লকে ব্লকে যে ব্লক কমিটি হয়েছে সে সম্পর্কে অনেক বক্তা তাঁদের বক্তব্য রেখেছেন। আমি শুধু এই কথাই বলব যে এই ব্লক কমিটি কিভাবে গঠিত হয়েছে সেটা আপনারা দেখুন। ব্লক কমিটিতে ১১।১২ জন প্রতিনিধি আছেন এবং তাঁর মধ্যে প্রায় ৮ জনই ফ্রন্টের লোক। আমি আমার নিজের ব্লকের কথাই বলি — মুর্শিদাবাদ জেলার হরিহর পাড়া। সেখানে বেশির ভাগই সি. পি. এম.-এর লোক। যাই হোক, ব্লক কমিটির মিটিং যখন বসল তখন দেখা গেল আগেকার যে সমস্ত লোক মানে পে-মাস্টার, মুহুরী প্রভৃতি তাঁদের বাতিল করে নূতন সি. পি. এম.-এর লোক নিতে হবে। এই দাবি তাঁরা করে বসল। বি. ডি. ও. বলল এটা ঠিক হবে না। সুতরাং সি. পি. এম. এবং আর. এস. পি. থেকে লোক নেওয়া হল এবং পরে মিটিং-এ দেখেছি উভয় পার্টির মধ্যে বাদানুবাদ শুরু হয়ে গেছে।

আমাদের ইন্দিরা কংগ্রেস, রেড্ডী কংগ্রেসের বিরাট কনফারেন্স দিল্লিতে হচ্ছে। আপনাদের যে আর. এস. পি.-সি. পি. এম.-এর ঝগড়া ব্লক কমিটিতে আরম্ভ হয়েছে, ব্লক কমিটি তো

একটা মিনি অ্যাসেম্বলির মতো বলে মনে হচ্ছে। সেখানে আমাদের কংগ্রেসিদের ক্ষমতা নেই, আমরা সেটা মেনে নিচ্ছি — আমরা ঝগড়াঝাঁটি করতে চাই না, আমরা চাই শান্তি শৃঙ্খলার সঙ্গে কাজকর্ম হোক, কিন্তু তা হবার যো নাই। দেখা যাচ্ছে আর. এস. পি.-সি. পি. .এম.-এর ঝগড়া লেগেছে, এই ঝগড়া আরম্ভ হয়েছে বিধানসভায় তার প্রতিফলন আমরা দেখতে পাব তার বেশি দেরি নেই। আইন শৃঙ্খলার খুব উন্নতি হয়েছে। আপনাদের কেন্দ্রীয় মন্ত্রী শ্রী চরণ সিং দমদমে এসে বলে গেছেন যে পশ্চিম বাংলার আইন শৃঙ্খলা খুব ভাল — কতটা ভাল প্রতিদিন খবরের কাগজে আপনারা দেখতে পাবেন। গত বুধবারে একটা কাগজে দেখলাম যে একই দিনে ছয়টা খুন হয়েছে, ছয়টা ডাকাতি হয়েছে। আমাদের পার্শ্ববর্তী এলাকায় মাননীয় সদস্য জয়ন্ত বাবু বলেছেন, তিনি হয়ত — মুখ থেকে বেরিয়ে গেছে যে একটা এলাকায় এক সপ্তাহে মোট নয়টা ডাকাতি হয়েছে। এটা আইন শৃঙ্খলার অবনতির লক্ষ্যণ, না উন্নতির লক্ষ্যণ? আর একটা ঘটনার কথা আমি বলব। আমার হরিহর পাড়া কেন্দ্রে চুয়াডাঙ্গা গ্রামে সাদেক আলি বলে চুয়াডাঙ্গা হাইস্কুলের এক মাস্টার ছিলেন, তাঁকে রাত্রি আটটার সময় একেবারে কোল্ড ব্লাডে হত্যা করা হয়েছে। এত হত্যাকান্ড হয়েছে কিন্তু শুনলে আশ্চর্য হয়ে যাবেন সেখান থেকে থানা মাত্র ৫০০ গজ দূরে, ঘটনা ঘটার দু' ঘন্টা পরেও থানা থেকে লোক যায় নি। থানার সঙ্গে যোগসাজসে এই যে হত্যাকান্ডগুলি ঘটেছে এই ঘটনার জন্য আমি তদন্ত দাবি করছি, এবং বিভাগীয় মন্ত্রী মহাশয় একটা বিবৃতি দেবেন এই আশা করছি কেন না ঐ স্কুলের শিক্ষককে রাত্রি আটটার সময় — জ্যোৎস্না রাত্রি — দরজার কড়া নেড়ে দরজা খুলিয়ে তাঁকে পাইপগান দিয়ে হত্যা করা হয়েছে। তাঁর স্ত্রী রান্না করছিলেন তাঁকেও গুলি করা হয়েছে। তিনি এখন আহত অবস্থায় হাসপাতালে আছেন। সাদেক আলি সঙ্গে সঙ্গে মারা গেছেন। এ সম্বন্ধে আমি তদন্তের দাবি করছি এবং বিভাগীয় মন্ত্রী মহাশয় একটা বিবৃতি দেবেন এটা আশা করছি। আর একটা কথা, আপনাদের প্রশাসন ক্ষেত্রে যে দুর্নীতি — রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি আছে কংগ্রেস আমলে যে দুর্নীতি ছিল সে দুর্নীতি এখনও চলছে। থানায় থানায় রেজিস্ট্রি অফিসে আছে। রেজিস্ট্রি অফিসে যান সেখানে দেখবেন দলিল করতে হলে টাকা দিতে হয়। প্রতিটি দলিল পিছু ফি দিতে হয়। মালপত্র আসে ট্রাকে করে, তার জন্য চুঙ্গী কর দিতে হয়, চুঙ্গীকর দেবার সময় কারচুপি করে টাকা দিতে হয়। ১০০ টাকার ট্যাক্স হলে ২৫ টাকার রসিদ দিয়ে ৭৫ টাকা পকেটে পড়ে। এ সম্বন্ধে আপনারা সতর্ক হন। সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন সেটা রাখলে আমরা সহযোগিতা করব। আপনারা ব্যর্থ হলে এর পরিণাম আপনাদের ভোগ করতে হবে। কাজেই আমি আবার বলছি রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা জনগণের স্বার্থে হয় নি। আপনাদের আদর্শের পরিপন্থী বলে এই ভাষণকে সমর্থন করতে পারছি না। তাই এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 6.39 P.M. till 1 P.M. on Friday, the 24th February, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 24th February, 1978 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 16 Ministers, 4 Ministers of State and 186 Members.

[1-00 — 1-10 P.M.]

### Starred Questions

**(to which oral answers were given)**

### Instruction to Police not to obey any private request of Ministers, M.L.A.s and M.P.s

*5. (Admitted question No. *43.) **Shri Naba Kumar Roy** and **Shri Suniti Chattaraj** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has recently issued specific orders to the police instructing them not to obey any private requests or orders from the Ministers, M.P.s or M.L.A.s; and

(b) if so—

(i) when and why such orders had to be issued by the Government, and

(ii) what are the salient features of the orders?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) (i) & (ii) Does not arise.

**Shri Satya Ranjan Bapuli** : What is the reason for giving this type of circular to police officers?

**Shri Jyoti Basu** : I don't think you have heard what I have said just now. My answer to (a) is 'No' and to b (i) & (ii) is 'does not arise'.

**Shri Satya Ranjan Bapuli** : I like to know from the Minister-in-

charge of the Home department why this type of circular was issued. What was the reason.

**Shri Jyoti Basu :** For the third time I say that my answer to your question (a) is 'No'.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় জানাবেন যে এই কারণে কোনও সার্কুলার দেওয়া হয়নি। কিন্তু হিন্দুস্থান স্টান্ডার্ড এ ১৩.১.৭৮-এ খবর বেরিয়েছিল Police have been told not to entertain, any private requests by Ministers, and M.L.As. চিফ মিনিস্টার নিজেও বলেছেন এবং Chief Minister took a serious view of the whole thing. Accordingly it was resolved that the Ministers or the Members of the State Legislature would not be considered entitled to summon police officers in their capacity as private individual. এবং ইকোনোমিক এক্সপ্রেস এর নিউস সার্ভিসে এটা বেরিয়েছে। এটা কি সত্য?

**শ্রী জ্যোতি বসু :** প্রশ্নটা ছিল যে এইরূপ কোনও সার্কুলার দেওয়া হয়েছিল কি না উত্তর ঃ— 'না'।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় এ বিষয় একটি কোনও কনট্রাডিক্‌শন কিছু বের করেছেন?

**মিঃ স্পিকার :** নিউস পেপারে যা বেরিয়েছে তার উপর কোনও সাপলিমেন্টারি হয়না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই খবর বেরিয়েছিল এটা ঠিক কিনা?

(নো রিপ্লাই)

## Garden Reach Water-Supply Project

*6. (Admitted question No. *61.) **Shri Naba Kumar Roy and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) whether it is a fact that the present Government has sought involvement of the World Bank in the Garden Reach Water-Supply Project; and

(b) if so,—

(i) what is the nature and magnitude of assistance sought for from the World Bank for this project,

(ii) whether the World Bank has agreed to comply with the request, and

(iii) what is the present position in the matter?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গার্ডেন রিচ ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু :** জলের যে প্রকল্পের কথা বলা হয়েছে সেটা ১৯৮২ সালে শেষ হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এই যে এত টাকা লাগবে এই টাকা কি স্টেট গভর্নমেন্ট ব্যবস্থা করবেন?

**শ্রী জ্যোতি বসু :** এখানে ১৩ কোটি টাকা খরচ হবার কথা এবং ১৯৭৭ সালের ডিসেম্বর অবধি ৮.৬৩ কোটি টাকা খরচ হয়েছে।

### সংখ্যালঘু বোর্ড

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সংখ্যালঘু বোর্ডের অবলুপ্তি করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে,—

(১) কোন তারিখ হইতে, এবং

(২) কি কি কারণে ইহা কার্যকর হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ। সত্য।

(খ) (১) ও (২) সার্বভৌম বাংলা দেশের অভ্যুদয়ের প্রেক্ষাপটে ১১ই ডিসেম্বর, ১৯৭৪ পশ্চিমবঙ্গ সংখ্যালঘু কমিশনের অবলুপ্তি ঘটানো হয়।

### Maintenance of assets created by C.M.D.A.

*8. (Admitted question No. *62.) **Shri Naba Kumar Roy** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state the decision, if any, taken by the Government on the question of maintaining the assets created by C.M.D.A. ?

**Shri Jyoti Basu :**

Regarding maintenance of assets created by C.M.D.A. it has been tentatively decided that :

(a) Sewerage and Drainage schemes and road schemes within specific Municipal areas will be maintained by the respective Municipalities.

(b) Sewarage and Drainage schemes and water supply schemes serving more than one Municipality will be maintained by the C.M.W. & S.A. C.M.W. & S.A. will also maintain all fringe area water supply schemes. Where particular Municipalities cannot maintain any sewerage and drainage schemes, these will also be maintained by the C.M.W. & S.A.

(c) The maintenance responsibility of schemes within and related to Calcutta Corporation area will be taken over by Calcutta Corporation in suitable phases.

(d) Important highways under construction will be maintained by the State Government.

(e) Road schemes in Anchal areas will have to be looked after by the different Anchal Panchayets.

[1-10 — 1-20 P.M.]

**Shri Satya Ranjan Bapuli** : Will the Minister-in-charge be pleased to State whether any such recovery of revenue from bustee and other areas has yet been made by C.M.D.A ?

**শ্রী জ্যোতি বসু** ঃ এ থেকে কি করে আসছে? আপনি মেনটেন্যান্সের কথা বলছেন, এইরকম কতকগুলি সিদ্ধান্ত আমরা করেছি আপাতত যে কারা দেখবে, কিভাবে দেখবে এবং যতদিন কেউ দেখতে না পারছেন ততদিন সি এম ডব্লু এস এ ভার নেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ এ থেকে কিছু আদায় হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু** ঃ নোটিস দিলে বলতে পারব।

**Shri Rajani Kanta Doloi** : Is it a fact that the Howrah fish and Pan market re-development project which will be executed by the CMDA will also be maintained by CMDA and not by Howrah Improvement Trust or Municipality ?

**Shri Jyoti Basu** : These is no such decision.

## Sabotage in vital sectors

*10. (Admitted question No. *660.) **Shri Naba Kumar Roy** and **Shri Satya Ranjan Bapuli** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether it is a fact that the Centre has, recently, alerted the State Government against the possibilities of increasing incidence of sabotage in vital sectors like communication, power and water supply; and

(b) if so—

what action has been taken by the State Government in the matter ?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b)

(i) Vigilance has been intensified and security measures have been tightened up in all vital installations. Protective measures have been taken to guard the vulnerable sections of Railway tracks.

(ii) An anti-sabotage cell has been formed in the Intelligence Branch, West Bengal to deal with cases arising out of sabotage or suspected sabotage.

**Shri Satya Ranjan Bapuli :** May I know when the anti sabotage cell was formed ?

**Shri Jyoti Basu :** I do not know the exact date.

**Shri Satya Ranjan Bapuli :** May I know the month even ?

**Shri Jyoti Basu :** I have got no information.

**শ্রী রজনীকান্ত দোলুই :** পশ্চিমবঙ্গে এই ধরনের স্যাবোটেজ এর ঘটনা এই ৯ মাসে কতগুলি ঘটেছে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** আমাদের কাছে এখনও নির্দিষ্ট এইরকম কোনও স্যাবোটেজের খবর নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** একটা সাসপেক্টেড স্যাবোটেজের কথা মন্ত্রী মহাশয় জানিয়েছেন, তারজন্য অ্যান্টি-স্যাবোটেজ সেল তৈরি হয়েছে। আজ পর্যন্ত সাসপেক্টেড স্যাবোটেজের ঘটনা আপনার কাছে তারা দিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** এটা কেন্দ্রীয় সরকার আমাদের জানিয়েছেন এবং আমাদের বলেছেন যে এইরকম অনেকগুলি ঘটনা ওদের আছে, নির্দিষ্ট পশ্চিমবঙ্গ বলে কিছু বলেনি। সেজন্য যাতে করে আমরা সাবধান থাকি আমাদের জানিয়েছেন। ওদের খবর আসতে আমরা এটা করি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মন্ত্রী মহাশয় বললেন কেন্দ্রীয় সরকার জানিয়েছেন বলে একটা অ্যান্টি-স্যাবোটেজ সেল করেছি, তার খরচটা কেন্দ্রীয় সরকার দেবেন, না পশ্চিমবঙ্গ সরকার দেবেন?

**শ্রী জ্যোতি বসু :** তার খরচ আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে দিতে হবে।

**বাঁকুড়া জেলায় ডাকাতির হিসাব**

*১১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৭।) **শ্রী অনিল মুখার্জি :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ১৯৭৬ সালে,

(২) ১৯৭৭ সালে

বাঁকুড়া জেলায় মোট কতগুলি ডাকাতি সঙ্ঘটিত হইয়াছিল?

**শ্রী জ্যোতি বসু :**

(১) ৪০টি, ডাকাতি।

(২) ৩০টি ডাকাতি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৭৬ সালে সিদ্ধার্থ রায়ের আমলে ৪০ টা ডাকাতি এবং ১৯৭৭ সালে ৩০টা ডাকাতি সংঘটিত হয়েছিল। তাহলে কি এই সময়ে আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু :** আমি এটুকু বলতে পারি এটা বাঁকুড়ার ব্যাপারে প্রযোজ্য, অন্যান্য জায়গার কথা এখানে নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিমবঙ্গে ১৯৭৬ সালে কতগুলি ডাকাতির কেস ঘটেছিল এবং ১৯৭৭ সালে কতগুলি ঘটেছিল?

**Mr. Speaker :** This Supplementary question does not arise.

**Breakdowns in power plants at Santaldih and Bandel**

*12. (Admitted question No. *633.) **Shri Naba Kumar Roy** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) if it is a fact that incidents of breakdowns in the power generating plants at Santaldih and Bandel have increased considerably during the past few months;

(b) if so, the number of breakdowns which occurred in these two plants during the period from July, 1977 to January, 1978 and in the corresponding period from July, 1976 to January, 1977; and

(c) whether the Government has analysed the causes for such frequent breakdowns ?

**Shri Jyoti Basu :**

(a) Incidents of breakdowns have not increased at Bandel Power Station; the same, however, has increased at Santaldih Thermal Power Station.

(b) Comparative figures for number of breakdowns at BTPS and STPS are as follows :

| | Period | |
|---|---|---|
| | From Jully, 1976 to January, 1977 | From July, 1977 to January, 1978. |
| BTPS | 30 | 17 |
| STPS | 9 | 20 |

(c) Yes.

**Shri Satya Ranjan Bapuli :** What are the causes of these types of activities in Santaldih ?

**Shri Jyoti Basu :** We have made some enquiries by experts which reveal that the breakdowns, after analysis has been acertained, are due to the following reasons :—

(i) Boiler Tube Leakage ;

(ii) Electrical Faults/Troubles;

(iii) Mechanical troubles, some of which are not quite normal.

We have taken corrective measure in order to avoid these breakdowns as far as parcticable.

We have recently set up a technical committee for submission of a recommendation for prevention of such failures. A task force has been set up by the West Bengal SEB with member (Thermal) WBSEB with Chief Engineer (Thermal) West Bengal SEB and the Managing Director, DPL, as members. Shri A.K. Ghosh, ex-Vice Chairman CW & PC has agreed to attend the meetings of the task force and advised the measures to be taken. It will be the duty of the task force to

ensure completion of maintenance work in respect of all over run units on an integrated basis within the specified time-frame.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Chief Minister be pleased to state whether he has got any information to the effect that due to rivalry of the political parties the breakdown took place at Santaldih ?

**Shri Jyoti Basu :** Upto now the reports that we have received reveal that there has been some trouble on the part of one or two unions which are in minority there. But I do not think, from all the reports that I have got, that the breakdowns were because of that. Only some delay was caused for that, but the breakdowns were not because of that.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Chief Minister be pleased to state the names of the political parties to which unions belonged to ? Or, the names of the unions ?

**Shri Jyoti Basu :** There are so many unions. There are two sections of congress unions - one calls itself as INTUC, the other is NLCC. There is another workers' union which, I am told, owes allegiance to a section of the naxalites. There is CITU union. As far as I know these are all the unions there.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Chief Minister be pleased to state whether it is a fact that a tussle took place between two unions - INTUC and CITU ?

**Shri Jyoti Basu :** I do not know about any tussle. There was an incidence of beating up of an engineer on some pretext or other which was found to be false, and on that basis some sections of INTUC and the other unions who owe allegiance to the Naxalites created some trouble, and they claimed that it was their trade union right to beat up an officer which our Government do not accept.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** সাঁওতালদিতে যখন মেশিন চলে তখনও সাঁওতালদি থেকে যেসব জায়গায় বিদ্যুৎ দেওয়ার কথা যেমন, মালদহ, সেখানে বিদ্যুৎ যায়না—মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে এ সম্পর্কে কোনও রিপোর্ট আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** না, এরকম রিপোর্ট আমার কাছে নেই।

**মিঃ স্পিকার :** ১৩নং প্রশ্নটি স্থগিত থাকলো।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** শ্রী কৃষ্ণদাস রায়, জনাব সোহরাব ও রজনীকান্ত দোলুই এদের প্রত্যেকের কাছ থেকে একটি করে মুলতবী প্রস্তাবের নোটিস পেয়েছি। প্রথম নোটিসটিতে শ্রী কৃষ্ণদাস রায় মেদিনীপুর জেলার বিভিন্ন স্থানে আইন শৃঙ্খলার গুরুতর অবনতির উল্লেখ করেছেন এবং মেদিনীপুর শহরে গত ১৪.২.৭৮ তারিখে একজন মিউনিসিপ্যাল কর্মী ছুরিকাহত হওয়ার ঘটনাতে পুলিশি নিষ্ক্রিয়তার অভিযোগ করেছেন। বিষয়টি সাধারণ আইন-শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। এ বিষয়ে বাজেট বিতর্কে আলোচনার যথেষ্ট সুযোগ আছে। সভার স্বাভাবিক কাজকর্ম বন্ধ রেখে এই বিষয়ের উপর আলোচনা আমি অসঙ্গত মনে করি। এবং এই কারণে বিষয়টির উপর মুলতবী প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করছি। মাননীয় সদস্য তার নোটিস-এর সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

দ্বিতীয় মুলতবী প্রস্তাবের নোটিসটিতে মহম্মদ সোহরাব কলকাতা বিশ্ববিদ্যালয়ে গত বৃহস্পতিবার উপাচার্য ও কাউন্সিল সদস্যদের ঘেরাও এবং ততজ্জনিত উদ্ভুত পরিস্থিতি সম্পর্কে আলোচনা করতে চাইছেন। বিষয়টি এমন জরুরি নয় যে এরজন্য সভার স্বাভাবিক কাজ বন্ধ রাখা যেতে পারে। তাছাড়া বাজেটের উপর সাধারণ বিতর্ক ও শিক্ষা খাতের ব্যয়বরাদ্দের উপর দাবির আলোচনার সময় সদস্যরা এ বিষয়ে উল্লেখের যথেষ্ট সুযোগ পাবেন। এ কারণে আমি এই নোটিসটি নাকচ করছি। সদস্য মহাশয় অবশ্য তার নোটিস-এর সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

তৃতীয় নোটিসটি শ্রী রজনীকান্ত দোলুই টিটাগড়ে স্টেট সেক্টারের পরিবর্তে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন কর্তৃক একটি ২৪০ মেগাওয়াট পাওয়ার প্ল্যান্ট স্থাপনের প্রস্তাব এবং বিশ্বব্যাঙ্ক থেকে এরজন্য ঋণ আদায়ের ব্যাপারে সরকারি ভূমিকার উপর আলোচনার দাবি করেছেন। বিষয়টির প্রকৃতি এমন জরুরি নয় যে এরজন্য একটি মুলতবী প্রস্তাব আনা যেতে পারে। এ ছাড়া বাজেট বিতর্কে এ বিষয়ে যথেষ্ট আলোচনার সুযোগ আছে। অতএব এই নোটিসটিতেও আমি আমার অসম্মতি জ্ঞাপন করছি। সদস্য মহাশয় অবশ্য তার নোটিশের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মুলতবী প্রস্তাবটি পড়ে দিচ্ছি ঃ—

মেদিনীপুর জেলার বিভিন্ন স্থানে আইন শৃঙ্খলার গুরুতর ক্রমাবনতিতে এবং বিভিন্ন স্থানে জাতীয়তাবাদে বিশ্বাসী ব্যাক্তিগণের উপর অতর্কিত আক্রমণে মেদিনীপুর জেলাবাসী আতঙ্কিত। সি.পি.এম.এর চাপে এস.পি অসহায় অবস্থা প্রাপ্ত মেদিনীপুর শহরে গত ১৪.২.৭৮ তারিখ সকাল ১০টা ২০ মিঃ রাজাবাজার চকে কর্তব্যরত মিউনিসিপ্যালিটির কর্মী শ্রী সুশান্ত সরকার সি.পি.এম কর্মী রাজেন বোস এবং আরও ১০/১২ জন কর্তৃক গুরুতরভাবে ছুরিকাহত হন এবং স্থানীয় হাঁসপাতালে ভর্তি হন। পুলিশ স্থানীয় সি.পি.এম. নেতা শিবরাম বোসের ধমকানিতে সম্পূর্ণ নীরব। আসামীরা প্রকাশ্যে বেড়াচ্ছে। সমগ্র শহরে থম থমে ভাব বিরাজ করছে। অবিলম্বে উপযুক্ত তদন্তের প্রয়োজন। এই অবস্থা ১৯৬৯ সালের ভয়াবহ দিনগুলির কথা স্মরণ করাইয়া দিতেছে। এমতবস্থায় অদ্যকার সভার কার্য মুলতবী রাখিয়া উক্ত বিষয়ের উপর

সমাগ্রিক ভাবে আলোচনা হউক।

**Shri Md. Soherab :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence.

The Left Front Government has miserably failed to maintain peaceful atmosphere in the educational institutions of the State in general and in the Calcutta University in particular.

For the second time this week the Vice-Chancellor and Council members of Calcutta University were gheraoed by students till late on Thursday night, The Council had adopted a resolution appealing to the State Government for its help to remedy the situation immediately. The Council has expressed its inability to tackle and solve the manifold problems of the University if the present situation persisted. The meeting was disturbed again and again by shoutings and slogans from outside. The Vice-Chancellor told that it was humanly impossible for him to carry on work, The demonstrators blocked the main entrance and did not allow the members including one honourable Prof. Nirmal Bose and Principal Amiya Banerjee to go to attend the condolence meeting which was being held in the Presidency College campus in memory of Satya Priya Roy. The demonstrators pushed back all of them inside the room and they themselves entered inside the meeting room. This situation proves most categorically the failure of the Government to maintain peaceful atmosphere in the educational field. The Government is simply interested in superseeding the elected Committees for political grounds and not in maintaining peaceful atmosphere in the educational field.

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় সোরাব সাহেব যে মুলতবী প্রস্তাব এখানে রাখলেন সেটা এখানে আলোচনা হওয়ার জন্য আমরা অনুরোধ করছি।

**মিঃ স্পিকার :** এই ব্যাপারে মাননীয় মিনিস্টার একটা স্টেটমেন্ট দেবার কথা ছিল সেটা তিনি আজকে দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার আমি অনুরোধ করব যে আপনি আলোচনার জন্য অনুমতি দিন। কারণ কংগ্রেসের লোক ঘেরাও হয়নি, সি.পি.এম.এর লোকই ঘেরাও হয়েছে। সুতরাং আলোচনার জন্য অনুমতি দিন।

**Shri Rajani Kanta Doloi :** The Calcutta Electric Supply Corporation the only foreign company in power generating industry in India has succeeded in obtaining some undue favours and concessions from the present Government of West Bengal. When Shri Jyoti Basu was the Vice Chairman of C.I.T.U., he had himself strongly opposed the proposal for setting up of the 240 M.W. Power Plant at Titagarh by

C.E.S.C. and urged upon the Government to allot the project to the State Sector, but for reasons not known to the House, he has now reversed his own stand. He has sought loan for C.E.S.C. from the world Bank and other financial institutions, by pledging the Government as a guarantor to the loans to the extent of Rs.100 Crore to be advanced to this British firm.

Now that the entire finance for the project is proposed to be provided by the World Bank, and other financial institutions, there should be no difficulty in setting up the project in the State Sector as was advocated by Shri Jyoti Basu himself before becoming Minister in Charge, Power Department. There is no justification to further increase dependance on this foreign Company.

The Government should stop this deal forth with as it is not in the interest of the State and the People. The Government should secure direct loans from the World Bank and other financial institutions and set up the project in the State Sector.

**Calling attention to matters of urgent public importance**

মিঃ স্পিকার ঃ আমি নিম্নলিখিত বিষয়ের উপরে ২১টি দৃষ্টি আকর্ষণী নোটিস পেয়েছি ঃ—

১। শিয়ালদহ স্টেশনে দন্ডকারন্য হইতে আগত উদ্বাস্তুর আশ্রয় ঃ— ঃ শ্রী গৌরচন্দ্র কুন্ডু,

2. Reported news published in Business Standard, dt. 23.2.78 "Hard Coke shortage, Engineering men face lay off" : Shri Bhola Nath Sen.

3. Diversion of tea to Gauhati station from Calcutta & Siliguri : Shri Bhola Nath Sen.

4. Flow of Bangladesh nationals into West Bengal : Shri Atish Chandra Sinha

5. Threat by Left Front Student Organisations for acceptance of their demands : Shri Satya Ranjan Bapuli.

6. Tension in Sambeong Tea Estate & other Hill areas in Darjeeling district : Shri Satya Ranjan Bapuli.

7. Reported vacancies of 40 teaching posts in University College. : Shri Suniti Chattoraj.

| | | |
|---|---|---|
| 8. | Alleged disturbances created by the Left Front Students Organisation in the meetings of the Council of Calcutta University | : Shri Suniti Chattaraj. |
| 9. | Incidence of second time Gherao at the University and resolution passed by the Council in the matter | : Shri Md. Sohrab and Shri Krishna Das Roy. |
| 10. | Resolution passed by the Calcutta University in connection with the recent incidence | : Shri Md. Sohrab and Shri Krishna Das Roy. |
| 11. | Flight of Capital and efforts to invest States Industrialist' Capital in other States | : Shri Bhola Nath Sen. |
| 12. | Incidence of continuous demonostration and dead-lock in the work of the Calcutta University | : Shri Krishna Das Roy & Shri Md. Sohrab. |
| 13. | Demands raised by B.Com, Medical & Law Students of Calcutta University | : Shri Krishna Das Roy & Shri Md. Sohrab. |
| 14. | Alleged attack on a house in Belgachia Road, Calcutta | : Shri Dhirendra Nath Sarkar. |
| 15. | Alleged looting in two shops in the Ekbalpore area on 23.2.78 | : Shri Dhirendra Nath Sarkar. |
| 16. | Reported snatching of Rs.3000 from bravery in Bishnupur area | : Shri Dhirendra Nath Sarkar. |
| 17. | Gherao of Vice-Chancellar and Council members of Calcutta University | : Shri Rajani Kanta Doloi. |
| 18. | Flow of Bangladesh Nationals into West Bengal | : Shri Rajani Kanta Doloi. |
| 19. | Reported Probe order into an attempt on the life of one tea planter | : Shri Rajani Kanta Doloi. |
| 20. | Fire in bustees in India Exchange Place, Calcutta | : Shri Dhirendra Nath Sarkar. |
| 21. | Remission of agricultural loans to | : Shri Anil Mukherjee. |

the poor and distressed peasants
and bargadar

I have selected the notice of Shri Bholanath Sen on the subject of 'Diversion of tea to Gauhati Station from Calcutta and Siliguri.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Bhabani Mukherjee :** The statement will be made on 1st March, 1978.

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটি জরুরি বিষয় উল্লেখ করতে চাই। বারাসাতের ইস্টার্ন স্পিনিং মিলের প্রায় ২২০০ শ্রমিক, অনাহারের মুখে। দীর্ঘ তিন মাস যাবদ সেখানে লক-আউট চলছে। বিড়লা গোষ্ঠী পরিচালিত জয়শ্রী কেমিক্যাল ফার্টিলাইজারে পুলিশ মুখ্যমন্ত্রীর নির্দেশ অমান্য করে শ্রমিকদের উপর লাঠি চার্জ করেছে। আমি অবিলম্বে এই দুটি ব্যাপারে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য এবং বিশ্ববিদ্যালয়ের পর্ষদের অপর সদস্যদের ঘেরাও প্রসঙ্গে ২২শে ফেব্রুয়ারি মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি এবং অপর তিনজন সদস্যের দৃষ্টি আকর্ষণী যে প্রস্তাব উত্থাপন করেছিলাম সেই সম্পর্কে বিবৃতি দানের জন্য সোমবার দিন ধার্য করা হয়েছিল। কিন্তু গতকাল পুনরায় একদল ছাত্র বিশ্ববিদ্যালয়ের উপাচার্য এবং পর্ষদের সকল সদস্যদের সারা রাত আটক করে যে অশালীন, অভদ্র, অসভ্য আচরণ করেছে, তাতে সরকার গভীরভাবে উদ্বিগ্ন। এরূপ অবস্থায় সরকার কোনওভাবেই বরদাস্ত করতে পারেন না। সেজন্যই আজ হাউসে বিবৃতি দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছি।

মুষ্টিমেয় ছাত্রের গণ-গ্রেস অথবা পরীক্ষা পিছোনোর দাবিতে বার বার বিশ্ববিদ্যালয়ের সাম্প্রতিককালে যে সমস্ত ঘটনা সংগঠিত করছে, সে সম্পর্কে সরকার অত্যন্ত স্পষ্টভাবে জানাতে চায় যে সরকার গণগ্রেস প্রদানের বিরোধী এবং নানা অছিলায় পরীক্ষা পিছোনোর দাবিকে কোনওমতেই সমর্থন করতে পারেননা। সরকার অত্যন্ত জোরের সঙ্গে এ কথা ঘোষণা করতে চান, মুষ্টিমেয় ছাত্র উদ্দেশ্যপ্রণোদিতভাবে ঘেরাওয়ের যে পদ্ধতি অবলম্বন করেছে, তাকে গভীরভাবে মোকাবিলা করা হবে। মুষ্টিমেয় ছাত্রের বিক্ষোভ প্রদর্শনের সময় যদি তাদের দাবিই মুখ্য হত, তাহলে সেটা সহজভাবেই বোঝা যেত। কিন্তু যখন দেখা যায় যে রাজনৈতিক উদ্দেশ্য এবং অশোভন আচরণ প্রশ্নই মুখ্য, তখন এটা সহজেই বোঝা যায় যে দাবিগুলি উপলক্ষ মাত্র। বিশেষ করে গতকাল বিকেল ৪টা থেকে ভোর ৪টা পর্যন্ত সদস্যদের ঘেরাও করে যে সমস্ত ভাষা প্রয়োগ করা হয়েছে এবং যে আচরণ প্রদর্শন করা হয়েছে, এটা কোনও সভ্য মানুষ বরদাস্ত করতে পারেননা।

বিগত কয়েক বছর গণ-টোকাটুকির চন্দ্রাতপে বেশকিছু সংখ্যক অছাত্র এবং সমাজ বিরোধীদের যেভাবে উচ্চ শিক্ষার প্রসাদ বিতরণ করা হয়েছে, তাতে সাধারণ ছাত্র সমাজের মানবিকতাকে দুর্বল করে দেওয়া হয়েছে। যারা ভালভাবে পড়াশুনা করে পরীক্ষা দিতে চান তাদের মনে বিরাট প্রশ্ন জেগেছে। শিক্ষক সম্প্রদায় এবং ছাত্র সমাজের সহযোগিতায় সরকার যখন গণটোকাটুকি বন্ধ করে দিতে বদ্ধপরিকর তখন একদল ছাত্র গণগ্রেস দেওয়ার জন্য দাবী করছে। তাদের বক্তব্য, পরীক্ষা যখন দিয়েছি তখন যেভাবেই হোক পাশ করতেই হবে। এটাই নাকি ছাত্র আন্দোলন?

অস্বীকার করিনা পরীক্ষা পদ্ধতি, পঠন পাঠন প্রণালী ক্রটি যুক্ত এবং গলদপূর্ণ, এগুলির আমূল সংস্কার প্রয়োজন। এবারে সরকার ছাত্র, শিক্ষক এবং শিক্ষাবিদের মতামত আহ্বান করেছেন এবং নতুন বাস্তবমুখি সিদ্ধান্ত গ্রহণ করতে আগ্রহি। এ বিষয়ে অনুসন্ধানের প্রয়োজন আছে। জানতে হবে পঠন-পাঠন প্রণালি, প্রশ্ন পত্র রচনা, পরীক্ষার খাতা দেখা কতখানি দায়ী এবং কতখানি দায়ী বিগত কয়েক বছরে অনুষ্ঠিত ছাত্র সমাজের মানসিকতাকে ধ্বংস করার নীতি। আপাত দৃষ্টিতে ছাত্রদের গ্রেস মার্ক প্রদান বা পরীক্ষা পিছোনোর দাবী প্রধান হলেও প্রকৃতপক্ষে এরসঙ্গে রাজনৈতিক উদ্দেশ্য জড়িত আছে একথা অস্বীকার করা যায় না। অনুসন্ধানে জানা গেছে যে, গত ২৩।৩।৭৮ তারিখে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের কতিপয় ছাত্র কংগ্রেস পতাকার নিচে গ্রেস মার্ক দাবিকে সোচ্চারভাবে তুলে ধরেছে। ৭১ সালে গণ ফেল করে কংগ্রেস '৭২ সালের নির্বাচনে পর্বত প্রমাণ গণটোকাটুকির আশ্রয় নিয়ে নির্বাচনী বৈতরণী পার হয়েছিল এবং তারাই ছাত্র সমাজের সামনে আদর্শ হিসেবে তুলে ধরেছে গণ ফেল নয় গণটোকাটুকি অথবা গণগ্রেস চাই। ৭৭ সালের নির্বাচনে সচেতন জনগণ যখন রুখে দাঁড়িয়েছে তখন রাজনীতির ক্ষেত্রে কংগ্রেস গণটোকাটুকি বা কারচুপির কোনও পদ্ধতিই কংগ্রেস গ্রহণ করতে সমর্থ হয়নি। মুষ্টিমেয় উদ্দেশ্যপ্রণোদিত ছাত্রদের জানিয়ে দিতে চাই যে সচেতন ছাত্র সমাজ ঐক্যবদ্ধভাবে মুষ্টিমেয় ছাত্রের রাজনৈতিক মতলববাজের রাজনৈতিক উদ্দেশ্য রুখে দিতে সমর্থ হবে।

সরকার বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারে যখন হস্তক্ষেপ করার নীতিতে বিশ্বাসী নয় তখন মুষ্টিমেয় মতলববাজ ছাত্রদের চাপের কাছে কোনও প্রকার নতি স্বীকার করবেন এটাও চায় না। এইসব ছাত্র বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের নতুন সুষ্ঠু পরিচালন ব্যবস্থার উদ্যোগকে বানচাল করে দিতে চায়, পুনরায় শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য প্রতিষ্ঠা করতে চায় এদের পরিষ্কারভাবে জানিয়ে দিতে চাই সরকার মুষ্টিমেয় উদ্দেশ্যপ্রণোদিত ছাত্রের উদ্ধত, উৎশৃঙ্খল আচরণকে কোনওভাবেই বরদাস্ত করবে না। পরীক্ষার ফল প্রকাশের পর গণ গ্রেসের দাবীকে কোনওভাবেই সমর্থন করবে না, পরীক্ষা ঠিক সময়ে গ্রহণ, যথাসময়ে ফল প্রকাশের কার্যসূচিকে যারা নানা অজুহাতে বানচাল করতে চায় সরকার তাদের কঠোরভাবে হুঁসিয়ার করে দিতে চায়।

## Mention Cases

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি জানি না মাননীয় মুখ্যমন্ত্রী অথবা ভূমি রাজস্বমন্ত্রীর জ্ঞাত বা অজ্ঞাতসারে এটা হচ্ছে। বকেয়া খাজনা বা ঋণ আদায়ের

জন্য মালদহ জেলার বিভিন্ন স্থানে, বিভিন্নভাবে জুলুম আরম্ভ হয়েছে। গরীব মানুষরা ঘটি-বাটি বিক্রি করে খাজনা শোধ দিতে বাধ্য হচ্ছে। নাহলে তাদের গরুবাছুর নিয়ে নেওয়া হবে বলে ভয় দেখানো হচ্ছে। খাজনা দেওয়া হয়নি বলে অন্তত ৩০ জনের বন্দুকের লাইসেন্স দেওয়া বন্ধ রাখা হয়েছে। আমি জানি না খাজনার জন্য বন্দুকের লাইসেন্স দেওয়া বন্ধ রাখা যায় কিনা। তারা সকলেই গরিব চাষী। সারা জেলায় ডাকাতি হচ্ছে। এই বন্দুকের লাইসেন্স যদি না দেওয়া যায় তাহলে খুব অন্যায় হবে। আমি মুখ্যমন্ত্রী এবং ভূমি রাজস্বমন্ত্রীকে অনুরোধ করছি গরিব মানুষদের উপর এই জুলুম বন্ধ করতে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা বিশেষ ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে বাধ্য হচ্ছি। আমি জানি না আপনি জানেন কিনা গত পরশুর অমৃতবাজারে বেরিয়েছে, সেটা মুখ্যমন্ত্রী পরিষ্কার করে বুঝিয়ে দিলে আনন্দিত হব, যে রঞ্জিত চৌধুরি বলে একজন চা-বাগানের মালিককে কয়েকজন দুষ্কৃতকারি আঘাত করেছিল। সেইজন্য আই, জিকে বলেছেন স্পেসাল এনকোয়ারি করতে। কিন্তু পশ্চিমবাংলার বুকে অনেক খেটে খাওয়া মানুষ অনেক শ্রমিক, সামবিয়াংয়ের ঘটনার কথা বাদ দিলেও যে মার্ডার হচ্ছে মুখ্যমন্ত্রীকে জানাচ্ছি তিনি স্পেসাল এনকোয়ারির অর্ডার দিচ্ছেন না। আমি বিশ্বাস করি না মুখ্যমন্ত্রী মালিকের দালালি করছেন। আমি তাকে অনুরোধ করছি তিনি যেন এই ব্যাপারটা আমাদের আশ্বস্ত করেন এই যে সরকার মালিকের দালালি করছে না। শ্রমিকেরা বিচার পাচ্ছে না, মালিক পাচ্ছে। মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এইটা পরিষ্কার করে বুঝিয়ে দিন।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১/২/৭৮ তারিখে জিয়াগঞ্জ থানার অধীনস্থ কালিকূপ গ্রামের আলিজান সেখের পুত্র মুসলিম সেখকে ঐ থানারই অধীনস্থ বাগডহরা অঞ্চলের কিছু সি.পি.এম. কর্মী নির্মমভাবে হত্যা করেছে। এই বিষয়ে পুলিশ সম্পূর্ণ ভাবে নিষ্ক্রিয় আছে। যাতে তাড়াতাড়ি এই ব্যাপারে যথা বিহিত ব্যবস্থা গ্রহণ করা হয় এবং নিরাপত্তা ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নবনী বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কংগ্রেস সরকার জমি ফিরিয়ে দেবার একটা আইন তৈরি করেছিল। সেই আইন তৈরি হবার পর বহু মানুষ দরখাস্ত করেছিল, অথচ সেই আইন মারফত জমি ফেরত পাওয়া যাচ্ছে না। দেখা যাচ্ছে টাকা পয়সা খেয়ে সরকারি অফিসাররা বেশির ভাগ মামলাই খারিজ করে দিচ্ছে। বামপন্থী সরকার হবার পরে সেগুলি যাতে কার্যকর হয় সেইজন্য জে.এল.আর.ও., বি.ডি.ও.র উপর নির্দেশ দেওয়া দরকার। তাই অবিলম্বে জমি যাতে ফেরত পাওয়া যায় তারজন্য দ্রুত ব্যবস্থা নিতে মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বহু মাধ্যমিক বিদ্যালয়ের ঘর বিগত কয়েক বছরের বন্যা ও ঘূর্ণি ঝড়ে ভীষণ ক্ষতিগ্রস্থ হয়েছে, ঘরগুলি এখনও পর্যন্ত মেরামত

হয়নি। সরকারি সাহায্য কিছু দেওয়া হচ্ছে না। ফলে অনেক স্কুল বর্ষাকালে বন্ধ করে দিতে হয়। আমার এলাকা পটাশপুরের আমরসি বালিকা বিদ্যালয় সরকারি সাহায্যপ্রাপ্ত মাধ্যমিক বিদ্যালয়। মাটির দেওয়াল। প্রায় ৭ ডিগ্রি কাত হয়ে আছে। যে কোনও সময় পড়ে যেতে পারে এবং বহু ছাত্রি, শিক্ষিকা মারা যেতে পারে দুর্ঘটনা যে কোনও সময় ঘটে যেতে পারে। পুরোপুরি সাহায্যের প্রয়োজন, কিন্তু সাহায্য পাওয়া যাচ্ছে না। সাধারণত এখন গ্রামাঞ্চলে বেসরকারি সাহায্য পাওয়া যায় না। সেইজন্য আমি অনুরোধ করছি মন্ত্রিসভার কাছে যে ঐসব মাধ্যমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য যেন কিছু সাহায্য করেন সরকার থেকে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই সভার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার কোতোয়ালি থানার আনন্দবাস গ্রামে সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। সেখানকার অধিবাসিরা এক অবর্ণনীয় সন্ত্রাসের মধ্যে পড়েছেন। বিশেষ করে বাছাই করে করে কংগ্রেসিদের উপর সন্ত্রাস, হামলা চালানো হচ্ছে। এই বিষয়ে আমার কাছে চিঠি আছে, আমি সেইগুলি আপনার কাছে পেশ করছি। আর গণ আদালত, বসিয়ে তাদের কাছ থেকে পার্টির নাম করে চাঁদা আদায় করা হচ্ছে। এই অসহনীয় অবস্থা দূর করার জন্য বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার। আমাদের পক্ষের মাননীয় সদস্য যখন এখানে সন্ত্রাস সৃষ্টির কথা বলছিলেন তখন ওপাশ থেকে বীরেনবাবু বললেন, সন্ত্রাস সৃষ্টি করবার জন্যই আমরা এসেছি। আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** উনি তো বলছেন আমি একথা বলিনি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা বিষয়ে আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপারে বিচার বিভাগীয় তদন্ত চাচ্ছি। নলঘাটে যে সেতু হচ্ছে তার দুটি থাম্বা নষ্ট হয়ে গেছে। এই দুটি পিলারের জন্য খরচ হয়েছে ১৮ লক্ষ ৯৫ হাজার ৮৫৩ টাকা। এই থাম্বা দুটি হেলে যাবার জন্য যে সয়েল টেস্ট হয়েছে তারজন্য খরচ হয়েছে আড়াই লক্ষ টাকা অর্থাৎ মোট ২১ লক্ষ ৪৫ হাজার টাকা এই ব্যাপারে খরচ হয়ে গেছে এবং এটা হচ্ছে সরকারি হিসেবে। কিন্তু দুঃখের বিষয় এই টাকা জলের তলায় চলে গেল। আমি দাবি করছি এই ব্যাপারে তদন্ত হোক এবং যারা এরজন্য দায়ী হবেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যেরা মেনশন সম্বন্ধে আমাকে প্রায়ই বলে থাকেন। মেনশন সম্বন্ধে যে বিধান বর্তমানে আছে সেটা হল আপনারা এখানে মেনশন করার পর সেটা স্পিকারের অফিস থেকে সংশ্লিষ্ট দপ্তরে পাঠিয়ে দেওয়া হয়। মেনশন করার সঙ্গে সঙ্গে তার উত্তর পাওয়ার পদ্ধতি বর্তমানে নেই। আপনারা যদি বর্তমান পদ্ধতি পরিবর্তন করে এরকম করেন যে হাউসে মেনশন করার সঙ্গে সঙ্গেই উত্তর চাই তাহলে ভিন্ন কথা। তবে বর্তমানে সেরকম কোনও ব্যবস্থা নেই এবং যতদিন পর্যন্ত না সেই ব্যবস্থা হচ্ছে ততদিন পর্যন্ত এরকম অবস্থাই হবে।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের উচ্চ শিক্ষামন্ত্রী কলেজের শিক্ষকরা যাতে মাসের ১লা তারিখে

তাদের বেতন পান তার ব্যবস্থা করেছেন। প্রাইমারি স্কুলের শিক্ষকদের ক্ষেত্রে আগে থেকেই ওই ব্যবস্থা রয়েছে। কিন্তু দুঃখের বিষয় এখনও পর্যন্ত মাধ্যমিক স্কুলের শিক্ষকদের ওই ১লা তারিখে বেতন পাবার কোনও ব্যবস্থা হয়নি। এই ব্যবস্থা না হওয়ার দরুণ তাদের খুব অসুবিধা হচ্ছে। এ সম্বন্ধে কেউ কিছু করছেনা কাজেই অনুরোধ করছি অবিলম্বে তাদের জন্য এমন ব্যবস্থা করুন তাতে তারাও মাসের ১লা তারিখে তাদের বেতন পেতে পারেন। আমি আশাকরি উচ্চ শিক্ষামন্ত্রী অবিলম্বে তাদের জন্য ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় স্পিকার মহাশয়, আমি ২৪ পরগনার কুমিরমারি হাইস্কুলের প্রধান শিক্ষকের কাছ থেকে যে চিঠি পেয়েছি সেটা আপনার কাছে নিবেদন করছি। ঘটনা হচ্ছে, গোসাবা থানার বড় মোল্লাখালি গ্রামের মহম্মদ আব্দুল মজিদ মোল্লার বাড়িতে গিয়ে আর এস পি র কর্মীরা ভায়নকভাবে গোলমাল করছে। তারা সশস্ত্রভাবে সেখানে গিয়ে তার বাড়িতে আগুন লাগিয়েছে এবং ৪/৫জন লোককে মারাত্মকভাবে মেরেছে এবং সর্বোপরি তার বাড়ির যুবতি মেয়েদের শ্লীলতা হানি করেছে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি এই ঘটনা সম্বন্ধে এনকোয়ারি করার ব্যবস্থা করুন।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রীর একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১৮ই ফেব্রুয়ারি বাঁকুড়া জেলার ওন্দা থানায় বিরাট ঝড় এবং শিলা বৃষ্টি হয়েছিল এবং সেখানে কয়েক হাজার মানুষ অত্যন্ত ক্ষতিগ্রস্থ হয়েছে। তাদের বাড়ি ঘর পড়ে গেছে এবং তাদের অবস্থা চোখে না দেখলে বর্ণনা করা যায়না। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সেখানে ত্রাণ কার্য অবিলম্বে আরম্ভ করা হোক। ঐ সমস্ত দুস্থ চাষিরা যে সমস্ত কৃষিঋণ নিয়েছে, সার সংক্রান্ত বিষয়ে বা অন্যান্য বিষয়ে কৃষি ঋণ নিয়েছে, এইগুলো মকুব করা হোক।

## Discussion on Governor's Address

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের রাজ্যপাল শ্রী ত্রিভুবন নারায়ণ সিংহ বিধানসভায় এসে যে ভারতীয়ত্ব বোধ-এর পরিচয় দিয়েছেন, তিনি যে সৌজন্য দেখিয়েছেন, তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু তার সাংবিধানিক দায়িত্ব পালন করতে এসে তিনি যে ভাষণ পড়তে বাধ্য হয়েছেন, তারজন্য তার প্রতি আমি সমবেদনা জানাই। তার ভাষণ তিনি শেষ করেছেন জয়হিন্দ কথা বলে। জয়হিন্দ শুনে আমরা নিশ্চয়ই আনন্দিত কিন্তু তার ভাষণের মধ্যে জয়হিন্দ ধ্বনি ধ্বনিত হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধ্যে কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা এনেছেন এবং বামফ্রন্ট সরকারের মন্ত্রিসভার দ্বারা যে পুস্তিকা রচিত হয়েছে সারা ভারতবর্ষে সমর্থন পাবার পর তারা নাকি আমাদের এনে দিয়েছেন, তার কথা উল্লেখ আছে এবং এই বিতর্ক সম্পর্কে হাউসের অনেক মাননীয় সদস্য অনেক মূল্যবান বক্তব্য রেখেছেন। আমি সব কথার মধ্যে যাবো না, আমি কয়েকটি কথা এই প্রসঙ্গে বলতে চাই। কেন্দ্র রাজ্য প্রসঙ্গ নিয়ে এত উত্তেজনার কি আছে আমি

বুঝতে পারি না। এটা নিশ্চয়ই আলোচনা হতে পারে, আমরা নিশ্চয়ই আলোচনা করবো, এখনই করতে হবে নাউ অর নেভার, এই মনোভাব কিছুটা সন্দেহের উদ্রেক করে। বিশেষ করে আর্টিকেল ২৪৮, কেন তারা এখনই সেটা সংশোধন চাইছেন, সেটা বুঝে উঠতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার তরুণ বন্ধু জয়ন্ত বিশ্বাস একটা কথা বলেছেন, 'ঘর পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলেই ভয় পায়', কথাটা অত্যন্ত সত্য কথা। আমরা যদি অতীতের দিকে তাকাই তাহলে দেখবো ১৯৪৬ সালের মুসলীম লিগ আত্ম নিয়ন্ত্রণের অধিকারকে সমর্থন জানিয়েছিলেন, এই বামফ্রন্টের একটা প্রধান দল। যার ফলে দেশ বিভাগ হয়েছিল। আমার মনে পড়ে দেশ স্বাধীন হবার পরে পাকিস্থান যখন হল, মৌলানা ভাসানি পূর্ব পাকিস্থানে ১৯৪৮ সাল থেকে 'হোয়াই অটোনমি' এই ধ্বনি তুলেছিলেন এবং ১৯৫৫-৫৬ সাল থেকে বাংলা দেশে যে স্বায়ত্ব শাসনের বা সাতন্ত্রের যে আন্দোলন চলছিল তাতে তারা কি বলতে চেয়েছেন আমাদের এখান থেকে সেটা বুঝতে অসুবিধা ছিলনা এবং শেখ মুজিবর রহমান বা আওয়ামি লিগ জানতেন, তারা বার বার যদিও বলেছিলেন যে তারা অখন্ড পাকিস্থান চান। কিন্তু স্বায়ত্ব শাসনের কথা বলার সঙ্গে তারা কোন দিকে নিয়ে যেতে চাচ্ছে সে সম্পর্কে তারাও অনবহিত ছিলেন না। আমরাও সেটা জানতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণের মধ্যে ভারতীয়ত্ববোধে আমার আঘাত লেগেছে। কারণ দেশটা ভারতীয় জাতীয়তার স্বরূপ বামফ্রন্ট সরকার বুঝতে পারেনি। তাই তারা বলেছেন, এই দেশে বসবাসকারি বহু ভাষাগত সাংস্কৃতিক গোষ্ঠী ঔপনিবেশিক দাসত্বের মুক্তি লাভের আশঙ্খায় প্রাক-স্বাধীনতা যুগে ঐক্যবদ্ধ হয়েছিলেন — এ যেন একটা চুক্তি। তারা যেমন কয়েকটি দল মিলে বামফ্রন্ট সরকার করেছেন, সেই ভাবে প্রাক স্বাধীনতার যুগে কয়েকটি দল মিলে ভারতীয় হয়েছিলেন। এটা কোনও চুক্তি নয়। ১৯৪২ সালে আর.এস.পি. ফরওয়ার্ড ব্লক, যখন জেলে ছিলেন তখন আপনারা সি.পি.এমের বন্ধুরা ফ্রেন্ডস অব রাশিয়া করেছিলেন। কাজেই তখন আপনারা ঐক্যবদ্ধ ছিলেন না। কাজেই ভারতীয়ত্ব পলিটিক্যাল ক্ষেত্রে দেখলে চলবে না। আমার শ্রদ্ধেয় বন্ধু অধ্যাপক নির্মল বোস মহাশয় কেন্দ্র রাজ্য সম্পর্কে আলোচনা করতে গিয়ে অনেক মূল্যবান বক্তব্য রেখেছেন। বিশ্বের অনেক বড় বড় পন্ডিতের কথা বলেছেন। কিন্তু তিনি নেতাজি সুভাষচন্দ্র বোসের কথা একবারও বললেন না। ভারতীয়তা কি, যেটা ভিনসেন্ট স্মিথ বলেছিলেন, India has at least an ideal political entity for more than 2500 years. ভিনসেন্ট স্মিথের কথা কোট করে নেতাজী সুভাষচন্দ্র বলছেন India beyond all doubt possesses a deep underlying fundamental unity, for more profound than produced either by geographical isolation or by political suzerainty. That unity transcenes the innumerable diversities of blood, colour, language, dress, manners and sect. রবীন্দ্র নাথ বলেছিলেন "শক হুন দল পাঠান মোগল এক দেহে হোলো লীন"। নেতাজী বলছেন culture was evolved which was different from the old but which nevertheless was distinctly Indian. In architecture, painting, music new creations are made which represented the happy blending of the two streams of culture" আমার ভারতীয়ত্ব বোধে আঘাত লেগেছে যখন দেখি বামফ্রন্টের কোনও নেতা প্রকাশ্যে বিবৃতি দেন মুসলিমস আর সেপারেট নেশন। আমি তো ভাবতেই পারি না, এই ধরনের কথা কোথা থেকে আসে?

সেখানে কি মানসিকতা কাজ করে? ফেডার‍্যালিজমের কথা এখানে আসছে, ভারতীয় সংবিধান সংশোধনের কোনও প্রয়োজন নেই, এই কথা আমরা কখনও বলি না। কিন্তু ফেডার‍্যালিজম সম্পর্কে কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে যে ডিবেট হয়েছিল, সেই ডিবেটে আম্বেদকর যে কথা বলেছিলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সভায় সেটা জানাচ্ছি। The basic principle of federalism is that legislation and executive authority is partitioned between the centre and the state not by law to be made by centre but by the constitution itself. সেখানে এদিক, ওদিক পরিবর্তনের নিশ্চয়ই প্রয়োজন হতে পারে। যেমন আজকে বামফ্রন্টের অনেক অধ্যাপক সদস্য আছেন, তারা স্বীকার করবেন যে অধ্যাপক সমিতি দীর্ঘদিন ধরে উচ্চ শিক্ষাকে সমবর্তী তালিকায় রাখার দাবি জানিয়ে আসছেন। ৪২ তম সংবিধান সংশোধন পুরো শিক্ষাটাকে সমবর্তী তালিকায় রাখা হয়েছে। সেটা নিয়ে বিতর্কের অবকাশ আছে। এবং ৪২ তম সংবিধান সংশোধন শুধু প্রপার্টির ক্ষেত্রে যে পরিবর্তন এসেছে সেটা ছাড়া সব যদি সংশোধিত হয়, আমরা নিশ্চয়ই আনন্দিত হব। কিন্তু সেটা ফেডারেল স্ট্রাকচার নয় এবং তারসঙ্গে আর্টিকল ২৪৮, এই যে রেসিডিউ পাওয়ার, যেটা স্টেট লিস্টে নেই, কংকারেন্ট লিস্টে নেই, সেটা পার্লামেন্টে আলোচনা করবো না, সেটাও যদি রাজ্যগুলো করে তাহলে দেশের অখন্ডতা কিভাবে থাকবে আমি ভেবে উঠতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলা হয়েছে। আমি খুব আনন্দিত আমার শ্রদ্ধেয় বন্ধু অধ্যাপক নির্মল বোস মহাশয় হেরল্ড লাস্কির কথা বলেছেন। উনি শুনিয়েছেন নুর‍্যালিস্টিক সোসাইটির ডিমান্ডের কথা, হ্যাঁ, হেরল্ড লাস্কির কথা আমরাও বলি, গণতান্ত্রিক সমাজবাদের কথা আমরাও বলি, আমরা ডেমক্রাটিক সেন্ট্রালাইজেশনের কথা বলি না। তাই আমি হ্যারল্ড রাস্কির কথায় প্রথমেই বলি স্টেট ইজ ওয়ান অ্যামং মেনি অ্যাসোসিয়েশনস। যেভাবে কার্ল মার্কস চেয়েছিলেন সেইভাবে মহাত্মা গান্ধী চেয়েছিলেন যে, এমন একদিন সমাজে আসবে যেদিন প্রত্যেক মানুষ সমাজে স্বশাসিত হবে। আমরা সেইজন্য চাই সমস্ত ক্ষমতার বিকেন্দ্রীকরণ। কিছু কিছু ক্ষমতা মোরারজী দেশাই-এর হাত থেকে জ্যোতিবাবুর হাতে এলেই দেশের মানুষের মধ্যে একটা বিরাট পরিবর্তন আসবে, তা আমরা বিশ্বাস করি না। গান্ধীজির কথায় বলতে হয়, আমরা সেদিন পর্যন্ত সংগ্রাম করে যাবো, যতদিননা প্রত্যেক ভারতবাসি মনে করবে এই দেশ আমার, এই দেশের ভাল মন্দ আমার উপর নির্ভরশীল। সেদিনই স্বরাজ আসবে। তাই ক্ষমতার বিকেন্দ্রীকরণ যদি কেন্দ্র রাজ্যের মধ্যে আবদ্ধ রাখেন তাহলে সে জিনিস কিছুতেই হবে না। আপনারা জেলা-পরিষদ এবং পঞ্চায়েতকে ক্ষমতা দেবেন, সেটা রাজ্যপালের সর্বভারতীয় সম্মেলনে যান, অন্যান্য রাজ্যে কিভাবে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হচ্ছে, সেখানে পঞ্চায়েতের হাত কত শক্তিশালি হচ্ছে এবং তার হাতে অর্থনৈতিক ক্ষমতা কতটা আসছে এই সীমাবদ্ধ সাংবিধানিক ক্ষমতার মধ্যে, সেটা দেখে নিশ্চয়ই তিনি আক্ষেপ করেন যে, তিনি কিছুই করতে পারছেন না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষমতার বিকেন্দ্রীকরণ কেবল সেন্ট্রাল সেক্রেটারিয়েট থেকে রাইটার্স বিল্ডিংস পর্যন্ত রাখলে সেই ক্ষমতার বিকেন্দ্রীকরণ অর্থহীন হয়। একদিকে স্টেট ইজ ওয়ান অ্যামং মেনি অ্যাসোসিয়েশনস, অপর দিকে আমরা দেখছি সুপারসেশনের রাজনীতি চলছে। মনোভাব হচ্ছে কংগ্রেস রবীন্দ্র ভারতী করেছে, আমরা ৪টে করব ৫টা করব। ওরা কর্পোরেশন করেছে, আমরা ২০টি মিউনিসিপ্যালিটি করব। সব জায়গায় সুপারসেশন চলছে। বিশ্ববিদ্যালয়ে সুপারসেশন হল। সুপারসেশনের ফলে

আমরা কি দেখছি? একজন মাননীয় সদস্য বলেছেন সেখানে কি অবস্থা চলছে। সেখানকার খোল-নোলচে পাল্টায়নি, কিছুই পরিবর্তন হয়নি। সেখানে অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে দুর্নীতি হচ্ছে। পুরোনো সিন্ডিকেট যেটা সাহস করেনি, এই কাউন্সিল সেটা অনুমোদন করেছে। একটা দৃষ্টান্ত দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ে লিংগুয়েস্টিক পদে এই নতুন কাউন্সিল একজনকে প্রোফেসর করে নিয়োগ করেছে, যিনি বি.এ.ফেল্‌। অথচ ক্যালকাটা ইউনির্ভাসিটির পুরোনো সিন্ডিকেটের কাছে বার বার এটা এসেছিল, তারা সেটা অ্যাপ্রুভ করেনি এবং এটা সিলেকশন কমিটির কাছে রাখা হয়েছিল। কিন্তু তখন অ্যাপ্রুভ হয়নি। সেখানে রিডার ছিলেন যোগ্যতম ব্যক্তি। তাকে অধ্যাপক না করে বাইরে থেকে লোক নিয়ে অধ্যাপক করা হয়েছে। ক্ষমতার কেন্দ্রীকরণ, ডেমক্রেটিক সেন্ট্রালাইজেশন-এর ফল আমরা হাতে হাতেই পাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসের কাছে ঘোষণা করেছিলেন যে, ৭ বছর ধরে যেভাবে নিপীড়ন উৎপীড়ন হয়েছে তার একটা পূর্ণাঙ্গ তদন্ত করা হবে। কিন্তু রাজ্যপালের ভাষণে দেখছি ৫ বছরের তদন্ত হবে। জরুরি অবস্থার সময় যে নিপীড়ন হয়েছে সে সম্পর্কে বলা হয়েছে কেন্দ্রীয় সরকারের সুপারিশ আমরা মেনে নিয়েছি। কেন কেন্দ্রীয় সরকারের সুপারিশের অপেক্ষায় আছেন? কারণ সেই সময় এই বামফ্রন্ট সরকারের কোনও দলেরই কোনও ভূমিকা ছিল না। সেটাই একমাত্র কারণ। জরুরি অবস্থার যে সংগ্রাম তাতে তারা অংশ নেননি। সেইজন্য নিপীড়নের তদন্ত করবেন কেন্দ্রীয় সরকার বলেছেন বলেই। নিজেরা ঠিক করেননি। শর্মা-সরকার কমিশন '৭৫ সাল পর্যন্ত তদন্ত করবে। অথচ শা-কমিশন বলেছে, আমরা সব তদন্ত করতে পারব না, রাজ্যে রাজ্যে আলাদা তদন্ত করা হোক। সেদিকে তাকিয়ে আছেন আমাদের দলের সদস্য অশোক দাসগুপ্ত যাকে জরুরি অবস্থার সময় তাকে হাতে হাতকড়া লাগিয়ে কেওড়াতলা শ্মশানে মায়ের মুখাগ্নী করতে নিয়ে যাওয়া হয়েছিল। জরুরি অবস্থার উৎপীড়নের তদন্ত করতে এত দ্বিধা কেন, তা আমরা বুঝতে পারছি না। রাজ্যপালের ভাষণে বেনামি জমির পুনরুদ্ধারের সমস্যার কথা বলা হয়েছে এবং বলা হয়েছে যে জমি রেকর্ডেড হয়নি। অফিসাররা বিভিন্ন আলোচনায়, বিভিন্ন সেমিনারে দেখি যে তারা বড় মার্কসিস্ট হয়ে গেছেন কেননা যে ভাবে তারা বামফ্রন্ট সরকারের সাফাই গাইছেন তাতে এই কথাই মনে হয়। অনেক জায়গায় প্রশ্ন করলে বলে রেকর্ডেড হয়নি এবং সম্ভব নয় বেনামি জমি উদ্ধার করা। কিন্তু আমি বলাবো ১৯৫৩ সালের স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট পাশ হল সেই সময়ের রেকর্ড কেন দেখছেন না? সেই সময়ের যদি রেকর্ড দেখেন তাহলে অনেক রেকর্ড পাবেন। আমি আপনাদের কিছু কনক্রিট কেস দিতে পারি। মগরা হাটের একটি ফ্যামিলিতে দুটি ছেলে কংগ্রেসে ছিল, তাদের মধ্যে এখন একটি ছেলে সি.পি.এম করে। তাদের ১২২ একর জমি বেনামে আছে। বর্ধমান জেলায় সমীক্ষা হলে দেখা যাবে, দলমতনির্বিশেষে, আমি দলীয় দৃষ্টিভঙ্গি নিয়ে বলছি না, প্রচুর বেনামি জমি পাওয়া যাবে। আপনারা বেনামি জমি উদ্ধার করুন, জমি দেবার চেষ্টা করুন। আপনারা বলছেন ক্ষুদ্র শিল্পের সম্প্রসারণ করবেন কিন্তু ক্ষুদ্র শিল্প ও কুটির শিল্পের কি কাঠামো রচনা করতে চান আমি তা বুঝে উঠতে পারছি না। আপনারা বন-মহোৎসবের মতো লাইসেন্স দিয়েছেন। শুধু আপনারা নন, ৩০ বছর ধরে এই ট্রাডিশন চলছে। পশ্চিমবাংলায় নতুন লাইসেন্সের হিসাব করলে দেখা যাবে যে এটা লক্ষও হতে পারে অথবা ১$\frac{১}{২}$ লক্ষও হতে পারে। আপনি বলছেন রুগ্ন শিল্পের প্রতি দৃষ্টি দেওয়া হচ্ছে কিন্তু রুগ্ন শিল্পের কি সমস্যা সেটা কি আপনারা দেখছেন?

তাছাড়া আপনাদের প্রশাসনিক কাঠামোর কি ব্যবস্থা তা আমি বুঝতে পারছি না। কানাইবাবু রুগ্ন শিল্পের মন্ত্রী, তিনি ক্ষুদ্র শিল্পের মন্ত্রী নন। ক্ষুদ্র শিল্পের মন্ত্রী চিত্তব্রতবাবু। তিনি ক্ষুদ্র শিল্প রুগ্ন শিল্পের মন্ত্রী নয়। ক্ষুদ্র যে রুগ্ন শিল্প সেটা কোনও মন্ত্রীর নজরে আসছে না। সুতরাং অধিকাংশ রুগ্ন শিল্পই মার খাচ্ছে তার কি হবে? আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো ক্ষুদ্র ও রুগ্ন শিল্প নিয়ে একটি তদন্ত কমিশন বসান, কারণ পশ্চিমবাংলা থেকে যদি বেকারি দূর করতে হয় তাহলে শুধু জমি দিলেই হবে না, পশ্চিমবাংলায় এত জমি নেই। বড় বড় কলকারখানা বসিয়ে সমস্ত কর্মসংস্থান সম্ভব নয়, কারণ সেখানে প্রচুর টাকার দরকার অথচ কুটির শিল্পে হাজার টাকা ব্যয় করে একটা লোকের কর্মসংস্থান করা যায়। কিন্তু সেখানে বড় শিল্পতে একটা লোকের কর্মসংস্থানের জন্য ১ লক্ষ থেকে ৪০।৫০ হাজার টাকার প্রয়োজন হয়। সুতরাং যদি ব্যাপক কর্মসংস্থানের ব্যবস্থা করতে হয় তাহলে আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ জানাবো যে এই বিষয়টি নিয়ে তদন্ত কমিশন বসান, তার কি সমস্যা সে বিষয়টা দেখুন। আমি যতদূর জানি বহু ক্ষুদ্র শিল্পকে সরকার লাইসেন্স দিয়েছেন কিন্তু তাদের র-মেটিরিয়াল সাপ্লাই দিতে পারছেন না, এমনকি তারা সরকারি সংস্থাগুলি থেকেও র-মেটিরিয়াল পাচ্ছেন না। তারা ডিফেন্স এবং সেন্ট্রাল ডিপার্টমেন্টের অর্ডার সাপ্লাই দিতে পারছেন না, ব্ল্যাক লিসটেড হয়ে যাচ্ছে। তাই আজকে সরকার যদি সমগ্র ব্যাপারটিকে, দলীয় রাজনীতির ঊর্দ্ধে, দলমতনির্বিশেষে দেখেন তাহলে বেকার সমস্যার কিছু সমাধান হতে পারে।

[2-10 — 2-20 P.M.]

দশ পনেরো বছর চাকরি করার পর বিয়ে করেছে, ছেলেমেয়ে হয়েছে ঘর সংসার করেছে সেই ছেলে যখন বেকার হবে? যদি আপনারা এ বিষয়ে দৃষ্টি না দেন, তাহলে কি হবে তার কথা আমি বলতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আর একটি বিষয় আপনার নজরে আনতে চাইছি, আপনাদের রাজনীতির মধ্যে রাজ্যপালের ভাষণের মধ্যে এমন কতগুলো কথা আছে সেগুলোয় আমি খুব আহত বোধ করেছি। একটা হচ্ছে আপনারা বোনাসের কথা বলেছেন যে, আপনারা রেকমেন্ড করেছেন, ন্যূনতম বোনাস ৮.৩৩ পারসেন্ট আপনারা দাবি করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে তাই কেন্দ্রীয় সরকার সেটা দিয়েছে খুব ভাল কথা যদি আমি জানি জনতা সরকারই এটা করেছেন কিন্তু ২০ পারসেন্টের ঊর্ধ্বসীমা তুলে নেওয়া বোনাস সংক্রান্ত বিরোধগুলি যৌথ দরকষার জন্য বোনাস আইন সংশোধন করতে হবে। জিজ্ঞেস করতে পারি পশ্চিমবঙ্গে কোনও কালে হিন্দমোটর বিড়লার কোনও ইন্ডাস্ট্রি এর চেয়ে বেশি দিয়েছে? এখানে সিটুর কতক ইউনিয়ন আছে। ন্যূনতম বোনাস এর চেয়ে বেশি আদায় করতে পারেন না। এই যে মানসিকতা ২০ পারসেন্টের বেশি নিলেই তো আপনারা তুলে নেবেন আর ম্যাক্সিমাম বোনাসের জন্য দর কষাকষি করবেন, কোথায় নিয়ে যাচ্ছেন দেশটাকে, এই যে দেওয়া রাজনীতি তো অনেক হোল এবার ক্ষেতমজুরদের কথা ভাবুন কৃষি মজুরের কথা ভাবুন। ৪৭ পয়সা মজুরি পায় যে শ্রমিক সারা বছরের আট মাস যাদের কাজ থাকেনা সেই কৃষি মজুরের কথা ভাবুন। আপনাদের দোষের কথা নয় আমি শুধু একটা দৃষ্টান্ত দিয়ে বলছি ইন্ডিয়ান অয়েল এটা হচ্ছে ভারত সরকারের সংস্থা, তার কর্মীরা তিরিশ পারসেন্ট বোনাস পেয়েছে সংস্থার লাভ হয়েছে বোনাস দিয়েছে কিন্তু বোনাসের ফলটা

ভোগ করবে কে? কেরোসিনের দামটা তারজন্য বাড়ছে না? গাঁয়ের মানুষ সাফার করছে না? সেই জিনিসটা আমাদের দেখতে হবে। গ্রামকে বঞ্চনা করে শহরের সমৃদ্ধি সেটা ইংরেজ করেছে, কংগ্রেস করেছে আপনারা সে পথে যাবেন না। গ্রামের মানুষের সমস্যার দিকে একটু তাকান, পশ্চিমবঙ্গে সেচের একটু কথা আছে কিন্তু তত জমি কি আপনারা সেচ যোগ্য করতে পারবেন? পাঞ্জাব, হরিয়ানা, থেকে আরম্ভ করে সমস্ত দক্ষিণ ভারত যেভাবে সেচ বিস্তারিত করেছে পশ্চিমবঙ্গে তার ছিটেফোঁটাও এসে লাগছে না, আজকে সমস্ত কৃষি জমি যদি সামান্য হয় সারা বছর সেচের সুবিধা পায় চাষী তাহলে ইকনমিক হোলডিং হতে পারে। কিন্তু কোথায় সেচের ব্যবস্থা? বড় বড় সেচের সমস্যার সমাধান হবেনা, ছোট সেচ প্রকল্পের দিকে নজর দিতে হবে, ছোট সেচ প্রকল্পের কোনও উল্লেখ পেলাম না আমি একটু হতাশা বোধ করছি। তন্ডুল জাতীয় শস্য বিলির ব্যবস্থার কথায় দেবিবাবু বলেছেন যে কেন্দ্রীয় সরকার জিনিসপত্র না দেওয়ার জন্য আমরা করতে পারছি না। আমি আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যে পাঞ্জাব সরকার পাঁচ হাজার ফেয়ার প্রাইস শপ করেছেন দূরতম গ্রামে, যেখানে মানুষের ক্রয় ক্ষমতা নেই এবং দুই কোটি টাকার উপর ভরতুকি দিয়ে চালু করেছিলেন এবং এখন বোধহয় তিন কোটি ছাড়িয়ে গেছে ভরতুকির পরিমান। গ্রামের লোককে যে সমস্ত এসেনসিয়েল কমোডিটিস দেওয়া হচ্ছে তাতেও ভরতুকি দেওয়া আছে। পশ্চিমবঙ্গ সরকার একটা ফেয়ার প্রাইস শপ খুলেছেন দূরতম গ্রামে? সেখানে ভরতুকি দিয়ে আপনারা জিনিস দিয়েছেন? আপনাদের ফেয়ার প্রাইস আমাদের মতো শহরের লোক যারা যাদের আয়ের স্থিরতা আছে, যারা বিক্ষোভ দেখাতে পারে, ঘেরাও করতে পারে, সেই আমাদের জন্য ফিক্সড ইনকাম গ্রুপের জন্য ফেয়ার প্রাইস শপ হচ্ছে কিন্তু গ্রামের জন্য করেন নি কাজেই ভেবে দেখবেন সব দায়িত্ব কেন্দ্রের উপর চাপিয়ে দিচ্ছেন কিন্তু আপনাদের কাজ বেশি করছেন না। রাজ্যপালের ভাষণের মধ্যে আবার আমি আসছি, শিক্ষার কথা বলতে গিয়ে অটোনমির প্রশ্নটা বার বার আমাকে পীড়া দিচ্ছে, আমার এই প্রসঙ্গে শিক্ষামন্ত্রী মহাশয়কে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই স্যার আশুতোষ মুখার্জির একটি কথা, freedom first, freedom second and freedom always. এই কথা বলার কারণ হচ্ছে কিছু কিছু প্রো ভাইস চ্যান্সেলার এবং ভাইস চ্যান্সেলার যারা ২০ দফা এবং ২৫ দফার সুবিধা পেয়েছেন তারা রাতারাতি সমর্থক হয়ে গেলেন এই সরকার এবং মন্ত্রী মহাশয়কে দ্বিধাহীন চিত্তে তাদের সুপারসেশনকে সমর্থন জানালেন। একজন ভাইস চ্যান্সেলার বলেই দিলেন যে এটা ভাল কাজ হয়েছে। তাদের উদ্দেশ্য আমি স্যার আশুতোষের একটা উক্তি বলছি। এরূপ ধরনের লয়াল ভাইস চান্সেলার সম্পর্কে তিনি বলেছিলেন He may enjoy the confidence of an alien government but he will not enjoy the confidence of the people of Bengal. I quite realise that I have not in the remotest degree tried to please you or your Minister but I claim that I have acted throughout in the best interest of the university not with standing formidable difficulties and abstacles. স্যার আশুতোষ লর্ড লিটনকে চিঠি দিয়েছিলেন "ভাইস চ্যান্সেলার" পদ প্রত্যাখ্যান করে তার অংশটুকু জানাতে চাচ্ছি, আমি শিক্ষামন্ত্রী মহাশয় ও মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই আদর্শের কথা তারা ভুলে যাবেন না কারণ এটা বাংলা দেশের ও কলকাতা বিশ্ব বিদ্যালয়ের ট্রাডিশন। যদি শিক্ষার উন্নতি চান তবে এই জাতীয়

দৃষ্টিভঙ্গি মনে রেখে তারা যেন যোগ্যতা সম্পন্ন ভাইস চ্যান্সেলার ও প্রোভাইস চ্যান্সেলার নিয়োগ করবার চেষ্টা করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে সুযোগ দিয়েছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু রাজ্যপালের ভাষণে ভারতীয়ত্বের অভাব জানাচ্ছি এবং এই কারণে একে সমর্থন করতে পারছি না।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় স্পিকার স্যার, পশ্চিমবাংলার প্রশাসন যে ভেঙ্গে পড়েছে, কাজকর্ম চলছে না, মন্ত্রী মহাশয় অফিসারদের অর্ডার দিচ্ছেন এবং অফিসাররা তা মানছেন না, এই কথা বার বার মুখ্যমন্ত্রী এবং আলিমুদ্দিন স্ট্রিট থেকে আমরা শুনতে পাচ্ছি। আজকে খবরের কাগজে দেখতে পাচ্ছি যে মুখ্যমন্ত্রী অত্যন্ত ব্যাথাতুর চিত্তে বলেছেন যে, অফিসাররা তাদের সাহায্য করছেন না। কেন করছেন না তারজন্য পূর্বতন কংগ্রেস সরকারের সময় যে রিভিউ কমিটি করে গিয়েছিলেন তা দেখবার চেষ্টা করছেন কিন্তু তা পারছেন না। পশ্চিমবাংলায় যদি এই অবস্থা হয় তা হলে গভর্নর যখন তার বক্তব্য রাখলেন তখন তিনি কেন বললেন না যে আমার সরকার অপদার্থ সরকার, আমার সরকার প্রশাসনে অযোগ্যতা দেখাচ্ছে। সেইজন্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। গণতন্ত্র বলে যা ওরা চিৎকার করছেন এবং বার বার বলছেন যে গণতন্ত্রকে রক্ষা করবার জন্য আমরা এইসব করছি। আমি জ্যোতিবাবুর এক ড্রাইভারের কথা বলবো যার ৪২ বছর বয়স তাকে পারমানেন্ট চাকরি দেওয়া হয়েছে। এরজন্য ড্রাইভারের এসোসিয়েশনের মধ্যে একটা রিজেনমেন্ট দেখা দিয়েছে। যদি ৪২ বছর এর লোক চাকরি পায় তাহলে সকলের ক্ষেত্রেই প্রযোজ্য হওয়া উচিত। তাহলেই বুঝতাম গণতন্ত্র রক্ষা করবার জন্য যে কথা আপনারা বাইরে বলছেন ভেতরেও তা চেষ্টা করছেন। এ বিষয়ে আমি আরও কয়েকটা দৃষ্টান্ত দিচ্ছি। আপনারা নিশ্চয়ই জানেন যে মেডিক্যাল কলেজে ১০ জন সি.পি.এম ক্যাডারের ছেলেকে ভর্তি করা হয়েছে যাদের কোনও যোগ্যতা নেই। তাদের চিফ মিনিস্টারের স্পেশাল কোটা করে অ্যাডমিশনের ব্যবস্থা করা হয়েছে। আমি জানি না কি ধরনের পদ্ধতি সেটা। মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই এটা জানেন। আপনারা বলেছেন দুবেলা দুমুঠো ভাতের ব্যবস্থা করবেন। কিন্তু মাননীয় স্পিকার মহাশয়, লক্ষ করলে দেখা যাবে যে ভাতের ব্যবস্থা কংগ্রেস সরকার যা করে গিয়েছিলেন অর্থাৎ প্রোডাকশন যা তারা করে গিয়েছিলেন তাকেই তারা ভাঙিয়ে খাচ্ছেন। কিন্তু নুনের দাম আজকে ১.৫০। আপনারা নুন ভাত দেবার জন্য যে প্রতিশ্রুতি বদ্ধ সেটা দিতে পারছেন না। খাদ্যমন্ত্রী মহাশয় আপনাদের পরামর্শ মতো তেল ডাল নুনের দাম বেঁধে দিলেন। বাজারের চেয়ে আজ ডালের দাম বেশি হয়ে গেছে। ফলে ব্যবসাদারদের সুবিধা করে দিচ্ছেন। তেল, ডালের ব্যবসা করবেন বলেছিলেন কিন্তু এখন বলছেন যে কেন্দ্র দিচ্ছে না। আপনারা সীমিত ক্ষমতা সামর্থ, অর্থ যা আছে তারমধ্যেও অনেক কিছু করতে পারতেন। কিন্তু তা আপনারা করবেন না। অতএব পশ্চিমবাংলার মানুষ আপনাদের স্বরূপ বুঝতে পেরেছে। আপনারা অফিসারদের ডিসক্রেডিট করছেন এবং আপনারা কেন্দ্র রাজ্য লবিং করেই চলে যাবেন। এ ছাড়া কোনও রাস্তা নেই। চাকরি দেবার ক্ষেত্রে বলেছেন ৭০ পারসেন্ট এক্সচেঞ্জ আর ৩০ পারসেন্ট নিজেদের পার্টির জন্য রিজার্ভড রাখবেন। ৭০ পারসেন্ট যেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে রাখবেন বলেছেন সেখানে একটা অ্যাডভাইসারি কমিটি করবেন বলে বলেছেন।

ব্লক কমিটি যেমন করেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জেও সেরূপ করবেন। সেখানে কি অল পার্টি কমিটি করবেন? রাজ্যপালের ভাষণে এমন কথা নেই। ৩০ পারসেন্ট যেটা সি, পি, এম এর জন্য রেখে দিয়েছেন সেখানে আর.এস.পি. ফরোয়ার্ড ব্লক, আরসি.পি.আই. পাবেন কিনা জানিনা। তবে সি.পি.এম পাবে। এই সম্পর্কে সুপ্রিম কোর্টের এবং হাই কোর্টের একটা সিদ্ধান্ত হয়েছিল Total reservation in Govt. Services should not be more than 50 percent. এ.আই.আর. সুপ্রিম কোর্ট পেজ নং ৬৪৯ পাওয়া যাবে। গভর্নমেন্ট সার্ভিস রিজারভেশনের ক্ষেত্রে ৫০ পারসেন্ট এর বেশি দেওয়া যাবে না। কিন্তু এখানে দেখা যাচ্ছে ৩০ পারসেন্ট সি.পি.এম. আর শিডিউল কাস্ট ২৫ পারসেন্ট, শিডিউল ট্রাইবস ৫ পারসেন্ট তা হলে ৬০ পারসেন্ট যদি এই হয় তাহলে এটা অগণতান্ত্রিক এবং সংবিধান বিরোধী। এ সম্বন্ধে কোনও লিগ্যাল ওপিনিয়ন না নিয়ে এ কাজ করেছেন। এর ফলে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস-র খুব ক্ষতি হবে। গত ২৪শে জুন গভর্নর তার অ্যাড্রেসে বলেছিলেন "The special problems of minorities and weaker Sections, including religions and linguistic minorities and Scheduled castes and tribes will receive adequate attention of my Government, and every effort will be made to provide economic, social, educational and cultural safeguards to them in accordance with the constitution of India and in consonance with the democratic aspirations of these sections of the people." He further said in para 23 of page 7 that "My Government is confronted with grave problems which have accumulated over the years. Residual problems of the refugees will have to be tackled." স্যার, মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের ব্যাপারে কোনওরকম এমফ্যাসিস দেওয়া হয়নি, তাদের ডেভেলপমেন্টের ব্যাপারে কোনওরকম পরিষ্কার চিন্তাধারা তার বক্তব্যের মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসরা যে নেগলেকটেড সেটা তার বক্তব্যের মধ্যে পরিষ্কার হয়ে দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আমি পরিষ্কারভাবে জানতে চাই, তিনি এই ব্যাপারে তার বক্তব্য কি সেটা বলবেন, সিটু যখন ঘেরাও করবে তখন সেটা লিগ্যাল অ্যান্ড কনস্টিটিউশন্যাল, আবার আর.এস.পি. এবং ফরওয়ার্ড ব্লকের কর্মীদের অ্যাসোসিয়েশন আছে, তারা যদি অর্থনৈতিক আন্দোলন করে থাকে তাহলে সেই আন্দোলন হয় ইল্লিগ্যাল, সেটা গভর্নমেন্টকে হ্যারাস করার জন্য করা হয়, এই ব্যাপারে সরকার-এর বক্তব্য কি জানতে চাই। স্যার, ইউনিভার্সিটিতে যে দুর্নীতি দেখা দিয়েছিল, যে গণটোকাটুকি চলছিল সেটা বন্ধ করার জন্য যে চেষ্টা করছেন তাকে আমরা সাধুবাদ জানাব, সেই বিষয়ে সাহায্য করতে আমরা প্রস্তুত আছি, কিন্তু আমরা একটা জিনিস লক্ষ করলাম আপনারা শাসন ক্ষমতায় আসার পর সেটা হচ্ছে সবচেয়ে বেশি ওয়ারস্ট সাফারার হচ্ছে শিক্ষা পদ্ধতি এবং শিক্ষা প্রতিষ্ঠান। আমি এর কয়েকটি পর পর দৃষ্টান্ত দিতে চাই। স্যার, আপনি জানেন মধ্য শিক্ষা বোর্ডকে বাতিল করা হল, বাতিল করে সি পি এম এর ক্যান্ডিডেট সত্য প্রিয় রায়কে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর পদে নিযুক্ত করা হল। তারপর দেখা গেল যে ১ হাজারের মতো নির্বাচিত কমিটিকে বাতিল করা হল। একটা স্কুলের কথা অমৃতবাজার পত্রিকায় বেরিয়েছিল, পাঁচথুপির বি.ডি.ও এই স্কুলের অ্যাডমিনিস্ট্রেটর ছিলেন, তাঁকে অ্যাডমিনিস্ট্রেটর পদ

থেকে সরিয়ে দিয়ে প্রঃ দামোদর চ্যাটার্জিকে যিনি ১৯৭২ সালে সি পি এম এর ক্যান্ডিডেট হয়ে নির্বাচনে কনটেস্ট করেছিলেন, তাকে অ্যাডমিনিস্ট্রেটর করা হল। এই পত্রিকায় বলা আছে It is stated that the Left Front Govt. after assuming power superseded the managing committee of this school and appointed Shri Damodar Chatterjee as administrator, Under the existing rules election of the new managing committee would be held.'' সেখানে ইলেকশন হবার কথা আছে, সমস্ত ইলেকশন বন্ধ করে দিয়ে নিজেদের লোককে বসানো হয়েছে। এই ধরনের বহু দৃষ্টান্ত আছে। মেদিনীপুরে কয়েকটি ক্ষেত্রে দেখেছি স্কুলে অ্যাডমিনিস্ট্রেটর করা হয়েছে অ্যাসিসট্যান্ট টিচার সি পি এম এর কতকগুলি ক্যাডারকে। এইভাবে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য দলবাজি বিস্তার লাভ করেছে। সি পি এম এর যেটা ইচ্ছা ছিল সেটা পূরণ করতে যাচ্ছে। প্রাইমারি এডুকেশনে ইংরাজি বাদ হয়েছে, প্রাইমারি পরীক্ষা বন্ধ করা হয়েছে, ক্লাস এইট পর্যন্ত কোনও পরীক্ষা থাকবে না। কলকাতা সহ অনেকগুলি বিশ্ববিদ্যালয়ের কমিটি বাতিল করা হয়েছে। কিন্তু আমরা দেখলাম কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে লোককে দিয়েছেন তারা নিজেরা বলছেন আর পারা যাচ্ছে না, সরকার প্রতিকার করুন। তাদের বসিয়ে দিয়ে তাদের পিছনে নিজেদের ছেলেদের লেলিয়ে দিয়েছেন, সেখানে তারা বার বার ঘেরাও করছে, অতিষ্ঠ করে তুলছে। সেজন্য তারা বলছেন আর পারা যাচ্ছে না, সরকার প্রতিকার করুন। আজকে সেকথা শিক্ষামন্ত্রী বললেন। নিজেরাই নিজেদের বুমেরাং হয়ে দাড়িয়েছে। স্যার, এরা ৪০ জন সদস্যের যে কমিটি করেছেন সেখানে নিজেদের লোককে বসাচ্ছেন। আমরা রাজত্ব করব, আমাদের লোক এটাতে থাকবে না এটা হতে পারে না, তাই নিজেদের লোককে সেখানে বসালেন। স্যার, নেতাজী নগর কলেজ টেকিং ওভার অর্ডিন্যান্স বিল, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন এই বিলে সই করেছেন রাজ্যপাল ১৪.২.৭৮ তারিখে রাত্রি ৬।। টায়, রাত্রি ৯।। টার সময় সি পি এম এর অনিল বসাককে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর করা হল এবং সঙ্গে সঙ্গে দিলীপ চক্রবর্তী যার নামে বহু অভিযোগ আছে তাকে রাতারাতি অ্যাবজর্ব করা হল। শুধু দিলীপ চক্রবর্তীকে অ্যাবজর্ব করবার জন্য তাকে রিহ্যাবিলিটেট করবার জন্য নেতাজী নগর কলেজ টেক ওভার করা হয়েছে।

[2-30 — 2-40 P.M.]

সেখানে হাইকোর্ট থেকে অ্যাডমিনিসট্রেটর অ্যাপয়েন্ট করা হয়েছে। অনিল ঘোষাল রাত্রি সাড়ে নটার সময় চার্জ দিলেন এবং সঙ্গে সঙ্গে দিলীপবাবুকে অ্যাপয়েন্টমেন্ট দিলেন। স্যার, আপনি একজন আইনজ্ঞ কাজেই আপনি বলুন এটা আইনমতো হয়েছে কিনা। আমরা দেখছি স্কুলের ক্ষেত্রে, বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে এবং সমগ্র শিক্ষাক্ষেত্রে একটা অরাজকতা, বিশৃঙ্খলা এবং অগণতান্ত্রিক নীতি নেওয়া হয়েছে। গ্রামে যে সমস্ত বর্গাদার রয়েছে, যারা পাট্টাওয়ালা ছিল তাদের উচ্ছেদ করা হচ্ছে। আমার কনস্টিটিউয়েন্সিতে প্রভাবতি সাধুখাঁ নামে একজন মহিলা ১৯৭০ সালে একটা পাট্টা পেয়েছিল ৩১০ দাগে ১০ ডেসিমেল জমি, কিন্তু দেখলাম সি পি এম কর্মীরা তাকে উচ্ছেদ করেছে। পুলিশ বলেছে এই জমি সাধুখাঁর কারণ সে উদ্বাস্তু এবং তার অন্য কোনও জমি নেই এবং সেই এটা চাষ করবে। কিন্তু দেখলাম তাতে কোনও ফল হচ্ছে না। এইভাবে বর্গাদারদের উপর জুলুম হচ্ছে। তবে একটা জিনিস দেখছি সি পি

এম এর লোক হলে তারা কিছু করছেনা। কাজেই আমি রাজ্যপালের ভাষণ সমর্থন করতে পারছিনা।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই বলে রাখি একটাও ধাপ্পার কথা নেই, কোন বাগাড়ম্বর নেই এই ভাষণে। অত্যন্ত বাস্তব একটা দলিল হিসেবে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার প্রতি আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণকে সমর্থন জানাতে গিয়ে কয়েকটি কথা বলব কারণ আমাদের বিরোধীপক্ষে দুরকম লোক আছে, তাদের ধারনাও দুরকম এবং তাদের বক্তব্যও দুরকম। আমরাও তাদের দুভাবে দেখি। তবে তারা একটা জায়গায় এক হয়ে গেলেন এবং সেটা হচ্ছে তারা এই ভাষণের মধ্যে কোনও আলো দেখতে পেলেননা। সত্যিকারের আলো বলতে তারা কি বোঝেন আমি জানিনা। আমরা জানি অতিবদ্ধ লোক যখন তার ঘরের সমস্ত দরজা. জানালা বন্ধ করে দেয় এবং একটা ছিদ্র থাকলে সেখানে ন্যাকড়া গুঁজে দেয় তখন সেই অবস্থায় প্রখর সূর্যের আলো তার ঘরে পৌঁছায়না। একথাটা আমি কেন বললাম? আমাদের বিরোধীপক্ষের সদস্য হরিপদবাবু শহিদদের কথা বললেন যে, এই যে শহিদদের আমরা চাকুরি দিতে চাই এই ৩০ ভাগ লোক কারা? এখানে তো বলাই আছে, 'এই ৩০ ভাগ লোকের মধ্যে আছে সরকার কর্তৃক জমি গ্রহণের ফলে নিজ নিজ বাসস্থান থেকে উৎখাত হওয়া পরিবারের লোক (যেমন হলদিয়ার ক্ষেত্রে)"। তিনি হাওড়ায় শিক্ষকতা করেন কাজেই তার জানা উচিত সেখানে নূতন করে রেলওয়ে লাইন পাতা হচ্ছে। এছাড়া আরও অনেকরকম উচ্ছেদ হচ্ছে। যাদের ৮/১০ বিঘা জমি চলে যাচ্ছে তারা কোথায় যাবে? তাদের জন্য যদি একটা হাতুড়ি পেটার চাকুরির ব্যবস্থা করা হয় তাহলে হরিপদবাবুর আপত্তি কেন? এছাড়াও তিনি যে সমস্ত কথা বলেছেন তার উত্তর আছে। যেমন, কর্তব্যরত অবস্থায় মৃত যে সরকারি কর্মচারীর পরিবারবর্গের আশু সাহায্য প্রয়োজন সেই সরকারি কর্মচারীর পুত্র বা কন্যা বা নিকট আত্মীয়। ইলেকট্রিকের যারা কাজ করে, কাজ করতে করতে মারা গেল তাদের ছেলে মেয়ে যদি একজন চাকরি পায়, এই শতকরা ৩০ ভাগের মধ্যে তাহলে এটাকে না দেখতে পাবার কি কারণ আমি তো বুঝতে পারলাম না। তেমনি তিনি যাদের কথা বলেছেন ঐ প্রাক্তন শিবির কর্মচারী, প্রাক্তন সুমারি কর্মচারী এবং যেসব প্রাক্তন শিবির কর্মচারী পাকিস্তান ও বাংলাদেশ থেকে আগত উদ্বাস্তদের ত্রাণ ও পুনর্বাসন কার্যে যুক্ত ছিলেন এবং সর্বশেষ কথাটা তিনি পড়ে ফেলেছিলেন যারা শহিদ হয়েছেন তাদের পরিবার বর্গ এই প্রথম কথাটা তিনি ভুলে গেছেন এটাই হচ্ছে অসুবিধা। এটা যদি তিনি দেখতে না পেয়ে থাকেন তাহলে আমি বলব যে আগেকার রাজ্যপালের ভাষণ এর সঙ্গে এটা একটু তফাত হয়ে গেছে। এটাতেও তিনি একটু নতুনত্ব দেখতে পেলেন না। তারপর ধরুন ১৯৭৯ সালের মধ্যে শতকরা ৮৭ ভাগ বালক বালিকাদের শিক্ষার মধ্যে টেনে আনা হবে, যেখানে আমাদের শতকরা ৮৭ ভাগ নিরক্ষর সেই জায়গায় যদি এই চেষ্টা করা হয় তাহলে এটাতে তিনি আলো দেখতে পেলেন না এটা কি করে সম্ভব। তেমনি ধরুন ক্লাস ফাইভ এবং সিক্স অবৈতনিক হয়ে গেছে এবং আসছে বছর ক্লাস সেভেন এবং ক্লাস এইট ফ্রি হয়ে যাবে। এটাতেও তিনি নতুনত্ব কিছু দেখতে পেলেন না। তারপর বর্গাদারদের স্বার্থ রক্ষা করবার জন্য আইন করা হবে সেই সময় ওরা ওয়াক-আউট করেছিলেন আমার মনে আছে তাছাড়া আর বাকি সবাই তো এখানে ছিলেন এবং সকলে

একমত হয়ে এই প্রস্তাব পাশ করেছিলেন, আফশোষ এই যে সাড়ে চার মাস পরে যখন সেই আইন রাষ্ট্রপতির সম্মতি পেল তখন অনেক জল গড়িয়ে গেছে ভাগচাষিদের স্বার্থ রক্ষা করা তাদের জমির রেকর্ড করা অর্থাৎ জমির মালিককে বাধ্য করা একটা রসিদ দেবারজন্য সেই কাজটা হল না। অনেক ক্ষতি হয়ে গেল, ধান কাটা হয়ে গেল জমির মালিকেরা ফসল নিয়ে চলে গেল, হয়ত বাড়তি ফসল নিয়ে গেল কিন্তু এর কোনও রেকর্ড রইল না। যেটা দেখিয়ে রেকর্ড করা যায় এবং যা করতে পারলে ভাগচাষী কিছু ব্যাঙ্ক লোন পেতে পারে, ফলে মহাজনদের কাছে হাজির হতে হল লোনের জন্য কিন্তু ব্যাঙ্ক থেকে লোন পেল না। তাই আপনাদের বিবেচনা করতে বলি ব্যাপারটা কি ঘটে গেল, হাজার হাজার ভাগচাষীর জীবনে কি ঘটলো দেরি করার জন্য। আমরা জানি ১৪ জন কৃষককে খুন করা হয়েছে। জোতদাররা কাদের পছন্দ করে এবং ওরা কাদের স্বার্থে এই বিলের বিরোধিতা করেছিল সেটা আপনারা ভাল করেই জানেন। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবাংলায় এত নির্বিঘ্নে ধান কাটা হয়ে গেল, ফসল ভাগ হয়ে গেল — এরমধ্যে আপনারা নতুনত্ব কিছুই দেখতে পেলেন না, এরমধ্যে কি নতুনত্ব কিছুই নেই? তেমনি ২৯টা কারখানা খোলা গেছে এটাও কি বলার কিছু নেই? এখানে প্রায় ১৫০টি কারখানা বন্ধ হয়ে আছে। আমি জানি আমার এলাকায় নিসকো কারখানা প্রায় দুই আড়াই বৎসর ধরে বন্ধ হয়ে আছে। আমি এটাও জানি আমাদের শিল্পমন্ত্রী মহাশয় দিল্লিতে দরবার করেছেন সেই কারখানা খোলবার জন্য। এখনো দরবার চলছে। কিন্তু এই যে ২৯টি কারখানা খোলা হল এবং এই যে ২৬ হাজার লোক কাজ পেল এবং আরও লোকের জন্য এই যে প্রচেষ্টা এটা দেখতে পেলেন না রাজ্যপালের ভাষণে? এখন এটা থেকে আমরা কি মনে করতে পারি? আমরা মনে করতে পারি যে আজকে বিরোধিতা করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে বলেই এই বিরোধিতা করা হচ্ছে। তেমনি একজন বললেন পরিবহন ব্যবস্থার কথা। এর অবস্থাটা কি? আমরা যখন গতবারে এই বিধানসভায় বসেছিলাম তখন আমরা দেখেছিলাম যে স্টেট বাসের সংখ্যা ক্রমেই কমে যাচ্ছে, এখন অবস্থাটা কি? যেখানে জুলাই মাসে ৪৩১টি বাস চলতো এখন সেখানে ৫২৮টি বাস চলছে অর্থাৎ ৯৭টি বাস বেশি চলছে। তবে আমাদের এই যে বিরাট সমস্যা এতে ৫/১০ বা ১০০ খানা বাস বাড়ালে কিছুই বোঝা যায়না কিন্তু অস্বীকার তো করার উপায় নেই সংখ্যাতত্ত্বকে। তেমনিভাবে যদি দেখা যায় আগে কতগুলি গাড়ি রাস্তায় ভেঙে পড়ে থাকতো, অর্থাৎ শতকরা প্রায় ৪৫টি গাড়ি ব্রেক ডাউন হত এখন সেটা কমে গিয়েছে, শতকরা ২৮টি ব্রেক ডাউন হচ্ছে। তেমনিভাবে দৈনিক আয় যদি দেখা যায় তাহলে দেখবেন আগে যা ছিল অর্থাৎ জুলাই মাসে যা ছিল ১,৬৪.৪৩৬ টাকা দৈনিক গড় আয় ছিল সেখানে ২,০৮,০২৮ টাকা অর্থাৎ ৪৪ হাজার টাকার মতো বেশি দৈনিক আয় হচ্ছে কিছুই দেখতে পাচ্ছেন না? এই ঘটনাগুলিকে একেবারে অস্বীকার করার উপায় নেই, এগুলি তো অঙ্কের হিসাব। অভিযোগ হচ্ছে আমরা নাকি ব্লক কমিটি করেছি এবং তাদের সংখ্যা তাতে কম, আমাদের সংখ্যা বেশি। তারা কি আশা করেন আমরা বিধান সভায় যে বিরাট মেজোরিটি নিয়ে এসেছি আজকে ২৩০/২৩১ জন, আমরা কি আপনাদের ছেড়ে দেব যে আপনারা মন্ত্রিসভা করুন। তাহলে এটাই কি গণতন্ত্র হবে? তানাহলে এটাতে গণতন্ত্রকে অস্বীকার করা হবে।

(হট্টগোল)

[2-40 — 2-50 P.M.]

বাজে কথা বলবেন না, আমরা যখন বেশি তখন আমাদের লোকই বেশি থাকবে। ইলেকশন যখন হবে তখন দেখা যাবে। আপনারা ব্লক কমিটি নিয়ে সমালোচনা করবেন যে আমাদের লোক সেখানে বেশি রাখা হয়েছে, আপনাদের লোক যদি ভোট না দেয়, আপনাদের লোক যদি পছন্দ না করে তাহলেও আপনাদের তুলে এনে বসিয়ে দিতে হবে? আপনাদের যারা প্রতিনিধি হবে তাদের নাম পর্যন্ত পাঠাতে পারেন নি আপনারা অথচ আপনারা বলছেন যে আপনাদের বেশি সংখ্যায় দিতে হবে, আমাদের সংখ্যা কম হবে, এটা কি গণতন্ত্র? আপনারা কি চান যখন ক্যাবিনেট ডিসিসন নেবে তখন আপনাদের মতামত নিতে হবে? এই অদ্ভুত যুক্তির কোনও মানে হয়না। তা যদি হয় তাহলে সব ক্যাবিনেট ডিসিসন অগণতান্ত্রিক হয়ে যাবে।

এটা কোন দেশে ঘটে তা আমি জানিনা। আমি যতটা জানি আমরা বিভিন্ন স্তরে, বিভিন্ন অবস্থায়। (সুনীতি বাবু পালিয়ে যাচ্ছেন কেন?) আমরা আপনাদের সঙ্গে আলাপ আলোচনা যথা সম্ভব করি এবং বিভিন্ন যে গণতান্ত্রিক সংগঠন আছে, তাদের সঙ্গে আলোচনা করি এবং করেই আমাদের নীতি নির্ধারণ করি, এটাই গণতন্ত্র।

আজকে কেন্দ্র রাজ্য সম্পর্ক অত্যন্ত গুরুত্ব পেয়েছে। আজকে এটা আমাদের বুঝা দরকার যে আজকে আর কংগ্রেস রাজত্ব নেই। কিন্তু কংগ্রেস রাজত্ব যখন ছিল, তখন কেন্দ্র এবং সমস্ত রাজ্যেই কংগ্রেস রাজত্ব ছিল এবং সেই কংগ্রেস রাজত্ব ছিল বলেই একইরকমভাবে চালানো গিয়েছে। কংগ্রেস মন্ত্রীদের মধ্যে এমনকি বিধান রায় পর্যন্ত কেন্দ্রের বিরুদ্ধে অভিযোগ থাকলেও, তুলতে পারেননি। আজ সেই অবস্থা নেই, একদলীয় শাসন নেই। ভারতেই বিভিন্ন রাজ্যে বিভিন্ন পার্টি বিভিন্নভাবে এসেছে এবং তারা কর্মসূচি রেখেছে, এই কর্মসূচির মধ্য দিয়েই তারা ভোট পেয়েছে। আমাদের এখানে পশ্চিমবঙ্গে কংগ্রেস পরাস্ত হয়েছে, জনতা পরাস্ত হয়েছে, মাকর্সবাদি পার্টি, বামফ্রন্ট জয়যুক্ত হয়েছে। আমরা যেসব কর্মসূচি উপস্থিত করেছি, তাতেই জনসাধারণ ভোট দিয়েছে, এবং আমরা যখন এসেছি তখন আমাদের সেই কর্মসূচি রূপায়িত করতে চাই, জনগণও তাই চায়। কিন্তু দেখতে পাচ্ছি তাতে পদে পদে বাধা আসছে। একটা ভাগচাষিকে রক্ষার জন্য সাধারণ আইন আমরা পাশ করতে পারিনা, সেটাও কার্যকর করতে পারিনা। সেটার জন্য দিল্লিতে ধর্না দিতে হবে, কোনও একটা পরিকল্পনা করতে গেলে দিল্লিতে ধর্না দিতে হবে, কোনও কারখানা খুলতে হলে দিল্লিতে ধর্না দিতে হবে। এই অবস্থা কি চিরকাল চলতে পারে? এই অবস্থা কি মানা যায়। এটা ঠিক যে জনতা পার্টির যে অর্থনীতি তারসঙ্গে আমাদের তফাত আছে।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, মাননীয় শিক্ষামন্ত্রী এখানে কলকাতা ইউনির্ভাসিটির ভাইস চ্যান্সেলারকে ঘেরাও সম্বন্ধে যে বিবৃতি দিলেন, সেই বিবৃতির কপি হাউসের সদস্যদের কাছে বিলি করার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী নলিনীকান্ত গুহ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর সভায় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব রাখা হয়েছে, তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করি। এই সভায়

বিভিন্ন বক্তা বিশেষত বিরোধী দলের যারা, তারা রাজ্যপালের ভাষণের মধ্যে নতুন কিছু দেখতে পাননি। শুধু তা নয় পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী রাজ্যের হাতে বেশি ক্ষমতা দেবার জন্য যে স্মারকলিপি পেশ করেছেন, সেটা শুধু শেখ আব্দুল্লা এবং জ্যোতি বসুর মধ্যেই সীমাবদ্ধ নয়। আজকে আপনি দেখেছেন পার্লামেন্টে এই সম্বন্ধে আলোচনা হয়েছে এবং রাজ্যের হাতে ক্ষমতা আরও আসুক এ সম্বন্ধে বহু লোকে সমর্থন করেছে এবং শ্রীরাম মূর্তির প্রস্তাবকে বিভিন্ন রাজ্যের পক্ষ থেকে এম পিরা সমর্থন করেছে, এমন কি মনোনীত সদস্য আব্রাহাম পর্যন্ত রাজ্যের হাতে ক্ষমতা দেওয়ার জন্য আজকে সমস্ত পার্টির কাছে আবেদন করেছেন। অন্ততপক্ষে এটা ন্যাশনাল দিক থেকে সারা ভারতের দিক থেকে জাতীয় পর্যায়ে এই সম্পর্কে আলোচনা হওয়া উচিত এবং একটা সিদ্ধান্তে আসা উচিত। সেইজন্য অনেক আবেদন করেছি। আমরা দেখেছি এটা শুধু আজকের নয়, সেই ডাঃ বিধানচন্দ্র রায়ের আমল থেকে প্রফুল্লচন্দ্র সেন পর্যন্ত এই কথা বলেছেন যে রাজ্যের যে প্রধান আয় পাট এবং চা এবং অন্যান্য সমস্ত কেন্দ্রে চলে যায় এবং বিভিন্ন দিকে টাকার অভাব। তাই পশ্চিমবাংলা তার অনেক কিছুই সমাধান করতে পারে না। সুতরাং রাজ্যের হাতে যদি ক্ষমতা আসে তাহলে বিচ্ছিন্নতাবাদের কোনও কথা নেই। তাতে আমি মনেকরি কেন্দ্র আরও শক্তিশালি হবে এবং ভারতের মধ্যে যে কন্সলিডেসন তা বেড়ে যাবে। আমরা তো দেখছি বেকার সমস্যা এখন চরম সীমায় উঠেছে। এখন শুধু সরকারী দপ্তরে কয়টি চাকরি আছে তা দিয়ে সমস্যার সমাধান হবে না। এই সরকার আজকে বিভিন্ন শিল্প স্থাপন করে তার মাধ্যমে এমপ্লয়মেন্ট জোগাড় করে বেকার সমস্যার কিছুটা সুরাহা করার চেষ্টা করছে। সেই পরিপ্রেক্ষিতে শিল্পমন্ত্রী কানাইলাল ভট্টাচার্য হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল করার জন্য বহুবার দিল্লিতে ধরনা দিয়েছেন। বহুবার আমরা কাগজে দেখেছি তার আবেদন প্রত্যাখ্যাত হয়েছে। কিন্তু শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের মন্ত্রী বহুগুনা বুঝেছেন। এইটা স্থাপন করার একটা পথ পাওয়া গিয়েছে। সুতরাং এইরকম পূর্বেও আমরা দেখেছি। গত সরকারের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় বারবার দিল্লি গিয়েছেন টাকা আদায় করে আনবার জন্য। আমরা দেখেছি সারা সপ্তাহের মধ্যে প্রায় ৪/৫ দিন দিল্লিতে তিনি রয়েছেন। সুতরাং আমরা আজকে রাজ্যের হাতে বেশি ক্ষমতা দেওয়ার পক্ষপাতি তাকে আরও শক্তিশালি ও সুনিশ্চিত করার জন্য। এরমধ্যে বিচ্ছিন্নতাবাদের কোনও কথা নেই। আমরা চাই পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিতে। আজকে বিভিন্ন অঞ্চলে বিচ্ছিন্নতাবাদের বদলে বিকেন্দ্রিক শক্তি সমন্বয় চায় ভারতবর্ষ জুড়ে স্পিকার মহোদয় আমি মনেকরি এই বিষয়ে আলাপ-আলোচনা হওয়া উচিত এবং একটা সিদ্ধান্তে আসা উচিত। আমরা দ্বিতীয়ত দেখতে পাই এই ভাষণের মধ্যে এই সরকার ক্ষমতায় আসার পর তারা অনেক কাজ করেছেন। আজকে অনেক বেশি কৃষিক্ষেত্রে ফলন হয়েছে। সরকার কিওর না করলে কৃষকদের অবস্থা আরও শোচনীয় হয়ে উঠতো। পুরুলিয়া এবং বাঁকুড়া খরাপ্রধান জায়গা এবং প্রত্যেক বারে তারা খরার কবলে পড়ে ক্ষতিগ্রস্থ হয় এবং দুঃখ-কষ্ট পায়। আপনারা জানেন কৃষি বিভাগ কো-অপারেটিভের মাধ্যমে বিভিন্ন অঞ্চলে গরিব ও প্রান্তিক চাষীদের কাছে পাম্প সেট বিতরণ করে তাদের এক ফসলি জমিকে বিভিন্ন ফসলিতে পরিণত করার চেষ্টা করছে। এমন কি এই কয়েক মাসের মধ্যে বিভিন্ন ডিস্ট্রিক্টে ৫ কোটি টাকার পাম্প সেট বিলি করেছে এবং তারফলে সেচ ওয়ার্ক হয়েছে। আমরা দেখেছি বহু কৃষক, তাদের নিজেদের জমি জলের অভাবে অনাবাদি ছিল, চাষ করতে পারে নি। এখন এই পাম্প সেট বিতরণের ফলে এবং

কুয়োর মাধ্যমে নিজেদের অনাবাদি জমিতে সেচ ওয়ার্ক চালিয়ে ২/৩ ফসলি করতে সফল হয়েছে। আমি কয়েকদিন আগে পুরুলিয়ায় গিয়েছিলাম। আমি দেখেছি সেখানে কুয়ো থেকে পাম্প সেটের মাধ্যমে জল সেচ দিয়ে এখন ফসল উৎপন্ন করছে। তা দেখে আমি খুব আনন্দিত হয়েছি। আমি ওখানকার কৃষকদের জিজ্ঞাসা করলাম তোমরা আগে কি করতে? তারা বলল আমরা আগে বিভিন্ন লোকের বাড়িতে কাজ করে খেতাম, আমাদের জমিগুলি জলের অভাবে সেচ ওয়ার্ক হত না। এখন কূয়ো থেকে জল সেঁচ দিয়ে আমাদের জমিতে ফসল উৎপন্ন করতে পারছি। আমাদের যে বেকার সমস্যা ছিল এখন আমরা নিজেদের জমিতে নিজেরাই ফসল উৎপন্ন করে এই সমস্যার সমাধান করতে সক্ষম হয়েছি। এখন আমরা টম্যাটো, গম উৎপন্ন করছি, নানারকম শাক শব্জী উৎপন্ন করছি এবং এর দ্বারা আমরা আমাদের পরিবারের সারা বছরের খাবার জোগাড় করছি। সুতরাং যারা বেকার ছিল, যাদের উৎপন্ন করার কোনও ক্ষমতা ছিল না, এই সরকারের কাছ থেকে সাহায্য পেয়ে পাম্প সেটের সাহায্যে জমিতে জল সেচ দিয়ে সারা বছরের খোরাক জোগাড় করতে পারছে। প্রশাসনিক দিক থেকে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন স্থানে আজকে যে প্রশাসন চলছে আপনারা বলছেন জঙ্গলের রাজত্ব চলছে, কিন্তু কেন্দ্রীয় মন্ত্রী চরণ সিং বলেছেন পশ্চিমবাংলার অবস্থা শান্ত, এমন কি কংগ্রেস আমলের মন্ত্রী সুব্রত মুখার্জি পর্যন্ত বলেছেন আগের চেয়ে বর্তমান সরকারের প্রশাসন অনেক শান্ত। সুতরাং এদিক দিয়ে দেখতে গেলে যেখানে কোটি কোটি লোক বাস করে সেখানে সারা বছরে কিছু খুন জখম হবে না, এমন নয় কিন্তু মানুষের জীবনে এক নতুন অবস্থা এসেছে এবং বিভিন্ন প্রশাসনিক দিকে কিছু গলদ থাকলেও এই কথা পরিষ্কার এই ক মাসে আমরা যতখানি অগ্রসর হবার চেষ্টা করেছি সেটা সত্যিই অভিনন্দন জানানোর মতো। শিক্ষা জগতের দিকে দেখতে পাচ্ছি শিক্ষামন্ত্রী ৪টি ইউনির্ভাসিটি হাতে নিয়েছেন। তার কারণ কি? শিক্ষা জগতে একটা অরাজকতা চলছিল, বিভিন্ন চিঠি পত্রের মাধ্যমে সেটা বুঝিয়ে দেওয়া হয়েছে। সিনডিকেট, সিনেটের মধ্যে ষড়যন্ত্র, বিভিন্ন বিভাগে বিভাগে ষড়যন্ত্র এইসব নানা অসুবিধার মধ্যে পড়ে, এমন কি প্রি-ইউনিভার্সিটি পর্যন্ত বন্ধ করে দিয়ে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী যে ৩ বছর এবং ২ বছরের যে নতুন কোর্স চালু করলেন সেটা চালানোর জন্য রাজ্য সরকার যে নির্দেশ দিলেন, তাও তারা পালন করতে চায় নি।

আজকে বিভিন্ন দিক থেকে উত্তেজনা সৃষ্টি করে বামফ্রন্টের মধ্যে বিভেদ সৃষ্টি করার চেষ্টা চলেছে। আমি এই প্রসঙ্গে পরিষ্কার করে বলে দিতে চাই যে, এটা ১৯৬৭/৬৯ সাল নয়, এটা ১৯৭৮ সাল। যতই চেষ্টা করা হোক না কেন এরমধ্যে ঘুন ধরানো যাবে না। বামফ্রন্ট সরকার অতীতের অভিজ্ঞতা নিয়েই চলেছেন এবং সেই অতীতের অভিজ্ঞতার ভিত্তিতে এই বামফ্রন্ট আরও শক্তিশালি হবে বলেই আমি মনে করি। যদি কোথাও কোনও কারণে মতদ্বৈর্ততা হয় তা আমরা আলাপ আলোচনার মাধ্যমেই মীমাংসা করে নেব। এটাই হচ্ছে ফরয়ার্ড ব্লকের নীতি। লেফট কনসোলিডেশন-যেটা নেতাজী সুভাষচন্দ্রের নীতি, যে নীতিতে তিনি সমস্ত বামপন্থী দলকে নিয়ে ফরোয়ার্ড ব্লকে একটা প্লাটফর্ম হিসাবে প্রতিষ্ঠিত করেছিলেন এবং পরে পার্টিতে পরিণত করেন আজকেও ফরয়ার্ড ব্লক সেই আদর্শ নিয়েই চলেছে। সুতরাং সেই নীতির পরিপ্রেক্ষিতেই আমি বলছি, আজকে এই বামফ্রন্ট সমস্ত দিক থেকে মজবুত হবে এবং একে ভাংবার জন্য যতই উস্কানি দেওয়া হোক না কেন সেটা

বাস্তবায়িত হবে না। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে পুরোপুরি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম। জয়হিন্দ।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই সভায় মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাতে বিরোধীপক্ষের মাননীয় সদস্যগণ হতাশা বোধ করেছেন। স্যার, তাদের এই হতাশা দেখে আমি আনন্দ বোধ করছি। স্যার, এই সরকার তাদের লক্ষ্যের দিকে আরও যত এগিয়ে যাবে ততই ওদের হতাশা আরও বেশি করে বেড়ে যাবে। কারণ এখন একজন বর্গাদার জমির মালিককে ধানের ভাগ দিয়ে তার কাছ থেকে রসিদ চেয়ে বসেছেন। কি আস্পর্দ্ধার কথা। এসব কি ওদের সহ্য নয়। কলকাতায় বসে বর্ধমান বা বীরভূমে এখন আর চাষ করা যাবে না। এখন আর বর্গাদারদের খেয়ালখুশি মতোন উচ্ছেদও করা যাবে না। এসব কি করে তারা সহ্য করতে পারেন। তাই এই সরকারের সকল কাজকর্মে তারা প্রতিবন্ধকতার সৃষ্টি করবেন, বাধা দেবেন এটাই তো স্বাভাবিক কথা। স্যার, এইসবের জন্য আক্রোশ বশত যেসব ভাল কাজ করা হয়েছে এই সরকারের তরফ থেকে তাও তাদের নজরে আসে নি, তারা একবাক্যে এর বিরোধিতা করে গিয়েছেন। তারা লক্ষ্য করতে পারেন নি যে, এই সরকার আসার পর থেকে ভূমিরাজস্ব যেটা ছিল সেচ এলাকায় ৪ একর পর্যন্ত এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত তার খাজনা মকুব করা হয়েছে। লেভি নিয়ে যে জোর জুলুম চলেছিল আগের সরকারের আমলে ছোট চাষীদের উপর সেখানে এই সরকার আসার পর ১০ একর পর্যন্ত জমির মালিকদের কাছ থেকে লেভি নেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে। এই সরকার ৬ হাজার জল সরবরাহ কেন্দ্র স্থাপন করেছেন। এই সমস্ত কোনও কাজই তাদের নজরে আসে নি। এসব সত্ত্বেও স্যার, ওরা হতাশ হয়েছেন, অবশ্য তাতে আশ্চর্য হবার কিছু নেই। স্যার, ওরা হতাশ হতে পারেন কিন্তু পশ্চিমবাংলার মানুষরা দু হাত তুলে এই সরকারকে আশির্বাদ জানিয়েছেন। রাজ্যপালের ভাষণে এই সরকারের পক্ষ থেকে কেন্দ্র রাজ্য সম্পর্কের মূল্যায়নের এক প্রস্তাব রাখা হয়েছে। সেই আলোচনার উদ্যোগ নেবার যে প্রস্তাব তাতেই তারা আতঙ্কিত হয়েছেন। এত আতঙ্কের কি আছে, এই দাবি তো আজকে ওঠেনি, এটা বহু উচ্চারিত দাবি। এর আগে এই দাবি আনুষ্ঠানিক ভাবে করা হয়নি। তখন কেন্দ্রে যে সরকার ছিল, তাদের কাছ থেকে এইরকম একটা আলোচনার প্রস্তাব করাটা বাতুলতার নামান্তর হত। এখন সেই অবস্থা নেই। এখন সারা ভারতবর্ষের মানচিত্র পালটে গেছে। এখন এই পরিবর্তিত রাজনৈতিক পরিবেশে এই দাবি করা কি অযৌক্তিক? যদি তা না হয়, তাহলে জনতার নেতারা কি তাহলে বলতে চান যে আগে যে তিমিরে ছিলাম আজও সেই তিমিরেই আছি? আসলে তারা শেষের সেদিনের কথা ভাবছেন। তারা আসলে সমালোচনা করতে গিয়ে বিরোধিতার ভূমিকা গ্রহণ করেছেন। সমালোচনা করার যে কিছু নেই তা নয়, নিশ্চয়ই আছে। বিভিন্ন ক্ষেত্রে সমালোচনা করার আছে। এই সরকার কৃষি শ্রমিকদের ক্ষেত্রে ন্যূনতম মজুরী আইন চালু করেছেন। কিন্তু শিল্প শ্রমিকদের ক্ষেত্রে, অফিস, আদালত ও শিক্ষায়তনের চতুর্থ শ্রেণীর কর্মচারিদের ক্ষেত্রে দফাদার, চৌকিদার, তহশিলদারদের ক্ষেত্রে এটা প্রয়োগ করতে বাধা কোথায় আমি জানি না। যে সমস্ত ব্যবসায়ী প্রতিষ্ঠানের কর্মচারীরা আছেন, তাদের জন্যও এই আইন প্রয়োগ করা উচিত। কারণ দোকানে যারা কাজ করেন,

তাদের অনেক সময় বেশি কাজ করতে হয়। একজন দোকান শ্রমিককে ১৪ থেকে ১৬ ঘন্টা পরিশ্রম করতে হয় কিন্তু মজুরীর ক্ষেত্রে দেড়, দুই, চার, পাঁচটাকার বেশি পায় না। এদের ক্ষেত্রে এই ন্যুনতম মজুরী আইন প্রয়োগ করা উচিত। শপ অ্যান্ড এসটাবলিশমেন্ট অ্যাক্টকে প্রয়োজন মতো সংশোধন করে এদের চাকুরীর শর্তাবলি সংশোধন করা উচিত। সংবিধানের ৩১১/২(গ) ধারা অনুযায়ী যে সমস্ত সরকারি কর্মচারী বরখাস্ত হয়েছিল, তাদের পুনর্নিয়োগ করার কথা এই সরকার ঘোষণা করেছেন এবং সেইমতো আদেশ দিয়েছেন। কিছু কিছু ক্ষেত্রে যারা বড় বড় আমলা ও মন্ত্রীর হুকুম তামিল করতে না পারায় নির্দিষ্ট সময়ের পূর্বেই অবসর গ্রহণ করতে বাধ্য হয়েছিল, তাদের বিষয়ে পুনর্বিবেচনা করার ব্যবস্থা হোক এবং এদের কেসগুলো সরকার সহানুভূতির সঙ্গে আশাকরি বিবেচনা করবেন। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে সরকার সহানুভূতির সঙ্গে আশা করি বিবেচনা করবেন। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে এই ভাষণের মধ্যে কতকগুলো প্রশ্ন থেকে গেছে। যে আড়াই হাজার মাধ্যমিক বিদ্যালয় পাঁচ থেকে সাত বছর ধরে অনুমোদনের অপেক্ষায় দিন গুনছে, তাদের বিষয়ে এখানে কিছু বলা হয়নি। একাদশ এবং দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়ে অতিরিক্ত তিনজন শিক্ষক নিয়োগ করার যে কথা বলেছিলেন, সেই সম্বন্ধে এখানে কিছু দেখা যাচ্ছে না। আমি আশাকরি মাননীয় শিক্ষামন্ত্রী এই সম্পর্কে তার বাজেট ভাষণে আলোকপাত করবেন। এছাড়া যারা দীর্ঘদিন ধরে অনুমোদিত বিদ্যালয়ে সরকারি অনুদান পাননি তাদের বিষয়টিও বিবেচনার জন্য শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭২ সাল থেকে যে সমস্ত অনুমোদিত হাইস্কুল দীর্ঘদিন ধরে সরকারের কাছ থেকে ডেফিসিট গ্রান্ট দাবি করে আসছে, আজ পর্যন্ত সেই বিষয়ে কিছু করা হয়নি। আমি আশা করছি আসন্ন যে বাজেট আমাদের সামনে উপস্থাপিত হবে, সেই বিষয়ে সরকার থেকে উপযুক্ত ঘোষণা করা হবে। এই বলে আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী লুতফল হক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এখানে আজ রাজ্যপালের ভাষণের উপর চতুর্থ দিন আলোচনা চলছে। তাতে প্রধান আলোচ্য বিষয় যা বুঝেছি, যা শুনতে পেয়েছি, কেন্দ্র রাজ্য রিলেশনশিপ নিয়ে বিশেষভাবে একটা আলোচনা হচ্ছে। এই কেন্দ্র রাজ্য রিলেশন কি হবে, ফেডারেল স্ট্রাকচার আমাদের ভারতবর্ষে, তার মধ্যে কেন্দ্র রাজ্য রিলেশন কি হবে, কোথায় থাকবে, কি কাদের অধিকার হবে, কনস্টিটিউশনে তা বেঁধে দেওয়া আছে। যদিও অ্যামেনডিং প্রভিশন আছে, কনস্টিটিউশন চেঞ্জ হয় থি সিক্সটি এইটে। কাজেই এটা সব সময় চেঞ্জ করা যেতে পারে। আমি মনেকরি অর্থনৈতিক ক্ষেত্রে কেন্দ্র রাজ্যের রিলেশন শিপের পুনর্মূল্যায়ন হওয়া উচিত। পশ্চিমবাংলা চিরকাল ধরে অর্থনৈতিক ক্ষেত্রে ডিপ্রাইভ হয়ে আসছে। কেন্দ্রীয় সরকার যে পঞ্চবার্ষিকি পরিকল্পনার জন্য একটা ফাইন্যান্স কমিশন গঠন করে দেন, সেই ফাইন্যান্স কমিশনের কাছ থেকে কখনও সুবিচার পাইনি। কাজেই আমি মনেকরি যে এই অর্থনৈতিক ফিল্ড-এ কেন্দ্র রাজ্য সম্বন্ধটা স্থিরিকৃত হওয়া উচিত। কেন্দ্রের কোন কোন কর প্রাপ্য, এবং কোন কোন কর রাজ্য পেতে পারে এটার নিশ্চিত হওয়া উচিত। কেন্দ্র ডিউটি আকারে সেন্ট্রাল একসাইজ ডিউটি আকারে, ইনকাম ট্যাক্স আকারে, সুপার ট্যাক্স আকারে, নানারকম ট্যাক্স নিয়ে চলে যাচ্ছে। তারপর দয়ার দান হাতে দিল, এবং

আমাদের ভিক্ষার ঝুলি নিয়ে দিল্লির দরবারে হাজির হতে হচ্ছে। আমাদের দয়া করে যা দেয় তাই নিয়ে আসতে হয়। এই অবস্থা আবহমান কাল ধরে চলতে পারে না। একটা রাজ্য যদি চালাতে হয়, তার অর্থনৈতিক পরিস্থিতিকে সুষ্ঠু বাঁধনের পথে ঠিকভাবে গঠিত করতে হবে। সেই শক্তি সেই রাজ্যে থাকা চাই। আমি রাজনৈতিক পন্থীতে বিশ্বাসী নই, আমি রাজনীতির কথা এখানে বলছি না। রাজনৈতিক ক্ষমতা কেন্দ্রের হাতে থাকুক, তাতে কোনও আপত্তি নেই। বরং তাই থাকা উচিত। ভারতবর্ষকে যদি একত্রিত রাখতে হয় তাহলে সম্পূর্ণ ক্ষমতা সেটা থাকবে কেন্দ্রের উপর। কিন্তু অর্থনৈতিক শক্তিতে দুর্বল হয়ে থাকবে রাজ্য পশ্চিমবাংলার মত খন্ডিত বিখন্ডিত রাজ্য, এটার দিকে লক্ষ্য রাখার দরকার কেন্দ্রের। কিন্তু সেটা কোথায়? কাজেই আমি বলবো, অর্থনৈতিক ক্ষেত্রে কেন্দ্র রাজ্য পরিস্থিতির আশু একটা সুষ্ঠু সমাধান হওয়া উচিত। এখানে গত চারদিন ধরে ল অ্যান্ড অর্ডার এর কথা উঠেছে, ডিজ অর্ডারের কথা উঠেছে, লিগ্যাল কোনটা, আমি তারমধ্যে যেতে চাই না। রাজনৈতিক খুন যদি লিগ্যাল হয় তাহলে হয়তো বীরেন বাবু আমাকে খুন করে দেবেন, তারপর সরকার থেকে অর্ডার যাবে বীরেনবাবুকে খালাস কর, তার কেস কোর্ট থেকে তুলে নেওয়া হবে। বীরেনবাবু হাততালি দিয়ে বুক ফুলিয়ে মুর্শিদাবাদে ঘুরে বেড়াবেন। কাজেই এইসব অনাচার এই সরকারের কাজের মাধ্যমে প্রতিফলিত হচ্ছে। যেই খুন হোন আর যেই খুন করুন না কেন, খুন খুনই। সব সিভিল জুরিসপ্রুডেন্সে এবং ক্রিমিনাল জুরিসপ্রুডেন্সে খুনকে খুনই বলা হয়েছে, অন্য আর কিছু বলা যায়নি, আর কোনও সংজ্ঞা দেওয়া হয়নি। রাজনৈতিক হত্যাকান্ড বলে আসামী খালাস হয়ে যাবে? আপনারা হাই কোর্টের খুনের মামলার জজ সাহেবকে বদলি করে দিয়েছেন। তার ভিতর কিছু কল-কাঠি নাড়া হয়েছে কিনা, তাই বা কে জানে! কাজেই এই সরকারের লজ্জা হওয়া উচিত। এখানে ট্রায়াল করবার জন্য তাকে রাখা উচিত ছিল। কাজেই আমি বলব, ডিস-অর্ডার অ্যান্ড আন-ফুল প্রিভেল, এটা অবধারিত সত্য। আর একটা কথা হচ্ছে মিসা আইন উঠে যাবে, কিন্তু তা এখনও পর্যন্ত যায়নি। কিন্তু আপনারা কতগুলি অকর্মাকে মিসা থেকে মুক্তি দিয়ে করে খাওয়ার পথ করে দিয়েছেন। রাজনৈতিক মিসা বন্দীদের ছেড়ে দেওয়া হয়েছে, তাতে আমরা খুশি হয়েছি। কিন্তু চোর জোচ্চর বদমাস খুনি, তাদের কেন ছেড়ে দেওয়া হচ্ছে? পরশু দিনের যুগান্তর পত্রিকা খুললেই দেখা যাবে যে, পর পর ৭টি ডাকাতির সংবাদ। আজকে কাগজে আছে ৫ ঘন্টার মধ্যে কলকাতার বুকে ৪টে ডাকাতি হয়েছে। এসব গুলি দেখতে পাওয়া যাচ্ছে। কোথায় ছিল এগুলি? এটা আজকে চিন্তা করতে হয়। যারা মিসায় আটক ছিল তারা অতীতে জব্দ ছিল। কিন্তু আজকে এই সরকার তাদের ডাকাতি করে খাবার জন্য, মারামারি করে খাবার জন্য, মানুষকে খুন করে খাবার জন্য ছেড়ে দিয়েছে। এখানে বলা হয়েছে বেকার সমস্যার সমাধান অত্যন্ত সুষ্ঠুভাবে করা হবে। ভাল কথা। গত সেশনের রিভাইসড বাজেটে ১ হাজার স্কুল স্যাংশন হয়েছিল। সেই টাকা কোথায় গিয়েছে? আবার এবারে গভর্নর সাহেব ১ হাজার স্কুলের কথা উল্লেখ করেছেন। সেই টাকাটা কেন খরচ হয়নি? কে খরচ করতে বাধা দিয়েছে? অন্তর্দ্বন্দ্বে ক্ষতবিক্ষত এই সরকার। জায়গা ঠিক করতেই পারছে না। ফরওয়ার্ড ব্লক বলছে এখানে হবে, আর.এস.পি. বলছে, না, ওখানে হবে, আর বড় ভাই সি.পি.এম. বলছে না অমুক জায়গায় হবে। এই অন্তর্দ্বন্দ্বের জন্য হয়নি, এটা স্বীকার করা উচিত। জ্যোতিবাবুর নিজস্ব জ্যোতি দিয়ে পশ্চিমবাংলায় ইলেকট্রিসিটি সৃষ্টি হবে না। ইলেকট্রিসিটি তৈরি করতে হলে জ্যোতিবাবুকে অত্যন্ত উৎসাহি হয়ে অত্যন্ত

কর্মদ্যোগ নিয়ে এই কাজে হাত পা ধুয়ে নামতে হবে।

[3-20 — 3-30 P.M.]

আজ পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে ইলেকট্রিফিকেশন হচ্ছে, এত টিউবওয়েল ইলেকট্রিফিকেশন করছেন কিন্তু ঘন্টার পর ঘন্টা, দিনের পর দিন ইলেকট্রিক কারেন্ট নেই এর কি হবে। আজ ঢেঁকি কাটা চলে গেছে। ধান ভাঙার কলে এইসব কাজকর্ম করে মানুষ বেঁচে থাকে কিন্তু দিনের পর দিন কারেন্ট নেই বলে সব হাপুস নয়নে চাতক পাখির মতোন চেয়ে থাকে কখন দয়া করে কারেন্ট আসবে এবং কারেন্ট এলে দুটো ধান ভেঙে নিয়ে খেতে দেবে। বীরেনবাবু বলুক যে একথা মিথ্যা। দেখি কতখানি সৎ সাহস আছে। সুতরাং চেষ্টা করুন কারেন্ট কনজামশনের যা রিকোয়ারমেন্ট তা যেন পাওয়া যায় তার ব্যবস্থায় অগ্রণী হওয়া এখন থেকে দরকার। এখানে এক বন্ধু বলেছিলেন যে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট, নিম্নতম মজুরির আইন নির্দ্ধারিত করে ৮ টাকা ১০ পয়সা ক্ষেত মজুরদের পাইয়ে দিচ্ছে। কিন্তু আমি বলবো এসবই ভাঁওতা। কেউই পায়না। না আছে বিড়ির নিম্নতম মজুরি, না আছে কৃষিকার্যের নিম্নতম মজুরি, না আছে কোনও শিল্পের নিম্নতম মজুরি, কেউই নিম্নতম মজুরি পায় না। ডিসেম্বর মাসে লেবার কমিশনার, অ্যাসিসট্যান্ট লেবার কমিশনার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সালিসির জন্য রেজুলিউসান করে অল পার্টি পাঠিয়েছিলাম যে আপনারা দয়া করে বিড়ির ওয়েজেস বা মজুরি চালু করে দিন কিন্তু তিনি লেবার কমিশনারের উপর ভার দিয়ে পালিয়ে গেলেন। লেবার কমিশনার নাওয়াজ বললেন আমি তো পারবো না। ৫ টাকা ৭০ পয়সা বিড়ি মজুরি। সেই ৫ টাকা ৭০ পয়সা তিনি সালিসি করে সেটা চালু করতে পারলেন না। সেই নোটিফিকেশন চালু করতে পারলেন না।

কে নিষেধ করছে আপনাদের? কে সরকারকে নিষেধ করছে। মিনিমাম ওয়েজেস অ্যাক্ট প্রিভিলেজের ওপরে বিড়ির মিনি ওয়েজেস ফিক্সেসন আগের কন্ডিশনে একটা ওয়েজেস আছে। সেই প্রভিশনকে মিনিমাম ওয়েজেস কে যদি চালু ইন্ডাস্ট্রিতে না যাই তবে আরও নিম্নতম করে নোটিফিকেশন রিভাইজ করে আইন মাফিক একটা কাজ চলুক না। শিডিউল্ড ইন্ডাস্ট্রি, মিনি ওয়েজেস ইন্ডাস্ট্রি, বিড়ি ইন্ডাস্ট্রি সেই শিডিউল ইন্ডাস্ট্রি মিনি ওয়েজেস পাঁচ টাকা সত্তর পয়সাও চলবে না। টিটাগড়ে যেখানে আট টাকা দশ পয়সা চলে, যেখানে ব্যারাকপুরে সাড়ে সাত টাকা চলে, যেখানে কলকাতার বুকে নয় টাকা চলে সেখানে ঐ মুর্শিদাবাদের বুকে পাঁচ টাকা সত্তর পয়সা চলবে না? আর কি? একটা কথা আমি বলব সেটি হল এই যে, সেন্ট্রাল গভর্নমেন্ট ১৯৬৬ সালে বিড়ি অ্যান্ড সিগারেট ওয়ার্কারস কন্ডিশন অফ লেবার অ্যাক্ট, ১৯৯৬ সালে প্রণয়ন করেছেন, স্টেট গুলির হাতে ছেড়ে দিয়েছেন, আজ স্টেটগুলি আমাদের বিশেষ করে ওয়েস্ট বেঙ্গল স্টেট গেল বছর সেটা চালু করেন। কিন্তু আমি জানতে পারি কি কটা ফ্যাক্টরি যার বিড়ি বাঁধা মজুর ছিল ফ্যাক্টরি ওনার, তারা আজ কোটি কোটি টাকার মালিক হয়েছে পঁচিশ তিরিশ বছরের মধ্যে। ঐ টাকা কোথা থেকে সঞ্চয় করেছে? অথচ একটা বিড়ি শ্রমিককে তারা স্বীকার করে না অথচ সেই অ্যাক্টে বলছে প্রতিটি বিড়ি শ্রমিক মালিকের। তার যা বেনিফিট সে পাবে। আজ এই সরকার সেই অ্যাক্ট চালু করতে অপারগ। বলুন না, নিজেদের অক্ষমতা স্বীকার করুন। আমি বেশি বলবনা, একটা কথা বলে মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি, আমাকে দুই, এক মিনিট বেশি টাইম দিয়েছেন বলে এবং

তারজন্য আমি নিশ্চয় গ্রেট ফুল। আমি গভর্নর অ্যাড্রেসে ধন্যবাদ দেওয়ার ব্যাপারে নিজেকে যুক্ত করতে পারলাম না বলে বিশেষ দুঃখিত, দুঃখ প্রকাশ করে আমি আমার আসন গ্রহণ করছি।

[3-25 — 4-00 P.M. (including adjournment)]

**শ্রী গোপাল বসু :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে বেঙ্গল ইমিউনিটি ২৮ তারিখ থেকে লক আউট হওয়ার সিদ্ধান্ত নিয়েছে। শ্রমিকরা গেটে এসেছেন, আমাদের মন্ত্রী মহাশয়দের সঙ্গে দেখা করতে বিশেষ করে আমাদের শিল্প এবং বাণিজ্য মন্ত্রী মহাশয়ের সঙ্গে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে ওদের প্রতিনিধিদের সঙ্গে শিল্প এবং বানিজ্যমন্ত্রী মহাশয় তারা যেন ওদের সঙ্গে গিয়ে দেখা করেন। আমি অন্যান্য মন্ত্রীদেরও অনুরোধ করছি এবং সেইসঙ্গে এই হাউসে যেসব বিশিষ্ট ট্রেড ইউনিয়নের নেতারা রয়েছেন তারাও যেন ওদের সঙ্গে একটু দেখা করেন।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী রবীন মন্ডল :** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানিয়ে আমি কয়েকটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমে বিরোধী পক্ষ থেকে ব্লু প্রিন্টের কথা বলা হয়েছে বলে সে সম্বন্ধে আমি কিছু বলতে চাই। আমরা কি করেছি, কি করতে চাচ্ছি, কোথায় তার বাধা তা সব এই ভাষণের মধ্যে আছে। নির্বাচনের সময় জনসাধারণকে দেওয়া আমাদের যে সব প্রতিশ্রুতি ছিল এবং যা তারা অনুমোদন করেছে তাই হল আমাদের ব্লু প্রিন্ট। আমরা অন্যদের মতো আজগুবি ভাঁওতা দিতে চাই না। অর্থাৎ আজ ৫ দফা, কাল ১০ দফা, পরশু গরিবি হঠাও এইরূপ ঐসব আজগুবি কথা বলতে চাই না এই কথা বলতে চাই না যে আমরা সবকিছু করতে পেরেছি, বরং আমরা পারিনি বলেই বিরোধী পক্ষের কাছ থেকে সাহায্য চেয়েছি। ব্লক লেভেলে যে অ্যাডভাইসারি কমিটি হয়েছে তাতে শুধু জনতা পার্টি নয় কংগ্রেসকে রেখেছি। সেন্টার স্টেট রিলেশন সম্বন্ধে বহু কথা বলা হয়েছে। এই সম্বন্ধে বলতে চাই যে সংবিধানের অনেক ধারা আপনারা জানেন। তাতে আছে ইকুয়াল পেফর, ইকুয়াল ওয়ার্ক এই জিনিস যদি চালু করতে হয়, তাহলে ৮৫০ কোটি টাকা লাগে। এই টাকা পেতে হলে কেন্দ্র রাজ্য পুনর্বিন্যাসের প্রয়োজন আছে। এই কাজে জনতা পার্টি যদি সাহায্য না করে কিছু হবে না। এই প্রসঙ্গে আমি বলতে চাই যদি সমহারে দেবার ব্যবস্থা না হয় তাহলে আমরা সমান দায়িত্ব এবং কাজের উৎসাহ পাব না। আমি আর একটা কথা বলতে চাই ১৯১৯ খৃঃ প্রথম বিশ্বযুদ্ধের পর যে ভার্সাই ট্রিট্রি হয়েছিল, তার পরিপ্রেক্ষিতে বিখ্যাত ঐতিহাসিক কেটেলরে বলেছিলেন One cannot starve a goose and expect it to lay golden eggs. সেই রকম ভাবে রাজ্যগুলিকে দুর্বল করে কেন্দ্র যদি শক্তিশালী হয় তাহলে এই উদাহরণ বিশেষভাবে প্রযোজ্য হয়। তারপর আমাদের সম্পর্কে অভিযোগ হয়েছে যে ৩০ পারসেন্ট রিজার্ভ সিট নাকি আমাদেরই হবে। এই সম্বন্ধে মাননীয় দীনেশ মজুমদার মহাশয় যা বলেছেন সে বিষয়ে আমি একমত। এই প্রসঙ্গে বলতে চাই এটা কোনও পলিটিক্যাল ব্যাপার নয়, নন পলিটিক্যাল ব্যাপার, এবং এটা পড়লেই আপনারা বুঝতে পারবেন। ১৯৭৫ সালে সারা ভারতবর্ষে ইমারজেন্সি ঘোষিত হয়েছিল। তার আগেই ইমারজেন্সি

ইন ওয়েস্ট বেঙ্গল চালু ছিল। ১৯৭৪ সালে ঐতিহাসিক রেল ধর্মঘটে যে সমস্ত ওয়ার্কার ভিকটিমাইসড হয়েছিল তাদের জনতা সরকার গ্রহণ করার জন্য ধন্যবাদ দিচ্ছি। জরুরি অবস্থার বিরুদ্ধে এই যে সংগ্রাম, এই যে প্রচেষ্টা তার বিরোধিতা করবার কি আছে আমরা জানিনা। আমরা মনেকরি গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা জানানোর এটা একটা প্রকৃষ্ট নিদর্শন আমরা চাই বলে ঐক্যকে শক্তিশালী করতে ফ্রি এডুকেশন এবং টিফিন এবং ফুড ফর ওয়ার্ক চালু করতে সকলেই উপকৃত হতে পারি। আমার সময় কম, তা সত্ত্বেও একটা কথা হল শ্রদ্ধেয় কাশিবাবু তার বিরাট বক্তব্য রাখবার সময় রাজ্যপালের ভাষণে তিনি হতাশাব্যঞ্জক সব জিনিস দেখেছেন এবং এই হতাশা দেখতে গিয়ে তিনি দেখালেন যে লেনিনেরও হতাশা হয়েছিল, এবং তিনি তার শেষ জীবনের কতকগুলি কথা শোনালেন। আমরা যেটুকু পড়াশুনা করেছি তাতে দেখেছি ১৯১৭ খৃঃ সোভিয়েত রাশিয়ায় সমাজতান্ত্রিক বিপ্লবের পর বিখ্যাত ফিকসন রাইটার এইচ, জি, ওয়েলস যখন লেনিনের সঙ্গে দেখা করতে গিয়েছিলেন তখন তিনি লেনিনকে তাদের প্রোগ্রাম ইত্যাদি সম্বন্ধে জিজ্ঞাসা করেছিলেন। লেনিন তার উত্তরে বলেছিলেন যে, ১৫ বছরের মধ্যে আমরা সোভিয়েত ইউনিয়নে ইলেকট্রিফিকেশন করবো। তখন সেখান থেকে ফিরে এসে তিনি তার বন্ধুদের বলেছিলেন You are talking to me about electrification but it seems to as electrification. এখন এটা নাকি একটা হতাশা বাদির কথা। এই সময় পৃথিবীর সমস্ত দেশ একসঙ্গে সোভিয়েত রাশিয়াকে আক্রমণ করবার চক্রান্ত চালাচ্ছে এবং সোভিয়েত রাশিয়ায় প্রতিবিপ্লবী শক্তি সব মাথা চাড়া দিয়ে উঠছে। এইরকম অবস্থার মধ্যেও তিনি বলিষ্ঠভাবে তার নীতির কথা ঘোষণা করেছিলেন। সুতরাং লেনিন সাহেব সম্পর্কে যে কথা বলা হয়েছে তা ঠিক নয়। আর একটা কথা হরিপদবাবু এবং আরও অনেকে শেখ আবদুল্লা সম্পর্কে যে উষ্মা প্রকাশ করেছেন তা ঠিক নয়। এই উষ্মা প্রকাশ করায় হরিপদবাবু সম্পর্কে আমাদের অন্য মত পোষণ করতে হয়। আমরা যারা বামফ্রন্টের শরিক আমরা জানি বিরোধী পক্ষ আমাদের সমালোচনা করবে, প্রতি পদক্ষেপে বাধা সৃষ্টি করবে, তা সত্ত্বেও সংবিধানের সীমাবদ্ধতার মধ্যেও জনসাধারণকে যে প্রতিশ্রুতি দিয়ে এসেছি তা পালন করবো। জনসাধারণের গণতান্ত্রিক অধিকার কায়েম করার জন্য বাম ঐক্যকে বজায় রেখে জনসাধারণের গণতান্ত্রিক আন্দোলনের সাথী আমরা হব এবং আমরা তাদের সেদিকে এগিয়ে নিয়ে যাবো। আমি একথা বলতে চাই বিরোধী পক্ষের এই সমস্ত ঝাঁঝালো বক্তব্যে আমাদের সাফল্য, চাঞ্চল্য বা উৎসাহিত হওয়ার কোনও অবকাশ নেই, আমরা যা করছি তারমধ্যে বিন্দুমাত্র ভাববার অবকাশ নেই যে আত্ম রক্ষা করব, আমরা কোনও ধাপ্পা বা ভাঁওতা দিতে চাইনি বা অত্যুক্তি করতে চাইনি, আমরা যা পারব তাই করব এই কথা বলেছি। স্বাভাবিকভাবে এই বক্তব্যের চাঞ্চল্য প্রকাশ করবার কিছু নেই। আমাদের সামনে আছে কঠিন পথ, আমাদের নিত্য নূতন বিজয়ের পথে এগিয়ে যেতে হবে, এইকথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বলতে উঠে সেই ভাষণকে সমর্থন জানিয়ে দু'চারটি কথা আমি আপনার মাধ্যমে বলতে চাই।

স্যার, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই কতকগুলি ভুল ত্রুটি সম্বন্ধে যার আমি গঠনমূলক সমালোচনা করব, কারণ, সরকার চান গঠনমূলক সমালোচনা। প্রথমে শিক্ষার দিকে যদি আমরা লক্ষ্য করে দেখি তাহলে দেখা যাবে প্রাথমিক বিদ্যালয় সম্বন্ধে বলা হয়েছে ১৯৭৯ সালের ১লা জানুয়ারি থেকে ১ হাজার বিদ্যালয় করা হবে এবং তারজন্য ৩ হাজার শিক্ষক শিক্ষিকা নিয়োগ করা হবে। ১৯৭৯ সাল আরও এক বছর বাকি, এতদিন কি হবে? এতদিন আমরা দেখছি মফঃস্বলে যে অর্গানাইজড স্কুলগুলি আছে সেখানে হাজার হাজার শিক্ষক শিক্ষিকা ৪/৫ বছর যাবদ কংগ্রেস আমল থেকে নিজেদের স্বার্থ জলাঞ্জলি দিয়ে অর্গানাইজ করছে। তাদের কি অবস্থা হবে সে সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে একটা কথাও নেই। অথচ আমরা জানি, এখানে সরকারের তরফ থেকে ঘোষণা করা হয়েছিল, মাননীয় অর্থমন্ত্রী একবার বলেছিলেন যে আমরা গ্রামে গ্রামে প্রাথমিক বিদ্যালয় করব, তারজন্য যদি প্রয়োজন হয় তাহলে বিদেশ থেকে ভিক্ষা করে টাকা নিয়ে আসব। এই যে ১৯৭৯ সাল থেকে গ্রামে গ্রামে ১ হাজার বিদ্যালয় হবে বলছেন তা যদি হয় এবং ৩ হাজার শিক্ষক শিক্ষিকা নিযুক্ত হন তাহলে তা বন্টন করলে কি দাঁড়ায় না, এক একটা থানায় যদি ৪টি করে স্কুল করা হয় এবং এক একটা স্কুলের জন্য যদি ৩ জন করে শিক্ষক নিয়োগ করা হয় তাহলে এক একটা থানায় ১২ জন শিক্ষক নিযুক্ত হবেন। এতে কি গ্রামে শিক্ষিত ছেলেদের বেকার সমস্যার সমাধান হবে? তাই আমরা বলি ১৯৭৯ সাল পর্যন্ত অপেক্ষা না করে এই বছর থেকে কিছু করা যায় কিনা তার ব্যবস্থা করুন। তারপর তারা বলেছেন ১৯৭৯ সালের ১লা জানুয়ারি থেকে তারা ক্লাস ৭ ক্লাস ৮ ফ্রি করে দেবেন। এই প্রসঙ্গে একটা কথা বলতে পারি কিছুদিন আগে বিহারের মুখ্যমন্ত্রী কর্পূরী ঠাকুর আমার এলাকার কাছে এসেছিলেন, সেখানে আমি এবং বীরেন মৈত্র মহাশয় গিয়েছিলেন। তিনি আমাদের দিকে অঙ্গুলি নির্দেশ করে বলেছিলেন, ভাই সব, দেখুন, সব বিষয়ে বলে পশ্চিমবঙ্গ এগিয়ে আসে, কিন্তু আমরা ক্লাস ১০ পর্যন্ত সব ফ্রি করে দিয়েছি। আর আমরা ক্লাস ৬ পর্যন্ত ফ্রি করেছি, ১৯৭৯ সালের পর ক্লাস ৭, ক্লাস ৮ অবৈতনিক হবে অর্থাৎ ১ বছর পরে অবৈতনিক হবে। এটা লজ্জার কথা। সেজন্য এখনই অন্তত একটা কিছু করা দরকার।

[4-20 — 4-30 P.M.]

অর্গানাইজড স্কুল সম্বন্ধে আপনাদের নিশ্চয়ই ভাবা দরকার। অর্গানাইজড স্কুলের হাজার হাজার শিক্ষক শিক্ষিকারা শিক্ষামন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছিলেন এবং বলেছিলেন আমাদের স্কুলগুলিকে মঞ্জুরি দেওয়া হবে কিনা এবং আমাদের নিয়োগ করা হবে কিনা? দুঃখের বিষয় শিক্ষামন্ত্রী এটা নাকচ করে দিয়েছেন। আমি সরকারকে এটা বিবেচনা করতে বলব। আপনারা বেকার সমস্যার সমাধান করতে চান, কাজেই এই সমস্ত শিক্ষক শিক্ষিকাদের যদি কাজ দেওয়া যেত তাহলে ভাল কাজই হোত। মিঃ স্পিকার স্যার, অর্গানাইজড স্কুলের ছেলেরা নিজেদের স্বার্থ বিসর্জন দিয়ে কাজ করেছে তারা কি কিছু আশা করতে পারেনা? আমরা ভেবেছিলাম বামফ্রন্ট সরকার জনগণের সরকার কাজেই তাদের কাছ থেকে সুবিচার পাব। কিন্তু অর্গানাইজড স্কুলের ছেলেরা যদি সরকারের কাছ থেকে এরকম ব্যবহার পায় তাহলে তাদের মরাল কোথায় যায় সেটা আপনি বিবেচনা করুন। উচ্চশিক্ষা সম্বন্ধে আমি রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি মেদিনীপুরে একটা বিশ্ববিদ্যালয় হবে। এইজন্য আমি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি।

বেসরকারি কলেজ সম্বন্ধে বলেছে তাদের পূর্ণ বেতন দেওয়া হবে। এই ব্যাপারেও আমি আনন্দিত। তবে কংগ্রেস সরকারের আমলে পশ্চিমবাংলার বিধানসভায় আইন পাশ করে চাচর কলেজের ম্যানেজমেন্ট যে নিয়ে নেওয়া হল সেটি কিন্তু আমি রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেলাম না। মালদহ জেলার চাঁচর কলেজটি ছিল বেসরকারি কলেজ এবং আমরা অনেকদিন ধরে অত্যন্ত সুষ্ঠুভাবে এই কলেজটি চালিয়েছিলাম এবং নর্থবেঙ্গলে ইউনিভার্সিটিতে এই কলেজটি সেকেন্ড স্ট্যান্ড করত। কিন্তু ততকালীন মন্ত্রী গনিখাঁন চৌধুরী সেটা সহ্য করতে পারেননি এবং ইমারজেন্সির সুযোগ নিয়ে সেই বেসরকারি কলেজকে টেকওভার করলেন এবং সেখানে একজন অ্যাডমিনিসট্রেটর নিযুক্ত করলেন। আমরা গ্রামবাসিদের সাহায্য নিয়ে এই কলেজ স্থাপন করেছিলাম কিন্তু সেই কলেজকে সেখান থেকে সরিয়ে নিয়ে অন্য জায়গায় অর্থাৎ বেসিক ট্রেনিং কলেজ যেটা ছিল তাকে ধাক্কা দিয়ে সরিয়ে দিয়ে সেখানে সেই কলেজ স্থাপন করলেন। কিন্তু এই ব্যাপারে রাজ্যপালের ভাষণে কিছু উল্লেখ না থাকায় আমি আশ্চর্য হলাম। তাদের আর এক বছর মাত্র মেয়াদ আছে, কাজেই তাদের ভবিষ্যত কি হবে সেটা জানতে চাই। সেখানকার অ্যাডমিনিসট্রেটর হয়েছেন ম্যাজিস্ট্রেট, কিন্তু তিনি অনেক সময় সিগনেচার করতে পারেননা এবং তারফলে কলেজের কাজ অনেক সময় অচল হয়ে যায়। রাজ্যপালের ভাষণে এই কলেজ সম্বন্ধে কিছু উল্লেখ থাকলে আমি আনন্দিত হতাম। বামফ্রন্ট সরকার যদি মনে করেন তারা এই কলেজ নেবেন না তাহলে আমি বলব আমরা এই কলেজ করেছিলাম পাবলিকের কাছ থেকে চাঁদা নিয়ে কাজেই আমাদের কাছে এটা ফেরত দিন। এখানে বলা আছে, আফটার থ্রি ইয়ার্স দি কলেজ উইল বি রিটার্ন্ড টু দি ওনার। আমরা কলেজ করেছিলাম এবং আমরা এখন এটা ফেরত চাচ্ছি। আমরা চাচ্ছিনা এটা গভর্নমেন্ট কলেজ হোক। আমাদের কাছে এটা ফেরত দিন এবং আমরা বুঝে নেব কি করে কলেজ চালাতে হয়। আমরা অত্যন্ত সুষ্ঠুভাবে কলেজ চালিয়ে দেখিয়ে দেব অন্য গভর্নমেন্ট কলেজ থেকে এটা কত ভালভাবে চলে। তারপর, এই যে ব্লক কমিটি হয়েছে সে সম্বন্ধে অনেক সমালোচনা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে আপনারা যদি আরও বেশি বেশি করে সি পি এম মেম্বার নেন তাতে আমার কোনও আপত্তি নেই। কিন্তু একটা কথা হচ্ছে আপনারা গভর্নমেন্টের সার্কুলারটা তো মানবেন। এই ব্লক কমিটি সম্বন্ধে সার্কুলারে আছে, Block committees will be formed by the representatives of the Left Front M.L.A., C.P.I., Congress, Janata Party, etc. etc., এখানে গণ সংগঠনের কোনও নাম নেই। যদি তর্কের খাতিরে ধরে নেওয়া হয় যে লেফটফ্রন্টের শরিক দল যেগুলি আছে সেই শরিক দলগুলি হবে ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি, আর.সি.পি. আই, বাংলা কংগ্রেস ইত্যাদি ইত্যাদি তাহলে তাদের সেই রিপ্রেজেন্টিটিভ কোথায়। আমার এলাকাতে অর্থাৎ আমাদের জেলাতে কোনও আর.এস.পি. ফরোয়ার্ড ব্লক, আরসি.পি.আই. নাই অথচ সি.পি.এম.এর রিপ্রেজেন্টেটিভ রয়েছে। আমার এলাকায় আমি ফরোয়ার্ড ব্লক এবং আর.এস.পি. দলের লোকদের জিজ্ঞাসা করেছিলাম আপনারা কি সি.পি.এম.কে বলে দিয়েছেন যে তারা আপনাদের রিপ্রেজেন্ট করবে ব্লক কমিটিতে। তারা বললেন না আমরা তা করিনি। তাহলে রিপ্রেজেন্টেটিভ অফ শরিকদল বলতে কি বোঝায় আমি বুঝতে পারছি না। আপনারা ৫ জন দেন ১০ জন দেন আমাদের কোনও আপত্তি নাই। কিন্তু যে সার্কুলার আপনারা দিচ্ছেন, গভর্নমেন্টের তরফ থেকে দেওয়া হচ্ছে সেগুলি অন্তত রেস্পেকটেড হবে আশাকরি। কিন্তু

গভর্নমেন্টের সার্কুলার রেসপেক্টেড হচ্ছে না। এবং এই করতে গিয়ে কি হচ্ছে কাজের যত বিশৃঙ্খলা দেখা দিচ্ছে। মাননীয় রাজ্যপাল মহাশয় তার ভাষণে বলছেন ব্লক কমিটির অনেক কাজ রিলিফ, জমিজমা বন্টনের ব্যবস্থা এবং বলেছেন ভিজিলেন্স কমিটি হিসাবে কাজ করবে। এখন কিন্তু জগা খিচুড়ি হচ্ছে। একটি জিনিসের ফয়শালা করতে গিয়ে ঝগড়া লাগিয়ে দিচ্ছে। আমি ব্লক কমিটিগুলিতে যাচ্ছি না, আমার রিপ্রেজেন্টেটেটিভ আছে। সে বলছে যে তোমরা কমিটিতে এসে ঝগড়া লাগিয়ে দিচ্ছ তোমরা হুইপ ঠিক করে নাও তানাহলে কাজের অসুবিধা হচ্ছে। আমরা যে কাজগুলি করতে চাই সেই কাজগুলি এরা করুক না কেন আমাদের তরফ থেকে কোনও বাধা নাই কেননা আমরা কোনও দলমত নির্বিশেষে আমরা কোনও তফাত করিনা। কিন্তু আমি বলব নিজেদের মধ্যে ঝগড়ার জন্য এত কাজের অসুবিধা হচ্ছে — যেমন মনে করুন ৫০টা কম্বল দেওয়া হবে সার্কুলার গেল হরিশচন্দ্রপুরের এম.এল.এ. বলে দেওয়া হয় কিন্তু ওখানকার ব্লকের ছেলেরা আবদার ধরল যে না আমাদের মাধ্যমে বিলি করতে হবে এই করে করে আজ পর্যন্ত কম্বল বিলি হলনা। অথচ কবে কম্বল বিলি হয়ে যেত। এইরকমভাবে প্রতিটি কাজে ঝগড়া হচ্ছে কোনও সমস্যার সমাধান হচ্ছে না। চাষীরা বলছে আমরা এটা পাচ্ছিনা ওটা পাচ্ছিনা। ফসল জনিত যে সংঘর্ষ এড়িয়ে যাওয়া হয়েছিল সেই সংঘর্ষের ফয়শালা এখন পর্যন্ত হয়নি। এত এত সমস্যা হিপ হয়ে জমা হয়ে আছে। মাসের মধ্যে একবার ব্লক কমিটির মিটিং হচ্ছে একটা সমস্যা ধরতে ধরতে সকাল থেকে আরম্ভ করে রাত্রি আটটা বেজে যাচ্ছে কিন্তু প্রশ্নের মীমাংসা হচ্ছে না। অথচ রাজ্যপাল মহাশয় বলেছেন ব্লক কমিটিগুলির কাজ ত্বরান্বিত করবার জন্য। যত সমস্যা আছে তার সমাধান তরান্বিত করবার জন্য। আমি সবিনয়ে বলতে চাই আপনারা এই ব্লক কমিটি সম্বন্ধে একটা ভিজিলেন্স কমিটি করুন, তাহলে দেখতে পাবেন এই ব্লক কমিটিগুলি কাজ তরান্বিত না করে কাজে বাধা দিচ্ছেন। সেজন্য আমি বলছি আপনারা ১০/১২টি লোক দিন আমাদের আপত্তি নেই। কিন্তু কোনও কাজই হচ্ছে না। আমি একটা উদাহরণ দেব, একটা এগ্রিকালচারাল একজিবিশন করতে গিয়ে ৪ জন লোকের দরকার হয়, সেখানে সি.পি.এম.-এর ৫/৭ জন ছেলে ঝগড়া লাগিয়ে দিল, প্রত্যেকেই নিজের নিজের এলাকায় করতে চাই। এইভাবে আপনারা এই ঝগড়া গুলি যাতে না ঘটে সেদিকে নজর দিন। বর্গাদার সম্বন্ধে আপনারা বলেছেন রেকর্ড করব। সেটেলমেন্ট অফিসে যান, সেখানে ১০০/২০০ টাকা ঘুষ খেয়ে বর্গাদারের নাম মুছে দিচ্ছে। একেবারে ঘুষের রাজত্ব চলেছে। কোথায় আপনারা কাজ করবেন, সব জায়গায় ঘুষের রাজত্ব। গরিব চাষী যাকে পাট্টা দেওয়া আছে, তাকেই আবার অন্যরকম পাট্টা দেওয়া হচ্ছে। গরিব চাষিকে, গরিব চাষির বিরুদ্ধে লাগিয়ে দেওয়া হচ্ছে। শুধু ঝগড়া লেগেই আছে, কি করে সমস্যার সমাধান হবে, তা আমি বুঝতে পারছি না। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব ব্লক কমিটি সম্বন্ধে চিন্তা করুন। রাজ্যপাল মহাশয় বলেছেন পঞ্চায়েত ইলেকশন নিশ্চয়ই হবে। কিন্তু পঞ্চায়েত ইলেকশনের আগে কংগ্রেস যে সমস্ত অন্যায় করেছিল সেগুলি ঠিক করে নিয়ে তারপর ইলেকশন করুন। কারণ তখন আমরা বিধানসভা থেকে চিৎকার করেছি যে গ্রামসভা গুলি ঠিক মতো কনস্টিটিউট হয়নি, ব্লকগুলি ঠিকমতো কনস্টিটিউট হয়নি, এটা এর ঘাড়ে, ওটা ওর ঘাড়ে পড়েছে। সুতরাং সেগুলি ঠিক করে নিয়ে তারপর পঞ্চায়েত ইলেকশন করুন। কোথাও কোথাও গ্রামসভা বিচ্ছিন্ন হয়ে আছে, ব্লক বিচ্ছিন্ন হয়ে আছে। সেগুলি ঠিক করে নিয়ে ইলেকশন করুন। তা নাহলে কংগ্রেস যে অন্যায় করেছিল,

সেই অন্যায়গুলি আমরা মেনে নেব। এখানে আরও কিছু কিছু কথা আছে তবুও আমি আবেদন করি যে এই পঞ্চায়েত ইলেকশন হতে যাচ্ছে সেখানে যে ভুলগুলি আছে সেই ভুলগুলি সংশোধন করা প্রয়োজন। তারপর আর একটা জিনিসের প্রতি সভার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করবো, এই যে কেন্দ্র রাজ্য সম্পর্ক এটা নিশ্চয়ই সমর্থন করি, আমাদের ক্ষমতা থাকা দরকার স্বায়ত্ব শাসনের। কিন্তু গাঁয়ের লোক যখন বলে যে জিনিসের দর কেন বাড়ছে তখন বলা হয় যে কেন্দ্র তো আমাদের ক্ষমতা দেয়নি। তখন তারা বলে যে নূনটা বা কাপড়টা না হয় কেন্দ্রের হাতে আছে, দুধ শাকসব্জী, এগুলিত কেন্দ্রের হাতে নেই এগুলির দর কমছেনা কেন। এর কি উত্তর দেবেন জানিনা। সরকার পক্ষ যদি এর উত্তর দিতে পারেন তাহলে দেবেন। কিন্তু আমাদের এই সমস্যাগুলির সম্মুখীন হতে হচ্ছে। আর আজকে চাষীরা বলছে যে আমাদের নিয়েই যত বিবাদ, আমাদের জমিজমা নিয়ে কত ঝগড়া বিবাদ হয়ে গিয়েছে, আমরা খেতে পাচ্ছিনা, পরতে পাচ্ছিনা, ইত্যাদি ইত্যাদি, আর কলকাতা শহরের লোকেরা বিরাট বিরাট প্যালেসে বাস করছে, লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা রোজগার করছে, কৈ তাদের গায়ে তো হাত দেওয়া হচ্ছেনা। কি এর উত্তর আছে আমি জানিনা। এইগুলি গ্রামের লোকদের মনে আছে। তারপর আর একটা জিনিস বলতে চাই যে মাননীয় রাজ্যপালের ভাষণে একটা জিনিস দেখতে পেলামনা সংখ্যালঘুদের সম্বন্ধে কোনও উল্লেখ। বামফ্রন্ট সরকারের কর্মসূচীর ৩৬ দফার মধ্যে আছে যে সংখ্যালঘুদের উপরে যে সমস্ত অন্যায় হয়েছে সেইসব অন্যায়কে ঠিক করা হবে কিন্তু এই সম্বন্ধে কোনও কিছু হয়নি। বরং আমি বলি কংগ্রেস আমলে যে সমস্ত অন্যায় হয়েছে সেগুলির প্রতিকার আজো হয়নি। আমরা দেখেছি যে কলকাতায় সেই ১৯৪৬ সাল থেকে শুরু করে ১৯৬৫ সাল পর্যন্ত কত কম্নিউনাল রায়ট হয়ে গিয়েছে। কলকাতার বুকে উদ্বাস্তুরা এসেছে দলে দলে ঐ বস্তিগুলিতে, আমরা দেখেছি ঐসব বস্তি এলাকায় বহু মসজিদ, ধর্মসংস্থান উদ্বাস্তুদের দখলে নানারকম ভাবে পলিউটেড হয়ে আছে। সেগুলি তো উর্দ্ধার করা দরকার। দেশ ৩০ বৎসর স্বাধীন হয়েছে, এই ৩০ বৎসর স্বাধীন হওয়ার পরেও মুসলমানদের ধর্মসংস্থানগুলি কেন আজকে উর্দ্ধার করা হবেনা? আমি একটা জেনারেল হিসাব দিতে পারি যে কলকাতার মধ্যে প্রায় ২৫টি মসজিদ আছে এই উদ্বাস্তুদের দখলে। কোনওটায় তারা বাস করছে, কোনওটায় স্কুল খোলা হয়েছে কোনওটা পলিউটেড করছে নানা কাজে। এইভাবে বালুরঘাটে একটা কবরস্থান সেখানে খাটাল করেছে, খেলার মাঠ করেছে, স্কুল করেছে। এমন কি ওয়েস্ট দিনাজপুরে চাকুলিয়াতে একটা কবরস্থান ঐরকম হয়ে আছে। তারপর ঐ চাকুলিয়াতে একটি ইমামবাড়াও ঐরকম বেদখল হয়ে আছে। ওয়াকফ প্রপার্টি, বিরাট বিরাট ওয়াকফ সম্পত্তি এইরকম বেদখল হয়ে আছে, এগুলির কেন সুরাহা হয়না? আজকে এইদিকে, মুসলমান সংখ্যালঘুদের দিকে লক্ষ্য দেওয়া দরকার। আর সংবিধানের ১৬(৪) ধারায় চাকরী বাকরীর একটা প্রভিসন আছে সেটা চালু করা দরকার। কেননা, কেরালাতে আমরা দেখি যে মুসলমানদের জন্য সিট রিজার্ভ করা আছে। তাই নিয়ে হাসানুজ্জামান সাহেব এই অ্যাসেম্বলিতে ওয়েস্ট বেঙ্গল রিজার্ভেসন অব ভেকান্সি বিল এনেছেন, সেই বিলটাকেও কনসিডার করা দরকার। আমরা কংগ্রেসী আমলে বার বার বলেছি যে মুসলমানরা সেকেন্ড ক্লাস সিটিজেন নিশ্চয়ই তারা সেকেন্ড ক্লাস সিটিজেন, আজকে বামফ্রন্ট সরকার গদিতে বসে এই অবস্থা নিশ্চয়ই বিবেচনা করবেন। আর একটা জিনিস বলি যে স্টাফ প্যাটার্ন যা হচ্ছে তাতে স্কুলে আর ছেলেরা আরবি পড়তে পারবেনা

ক্লাস ইলেভেন, টুয়ালভ এ। কেননা, একজন আরবি শিক্ষক যদি মারা যায় তাহলে আর আরবি শিক্ষক নিযুক্ত হতে পারবেনা এইরকম অবস্থা। এইগুলির দিকে মনযোগ দেওয়া দরকার, বিশেষ করে তাদের আরও অনেক সমস্যা আছে। আমি আর একটা কথা বলেই শেষ করছি ইলেকট্রিসিটি সম্পর্কে। ঘন ঘন ইলেকট্রিসিটি বন্ধ হওয়ায় আমাদের পড়াশুনার যে অসুবিধা হচ্ছে তা না হয় ছেড়েই দিলাম কিন্তু যারা সেচের জন্য শ্যালো টিউব অয়েল দিয়ে চাষের কাজ করছে তাদের সব চাষবাস বন্ধ হয়ে যাচ্ছে, কোনও কিছু চাষ করা যাচ্ছেনা, সব চাষ বন্ধ হয়ে আছে। রাজ্যপালের ভাষণে যে সমস্ত জিনিসগুলি নেই সেই জিনিসগুলি আমি বললাম এবং আমি যে সমালোচনাগুলি করলাম আশা করি বামফ্রন্ট সরকার সেদিকে লক্ষ্য দেবেন এবং এই অন্যায়গুলিকে দূর করার চেষ্টা করবেন।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী রেনুপদ হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আজ চতুর্থ দিনে বিতর্ক চলেছে, রাজ্যপালের ভাষণের মধ্যে সরকারের যে বক্তব্য সরকারের যে ইচ্ছা, সেটাই প্রতিফলিত হয়েছে, তাই এরমধ্যে আমি দেখছি যে রাজ্যপালের ভাষণের মধ্যে চার একর সেচ এলাকায় এবং অসেচ এলাকায় ১৮ বিঘা জমির উপর খাজনা তুলে দেওয়া হয়েছে। এটাই তারা কৃতিত্বের কথা বলছেন। আমি মনেকরি যুক্ত ফ্রন্টের সময় যে নীতি তারা চালু করবেন বলে বলেছিলেন সেটা স্ল্যাব সিসটেমে হবে এবং ২১ বিঘার উপর যে জমি হবে তার উপর স্ল্যাব সিসটেমে খাজনা চাপাবেন। আপনারা যে নিয়মের ব্যবস্থা করেছেন, তারমধ্যে দিয়ে আমি মনেকরি ধনী চাষী এবং জোতদাররাই বেশি উপকৃত হবে, গরীব চাষীরা যতটুকু উপকৃত হবে তার চেয়ে ধনী চাষী এবং জোতদাররাই বেশি উপকৃত হবে। কিন্তু এটা যদি স্ল্যাব সিসটেমে করা হত, তাহলে আমি মনেকরি এই খাজনা নীতি সম্পর্কে শুধু ব্যবস্থা করা হত। এই ভাষণে বলা হয়েছে বর্গাদারদের দেখার কথা। বর্গাদারদের কথা বলতে গেলে যে ৩০/৩৫ লক্ষ বর্গাদার আছে, তারমধ্যে মাত্র ৮ লক্ষ বর্গাদার রেকর্ড করতে সময় হয়েছে, বাকি যে বর্গাদার তারা জমির উপর দখল পেয়েছে কিনা, এই বছর ফসল পাবে কিনা, এই সম্পর্কে পরিষ্কার কোনও বক্তব্য রাজ্যপালের ভাষণে নেই। আর এই যে ৮ লক্ষ বর্গাদার যারা রেকর্ডভুক্ত আছে, তাদেরও অনেকে কংগ্রেসি আমলে ধনী চাষিদের জোর জুলুমের জন্য জমি থেকে উৎখাত হয়েছে, বাকি যে ২৭ লক্ষ বর্গাদার যারা বর্গাদার বলে রেকর্ডভুক্ত হয়নি, তাদের সম্বন্ধে যে বিধিব্যবস্থা গ্রহণ করা হয়েছে, তাতে আমি মনেকরি তাদের সম্বন্ধে সুনিশ্চিত কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণের সম্ভাবনা অদূর ভবিষ্যতে নেই, তারা বর্গাদার হিসাবে রেকর্ডভুক্ত হলেও তাদের অধিকার ভোগ করতে পারবে সেইরকম ধরনের কোনও ধারনা নাই। আমরা দেখছি এই সরকার-এর ব্লক কমিটি হয়েছে, হার্ভেসটিং সম্বন্ধে যে সমস্ত ডিসপিউট আছে, সেই সম্পর্কে বলা হয়েছিল কিন্তু যে সমস্ত বর্গাদার ধান কেটে মালিকের খামারে তুলেছিল, তাদের সম্বন্ধে দেখবার কোনও ব্যবস্থা নাই। সরকার বলেছেন যে ব্লক কমিটি এই সমস্ত খবরদারি করবে, কিন্তু দেখা যাচ্ছে যে এই সম্পর্কে তারা কোনও ব্যবস্থা নেননি, যারজন্য আমরা দেখছি যে বর্গাদাররা তাদের রসিদ, ভাগের ফসল, ন্যায্য অংশ যা চাইছে তা না দিয়ে মালি জোর করে ধান কেটে ঝেড়ে ছেড়ে নিজের গোলায় তুলছে এবং চাষিকে পথে বসাচ্ছে। একটা ঘটনা তুলে ধরছি এটা নিয়ে এস ডি ও-এর কাছে, বি ডি

ও-এর কাছে এবং জে এল আর এবং ব্লক কমিটির কাছে বলেছে কিন্তু তার কোনও প্রতিকার হয়নি। মন্দির বাজার থানার রামচন্দ্রপুরের সায়েন আলি মোল্লা সম্পর্কে চেষ্টা করা হয়েছে কিন্তু কোনও প্রতিকার হয়নি। শুধু এইরকম একটা দৃষ্টান্ত নয়, এইরকম অনেক আছে, কিন্তু এ সম্বন্ধে বললেও তেমন কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছেনা। ব্লক কমিটি সম্বন্ধে অনেকে অনেক কথা বলেছেন আমিও দুই একটি কথা বলতে চাই। ব্লক কমিটির ফর্মেশন সম্বন্ধে অনেকে আপত্তি তুলেছেন, এই ব্লক কমিটি যেভাবে দারোগা, জে এল আর ও, বি ডি ও এই সমস্ত যারা সরকারি স্তরে রয়েছেন, তারা চিরকালই ধনী মালিকদের স্বার্থ রক্ষা করে এসেছেন এবং অন্যান্য যারা রয়েছেন তাদের মধ্যে ৬ জন সহ সি পি এম সদস্যরা আছেন এই ব্লক কমিটিতে, নামে একজন সরকারি মনোনীত ব্যক্তি আছেন, কিন্তু যেভাবে এই কমিটির কাজকর্ম চলেছে, তাতে আমি মনেকরি জোতদারদের এবং ধনী চাষিদের সুবিধা দেওয়ার ইনস্ট্রুমেন্টে পরিণত হয়েছে। আমরা মনেকরি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম গত সাত মাসে যেভাবে বেড়েছে এটা যদি রোধ করার ব্যবস্থা সরকারের পক্ষ থেকে করা হত তাহলে এত দাম বাড়তো না। সরকার অধিক ক্ষমতার কথা বলছেন এটা ঠিক, কিন্তু যে ক্ষমতা আছে সেটা প্রয়োগ করার যদি চেষ্টা করতেন তাহলে নিশ্চয় জিনিসের দাম এত বাড়তো না। কালোবাজারিরা, আড়তদারেরা মূল্য বৃদ্ধি ঘটাতে সাহস পেতো না। আজকে যে আইন হাতে রয়েছে সেটা প্রয়োগ না করে কালোবাজারিদের মূল্যবৃদ্ধি ঘটাতে সাহায্য করা হয়েছে। আজকে জিনিসের দাম কমাতে হলে অল আউট স্টেট ট্রেডিং করতে হবে। তা না করলে মূল্যবৃদ্ধি সর্বত্র যেভাবে হচ্ছে সেটা বন্ধ করা যাবে না এবং মানুষকে কম দামে জিনিস দেওয়া যাবে না। কিন্তু সেই অল আউট স্টেট ট্রেডিং এর নীতি সরকার নেন নি। খাদ্যের দাম যে বাড়ছে, সেক্ষেত্রে মূল্য নির্ধারণ করা হয়নি। এইবছর খাদ্যশস্যের সংগ্রহের মাত্রাসীমা সেটা নির্ধারণ করা হয়নি। সরকার প্রশাসনের দক্ষতার কথা বলেন। কিন্তু আজকেও দেখি বছরের শেষ হয়ে এল, এখনও পর্যন্ত অনেক টাকা সরকার খরচ করতে পারেন নি। ৩১শে মার্চের মধ্যে টাকা খরচ করতে না পারলে কি হবে সেটা সকলেই জানেন। সেই টাকা এখনও খরচ করতে পারেন নি। আমরা মনেকরি এই যে ব্যবস্থাগুলো চলছে তাতে সরকারের পক্ষ থেকে যে সমস্ত বিধি ব্যবস্থা নেওয়া দরকার তা যদি না নেওয়া হয় তাহলে নিশ্চয়ই সাধারণ মানুষের স্বার্থরক্ষার কথা যতই বলুন না, তা করতে পারবেন না। আমরা এটাও মনেকরি আজকে পুঁজিবাদি ব্যবস্থা যা রয়েছে সেটা যতদিন থাকবে ততদিন যতই বলুন আর প্রচেষ্টা করুন আমূল পরিবর্তন করা যাবে না। তাই আমি মনেকরি এই সমস্ত বিষয়ের প্রতি যথেষ্ট দৃষ্টি তাঁরা দেবেন।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এই সভায় মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যকে সমর্থন করে এবং তাকে অভিনন্দন জানিয়ে আমি গুটি কয়েক কথা এই সভার সামনে রাখতে চাই। সরকারের বিরোধী পক্ষ প্রথমেই যা করলেন, আমি যা দেখেছি এই হাউসে যা শুনেছি, যা বুঝেছি এবং অভিজ্ঞতার সঙ্গে মিলিয়ে তাকে অনুভব করে সেই সম্পর্কে গুটি কয়েক কথা বলছি। প্রথমে রাজ্যপাল তার ভাষণে কি বলবেন তা না জেনে তার আগেই বিরোধী পক্ষের একটা অংশ তারা ঠিক করে নিলেন

তাদের দৃষ্টিভঙ্গি কি হবে। অতএব আগেই যখন ঠিক করে নিলেন কি করবেন এবং ওয়াক আউট করলেন অতএব নেগেটিভ দিক থেকে দৃষ্টিভঙ্গি নিলেন। সাধারণভাবে তাদের বক্তব্য কি হবে সেটা পরিষ্কারভাবে জানা। অতএব তাদের কথা বাদ দিই। বাকি যারা সমালোচনা করেছেন, তাদের বলবো। নিশ্চয়ই সবারই সমালোচনা করার পূর্ণ অধিকার আছে, আমাদের ফ্রন্টের পরিষদীয় দলের নেতা মাননীয় জ্যোতিবাবু প্রথমে এই বিধানসভায় বলেছেন যে বিরোধী দল গণতন্ত্রের জন্য প্রয়োজন। বিরোধী দল নিশ্চয়ই সমালোচনা করবে। সমালোচনা যেদিন বন্ধ হয়ে যাবে সেদিন আমরা ভুলপথে পরিচালিত হব।

অতএব সমালোচনা দরকার এবং নিশ্চয়ই সে সমালোচনা গঠনমূলক হবে, এটাই আমরা আশা করি। কিন্তু কি দেখলাম? মাননীয় কিছু কিছু সদস্য কিছু ভুল ক্রটি তুলে ধরেছেন, ঠিক আছে। কিন্তু যারা নিজেদের বামপন্থী বলেন সরকারের কাজকর্ম সম্পর্কে তাদের দৃষ্টিভঙ্গি দেখে আমি আশ্চর্য হয়ে যাচ্ছি আশ্চর্য হবারই কথা। কেন? তিন একর থেকে ৬ একর অর্থাৎ ১৮ বিঘা জমির খাজনা সরকার ছাড় দিয়েছেন। এই ১৮ বিঘা জমির মালিকের খাজনা ছাড় দেওয়ায় আমি জানি না কিরকম বড় লোকের অনেক সুবিধা করে দেওয়া হয়েছে, ধনী কৃষকদের সুবিধা করে দেওয়া হয়েছে। দ্বিতীয়ত অনেক মাননীয় সদস্য বলেছেন যে গ্রামের দিকে সরকার নাকি নজর দিচ্ছেন না। আমি আরও আশ্চর্যান্বিত হলাম কলকাতার কোনও একজন মাননীয় সদস্য বড় বাজারের শ্রমিকদের সম্পর্কে, বস্তির শ্রমিকদের কথা না বলে তিনি গ্রামের ক্ষেত মজুর, গ্রামের গরিবদের সম্পর্কে বললেন নিশ্চয়ই বলবেন, বলার অধিকার আছে। কিন্তু আমি তাদের বলতে চাই কলকাতায় বসে গাঁয়ের মানুষদের সম্পর্কে কিছু না বলাই ভাল। গাঁয়ের দিকে চলুন, গাঁয়ে গিয়ে দেখুন গাঁয়ের ক্ষেত মজুর, গরিব চাষী ভাগচাষী আজকে কিরকমভাবে ফ্রন্ট সরকারের পাশে এসে দাঁড়িয়েছে। পুরুলিয়া জেলার আমার এলাকা থেকে বলতে পারি যে সময় আমাদের জেলায় উপনির্বাচন হল তখন সেখানকার গরিব চাষী, ভাগচাষী, ক্ষেত মজুর, আদিবাসি, হরিজন, তফসিলিজাতি, এদের কি বিপুল সমর্থন এই ফ্রন্ট সরকারের পক্ষে এবং আমরা আমাদের বিপক্ষকে ১৪ হাজার ভোটে পরাজিত করে দেখিয়ে দিয়েছি। আজকে যদি গ্রামাঞ্চলের দিকে তাকান তাহলে দেখবেন ক্ষেত মজুর, গরিব চাষী আরও বেশি করে সরকারের পক্ষে এগিয়ে আসছে। আজকে বিরোধী পক্ষ কি করবেন সেটা বুঝতে পারছেন না। ট্রেড ইউনিয়ন আন্দোলন বলতে সাঁওতালদি, আর রঘুনাথপুরের ডাক্তার এইগুলি কি গণতন্ত্র? গণতান্ত্রিক মানুষ এইগুলিকে কি সমর্থন করতে পারে? আজকে তারা গণতান্ত্রিক উপায়ে এগোতে পারছে না এবং এগোতে পারছেন না বলেই আবোল তাবোল বলে কখনও বেশি বাম, আবার কখনও বেশি দক্ষিণ যখন যেভাবে পারছেন বক্তব্য বলছেন এবং বিভিন্ন কন্ট্রাডিকটরি বক্তব্য এই হাউসে আসছে। গতকাল একজন প্রাজ্ঞ সদস্য সুললিত ভাষায় কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্বন্ধে আলোচনা করতে গিয়ে তিনি এখানে আলোচনা করলেন এবং তার মত প্রকাশ করলেন বেশ কিছুক্ষণ ধরে। তিনি যে মত ভিউ পোষণ করেন নিশ্চয় সেটা বলবেন, বলার অধিকার তার আছে এবং নিশ্চয় এখানে আলোচনা করার প্রয়োজনীয়তা আছে। ঠিক তেমনি সর্বভারতীয় জাতীয় স্তরেও এই আলোচনার প্রয়োজনীয়তা আছে। এখানে আলোচনা করার সুযোগ না পেয়ে তিনি যদি ক্ষুন্ন হন তাহলে কেন এই কথা বললেন যে জাতীয় স্তরে আলোচনা করার প্রয়োজন নেই? আমরা মনেকরি জাতীয় স্তরে আলোচনা হওয়া দরকার। ভারতবর্ষের ৬০ কোটি মানুষের

তাদের নিজস্ব বক্তব্য বলার নিশ্চয় অধিকার আছে এবং আজকে ভারতবর্ষের যে রাজনৈতিক, অর্থনৈতিক ও সামাজিক অবস্থা তাতে প্রত্যেকটি ভারতবাসির নূতন করে চিন্তা ভাবনা করার দরকার আছে। আজকে বিভিন্ন রাজ্য তাদের সাংস্কৃতিক অবস্থা, ভাষাগত প্রশ্ন, অর্থনৈতিক প্রশ্ন ইত্যাদি নিশ্চয় পুনর্মুল্যায়ন করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে এবং সেই জন্যই আমরা লক্ষ্য করছি বিভিন্ন দলের মধ্যে যারা বিরোধিতা করছেন তারা কিন্তু তাদের বক্তব্য এক সুরে বলতে পারছেন না।

বিভিন্ন সুরে বিভিন্ন বক্তব্য রাখা হচ্ছে কারণ আজকে ভারতবর্ষের বাস্তব অবস্থা যা এবং জনগনের মনোভাব যা তারসঙ্গে তারা সঙ্গতি রাখতে পারছেন না। আবার কেউ কেউ জনগণের দিকে তাকিয়ে এই বক্তব্যের সঙ্গে একমত না হয়ে পারছেন না। এই যখন বাস্তব পরিস্থিতি তখন অমরা আশা করবো, গোটা ভারতবর্ষের বাস্তব অবস্থাকে উপেক্ষা না করে জনগণের যে চাহিদা—যে সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকার এবং বিভিন্ন সরকারের মুখ্যমন্ত্রীরা আওয়াজ তুলেছেন সে সম্বন্ধে আলোচনা হওয়া দরকার। আমি মনেকরি এই আলোচনা নিশ্চিত হওয়া দরকার। এই প্রসঙ্গে আমি বিরোধীদলের মাননীয় সদস্যদের বলব, আলোচনায় ভয় পাবার কি আছে? আসুন, এখানে যেমন আমরা সবাই মিলে আলোচনা করছি তেমনি বিভিন্ন স্তরে বা পর্যায়ে গোটা ভারতবর্ষ জুড়ে সেই আলোচনা হোক। এই তো গণতন্ত্র, গণতন্ত্রের প্রসারের অর্থই হচ্ছে বিভিন্ন স্তরে আলোচনা। স্যার, মাননীয় সদস্যদের কাছে আপনার মাধ্যমে আর একটি বিষয়ে আমার মতামত রেখেই আমার বক্তব্য শেষ করবো। আজকে অনেকেই বলছেন যে, বামফ্রন্ট সরকারের আমলে ব্লক কমিটিতে নাকি কাজকর্মের ব্যাপারে অনেকে কোনও অধিকার পাচ্ছেন না। সরকার পক্ষ, যারা সব কাজের জন্য দায়ী তাদের সংখ্যা গরিষ্ঠতা ব্লক কমিটিতে থাকবে না এটাই কি বিরোধী পক্ষরা মনে করেন? সরকারকে সব কাজের জন্য দায়ী করবেন আর অন্য দিকে বলবেন এরা সংখ্যায় বেশি তাহলে কি মনে করেন যে, যে কমিটি হবে সেই কমিটিতে বিরোধীপক্ষের সদস্য সংখ্যা বেশি হবে? এটাকেই কি গণতন্ত্র বলে আপনারা মনে করেন? পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪ দিন ধরে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিরোধীপক্ষ এবং সরকারপক্ষের প্রশ্ন, উত্তর ইত্যাদির মাধ্যমে নানানভাবে বিতর্ক হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এটা কখনই বিশ্বাস করি না যে, এই সরকার সাবালক হয়েছেন। আমরা এটা বুঝি যে, পশ্চিমবাংলার বর্তমানের এই সরকার শিশু সরকার। কোন শিশুর কাছ থেকে যদি আশা করি যে সে ছুটবে, ফুটবল খেলবে, সবকিছু করবে তাহলে সেটা নিশ্চয় ভুল করা হবে। কিন্তু আমরা আশাকরি শিশুরা যেমন হাসে হাত পা নেড়ে খেলা করে, আধো আধো কথা বলে ঠিক তেমনি এই শিশু সরকারও কিছু কিছু কাজের মাধ্যমে জনসাধারণের কাছে এটা প্রমাণ করবে যে, সে জড় শিশু নয়, তারমধ্যে প্রান আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন ধরে সরকারপক্ষের অনেক মাননীয় সদস্যের বক্তব্যগুলি অত্যন্ত ধৈর্য সহকারে শুনলাম। তারা তাদের বক্তব্য রাখতে গিয়ে জনতা পার্টি সম্বন্ধে অভিযোগ করেছেন যে, জনতা পার্টি জোতদার, জমিদার, মালিক, বুর্জোয়া শ্রেণীর প্রতিভূ এবং

তাদের কণ্ঠস্বরই জনতা পার্টির মাধ্যমে এই হাউসে ধ্বনিত হচ্ছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনতা পার্টির সদস্যরা গত ৪ দিন ধরে বিতর্কে অংশ গ্রহণ করে যে সব বক্তব্য রেখেছেন তার মাধ্যমে তারা কি সরকারের কাছে এমন কিছু আকাশ কুসুম পরিকল্পনা চেয়েছেন যেটা তাদের চাওয়ার বাইরে? তারা তো শুধু গত আগস্ট মাসে সরকার এই বিধানসভায় যেসব প্রতিশ্রুতি দিয়েছেন সেইগুলিই সরকারকে স্মরণ করিয়ে দিয়েছেন। তারা বলেছিলেন, প্রতি ব্লকে ১০টি করে নলকূপ বসবে—কেন সেটা বসলো না সেটাই তারা জানতে চেয়েছেন। তারা প্রতিশ্রুতি দিয়েছেন যে ব্লকে ব্লকে ১০টি করে নলকূপ বসবে। সেই নলকূপ কেন বসলো না, সেটা জানতে চেয়েছিলাম। তারা জানতে চেয়েছেন যে বিভিন্ন জায়গায় যে সমস্ত কাজকর্ম করার প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, এই আর্থিক বছর শেষ হতে চললো, কেন শেষ পর্যন্ত সেই কাজকর্মগুলো হল না, সেটা তারা সরকারের কাছে জানতে চেয়েছিলেন। তারা জানতে চেয়েছিলেন, আজকে বিদ্যুৎ ঘাটতির ফলে যে সমস্ত কলকারখানাগুলো বন্ধ হতে চলেছে, বিভিন্ন জায়গায় ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, যেভাবে অচল হয়ে যাচ্ছে, নতুন কলকারখানা, কুটির শিল্প বসানো তো দুরের কথা, যেগুলো চালু আছে, আর কিছু দিন পরে পশ্চিমবাংলায় সেইগুলো হয়তো বন্ধ হয়ে যাবে। তারা বার বার এইটুকু আবেদন করেছিল, অন্তত বিদ্যুতটাকে সঞ্চালনের মাধ্যমে যাতে গ্রামে গ্রামে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল গুলো চালু হয়, কৃষকদের কাছে জলটুকু পৌঁছে দিতে পারেন, কলকারখানাগুলো চালু থাকে, যাতে কুটির শিল্পগুলো চালু থাকে, এটুকু তারা বলতে চেয়েছিলেন। তারা চেয়েছিলেন, যে এক হাজার প্রাইমারি স্কুল-এর প্রতিশ্রুতি আগস্ট মাসের এই বিধানসভায় দেওয়া হয়েছিল, সেই প্রাইমারি স্কুলগুলো যেন এই আর্থিক বছরে বসানো হয়, এইটুকু তারা বলতে চেয়েছিলেন। এইগুলো বলার মধ্যে জানিনা, মাননীয় সরকার পক্ষের সদস্যরা কি এমন অন্যায় খুঁজে পেলেন, জানিনা। তারা বলতে শুরু করলেন, বিরোধী দলের সদস্যরা শুধু সরকারের বিরোধিতা করতে অভ্যস্ত। তাদের বক্তব্য নাকি নেতিবাচক বক্তব্য, জোতদার, বুর্জোয়া এবং পুঁজিপতিদের কথা প্রতিফলিত হয়েছে এই হাউসে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না, কোনও সরকার তার প্রতিশ্রুতি যদি ভঙ্গ করেন, কোনও সরকার যদি তার প্রতিশ্রুতি রক্ষা না করে এবং কোনও সদস্য যদি এই প্রতিশ্রুতির কথা স্মরণ করিয়ে দেয়, জানিনা সেটা জোতদারদের দালালি করা হয় কি না, জানিনা সেটা বুর্জোয়াদের দালালি করা হয় কিনা, জানিনা সেটা পুঁজিপতিদের দালালি করা হয় কিনা। কিন্তু যারা এই প্রতিশ্রুতি ভঙ্গ করলো, তারা জনসাধারণের কাছে কত বড় বিশ্বাস ভঙ্গের নজির সৃষ্টি করলো, সেটা একবারও তারা ভেবে দেখলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন ভাবে জনতা পার্টিকে এই কথা বলবার চেষ্টা করা হয়েছে, যে জনতা পার্টি গ্রামের জোতদার, জমিদার এবং মহাজন শ্রেণীর তাবেদারি করছে, তাদের হয়ে ওকালতি করছে, এই কথা সরকার পক্ষের মাননীয় সদস্যরা এই হাউসে বলেছেন। কিন্তু একটা বিষয় আপনার মাধ্যমে সরকার পক্ষের মাননীয় সদস্যদের জানাচ্ছি, সি.পি.এম. এর যেরাজ্য সম্মেলন হয়ে গেল, সেই রাজ্য সম্মেলনে কোন শ্রেণীর কর্মী কোন ক্যাটাগরি থেকে এসেছে, আনন্দবাজার পত্রিকার প্রথম পৃষ্ঠাতে ১০ই ফেব্রুয়ারি প্রকাশিত হয়েছিল, তাতে আমরা দেখছি ৩৭৩ জন প্রতিনিধি এই সম্মেলনে যোগ দিয়েছেন, তার মধ্যে ৩৬৮ জনের কাছ থেকে পরিচয় প্রকাশ পেয়েছে। তারমধ্যে ৩০০ জন মধ্যবিত্ত শ্রেণী। আমি জিজ্ঞাসা করি সরকার পক্ষের সদস্যদের, আজকে

ভারতের যারা উচ্চবিত্ত শ্রেণী তাদের আয় কত? আজকে পশ্চিমবাংলায় যারা উচ্চ বিত্ত শ্রেণী, তাদের আয়ের পরিমাণ কত, এক কোটি টাকার বেশি আয়। আজকে মধ্যবিত্ত যদি হতে হয়, অন্তত পক্ষে এক লক্ষাধিক টাকার আয় থাকা দরকার। কেন না, কোটিপতি যদি উচ্চবিত্ত হয়, মধ্যবিত্তকে অন্তত লাখপতি হতে হবে। এটা তো স্ট্যাটিসটিক্স। কাকে আপনি মধ্যবিত্ত বলছেন? আপনাদের যে প্রতিনিধিরা যোগ দিয়েছিলেন, তাদের মধ্যে ৩০৩ জন মধ্যবিত্ত শ্রেণীর, ২৩ জন শ্রমিক শ্রেণীর, চারজন ধনীক কৃষক এবং চার জন মাত্র কৃষক প্রতিনিধি, সাতজন জোতদার, ২৬ জন চাষী এবং একজন কৃষি মজুর। এই ৩৭৩ জন প্রতিনিধি কোন ক্যাটাগরি থেকে আপনাদের সম্মেলনে যোগ দিয়েছিলেন ১০ই ফেব্রুয়ারি আনন্দবাজার পত্রিকায় তা প্রকাশিত হয়েছে। একদিনও তো দেখিনি, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কোনও দায়িত্বশীল নেতা এই বিবৃতির প্রতিবাদ করে বলেছেন, এই তথ্য সম্পূর্ণ মিথ্যা? অথচ আপনারা এই হাউসে বসে অন্য দলের সদস্যকে বারবার এই কথা প্রমান করবার চেষ্টা করেছেন যে জনতা পার্টির সদস্যরা জোতদারদের, জমিদারদের, মহাজনদের প্রতিভূ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই হাউসকে জানাচ্ছি, ২৯৪ জন বিধানসভার সদস্য এই হাউসে আছি, যদি সৎ সাহস থাকে সরকারের, আজকে তো বামপন্থী সরকার অধিষ্ঠিত আছেন এই ২৯৪ জন সদস্যের ব্যক্তিগত আয়, জমির পরিমাণ এবং তার মূল্য কত, এই হাউসের সামনে প্রকাশ করা হোক। দেখা যাক কোন দলে জোতদার, কোন দলে ধনী মহাজন, কোন দলে গরীব শ্রেণী কতজন আছেন।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জানি এই কথাগুলো সরকার পক্ষের সদস্যদের গায়ে লাগবে। রাধিকাবাবু কালকে তার বক্তব্যের মাধ্যমে বোঝাবার চেষ্টা করেছেন যে মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয়, তিনি যে অভিযোগগুলো মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে করেছেন, সেইগুলো নাকি জোতদার, জমিদারদের স্বার্থে করেছেন। মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন, সেই ভাষণের একটা লাইন আমি পড়ে দিচ্ছি, তাতে লেখা আছে, কিছুই ভূমিহীন এবং গরীব চাষী আশা করেছিল যে তারা যে জমিতে চাষ করেছে, সেই জমির ধান তারা কাটতে পারবেন। অথচ দুর্ভাগ্যবশত তাদের কাছে সত্য নিরুপনকারি রেকর্ড না থাকায়, তারা সেই সুযোগ পাননি এবং তারফলে তাদের মধ্যে খানিকটা অস্থিরতা দেখা দিয়েছিল। মাননীয় রাজ্যপাল তার নিজের ভাষণে স্বীকার করেছেন যে সরকারের যে নীতি, চাষ করবে যে, ধান কাটবে সে, সেইভাবে সর্বত্র প্রতিফলিত হয়নি। তিনি বলছেন, কিছু গরিব কৃষক, তাদের নিজেদের ধান থেকে বঞ্চিত হয়েছে। মাননীয় প্রফুল্লচন্দ্র সেন, জ্যোতি বসুর কাছে, রাজ্যপাল মহাশয়ের কাছে চার হাজার অভিযোগ পাঠিয়েছিলেন, যে অভিযোগগুলো তার কাছে এসেছিল। তিনি বলেছিলেন এইগুলো তদন্ত করে দেখ, প্রকৃত কৃষক তাদের ফসল থেকে বঞ্চিত হচ্ছে কি না। সঙ্গে সঙ্গে মাননীয় প্রমোদ দাসগুপ্ত মহাশয় থেকে শুরু করে মুখ্যমন্ত্রী পর্যন্ত সংবাদপত্রে বিবৃতি দিতে শুরু করলেন মাননীয় প্রফুল্লচন্দ্র সেন জোতদার, জমিদারদের দালালি করছেন।

(গোলমাল)

[5-00 — 5-10 P.M.]

আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে এইটুকু জিজ্ঞাসা করতে চাই, বলুন কেন আজকে বসু তদন্ত কমিশন, কেন আজকে শর্মা সরকার কমিশন বসিয়েছেন? এই কারণে বসিয়েছেন, পশ্চিমবাংলার জনসাধারণ বিগত সরকারের বিরুদ্ধে যেসব অভিযোগগুলো করেছিল, সেই সমস্ত অভিযোগগুলোকে যদি নিরপেক্ষভাবে তদন্তের মাধ্যমে জনসাধারণের কাছে হাজির করতে হয় তাহলে প্রশাসনিক ব্যবস্থা দিয়ে যদি তদন্ত করা যায়, জনসাধারণ এর তার প্রতি আস্থা থাকবে না। তাই নিরপেক্ষ ভাবে বসু তদন্ত কমিশন বসানো হয়েছে সেইজন্য শর্মা সরকার কমিশন বসানো হয়েছে। আজকে মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় চার হাজার অভিযোগ পাঠিয়েছেন, মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন শতকরা ৯৫টি অভিযোগ মিথ্যা। তাহলে ধরে নিতে হয় যে শতকরা পাঁচটি অভিযোগ সত্য। এই ছাড়া আমি বলতে চাই মুখ্যমন্ত্রী এই চার হাজার অভিযোগ যাদের দিয়ে তদন্ত করিয়েছেন তাদের প্রতি আমাদের বিন্দু মাত্র আস্থা নেই। আজকে বি.ডি.ও. জে.এল.আর.ও., ডি.এম.এর প্রতি আমাদের কোনও আস্থা নেই, এস.পি.'র প্রতি কোনও আস্থা নেই কেন না, বিভিন্ন জায়গায় পার্টির পক্ষ থেকে চাপ দিয়ে সেই সমস্ত অভিযোগগুলো সরকার পক্ষে যাতে রিপোর্ট দেওয়া হয় তার ব্যবস্থা করা হয়েছে। আমি চ্যালেঞ্জ দিয়ে জানাচ্ছি, সরকার পক্ষ, বিরোধী পক্ষ এই মিলিত শক্তিতে একটা কমিশন গঠন করা হোক। মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যে অভিযোগগুলো করেছেন, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে, সেই অভিযোগগুলো তদন্ত করা হোক, যদি দেখা যায় সেই তদন্তে যে জোতদারদের দালালি করেছেন প্রফুল্লচন্দ্র সেন, জমিদারদের দালালি করেছেন প্রফুল্লচন্দ্র সেন, জনতা পার্টি তা অকপটে স্বীকার করে নেবে যে প্রফুল্লচন্দ্র সেন অন্যায় করেছেন। যদি দেখা যায় মাননীয় প্রফুল্লচন্দ্র সেন যে অভিযোগগুলো করেছেন সেই অভিযোগগুলো সমস্ত ক্ষেত্রে সত্য তাহলে সরকার পক্ষ আশাকরি প্রফুল্লচন্দ্র সেনের অভিযোগগুলোকে কার্যকর রূপ দেবেন। মাননীয় সরকার পক্ষের সদস্যদের বলি, কেন আজকে সারা ভারতবর্ষে কংগ্রেসকে হটিয়ে দিয়েছে, সেটা কি শুধু আজকের এই দুর্নীতির জন্য, স্বজন পোষণের জন্য? তাদের আজকে একটা কথা মনে রাখতে হবে, বিগত ৩০ বছর ধরে নয়, বিশেষ করে জরুরি অবস্থার সময় ভারতবর্ষে আইনের শাসন বলে কিছু রইল না। ভারতবর্ষের জনসাধারণ দুর্নীতি, স্বজন পোষণের সঙ্গে সঙ্গে আবার সেই আইনের শাসন ফিরে আসবে বলে কংগ্রেসকে পরাজিত করেছে। আজকে এই কথা বলতে চাই যে আইনশৃঙ্খলা পশ্চিমবাংলায় একেবারে শেষ হয়ে গেছে। এই কথা বলতে চাই যে আইনশৃঙ্খলা পশ্চিমবাংলায় একেবারে নষ্ট হয়ে গেছে, কিন্তু এই কথা যদি কোনও একটি মাত্র নাগরিকও দাবি করে যে আমার ভারতবর্ষে যে সাংবিধানিক অধিকার, আইনের শাসনের মাধ্যমে যে নিজস্ব অধিকার আছে, সেই অধিকার সরকারের কাছে পাওনা আছে, সেই দাবির বিনিময়ে সে যদি সেই সরকারের কাছে দাবি করে, যে কোনও সরকার সেই দাবি মেনে নিতে বাধ্য। একটা নাগরিকেরও যদি আইনশৃঙ্খলার বিনিময়ে, তার যদি সম্পত্তি রক্ষার অধিকার, তার যদি বাক স্বাধীনতার অধিকার তার যদি আইনের অধিকারকে হনন করা হয় এবং সরকার যদি সেই অধিকারকে প্রতিষ্ঠিত করতে না পারে, যে কোনও গণতান্ত্রিক সরকারের কাছে এটা একটা লজ্জা জনক ঘটনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা নজীর উল্লেখ করতে চাই, এবং আমি চ্যালেঞ্জ দিয়ে বলতে চাই, আজকে হাউসে যে চিঠিটা পড়ছি, এটা তদন্ত করা হোক, সেই তদন্তে যদি মিথ্যা প্রমানিত

হয়, আমি জনতা পার্টির সদস্য সঙ্গে সঙ্গে আমি আমার সদস্য পদ থেকে ইস্তফা দেব। এত বড় চ্যালেঞ্জ আমি হাউসে রাখছি। মুখ্যমন্ত্রীর কাছে বিগত ১৯/১০/৭৭ তারিখে আমার কেন্দ্রের একটা অঞ্চলে একটা সাধারণ স্কুলের শিক্ষক-এর নাম মাত্র জমি আছে ৫/৬ বিঘা জমি আছে, তার নাম শম্ভু পাহাড়ি, বিগত ১৯/১০/৭৭ তারিখে তিনি আবেদন করেন মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেন যে আপনার দলের লোকেরা সেখানে বারবার হাঙ্গামা সৃষ্টি করছে, আমি বোধ হয়, আমার ফসলটা ঘরে তুলতে পারবো না। আমার ফসল তোলার ব্যবস্থা করুন। এই মর্মে তিনি দরখাস্ত করেছিলেন ১৪/১০/৭৭ তারিখে, ৭/১১/৭৭ তারিখে এবং ১৯/১০/৭৭ তারিখে মুখ্যমন্ত্রীর কাছে, ২৩/১০/৭৭ তারিখে এস.ডি.ও'র কাছে, ৩/১০/৭৭ তারিখে আই.জি.'র কাছে। এইভাবে তিনি সমস্ত জায়গায় বারবার করে আবেদন নিবেদন করেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি বিগত ১৪/১/৭৮ তারিখে এই অভিযোগ পাবার পর একটি দরখাস্ত পেশ করি এবং তাঁকে না পেয়ে তার প্রাইভেট সেক্রেটারির কাছে দিয়ে আসি। তাতে আমি বলি যে, আপনি তদন্ত করে দেখুন, এটা অন্যায় হচ্ছে কিনা, তদন্ত করে দেখুন প্রকৃত কৃষক তার ফসল থেকে বঞ্চিত হচ্ছে কিনা। আমি আজ পর্যন্ত তার উত্তর পাইনি। শুধু একটা ঘটনাই নয়, আমার এলাকায় এইরকম তিনটি ঘটনা আছে, তিনটি ঘটনার প্রতিই আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। প্রত্যেকটির ক্ষেত্রেই সামান্য কৃষক তারা, নিজেরা চাষ করে। কিন্তু একটির ক্ষেত্রেও মাননীয় মুখ্যমন্ত্রীর বিচার চেয়ে এখনও পর্যন্ত পাইনি। এখানেও সেই একই কথা বলতে হয়, "বিচারের বানি নীরবে নিভৃতে কাঁদে।" যেমনভাবে দলবাজি করে গিয়েছে বিগত সরকার, তেমনি করেই এই সরকার সেইরূপ করছেন। হয়তো অল্প সংখ্যায়। কিন্তু ভয় হয় এই অল্প সংখ্যাই আবার বিশাল আকার ধারণ করবে বলে। একথা বলতে চাই না যে, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা একেবারে শেষ হয়ে গিয়েছে। কিন্তু কিছু কিছু অল্প সংখ্যায় ঘটনা ঘটছে, সেটা আবার বিশাল ব্যাপক আকার না ধারণ করে। মাননীয় সদস্য রামনারায়ণ গোস্বামি বললেন যে, ইন্দিরা গান্ধীর প্রেতাত্মা ভারতবর্ষে ঘুরছে। আমি তাই বলতে চাই হটকারিতার পথ আবার কিন্তু পশ্চিমবাংলায় প্রতি-বিপ্লবী শক্তিকে জাগিয়ে তুলবে। ১৯৬৭ থেকে ১৯৬৯, এই ৩ বছরের মধ্যে তারা মাথা চাড়া দিয়ে উঠেছিল। সেইরকম হটকারিতার পথ নিলে আবার সেই অবস্থার সৃষ্টি হবে। তাই ভয় হয় যে, হটকতারিতার পথে আপনারা আবাব পা দিচ্ছেন। ঐতিহাসিক বাস্তবকে স্বীকার করে এখনই আইনের শাসন ফিরিয়ে আনবার চেষ্টা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন জায়গায় আজকে এই ধারনা সৃষ্টি করা হচ্ছে যে, আজকে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার সব কিছুকেই উপেক্ষা করছেন। কিন্তু এবিষয়ে একটা তথ্য দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ওরা আজকে ফুড ফর ওয়ার্ক এর কৃতিত্ব কিনছেন। কিন্তু এই ফুড ফর ওয়ার্ক প্রোগ্রাম শুধু পশ্চিমবাংলায় নেওয়া হয়নি। সারা ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে এই প্রোগ্রাম নেওয়া হয়েছে। যদিও ভারতবর্ষের অন্যান্য প্রদেশে জনতা সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত, তবুও এখনকার পশ্চিমবাংলার প্রয়োজনে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে কেন্দ্রীয় সরকার ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামে অনেক বেশি গম অনুদান দিয়েছেন। আমি সেই হিসাবটা আপনার সামনে রাখছি। আসাম গম পেয়েছে ৭৫০০ টন, বিহার দশ হাজার টন, কর্ণাটিক এক হাজার টন, কেরালা তিন হাজার টন, মহারাষ্ট্র ১২০০ টন, হিমাচল প্রদেশ ৯৪০ টন, ওড়িষ্যা দশ হাজার টন, উত্তরপ্রদেশ ২২ হাজার টন এবং পশ্চিমবঙ্গ ৪১ হাজার ২০০ টন। তাহলে

আজকে বিভিন্ন জায়গায় যে কথা বলা হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার উপর বিমাতৃসুলভ ব্যবহার করছে, এটা সর্বৈব মিথ্যা। শুধু আপনার মাধ্যমে এই সরকারকে অনুরোধ করব কৃতজ্ঞ না হোন, অকৃতজ্ঞ হবেন না। একথা বলে যে সমস্ত মাননীয় সদস্য রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের সমর্থন চেয়েছেন, তাদের বলব যে প্রকৃত কাজের মাধ্যমে সমর্থন আদায় করে নিন। বর্তমান অবস্থায় এই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। জয়হিন্দ।

**শ্রী যামিনীভূষণ সাহা :** স্যার, মাননীয় সদস্য কিরণময় নন্দ প্রস্তাব দিয়েছেন যে, এম.এল.এ-দের হিসাব-নিকাশ নেওয়া হোক। আমি সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি। বেনামি জমির হিসাবও এতে ধরতে হবে।

**শ্রী শৈলেন সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে, সেই প্রস্তাবকে সমর্থন করে ২/৪টি কথা আমি নিবেদন করতে চাই। রাজ্যপাল মহাশয়ের ভাষণ অত্যন্ত বাস্তবানুগ। ঐ ভাষণে ৭ মাসের কার্যাবলিকে তুলে ধরা হয়েছে। আমাদের সেটা উপলব্ধি করতে হবে। ৭ মাসের কার্যাবলিকে বিশ্লেষণ করতে হবে। আমাদের বুঝতে হবে যে, বামফ্রন্ট সরকার এমন একটা রাষ্ট্র কাঠামোর মধ্যে কাজ করছেন যেটা পুঁজিপতি এবং জমিদার, জোতদারদের রাষ্ট্রকাঠামো। তারমধ্যে থেকেই বিগত ৭ মাসে যেকাজ করেছেন তা দেখবার চোখ বিরোধী পক্ষের নেই এবং সেই রাজনৈতিক মনও তাদের নেই। বিরোধীপক্ষের কিছুই বক্তা বললেন যে রুগ্ন শিল্প প্রতিষ্ঠানগুলি খোলার ব্যবস্থা হয়নি, কিন্তু আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে যদি তারা রাজ্যপালের ভাষণ ভালভাবে পড়ে দেখেন তাহলে দেখবেন যে ২৯টি রুগ্ন শিল্প খোলা হয়েছে এবং সেখানে ২৬ হাজার শ্রমিকের কর্মসংস্থান হয়েছে, বোনাস দেওয়া হয়েছে শ্রমিকদের। বর্গাদারদের স্বার্থে আইন পাশ হয়েছে। ১৯৭৫ সাল থেকে ১৮ বিঘা পর্যন্ত জমির খাজনা মাপ হয়েছে। ক্লাস সিক্স পর্যন্ত ফ্রি এডুকেশন করে দেওয়া হয়েছে। বিরোধীপক্ষ থেকে ফুড ফর ওয়ার্কের জন্য কিছু মন্তব্য করলেন। পশ্চিমবাংলার গ্রামের মানুষদের বেশ কয়েকমাস কাজ থাকেনা আমরা এই ফুড ফর ওয়ার্ক স্কীমের মাধ্যমে তাদের কিছু কাজ দিতে পেরেছি। আমাদের ঐ কথা বুঝতে হবে। আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। রাজ্য পালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে বিরোধীদলের নেতা শ্রী কাশিবাবু এবং শ্রী হরিপদ ভারতি মহাশয় সীমাবদ্ধতা সম্বন্ধে অনেক কথাই বলেছেন যা আমরা স্বীকার করতে পারছি না। আমরা নাকি ৩৬ দফা কর্মসূচিতে সীমাবদ্ধতার কথা বলিনি আমি ওনাদের বলবো, ওনারা শিক্ষিত লোক, একজন উকিল এবং আর একজন অধ্যাপক, ৩৬ দফা কর্মসূচি আপনারা ভাল করে পড়ুন। যদি না থাকে তাহলে আমাদের কাছ থেকে নিয়ে গিয়ে পড়ুন সেখানে কি আছে দেখুন। সেখানে সীমাবদ্ধ ক্ষমতার কথা বলা হয়েছে। সেখানে বলা হয়েছে আওয়ার রেকোমেনডেশন টু সেন্টার, ১০ পয়েন্ট আছে। ৩৬ দফা কর্মসূচিতে আমরা বলেছি We shall ourselves Strive for reorientation of our economy and shall also recommend to the Central Government to do the same along the following lines এবং তারমধ্যে এক একটি ধারা পড়ুন, পড়লে দেখবেন সেখানে যে কথাগুলি বলা হয়েছে (৯নং ধারায় বলা হয়েছে) further amend it to

*include the right to work and right to education as fundation rights.* এটা স্টেট গভর্নমেন্ট করতে পারে না। আমাদের ৩৬ দফা কর্মসূচি ধারাবাহিকভাবে পড়ুন। আমাদের রাষ্ট্র কাঠামোর কথা আমরা বলেছি এবং তারমধ্যে যেগুলি করা সম্ভব সেগুলি করারও চেষ্টা করছি এবং সেটা সাধারণ মানুষ উপলব্ধি করার চেষ্টা করেছে। আজকে প্রশ্ন তোলা হচ্ছে সেন্টার স্টেট রিলেশনের কথা এমন সময় বেছে নেওয়া হল কেন? এই তো আমাদের প্রকৃষ্ট সময়। ইন্দিরা গান্ধীর শাসনের অবসানে যখন বিভিন্ন রাজ্যে বিভিন্ন রাজনৈতিক দলের সদস্যরা আছেন এই সময়ে আলোচনা হওয়া তো দরকার। আজ স্বৈরাচারি শাসনের অবসান ঘটেছে কিন্তু আজও ইন্দিরা গান্ধী স্বৈরতন্ত্রের প্রধান আকর্ষণ তাছাড়া আমরা দেখতে পাচ্ছি জনতা পার্টির মধ্যে স্বৈরাচারির লোক আত্মপ্রকাশ হতে শুরু হয়েছে। সুতরাং স্বৈরাচারি শাসন যাতে কায়েম না হতে পারে সেইজন্য আমাদের সচেষ্ট থাকতে হবে। এখানে একজন বিরোধী সদস্য স্বীকার করলেন যে রাজ্যের হাতে অর্থনৈতিক ক্ষমতা আরও বেশি থাকা উচিত। আর আমাদের বামফ্রন্টের যে ডকুমেন্ট তা নাকি কাশিবাবু পাননি কিন্তু আমরা পেয়েছি আর উনি বললেন যে আমি পাইনি এটা হতে পারে না।

কিন্তু আমরা তো পেয়েছি। বিধানসভা আমাদের চিফ হুইপ এ প্রশ্নে বলেছেন, তার বলার সময় মেনশন করেছেন। ব্লক কমিটির প্রশ্ন তোলা হচ্ছে। আজকে তাকিয়ে দেখুন বিভিন্ন প্রদেশে বিভিন্ন দলের সরকার রয়েছেন, কোথায় এ ধরনের কমিটি করা হয়েছে? অবশ্য আজকে মেজরিটি থাকবে সরকার পক্ষের এতে আশ্চর্যের কি আছে? সেই ব্লক কমিটি একটা কনসালটেটিভ বডি, সেই বডিতে বিরোধী পক্ষের সদস্যদের নেওয়া হচ্ছে। সেখানে এম.এল.এ. থাকবে। এছাড়া তিনজন যেখানে এম.এল.এ আছে সেখানে এম.এল.এ. সহ চারজন বিরোধী পক্ষের সদস্যের সঙ্গে পরামর্শ করে ব্লক স্তরে কাজ করা হচ্ছে। ভারতবর্ষের কোনও প্রদেশে একটা সরকার এরকম করেছে, একটা নজির দেখাতে পারবেন? বিরোধী পক্ষের সঙ্গে পরামর্শ করে গ্রামের কাজ, গ্রাম উন্নয়নের কাজ, গ্রামের পানীয় জলের কাজ, কৃষির কাজ প্রভৃতির ব্যবস্থা করা হচ্ছে। পশ্চিমবঙ্গে প্রফুল্ল বাবুর সরকার ছিলেন, তখন বিরোধীপক্ষকে মর্যাদা দেওয়া হয়নি, সিদ্ধার্থ বাবুর সময়ে তারা বিরোধী পক্ষকে এইভাবে মর্যাদা দেননি, কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার বিরোধীপক্ষকে সেই মর্যাদা দিয়েছেন। সেটা নাকি অগণতান্ত্রিক, তাদের নাকি কোনও মর্যাদা নেই। আজকে সেইজন্য আমি বলব ব্লক কমিটি করা হয়েছে সঠিকভাবে। সামনে পঞ্চায়েত নির্বাচন আসছে। সেই পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে যে জনপ্রতিনিধিরা আসবেন তাদের হাতে ক্ষমতা দেওয়া উচিত বলে আমরা মনেকরি। কিন্তু এই সাময়িক ব্যবস্থায় নির্বাচিত সরকারের প্রতিনিধি এবং তাদের প্রতিনিধি হিসাবে ব্লক কমিটিতে সফলভাবে কাজ করছেন, তারা ঠিকমতো কাজ করছেন এতে অন্যায় কিছু নাই। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব সরকারপক্ষ এনেছেন আমি তার বিরোধিতা করছি, বিরোধিতা করছি এইজন্য যে এই ভাষণ কেবল ধাপ্পা আর ধোঁকাবাজিতে পূর্ণ। অবশ্য মাননীয় অধ্যক্ষ মহাশয়

এদের কাছ থেকে বেশি কিছু আশা করা অন্যায় হবে কেননা গত নির্বাচনে এরা পশ্চিমবঙ্গের মানুষকে ধোঁকা দিয়ে ধাপ্পা দিয়ে ৩৬ দফা কর্মসূচির নাম করে এসেছে, গত আগস্ট মাসে বিধানসভায় যে সেশন হয়েছে তখনও এরা ধাপ্পা দিয়েছে এবং আজকেও রাজ্যপালের ভাষণের প্রতিটি অনুচ্ছেদ ধাপ্পা এবং ধোঁকায় পরিপূর্ণ। ওরা গ্রাম বাংলার মানুষের কথা বলেছেন, আজকে পশ্চিমবাংলার শতকরা আশি জন মানুষ যে কৃষির উপর নির্ভর করে বেঁচে আছে। মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে দেখছি এই কৃষিদপ্তরের সম্বন্ধে কিছুই নেই, কৃষি ব্যবস্থার উন্নতি করবেন কি না কৃষির কোনও কর্মসূচি আছে কিনা সে সম্বন্ধে গঠনমূলক কিছু বক্তব্য নেই। গ্রামের মানুষগুলো হা-হুতাশ করে, গ্রামের মানুষদের চিকিৎসার কোন ভাল ব্যবস্থা নেই, তাদের চিকিৎসার ব্যবস্থার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও দেখতে পাবেন না। ছয় নম্বর অনুচ্ছেদে এরা বলছে যে ধান লাগিয়েছে সে ধান কাটবে, এরমধ্যেও একটা বিরাট ধোঁকা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বড়বড় চাষিদের সঙ্গে যখন বর্গাদারদের গন্ডোগোল হয়েছিল, তখন এই জোতদাররা ধান লাগিয়েছিল, সুতরাং এরা এর মধ্যে বলতে চাইছে জোতদাররা ধান লাগিয়েছে, তারা ধান পুঁতেছে অতএব তারা ধান কাটবে। বর্গাচাষীরা পোঁতেনি, এরা পাবেনা। এরা প্রকৃতপক্ষে জোতদারদের পক্ষে, কেননা তাদের সঙ্গে পাল্লা দিয়ে ঐ গরিব বর্গাচাষীরা পারবে না। ওদের এই নীতি প্রচারের ফলে বড় বড় জোতদাররা ধান কেটেছিল। প্রতিটি ক্ষেত্রে ওরা এইরকমভাবে ধাপ্পা দিয়ে চলেছে। সাত নম্বর অনুচ্ছেদে কেন্দ্র এবং রাজ্যে যে সম্পর্কের কথা তুলেছেন সেজন্য আমি মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দিচ্ছি। এরমধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের মানুষ তাদের চরিত্রটা বুঝতে পারবে, তারা প্রোলেটারিয়েট ইউনিটি অফ দি কান্ট্রির ভাষায় কথা বলেন, কিন্তু তাদের মধ্যে বিভেদ সৃষ্টি করা টাই তাদের মতলব। আমরা দেখতে পাচ্ছি তাদের মুখে আকালিদল এবং ডি.এম.কে'র প্রতিচ্ছবি। এর আগের দিন কাশিকান্তবাবু যখন আমেরিকার উদাহরণ দিচ্ছিলেন তখন সুনীলবাবু রাশিয়া এবং চিনের কথা বললেন। আমার মনে হয় তিনি ছয় আনা দামের বই পড়ে সি.পি.এম. হয়েছেন, তা না হলে ঐ কথা বলতেন না। ইউক্রেনে যেখানকার লোকেরা যখন বেশি পাওয়ারের জন্য আন্দোলন করেছিল তখন রাশিয়ার ফরেন মিনিস্টার ভিসিনিস্কি প্রতিবাদ করেছিলেন ও তাদের আন্দোলনকে দাবিয়ে দেওয়ার জন্য বলেছিলেন যে ঐ জিনিস চলতে পারেনা। ১৯৫৮ সালে যখন চিনের হিউই গ্রুপ বেশি পাওয়ারের জন্য আন্দোলন করেছিল তখন সেখানকার ন্যাশনাল অবজেক্ট কমিটির ভাইস চেয়ারম্যান লিউ সি প্রতিবাদ করেছিলেন।

সুতরাং এই জিনিস চলতে পারে না। চিন রাশিয়ায় এই জিনিস যাতে না হয় তার চেষ্টা করা হয়েছিল। স্কটল্যান্ডে এইরূপ আন্দোলন দমন করা হয়েছিল। ভারতবর্ষের ইতিহাস খুললে দেখা যাবে যে কেন্দ্র যখনই দুর্বল হয়েছে তখনই কি মুসলমান রাজত্বের সময় কি অন্যান্য রাজত্বের সময় নর্থ ইষ্ট ফ্রন্ট ইয়ার থেকে আক্রমণ করেছে। এই অবস্থায় যদি কেন্দ্র দুর্বল হয় তাহলে বিভিন্ন বৈদেশিক শক্তিগুলি আমাদের দেশকে আক্রমণ করবে। সমস্ত অঙ্গরাজ্যগুলি যাতে একসঙ্গে শক্তিশালি হয় তার চেষ্টা করা উচিত। ত্রিপুরা, অরুনাচল, মেঘালয় এদের কথা যদি আলাদা ভাবে চিন্তা করা যায় তাহলে কি হবে? রানিগঞ্জ হয়তো বলবে যে আমাদের এখানে কয়লা হয় অতএব আমাদের এখানে বেশি খরচ করতে হবে।

এই জিনিস চলতে পারে না। আসল কথা হচ্ছে পশ্চিমবাংলায় যে বিরাট সমস্যা দেখা দিয়েছে সেগুলি যাতে সমাধান না করা যায় সেইজন্যই সাধারণ মানুষের অ্যাটেনশন অন্যদিকে ডাইভারটেড করা হচ্ছে। এটাই হল আসল মতলব। এরপরে শিক্ষার ব্যাপারে আমি বলবো। মধ্যশিক্ষা পর্ষদ এবং ইউনির্ভাসিটি সুপারসেশনের কথা বলবো না। কিন্তু এদের কাজ হচ্ছে গোটা দেশের শিক্ষা ব্যবস্থা বানচাল করবার একটা চেষ্টা। ক্লাস "টু স্টেজে" যে ব্যবস্থা হয়েছে তার কথা বলবো। প্রি-ইউনির্ভাসিটি এবং একাদশ শ্রেণীতে ছেলেরা পাশ করলে ক্লাস টুয়েলভে ভর্তি করতে হবে। কিন্তু তার কি হবে না হবে তা ঠিক নেই। কারণ ক্লাস টুয়েলভের সঙ্গে ওদের সিলেবাসের কোনও. মিল নেই। এরফলে এই সমস্ত ছেলে মেয়েরা ফেল করতে বাধ্য হবে। তাদের জন্য আলাদা ব্যবস্থা না করায় সমস্ত শিক্ষা ব্যবস্থা বানচাল করার চেষ্টা চলেছে। এই সরকার নাকি ক্লাস ফাইভ পর্যন্ত ইংরাজি উঠিয়ে দেবেন ঠিক করেছেন। এটা যদি ঠিক করেন আপত্তি নেই। কিন্তু আপত্তি হচ্ছে কলকাতার বুকে কতগুলি ইংলিশ মিডিয়াম এবং মিশনারি স্কুল আছে যারা একটা প্রিভিলেজ ক্লাস তৈরি করে। আই.এ.এস এবং মন্ত্রীর ছেলেরা সাউথ পয়েন্টে এবং অন্যান্য মিশনারি স্কুলে পড়ছে। তাদের ছেলেরাই অল ইন্ডিয়া পরীক্ষায় কমপিট করবে, আর গ্রামের ছেলেমেয়ে যাদের ক্লাস ফাইভ পর্যন্ত ইংরাজি পড়তে হবে না তাদের ছেলেমেয়েরা পরীক্ষায় কমপিট করতে পারবে না। অর্থাৎ কিরকমভাবে একটা প্রিভিলেজ ক্লাস তৈরি হচ্ছে দেখুন। এই প্রিভিলেজ ক্লাস যে তৈরি হবে এটাই তাদের চিন্তা। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে অবস্থা চলেছে সে সম্বন্ধে উচ্চ শিক্ষামন্ত্রী একটা স্টেটমেন্ট দিয়েছেন। তাতে তিনি গায়ের জ্বালা মিটিয়েছেন। ইউনির্ভাসিটি প্যারালাইজড হয়ে যাচ্ছে। বিকম-পার্ট ওয়ান এর রেজাল্ট এর পর ৪৭ নম্বর গ্রেস দেবার ব্যবস্থা হয়েছে। এই ৪৭ নম্বর গ্রেস দেওয়ার পদ্ধতি আপনি কোথাও দেখবেন না। রেজাল্ট আউট হবার আগে অনেক জায়গায় গ্রেস দেওয়া হয়, কিন্তু রেজাল্ট বার হবার পর ৪৭ নম্বর গ্রেস এবং তার আগে ১৭ নম্বর গ্রেস দেওয়া কোথাও দেখতে পাবেন না। এই অবস্থা আজকে চলছে।

[5-20 — 5-30 P.M.]

কিন্তু এইভাবে দিনের পর দিন ইউনির্ভাসিটি প্যারালাইজড হয়ে যাচ্ছে। আর সে দোষ চাপিয়ে দেওয়া হচ্ছে কংগ্রেসের উপর। অর্থাৎ বাম সরকার যা কিছু করতে পারবেন না তার সমস্ত দোষ কংগ্রেসের। কলেজ শিক্ষকদের মাস মাইনে দেবার ব্যবস্থা করেছেন তারজন্য আনন্দিত। কিন্তু প্রাথমিক শিক্ষকদের জন্য কোনও ব্যবস্থা হল না। আগেই উপরতলার ব্যবস্থা হল নিচের তলাকে বাদ দিয়ে। এরপর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলবো। সরকার পক্ষের চিফ হুইপ বললেন যা তাতে দেখছি সবটাই ধাপ্পাবাজির ব্যাপার। ৩০ পারসেন্ট এরমধ্যে তিনি তাদের কর্মীর কথা বলেছেন। কিন্তু বাকিগুলি সম্বন্ধে এমপ্লয়মেন্ট অফিসারদের উপর ছাড়ছেন না, ছাড়বেন সি.পি.এমের ৬ জন, আর.এস.পির দুজন এইরূপ ভাবে গঠিত অ্যাডভাইসারি কমিটির উপরি যেমন হয়েছে ব্লক কমিটি গুলিতে । এই ব্লক কমিটি যা হয়েছে সেখানে সি.পি.এম এবং আর.এস.পির সদস্যরা যা স্কীম করবেন এবং যাকে রিলিফ দেবার কথা বলবেন তাই হবে। আজ যদি ১০টা ছেলেকে চাকরি দেবার ব্যবস্থা হয় তাহলে মেজরিটি হিসাবে সি.পি.এম ও আর.এস.পি যা ঠিক করে দেবেন তাই হবে। সুতরাং এমপ্লয়মেন্ট

এক্সচেঞ্জের নাম এখানে থাকার কোনও দরকার ছিল না। আপনারা সোজাসুজি বলুন আমরা ঠিক করবো কে চাকরি পাবে না পাবে। অর্থাৎ সৎ সাহস যদি থাকে বলুন সরকার পক্ষ থেকে যে আমাদের লোককে চাকরি দেওয়া হবে। এরূপ ঘুরিয়ে নাক দেখাবার কোনও প্রয়োজন নেই। পশ্চিমবাংলার লোক আপনাদের ধোঁকাবাজি ধরে ফেলেছে। তারপর শ্রমিকদের অবস্থা আজ বিভিন্ন জায়গায় কি হয়েছে? আমি ডিটেলস বলতে চাই না। বিড়ি শ্রমিকদের সম্পর্কে লুৎফল হক সাহেব অনেক কথা বলেছেন। বাঁকুড়া, পুরুলিয়া, মুর্শিদাবাদ জেলায় অনেক বিড়ি শ্রমিক আছে যাদের জন্য আপনারা কিছু ব্যবস্থা করছেন না। বিহারের মালিকরা তাদের সমস্ত সুযোগ সুবিধা গ্রহণ করছেন। এরফলে লক্ষ লক্ষ মানুষ আজ অনাহারে দিন কাটাচ্ছে। এরপর ল অ্যান্ড অর্ডার সম্বন্ধে বহু আলোচনা হয়েছে। সকাল বেলায় যখন খবরের কাগজ পড়বেন তখন দেখবেন ২/৩ জন খুন, ৫/৭টা ডাকাতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার আসার পর ৩টা কমিশন করেছেন, আপনারা যখন শ্রমিক দরদি সরকার তখন সামবিয়াং চা-বাগানের যে ৮ জন শ্রমিক খুন হল তাদের জন্য কেন জুডিসিয়াল এনকোয়ারির ব্যবস্থা হচ্ছে না? গোটা দার্জিলিং এর মানুষ আপনাদের কাছে অনুরোধ করেছেন, বিচার বিভাগীয় তদন্তের জন্য কিন্তু এই ব্যাপারে কথা কানে ঢুকছে না। আমরা বলতে চাই না যে সি পি এম মেরেছে, কিন্তু কে মেরেছে সেই দোষি লোককে খুঁজে বের করুন। এরা প্রশাসনের উপর কিরকম হস্তক্ষেপ করেছে তার উদাহরণ দিচ্ছি। এন আর এস হাসপাতালের ব্লাড ব্যাঙ্কের টেকনিসিয়ান সুকুমার ধর, তাকে হেলথ মিনিস্টর ট্রান্সফার করলেন। কিন্তু মিঃ ধর হচ্ছে সি পি এম এর সাপোর্টার। তার বিরুদ্ধে চার্জ ছিল দুর্নীতির, সেজন্য হেলথ মিনিস্টার তাকে ট্রান্সফার করলেন। একটি দল থেকে বলা হল একে ট্রান্সফার করা চলবে না, আলমুদ্দিন স্ট্রিট থেকে সরোজ মুখার্জি বন্ড দিলেন যে এর দায় দায়িত্ব আমরা নিচ্ছি, একে ট্রান্সফার করা চলবে না। আর এস পি যেহেতু ছোট পার্টি, সি পি এম থেকে চাপ আসছে, চিফ মিনিস্টার ফাইল চেয়ে পাঠালেন এবং বাধ্য হয়ে হেলথ মিনিস্টার ট্রান্সফার বন্ধ করলেন থার্ড টাইমে। এইভাবে প্রশাসনের সর্বক্ষেত্রে দুর্নীতি ধোকাবাজি চলছে। এইজন্য রাজ্যপালের যে ভাষণ তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মিঃ স্পিকার স্যার, গত ১৫ তারিখে মাননীয় রাজ্যপাল আমাদের সামনে যে বিবৃতি রেখেছেন সেই বিবৃতিকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দু'একটা কথা বলতে চাই। আমরা এখানে অনেকে নতুন সদস্য হিসাবে এসেছি এবং যারা ঐ বেঞ্চে বসে আছেন তাদের আমরা শাসকদল হিসাবে দেখেছি, তাদের মধ্যে কেউ আছেন লব্ধ প্রতিষ্ঠিত আইনজীবি, কেউ অধ্যাপক, কেউ শিক্ষক, দীর্ঘ দিনের অভিজ্ঞ বিধান সভার সদস্য, আমরা তাদের কাছে কিছু গঠনমূলক সমালোচনা আশা করেছিলাম। কিন্তু আমরা দেখলাম ওরা গঠনমূলক সমালোচনার দিকে যাচ্ছেন না, তারা স্থির সিদ্ধান্ত করেছেন যে গঠনমূলক সমালোচনা করবেন না, যেহেতু তারা বিরোধী পক্ষে আছেন সুতরাং বিরোধিতা করতে হবে। অতএব ধুতি ও শাড়ি কংগ্রেস, জনতাও এস.ইউ.সি দল বিরোধিতা করছেন এবং সব শিয়ালের একরকম ডাক। আমরা আশা করেছিলাম যে হাউসের অভিজ্ঞ লোকেরা গঠনমূলক আলোচনা করবেন, সেই আলোচনা আমাদের সরকারকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করবে,

কিন্তু দেখা গেল সম্পূর্ণ উল্টো। মিঃ স্পিকার, স্যার, অনেক আলোচনা এখানে হয়েছে, আমি শুধু কয়েকটা কথা বলতে চাই সেটা হচ্ছে ওদের যে আলোচনা সেই আলোচনা অসত্য এবং বিকৃত সত্য দিয়ে শুরু করেছেন। আলোচনা এমন একটা জায়গায় নিয়ে গেছেন যে ওরা মূল প্রশ্ন হিসাবে তুলেছেন কেন্দ্ররাজ্য সম্পর্ক, চাকরির সম্পর্ক এবং ব্লক কমিটির সম্পর্ক নিয়ে। আমরা অতীত সরকারের ইতিহাস দেখেছি, বর্তমান ভারতবর্ষের বুকে কোথাও কোনওদিন দেখিনি যে একটা সরকার প্রতিষ্ঠিত হয়েছে, সেই সরকার সমস্ত দল নিয়ে ঐক্যবদ্ধ হয়ে একটা গঠনমূলক কাজ করার চেষ্টা করছে এবং সেই ইচ্ছা প্রকাশ করছে, পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের অন্য কোথাও এই ঘটনা ঘটেনি। এর থেকে একটা জিনিস মনে হচ্ছে যারা ২৯ জনের একটা দল, জনতা দল, যাদের বিরোধী দলের স্বীকৃতি দেওয়া হয়েছে, তারা মনে করেন, ইচ্ছা প্রকাশ করেন আমরা ২৯ জন সদস্য নিয়ে পশ্চিমবঙ্গের বুকে মন্ত্রিসভা গঠন করব, যদি মন্ত্রিসভা গঠন করতে না পারি তাহলে মহান ভারতবর্ষে মহান গণতন্ত্র ধুলায় নষ্ট হবে। অবস্থা তাই দেখা যাচ্ছে। চাকরির যে প্রশ্ন উঠেছে সেই প্রশ্নটা তার আকারে পশ্চিমবঙ্গকে জানানোর চেষ্টা হচ্ছে যে আমরা কেবল চাকরি নিজেদের লোককে দেব। শতকরা ৩০ ভাগ আসন আমাদের জন্য সংরক্ষিত।

আপনারা জানেন হলদিয়ায় অনেক লোক উৎখাত হয়ে গেছে এবং পশ্চিমবঙ্গ সরকার অনেক জায়গায় জমি নিয়েছেন। সেই সমস্ত জায়গার মানুষের পরিবারের একজন লোককে যদি একটি চাকুরি দেওয়া হবে একথা বলা হয়নি। গণতান্ত্রিক পদ্ধতির মাধ্যমেই চাকুরি হবে। তারপর, এখানে কেন্দ্র রাজ্য সম্পর্ক তুলেছেন। আমরা যখন আপনাদের সঙ্গে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতায় নেমেছিলাম তখন নির্বাচনী ইস্তাহারে পরিষ্কার একথা বলা হয়েছিল এবং ৩৬ দফা কর্মসূচিতে একথা বলা হয়েছিল। কিন্তু আজকে দেখছি কেন্দ্র এবং রাজ্য সম্পর্ক প্রশ্নে আপনারা ওদের সঙ্গে এক হয়ে আমাদের বিরোধিতা করছেন। এ সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী কি বলছেন, বিভিন্ন রাজ্যের বিধানসভা এবং মন্ত্রিসভা কি বলছেন, পার্লামেন্টের সদস্যেরা কি বলছেন সেটা আপনারা দেখুন। কাজেই এই প্রশ্ন নিয়ে আপনারা এত হৈ চৈ করছেন কেন? আমরা এটা নিয়ে আলোচনা করতে চাই এটা এখনই শেষ হয়ে যায়নি। কিছুক্ষণ আগে জনতা পার্টির সদস্য কিরণবাবু বক্তৃতা করলেন এবং তিনি একটা প্রস্তাবও রাখলেন। আমি তাকে জিজ্ঞাসা করছি তার নিজের নামে এবং বেনামে তার পরিবারে কত জমি আছে এবং তিনি কি ব্যবসা করেন সেটা জানতে পারলে আমরা খুশি হব এবং তার প্রস্তাব বিবেচনা করব। এই কথা বলে রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী মধু ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি দু-একটা কথা বলব। গত কয়েকদিন ধরে এই বিধানসভায় বিরোধীপক্ষের যে বক্তব্য আমরা শুনলাম সেই বক্তব্যে দেখলাম প্রধানত তারা বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি, ভূমি সমস্যা সংক্রান্ত নীতি, কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্বন্ধে। বামফ্রন্ট সরকার যে বক্তব্য রেখেছেন সেই সম্বন্ধে এবং এমপ্লয়মেন্ট একচেঞ্জ সম্বন্ধে আমরা যে বক্তব্য রেখেছি তাকে কেন্দ্র করে তাদের সমালোচনা রেখেছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে পরিষ্কার ভাষায় ঘোষণা করেছিলেন

পশ্চিমবাংলায় যদি বামফ্রন্ট ক্ষমতায় আসে তাহলে পশ্চিমবাংলায় যেখানে যেখানে কায়েমি স্বার্থ রয়েছে, যেখানে যেখানে শোষণ রয়েছে, যেখানে যেখানে বঞ্চনা রয়েছে যেখানে যেখানে লুণ্ঠন রয়েছে, যেখানে যেখানে বৃহৎ পুঁজিপতি এবং সামন্ততন্ত্রের শোষণ আছে সেখানে তারা আঘাত হানবেন। কংগ্রেস সরকার গত ৩০ বছর ধরে ভারতবর্ষে এবং পশ্চিমবাংলায় ধনতন্ত্রের এবং সামন্ততন্ত্রের এজেন্ট হিসেবে কাজ করেছে কাজেই তাদের সমালোচনা যখন আমাদের কাছে আসে তখন আমরা বুঝি তারা সঠিকভাবেই সমালোচনা করছেন। পশ্চিমবাংলায় আমরা নির্বাচনের মাধ্যমে শাসনভার গ্রহণ করেছি। আমরা এক নূতন সমাজের কথা বলি এবং সেই নূতন সমাজ আমরা গড়ে তুলতে চাই। বিধানসভায় যখন কংগ্রেসিরা আমাদের সমালোচনা করেন তখন বুঝি তারা সঠিকভাবেই আমাদের সমালোচনা করছেন কারণ তারা জানেন আমরা যারা বামফ্রন্টে রয়েছি আমরা একটা বিজ্ঞান সম্মত সমাজ ব্যবস্থা প্রতিষ্ঠা করতে চাই, আমরা একটা নূতন সমাজের কথা বলি। আমরা বলি সমাজতান্ত্রিক সমাজ গড়ে তুলতে হবে এবং সেইজন্যই তাদের আঘাত আমাদের উপর আসে। তারা এটা বুঝতে পারছেন যে পশ্চিমবাংলায় ফ্রন্ট সরকার এসেছে। আমরা নির্বাচনের মাধ্যমে সরকারে এসেছি। আমরা জানি আমরা যে সমাজের কথা বলি, যে বিজ্ঞান-সম্মত সমাজ আমরা গড়ে তুলতে চাই, যে শ্রেণীহীন শোষণহীন সমাজের কথা আমরা বলি যেহেতু আমরা নতুনভাবে সমাজ গড়ে তুলতে চাই, সেইজন্য বিধান সভার কংগ্রেসিরা আমাদের সমালোচনা করেন। তার কারণ তারা জানেন আমরা যারা বামফ্রন্টে আছি, আমরা যারা বিজ্ঞানসম্মত সমাজ গড়ে তোলবার চেষ্টা করছি যেহেতু আমরা নতুন সমাজের কথা বলি, যেহেতু আমরা বলি শোষণহীন সমাজ গড়ে তুলতে হবে, যেহেতু আমরা বলি সমাজতান্ত্রিক সমাজ গড়ে তুলতে হবে তাই তো তাদের আঘাত আমাদের ওপর আসে। স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রামের সময় জনতাপার্টির নেতারা আমাদের সমর্থন করেছিলেন এবং বিগত নির্বাচনে আমাদের সমর্থন করেছিলেন। কিন্তু যখন তারা এখানে আমাদের সমালোচনা করছেন, তখন আমরা সঠিকভাবে বুঝতে পারি যে এই সমালোচনা আসবে, তার কারণ তারা শ্রেণী-স্বার্থের বাহন হিসাবে কাজ করছেন। আমরা জানি পশ্চিমবাংলায় যখন বামফ্রন্ট সরকার যে সমস্ত বিল আনলেন, যে বিলে বর্গাদারদের স্বার্থ রক্ষা করা হচ্ছে, যে বিলে রায়তদের স্বার্থ রক্ষা করা হচ্ছে, যে বিলে খেতমজুরদের স্বার্থ রক্ষা করা হচ্ছে, যে বিলে কৃষকদের স্বার্থ রক্ষা করা হচ্ছে, স্বাভাবিকভাবেই আমরা জানি সেই বিল আসার পর আমাদের উপর আঘাত আসবে, সেটা কংগ্রেস থেকেই হোক আর জনতা পার্টির পক্ষ থেকেই হোক, আমাদের উপর আঘাত আসবেই। তাই ভূমি সংক্রান্ত ব্যাপারে তাদের কাছ থেকে এইরকম সমালোচনা আমরা আশা করেছিলাম। আমরা জানতাম যে, কংগ্রেসের তরফ থেকে তো আঘাত আসবেই, কারণ তারা চিরকালই সামন্ততন্ত্রের প্রতিনিধি হিসাবে, শ্রেণী স্বার্থের প্রতিনিধি হিসাবে, জমিদার, জোতদারদের এজেন্ট হিসাবে কাজ করছেন। ঠিক সেইরকম ভাবে আমরা দেখতে পাচ্ছি জনতা পার্টি ও গ্রামাঞ্চলে কায়েমি স্বার্থক বাহক হিসাবে জোতদার, জমিদারদের এজেন্ট হিসাবে কংগ্রেসের মতো একই কথা প্রতিধ্বনিত করছেন। তাই আমাদের বিরুদ্ধে, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে আঘাত হানছেন। আমরা লক্ষ্য করেছি শিক্ষা ক্ষেত্রে দীর্ঘ দিন ধরে কি ধরনের অব্যবস্থা চলছিল, কি ধরনের ভুল ব্যবস্থা চলছিল, তাই আজকে শিক্ষা ক্ষেত্রে যখন সংস্কারের কথা আসে, কল্যাণী, বর্ধমান, কলকাতা ইত্যাদি বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের যখন সংস্কারের কথা আসে তখন স্বাভাবিক ভাবে

আঘাত হানার চেষ্টা করছেন। শিক্ষা ক্ষেত্রে সংস্কার হোক, এটা তারা চান না। শিক্ষা ক্ষেত্রে তারা অপসংস্কৃতির বাহক, সেই অপ-শিক্ষাকে তারা কায়েম করে রাখতে চায়। আমরা লক্ষ্য করছি ঠিক একইভাবে জনতা পার্টি, তারা যে শ্রেণী-স্বার্থের বাহক, কংগ্রেসিদের সঙ্গে একই সুর বাজাতে আরম্ভ করেছেন। তাই দেখছি কংগ্রেস এবং জনতা একই সুরে কথা বলছেন। ভূমি-সংস্কারের ক্ষেত্রেই হোক, শিক্ষা ক্ষেত্রেই হোক, তারা একই সুরে কথা বলছেন। কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা উঠেছে। আজকে পুনর্বিন্যাসের কথা উঠেছে। তার কারণ আমরা দেখছি যখনই বিদ্যুৎকেন্দ্র স্থাপনের কথা উঠেছে, নতুন নতুন শিল্প সম্ভাবনার কথা উঠেছে, তারজন্য রাজ্য সরকার অর্থ বেশি করে চেয়েছেন, তখনই আমরা দেখছি কেন্দ্রের পক্ষ থেকে উপেক্ষা, কেন্দ্রের পক্ষ থেকে আঘাত। আজকে বিভিন্ন রাজ্য থেকে স্বাভাবিক ভাবেই আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যা ঘোষণা করেছেন যে, কেন্দ্র রাজ্যের সম্পর্ক নিয়ে একটা জাতীয় বিতর্ক হোক, সেটা সকল রাজ্যই দাবি করছেন। তারাও বলছেন যে এটা অত্যন্ত যুক্তিসঙ্গত জিনিস এবং এর প্রয়োজনীয়তা আছে। আমরা কোন যুক্তিহীনতার কথা বলিনি। জাতীয় সংহতিকে বজায় রেখেই আমরা একথা বলেছি যে, কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে একটা বিতর্ক হওয়া উচিত। কিন্তু তাই নিয়ে এত আওয়াজ হচ্ছে কেন বুঝতে পারছি না। এই কয়টি কথা বলেই রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ চারদিন ধরে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক চলছে তারমধ্যে আজকের সভা বেশ গরম হচ্ছে, সবার মনের কথা যেভাবে বলা হচ্ছে তাতে আমাদেরও বেশ ভাল লাগছে। রাজ্যপাল নূতন এসেছেন, নূতন কথা নিশ্চিত শুনাবেন। তার বক্তব্যে আছে, এই প্রথম আপনাদের সঙ্গে মিশতে পেরে আমি ধন্য। গত ৩০ বৎসরে কতকগুলি সুকঠোর রাজনৈতিক সংবিধানগত এবং আর্থিক সমস্যার সৃষ্টি হয়েছে, একথা বলেছেন। সঙ্গে সঙ্গে খাদ্য, বস্ত্র, পরিবহন ইত্যাদি সর্বক্ষেত্রে সমস্যা জমেছে একথাও বলেছেন। আরও তিনি আরম্ভ করেছেন এই সরকারের ৩৬ দফা কর্মসূচির মাধ্যমে যে কাজ হবে তার সুর গেয়ে। স্বাভাবিক কথা, রাজ্যপালকে তার বক্তব্য সরকার পক্ষের তরফে বলতে হবে ঠিকই কিন্তু তবু আমি মনেকরি যে কিছুটা ন্যায়সঙ্গত সত্য কথা তার বলা উচিত ছিল। কেন্দ্রীয় সরকার থেকে নিশ্চিত তিনি এখানে নিযুক্ত আছেন, কেন্দ্রীয় সরকারের বক্তব্য এবং কেন্দ্রীয় সরকারের কর্মপদ্ধতির কিছু এখানে দেওয়া তার উচিত ছিল কিন্তু দিতে তিনি পারেননি বিশেষ কারণে। আমি তার বক্তব্যকে কিছুতেই সমর্থন করতে পারছিনা এবং আমাদের নেতার সঙ্গে সুর মিলিয়ে তার বক্তব্যের পুরো বিরোধিতা করছি। বামফ্রন্ট সরকার তার ৩৬ দফা যে কর্মসূচি দিয়েছে তার মধ্যে কারামুক্তি, নিপীড়ন, সন্ত্রাসের অবসান, নাগরিকদের মৌলিক অধিকার রক্ষা, কর্মচারিদের পুনর্বহাল ইত্যাদি আছে। কিন্তু এটা যদি দেখা যায় সুবিচার করে তাহলে দেখা যাবে এটা কেন্দ্রীয় সরকারের নির্দেশ, কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী তারা এটা করতে বাধ্য হচ্ছেন, নিজস্ব কোনও কর্মপন্থা এরমধ্যে খুঁজে পাওয়া যায়না। তাই আমি ওপাশের বন্ধুদের বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের কাছে আপনাদের হাত পাততে হয়, ধর্না দিতে হয়, সেই ধর্না না দিলে আপনি কোন কাজ করতে পারবেন না। ঐ হলদিয়াতে পেট্রো-কেমিক্যালের জন্য আপনাদের

ধর্না দিতে হয়েছে, ফরাক্কার জলের জন্য ধর্না দিতে হয়েছে, খয়রাতির টাকা আনার জন্য ধর্না দিতে হয়েছে, উন্নয়নের কাজের অর্থের জন্য ধর্না দিতে হয়েছে, তাই আমি মনেকরি আজকে যখন সব কাজে তাদের কাছে আপনাদের ধর্না দিতে হয় তখন তাদের সমালোচনা নিশ্চিত করবেন কিন্তু তাদের প্রতি একটু কৃতজ্ঞতা জ্ঞাপন করে করবেন। আর আপনারা বিরোধিতা করছেন কি? যখন কেন্দ্রীয় সরকার খাদ্যের মুক্ত এলাকা করে দিয়েছেন তখন আপনারা তার বিরোধিতা করছেন, সেই মুক্ত এলাকা মেনে নিতে পারেননি। মানুষকে বেঁধে রাখতে চান, খেতে দিতে চাননা, এই হচ্ছে আপনাদের সরকারের নীতি। তাই আমরা কেন্দ্রীয় সরকারের যে সিদ্ধান্তর বিরোধিতা করছেন সেকথা রাজ্যপাল এখানে লেখেননি। এইজন্য আমি তার প্রতিবাদ করছি। আরও প্রতিশ্রুতি আপনারা দিয়েছেন, গ্রামে গ্রামে বিদ্যালয় করার প্রতিশ্রুতি আপনারা দিয়েছিলেন কিন্তু করতে পারেননি, গ্রামে গ্রামে টিউবওয়েল করার কথা বলেছিলেন তা করতে পারেননি, সন্ত্রাস দমন করার কথা বলেছিলেন কিন্তু তা করতে পারেননি, সরকারি কর্মচারিদের কর্তব্য পরায়ন হওয়ার জন্য এতটুকু কঠোর মনোভাব আপনারা তাদের দেখাতে পারেননি, ক্ষুদ্র প্রান্তিক চাষিদের জমি দেবার কথা ছিল তা দিতে পারেননি, দ্রব্যমূল্য কমাতে পারেননি, দরিদ্র ছাত্রদের জন্য যে সুব্যবস্থা করবেন বলেছিলেন খাতা কলম থেকে আরম্ভ করে সবকিছু দেবেন, তা দিতে পারেননি, আপনাদের নির্বাচনি ইস্তাহারে ছিল যে আপনারা যদি জেতেন তাহলে স্কুল ফাইনাল পর্যন্ত ফ্রি করে দেবেন, তারা বিনা পয়সায় পড়তে পারবে কিন্তু যারা 'যুগ যুগ' করেনি, হৈ চৈ করেনি, আপনাদেরই পাশের রাজ্য বিহার, তারা আপনাদের গালে থাপ্পড় লাগিয়েছে, তারা স্কুল ফাইনাল পর্যন্ত ফ্রি করে দিয়েছে।

লজ্জার খাতিরেও করতে পারেন আমি নিশ্চয়ই আনন্দিত হব। পেরেছেন কি? গ্রামে গ্রামে কৃষকে কৃষকে দ্বন্দ্ব কলহ লাগিয়ে সেখানে রক্তের বন্যা বইয়ে দেবার চেষ্টা করছেন।

দ্বিতীয় কথা হচ্ছে পুলিশের ঘাঁটিগুলিকে আপনারা সি পি এম কর্মীদের ঘাঁটি তৈরি করেছেন যে ঘাঁটির মাধ্যমে আপনাদের রাজত্ব চলেছে। গ্রামে গ্রামে কংগ্রেসিরা যেভাবে মস্তান তৈরি করত, সেইরকম আপনারা গ্রামে গ্রামে মস্তান তৈরি করে ব্লকে ব্লকে হুকুমদারি কাজ করে চলেছেন, আপনারা অরাজকতার সৃষ্টি করছেন। জে এল আর ও-এর বিরুদ্ধে নিশ্চয়ই বলতে হবে। কিরণময় বাবু যেকথা বলেছেন, তা আমি বলতে চাইনা, আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে গত অধিবেশনে আমি একটা মোশন তুলেছিলাম যে আমাদের ওখানে একজন বিধবা মহিলার উপর সি পি এম কর্মীরা অত্যাচার করেছে, তাকে গাছে বেঁধে লাঠি দিয়ে প্রহার করেছে, আমি এ সম্বন্ধে মুখ্যমন্ত্রীর কাছে নিজে আবেদন রেখে গেছিলাম, কিন্তু এ পর্যন্ত তার সম্বন্ধে কোনও তদন্ত হয়নি। সত্যই এজন্য আপনাদের লজ্জাবোধ করা উচিত। একজন বিধবা মহিলাকে যখন এভাবে লাঞ্ছিত করছিলেন তখন আপনাদের কর্মীরা জয়ধ্বনি দিয়েছে, জিন্দাবাদ করেছে, সেখানকার নেতা দীনবন্ধু জিন্দাবাদ বলে ধ্বনি দিয়েছে। এটা কি সন্ত্রাস নয়? এটা কি অরাজকতা নয়? আপনারা যদি কিছু ভাল কাজ করেন, তাকে জয়মালা দিতে হবে, কিন্তু আমি মনেকরি এই কাজের তীব্র নিন্দা করা দরকার। যেখানে আপনারা আমাদের সঙ্গে ভালকাজ করছেন, সেখানে নিশ্চয়ই ফুলের মালা দিতে পারি। যে সমস্ত কান্ড কারখানা হচ্ছে সে সম্বন্ধে আমি আপনাদের অন্তরের সঙ্গে অনুরোধ করি যে আপনারা গিয়ে দেখুন কিভাবে জুলুমবাজি করা হচ্ছে। আমি মিথ্যা বলতে চাইনা, আপনারা এসেছেন এখানে

আপনারাও মিথ্যা বলবেন না, অসত্য কথা বলবেন না। জে এল আর ও জোর করে যাদের জমি নাই তাদের নামে পাট্টা দিয়ে দিচ্ছে। এই যে দেওয়া হয় এটা ঠিক কিনা সেটা দেখবেন। তারপর রাজ্যের হাতে আরও ক্ষমতা চেয়ে অনেকে বলেছেন এবং রাজ্যপাল একথা বলেছেন বলে তাকে ধন্যবাদ দিয়েছেন। রাজ্যের হাতে ক্ষমতা দেওয়ার সাথে সাথে পঞ্চায়েতের হাতে ক্ষমতা আসুক যদি এটা জোর গলায় বলতে পারতেন, তাহলে এটা নিশ্চয়ই সমর্থন করতাম। আপনারা রাজ্যের হাতে ক্ষমতা চান কিন্তু পঞ্চায়েতকে দিতে চাননা, যদি চান আসুন আমরাও আপনাদের সঙ্গে মিলে লড়াই করব, কিন্তু ক্ষমতা পঞ্চায়েতের হাতে আসবে এটা বলবেন। আমাদের নির্বাচনি ইস্তাহারেই সেকথা আছে যে পঞ্চায়েতের হাতে বেশি ক্ষমতা দিতে হবে। আপনারা জয়প্রকাশ সম্বন্ধে নাকি বলেছেন তিনি জোতদারদের লোক, প্রফুল্লবাবু কেও বলেছেন, জনতা পার্টিকে বলেছেন। আমি বলতে চাই আপনাদের নেতৃত্ব কংগ্রেসি রাজত্ব থেকে মুক্ত হয়ে এলেন, তাদের অত্যাচার থেকে মুক্ত হয়ে, তাদের অবিচার থেকে মুক্ত হয়ে, তাদের বিশৃঙ্খলা থেকে মুক্ত হয়ে, তাদের বিরুদ্ধে বলুন কিন্তু আজকে জনতা পার্টির সম্বন্ধে যে কথা বলতে চান, সে সম্বন্ধে বলি যে জনতা পার্টির বন্যার জলে ভেসেই তো আপনারা এসেছেন, এটা ঠিক নয়, যদি জনতা পার্টি না থাকত, তবে কি আপনারা ইন্দিরা গান্ধীকে হঠাতে পারতেন? এখানে একজন বন্ধু বলেছেন আমরা নাকি ইন্দিরাপন্থী, বোম্বাই মহারাষ্ট্রে ফরওয়ার্ড ব্লকের যিনি এটা বললেন, তাকেই বলি বোম্বাইতে মহারাষ্ট্রে সেখানে কি আপনারা আতাত করেননি ইন্দিরার সঙ্গে? সেটা দেখা দরকার। আজকে প্রফুল্লবাবু সম্পর্কে পোস্তা বাজার সম্পর্কে বলেছেন, পোস্তা বাজারে প্রফুল্লবাবু কোনও হিংসার আন্দোলন গ্রহণ করেননি, অহিংসার আন্দোলন গ্রহণ করেছিলেন এবং তার মাধ্যমে শ্রমিকদের যে পাওনা সেটা পাইয়ে দিতে গেছিলেন, আর আপনাদের হরপ্রসাদবাবু সেখানে হিংসায় রক্তের সংগ্রাম করলেন। এ ব্যাপারে জ্যোতিবাবু এত সময় নিলেন কেন? তিনি তো এর আগেই হস্তক্ষেপ করতেন তবে তিন মাস আগেই এর সমাধান হয়ে যেত। তিনি সেই সময় এটার সমাধান করলেননা কেন? তিনি যে এত সময় দিলেন এটা অন্যায্য হয়েছে বলে মনেকরি। প্রফুল্লবাবু সেখানে যে কাজ করেছেন, সেটা নিশ্চিত অন্যায় কাজ করেন নি এটা দৃপ্ত কণ্ঠে ঘোষণা করছি। আর সঙ্গে সঙ্গে একথা বলবো নরঘাট সম্বন্ধে যে মেনশন দিয়েছি, পূর্তমন্ত্রী এসে গিয়েছেন, আমি এই সম্পর্কে বলতে চাই, ওই পুল কেন সম্পূর্ণ বন্ধ, ওই পুল হবে কিনা এবং ওই পুলের জন্য যারা দায়ী তাদের জন্য কমিশন করার জন্য আমি দাবি জানাচ্ছি। নরঘাটের সেতু সম্বন্ধে রাজ্যপালের ভাষণে যা বলা হয়েছে সেটা ঠিক নয়। তার কাজ এখন একেবারে বন্ধ। অতএব সেটা যাতে হয় তারজন্য আমি দাবি জানাচ্ছি। রাজ্যপালের ভাষণ যে সমর্থন করতে পারছি না সেজন্য দুঃখিত। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আজকের সভার কাজ নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী ৬টা ২২ মিনিটে শেষ হওয়ার কথা। কিন্তু তার চেয়ে বেশি কিছু সময় যাবে সেই কাজ শেষ করতে। পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যাবলি ও পরিচালন নিয়মাবলির ২৯০ নিয়ম অনুযায়ী আজকে সভা আরও আধঘন্টা বাড়াবার জন্য আপনাদের অনুমতি চাইছি। আশাকরি এতে আপনাদের সম্মতি আছে।

(সদস্যরা সম্মতি জানান)

সদস্যদের সম্মতিক্রমে আজকে সভার সময় আধঘন্টা বাড়ানো হল।

## PRESENTATION OF REPORT

### Fifteenth Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** এখন কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির প্রতিবেদন। কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির পঞ্চদশ প্রতিবেদন আমি পেশ করছি। এই সমিতির বৈঠক আজ ২৪শে ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে ২৭শে ফেব্রুয়ারি ১৯৭৮ থেকে ২রা মার্চ ৭৮ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিতভাবে নির্ধারণের সুপারিশ করা হয়েছে ঃ—

সোমবার, ২৭শে ফেব্রুয়ারি, ১৯৭৮ বাজেটের উপর সাধারণ আলোচনা ৪ ঘন্টা। মঙ্গলবার, ২৮শে ফেব্রুয়ারি, ১৯৭৮ বাজেটের উপর সাধারণ আলোচনা ৪ ঘন্টা। বুধবার, ১লা মার্চ, ১৯৭৮ (১) পশ্চিমবঙ্গ হোমিওপ্যাথি চিকিৎসা পদ্ধতি (সংশোধন) বিধেয়ক, ১৯৭৮ (উপস্থাপনা, বিবেচনা ও গ্রহণ) ১ ঘন্টা। (২) বাজেটের উপর সাধারণ আলোচনা - ৪ ঘন্টা। বৃহস্পতিবার, ২রা মার্চ, ১৯৭৮ বাজেটের উপর সাধারণ আলোচনা - ৪ ঘন্টা।

**শ্রী ভবানি মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির পঞ্চদশ প্রতিবেদন-এ যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় উপস্থিত করছি।

**মিঃ স্পিকার ঃ** এই প্রস্তাবে কারো অমত আছে?

(সদস্যরা প্রস্তাবের প্রতি সম্মতি জানান।)

আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবটি গ্রহণে কারো আপত্তি নেই। প্রস্তাবটি গৃহীত হল।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের এই ভাষণে লিঙ্গুইস্টিক মাইনরিটি বা কোনও মাইনরিটি সম্বন্ধে কোনও বক্তব্য নেই। যারজন্য মুখ্যমন্ত্রীর জবাব না শুনে প্রতিবাদে আমি সভা থেকে ওয়াক আউট করছি।

(At this stage Shri A.K.M. Hassanuzzaman walked out of the Chamber)

[6-00 — 6-10 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, এখানে যে সমস্ত বিতর্ক হয়েছে রাজ্যপালের ভাষণের উপরে আমি তার উপর গোটা কয়েক কথা বলতে চাই এবং যে প্রস্তাব এখানে উপস্থিত করা হয়েছে সে প্রস্তাব সমর্থন করি। আমি এটা লক্ষ্য করলাম এ একটা নূতন কথা এখানে আসছে। সেটা হচ্ছে রাজ্যপালের সঙ্গে অনেকে সমবেদনা জ্ঞাপন করছেন যে উনি আমাদের সমর্থিত এক বক্তৃতা দিয়েছেন বা এখানে পেশ করেছেন। তা আমি বুঝলাম না রাজ্যপালের কি এইটাই নিয়ম সংসদীয় গণতন্ত্রে এবং আমাদের যে সংবিধান আছে সেখানে

যে তিনি বিরোধী দলের বন্ধুদের সঙ্গে বসে তার বক্তৃতা তৈরি করবেন। এটা কি হয় নাকি কোথাও? কাজেই সংসদীয় গণতন্ত্রে এখানে থাকতে হলে এইগুলি একটু বুঝে নিতে হবে, অবান্তর কথা বলে কোনও লাভ নেই। আমি আর একটি দেখছি যে রাজ্যপালের ভাষণ সম্বন্ধে অনেকে বলেছেন, বলতে পারেন যে এই পরিবহন বিভাগ সম্বন্ধে নেই, অমুক সম্বন্ধে ভাল করে নেই, কৃষি সম্বন্ধে আর একটু বিষয় থাকলে ভাল হত এইসব অনেকে বলেছেন। কিন্তু এটা তো আমরা সবাই জানি যে রাজ্যপালের ভাষণ এবং বাজেটে যে বক্তৃতা হয় এবং বাজেট যখন আমরা পেশ করি তখন এই দুটোর মধ্যে একটা পার্থক্য আছে, যা সাধারণ কতকগুলি কথা। বছরের গোড়াতে যখন আমাদের অধিবেশন শুরু হয় তখন রাজ্যপাল তার ভাষণে আমাদের কতকগুলি বিষয়ে নীতি সম্বন্ধে তিনি বলেন, যেগুলি পরবর্তীকালে সম্পূর্ণ বাজেট যখন পেশ হবে বা সমস্ত বাজেট যখন আমরা পেশ করবো তখন সেইসব বিষয় পুঙ্খানুপুঙ্খ ভাবে তারমধ্যে পাওয়া যাবে এবং তার উপর এখানে যারা সদস্য আছেন তারা বলবেন। কাজেই এইরকমভাবে সম্পূর্ণ পুঙ্খানুপুঙ্খ ভাবে সব কথা রাজ্যপালের বক্তৃতায় কোনওদিন থাকে না। আমি দ্বিতীয় কথা বলতে চাই যে এখানে কতকগুলি ভিত্তিহীন অভিযোগ করা হয়েছে, যারসঙ্গে এখানে কোনও সম্পর্ক নেই, অসত্য, সেগুলি খালি বলতে হচ্ছে কোনওকালে তা নাহলে ভুল বোঝাবুঝি হতে পারে। কারণ এখানে যখন বলা হয়েছে তখন সেগুলি লিপিবদ্ধ হয়েছে, সেইজন্য বলতে হচ্ছে। এখানে বলা হয়েছে যে সাঁইবাড়ি মামলায় যিনি জজ ছিলেন, তাকে আমরা, কি উনি রায় দিয়েছেন আমাদের পছন্দ হয়নি সেইজন্য আমরা বদল করে দিয়েছি। এত অবমাননা হচ্ছে, জজদের অবমাননা হচ্ছে তার মানে আমরা মনেকরি আর একজন যিনি জজ হবেন তাকে আমরা নিয়োগ করব না কি করে নিয়োগ হয় আপনাদের জানা আছে, তিনি এসে আমাদের পক্ষে রায় দেবেন অন্যায় হলেও এরই বিরুদ্ধে তো আমরা লড়াই করছি, জনতা পার্টি লড়াই করেছে কংগ্রেসের বিরুদ্ধে, ইন্দিরা গান্ধীদের বিরুদ্ধে, যারা নাকি সমস্ত জজদের ট্রান্সফার করে দিয়েছিলেন, বদল করে দিয়েছিলেন তাদের বিরুদ্ধে রায় হচ্ছিল বলে এবং আমাদের সমস্ত বিচার বিভাগকে অবমাননা করেছেন তারা দু বছর ধরে। কাজেই আজকে এইসব কথা কংগ্রেস থেকে বলুন আমি বুঝি, কিন্তু জনতা পার্টি থেকেও ২/১ জন এইসব কথা বলছেন এইসব আশ্চর্য লাগছে। ওরা জানেন কি করে নিয়োগ হয় নিয়ম কানুন জানেন যে সরকার সই করে ওদের নিয়োগ করেন না। ওরা যে ট্রান্সফার হয় এই বিষয়ে আমাদের বিচার বিভাগের মন্ত্রী সেদিন পয়েন্ট অব অর্ডার তুলে এখানে বলেছেন। কারণ একটি কথা আমাকে বলতে হচ্ছে ইচ্ছাকৃত ভাবে সব জেনে-শুনে জনগণের প্রতি তারা যে এটুকু ব্যাপার জানেন না আমি বিশ্বাস করতে পারি না, জেনে-শুনে এই সমস্ত অসত্য কথা বলছেন এই নিয়োগের ব্যাপারে। তারপরে আর একজন বললেন বীরভূমের জেলাশাসক তাকে কি বেআইনি কাজ করতে বলা হয়েছিল, তিনি করেন নি, সেইজন্য তাকে বদলি করে দেওয়া হল ২৪ ঘন্টার মধ্যে। আমি বলছি জনপ্রতিনিধিদের এত অসত্য কথা বলতে নেই একেবারে অসত্য। একটু সংযতভাবে কথা বার্তা বলতে হয়। তারপরে সংবাদপত্রে যা কিছু বেরোয় তাও এখানে অনেকে বলতে আরম্ভ করেন। কি একটা বেরিয়েছে দু দিন ধরে কোথাও সার পেতে হলে যাদের উপর কোনও কন্ট্রোল নেই সি.পি.এম. এর পারমিট দরকার বা কোনও রাজনৈতিক দলের পারমিট দরকার এটা অসত্য, অ্যাবসার্ড কথা। এইসব কোনও জিনিস কোথাও নেই। কোনও কাগজে কেউ বের করে দিল, অমনি

এখানে বিষয় বস্তু হয়ে গেল খোঁজ করবেন না, কিছু করবেন না? এইভাবে এখানে বলা হচ্ছে। এইসব আমরা করি না, এইসব কংগ্রেস করে গেছে বহুদিন বহু বছর ধরে। কংগ্রেস এইরকম জিনিস বহু করেছে। এই সবের বিরুদ্ধেই তো আমরা লড়াই করেছি। এটা মনে করে আমরা লড়াই করেছি যে আমাদের সাধারণ মানুষ যদি সুযোগ সুবিধা আমাদের দেয়, যদি আমরা সরকার করতে পারি তাহলে ঐ পথে কখনই আমরা যাব না। কংগ্রেস যে দুর্নীতির পথে গেছে, সর্বনাশ করে গেছেন দেশের। এই পথে আমরা কখন যাব না, তার থেকে দেশকে আমরা উদ্ধার করব।

[6-10 — 6-20 P.M.]

একজন বললেন, আইন শৃঙ্খলা ভেঙে পড়েছে। তার প্রমাণ কি? প্রমাণ হচ্ছে, আপনারা ১৪৪ ধারা অনেক জেলাতে জারি করেছেন। এটাও তিনি জেনেশুনেই বলেছেন যে, কেন আমরা ১৪৪ ধারা জারি করেছি। কতকগুলি জায়গায় আমাদের করতে হয়েছে,—ধান, চালের ব্যাপারে, তার এদিক, ওদিক যাওয়ার ব্যাপারে, নানারকম দুর্নীতির ব্যাপারে এটা আমাদের করতে হয়েছে। এটা উনি জানেন যে, এটার আইন শৃঙ্খলার সঙ্গে কোনও সম্পর্ক নেই, অথচ এখানে বলে দিলেন ১৪৪ ধারা জারি করা হয়েছে, এটা আইন শৃঙ্খলার ব্যাপার। আমি বলি, একটু ঘুরে দেখুন সমস্ত ভারতবর্ষ ব্যাপি যে, এরকম আইন শৃঙ্খলা কোথাও আছে কিনা। দিল্লি থেকে আরম্ভ করে সারা ভারতবর্ষে যতগুলি রাজ্য আছে যদি যাবার সুযোগ হয় আপনাদের সেইসব জায়গাতে আপনারা গিয়ে দেখুন এইরকম আইন শৃঙ্খলা কোথাও আছে কিনা। আমাদের যাবার সুযোগ হয়েছে, আমরা সেসব দেখে এসেছি। তারপর আর একটি অসত্য কথা এখানে বলা হয়েছে, সেটা হচ্ছে, পার্টির স্বার্থে উন্নয়নমূলক কাজকর্ম সব হচ্ছে এবং প্রশাসনকে সেইভাবে ব্যবহার করা হচ্ছে। তা ঘটনাটি কি? কোথায় কি ভাবে হয়েছে? সেই ফুড ফর ওয়ার্ক কর্মসূচিতেই হোক বা অন্য কোনও ব্যাপারেই হোক—এসব বলার তো কোনও প্রয়োজন নেই। যা খুশি এখানে এসে বলে দিলাম আর ব্যাস হয়ে গেল। আমি ওদের বলি, এসব জিনিস গত ৩০ বছর ধরে হয়ে গিয়েছে। যারা আজকে জনতা পার্টির তারা কংগ্রেসে ছিলেন, তারাও জানেন যে, কি হয়েছে, না হয়েছে। কাজেই আমাদের কাছে আজকে এসব কথা বলে লাভ নেই। আমরা আজকে যেভাবে কংগ্রেসের সঙ্গে ব্যবহার করছি এরকম কোনওদিন করেছেন আমাদের সঙ্গে? কোন কমিটির মধ্যে আমাদের নিয়েছেন? কোনওরকম তদন্ত করেছেন যখন আমাদের ১১শো মানুষ খুন হয়ে যায়? কিন্তু আমরা সেরকম ব্যবহার ওদের সঙ্গে করছি না। আমরা ওদের বলেছি, গণতন্ত্রের জন্য যখন আমরা আন্দোলন করেছি, লড়াই করেছি তখন গণতন্ত্র আপনাদের জন্যও। আপনাদের অধিকার আছে আমাদের সমালোচনা করার, আমাদের বিরুদ্ধে শান্তিপূর্ণভাবে আন্দোলন করার—অবশ্য আন্দোলন করার মতোন কিছু আছে বলে যদি আপনারা মনে করেন। কাজেই আমরা কখনও ঐভাবে ব্যবহার করি না, কিন্তু তবুও এসব কথা বলা হয়েছে। আমরা কি আমাদের হাজার হাজার ছেলেকে সমস্ত আইন লঙ্ঘন করে, নতুন আইন তৈরি করে সরকারি চাকরিতে বা স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের চাকরিতে ঢুকিয়েছি? না, আমরা তা করি নি। কিন্তু কংগ্রেস থেকে এইসব জিনিস করেছেন ওরা। এরকম যদি কোনও জায়গায় হয়ে থাকে—আমি এটা বলছি না যে, এটা হতে পারেনা, যদি হয়ে থাকে আপনারা জানাবেন, তার প্রতিকার হবে। কারণ

এটা তো আমাদের নীতি নয়। তবে আমার কাছে এরকম কোনও দরখাস্ত নেই যে, ফুড ফর ওয়ার্ক বা অন্য ব্যাপারে আপনাদের লোককে খেতে দিয়েছেন, আমাদের লোককে খেতে দেন নি। আর এই যে 'আপনাদের লোক'টা কি তা তো জানিনা। যারাই কংগ্রেস বা জনতাকে ভোট দিয়েছেন তারা কি ওদের কেনা গোলাম হয়ে গেলেন। তারা যদি আপনাদের এবারে ভোট দিয়ে থাকেন তাহলে আসছেবার আমাদের ভোট দেবেন। তাদের সঙ্গে যে ব্যবহার আপনারা করছেন তা তো আপনারা বুঝতেই পারছেন। যারা আমাদের দেশের গরিব জনসাধারণ তাদের আমরা খেতে দেব না এটা কখনও হতে পারে না। এই দৃষ্টিভঙ্গি হচ্ছে, যারা কংগ্রেসে আছেন বা বিগত দিনে ছিলেন তাদেরই দৃষ্টিভঙ্গি। তারপর শিক্ষা প্রতিষ্ঠান সম্পর্কে অনেক কথা বলা হয়েছে। আজকেই আমাদের শিক্ষামন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন। ইতিপূর্বে আমরা বলেছি, অর্ডিন্যান্স আছে, আইন আসবে, আপনারা আলোচনা করবেন। অত্যন্ত জরুরি না হলে, অত্যন্ত প্রয়োজন না হলে আমরা কখনও এইভাবে কাজ করতাম না। আমরা দেখেছি, ইউনির্ভাসিটিতে তাদের সময় উত্তীর্ণ হয়ে গিয়েছে, কাজ কিছু হচ্ছে না, চলছে না সে শিক্ষার ব্যাপারেই হোক, ছাত্রদের ব্যাপারেই হোক, পরীক্ষার ফলের ব্যাপারেই হোক কিছুই হচ্ছে না। এই জিনিস আমরা পর্ষদেও দেখেছি যেটা আমরা এর আগে নিয়েছি আমাদের হাতে। এটা সাময়িক একথা আমরা বারবার বলেছি। আমরা বলেছি, এটা কখনও চিরস্থায়ী হতে পারে না, এটা সাময়িক, কয়েকমাস সময় লাগবে। (**শ্রী সন্দীপ দাস ঃ— আপনারা সেখানে কাকে বসিয়েছেন ঃ**) সেটা আপনাদের সঙ্গে আলোচনা করে তো আমরা বসাবো না। আমরা সেখানে বসিয়েছি, ইতিমধ্যেই সই করেছি এবং আমরা সেইভাবেই করছি। এসব যদি আপনার বুঝতে অসুবিধা হয় তাহলে আজকে তো জনতা পার্টির নেতারা সারা ভারতবর্ষে রাজত্ব করছেন তাদের কাছ থেকে একটু বুঝে নেবেন যে, কি করে তারা এইসব অ্যাপয়েন্টমেন্ট দেন এবং আমরা কি করে করি। এটা সত্য কথা যে, কিছু কিছু মানুষ আশঙ্কা করছেন—তাদের আশঙ্কা হয়ত থাকতে পারে, আমি জানিনা—যে এটা আবার চিরস্থায়ী ব্যবস্থা হবে কিনা। সর্বনাশ হবে তাহলে, এটা কখনই হওয়া উচিত নয়। আমরা সেইজন্য তরান্বিত করে আইন সংশোধন করে—যেটুকু সংশোধন করতে চাই আপনাদের সামনে রাখবো, আপনারা দেখবেন, সুপারিশ করবেন যে কি পরিবর্তন করা যায়, না যায় এবং তা করে যত তাড়াতাড়ি সম্ভব একটা টাইম-টেবিল নিয়ে কি করা যায় বা করতে পারি সেই লক্ষ্য নিয়ে এইগুলিকে আবার গণতান্ত্রিক দিকে যাতে নিয়ে যেতে পারি সে ব্যবস্থা আমাদের করতে হবে। এটা তো আমরা বলছি, আপনাদের কাছে খোলাখুলি বলছি, কারণ এটা কখনও হতে পারে না। কিন্তু এটা তো বুঝবেন কাজকর্ম কিছু হচ্ছে না, সর্বনাশ হয়ে যাচ্ছিল। সেখানে সময় উত্তীর্ণ হয়ে গেছে, তারা রিজাইন করেন নি, এইভাবে কোনও জিনিস চলতে পারে না। সেইজন্য আমরা একটা পুনর্গঠণ করে আমরা এই ব্যবস্থা এখানে করেছি। সেইভাবে আর একটি কথা বলা হল, দুর্নীতি বেড়ে গেছে। এখন নাকি খোলাখুলি দুর্নীতি হচ্ছে। কংগ্রেসের আমলে গোপনে হত। এর অর্থটা কি? কোথায় দুর্নীতি হচ্ছে, কি হচ্ছে, কেন হচ্ছে, এইগুলো আমাদের একটু বলুন। আমরা জনসাধারণকে বলেছি যে আমরা তো রাইটার্স বিল্ডিংসে বসে সমস্ত খবর রাখতে পারছি না। আর আমিও বিশ্বাস করি যে দুর্নীতি কিছু আছে। ত্রিশ বছর ধরে যা চলেছে, তা কি ৬/৮ মাসে চলে যাবে? এই কংগ্রেসিরাতো চেষ্টা করেছে জাতীয় মেরুদন্ড ভেঙে দেবার জন্য গত ৩০ বছরে যাতে নীতি বলে কিছু না থাকে, দুর্নীতিতে ভরে যায়

ইন্দিরা গান্ধীর নেতৃত্বে এই জিনিস হয়েছে। বিশেষ করে এই কটা বছর ধরে আমরা তা দেখেছি এবং আরও বেশি বেশি করে হয়েছে। সেইজন্য তার হাত থেকে দেশকে মুক্ত করা, আমরা জানি কঠিন। কাজেই আমরা বলছি না, যেহেতু মন্ত্রী বদল হয়ে গেছে, একটা নির্বাচন হল, সবকিছু বদলে গেল এত সহজে হয় না এটা আমরা জানি। এইজন্য আপনাদের প্রত্যেকের সহযোগিতা আমরা চেয়েছি কোথায় দুর্নীতি হচ্ছে আমাদের জানান, আমরা যতটা পারি, আপনাদের সকলের সহযোগিতা নিয়ে শুধু আমাদের দলগুলোর কথা নয়, বিরোধী পক্ষেরও কথা, যে আমরা এর থেকে মুক্ত কি করে হতে পারি, এটা আমরা চেষ্টা করবো। কিন্তু এইরকম একটা ঢালাও বলে দিলেন, আমাদের আক্রমণ করতে হবে বলে, বলছেন দুর্নীতি বেড়ে গেছে কি করে জানলেন যে দুর্নীতি বেড়েছে? আপনাদের কাছে পুরানো হিসাব আছে, না নতুন হিসাব আছে, স্ট্যাটিসটিক্সটা কোথা থেকে বললেন? বললেই হল? সেইভাবে বলা হচ্ছে যে বর্গাদার উচ্ছেদ হচ্ছে। হতে পারে। বর্গাদার উচ্ছেদ হতে পারে, যেটা আমরা বন্ধ করতে চাইছি, যেটার জন্য আমরা এখানে একটা আইন করেছিলাম, আপনারা অনেকে পছন্দ করেননি, বিরোধী পক্ষ থেকে। আমরা এটা কেন্দ্রের কাছে পাঠিয়েছিলাম। কেন্দ্র আমাদের সঙ্গে আলোচনা করেছেন, আমাদের কাছে ক্লারিফিকেশন চেয়েছেন, আমি নিয়ে গিয়ে যা যা তারা জিজ্ঞাসা করেছিলেন, সেইসব উত্তর দিয়ে এসেছি লিখিতভাবে। আমরা সব ব্যবস্থা করেছি এই সবের। দেরি হচ্ছে আমাদের এই দেরিটা পছন্দ হয়নি। কিন্তু ওরা অনুমোদন করে পাঠিয়েছেন আমাদের কাছে দু চার মাস পর। আমরা খুশি হয়েছি। আমরা বন্ধ করতে চাই এইসব উচ্ছেদ। কিন্তু আবার বলছি, সেই পুরানো অভ্যাস, পুরানো কাঠামো নানারকম থেকে গেছে। সেখানে হতে পারে যে উচ্ছেদ কোনও জায়গায় কিছু হয়েছে, এইগুলো চলুন আমরা সবাই মিলে বন্ধ করি। এছাড়া কি বলতে পারি আমরা? কারণ আমরা তো চাইনা যে উচ্ছেদ হয়। এটা যেমন আপনারা চান না, আমরাও চাই না। আমরা তো আরও বেশি করে চাই না যাতে একটা লোকও উচ্ছেদ হয়। আমাদের কি ইন্টারেস্ট আছে যে একটা লোক উচ্ছেদ হবে? তাদের জন্য তো আমরাই আইন করেছি। যে আইন করতে গিয়ে ওরা অনেকে ওয়াক আউট করেছিলেন, সেটা পছন্দ করছিলেন না। তাদের জন্যই তো আইন করেছি আমরা। তারপর আর একটা বিষয়ের অবতারণা রাজ্যপালের বক্তৃতায় হয়েছে কেন্দ্র রাজ্য সম্পর্কে। তার আগে আমি একটা কথা বলতে চাই, আমাদের সীমাবদ্ধ ক্ষমতা, এই কথা বলা নাকি আমাদের অন্যায়। জানিনা অন্যায় কেন? আমাদের ক্ষমতা তো সত্যই সীমাবদ্ধ। একটা রাজ্যে যদি একটা সরকার হয়, তার ক্ষমতাতো সীমাবদ্ধই থাকবে। দিল্লির সরকারের যে ক্ষমতা, একটা রাজ্যের কি সেই ক্ষমতা আছে? সেই ক্ষমতা নেই, এটা সবাই আমরা জানি। আমরা হাজার মিটিংয়ে এই কথাগুলি বলেছি, সেটা কাগজ খুললেই দেখতে পাবেন। তথাপি আমরা বলেছি এই সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে আমাদের অনেক কিছু করণীয় আছে। কারণ ৩০ বছর পরে দেশ এমন পিছিয়ে আছে এবং তার উদাহরণ আমরা দিয়েছি, যেগুলির জন্য কেন্দ্রের উপর আমাদের নির্ভর করতে হয়না। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেই আমরা সেগুলি করতে পারি। মানুষকে আর একটু পানীয় জল দেওয়া, রাস্তাঘাটগুলি একটু মেরামত করা, নতুন কিছু রাস্তা তৈরি করা, আমাদের যে সমস্ত হেলথ সেন্টারগুলি রয়েছে তারা ডাক্তার পায়না, গ্রামে ডাক্তার যেতে চায়না, সেগুলো তো কেন্দ্রের কথা নয়, সেগুলো তো আমূল পরিবর্তনের কথা নয়, সেগুলি আমাদের নিজেদের। আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা

তা করতে পারি। এটাতে মানুষের উপকার হবে। এইগুলোতেও আমরা পিছিয়ে আছি, এইগুলো যদি করতে পারি মানুষ আমাদের আশির্বাদ করবে। যদি নিষ্ঠার সঙ্গে, সততার সঙ্গে সেই কাজ আমরা করি এইকথা তো আমরা বহু বক্তৃতায় বলেছি। কিন্তু এখানে সীমাবদ্ধ ক্ষমতার কথা বললে, কেউ কেউ আমাদের সমালোচকরা মনে করছেন এইসব কেন্দ্রের ঘাড়ে আমরা চাপিয়ে দিচ্ছি। কেন আমরা তা চাপাবো? অসৎ লোক তো আমরা নই, মূর্খ লোক তো আমরা নই, কেন আমরা তাদের ঘাড়ে এইসব চাপাতে যাবো? তাদের অনেক অসুবিধা আছে আমরা জানি। কিন্তু তাদের অনেক ক্ষমতাও আছে। তারা করতে পারেন অনেক কিছু জিনিস যেগুলো আমরা পারিনা। সেইজন্য আমাদের কর্মসূচি আছে তাতে আমরা নির্বাচনের সময় বলেছি কতকগুলো সুপারিশ করেছি কেন্দ্রকে যে আপনারা কংগ্রেসের নীতি সব বর্জন করে এইভাবে অর্থনীতি গড়ে তুলুন। এইসবগুলো আমরা করতে পারবো না, কোনও রাজ্য নিজেরা করতে পারেনা। আমরা আমাদের নীতি অনুযায়ী আমাদের পরিধির মধ্যে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সেই পথে যাবার চেষ্টা করছি। এটাই আমরা বলেছি, তো নুতন কথা নয়। আমরা এটা বুঝি যে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এগুলো পরে বাজেটের সময় ভালো করে আলোচনা হবে আমরা কি সন্তুষ্ট হতে পাচ্ছি? আমাকে যদি কেউ জিজ্ঞাসা করেন আমি সন্তুষ্ট হতে পাচ্ছি কিনা? আমি একেবারে পাচ্ছি না। কারণ যেভাবে কাজ হওয়া উচিত তা হচ্ছে না। আমরা যত দ্রুত গতিতে কাজ করতে চাই, যত সুষ্ঠুভাবে কাজ করতে চাই, যত জনসাধারণকে আমাদের সঙ্গে সংযোগ স্থাপন করাতে চাই, কাজের উদ্যোগ যাতে তারা নেন, আমাদের কর্মসূচিকে রূপায়িত করার জন্য, এগুলো আমাদের আরও চিন্তা করে, আমাদের যে ৮ মাসের অভিজ্ঞতা হল, এগুলো নিয়ে সিদ্ধান্ত করে আমাদের এগুতে হবে। এটা তো ঠিক কথা; আমরা সন্তুষ্ট হতে পারিনি। আমাদের যে অসুবিধা হয় কংগ্রেসের মতো সন্তুষ্ট হওয়া এরা সব সময় সন্তুষ্ট, অন্যায় করলেও সন্তুষ্ট, ভাল কাজ করলেও সন্তুষ্ট। কারণ ওদের কথা হচ্ছে মানুষকে ফাঁকি দেওয়া। একটা ইলেকশন হয়ে গেল, তারপর মানুষকে ফাঁকি দাও ৫ বছর। আর তো তাদের দরকার নেই। আমাদের ইলেকশন একমাত্র কাজ নয়। আমাদের আরও অনেক বড় কাজ আছে। দেশের মধ্যে বিভিন্ন অংশের মানুষের সঙ্গে আমাদের থাকতে হয়। তাদের সঙ্গে দৈনন্দিন যোগাযোগ রাখতে হয়, মজুর কৃষক, মধ্যবিত্ত, মেহনতী মানুষ, ছাত্র, যুবক, সমস্ত অংশের মানুষের সঙ্গে আমাদের যোগাযোগ রাখতে হচ্ছে। সেইজন্য আমরা এই কথাগুলো বলছি যে আমরা অনেক ব্যাপারে সন্তুষ্ট হতে পারছি না। প্রশাসনের অনেক ব্যাপারে আমরা নিজেরা কি ভাবে কাজ করলে ভাল ভাবে হবে, এগুলো কিন্তু আমরা শিক্ষা নিচ্ছি, আমরা পরিবর্তন করছি। এইকথা যদি বলেন যে কিছুই হয়নি, এটা আমরা মানতে রাজি নই। তারপর যে কথার অবতারণা করা হয়েছে রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা করতে গিয়ে কেন্দ্র রাজ্য সম্পর্ক এখন এটাতে আমি একটু আশ্চর্য হয়ে যাচ্ছিলাম, আমাদের বিরোধী দলের বন্ধুরা বললেন আমাদের দৃষ্টি আকর্ষণ করে, এইরকম একটা দলিল, এইরকম একটা বিষয় আমাদের কাছে কিছু দিলেন না? আমাদের কাছে দলিলটা পাঠালেন না? আরও বলা হয়েছে, সমস্ত ভারতবর্ষে এটা আলোচনা হওয়া দরকার, ইত্যাদি। আমি পরে খোঁজ নিলাম, কারণ অনেক আগেই আমরা বলেছিলাম যে এটা এম.এল.এ-দের কাছে পাঠিয়ে দিয়েছি। প্রেসিডেন্ট থেকে আরম্ভ করে রাজ্যে রাজ্যে আমি তো কত রাজ্যে গেছি, সেখানে বিগত দিনের কংগ্রেসি মন্ত্রীরাও ছিলেন. তাদের সঙ্গেও দেখা হয়েছে. এখনকার জনতা পার্টির

মন্ত্রীদের সঙ্গে দেখা হয়েছে, তারা তো সকলে পেয়ে গেছেন, অথচ আমাদের এম.এল.এ-রা পেলেন না। আমাকে এই বিষয়ে খোঁজ করে দেখতে হবে। সার্টিফিকেট অব পোস্টিং-এর খাতাটা আমাকে দেখতে হবে যে এম.এল.এ-দের নামে সার্টিফিকেট অব পোস্টিং গেছে তার একটা ডেট আছে তবে এটা ঠিক যে অনেকেই পাননি। অনেকে হয়ত খুলে দেখেন নি, কিন্তু অনেকে পাননি। তার কারণ হচ্ছে আমি আমাদের পক্ষের অনেককে জিজ্ঞাসা করেছি, তারা কেউ কেউ বলেছেন যে আমরা পেয়েছি, আবার কেউ কেউ বলেছেন আমরা পাইনি। এই জিনিসটা হয়েছে। কাজেই এটা এখন পোস্ট অফিসের কাছ থেকে জানতে হবে যে এম.এল.এ-দের কাছে সার্টিফিকেট অব পোস্টিং-এর একটা জিনিস না যদি পৌঁছায় তাহলে জিনিসটা একটু সিরিয়াস, সেটা একটু দেখতে হবে। যাইহোক, আমি এখানে শুধু এইকথা বলতে চাই কারণ এই বিষয়ে আমাদের একটু আলোচনা করতে হবে, বিধানসভায় আলোচনা করতে হবে এবং তার নোটিস ইত্যাদি ঠিক করছি আমরা। যখন জাতীয় বিতর্ক চাইছেন, তখন জিনিসটা আলোচনা হওয়া দরকার। কিন্তু ইতিমধ্যে অনেকরকম মন্তব্য করা হয়েছে। আমরা কি বলেছি, সেটা খানিকটা পড়ে দিচ্ছি "I hope you will agree with us that the unity of our Country has been subjected to considerable strain during the last few years. This in our view has been caused mostly by over-bearing, and if I may add, obsessive pre-occupation on the part of those who are in authority at the centre to concentrate all powers and responsibilities in their hands. The consequence was a deviation from democratic norms, aggravation of tension and distrust, and denial of the rights of various economic and social and cultural groups. It is, I feel, the responsibility of all of us to reverse this process, if necessary by reworking some other articles of the constitution in a manner which will enshrine in full the majesty of the federal principle. The draft I am enclosing is a first attempt towards that direction. The points stressed in it need not be considered as difinitive nor as an irrevocable enunciation of dogmas on our part. We would like our draft merely to form the basis of a wide-ranging discussion at diffrent levels, Such as between the centre and the states, among the states, among members of Parliament and State Legislatures and among academic and scientific circles a well as mass organisations. I am sending this draft to you because I have every confidence that you would appreciate the thought accompanying it and offer us valuable suggestions concerning how we could go about in organising a national debate on the issue it raises." এটুকুই আমরা বলছি। তা এই নিয়ে এখানে নানা রকম আশঙ্কা প্রকাশ করা হচ্ছে, ভারতবর্ষ ভেঙে যাবে। ভারতবর্ষ যাতে ভাঙবে এমন প্রস্তাব আমরা দেব কেন? ভারতবর্ষের ঐক্যই আমাদের কথা। ঐক্য ভাঙে কংগ্রেস। কংগ্রেস ঐক্য ভেঙেছে। তারা বার বার দেশের ঐক্য যাতে ব্যাহত হয় সেইসব কাজ করেছে। তারমধ্যে একটা হচ্ছে, আমাদের সংবিধানে যেটুকু ক্ষমতা দেওয়া ছিল রাজ্যগুলিকে সেগুলিও তারা নিয়ে কেন্দ্রীভূত করেছে। ওরা এবং আমরা কংগ্রেসকে বাদ দিয়ে, আমরা অনেকেই তার বিরুদ্ধে লড়াই করেছি। সেইজন্য আমাদের কথা

হচ্ছে, হোক না আলোচনা। আপনারা যদি সমস্ত মানুষকে আপনাদের কথা বোঝাতে পারেন তাহলে তাই হবে। একটা কনসেনসাস এই ব্যাপারে হবে না কেন? যেমন ৪২-তম সংবিধান সংশোধনের ব্যাপারে হয়েছে, একটা কনসেনসাস সেইরকম হবে। আমরা জিনিসটাকে রেখেছি। পূর্বে তো অনেকেই বলেছিলেন ভাষা ভিত্তিতে প্রদেশ গঠন করলে দেশ টুকরো টুকরো হয়ে যাবে। তারজন্য কত লোককে জীবন দিতে হয়েছে মহারাষ্ট্রে, অন্ধ্রে, আরও কত জায়গায়। কিন্তু দেশ টুকরো টুকরো হয়নি। বিভিন্নর মধ্যে যে ঐক্য, এটাই আমাদের দেশে চিরকালের কথা এবং আমাদের দেশ ভারতবর্ষ সেভাবে এগিয়ে চলছে। কাজেই এতে এত শঙ্কিত হবার কিছু নেই। আর একটা কথা হচ্ছে আমরা দেখছি যে জনতা পার্টির নির্বাচনি ইস্তাহার। জনতা পার্টি থেকে কিছু কিছু আপত্তি করা হচ্ছে। আপনাদের জনতা পার্টির ইস্তাহারে নেই যে, বিকেন্দ্রীকরণ করতে হবে? ডিসেন্ট্রালাইজেশনের কথা নেই? আপনাদের ইস্তাহারের এর পরের লাইনেই আছে যে too much concentration of power is undemocratic. এটা আছে। এখানেও আমরা তাই বলছি। এতে ঝগড়ার কোনও ব্যাপার নেই। এতে কোনও বিবাদের ব্যাপার নেই। আমরা বলছি বিকেন্দ্রীকরণের কথা। আপনারা বিকেন্দ্রকরণের কথা বলেননি? আলোচনা হোক, এটাই শুধু লক্ষ্য করতে বলছি। আমরা বলছি না যে, এটা রাজ্য সরকার আর স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানের ক্ষেত্রেই অ্যাপলিকেবল, আর কোথাও অ্যাপলিকেবল নয়। অবশ্য জনতা পার্টির নেতাদের এক এক জনের এক এক কথা। কাজেই আজকে আমাদের এগুলি ভেবে দেখতে হবে। এতে আমাদের দেশের শক্তি বাড়বে, ঐক্য বাড়বে। এতে আমাদের কি কি বিকাশ হবে সেটার মধ্যে [illegible] না। আরও ক্ষমতা না পেলে কি অসুবিধা হবে তা ৮ মাসের অভিজ্ঞতায় আমরা পুঙ্খানুপুঙ্খরূপে বলতে পারি। জনতা দলের আর অপর একজন সদস্য যা বললেন সেটা অত্যন্ত দুঃখজনক। কাশ্মীর সম্বন্ধে আক্রমণ হয়ে গেল। শেখ আব্দুল্লা, তিনি ভারতবর্ষের নাগরিক, একজন নেতা, ২২ বছর জেল খেটেছেন একটা নীতিকে প্রতিষ্ঠিত করতে গিয়ে। সেই নীতি অন্তত প্রতিষ্ঠিত না থাকলে অ্যাকসেশন হত না। ইনস্ট্রুমেন্ট অফ অ্যাকসেশন কে সই করেছে? উনি সই করেছেন। তা নাহলে সব পাকিস্তানে চলে যেত। কে রাখত? শুধু মিলিটারি দিয়ে রাখতেন? সম্ভব নয়। আমরা জানি জনসংঘের অন্য মত। যিনি বলেছেন, তিনি একজন প্রাক্তন জনসংঘি। তিনি আরও বলেছেন। শেখ আব্দুল্লার অপরাধ কি? মুসলমান বলে অপরাধ হয়েছে? আর্টিকেল ৩৭০ অনুযায়ী এটা তো জনতা পার্টি মেনে নিয়েছে। তাহলে এসব কথা অবান্তর। তারা সেখানে মেনে নিয়েছেন এবং আমরাও সেটাই বলেছি আমাদের মেমোরেন্ডামে 'সেন্ট্রাল স্টেট রিলেসন্স', সেখানেও একথা আমরা তুলে ধরেছি।

[6-20 — 6-30 P.M.]

এখানে আমরা বলেছি The special status of Kashmir within the Indian Union, as laid down in Article 370 of the Constitution, should be retained. The way this Article had been worked by the Congress Government at the Centre had raised grave doubts and suspician among the people of the State. These must be removed now, particularly in view of the fact that the leaders of the State Government have underlined the Instrument of Accession to India এখানে আপত্তি করবার কি আছে তা আমি

জানি না। তারপর কর্মসংস্থান নীতি সম্বন্ধে এখানে অনেক আলোচনা হয়েছে। এটাই বা কি অপরাধমূলক তা আমি বুঝতে পারছি না। একথা তো আমরা বলেছি যে সাধারণভাবে আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম নেব। এটা তো হয়নি কংগ্রেস আমলে। তারা নিজেরা চাকরি দিয়েছেন। এম.এল.এরা চাকুরি দিয়েছেন, মন্ত্রীরা চাকুরি দিয়েছেন। গুন্ডা, সমাজ বিরোধিদের চাকুরি দিয়ে ভরে দিয়েছেন উইদাউট এনি কোয়ালিফিকেশন চাকুরি হয়ে গেছে। যারা প্রতিযোগিতায় দাঁড়াতে পারে তাদের হটিয়ে দিয়েছেন, আর যারা মন্ত্রীদের তল্পী বাহক, যারা কংগ্রেসি দাদাদের পিছনে ঘুরে বেড়িয়েছেন তাদের আপনারা চাকুরি দিয়েছেন। আমরা এটা বদলে দিচ্ছি সেইজন্য আপনাদের আক্রমণ। আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেই করবো। এখানে একটা জিনিস ইচ্ছাকৃত ভাবে বিকৃত করা হচ্ছে এবং অসত্য বলা হচ্ছে যে, আমরা নাকি ৩০ ভাগ পার্টির জন্য রেখে দিয়েছি। কিন্তু আমরা বলছি তো যে আমরা ৩০ ভাগ পার্টির জন্য রাখছি না। আমরা সেখানে বলেছি শিবির কর্মচারী, এরা তো কংগ্রেসেরই লোক, কংগ্রেস এদের চাকুরি দিয়েছিল আবার কংগ্রেস এদের তাড়িয়েছে। আমরা তো বলতে পারতাম যে আমরা তোমাদের চাকুরি দিতে পারবো না; কিন্তু আমরা তা বলিনি। আমরা বলেছি এদের যে লিস্ট আছেতো রাখতে হবে। কারণ বেচারারা চাকুরি করেছে অনেকদিন, তাদের একটা ক্লেম হয়েছে। সেইরকম সেনসাস যারা করেন, অনেকদিন ধরেই করেন; তাদেরও তাড়িয়ে দেওয়া হয়। সুতরাং সরকারি কাজ করেছেন এইরকম ক্যাটাগরির কথাই আমরা ভাবছি। ৩০ বছরের মধ্যে সরকারি কাজ করতে করতে যাদের মৃত্যু ঘটে তাদের আত্মীয় স্বজন যাতে চাকুরি পায় এইরকম একটি সরকারি নীতি বহুদিন ধরেই আছে সেটা কি আমরা বাতিল করবো? এদের জন্য আমাদের রাখতে হবে। তারা যদি বয়সের আগে মারা যান তাহলেও তাদের আত্মীয় স্বজন চাকরি পেতে পারবে। লক্ষ লক্ষ লোক যদি চাকুরি পায় তাহলে ২০০।৫০০ লোক পেতে পারে। আর একটা জিনিস আমরা করেছি সেটা হচ্ছে ১১ লক্ষ মানুষ যাদের কংগ্রেসিরা খুন করিয়েছে গুন্ডা দিয়ে এবং ২০ হাজার লোক যারা অঞ্চল এবং বাড়ি থেকে বিতাড়িত হয়েছে এর মধ্যে তারাও আছে। তারা ঘোরাঘুরি করেছেন কোথায় তাদের ছেলে চাকুরি পাবে, কোথায় লেখা-পড়া শিখবে, কোথায় তাদের মেয়ে চাকুরি পাবে, কোথায় লেখা-পড়া শিখবে, কোথায় তাদের মেয়ে চাকুরি পাবে আপনারা যদি ৩০ বছর ধরেন তাহলে দেখবেন যে আমাদেরই লোক অনেকবেশি খুন হয়েছে। কংগ্রেসের কটা লোক খুন হয়েছে? আমরা তো সেইসব করিনি। আমরা বলেছি একটা অস্বাভাবিক অবস্থা চলছিল। ১৯৭০ সালে আমাদের যুক্তফ্রন্ট সরকার বাতিলের পর থেকে ১৯৭৭ সাল অবধি এই পিরিওডের কথা আমরা এখানে বলেছি। যেখানে আমরা বলতাম আধা-ফাসিস্ট সন্ত্রাস চলছে; সংসদিয় গণতন্ত্রকে খতম করা হয়েছে; ভোটাধিকার কেড়ে নেওয়া হয়েছে; বিরোধী দল হিসাবে আমরা ফাংশন করতে পারছি না; কাজ করতে পারছি না। এইরকম অবস্থা তো চিরকাল হয়নি। কংগ্রেস আমলে অনেক অনাচার অনেক অত্যাচার হয়েছে। এই ৭ বছর ধরে যা হয়েছে এইরকম কখনও হয়েছে বলে আমি মনে করিনা। কটা হবে? ২০০।৫০০ হবে। তাই নিয়ে এত হৈ চৈ লেগে গেছে।

এতে দেখছি আমরা। তারপর আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যেখানে বলা হয়েছে একজন বললেন আমরা অ্যাডভাইসরি কমিটি করেছি, কতগুলো ক্ষেত্রে আমরা করেছি সেটা

উনি বললেন। একজন বললেন সদস্য আমাকে করেছেন, আমি ধন্যবাদ দিচ্ছি তবুও তার আশঙ্কা যে নির্বাচন হবে তো, না এইরকমই থাকবে? অদ্ভুত কথা। পঞ্চায়েত নির্বাচন বোধহয় পনেরো বিশ বছর হয়নি পশ্চিমবাংলায়। আমাদের যেগুলো স্থানীয় স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠান মিউনিসিপ্যালিটিস তার নির্বাচন হয়েছিল, কিন্তু ১৯৭২ সালের পরে যেখানে আমরা বামপন্থীরা আছি বেশিরভাগ শহরে সমস্ত আমাদের হাত থেকে কেড়ে নেওয়া হয়েছে। ক্যালকাটা কর্পোরেশনে প্রায় আসছিলাম, আমাদের বামপন্থী ঐক্য হয়েছিল সেটা সুপারসিড করা হয়। এই জিনিস হয়েছে। আমরা আশা করেছিলাম এই সময়ের মধ্যে আগামী বর্ষার আগে করতে পারলে সুবিধা হয়, আমরা তার চেষ্টা করছি। আমরা তো বলেছি আইন আসছে যাতে তাড়াতাড়ি করে আমরা নির্বাচন গুলো করতে পারি। আবার একজন বললেন, নূতন নূতন ভাষা আর কি, যে আমাদের এখানে নাকি এখন গণতান্ত্রিক স্বৈরতন্ত্র চলছে। একজন বললেন এত আশ্চর্য কথা যে জরুরি অবস্থার সময় ঐ ১৯৭৫ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তখনকার যে সমস্ত অন্যায় হয়েছে, কি থেকে হয়েছে, অত্যাচার হয়েছে সেগুলি আপনারা বিচারের মধ্যে আনছেন না কেন এই যে কমিশন বসিয়েছেন তাতে? কেন্দ্রের উপর নির্ভর করছেন কেন? তিনি কেন্দ্রের লোক আর কি, জনতা পার্টির। কি করব আমরা? কমিশন অব এনকোয়ারি অ্যাক্ট আছে, আমরা গিয়ে আলোচনা করেছি, ওখানকার শান্তিভূষণের সঙ্গে অন্যান্যদের সঙ্গে, ওরাই আমাদের বলেছেন এবং ঠিক বলেছেন যে আপনাদের আইন অনুযায়ী আপনাদের ঐ পিরিয়ডটা পর্যন্ত করুন। আমরা করেছি, আমাদের কাছে পাঠাতে পারেন। ওরা বলেছেন যে আপনারা যখন অথরিটি আপনারা একজন জজ বা কাউকে করুন যিনি আমাদের এই বিশেষ বিশেষ জিনিসগুলি দেখবেন। আমরা কাগজপত্র পাঠাব তাদের কাছে, এখান থেকে প্রতিনিধিরা আসবেন তারাই এগুলো কালেক্ট করে নিয়ে যাবেন। আমরা করে ফেলেছি এইসব জিনিস যা আমাদের আইনের মধ্যে আছে। কাজেই এরমধ্যে সন্দেহের কি আছে, সন্দেহটা কি? আপনাদের বুঝি বেশি কিছু হয়নি, একটু হিসাব নিয়ে দেখবেন যে এই এমারজেন্সি পিরিয়ডে মিসা বন্দী কাদের বেশি ছিল? জনতার বেশি ছিল, কংগ্রেসের ছিল না কার ছিল? একটু হিসেব দেখবেন আমাদের কাছে হিসেব আছে।

(এ ভয়েস দেখাবেন)

হ্যাঁ দেখাব। এসব হিসেব আমাদের কাছে আছে। আর আমরা তো তিরিশ বছর ধরে দেখছি। আমরা জেলে যাচ্ছি আসছি, বিনা বিচারে আটক হচ্ছি, সবই হয়েছে।

তারপর আমার বেশি কিছু বলার নেই, শুধু এইটুকু বলছি, যে বন্দী মুক্তি সম্বন্ধে আমরা আমাদের সংখ্যাতত্ব যা আছে আমরা দেব বাজেটের সময়ে, তবে এইটুকু আমরা বলতে চাই যে আমরা যথাসাধ্য চেষ্টা করছি। কিন্তু দুর্ভাগ্যবশত আমাদের দলেরও বন্দী আছে, নকশাল পন্থী যারা তাদেরও কিছু বন্দী আছে আর কংগ্রেসেরও কিছু আছে। কংগ্রেস সম্বন্ধে আমাদের মুস্কিল্ হল আমরা মনে করেছি, যেমন নকশালরা দুই তিন গ্রুপ আছে তারা লিস্ট দিয়ে গেল, আমরা তো জানি আমাদের কারা বন্দী আছে, আমরা মনে করেছিলাম কংগ্রেসের কে কে আছেন যদি কেউ বলেন, একটু দায়িত্ব নেন, আমরা জানিনা কে কংগ্রেস, কে সমাজবিরোধি এসব আমরা জানিনা তবুও ওরা যদি বলেন আমরা করতে পারি। কংগ্রেসের যাদের বিরুদ্ধে মামলা ছিল তারা আমাদের কাছে লিখলেন আমরা বললাম যে

ইনভেস্টিগেট করা কি ব্যাপার। ইনভেস্টিগেট করে আমরা মামলা উইথড্র করে নিয়েছি। কিন্তু এরকম কিছু কিছু জেলের মধ্যে আছে, যাদের সমাজ বিরোধী বলে ধরা হয়েছে, সিদ্ধার্থ রায় ধরেছিলেন এবং যাদের বিরুদ্ধে নানারকম মামলা করা হয়েছিল, জানিনা তারা এখন রেড্ডি কংগ্রেস না ইন্দিরা কংগ্রেস তারা কোন কংগ্রেস। আমরা চৌদ্দ হাজার মামলা তুলে নিয়েছি, বাকিগুলি আছে। আপনি যখন ব্যারিস্টার তখন নিশ্চয় জানেন যে কোর্টের হুকুম ছাড়া আমরা কিছু তুলতে পারি না। কাজেই সেগুলো আমরা চেষ্টা করছি, কে কে আছে, সেগুলো প্রত্যেকটাকে আলাদা আলাদা করতে হয়।

[6-30 — 6-38 P.M.]

ব্লক কমিটিতে আমরা যেটা করেছি সেটা অস্থায়ী। আমরা বলেছি পঞ্চায়েত নির্বাচন হয়ে গেলে এসব আর থাকবে না। বেশির ভাগ জায়গায় বিকেন্দ্রীকরণের কাজ চালাতে হবে। তাদের হাতে অনেক ক্ষমতা দিতে হবে। অনেক গ্রামে অনেক রকম কাজ হচ্ছে। সেজন্য আমরা কমিটি করেছি। আমাদের বিরোধিপক্ষ চেয়েছিলেন কমিটিতে ওরা যাতে মেজরিটি হন। আমরা সেটা পারবো না। আমরা মেজরিটি, আমরা সবকারে আছি। আপনারা আমাদের কোনওদিন কোনও কমিটিতে রাখেন নি। কিন্তু আমরা রেখেছি। আপনারা তো টুকরো টুকরো হয়েছেন। সেজন্য আপনারা নাম পর্যন্ত দিতে পারছেন না। সেখানে গিয়ে সহযোগিতা করছেন না এটা আমরা দেখছি। চা বাগানে খুন হল। খুন হলে যা হয় তাই হয়েছে। অনেককে গ্রেপ্তার করা হয়েছে এবং আরও অনেককে গ্রেপ্তার করা হচ্ছে। মামলায় যা হয় তাই করা হচ্ছে। সিরিয়াস কেস। ১১০০ খুনের মধ্যে যারা খুন করেছিল কটা মামলা হয়েছে তাদের বিরুদ্ধে? আইনের মধ্যে যা আছে সেইভাবেই চলবে এবং জজ ম্যাজিস্ট্রেট বিচার করবে। এইটুকু বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক শেষ হল। আমার মনে হয় ১, ২, ৩ ও ৪ নম্বর সংশোধনী প্রস্তাবের উপর ডিভিসন দাবি করা হবে। সুতরাং ১, ২, ৩ ও ৪ নম্বর সংশোধনী বাদে বাকি সব কয়টি নিয়মানুগ ও উত্থাপিত সংশোধনী প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion of শ্রী লুৎফল হক That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক— "কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে—

(ক) 'রাজ্যে আইন শৃঙ্খলার চরম অবনতি যথা—হত্যা, ডাকাতি, চুরি, ছিনতাই প্রভৃতির প্রতিরোধে সরকারের চরম ব্যর্থতার কথা বলা হয় নাই;

(খ) রাজ্যের হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রসমূহের জন্য চিকিৎসকের ব্যবস্থা, পর্যাপ্ত ঔষধপত্রের সরবরাহের সুব্যবস্থা করিতে ব্যর্থতার কথা বলা হয় নাই;

(গ) বিভিন্ন কলকারখানায়, লক-আউট, লে-অফ বৃদ্ধিরোধে সরকারের চরম ব্যর্থতার কথা বলা হয় নাই;

(ঘ) প্রকৃত ভূমিহীন কৃষকদের বিধিবদ্ধ পাট্টামূলে দখলিকৃত ভূমি হইতে উৎখাত বন্ধ করিতে সরকারের ব্যর্থতার কথা বলা হয় নাই; এবং

(ঙ) পশু (গবাদি) চিকিৎসার সম্প্রসারণ ও ঔষধপত্রের সরবরাহের সুব্যবস্থা বিষয়ে সরকারের ব্যর্থতার কথা বলা হয় নাই।" was then put and lost

The motion of শ্রী হবিবর রহমান উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে—

(ক) গঙ্গা ও পদ্মা নদীর ভাঙনের প্রতিরোধ বিষয়ে কোনও উল্লেখ নাই;

(খ) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার বিরাট এলাকা ফরাক্কা প্রকল্পের কারণে জলমগ্ন থাকায় উদ্ভুত সমস্যা সমাধানের কোনও উল্লেখ নাই;

(গ) বিড়ি ও সিগারেট মজুরদের নিম্নতম মজুরি আইন [Biri and Cigar Workers' (Condition of Employment) Act, 1966] কার্যকর করিতে বামফ্রন্ট সরকারের ব্যর্থতার উল্লেখ নাই;

(ঘ) বাস্তুহীন ও গৃহহীন পরিবারের পুনর্বাসন বিষয়ে কোনও উল্লেখ নাই; এবং

(ঙ) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর পৌরসভার অধীন ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের কথা বলা হয় নাই।" was then put & lost

The motion of শ্রী সামসুদ্দীন আহম্মদ That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, মাননীয় রাজ্যপালের ভাষণে—

(ক) বামফ্রন্ট সরকারের ঘোষিত ৩৬ দফা কর্মসূচি মোতাবেক বেকার ভাতা দেওয়া ও বেকারদের কর্মসংস্থানের, বিষয়ে কোনও সুনির্দিষ্ট পরিকল্পনার উল্লেখ নাই;

(খ) বর্তমান সরকারের চরম ব্যর্থতার জন্য বিদ্যুৎ সঙ্কট যে তীব্রতর হইয়াছে উহার উল্লেখ নাই;

(গ) অত্যাবশ্যকীয় দ্রব্যসামগ্রির মূল্যবৃদ্ধিরোধে বর্তমান সরকারের ব্যর্থতার উল্লেখ নাই;

(ঘ) মালদহ জেলার কালিয়াচক থানার পাগলা নদীর উপর মজমপুরঘাটে কাঠের সেতু মেরামত ও পাকা সেতু নির্মাণের কোনও উল্লেখ নাই; এবং

(ঙ) কৃষি প্রধান পশ্চিমবঙ্গের কৃষির সম্প্রসারণের কোনও উল্লেখ নাই।"

The motion of শ্রী দেবপ্রসাদ সরকার That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে—

(ক) রাজবন্দীদের মুক্তিদান প্রসঙ্গে এখনও পর্যন্ত কতজন রাজবন্দী মুক্তি পেতে বাকি আছে এবং কতজন বিচারাধীন বন্দীর মামলার নিষ্পত্তি হয়নি এবং রাজবন্দীদের

মুক্তিদান ইত্যাদির ব্যাপারে কোনও বৈষম্যমূলক নীতি কাজ করছে কি না সে বিষয়ের কোনও উল্লেখ নেই;

(খ) দলমত নির্বিশেষে সমস্ত সরকারি কর্মচারিদের রাজনৈতিক কার্যকলাপের প্রতি পুলিশি নজর রাখার ব্যবস্থা বাতিল করা হল কিনা তার কোনও উল্লেখ নেই;

(গ) কলকাতা সহ চারটি বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন নির্বাচিত সংস্থাগুলোকে অর্ডিন্যান্সের মাধ্যমে বাতিল করে বামফ্রন্ট সরকার উক্ত বিশ্ববিদ্যালয়সমূহের স্বাধিকার (অটনমি) ও স্বাধীনতাকে যে খর্ব করলেন তার কোনও উল্লেখ নেই;

(ঘ) ১৯৭৮ সালের মধ্যে ১,০০০ নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পূর্ববর্তী প্রতিশ্রুতি ভঙ্গ করে উক্ত পরিকল্পনাকে এক বছর পিছিয়ে নিয়ে যেতে হল কেন তার কোনও উল্লেখ নেই;

(ঙ) ব্লকস্তরে উপদেষ্টা কমিটি কি নীতির ভিত্তিতে গঠন করা হল তার কোনও উল্লেখ নেই এবং জোতদারদের চাপের কাছে নতি স্বীকার করেই চাষী-মজুর খেটে-খাওয়া মানুষের আন্দোলনে দীর্ঘদিনের সংগ্রামি ঐতিহ্যের অধিকারি এস ইউ সি-কে এই ব্লকস্তরের উপদেষ্টা কমিটি থেকে বাদ দেওয়া হল কেন তারও কোনও উল্লেখ নেই;

(চ) বামফ্রন্ট সরকারের ফসল কাটার নীতি অনুযায়ী 'যে চাষ করেছে, সে ফসল কাটবে'— এই ধরনের ঢালাও বিধানের দ্বারা ভূমিহীন চাষিদের মধ্যে বিলিকৃত যে তিন লক্ষাধিক একর জমি ১৯৭০ সালের পর থেকে কংগ্রেসী আমলে জোতদাররা জবর দখল করে নিয়েছিল এবং আজও পর্যন্ত যা তারা জোর করে এবং অন্যায়ভাবে ভোগ করে আসছে এবং যে জমি বর্তমান সরকারের আমলেও প্রকৃত চাষির হাতে ফেরত দেওয়া হয়নি, সেই সমস্ত জমির ধানও যে উক্ত অন্যায় দখলদার জোতদারদের গোলায় তুলে দেওয়ার ব্যবস্থা করা হল তার কোনও উল্লেখ নেই;

(ছ) কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্নে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়ার দাবি উত্থাপন প্রসঙ্গে রাজ্যের হাতে বর্তমানে যতটুকু ক্ষমতা আছে সেটুকুও যে জনসাধারণের স্বার্থে কাজে লাগানো হচ্ছে না তার কোনও উল্লেখ নেই;

(জ) বামফ্রন্ট সরকার কর্তৃক ১৯৬৭ সালের যুক্তফ্রন্ট সরকারের ঘোষিত নীতির অনুরূপ 'ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না'—এইরূপ নীতি গৃহিত না হওয়ার দরুন মেডিক্যাল ছাত্রদের ন্যায়সঙ্গত আন্দোলন থেকে শুরু করে বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনকে যেভাবে পুলিশ পাঠিয়ে দমন করা হচ্ছে তার কোনও উল্লেখ নেই;

(ঝ) বামফ্রন্ট সরকারের আমলেও পুলিশ প্রশাসনের দৌরাত্ম্য যে পুরোমাত্রায় চলছে, রাজনৈতিক কর্মীদের থানায় ধরে এনে ইচ্ছেমতো কেস দেওয়া হচ্ছে, হয়রানি করা হচ্ছে—এসব কথার কোনও উল্লেখ নেই; এবং

(ঞ) গণ আন্দোলনের পরিবর্তে পুলিশ প্রশাসনের ওপর নির্ভরশীলতার নীতিকে ভিত্তি করে বর্তমান বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই পুলিশ খাতে যে পৌনে আট কোটি টাকা ব্যয়বৃদ্ধি করেছিলেন এবং পুলিশ প্রশাসনও যে বামফ্রন্ট সরকার প্রদত্ত এই ঢালাও ক্ষমতাকে জনস্বার্থের বিরুদ্ধে বহাল তবিয়তে ব্যবহার করে চলেছে তার কোনও উল্লেখ নেই।"

The motion of শ্রী বিজয় বাউরি That উক্ত ধন্যবাদ প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) মৎস্য উৎপাদনের কর্মসূচির কথা উল্লেখ করা হলেও এই সমস্ত কর্মসূচি যে বিন্দুমাত্র সাফল্য অর্জন করতে পারেনি তার কোনও উল্লেখ নাই;

(খ) গ্রামাঞ্চলে পানিয় জল সরবরাহের কথা বলা হলেও কিন্তু পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, ২৪-পরগনা প্রভৃতি জেলায় পানিয় জল সরবরাহের ভয়াবহ সঙ্কটের কথা উল্লেখ নাই এবং অকেজো নলকূপগুলি চালু করার কোনও আশু পরিকল্পনার উল্লেখ নাই;

(গ) শহরাঞ্চলীয় জমির সর্বোচ্চসীমা আইন প্রত্যাহার করে নতুন আইন প্রণয়নের কথার উল্লেখ থাকলেও এব্যাপারে নির্দিষ্ট কোনও প্রস্তাব আছে কি না তার কোন উল্লেখ নাই; এবং

(ঘ) পুজিবাদি অর্থনৈতিক কাঠামোর সীমাবদ্ধতার মধ্যেও কিছু কিছু রিলিফ দেওয়া যে সম্ভব এবং এই রিলিফ দেওয়ার কাজটি কার্যকর করার ক্ষেত্রে সংগঠিত গণ-আন্দোলন গড়ে তুলেই যে তা করা যায় তার কোনও উল্লেখ নাই।"

was then put and lost

The motion of শ্রী রেণুপদ হালদার That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) রাজ্যে শিল্পোন্নয়নের সরকারি পরিকল্পনার কথা উল্লেখ থাকলেও কিন্তু আজকের দিনে সঙ্কট জর্জরিত পুজিবাদ সমস্যা সমাধানের ক্ষেত্রে যে মূল বাধা তার প্রতি দৃষ্টি আকর্ষণ করা হয়নি;

(খ) ট্রেড ইউনিয়ন অধিকার পুনঃপ্রতিষ্ঠার কথা বলা হয়ে থাকলেও শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে পুলিশের অন্যায় হস্তক্ষেপ যে অব্যাহত গতিতে চলছে তার কোনও উল্লেখ নেই;

(গ) বোনাস পাওয়ার অধিকার প্রসঙ্গে বোনাসকে ডেফার্ড ওয়েজ হিসাবে গন্য করার কথার উল্লেখ নেই;

(ঘ) চাকরিতে নিয়োগের ক্ষেত্রে যে নীতি গ্রহণের কথা উল্লেখ আছেতার দ্বারা ভবিষ্যতে অন্য যে কোনও সরকারের হাতে তাদের সমর্থকদের কাজে নিয়োগের সুযোগ দিয়ে যে নীতিহীন নজীর সৃষ্টি করা হল তার কোনও উল্লেখ নেই;

(ঙ) বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বিগত সাত মাসের মধ্যে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে সমস্ত নিত্য প্রয়োজনীয় দ্রব্যের আকাশ ছোঁয়া মূল্যকে কমিয়ে নিয়ে আসা ও তাকে স্থিতিশীল করা দূরে থাক অতীতের সমস্ত রেকর্ড ছাপিয়ে এই কয়েক মাসের মধ্যে এই সমস্ত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দাম লাগাম বিহীনভাবে এত দ্রুত বেড়ে যাচ্ছে কি করে সে সম্পর্কে কোনও উল্লেখ নেই;

(চ) দরিদ্র চাষি ও কৃষি শ্রমিকদের মধ্যে উদ্বৃত্ত ও বেনামি জমি বিলিবন্টনের বিষয় উল্লেখ থাকলেও সংগঠিত চাষি আন্দোলনকে উৎসাহিত করে তার সাহায্যে বেনামি ও উদ্বৃত্ত জমি উদ্ধারের পরিকল্পনা না নিয়ে প্রশাসনের উপর নির্ভর করে বসে থাকলে এ ইচ্ছা শুধু যে কাগজেই থেকে যাবে সে কথাটির কোনও উল্লেখ নেই;

(ছ) বিগত যুক্তফ্রন্ট সরকারের স্ল্যাব ভিত্তিক ভূমি রাজস্ব নীতিটি বর্জন করে সেচ এলাকায় ১২ বিঘার উর্দ্ধে ও অ-সেচ এলাকায় ১৮ বিঘার উর্দ্ধে সকল চাষিকে একই হারে ভূমি রাজস্ব ধার্য করে বর্তমান সরকার অধিক জমির মালিকদের সুবিধা করে দিলেন কেন তার কোনও উল্লেখ নেই;

(জ) বিদ্যুৎ সঙ্কটের কথা উল্লেখ করতে গিয়ে দীর্ঘদিনের সঙ্কটজনক বিদ্যুৎ পরিস্থিতির কথা উল্লেখ করা হলেও এই সাত মাসের মধ্যে বিদ্যুৎ সঙ্কটের আংশিক নিরসন দূরে থাক তার আরও অবনতি ঘটলো কেন, এমন কি শীতকালেও ব্যাপক লোড সেডিং হল কেন তার কোনও উল্লেখ নেই; এবং

(ঝ) বোনাস এবং অনুরূপ বিষয়ে ট্রেড ইউনিয়নগুলির নূতন বিক্ষোভ দেখা দিলেও সুষম এবং সুস্থ সম্পর্কের ক্ষেত্রে কোনও গুরুতর সমস্যার সৃষ্টি হয়নি বলে উল্লেখ থাকলেও একথার দ্বারা শ্রমিক আন্দোলন বর্তমান সরকারের কাছে অনভিপ্রেত কিনা তার স্পষ্ট কোনও উল্লেখ নেই।"

was then put and lost

The motion of শ্রী প্রবোধ পুরকায়েত That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) বর্গাদারদের নাম নথিভুক্ত করার স্বার্থে নূতন আইন প্রণয়নের উল্লেখ করা হলেও বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য সংগঠিত চাষি আন্দোলন গড়ে তোলার উদ্দেশ্য এই সরকার কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন নি, এমন কি এই উদ্দেশ্য গত ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের সময়ে ঐতিহাসিক "ন্যায়সঙ্গত গণআন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না" নীতিটি যে বর্তমান বামফ্রন্ট সরকার আজও ঘোষণা

করেন নি এই বিষয়টিরও কোনও উল্লেখ নাই;

(খ) বর্তমান সরকারের আমলে ফসল কাটার মরসুমে ফসলের অধিকার রক্ষা করতে গিয়ে ২৪ জন ভাগচাষিকে যে জীবন দিতে হয়েছে তার কোনও উল্লেখ নাই;

(গ) বামফ্রন্টের শরিকদলের বিরুদ্ধে বিশেষ করে সি পি এম-এর বিরুদ্ধে যে অনেক ক্ষেত্রে থানার দারোগারা ডায়রি পর্যন্ত নিচ্ছে না এবং প্রশাসনিক নিরপেক্ষতা যে ধূলিস্যাৎ হতে চলেছে তার বিন্দুমাত্র উল্লেখ নাই;

(ঘ) খাদ্য শস্যসহ নিত্য প্রয়োজনীয় দ্রব্যের সরবরাহ ও মূল্য স্থিতিশীল রাখার একমাত্র উপায় সামগ্রিক রাষ্ট্রীয় বানিজ্য চালু না করে লক্ষ মাত্রাহীন খাদ্য সংগ্রহ নীতি গ্রহণ করার ফলে খাদ্য সংগ্রহ নীতি যে ব্যর্থতায় পর্যবসিত হয়েছে এবং জিনিসপত্রের দাম যে আকাশ ছোঁয়া হয়ে সাধারণ মানুষের জীবনকে দুর্বিসহ করে তুলেছে তার কোনও উল্লেখ নাই;

(ঙ) মন্দার মরশুমে গ্রামাঞ্চলে কৃষি উৎপাদন ও বিশেষ কর্মসংস্থানের ব্যাপক কর্মসূচির কথার উল্লেখ থাকলেও উক্ত কর্মসূচিকে কেন্দ্র করে বামফ্রন্ট সরকারের শরিক দলগুলোর মধ্যে পারস্পরিক খেওখেয়ির ফলে এই সমস্ত কর্মসূচিগুলি ভবিষ্যতে যে অনিশ্চিত হতে চলেছে তার কোনও উল্লেখ নাই; এবং

(চ) জরুরি অবস্থা প্রত্যাহার এবং জরুরি অবস্থাকালিন বিভিন্ন বিধিনিষেধ প্রত্যাহারের ফলে আইন ও শৃঙ্খলার ক্ষেত্রে কোনও গুরুতর পরিস্থিতির উদ্ভব হয়নি বলে উল্লেখ করা হলেও একথার দ্বারা আইন শৃঙ্খলার ক্ষেত্রে গুরুতর অবস্থার সৃষ্টি হয়েছিল বলেই জরুরি অবস্থা চালু করা হয়েছিল (যে অজুহাত প্রাক্তন প্রধানমন্ত্রী তুলেছিলেন) এমন কথা বর্তমান সরকার মনে করেন কিনা সে বিষয়ের কোনও উল্লেখ নাই।"

was then put and lost.

The motion of ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ That ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক। যথাঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

(ক) পূর্ব ঘোষণামতো বর্তমান আর্থিক বৎসরে ১,০০০ নতুন প্রাইমারি স্কুল স্থাপনের কোনও উল্লেখ উহাতে নাই; এবং

(খ) কলিকাতা, বর্ধমান, উত্তরবঙ্গ ও কল্যাণী বিশ্ববিদ্যালয়গুলির সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিল ও অন্যান্য সংস্থা বাতিলের মূলে যে গত সাত-মাসের মধ্যে নির্বাচন সম্পন্ন করার ব্যর্থতা একথার কোনও উল্লেখ নাই।

was then put and lost.

The motion of শ্রী কিরণময় নন্দ That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

কিন্তু দুঃখের বিষয় যে রাজ্যপালের ভাষণে—

মুনাফাখোর, কালোবাজারি ও ভেজালদারদের বিরুদ্ধে সরকারের ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ নাই;

যতদিন পর্যন্ত বেকারদের কর্মসংস্থান করা না হয় ততদিন পর্যন্ত বেকার ভাতা দেওয়ার যে প্রতিশ্রুতি নির্বাচনী ইস্তাহার ছিল তা পালন করার কোনও উল্লেখ নাই; এবং

ব্লক স্তরে উপদেষ্টা কমিটি বহু ক্ষেত্রে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে প্রকৃত কৃষকের স্বার্থবিরোধী কাজও করেছেন, এরূপ ঘটনার কোনও উল্লেখ নাই।"

was then put and a division taken with the following result :—

**NOES**

Abdul Bari, Shri Md.

Abdur Razzak, Molla, Shri

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman, Shri

Atahar Rahaman, Shri

Bandyopadhyay Shri Gopal

Bandyopadhyay, Shri Balai

Banerjee, Shri Amiya

Banerjee, Shri Radhika Ranjan

Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Basu Ray, Shri Sunil

Bhattacharya, Dr. Kanai Lal

Bhattacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Gnanendra Nath

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kanti Chandra

Bora, Shri Badan

Bose, Shri Ashoke Kumar

Bose, Shri Nirmal Kumar

Bouri, Shri Gobinda

Bouri, Shri Nabani

Chakrabarty, Shri Jatin

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shri Tarun

Chattapadhya, Shri Sailendra Nath

Chattopadhyay, Shri Santasri

Choudhury, Shri Gunadhar

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nimai Chandra

Das, Shri Santosh Kumar

Daud Khan, Shri

De, Shri Partha

Ghosh, Shri Sambhu Charan

Goppi, Shrimati Aparajita

Golam Yazdani, Dr.

Gupta, Shri Jyotsna Kumar

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Haran Chandra

Hazra, Shri Monoranjan

Hira, Shri Sumanta Kumar

Kalimuddin Shams, Shri

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upendra

Kuiri Shri Daman

Let (Bara), Shri Panchanan

M. Ansur-Uddin, Shri

Mahato, Shri Nakul Chandra

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dina Bandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Maji, Shri Pannalal

Majumdar, Shri Chittabrata

Majumdar, Shri Jamini Kisore

Majumder, Shri Sunil Kumar

Malik, Shri Purna Chandra

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Sambhu Nath

Mazumder, Shri Dinesh

Mitra, Dr. Ashok

Mitra, Shri Parimal

Mitra, Shri Ranjit

Mohammad Ali, Shri

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sahabuddin

Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Mahadeb

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Maha Bacha

Naskar, Shri Sundar

Nath, Shri Manoranjan

Neogy, Shri Brajo Gopal

Nezamuddin Md., Shri

Panda, Shri Mohini Mohan

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Radhika Ranjan

Raj, Shri Aswini Kumar

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Barman, Shri Khitibhusan

Saha, Shri Jamini Bhuson

Santra, Shri Sunil

Sanyal, Shri Samarendra Nath

Sarkar, Shri Kamal

Sarkar, Shri Sailen

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Dhiven

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sengupta, Shri Prabir

Sengupta, Shri Tarun

Sing, Shri Buddhadeb

Singh, Shri Chhedilal

Singh, Shri Khudiram

Sinha, Dr. Haramohan

Sinha Roy, Shri Guruprasad

Sk. Siraj Ali, Shri

Soren, Shri Suchand

Sur, Shri Prasanta Kumar

Tah, Shri Dwarka Nath

Tudu, Shri Bikram

**AYES**

Bag, Dr. Saswati Prasad

Bapuli, Shri Satya Ranjan

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Das, Shri Shiba Nath

Dey, Shri Ajoy Kumar

Digpati, Shri Panchanan

Jana, Shri Haripada (Bhagabanpur)

Jana, Shri Hari Pada (Pingla)

Jana, Shri Prabir

Mahanti, Shri Pradyot Kumar

Maitra, Shri Birendra Kumar

Maitra, Shri Kashi Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Satyabrata

Maji, Shri Swadesranjan

Ojha, Shri Janmenjoy

Paik, Shri Sunirmall

Pal, Shri Bankim Behari

Roy, Shri Krishna Das

Roy, Shri Nanuram

Sinha, Shri Atish Chandra

Sen, Shri Bholanath

**Abst :**

Chakraborty, Shri Umapati.

The Ayes being 23 and the Noes 124, the motion was lost.

The motion of Shri Bhabani Mukherjee that

"রাজ্যপালকে তাহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সম্ভাষণ পাঠানো হউক ঃ—

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৫ই ফেব্রুয়ারি, ১৯৭৮ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন তজ্জন্য আমরা, এই সভার সদস্যগণ, তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছি।"

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.38 p.m. till 11 A.M. on Saturday, the 25th February, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 25th February, 1978 at 11.00 A.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 19 Ministers, 5 Ministers of State and 160 Members.

[11-00 — 11-10 A.M.]

### The Financial Statement of Government of West Bengal for the year 1978-79

**ডঃ অশোক মিত্র ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতি নিয়ে আমি ১৯৭৮-৭৯ সালের বাজেট বরাদ্দ উত্থাপন করছি। ঠিক ছ'মাস আগে চলতি রাজস্ব বছর ১৯৭৭-৭৮ সালের বাজেট পেশ করার সুযোগ আমার হয়েছিল। মধ্যবর্তী ছ'মাস সময়ে রাজ্য সরকার একদিকে পরিস্থিতির মূল্যায়ন অপরদিকে নতুন ব্যবস্থাবলি ও কর্মসূচি প্রবর্তনে বিরত থেকেছেন। আজ নতুন বছরের বাজেট পেশ করার উপলক্ষে বিগত ছ'মাসের কাজকর্মের কিছুটা হিসেব দাখিল করছি; সেই সঙ্গে আগামী বছর এবং পরবর্তী বছরগুলিতে আমাদের সরকারের লক্ষ্য ও অভিপ্রায়ের রূপরেখাটিও উপস্থাপনের সুযোগ গ্রহণ করছি।

মাননীয় সদস্যগণ হয়তো লক্ষ্য করেছেন বাজেট পুস্তিকার সঙ্গে আমরা একটি অর্থনৈতিক সমীক্ষা বিতরণ করেছি। এই সমীক্ষায় রাজ্যের বহুবিধ আর্থিক সমস্যাদির বিশ্লেষণ করা হয়েছে এবং কোন পথে উন্নতি ক্ষিপ্রতর হওয়া সম্ভব তার কিছু কিছু পথনির্দেশও রয়েছে। আমাদের অবশ্য এটা মানতেই হয় যে পশ্চিমবঙ্গের অর্থনীতি জাতীয় অর্থনীতিরই অবিচ্ছেদ্য অংশ। তাই গোটা ভারতবর্ষের সমস্যা থেকে আলাদা করে এই রাজ্যের সমস্যার সমাধান প্রায় অসম্ভব। সুতরাং পুরো দেশ তথা রাজ্যের পক্ষে সমান গুরুত্বপূর্ণ কিছু মৌল সমস্যার কথা তাই উল্লেখ করা প্রয়োজন হয়ে পড়ে।

দেশের অর্থনৈতিক পরিস্থিতি এখনো অনিশ্চয়তায় ছাওয়া। প্রচুর বৃষ্টি হওয়ায় আমন শস্যের ফলন সন্তোষজনক হয়েছে। রবি শস্যের ফলনও সমান ভালো হওয়ার সম্ভাবনা। এসব সত্ত্বেও কৃষির ক্ষেত্রে প্রধান সমস্যাগুলি এখনো অমীমাংসিত। কৃষিকর্মে নিযুক্ত বিপুল সংখ্যাগরিষ্ঠ শ্রেণীর পক্ষে, বিশেষত পশ্চিমবঙ্গ সহ পূর্বাঞ্চলে যারা আছেন তাদের পক্ষে, সমস্যাটি শুধু উৎপাদনগত নয়, সম্পদ তথা আয়ের বন্টন নিয়েও বটে। ভূমি সম্পর্কের যে-কাঠামোটি বর্তমানে বহাল তাতে রাজ্যের কৃষিজীবি মানুষের এক-তৃতীয়াংশের বেশি ভূমিহীন। আরও ২০ শতাংশের কিছুই জমিজমা আছে, কিন্তু তাদের জোতের গড়পড়তা আয়তন এমনকি আধ একরেরও বেশি নয়। খাদ্যশস্যের উৎপাদন সাধারণভাবে বৃদ্ধি পেলেও সেই

সঙ্গে কৃষি-মজুরির হার এবং ভাগচাষি বা ক্ষুদ্র কৃষকদের প্রাপ্য শস্যের ভাগ না বাড়লে কৃষকদের খুব একটা উপকার হয়না। একদিকে আমাদের অগণিত দেশবাসি অভুক্ত রয়েছেন, অপরদিকে গ্রহীতার অভাবে সরকারি গুদামে খাদ্যশস্য মজুত পড়ে রয়েছে—এই অসুন্দর অথচ রূঢ় বাস্তব ঘটনা আমাদের দেখতে হচ্ছে। যতক্ষণ পর্যন্ত না জমির মতো মহামূল্য সম্পদের সর্বৈবভাবে পুনর্বন্টনের দ্বারা মেহনতী মানুষের আয় বাড়ানো হচ্ছে, কিংবা তাদের মধ্যে খাদ্যশস্যের অনুদান সহ বন্টন ব্যবস্থা হচ্ছে, ততক্ষণ এই বৈষম্য চলতেই থাকবে। এই প্রসঙ্গে সেচের সমস্যার কথাও উল্লেখ করা প্রয়োজন। কাগজেকলমে পশ্চিমবঙ্গের প্রায় এক-চতুর্থাংশ চাষের জমি সেচসেবিত। বাস্তব পরিস্থিতি অবশ্য অন্যরকম। অনেক ক্ষেত্রেই সেচ-ব্যবস্থার অস্তিত্ব নাম কা ওয়াস্তে, সেচভুক্ত এলাকা নির্ধারণের পদ্ধতি অবাস্তব এবং অনেকগুলিই মেরামতির অভাবে অব্যবহার্য। সেই সঙ্গে আছে সেচব্যবস্থার জেলাভিত্তিক অসাম্যজনিত সমস্যা।

গ্রামাঞ্চলে যতদিন না মৌলিক কাঠামোগত পরিবর্তন ঘটছে ততদিন গ্রামবাসিদের সংখ্যাগরিষ্ঠ অংশের আর্থিক অবস্থার কোনও উল্লেখযোগ্য রদবদল সম্ভব নয়; এ বিষয়ে কোনও স্বপ্নবিলাস না থাকাই ভাল। ভূমিসংস্কার, সেচ-ব্যবস্থার ব্যাপক সম্প্রসারণ, দরিদ্র কৃষিজীবিদের জন্য শিক্ষা ও স্বাস্থ্যগত সুযোগসুবিধা সৃষ্টি, তাদের স্বার্থে ঋণ ও কৃষি-উপকরণ বিতরণ এসব হল অত্যাবশ্যক কর্তব্যাদি যা কালক্রমে গ্রামাঞ্চলের চেহারা ফিরিয়ে দেবে। কিন্তু তার মানে এই নয় যে, অন্তর্বর্তী সময়ে আমরা হাত গুটিয়ে বসে থাকব। জনগণের বঞ্চিততর অংশের কাছে আমরা যথাসম্ভব সাহায্য পৌঁছে দিতে দৃঢ়প্রতিজ্ঞ। যেমন বলা যায়, চলতি আর্থিক বছরে সেপ্টেম্বর থেকে ডিসেম্বর পর্যন্ত ক্ষেতে তেমন কাজ না থাকার মাসগুলিতে রাজ্য সরকার ত্রাণের জন্য খাদ্য কর্মসূচির সুষ্ঠু রূপায়ণের ব্যাপারে সুসংবদ্ধ প্রচেষ্টা চালিয়েছেন। কেন্দ্র কর্তৃক প্রদত্ত খাদ্যশস্যের হিসাবে রাজ্য বাজেট থেকে নগদ অর্থ দিয়ে তার সাহায্যে আমরা হাজার হাজার কৃষি-শ্রমিককে কাজ দিতে ও তাদের বাড়তি আয়ের ব্যবস্থা করতে সমর্থ হয়েছি। অন্যথা তারা ওই মাসগুলিতে বেকার থাকতে বাধ্য হতেন। এই কর্মসূচির আওতায় নানারকম সংস্কার ও মেরামতির কাজ হাতে নেওয়া হয়, যারফলে গ্রামাঞ্চলে সম্পদবৃদ্ধি ঘটবে, এবং ভবিষ্যতে উৎপাদন বৃদ্ধির যা সহায়ক হবে। তাছাড়া যেহেতু মজুরচাষিরা এই পকিল্পনা অনুযায়ী খাদ্য ও নগদ অর্থ হাতে পেয়েছেন, তাই মন্দার মরসুমে জোতদার ও মহাজনদের কৃপাপ্রার্থী তাদের হতে হয়নি। ফলে কৃষি-মজুরি হারের ক্ষেত্রেও কিছুটা স্থিরতা এসেছে।

কৃষির ক্ষেত্রে অবশ্য আরও কতগুলি বড় সমস্যা আছে। গত ২৫ বছরে সারা দেশে ডালের উৎপাদন একই জায়গায় দাঁড়িয়ে আছে, এদিকে জনসংখ্যা প্রায় দুই-তৃতীয়াংশ বৃদ্ধিপ্রাপ্ত। গম চাষে লাভ বেড়ে যাওয়ায় প্রচুর পরিমাণ যেসব জমিতে আগে ডাল উৎপন্ন হত, সেখানে এখন গম চাষ হচ্ছে। আমাদের রাজ্যে ডালের মোট প্রয়োজনের একটি ভগ্নাংশমাত্র আমরা উৎপাদন করি। উৎপাদন বৃদ্ধির প্রয়োজনীয়তার দিকে নজর দেওয়া শুরু হয়েছে, কিন্তু এখনই বর্ধিত উৎপাদনের দ্বারা রাজ্যের সমস্ত ঘাটতি পূরণ করা সম্ভব নয়। ভোজ্য তেলের ক্ষেত্রেও একই অবস্থা। রেশন দোকান মারফত আমরা রেপসিড তেলের সরবরাহ ক্রমান্বয়ে বাড়াবার ব্যবস্থা করেছি—সাম্প্রতিক মাসগুলিতে তার কিছুটা সুফল দরের ওপর পড়েছে। কিন্তু সামগ্রিক জোগানের ঘাটতি অনস্বীকার্য, যার সুযোগ নেয় অসাধু ব্যবসায়ী আর ফাটকাবাজরা। তুলো

এবং সুতোর ক্ষেত্রে দাম এখনো বেশ চড়া, অথচ দেশের অন্যান্য অঞ্চলের কিছু কিছু ক্ষমতাশালি গোষ্ঠী বিদেশ থেকে বাড়তি আমদানির ব্যাপারে বাধা দিয়ে যাচ্ছে, এমন কি, দিনকয়েক আগে কেন্দ্রের কাছ থেকে পুনরায় বিদেশে সুতো রপ্তানি করার অনুমতি আদায় করতে পর্যন্ত সমর্থ হয়েছে।

১৯৭৭-৭৮এ মুদ্রাস্ফীতির হার ১৯৭২-৭৫ সালের মতো অত চড়া না হলেও, ডাল ও তৈলবীজের মতো বিশেষ বিশেষ দ্রব্যের ক্ষেত্রে মূল্যবৃদ্ধির নির্দিষ্ট আয়ের সাধারণ মানুষ ও শ্রমজীবিদের আর্থিক সামর্থের উপর যথেষ্ট চাপ সৃষ্টি করেছে। উৎপাদন পর্যাপ্ত পরিমাণে বৃদ্ধি পেলেও কিন্তু এই সমস্যা থাকবে, কারণ প্রাকৃতিক কারণে উৎপাদনের বছর বছর হেরফের হওয়ার ব্যাপারটিও উড়িয়ে দেওয়া যায় না এবং দেশের কোথাও কোথাও সবসময়েই কোনও না কোনও পণ্যের ঘাটতি থেকেই যাবে। সমস্যার একমাত্র স্থায়ী সমাধান হল দশ থেকে বারোটি প্রধান প্রধান ভোগ্যপণ্যের জন্য সরকারি সংগ্রহ ও সরবরাহ ব্যবস্থা গড়ে তোলা। এটা একমাত্র সম্ভব হতে পারে যদি কেন্দ্র এ বিষয়ে আগ্রহি হন, দেশ জুড়ে বিভিন্ন পণ্যের রাষ্ট্রীয় সংগ্রহ ব্যবস্থা সংগঠিত করে তোলেন, ব্যাঙ্ক থেকে প্রয়োজনীয় ঋণের ব্যবস্থা করেন এবং দেশের সর্বত্র একই দামে বন্টনের উদ্দেশ্যে রাজ্য সরকারগুলির হাতে সংগৃহিত পণ্যসামগ্রি তুলে দেন। সারা দেশে অত্যাবশ্যক পণ্যসামগ্রি সমান দামে সরবরাহ করা হলে জাতীয় ঐক্যবোধ সৃষ্টির অনেকখানি সহায়তা করবে। দুর্ভাগ্যবশত, এ ধরনের প্রস্তাব নিয়ে প্রচুর আলোচনা হওয়া সত্ত্বেও সুনির্দিষ্ট কোনও সিদ্ধান্ত এখন পর্যন্ত উদ্ভাবিত হয়নি। অপরপক্ষে, বেসরকারি পর্যায়ে অবাধ ধানচাল চলাচলের অনুমতি দান করে কেন্দ্রীয় সরকারের সাম্প্রতিক ঘোষণা রাষ্ট্রীয় সংগ্রহ তথা বন্টনের ধ্যানধারনার উপর প্রচন্ড আঘাত হেনেছে।

[11-10 — 11-20 P.M.]

শিল্প ও বাণিজ্য ক্ষেত্রেও আর্থিক গতিপ্রকৃতি হতাশাব্যঞ্জক। সংগঠিত শিল্পক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির হার পূর্ববর্তী বছরের তুলনায় চলতি রাজস্ব বছরে আরও হ্রাস পেয়েছে বলে সন্দেহ হয়। বেসরকারি বিনিয়োগে কোনও অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে না এবং রুগ্ন শিল্পের সমস্যা সর্বব্যাপি ব্যাধিতে পরিণত হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। হাজার হাজার শ্রমিক ছাঁটাই হয়েছেন; নতুন কাজের সুযোগ সামান্যই বাড়ছে। বিনিয়োগের ব্যাপারে শিল্পপতিরা যে অনিহা দেখাচ্ছেন সে সম্পর্কে কেন্দ্রীয় অর্থমন্ত্রী স্বয়ং তীব্র অভিযোগ করেছেন। ভারত সরকার আইন করে হ্রাস এবং ভরতুকি দান সহ নানারকম উৎসাহমূলক ব্যবস্থা নেওয়া সত্ত্বেও মূলধনী বাজার বিশেষ আগ্রহ দেখাচ্ছে না। আমরা এই কথা ক্রমান্বয়ে বলে আসছি যে, আমাদের দেশ আজ যে শিল্প ও অর্থনৈতিক সঙ্কটের সম্মুখীন তা আসলে কাঠামোরই সঙ্কট— শিল্পপতিদের বিনিয়োগ অনীহা ঐ সত্যকেই প্রতিষ্ঠিত করল। সম্পদ ও আয় বন্টনের বর্তমান ব্যবস্থার ফলে ভারতীয় জনসাধারণের সুবিপুল অংশের শিল্পজাত দ্রব্যাদির জন্য পর্যাপ্ত চাহিদা সৃষ্টি করার মতো অবস্থাই নেই, তাই শিল্পের পর শিল্পে উৎপাদনক্ষমতা অব্যবহার্য পড়ে আছে। সুতরাং নানা ধরনের উৎসাহমূলক ব্যবস্থা সত্ত্বেও বিনিয়োগ বন্ধ হয়ে যাচ্ছে। পুরোনো প্রতিষ্ঠিত শিল্পসংস্থাগুলি পর্যন্ত উৎপাদন কমাতে বাধ্য হয়েছে ফলে আরও ছাঁটাইয়ের ঝোঁক দেখা দিয়েছে। রপ্তানির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একরকম বাছবিচারহীন ভরতুকির নীতি এই সমস্যার সামান্য উপশমই ঘটাতে পারে এবং তাও পারে আয়বন্টনের কাঠামোকে গরিব

মানুষের উল্টোদিকে আরও হেলিয়ে এবং মুদ্রাস্ফীতির আগুনের শিখাকে আরও লেলিহান করে দিয়ে। চাহিদার ক্ষেত্রে বড় গোছের রদবদল না ঘটলে শিল্প ও বাণিজ্য ক্ষেত্রে সঙ্কট থেকেই যাবে। পরিস্থিতির গুণগত পরিবর্তন আনতে হলে যে সমস্ত মৌলিক সংস্কার প্রয়োজন, যেমন মেহনতী অংশের অনুকূলে আয়ের ভারসাম্য ঘুরিয়ে দেওয়া সে ব্যাপারে মোটামুটি সকলেই জ্ঞাত আছেন। কিন্তু এ-সমস্ত সিদ্ধান্ত একেবারে মূল্যের ব্যাপার। কাঠামোর আমূল পরিবর্তন ছাড়া ভারতের অর্থনৈতিক সঙ্কটের সমাধান হতে পারে না। সেই পরিবর্তনের জন্য আমরা সংগ্রাম চালিয়ে যাচ্ছি। বিকল্প একমাত্র যে পথে ইতিমধ্যে বিকাশের হার বাড়ানো যেতে পারে তা সরকারি উদ্যোগে এক বিপুল উন্নয়ন কর্মসূচির প্রবর্তন। এ সম্পর্কে আমরা কেন্দ্রকে বারবার অনুরোধ জানিয়ে আসছি, আমাদের রাজ্যে, আমাদের ক্ষমতার সীমিত চৌহদ্দির মধ্যে ঠিক এই কাজটা করার চেষ্টাও সেই সঙ্গে আমরা করে চলেছি। রাষ্ট্রীয় বিনিয়োগে দ্রুত বৃদ্ধি ঘটানোর প্রস্তাবে গুরুত্বপূর্ণ কোনও কোনও মহলে আপত্তি ওঠে। সরকারি বিনিয়োগ বাড়লে দ্রব্যমূল্যের ওপর তার সম্ভাব্য প্রতিক্রিয়ার কথা চিন্তা করাই নিশ্চয়ই এইসব আপত্তির উৎস। এটা ঠিকই যে, কোনও বড় রকমের ব্যয়ের ব্যবস্থা হলে মূল্যমানের উপর প্রভাব পড়তে পারে। কিন্তু রাষ্ট্রীয় উদ্যোগে ব্যাপক উন্নয়নমূলক কর্মসূচি রূপায়ণের পাশাপাশি অত্যাবশ্যক পণ্যের সরবরাহ যদি অব্যাহত রাখা যায়, তা হলে বৃহদাকার সরকারি বিনিয়োগ সত্ত্বেও সাধারণ মূল্যস্তর স্থিতিশীল রাখা সম্ভব।

কেন্দ্র যদি এ ব্যাপারে উদ্যোগ নিতে ব্যর্থ হন, তবে রাজ্য সরকারগুলিকে বিশেষ বিশেষ কিছু জিনিসপত্রের ক্ষেত্রে সে দায়িত্ব নিতে হবে। এ ধরনের পরিকল্পনা রূপায়ণের ব্যাপারে অনেক কার্যকরী সমস্যা দেখা দেবে, বিশেষ করে রাজ্য সরকারকে যেহেতু অনেকগুলি পণ্যই অন্য রাজ্য থেকে ক্রয় করতে হবে। বাজেটের কঠোর নিগড়ের মধ্যে রাজ্য সরকারকে কাজ করতে হয় বলে, এ ধরনের ব্যবস্থা চালু রাখতে হলে জাতীয় অর্থসংস্থান প্রতিষ্ঠানসমূহ এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির উপর নির্ভর করা ছাড়া হয়ত শেষ পর্যন্ত গতি নেই।

(২)

রাজ্যের আর্থিক সামর্থের প্রশ্নের সঙ্গে অত্যন্ত গুরুত্বপূর্ণ যে প্রসঙ্গটি জড়িত, গত আগাস্টের বাজেট বক্তৃতায় আমি যার উল্লেখ করেছিলাম, এখন সে বিষয়টির প্রতি সারা দেশের দৃষ্টি আকৃষ্ট হয়েছে। বিগত কয়েক মাসের অভিজ্ঞতা থেকে আমরা ক্রমশই বুঝতে পারছি যে, রাজস্ব ও অর্থসংক্রান্ত বিষয়ে বর্তমান কেন্দ্র-রাজ্য সম্পর্কের পূর্ণাঙ্গ পর্যালোচনা একান্ত প্রয়োজন। এই উপলব্ধি আদৌ সংকীর্ণতাপ্রসূত নয়; বস্তুত এর চেয়ে বেশি গুরুত্বপূর্ণ বিষয় জাতীয় স্বার্থের দিক থেকে বিচার করে দেখলে খুব কমই আছে বলে আমার মনে হয়। আমাদের বিবেচনায় কেন্দ্র-রাজ্য সম্পর্কের বর্তমান ব্যবস্থা অর্থনৈতিক ক্ষেত্রে এক ভয়ঙ্কর ভারসাম্যহীনতার সৃষ্টি করেছে; বিগত তিরিশ বছরে দেশের বিভিন্ন অঞ্চলের মধ্যে অসমান বৃদ্ধির হার তারই ফলশ্রুতি। এ ব্যবস্থার আমূল সংস্কার না হলে দেশের অর্থনৈতিক গতিশিলতা সম্পূর্ণ বন্ধ হয়ে যাওয়ার আশঙ্কা।

সামান্য বিশ্লেষণেই বিষয়টি পরিষ্কার হয়। সংবিধানে উন্নয়নের কাজের অনেকখানি দায়িত্ব রাজ্য সরকারগুলির জন্য নির্দিষ্ট করা আছে শিক্ষা বা স্বাস্থ্য, কৃষি উন্নয়ন বা শিল্পের বিকাশ,

সেচ, সড়ক বা সেতুব্যবস্থার সম্প্রসারণ সবকিছুর জন্যই রাজ্যগুলিকে প্রধান ভূমিকা নিতে হয়। কিন্তু এ সমস্ত কর্তব্য সম্পাদনের প্রয়োজনানুগ সম্পদ যদি রাজ্যগুলিকে দেওয়া না হয় তবে তাদের পক্ষে কোনও ভূমিকাই যথাযথভাবে পালন করা সম্ভব নয়। বর্তমান সাংবিধানিক ব্যবস্থার মোট রাজস্বের সামান্য অংশমাত্র রাজ্যগুলির প্রাপ্য। দেশে কর থেকে মোট যে সম্পদ সংগৃহিত হয় বর্তমানে রাজ্যগুলির এক্তিয়ারে তার ২৫ শতাংশের বেশি নেই, বাকি ৭৫ শতাংশ সম্পদের অখন্ড অধিকার কেন্দ্রীয় সরকারের। আরও অনেক অসামঞ্জস্য আছে। ব্যয় হয়ে যাবার পরে কয়েকটি সংসদীয় কমিটির পক্ষ থেকে সামান্য কিছু মূল্যায়ন হয়ে থাকে বা কন্ট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল কর্তৃক কিছু পর্যালোচনা হয়, কিন্তু তা ছাড়া কেন্দ্রীয় সরকারের ব্যয়ের ধারা বা তার পরিমাণ নিয়ে কোনও নিরপেক্ষ পরীক্ষার ব্যবস্থা নেই। বিভিন্ন কেন্দ্রীয় মন্ত্রক ও বিভাগসমূহ তাদের নিজস্ব বরাদ্দ স্থিরীকরণে এবং পরিমাণ নিরূপণে অনেকটাই স্বাধীন। পঞ্চাশের দশকে এবং ষাটের দশকের গোড়ায় পরিকল্পনা কমিশন—যা কিনা কেন্দ্রীয় সরকারেরই সৃষ্টি—কেন্দ্রীয় বাজেটের উপর সামান্য কিছুটা তদারকি করতো। কিন্তু সাম্প্রতিক বছরগুলিতে এই ব্যবস্থা আর বর্তমান নেই। অথচ রাজ্য সরকারের এ ব্যাপারে হাত-পা বাঁধা। রাজ্য সরকারগুলির ব্যয়ের বহর ও ধারা প্রতি বছর পরিকল্পনা কমিশনের ও কেন্দ্রীয় অর্থমন্ত্রকের আগাম নিরীক্ষাসাপেক্ষ। পাঁচ বছর অন্তর অন্তর অর্থ কমিশনও রাজ্য সরকারের ব্যয়ের বহর ও ধারা পরীক্ষা করেন। উপর থেকে এ ধরনের খবরদারির বিপদ হল যে প্রয়োজনের অগ্রাধিকারগুলি সম্পূর্ণ উল্টে যেতে পারে। এটা মেনে নেওয়া ভালো স্থানীয় প্রয়োজনের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের চাইতে রাজ্য সরকারগুলিই বেশি ভাল বুঝবেন এবং বেশি সুবিচার করতে পারবেন। কার্যক্ষেত্রে দেখা যায় যে, কেন্দ্রীয় আধিকারিকরাই বিচারকের আসনে চেপে বসেন; তারাই অর্থানুকূল্য বন্টনের নিয়ামক হয়ে ওঠেন এবং প্রায়শই তাদের নির্ধারিত অগ্রাধিকার রাজ্যগুলির উপর চাপিয়ে দেন। রাজ্যসমূহের বর্তমান ও ভবিষ্যৎ বার্ষিক ব্যয়বরাদ্দের ব্যাপারে কেন্দ্রীয় প্রতিনিধিরাই পুঙ্খানুপুঙ্খ তদারকি চালান। এটা মস্ত একপেশে রীতি। কারণ যদি কেন্দ্রীয় সরকারের ব্যয় খতিয়ে দেখার জন্য অনুরূপ কোনও ব্যবস্থা থাকত তা হলে হয়তো বহু ক্ষেত্রে ব্যয়সংক্ষেপের সুযোগ দেখা যেত—যেমন কেন্দ্রীয় রিজার্ভ পুলিশ, সীমান্ত নিরাপত্তা বাহিনী শিল্প নিরাপত্তা বাহিনী প্রভৃতি আধা-সামরিক প্রশাসনযন্ত্রের ক্ষেত্রে এবং কুখ্যাত রিসার্চ অ্যান্ড অ্যানালিসিস উইং-এ। ভাবলে সত্যিই হতভম্ব হতে হয় যে, যেখানে গোয়েন্দা বিভাগের জন্য কোটি কোটি টাকা মূল্যের বাহারি ইলেকট্রনিক যন্ত্রপাতি কেনার প্রস্তাবে কেন্দ্রীয় অর্থমন্ত্রক টু শব্দটি করেন না, সেখানে সমপরিমাণ অর্থব্যয়ে গ্রামাঞ্চলে কোনও কর্মসূচি রূপায়ণের জন্য কোনও রাজ্য সরকারের আবেদন কেন্দ্র হাজারবার পরীক্ষা করে দেখতে চাইবেন, সেই কর্মসূচিতে বিস্তীর্ণ অঞ্চলে সেচের সুবিধা এবং সেই সঙ্গে হাজার হাজার ক্ষেতমজুরের কাজের সুযোগ সৃষ্টি যদি হয়, তা হলেও।

সপ্তম অর্থ কমিশনের কাছে আমরা যে স্মারকপত্র পেশ করেছি তাতে বর্তমান রাজস্ব ব্যবস্থার অন্তর্নিহিত অসঙ্গতি সম্পর্কে বিস্তারিত আলোচনা করা হয়েছে। ঐ স্মারকপত্রের অনুলিপি এই সপ্তাহের গোড়ার দিকে বিধানসভায় পেশ করা হয়েছে। স্মারকপত্রে এটা ব্যাখ্যা করে বলা হয়েছে যে, সংবিধানগত নানা বাধা বাদ দিলেও রাজস্ববিধির ক্ষেত্রে কেন্দ্রের আচরণ রাজ্যগুলির সমস্যাকে আরও জটিল করে তুলেছে। সংবিধানে আয়করের উপর

অধিকারকে কেন্দ্রীয় সরকারের রাজস্ব আদায়ের অন্যতম মুখ্য খাত বলে ধরা হয়নি। কিন্তু অনুচ্ছেদ ২৭১-এ যেহেতু বলা হয়েছে যে এই অধিকার বিভাজ্য ভান্ডারে জমা পড়ার দরকার নেই সেজন্য কেন্দ্রীয় সরকার বহু বছর ধরে অধিকারের হার বাড়িয়েই চলেছেন এবং আদায়িকৃত টাকা নিজেদের একান্ত ব্যবহারের জন্য রেখে দিয়েছেন; অন্যদিকে আয়করের হার কিন্তু আদৌ বাড়ানো হয়নি। প্রকৃতপক্ষে, সম্প্রতি উচ্চতর পর্যায়ে আয়করের মূল হার কমানো হয়েছে, আপাতবিচারে বিনিয়োগকারিদের উৎসাহদানের জন্য। ফলে যে ভান্ডার থেকে রাজ্যগুলির অর্থপ্রাপ্তি হয় সেই বিভাজ্য ভান্ডারের সংকোচন ঘটেছে। এসব সিদ্ধান্ত গ্রহণ করার সময় রাজ্যগুলির সঙ্গে কিন্তু পরামর্শ করা হয়নি। আমরা তাই দাবি করেছি যে, অধিকারের সবটাই আয়করের সঙ্গে মিলিয়ে দিতে হবে এবং অধিকার সহ আয়কর থেকে আদায় করা সমস্ত টাকাটাই রাজ্যগুলির মধ্যে বিতরণ করার জন্য বিভাজ্য ভান্ডারে জমা ফেলতে হবে।

[11-20 — 11-30 P.M.]

চিনি, তামাক ও তন্তুদ্রব্যের উপর ধার্য অতিরিক্ত আবগারি করের হার সাম্প্রতিককালে একেবারেই পরিবর্তন করা হয়নি, অথচ মূল আবগারি করের হার বার বার বাড়ানো হয়েছে। এর কারণও খুব স্পষ্ট। অতিরিক্ত আবগারি কর থেকে নিট আদায়ের সবটাই রাজ্যগুলির মধ্যে বিতরণ করতে হবে, অন্যদিকে ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী মূল আবগারি করের মাত্র ২০ শতাংশ বিভাজ্য ভান্ডারে জমা পড়ে। আমরা সপ্তম অর্থ কমিশনের কাছে আর্জি পেশ করেছি যে, মূল আবগারি করের অন্তত ৬০ শতাংশ রাজ্যগুলির মধ্যে বন্টিত হওয়া উচিত। আমরা অনুরূপভাবে ১৯৫৭ সালের অতিরিক্ত অন্তঃশুল্ক (বিশেষ গুরুত্বপূর্ণ দ্রব্যসামগ্রী) আইনের পর্যালোচনা দাবি করেছি। এই আইনের ফলে রাজ্য সরকারগুলির এক্তিয়ার থেকে চিনি, তামাক ও তন্তুদ্রব্যের উপর থেকে বিক্রয়কর আদায় করার অধিকার কেড়ে নেওয়া হয়েছে এবং কেন্দ্র কর্তৃক অতিরিক্ত আবগারি কর আদায়ের পরিবর্ত ব্যবস্থা গৃহিত হয়েছে। সংগ্রহের পরিমাণ বাড়ানোর আপাত উদ্দেশ্যে ১৯৫৬ সালের ডিসেম্বরে জাতীয় উন্নয়ন পরিষদে গৃহিত এক সিদ্ধান্ত অনুযায়ী এটা করা হয়। কিন্তু আমাদের মতে, এই ব্যাপারে কেন্দ্রে যা করণীয় তা তারা করছেন না। বিগত বেশ কয়েক বছর ধরে অতিরিক্ত অন্তঃশুল্কের হারের কোনও রকম পুনর্বিন্যাস না হওয়ার ফলে রাজ্যগুলির রাজস্ব হ্রাস পেয়েছে। অতএব আমরা মনেকরি, বর্তমান ব্যবস্থাবলির পুনর্বিচারের সময় এখন হয়েছে। সংবিধান অনুযায়ী রাজ্যগুলির হাতে যে অধিকার গোড়ায় ছিল সেই অধিকার আবার ফিরে পাওয়ার চেষ্টা করলে রাজ্যগুলি তাদের এক্তিয়ারভুক্ত কাজই করবে। কাজেই আমরা অতিরিক্ত অন্তঃশুল্ক (বিশেষ গুরুত্বপূর্ণ দ্রব্যসামগ্রি) আইনের পর্যালোচনা প্রস্তাব করছি।

কতকগুলি প্রত্যক্ষ কর থেকে আদায়িকৃত অর্থের বিলির ব্যাপারে কোনও সুস্পষ্ট উল্লেখ সংবিধানে নেই। এইসব প্রত্যক্ষ করের মধ্যে আছে দান কর বা গিফট ট্যাক্স, শহরাঞ্চলের স্থাবর সম্পত্তির উপরে সম্পদ কর, ব্যাঙ্ক থেকে অর্জিত সুদের আয়ের উপর কর প্রভৃতি। রাজ্যগুলি স্বাভাবিকভাবেই এই আয়ের একটা ভাগ কেন্দ্র থেকে পাবে বলে প্রত্যাশা করে। কিন্তু কার্যত তা ঘটে নি। রাজ্যগুলি তাই বহুল পরিমাণ রাজস্ব থেকে বঞ্চিত হচ্ছে। বর্তমান রাজস্ব ব্যবস্থার রাজ্য সরকারগুলির স্বার্থ কিভাবে ক্ষুন্ন হচ্ছে সে বিষয়ে আরেকটা উদাহরণ দিচ্ছি। রেলযাত্রি করের টাকার একটা অংশ রাজ্যগুলি পেত। ১৯৬১ সালে যাত্রি করকে

রেল টিকিটের দামের সঙ্গে জুড়ে দেওয়া হল এবং রাজ্য সরকারগুলিকে আশ্বাস দেওয়া হল যে, ক্ষতিপূরণ বাবদ কিছু টাকা তাদের প্রাপ্য হবে। অথচ ১৯৬৬-৬৭ সাল থেকে আজ পর্যন্ত সমস্ত রাজ্যের জন্য এই বাবদ নির্ধারিত অর্থের মোট পরিমাণ কার্যত ১৬ কোটি টাকায় বেঁধে রাখা হয়েছে, যদিও রেলযাত্রির সংখ্যা, সাধারণ মূল্যস্তর এবং টিকিটের দাম ইতিমধ্যে বহুগুণ বেড়ে গেছে। অর্থ কমিশনের কাছে আমরা দাবি করেছি যে, এই ব্যবস্থার পুনর্মূল্যায়ন করতে হবে এবং রাজ্যগুলিকে ক্ষতিপূরণ বাবদ প্রতি বছর অন্তত ১০০ কোটি টাকার মতো দিতে হবে।

অনেক সময় এ ধরনের কথা বলা হয়ে থাকে যে, কেন্দ্র-রাজ্য সম্পর্কের উপর জাতীয় বিতর্ক এবং কেন্দ্র-রাজ্য রাজস্ব ও অর্থনৈতিক সম্পর্ককে নতুন করে ঢেলে সাজাবার ব্যাপারে আমাদের বক্তব্য ঐক্যের পক্ষে ক্ষতিকারক। কিন্তু উল্টোটাই ঠিক। একটু ব্যাখ্যা করে বলছি। সাম্প্রতিক বছরগুলিতে অর্থ কমিশনের মাধ্যমে প্রাপ্ত রাজস্বের পরিমাণ রাজ্যগুলির ক্ষেত্রে ক্ষীণ থেকে ক্ষীণতর হয়েছে, অন্যদিকে অর্থমন্ত্রক এবং পরিকল্পনা কমিশনের অভিরুচি অনুযায়ী অর্থের হস্তান্তর ক্রমশ মুখ্য ভূমিকা নিয়েছে। রাজ্য সরকারগুলির পক্ষে এর পরিমাণ হয়েছে ভয়াবহ। বিভাজ্য অর্থভান্ডার, যা অর্থ কমিশনের কর্তৃত্বাধীন, আনুপাতিকভাবে পরিমাণে সঙ্কুচিত হচ্ছে। অথচ কেন্দ্রের অভিরুচিমতো প্রদেয় অর্থের পরিমাণ ও আপেক্ষিক হার বর্ধিত হচ্ছে। এই শেষোক্ত অর্থ কেন্দ্রীয় সরকারের ইচ্ছা অনুযায়ী রাজ্যগুলির মধ্যে বিতরিত হয়ে থাকে। রাজ্যগুলি একদিকে যেমন অর্থ কমিশনগুলির কাছে বিভাজ্য অর্থ ভান্ডার থেকে অন্য রাজ্যের তুলনায় কিছু বেশি অর্থবরাদ্দ পাওয়ার জন্য আবেদন-নিবেদন করার প্রয়াস পেয়েছেন, অন্যদিকে উন্নয়নমূলক কাজে ও অন্যান্য প্রয়োজনে কেন্দ্রীয় সরকারের কাছে অতিরিক্ত ঋণের বা অনুদানের জন্য দৌড়াদৌড়ি করেছেন। ফলে অশোভন ধরনের দর কষাকষি শুরু হয়েছে। যেহেতু তারা জানেন যে, অন্য রাজ্যের বরাদ্দ কমলেই তাদের বরাদ্দ বাড়তে পারে সেইজন্য নানাভাবে তদ্বির চলেছে। যেহেতু বিতরণযোগ্য রাজস্বের সিংহভাগ কেন্দ্রের কুক্ষিগত, বিভিন্ন রাজ্য কেন্দ্রের অনুগ্রহ পাওয়ার জন্য পরস্পর ধস্তাধস্তি করছে। এসব ঘটনা কোনওমতেই আন্তঃরাজ্য সম্প্রীতি বৃদ্ধির সহায়ক হতে পারে না। এই দরকষাকষিতে যেসব রাজ্য হেরে যান কিংবা মনে করেন হেরে যাচ্ছেন তারা কেবল যে যেসব রাজ্য তুলনামূলকভাবে জিতেছেন, তাদেরপ্রতি ঈর্ষাপরায়ন হন তাই নয়, তারা কেন্দ্র সম্পর্কেও বিক্ষোভের মনোভাব পোষণ করতে শুরু করেন। ফলে সমগ্র পরিবেশটাই দূষিত হয়ে পড়ে। অর্থ কমিশনের সামনে রাজ্যগুলির আচরণে একই চিত্র প্রতিভাত হয়। সংবিধানের নির্দিষ্ট নিগড় এবং অর্থ কমিশনের সিদ্ধান্ত অনুযায়ী নিরূপিত বিভাজ্য ভান্ডার থেকে রাজ্যগুলো নিজের ভাগে বেশি অংশ পাওয়ার জন্য পরস্পরের মধ্যে কামড়াকামাড় করতে থাকেন। পর পর যেসব অর্থ কমিশন বসেছে আমরা দেখেছি তাদের সামনে কি অশোভনভাবে রাজ্যগুলো নিজেদের দাবি রেখেছেন। শিল্পোন্নত রাজ্যগুলো আয়কর ও পণ্যশুল্ক বেশি আদায় করে দেন এই যুক্তিতে ঐ বিভাজ্য অর্থ ভান্ডার থেকে অপেক্ষাকৃত বেশি অংশ দাবি করেছেন। এইভাবে একটা নিচু মানের কলহকলুষিত পরিবেশ সৃষ্টি হয়েছে। ক্ষতিগ্রস্ত হয়েছে এই মহান দেশের বিভিন্ন রাজ্যের মধ্যে সৌভ্রাত্র্যের মনোভাব, রাজ্যগুলির পারস্পরিক সম্পর্কের যা গ্রন্থিস্বরূপ।

মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, পশ্চিমবঙ্গ সরকার এ বছর এই সর্বনেশে

ফাঁদে পা দেন নি। আমরা সপ্তম অর্থ কমিশনকে জানিয়েছি যে, পশ্চিমবঙ্গ বিভাজ্য অর্থ ভান্ডারের বেশি অংশ এমনভাবে দাবি করতে চায় না যার ফলে মধ্যপ্রদেশ, ওড়িষ্যা, আসাম, ত্রিপুরা, বিহার বা মেঘালয়ের মতো অনুন্নত রাজ্যগুলির ন্যায্য দাবি অস্বীকৃত হয়। গরিব ও বঞ্চিত মানুষ, তারা দেশের যেখানেই থাকুন না কেন, তাদের আমরা আপনজন বলে মনেকরি এবং আমরা রাজস্ব বন্টনের ব্যাপারে কোনও সঙ্কীর্ণ বিভেদমূলক দৃষ্টিভঙ্গি গ্রহণ করব না। আমরা অর্থ কমিশনকে পরিষ্কার জানিয়ে দিয়েছি যে, ঐ বিভাজ্য অর্থভান্ডারকে পুষ্ট করার জন্য সমগ্র জাতীয় রাজস্ব বর্ধিত হারে বিভাজ্য ভান্ডারে হস্তান্তরের উপরই আমরা বিশেষ জোর দিচ্ছি। রাজ্যগুলির মধ্যে কিভাবে সেই ভান্ডার থেকে তা বন্টিত হল সে প্রশ্নটি অপেক্ষাকৃত কম গুরুত্বপূর্ণ।

বর্তমান রাজস্ব ব্যবস্থার মধ্যে কতকগুলি অশুভ রাজনৈতিক আশঙ্কা নিহিত আছে যেগুলির প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ না করলে আমার কর্তব্যচ্যুতি ঘটবে। ভারত সরকারের স্বকীয় ইচ্ছানুযায়ী রাজস্বের যে হস্তান্তর ঘটেছে এবং সেই ক্ষেত্রে কেন্দ্রের দুটি শাখা, অর্থমন্ত্রক ও পরিকল্পনা কমিশনের বিচারই চূড়ান্ত বলে বিবেচিত হয়েছে সে সম্পর্কে কিছুক্ষণ আগে আমি উল্লেখ করেছি। কেন্দ্র থেকে রাজ্যগুলিকে প্রদত্ত মোট সম্পদের ৬০ শতাংশই এভাবে কেন্দ্রীয় সরকারের একেবারে নিজস্ব অভিরুচি অনুযায়ী নিয়ন্ত্রিত হয়। ক্ষমতা দুর্নীতির জনক, আর্থিক ক্ষমতা থেকেও দুর্নীতির সৃষ্টি হয়। রাজস্ব ও আর্থিক ক্ষমতা অত্যধিক কেন্দ্রীভূত হলে মারাত্মক সর্বনাশের আশঙ্কা। আমাদের অতি-সাম্প্রতিক ইতিহাসেই তার প্রমাণ পাবেন মাননীয় সদস্যগণ, সেই পর্বের কথা একবার স্মরণ করুন, ক্ষমতা কেন্দ্রের হাতে কুক্ষিগত, আর্থিক ক্ষমতা, যা থেকে আরও বেশি স্বৈরাচারের ঝোঁক, এবং অতএব সেই আর্থিক ক্ষমতার বিশেষ প্রয়োগ। যেসব রাজ্য সরকার রাজনৈতিক দিক থেকে কেন্দ্রের কথা শুনে চলতে স্বীকৃত, তাদের জন্য অতিরিক্ত অর্থের বরাদ্দ সমস্ত অর্থনৈতিক রীতি-নীতি বিসর্জন দিয়ে।

দ্বিতীয় একটি রীতিও অনুসৃত হয়েছিল অবাধ্য রাজ্যগুলিকে এবং সেখানকার জনগণকে কড়া হাতে দমন করার চেষ্টা। সত্তরের দশকের শুরু থেকে পশ্চিমবঙ্গের ইতিহাস ঐ নীতি প্রয়োগের অনেক ক্ষত বহন করছে। আরক্ষা, গোয়েন্দাগিরি এবং আধা-সামরিক বাহিনী খাতে কেন্দ্রের ব্যয় দ্রুত বাড়ানো হয়েছিল। কেন্দ্রীভূত একনায়কত্বের স্পৃহা এত মদমত্ত হয়ে ওঠে যে, কোনও ধরনের বিরোধকেই আর সহ্য হয় নি, নিপীড়ন ও অত্যাচারের যন্ত্রকে জোরদার ও শাণিত করা হয়েছিল। ফলে উন্নয়নমূলক প্রকল্পগুলি ব্যাহত থেকেছে, অপচয়মূলক উন্নয়নহীন কাজকর্মের খাতে সম্পদের ব্যবহার বেড়েছে।

অবশ্য স্বৈরতান্ত্রিক ঝোঁক যদি তেমন প্রবল হয়, গণতন্ত্র পর্যুদস্ত করার উদ্দেশ্যে ভাবি একনায়ক সবরকম হাতিয়ারই প্রয়োগ করবে। কিন্তু যেহেতু ভয়ঙ্কর একটা অভিজ্ঞতার মধ্য দিয়ে আমরা এসেছি, আমাদের এটা কর্তব্য একটু সতর্ক হওয়া। সংবিধানে কোনও গলদ থাকলে তার সুযোগ ক্ষমতালোলুপ ব্যক্তি হাতে নিতে চাইবে; কেন্দ্রের হাতে পুঞ্জীভূত আর্থিক ক্ষমতার মধ্যে সেরকম আশঙ্কা নিহিত। এই সত্য যদি আমরা মেনে নিই, একটা পথ তাহলে আমাদের বের করতেই হবে।

[11-30 — 11-40 P.M.]

মুদ্রানীতির ক্ষেত্রেও কেন্দ্র-রাজ্য সম্পর্কের ছায়া পড়েছে। দেশের কেন্দ্রীয় ব্যাঙ্ক অর্থাৎ রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া কেন্দ্রীয় সরকারের কর্তৃত্বাধীন এবং কেন্দ্র-নির্দিষ্ট বিধিবিধান দ্বারা নিয়ন্ত্রিত। দেশের মুদ্রাব্যবস্থা এই ব্যাঙ্কেরই কর্তৃত্বের আওতায় পড়ে। স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি উভয় প্রকার ঋণদান ব্যবস্থাও এই ব্যাঙ্ক নিয়ন্ত্রণ ও তত্ত্বাবধান করে। রাষ্ট্রীয় ব্যাঙ্ক ও সরকারি অর্থসংস্থান প্রতিষ্ঠানগুলিও কেন্দ্রীয় সংস্থা; তাদের ক্ষেত্রেও রাজ্য সরকারগুলির কোনও এক্তিয়ার নেই। ফলে অদ্ভুত সব অবস্থার সৃষ্টি হয়। যেমন ধরুন ব্যাঙ্ক থেকে কিছু বাড়তি দাদনের টাকা কিছু কিছু নির্বিবেক ব্যবসায়ী ও ফাটকাবাজদের হাতে এসে পড়ার দরুন জিনিসপত্রের দাম বাড়ে, অথচ রাজ্য সরকারের কিছুই করার নেই। ঋণ সঙ্কোচনই দাম কমাবার একমাত্র বিবেচিত হলেও রাজ্য সরকারগুলি নিজে থেকে বিশেষ কিছুই করতে পারে না। তারা কেবল ব্যাঙ্কগুলির কাজে হস্তক্ষেপ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন-নিবেদন করতে পারে মাত্র। বেকার সমস্যা সমাধানের একটা উপায় হল ব্যাঙ্ক থেকে পর্যাপ্ত ঋণ নিয়ে ক্ষুদ্রশিল্প স্থাপনে যুবকদের উৎসাহিত করা। কিন্তু ঋণের শর্তাবলী নির্ধারিত হয় অন্যত্র সিদ্ধান্তের ভিত্তিতে, সেখানে রাজ্যগুলোর কোনও হাত থাকে না। সম্প্রতি আমরা দেখেছি এমন অনেক ব্যক্তি আছেন যাদের আর্থিক সামর্থ সামান্য কিন্তু যাদের কল্পনাশক্তি ও দক্ষতা আছে, টাকা খাটালে তারা ভালোই ফল দেখাতে পারবেন। কিন্তু কোনও কোনও জাতীয়কৃত ব্যাঙ্ক ঋণ প্রদানের আগে জামিন বা গ্যারান্টি দেওয়ার জন্য পীড়াপীড়ি করায় এইসব ব্যক্তি ব্যর্থ হয়েছেন। ক্রেডিট গ্যারান্টি কর্পোরেশন অফ ইন্ডিয়া স্থাপিত হওয়ার পর দরিদ্রতর মানুষরা ঋণের জন্য গ্যারান্টি দেওয়ার দায় থেকে অব্যাহতি পাবেন বলে আশা করা গিয়েছিল। কিন্তু সেরকমটা হয়নি। অথচ বর্তমান সাংবিধানিক ব্যবস্থায় রাজ্যগুলির পক্ষে এইরকম অবিচার নীরবে সহ্য করা ছাড়া আর কোনও উপায় নেই।

রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির ক্ষেত্রেই নয়, শিল্প পুনর্গঠন কর্পোরেশন সহ অন্যান্য সরকারি অর্থসংস্থানকারি প্রতিষ্ঠানসমূহের কার্যকলাপও সাধারণভাবে পর্যালোচনা করার অত্যধিক প্রয়োজন দেখা দিয়েছে এইসব প্রতিষ্ঠান কতগুলি নির্দিষ্ট লক্ষ নিয়ে গঠন করা হয়েছিল। যেমন, শিল্প অর্থসংস্থান কর্পোরেশন ও শিল্পোন্নয়ন ব্যাঙ্ককে বলা হয়েছে ভিন্ন ভিন্ন শিল্প যেমন, বস্ত্রশিল্প, পাটশিল্প প্রভৃতির প্রসার ও নবায়নে অংশগ্রহণ করতে। শিল্প পুনর্গঠন কর্পোরেশনকে বলা হয়েছে রুগ্ন ও বন্ধ শিল্প ইউনিটগুলির পুনর্গঠনের দায়িত্ব নিতে। হালে কিছু-কিছু ব্যাপার ঘটেছে যাতে আমি উদ্বেগ বোধ না করে পারি না। একটি অর্থসংস্থানকারি রাষ্ট্রীয় প্রতিষ্ঠান নয়তো একটি রাষ্ট্রীয়কৃত ব্যাঙ্ক হয়তো কোনও শিল্পসংস্থার কি করে পুনরুজ্জীবন কিংবা সম্প্রসারণ করা যেতে পারে তা নিয়ে কারিগরি তথা অর্থনৈতিক রিপোর্ট তৈরি করেছেন। কিন্তু প্রয়োজনীয় অর্থ সরবরাহের আগে অর্থসংস্থান প্রতিষ্ঠান ও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি যে রাজ্যে শিল্পসংস্থাটি অবস্থিত তার সরকারের কাছ থেকে অন্যান্য সুবিধা ছাড়াও পৃথক গ্যারান্টি চেয়েছেন। ক্ষেত্রবিশেষে কোনও শিল্পসংস্থা সম্প্রসারণ, নবরূপায়ণ বা আধুনিকীকরণের যোগ্য অথবা যোগ্য নাও হতে পারে। যদি সত্যিইতার সম্প্রসারণ বা নবরূপায়ণের প্রয়োজন থাকে তা হলে কারিগরি-তথা-অর্থনৈতিক পরামর্শদাতারা যে আর্থিক ও কারিগরি পরিকল্পনা রচনা করে দেবেন তা থেকেই পর্যাপ্ত নির্দেশ পাওয়া যাবে। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এবং যেসব অর্থসংস্থান

প্রতিষ্ঠান সরকারি অর্থে স্থাপিত এই অর্থকারি ও উন্নয়নমূলক কর্মোদ্যোগের ঝুঁকি নেওয়া তাদের প্রাথমিক কর্তব্য। এই পরিস্থিতিতে এইসব প্রতিষ্ঠানের পক্ষে রাজ্য সরকারগুলির কাছ থেকে পৃথক গ্যারান্টি চাওয়া কিছুটা অসঙ্গতিপূর্ণ। এমন ঘটনাও আছে যে, সংস্থাটি শিল্পপুনর্গঠন কর্পোরেশন কর্তৃক পরিচালিত ও নিয়ন্ত্রিত এবং তার পরিচালকমন্ডলি হয় এই কর্পোরেশন কর্তৃক অথবা সরাসরি ভারত সরকার কর্তৃক গঠিত। রাজ্য সরকারের কাছ থেকে তাহলেও গ্যারান্টি চাওয়া হয়েছে। রাজ্য সরকারের কাছ থেকে এইভাবে গ্যারান্টি চাওয়া জাতীয় ঐক্যের পরিপন্থী বলে আমার মনে হয়। একবার এই প্রকার গ্যারান্টি দেওয়ার প্রথা চালু হলে বুঝতে হবে যে, যে শিল্পসংস্থা যে রাজ্যের অন্তর্ভুক্ত, তার দায়ভার বহন করবে সেই রাজ্যের সরকার, কেন্দ্রীয় সরকার বা জাতীয় অর্থসংস্থান প্রতিষ্ঠানগুলি নয়। যদি তাই হয়, তা হলে রাজ্য সরকারগুলির নিশ্চয়ই এটা দাবি করবার অধিকার থাকবে যে, এখন থেকে শিল্পনিয়ন্ত্রণে তাদের ক্ষমতা সম্প্রসারিত হবে, এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক তথা রাষ্ট্রয়ত্ত অর্থসংস্থানকারি প্রতিষ্ঠানগুলো একটু-আধটু তাদের কথাও শুনবে।

আমরা বন্ধ ও রুগ্ন শিল্প সংস্থাগুলির পুনরুজ্জবীন ও পরিচালন সম্পর্কিত বেশ কয়েকটি জটিল সমস্যা উত্তরাধিকারসূত্রে পেয়েছি। এ বিষয়ে আমাদের দৃষ্টিভঙ্গি শিল্পনীতি সম্পর্কে আমাদের সাম্প্রতিক প্রস্তাবে পরিষ্কারভাবে প্রকটিত হয়েছে। বাছবিচার না করে সব বন্ধ সংস্থাগুলিকে অবশ্যই খোলা যায় না। যে সংস্থাগুলির উৎপন্ন দ্রব্যের সুনিশ্চিত বাজার আছে সেগুলিই প্রধানত বিবেচনার যোগ্য। কিন্তু তা হলেও কতকগুলি বিশেষ অসুবিধার আমাদের সম্মুখীন হতে হচ্ছে। যদি কোনও শিল্পসংস্থা জনস্বার্থের পরিপন্থী পদ্ধতিতে চালিত হচ্ছে এরকম স্পষ্ট প্রমাণ থাকেও, এ-বিষয়ে কোনও ব্যবস্থা নেওয়ার অধিকার বর্তমান আইন অনুসারে রাজ্য সরকারের নেই। এটা ঠিক যে রাজ্য সরকার কেন্দ্রকে তদন্তের জন্য ব্যবস্থা নিতে অনুরোধ করতে পারে। কিন্তু ১৯৫১ সালের শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইনে যে পদ্ধতির কথা বলা আছে এবং যেসব রীতিনীতি এক্ষেত্রে পালন করা বিধেয় সেগুলির অনুসরণে কালক্ষেপ হয় এবং এধরনের তদন্তের উদ্দেশ্যকে ব্যর্থ করে দেয়। কাজেই রাজ্যের হাতে এমন বিধিবদ্ধ ক্ষমতা প্রয়োজন যাতে এ ধরনের তদন্ত রাজ্য সরকারই করতে পারে এবং প্রয়োজন হলে সংস্থাগুলির পরিচালনভার গ্রহণ করতে পারে।

কেন্দ্র-রাজ্য আর্থিক সমস্যার অন্তর্ভুক্ত অন্য কতকগুলি বিষয়ের উল্লেখ করতে পারি যেগুলি শুধুমাত্র শিল্পের নিয়ন্ত্রণের সঙ্গে সংশ্লিষ্ট নয়, অর্থনৈতিক বিকাশের সঙ্গেও যুক্ত। কেন্দ্র প্রতি বছর রপ্তানি বৃদ্ধির জন্য বেশ কিছু টাকা ভরতুকি হিসাবে ব্যয় করে থাকেন, কারণ অন্যথা আমাদের অনেক পণ্যই বিশ্বের বাজারে প্রতিযোগিতায় পেরে ওঠে না। রপ্তানির ফলে মূল্যমান বাড়ার প্রবণতা দেখা দেয়। কারণ, যাই রপ্তানি হোক না আর দেশের অভ্যন্তরীণ ভোগের জন্য পাওয়া যাবে না, সেই অনুপাতে দেশে পণ্যের যোগান কমে যাবে। রপ্তানির জন্য আরও অন্তত দুইভাবে মূল্যবৃদ্ধি ঘটতে পারে। রপ্তানিতে ভরতুকি দানের জন্য যদি কেন্দ্র ঘাটতি অর্থসংস্থানের ব্যবস্থা করেন তা হলে অভ্যন্তরীণ অর্থ সরবরাহ বেড়ে যায়, যার দরুণ দ্রব্যমূল্য আরও বৃদ্ধি পায়। রপ্তানির ফলে যে বিদেশি মুদ্রা অর্জিত হয় রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়াকে রপ্তানিকারকদের দেশিয় মুদ্রায় তার সমপরিমাণ টাকা হিসাব করে দিতে হয়; ফলে মুদ্রা সরবরাহ আবার বাড়ে। ভরতুকি দিয়ে রপ্তানির, এই ধরনের ভরতুকির পরিমাণ নির্ধারণ

এবং তারজন্য ঘাটতি অর্থসংস্থানের পরিমাণ নিরূপণ প্রভৃতি প্রত্যেকটি বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করে থাকেন কেন্দ্রীয় সরকার—রাজ্য সরকারগুলির এসব ব্যাপারে কোনও কথাই চলে না। রপ্তানি থেকে অর্জিত বিদেশি মুদ্রা ব্যবহারের ক্ষেত্রেও রাজ্য সরকারগুলির মতামত গ্রাহ্য নয়। এই ব্যবস্থাগুলি একই হিসাবে দৃষ্টিকটু, কারণ ঘাটতি অর্থসংস্থান এবং বর্ধিত অর্থ সরবরাহের দরুন ব্যাপক মূল্যবৃদ্ধির ফল কেন্দ্রীয় সরকারের চেয়ে রাজ্য সরকারগুলিকেই বেশি ভোগ করতে হয়।

এখানে বৈদেশিক অর্থসংস্থানকারি প্রতিষ্ঠানগুলির সঙ্গে সম্পর্কের প্রশ্নও তোলা যেতে পারে। কেন্দ্রীয় সরকার ইন্টারন্যাশনাল ডেভেলপমেন্ট অ্যাসোসিয়েশন থেকে সহজ শর্তে ঋণ পান। উইক অ্যাসোসিয়েশন বিশ্ব ব্যাঙ্কের একটি শাখা সংস্থা। এই ঋণ বাবদ ভারত সরকারকে অনধিক ১ শতাংশ হারে কিংবা তারও কম হারে নামমাত্র বার্ষিক সুদ দিতে হয়। অথচ উক্ত অ্যাসোসিয়েশন থেকে পাওয়া ঋণের টাকা যখন রাজ্য সরকারগুলির মধ্যে বন্টন করা হয় তখন কিন্তু ভারত সরকার তাদের কাছ থেকে সেই টাকার উপর ৯ শতাংশের মতো সুদ আদায় করেন। অতএব, এই ঋণের সুযোগ নিয়ে ভারত সরকার নিজস্ব রাজস্ব বাড়াচ্ছেন রাজ্য সরকারগুলির ঘাড় ভেঙে। এখানে আর একটি প্রাসঙ্গিক বিষয় আমি উল্লেখ করতে চাই। কেন্দ্রীয় সরকার সম্প্রতি একটি নীতি ঘোষণা করেছেন। এই নীতিতে বলা হয়েছে যে কোনও রাজ্য সরকার যদি বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ঋণ গ্রহণ করেন কেন্দ্রীয় সরকার উক্ত রাজ্য সরকারকে ঐ ব্যাঙ্ক ঋণের সম্পূর্ণ পরিমাণ টাকাটাই অতিরিক্ত সম্পদ হিসাবে ধার দেবেন; উক্ত রাজ্যকে পরিকল্পনা-সহায়তা বাবদ যে টাকা দেওয়ার ব্যবস্থা হয়েছে, তার অধিকন্তু এ টাকাটা দেওয়া হবে। কোন একটি বিশেষ বৈদেশিক সূত্র থেকে ঋণ গ্রহণ করতে চাইলে তবেই সেই রাজ্য অতিরিক্ত পরিকল্পনা-সহায়তা পাবার অধিকারি হবে—এই ব্যবস্থা মনে হয় কোনওমতেই বাঞ্ছনীয় নয়।

এইসব প্রসঙ্গ উত্থাপনের অভিপ্রায় কিন্তু মোটেই এই নয় যে আমরা কেন্দ্রের সঙ্গে প্রতিদ্বন্দ্বী সম্পর্ক গড়ে তোলার পক্ষে। বরং ঠিক তার বিপরীত। রাজ্য সরকারগুলির উপর যদি আস্থা স্থাপন করা হয় এবং তাদের উপর কোনও সিদ্ধান্ত জোর করে চাপিয়ে দেওয়া না হয় তা হলেই অধিকাংশ কেন্দ্র-রাজ্য সমস্যার সুচারু সমাধান সম্ভব। এটা সত্যিই দুঃখের বিষয় যে সাম্প্রতিক বছরগুলিতে দেশে কেন্দ্র ও রাজ্যের পারস্পরিক অর্থনৈতিক সমন্বয়ের নীতিকে জলাঞ্জলি দেওয়া হয়। এর দুটো কারণ ছিল। প্রথম, এক স্বৈরতান্ত্রিক ঝোঁক কেন্দ্রকে আচ্ছন্ন করে রেখেছিল এবং যার ফলস্বরূপ রাজ্যগুলির ভূমিকা হয়েছিল নির্বিবাদ অনুসরণের। দ্বিতীয়ত, অর্থনৈতিক সমন্বয়ের ক্ষেত্রে জাতীয় উন্নয়ন পরিষদের দায়িত্বশীল ভূমিকার ক্রমাবনতি। বহু মাস এই পরিষদের কোনও বৈঠকই হয়নি। পরিষদের জায়গায় পরিকল্পনা কমিশনকে দিয়ে কাজ করানোর ক্ষীণ প্রচেষ্টা পুরনো সমস্যাগুলির কোনও সুরাহা তো করতে পারেই নি বরং নতুন কিছু প্রশ্নের উদ্ভব ঘটিয়েছে।

[11-40 — 11-50 P.M.]

কেন্দ্র কয়েকটি ব্যাপারে সম্প্রতি কিছু কিছু একতরফা সিদ্ধান্তের কথা ঘোষণা করেছেন। যেমন, পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে চতুর্থ বছরে পরিকল্পনার মেয়াদ শেষ করে দিয়ে 'প্রবহমান

পরিকল্পনা'-র পদ্ধতি প্রবর্তন করা। আমাদের বিবেচনায়, এইরকম সিদ্ধান্ত চূড়ান্তভাবে নেওয়ার আগে রাজ্য সরকারগুলিই সঙ্গে আলোচনা বাঞ্ছনীয়। মার্চের ১৮ ও ১৯ তারিখে জাতিয় উন্নয়ন পরিষদের বৈঠক ডাকা হয়েছে। এই বৈঠকে কেন্দ্র পূর্বঘোষিত সিদ্ধান্তের ব্যাপারে স্বীকৃতি চাইবেন এবং বর্তমান নির্মীয়মান ষষ্ঠ পরিকল্পনার জন্যও রাজ্য সরকারগুলির অনুমোদন চাইবেন বলে প্রকাশ। এতদিন অপেক্ষা করার পর পরিষদের একটি দু-দিনের বৈঠকে হঠাৎ তাড়াহুড়ো করে ষষ্ঠ পরিকল্পনার প্রকৃতি ও আয়তন সম্পর্কে সিদ্ধান্ত নেওয়া হবে তার কারণ বুঝে ওঠা কঠিন। পরিকল্পনা কমিশন ও কেন্দ্রীয় সরকারের প্রস্তাবসমূহ খুঁটিয়ে পরীক্ষা করে দেখার জন্য রাজ্যগুলিকে পর্যাপ্ত সময় দেওয়া হবে এটা আমাদের আশা।

আমাদের এটা বিনীত নিবেদন যে গত কয়েক বছরের ঘটনাধারার পরিমাণ ভারতের রাজনৈতিক মানচিত্রে মৌলিক পরিবর্তন ঘটেছে। এই পরিবর্তনের প্রতিফলন ব্যবহারিক ক্ষেত্রে না হলে সেটাই প্রকৃতি বিরোধী হবে রাজস্ব ও অর্থ সংক্রান্ত ক্ষমতা কেন্দ্র ও রাজ্যের মধ্যে যুক্তিসঙ্গতভাবে বন্টিত হওয়া উচিত এবং অর্থনৈতিক পরিকল্পনা ও সমন্বয় সার্থক করতে হলে রাজ্যগুলির বক্তব্য ভালভাবে শোনা উচিত।

রাজ্যের হাতে অধিকতর রাজস্ব ও অর্থনৈতিক ক্ষমতা সঞ্চালিত হলে কেন্দ্র দুর্বল হবে এটা মস্ত কুসংস্কার। বরঞ্চ এ রকমটা হলে কেন্দ্র অর্থনৈতিক ও রাজনৈতিক দিক দিয়ে আরও শক্তিশালি হবে। যদি রাজ্যগুলিতে সম্পদের অধিকতর বন্টনের মাধ্যমে সার্বিকভাবে অর্থনৈতিক বিকাশের গতিকে ত্বরান্বিত করা যায়, আয়ের বৈষম্য কমানো যায় এবং বিভিন্ন গোষ্ঠী ও অঞ্চলের পারস্পরিক দূরত্বকে সঙ্কুচিত করে আনা যায় তাহলে সমগ্র দেশ আরও সমৃদ্ধ হবে। কোনও জাতির আন্তর্জাতিক মান অর্থনৈতিক শক্তির মৌল বুনিয়াদের উপরই হয়। যে ব্যবস্থা এই শক্তিবৃদ্ধি ঘটাতে সাহায্য করে তাকে কখনই দেশের কেন্দ্রীয় ক্ষমতার দুর্বলতা সাধনের কারণ বলে বর্ণনা করা যায় না।

আমরা আশাকরি যে কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিষয়গুলি পারস্পরিক শ্রদ্ধা ও সহনশীলতার পরিবেশে আলোচনা করা হবে। আমাদের এ বিশ্বাস আছে যে এ দেশের মহান জনগণের পরস্পরের বক্তব্য সহানুভূতির সঙ্গে বিবেচনা করার যে ঐতিহ্য আছে তাতে সন্তোষজনকভাবে পারস্পরিক সম্পর্কের এক নতুন কাঠামো রচিত হতে পারে। এটা হয়ত এই মুহূর্তে ঘটবে না, তবে যদি উপযুক্ত মানসিকতা নিয়ে এগোনো যায়, কোনও সর্বগ্রাহ্য সমাধানের সূত্র অচিরেই হয়তো খুঁজে পাওয়া যাবে।

(৩)

যতদিন তা না হচ্ছে, রাজ্য সরকারগুলিকে অবশ্যই ততদিন তাদের সীমিত সাধ্যের মধ্যে কাজ করতে হবে। আমরা এই মনোভাব নিয়েই আপাতত রাজ্যের প্রশাসকের দায়িত্ব পালন করছি। আমাদের হাতে যে সীমিত অর্থভান্ডার আছে তা সমাজের খেটে-খাওয়া মানুষের সর্বাধিক উপকারের জন্য ব্যবহার করব; উপস্থিত এটাই আমাদের লক্ষ্য।

পশ্চিমবঙ্গের জনগণের সামনে এখন সবচেয়ে বড় সমস্যা হল শহর ও গ্রামের অর্থনৈতিক নিশ্চলতা এবং তজ্জনিত বেকারি ও অর্ধবেকারি। গত কয়েক মাস ধরে আমরা এই চেষ্টাই চালিয়েছি যাতে জনগণের উপর চাপানো কষ্টের বোঝা অন্তত কিছুটা হালকা করা যায়।

আমাদের সীমিত ক্ষমতার মধ্যে গ্রামাঞ্চলে এ ধরনের ব্যবস্থা গ্রহণ করতে চেয়েছি যাতে ভূমিসংস্কারের পরিবর্তন হয়, ক্ষেতমজুরদের অতিরিক্ত কাজের ব্যবস্থা হয়, অধিকতর সেচব্যবস্থা সহ অন্যান্য সুযোগসুবিধার সৃষ্টিতে উৎপাদন ও উৎপাদিকা শক্তি বৃদ্ধি পায়। কৃষিক্ষেত্রের বাইরে আমাদের প্রয়াসের লক্ষ শিল্পে প্রাণচাঞ্চল্য আনা; সেইজন্য বাছাই করা বন্ধ সংস্থা আবার খোলা, সরকারি শিল্পোদ্যোগের সংস্কার এবং সরকারি ও বেসরকারি তদারকিতে নতুন শিল্পোদ্যমের দিকে আমরা নজর দিচ্ছি। আমাদের কর্মসংস্থান নীতিতে সকল শ্রেণীর লোকের প্রতি সুবিচার রক্ষিত হয়েছে, এবং আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে ক্রমশ বেশি মাত্রায় টাকা খাটানোর চেষ্টা চলছে যাতে শিল্প, বাণিজ্য এবং কৃষি ক্ষেত্রে নতুন কর্মসংস্থানের সুযোগ ঘটে।

রাজ্যের শিল্পনীতি নিয়ে আমাদের বিবৃতি মাননীয় সদস্যদের মধ্যে প্রচারিত হয়েছে। এই বিবৃতিতে শিল্পবিকাশের উদ্দেশ্যে ছোট ও মাঝারি প্রতিষ্ঠানের উপর নির্ভর করার সংকল্প প্রকাশ পেয়েছে। বৃহৎ শিল্পসংস্থা ও বহুজাতিক কর্পোরেশনগুলি এতদিন পর্যন্ত পশ্চিমবঙ্গের শিল্পোৎপাদনের ক্ষেত্রে প্রধান ভূমিকা পালন করেছিল। এদের শোষণমূলক ভূমিকার কথা ছেড়ে দিলেও, আধুনিকীকরণ ও সম্প্রসারণের ব্যাপারেও ওই সব সংস্থাসমূহের উপর আর নির্ভর করা চলে না। স্বাধীনতা লাভের পর এই ত্রিশ বছর ধরে এদের হাবভাব দেখা গেছে অত্যন্ত আত্মকেন্দ্রিক এবং শ্রেণীদৃষ্টিভঙ্গিসম্পন্ন। মূলধনী সম্পদ রক্ষা করতে ব্যর্থ হয়ে এরাই শিল্পের সঙ্কটকে আরও ঘনিভূত করেছে। এদের দিয়ে ভবিষ্যতেও পশ্চিমবঙ্গের শ্রমজীবি মানুষের স্বার্থরক্ষা সম্ভব হবে না। অবশ্য ঠিক যে, কেন্দ্রীয় সরকার যতদিন না এইসব সংস্থাগুলিকে কঠোরভাবে দমন করার নীতি গ্রহণ করছেন ততদিন এদের অবস্থানকে বাস্তব ঘটনা হিসেবে আমাদের মানতে হবে। আমাদের শিল্পনীতি প্রস্তাবে আমরা বলেছি, এইসব একচেটিয়া সংস্থা ও বহুজাতিক কর্পোরেশনগুলি তাদের শোষণের ফল অন্যত্র সরিয়ে নিয়ে যাবে এটা আমরা চাই না; আমরা চাইব যেন এই মুনাফার অর্থ তারা এই রাজ্যেই পুনর্বিনিয়োগ করা হোক এবং সেটা করতে হবে আমাদের মনোনীত শিল্প-উপদেষ্টা পরিষদ কর্তৃক নির্ধারিত পথেই।

মাঝারি ও ক্ষুদ্রায়তন শিল্পকে অগ্রাধিকারদানের ব্যাপারে আমাদের একটি সুস্পষ্ট যুক্তি আছে। মূলধনী সম্পদের অপ্রতুলতা ও বেকারত্বের বিরাট বোঝার দরুন এমন একটি প্রযুক্তি বাছা প্রয়োজন যা হবে শ্রমনিবিড় এবং যেখানে নির্দিষ্ট উৎপাদনের জন্য কম মূলধনী বিনিয়োগের দরকার। আমরা অবশ্য বাস্তব অসুবিধাগুলিকে উপেক্ষা করছি না। ক্ষুদ্র ও মাঝারি শিল্পের প্রধান সমস্যা অর্থ, উৎপাদন চাহিদা ও মাননিয়ন্ত্রণ সম্পর্কিত। এসব সমস্যা সমাধানের জন্য সযত্ন পরিকল্পনার প্রয়োজন এবং ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানসমূহের সঙ্গে সংযোগ স্থাপন করা দরকার। যে আট মাস আমরা সরকারে রয়েছি সেই সময়কালে প্রত্যেকটি ব্যাপারেই পচন্ড অগ্রগতি ঘটেছে এমন নয়। তবে গতি ত্বরান্বিত হয়েছে। কর্মসূচিগুলির সঙ্গে ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠানসমূহকে অধিকতর যুক্ত করা হয়েছে এবং শিল্পোদ্যোগমূলক কাজকর্ম ও স্বনিয়োগের পরিকল্পনাগুলিকে সম্প্রসারিত করা হচ্ছে। এসব ব্যাপারে সংগঠনের সমস্যা খুবই জটিল। গত বাজেট বক্তৃতায় আমি বলেছিলাম যে, রাজ্য সরকারের ক্রয়নীতিতে ছোট ও মাঝারি সরবরাহকারিরাই যতদূর সম্ভব অগ্রাধিকার পাবেন। অযথা যা করতে চেয়েছি ইতিমধ্যেই তা করে ফেলেছি এমন দাবি আমরা করতে পারি না। মাননীয় সদস্যগণ এটা

মানবেন, প্রশাসন যন্ত্র সবসময় দ্রুত কাজ করে না, তা ছাড়া কিছুটা বিশ্লেষণের দরকার পড়ে, দেখতে হয় যাতে ক্ষুদ্রায়তন শিল্পকে উৎসাহ দিতে গিয়ে আমরা এলোমেলো খরচ বা অযোগ্যতাকে প্রশ্রয় দিয়ে না ফেলি।

রাজ্য সরকারের লক্ষ্যসমূহ অর্জনে শিল্প-নীতি-প্রস্তাবে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির উপর যথেষ্ট গুরুত্ব আরোপ করা হয়েছে। সরকারি উদ্যোগগুলিকে সুদক্ষ সংস্থায় রূপান্তরিত করার উপর আমাদের শিল্পক্ষেত্রে সাফল্য অনেকখানি নির্ভর করবে। এই মুহূর্তে অবস্থা আদৌ অনুকূল নয়। হালে সরকারি উদ্যোগের সংখ্যা বহুগুণ বেড়ে গিয়েছে, মুখ্য উদ্দেশ্য স্পষ্টতই রাষ্ট্রীয় আর্থিক প্রতিষ্ঠানসমূহ থেকে তহবিল সংগ্রহ। এই উদ্যোগগুলি যেভাবে কাজ করছে তার ফলে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি ও আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে সবসময় অর্থ সংস্থান পাওয়া যায়না। অবস্থা এমন দাঁড়িয়েছে যে এইসব উদ্যোগগুলিকে আরও বেশি করে বাজেট বরাদ্দের উপর নির্ভর করতে হয়েছে, বরাদ্দের টাকা ক্রমাগতই আর্থিক লোকসান মেটাতে ব্যবহার করা হয়েছে। এই উদ্যোগগুলির কাজকর্ম আরও সুসমঞ্জসভাবে রূপায়িত করা অবশ্য প্রয়োজন। বর্তমানে ৫০টির মতো সরকারি কর্পোরেশন রয়েছে। এতগুলি সংস্থার আদৌ প্রয়োজন আছে কিনা সেই প্রশ্ন তোলাটা খুবই ন্যায্য। ওই উদ্যোগগুলির বেশ কয়েকটিতেই কাজকর্মের কোনও লক্ষ্যণ এ পর্যন্ত দেখা যায়নি, অন্যান্য অনেকগুলি উদ্যোগকে বিভাগীয় সংস্থা ছাড়া কিছু বলা যায় না এবং যে সমস্ত সংস্থাগুলি সম্ভাবনাপূর্ণ, তাদের ক্ষেত্রেও পরিচালন ও কাজকর্মের পদ্ধতির সংস্কার একান্তই প্রয়োজন। স্বার্থসংশ্লিষ্ট মহলের পছন্দ না হলেও এসব ক্ষেত্রে আমরা মস্ত পরিবর্তন আনতে চাই। এ রাজ্যের সরকারি উদ্যোগগুলি এতদিন পর্যন্ত বে-সরকারি সংস্থাগুলিকে অনুদান পৌঁছানোর মাধ্যম হিসাবে কাজ করে এসেছে। বে-সরকারি সংস্থাগুলি সরকারি উদ্যোগগুলিকে নিজেদের স্বার্থে ব্যবহার করেছে আবার সেই সঙ্গে অযোগ্যতার দোহাই পেড়ে নস্যাৎ করেছে। এ-সমস্ত কিছু পাল্টাতে হবে। যৌথ উদ্যোগের ক্ষেত্রেও অনুরূপ সমস্যা। সরকারি অর্থের সাহায্যে কোনও কোনও বে-সরকারি সংস্থার কাজকর্মকে সম্প্রসারিত করার উপায় হিসাবে এতদিন কাজ করেছে যৌথ ক্ষেত্র। সরকার যৌথ ক্ষেত্রের টাকা জুগিয়েছে অথচ পরিচালন ও নিয়ন্ত্রণ থেকেছে অন্যদের হাতে। এ ক্ষেত্রেও আমূল পরিবর্তন প্রয়োজন।

[11-50 — 12-00 Noon.]

এই রাজ্যের বিপুল নাগরিক বেকার সমস্যার সমাধান রাতারাতি করা যাবে না। সামগ্রিকভাবে অর্থনীতি যে অসুখে ভুগছে এই ব্যাধি তারই প্রতিফলন। বিশেষ ঐতিহাসিক কারণে বেকার সমস্যা পশ্চিমবঙ্গে সবচেয়ে তীব্র আকার ধারণ করেছে। এই রাজ্যের কর্মসংস্থান কেন্দ্রগুলির চালু রেজিস্টারে প্রায় ১৩ লক্ষ কর্মপ্রার্থির নাম বর্তমানে নিবন্ধভুক্ত রয়েছে। আমরা এটা সুনিশ্চিত করতে চাই, এই সঙ্কটাকীর্ণ সময়ে যে কটি বাড়তি কর্মের সংস্থানই হোক না কেন, তার সুযোগ যেন সবাই সমানভাবে পান। সরকারি ক্ষেত্রে আমাদের কর্মনিয়োগ নীতিতে এই ইচ্ছার প্রতিফলন ঘটেছে, অধিকাংশ নিয়োগই কর্মসংস্থানকেন্দ্র প্রেরিত তালিকা থেকে হবে। যেসব ক্ষেত্রে ঈষৎ ব্যতিক্রম হবে সেগুলিও সতর্কতার সঙ্গে নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। বেসরকারি মালিকরা যাতে অনুরূপ নীতি গ্রহণ করেন সে ব্যাপারে আমরা চেষ্টা করছি। আমরা আশা করি, দূরদৃষ্টির পরিচয় দিয়ে তারা এতে রাজি হবেন।

আমরা সমস্যাটি নিয়ে আলোচনা অথচ এখানেই ছেড়ে দিতে পারি না। একথা সত্য, ভারতীয় অর্থনীতির মৌলিক কাঠামোতে পরিবর্তন না হওয়া পর্যন্ত, বেকার সমস্যার স্থায়ী সমাধান সম্ভব নয়। একথাও সমান সত্য, ব্যাপকভবে এই সমস্যার সুরাহা করার ক্ষমতা বর্তমানে সরকারের নেই। কিন্তু সেই সঙ্গে এটাও মনে রাখতে হয় যে আমাদের দেশের গণতান্ত্রিক আন্দোলনের অন্যতম প্রধান দাবি কেন্দ্রীয় সরকারের উদ্যোগে ব্যাপকভাবে বেকার ভাতার প্রবর্তন করা; এরকম একটা ব্যবস্থা হওয়া একান্ত উচিত। হওয়া উচিত যারা নিজেদের ত্রুটির জন্য নয়, সামাজিক ও আর্থিক কাঠামোগত ত্রুটির জন্য জীবিকার্জনের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন সেই লক্ষ লক্ষ হতভাগ্যদের কথা ভেবে। এটা স্পষ্ট যে, কোনও রাজ্য সরকারের নিজ উদ্যোগে এই দায়িত্বের বোঝা কাঁধে নেওয়ার সামর্থ নেই। তৎসত্ত্বেও, বামফ্রন্টের নির্বাচনী ইস্তাহারে প্রদত্ত অন্যতম অঙ্গীকার অনুযায়ী আসন্ন আর্থিক বছর থেকে আমরা বেকার ভাতার একটি সীমিত পরিকল্পনা প্রবর্তনের সিদ্ধান্ত নিয়েছি। প্রথম বছরে ১৫০,০০০ জন এই পরিকল্পের অন্তর্ভুক্ত হবেন। যাদের নাম কর্মসংস্থান কেন্দ্রগুলির চালু রেজিস্টারে একটানা পাঁচ বৎসরাধিক আছে, যাদের পারিবারিক আয় মাসিক ৫০০ টাকার কম, তাদের অমরা সরকারি তহবিল থেকে প্রতি মাসে ৫০ টাকা করে দেওয়ার প্রস্তাব রাখছি। এই ভাতা তারা পাবেন যতদিন কোনও কাজ না পাচ্ছেন ততদিন পর্যন্ত, তবে তিন বছরের বেশি নয়। কোনও অনুমোদিত সমাজকল্যাণ প্রকল্পে সপ্তাহে দুই দিন তাদের অংশ গ্রহণ করতে হবে, যথা প্রাথমিক শিক্ষা, সামাজিক স্বাস্থ্য ও বস্তি-উন্নয়ন। বেকার সাহায্য কর্মসূচির জন্য ১৯৭৮-৭৯ সালের বাজেটে ৯ কোটি টাকা নির্দিষ্ট রাখা হচ্ছে। এই বছরে রাজ্য সরকারের রাজস্বের যদি উন্নতি ঘটে, তবে আরও বেশি লোককে এই প্রকল্পের আওতাভুক্ত করতে পারব। ১৯৭৯-৮০ সালে প্রকল্পটি আরও বহু প্রসারিত করা আমাদের অভিপ্রায়।

প্রকল্পটি বিশদ বিবরণ আলাদাভাবে ঘোষণা করা হবে। আমি এটা পরিষ্কারভাবে বলতে চাই, বেকার সাহায্য কাজের বিকল্প নয়, আমরা তাকিয়ে আছি সেই দিনের দিকে যেদিন এক পুনর্গঠিত ভারত তার সকল নাগরিকের জন্য কর্মসংস্থান ও আয়ের ব্যবস্থা করতে সমর্থ হবে। কিন্তু রাজ্যের যুব ও গণতান্ত্রিক আন্দোলনগুলির একটি দীর্ঘস্থায়ী দাবি ছিল কর্তৃপক্ষকে তাদের বেকার সাহায্য লাভের অধিকার মেনে নিতে হবে; এ বছরের বাজেটে এ ধরনের একটি প্রকল্প শুরু করতে পেরে তাই গভির তৃপ্তি বোধ করছি।

গ্রামাঞ্চলে আমরা আয় তথা কর্মনিয়োগ সৃষ্টির জন্য কি করতে চাই সে সম্পর্কে আমার বিগত বাজেট বক্তৃতায় কিছুটা আভাস দিয়েছিলাম। গ্রামীণ সমস্যার মূল ভূমিবন্টনের বৈষম্যমূলক ব্যবস্থার মধ্যে নিহিত। আমুল ভূমিসংস্কারের জন্য আমাদের প্রচেষ্টা যতক্ষণ পর্যন্ত সম্পূর্ণ ফলপ্রসু না হচ্ছে ততক্ষণ পর্যন্ত শ্রমজীবি কৃষকদের গভির অর্থনৈতিক অনিশ্চয়তার মধ্যে থাকতে হবে। ভূমিসংস্কারকে সফল করতে হল প্রশাসনিক ও আইনগত প্রচেষ্টাদির সঙ্গে লাগাতার গণআন্দোলনের সমন্বয়সাধন করা চাই, কৃষকশ্রেণীর দুর্বলতর অংশের চেতনাকে উন্নীত করার মধ্য দিয়ে এই গণ আন্দোলনের শক্তি বৃদ্ধি করতে হবে। এসব কাজের গতি যতদিন না তুঙ্গে উঠছে ততদিন গ্রামের গরিবদের জন্য অতিরিক্ত কাজ ও উপার্জনের কিছু সুযোগ অবশ্যই করে দিতে হবে। চলতি বছরে এ-ব্যাপারে কাজ ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। সেপ্টেম্বর থেকে ডিসেম্বর পর্যন্ত কৃষিকর্মে মন্দার মাসগুলিতে ত্রাণের জন্য খাদ্য কর্মসূচি

অনুযায়ী হাজার হাজার ভূমিহীন শ্রমিক সংস্কার ও মেরামতির কাজ করে খাদ্য ও কিছু নগদ পয়সা এ-বছর পেয়েছেন তা আমি আগেই উল্লেখ করেছি। মাননীয় সদস্যগণ জানেন যে, গ্রামাঞ্চলে এই কর্মসূচির দারুণ প্রভাব পড়েছে। ফসল-কাটার ঋতু শেষ হওয়া মাত্র উন্নয়নের জন্য খাদ্য প্রকল্পের উদ্যোগ শুরু হয়েছে। এই প্রকল্প অনুযায়ী অতিরিক্ত গ্রামীণ কর্মসংস্থানের জন্য চলতি আর্থিক বছর শেষ হবার আগে অন্তত সাত কোটির মতো টাকা খরচের ইচ্ছা আমাদের আছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া খাদ্যশস্য ও এই পরিকল্পের জন্য ব্যবহার করা হচ্ছে; যদি তা বরাদ্দ হিসাবে ধরা যায় তা হলে এই বিনিয়োগের অঙ্ক মোট দশ কোটি টাকা ছাড়িয়ে যাবে। বিভিন্ন জেলায় প্রায় এক হাজারেরও বেশি প্রকল্পে কাজ শুরু হয়েছে। চাকরি ও রোজগারের সুযোগ সৃষ্টি ছাড়াও এই প্রকল্পের ফলে আমরা গ্রামাঞ্চলে বাঁধ-সেচব্যবস্থা-রাস্তা ইত্যাদি ব্যবস্থাবলির বিপুলভাবে সম্প্রসারণ করার সুযোগ পাব। যেহেতু সেচব্যবস্থা সর্বত্র ছড়িয়ে পড়বে, ভাগচাষি ও ছোট চাষিদের পক্ষেও একাধিক ফসল তোলা সম্ভব হবে। ১৯৭৮-৭৯ সালে গ্রামীণ উন্নয়ন ও কর্মসংস্থানের জন্য বিনিয়োগের পরিমাণ বাড়িয়ে অন্তত ২৫ কোটি টাকা করা আমাদের অভিপ্রেত। এজন্য বাজেটে ১৫ কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্য খাদ্যশস্য দিয়ে এই বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করার প্রস্তাব আছে। আমাদের স্থির বিশ্বাস, এই কর্মসূচির মাধ্যমে যে উৎসাহ সৃষ্টি হয়েছে, তার ফলে গ্রামাঞ্চলে এক বড় রকমের রূপান্তর ঘটবে। অর্ধ-বেকার ও বেকারদের জন্য সরাসরি কাজ সৃষ্টি তো হবেই, তা ছাড়া উন্নততর সেচ ব্যবস্থা ও রাস্তাঘাটের সুবিধা করে এবং তার মাধ্যমে কৃষি উৎপাদন ক্ষমতার মান উন্নত করে পরোক্ষভাবে আরও কাজ, আয় ও উৎপাদন বাড়ানোও সম্ভব হবে।

গ্রামীণ এই কর্মসূচি যদি আমাদের পরিপূর্ণ সফল করতে হয় তাহলে বর্তমান কেন্দ্রীভূত সাংগঠনিক কাঠামো সম্পূর্ণ পাল্টানো প্রয়োজন। আমরা যখন ক্ষমতা ও দায়িত্বের বিকেন্দ্রীকরণের কথা বলি তখন শুধু কেন্দ্র ও রাজ্যগুলির মধ্যে প্রশাসনিক কাজকর্ম ও রাজস্বক্ষমতার পুনর্বাসনের কথা বলতে চাই না। আমরা সমভাবে দৃঢ়প্রতিজ্ঞ যেরাজ্যের সদর দপ্তর থেকে ক্ষমতা জেলায় জেলায় এবং জেলা থেকে ব্লকে ব্লকে এবং পঞ্চায়েতগুলিতে সঞ্চারিত করতে হবে। গ্রামবাসিরা যদি প্রস্তাবিত কাজের অংশিদার হিসাবে নিজেদের ভাবে তা হলেই উদ্দিষ্ট গ্রামীণ প্রকল্প অর্থপূর্ণ হয়ে উঠতে পারে। তাদের চারপাশে যেসব উন্নয়নমূলক কাজকর্ম চলছে সেগুলির প্রস্তুতি ও রূপায়ণ সম্পর্কে তাদের মতামত গ্রহণযোগ্য হওয়া দরকার। সেইহেতু আমরা সর্বনিম্ন স্তরের পঞ্চায়েতগুলিকে নিজ নিজ পরিকল্পনা রচনা করতে এবং পরিকল্পনা রূপায়ণ করার দায়িত্ব নিজেদের হাতে গ্রহণ করতে উৎসাহ দেব। আসন্ন পঞ্চায়েত নির্বাচনের পর অঞ্চল স্তরের পঞ্চায়েত আট-দশটি গ্রামে অধিবাসির প্রতিনিধিত্ব করবে। এই ধরনের পঞ্চায়েতের মোট সংখ্যা হবে আনুমানিক ৩,৫০০। আমাদের কর্মসূচি অনুযায়ী এই স্তরের প্রতিটি পঞ্চায়েত গ্রামীণ উন্নয়ন কাজে ব্যাপকভাবে লিপ্ত হবে। সেইসঙ্গে, পঞ্চায়েতের কর্মলিপির সঙ্গে সমন্বয়সাধন করে, যদি গ্রামসেবকদেরও পাশাপাশি কাজে লাগানো যায়, তাহলে গ্রামাঞ্চলে কর্মসৃষ্টি ও প্রযুক্তিগত উন্নয়নের লক্ষ্যমাত্রা অর্জন সহজতর হবে।

আমাদের ইচ্ছা, পঞ্চায়েতগুলির জন্য পৃথক পৃথকভাবে উন্নয়ন তহবিল নির্দিষ্ট করে দেওয়া। যেসব পরিকল্পনা রূপায়ণ করলে যুগপৎ গ্রামীণ সম্পদ ও কর্মসংস্থান বাড়তে পারে

তাদের মধ্য থেকে অগ্রাধিকার ভিত্তিতে বেছে নেওয়ার স্বাধীনতা পঞ্চায়েতের থাকবে। এইসব পরিকল্পের মধ্যে থাকবে সেচের নালা, জলনিকাশি নালা, পুকুর পুনঃসংস্কার, পানীয় জলের ব্যবস্থা, রাস্তাঘাট নির্মাণ, ধর্মগোলা নির্মাণ, প্রাথমিক বিদ্যালয় এবং অন্যান্য সমষ্টি-কেন্দ্র নির্মাণ, বৃক্ষরোপণ, ভূমি সংরক্ষণ ইত্যাদি। এটা তর্কাতিত যে, পরিকল্প নির্বাচন ও অগ্রাধিকার দানের ক্ষেত্রে, কলকাতা থেকে নির্দেশ দেওয়া কোনও অগ্রাধিকারের তুলনায় পঞ্চায়েতগুলি নির্ধারিত অগ্রাধিকার অনেক বেশি গণতান্ত্রিক ও কল্যাণমুখি হবে। পঞ্চায়েতগুলির নামে ব্যাঙ্কে ও ডাকঘরে অ্যাকাউন্ট খোলা হবে, সেখান থেকে তারা প্রয়োজনমতো টাকা তুলবেন। হিসাব ও নিরীক্ষা পদ্ধতিও যতদূর সম্ভব বিকেন্দ্রীকরণ করা হবে এই প্রকল্পের সাহায্যে অতিরিক্ত কাজই শুধু সৃষ্টি হবে না, অমূল্য মানব সম্পদেরও বিকাশ হবে। গড়ে অন্তত ১০ জন গ্রামবাসিকে একটি করে পঞ্চায়েতের প্রশাসনের সঙ্গে যুক্ত করা হবে। এভাবে পশ্চিমবঙ্গে গ্রামাঞ্চলে অন্তত হাজার পঁয়ত্রিশ লোক অগ্রাধিকার নির্ধারণ ও প্রকল্প রূপায়ণের অভিজ্ঞতা অর্জন করবেন। আমরা আশা করি, এই অভিজ্ঞতা পরবর্তী কালে কৃষিতে উৎপাদন ক্ষমতা বাড়ানোর ক্ষেত্রে তথা কুটির ও ক্ষুদ্র কারুশিল্প গড়ে তোলার ব্যাপারে কাজে লাগবে।

শিল্পেই হোক কি কৃষিতেই হোক, আমাদের উদ্দেশ্য জাঁকজমক ও ঢাকপেটানো বাদ দিয়ে পরিকল্পসমূহ রূপায়িত করা। এ রাজ্যেব সাধারণ নরনারীর জীবন ও জীবিকার ক্ষেত্রে সম্যক পরিবর্তন ঘটাতে হলে পরিকল্পনাকে কঠোরভাবে ব্যবহারিক ভিত্তির উপর দাঁড় করাতে হবে। আমরা যদি অনাবশ্যক বাহুল্য বাদ দিয়ে, সীমিত সামর্থের পূর্ণ ব্যবহার করি এবং যথাযথ স্থানে পৌঁছে দিতে পারি, তবে আমরা রাজ্যের উন্নয়নে অনেক বেশি অবদান রাখতে পারব, কোনও কেন্দ্রীভূত মাথাভারি সাংগঠনিক কাঠামোর মাধ্যমে সে পরিমাণ কাজ আমরা করতে পারব না।

[12-00 — 12-10 P.M.]

গ্রামীণ এবং ক্ষুদ্র উদ্যোগের ক্ষেত্রে কর্মবিনিয়োগে উৎসাহ দেওয়ার জন্য আমরা আরও যে কয়েকটি ব্যবস্থা নিয়েছি তার এখন উল্লেখ করছি। একথা সুবিদিত যে, এতদিন পর্যন্ত ব্যাঙ্ক ইত্যাদি অর্থসংস্থান প্রতিষ্ঠানের সুবিধা কেবল সেইসব কৃষিজীবিরাই লাভ করেছেন যারা তাদের জমি জামিন রাখতে পেরেছেন; ভাগচাষি ও ক্ষুদ্রচাষিরা গ্রামীণ ঋণদান ব্যবস্থার বাইরেই থেকেছেন বলা যায়। ভূমিসংস্কার আইনের সংশোধনের মাধ্যমে ছোট চাষি ও ভাগচাষির ব্যাঙ্কঋণ পাওয়ার পথের একটি প্রধান বাধা এবার অপসারিত হয়েছে। ভূমিসংস্কার আইনের এই সংশোধন বিধানসভার বিগত অধিবেশনে মাননীয় সদস্যগণ অনুমোদন করেছিলেন এবং কয়েক সপ্তাহ আগে সেই সংশোধিত আইনে রাষ্ট্রপতির সম্মতিও পাওয়া গিয়েছে। এই সংশোধনি ভাগচাষিদের নাম নিবন্ধভুক্ত করার ব্যবস্থা হয়েছে; আশা করা যায় এখন ব্যাঙ্কগুলি কৃষিকাজ ও অন্যান্য আনুষঙ্গিক ক্রিয়াকর্মহেতু ভাগচাষিদের অর্থসংস্থানের উদ্যোগ নেবে। এবং ভাগচাষি ও ছোট চাষিরা তাদের ব্যাঙ্ক ঋণের টাকা যদি সময়মতো পরিশোধ করেন, তা হলে রাজ্য সরকার তাদের দেয় সুদ সরকার থেকে এটা ভরতুকি দিয়ে সম্পূর্ণ মিটিয়ে দেবেন। আগামী আমন শস্যের ঋতু থেকে এই প্রকল্পটি চালু হবে।

আরেক শ্রেণীর দেনাদার, যাদের সুদের বোঝা লাঘব করার জন্য আমরা কিছু ত্রাণসাহায্য

দিতে চাই, তারা হলেন স্বনিযুক্ত, শ্রেণীভুক্ত, ব্যক্তিগতভাবে বা গোষ্ঠীগতভাবে ক্ষুদ্রায়তন উৎপাদনের উদ্যোগ যারা নিজেদের হাতে নিতে চান। স্বনিয়োগের উপর প্রাথমিক গুরুত্ব আরোপ করে আমরা এই পরিকল্পের জন্য যোগ্যতার মাপকাঠি যতদূর সম্ভব উদার করতে চাই। সম্ভাব্য দেনদারগণ যদি স্বনিয়োগ পরিকল্পের জন্য ঋণদানকারি প্রতিষ্ঠানগুলি থেকে ঋণ নেন এবং টাকা পরিশোধে পেছিয়ে না থাকেন, তবে ঋণদানকারি প্রতিষ্ঠানগুলির কাছে তাদের প্রদেয় সুদের অর্ধেক ভাগের বোঝা রাজ্য সরকার বহন করবেন। এই ব্যাপারে ব্যাঙ্কগুলির সঙ্গে পরামর্শক্রমে একটি বিস্তারিত পরিকল্প রচনা করা হচ্ছে।

ভাগচাষি ও ছোট চাষিদের পর্যাপ্ত অর্থ সংস্থান করতে ও উপযোগি স্বনিয়োগ পরিকল্পগুলির বিকাশ ঘটানোর উদ্দেশ্যে রাজ্য সরকারের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রেখে ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠানগুলি সক্রিয় ও গঠনমূলক ব্যবস্থা নেবেন বলে আমি আশা রাখি। প্রস্তাবিত পরিকল্পসমূহের জন্য ঋণ-ভরতুকি বাবদ বাজেটে আমি ২৫ লাখ টাকা রেখেছি। এটি প্রতীক ব্যবস্থা। পরিকল্পগুলি যদি সফল হয় ও উত্তরোত্তর বিকাশলাভ করে তাহলে আরও অর্থের ব্যবস্থা আমি সানন্দে করবো।

(৪)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতিক্রমে এখন আমি ১৯৭৮-৭৯ সালের আর্থিক বছরে সরকারের বিভিন্ন বিভাগ যেসব নানান কর্মসূচি গ্রহণে ইচ্ছুক সেগুলি সংক্ষেপে বর্ণনা করব। আমার সহকর্মীগণ তাদের বরাদ্দের দাবি উপস্থাপনকালে অবশ্যই মাননীয় সদস্যদের আরও বিস্তারিতভাবে জানাবেন। এখানে কেবল যে বিষয়গুলি পৃথকভাবে উল্লেখের দাবি রাখে বলে আমি মনেকরি সেগুলির উল্লেখ করছি। বিগত আট মাসে বিভিন্ন ক্ষেত্রে কাজকর্মের যে অগ্রগতি ঘটেছে সে বিষয়েও উল্লেখ করার সুযোগ আমি এখন পাব।

রাজ্য পরিকল্পনা দিয়ে শুরু করা ভাল, উল্লেখ করে শুরু করাই ভাল। পরিকল্পনা কমিশনের সঙ্গে পরামর্শক্রমে ১৯৭৮-৭৯ সালের বার্ষিক রাজ্য পরিকল্পনার মোট পরিমাণ আমরা ৩৭১.৪০ কোটি টাকা নির্দিষ্ট করেছি। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পশ্চাদগতির পরিপ্রেক্ষিতে সরকারি ক্ষেত্রে উন্নয়নমূলক ব্যয় লক্ষ্যণীয়রূপ বৃদ্ধি পাক, এটা একান্ত কাম্য। আরেক দিক দিয়ে দেখলেও, আমি আগেই বলেছি, জাতীয় অর্থনীতির সঙ্কটমোচনের অন্যতম উপায় হল উন্নয়নমূলক ব্যয়ের প্রসার। বার্ষিক পরিকল্পনার আয়তন আরও বাড়াতে পারলে আমরা আরও সুখি হতাম, কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে পরিকল্পনা কমিশনের ঐক্যমত্য স্থাপনে আমরা ব্যর্থ হয়েছি। পরিকল্পনা কমিশনের সঙ্গে দ্বিপাক্ষিক আলাপ-আলোচনার মাধ্যমে রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ স্থির করার বর্তমান পদ্ধতিটি নানাদিক দিয়েই অসন্তোষজনক। এই পদ্ধতির পর্যালোচনা আমরা চাই। তবে জাতীয় উন্নয়ন পরিষদের আসন্ন বৈঠকের পরিপ্রেক্ষিতে আমরা কমিশনের সঙ্গে প্রকাশ্য বিতর্কে না যাওয়াই শ্রেয় মনে করেছি। চলতি বছরের জন্য কংগ্রেস সরকার ২৪৫ কোটি টাকার যে পরিকল্পনা স্থির করেছিলেন পরবর্তীকালে সেটি আমরা সংশোধন করে ৩১৭ কোটি টাকা পর্যন্ত বাড়িয়েছিলাম। ৩৭১.৪০ কোটি টাকার এই বার্ষিক পরিকল্পনা সেদিক থেকে দেখলে তেমন অপ্রতুল নয়। ১৯৭৮-৭৯ সালের রাজ্য পরিকল্পনার ব্যয় বরাদ্দে কৃষি ও সমষ্টি উন্নয়ন বাবদ ৪০ কোটি টাকা, বিদ্যুৎ বাবদ ১১৫ কোটি টাকা এবং সেচ বাবদ ফের ৪০ কোটি টাকা স্থিরীকৃত হয়েছে।

কৃষি, পল্লী উন্নয়ন, সেচ ও বিদ্যুৎ বাদে আমরা শিক্ষা ও স্বাস্থ্য কর্মসূচির উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করছি। গত বছরের বাজেটে উল্লিখিত এক হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় চলতি বছরে স্থাপন করা হচ্ছে; ব্যবস্থাদি সম্পূর্ণ প্রায়। এই বিদ্যালয়গুলির অধিকাংশই মার্চ মাস শেষ হওয়ার আগেই চালু হয়ে যাবে বলে আশা করা হচ্ছে। ১৯৭৯ সালের জানুয়ারি থেকে আরও এক হাজার প্রাথমিক স্থাপনের প্রস্তাব আমাদের আছে। এই নতুন বিদ্যালয়গুলিতে আরও ১৫০,০০০ ছাত্র পড়াশুনোর সুযোগ পাবে এবং ৩,০০০ শিক্ষক নিযুক্ত হবেন। বর্তমান প্রাথমিক বিদ্যালয়গুলিকে শক্তিশালি করার উদ্দেশ্যে ১৯৭৮-৭৯ সালে আরও এক হাজার শিক্ষক নিযুক্ত হবেন। আদিবাসি শিশুদের মধ্যে প্রাথমিক শিক্ষার সুযোগসুবিধা প্রসারিত করার অভিপ্রায় বিশেষ ব্যবস্থা নেওয়া হচ্ছে। গত জানুয়ারি মাস থেকে দ্বিপ্রাহরিক আহার কর্মসূচির আওতাভুক্ত প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র সংখ্যা আমরা দ্বিগুণ করেছি। ওই সংখ্যা দশ লক্ষ থেকে বিশ লক্ষ হয়েছে। ১৯৭৯ সালের জানুযারি থেকে আরও ৫০০,০০০ ছাত্রছাত্রি এই কর্মসূচির আওতায় আসবে। আমাদের সিদ্ধান্ত অনুসারে প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত ছাত্রছাত্রিদের সরকার-প্রকাশিত পাঠ্যপুস্তক বিনামূল্যে দেওয়া হচ্ছে। এজন্য বছরে প্রায় ১ কোটি বই ছাপাতে হয়।

মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে আমরা বহু জুনিয়র হাই স্কুল উন্নীত করেছি। এই উদ্দেশ্যে এক হাজার নতুন শিক্ষক নিযুক্ত করার ব্যবস্থা হচ্ছে। আমাদের পূর্বপ্রতিশ্রুতি অনুযায়ী আমরা ইতিমধ্যেই গত জানুয়ারি মাস থেকে পঞ্চম ও যষ্ঠ শ্রেণীর ছেলেদের ক্ষেত্রেও অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করেছি। ১৯৭৯ সালের জানুয়ারি থেকে আমরা এই সুবিধা সপ্তম ও অষ্টম শ্রেণীতে পাঠারত ছেলেদের ক্ষেত্রেও সম্প্রসারিত করবো।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে রাজ্য সরকার বেসরকারি কলেজগুলি শিক্ষকদের পূর্ণ বেতন দানের দায়িত্ব গ্রহণের সিদ্ধান্ত নিয়েছেন। আমরা ১৪টি স্পনসর্ড পলিটেকনিক শিক্ষায়তনের পরিচালনভারও গ্রহণ করেছি, এগুলিকে পুরোপুরি সরকারি শিক্ষাপ্রতিষ্ঠানে রূপান্তরিত করা হচ্ছে। স্কুল ও কলেজের শিক্ষকরা যাতে সময়মতো তাদের বেতন পান তা সুনিশ্চিত করার জন্য প্রশাসনিক নিয়মাবলির প্রয়োজনীয় পরিবর্তন সাধন করা হচ্ছে।

শিক্ষাক্ষেত্রে রাজ্য সরকারের কাজকর্ম কি বিপুল পরিমাণে বেড়ে গেছে যেটা বোঝা যাবে শিক্ষা খাতে বরাদ্দের পরিমাণ থেকে। এই রাজ্যে ১৯৭৮-৭৯ সালের বার্ষিক পরিকল্পনার শিক্ষা খাতে বরাদ্দ হচ্ছে প্রায় ৪০ কোটি টাকা। তা ছাড়া আরও ১৩ কোটি টাকা, যা পরিকল্পনার অন্তর্গত ব্যয় হিসাবে ধরা হত, ১৯৭৮-৭৯ সালের জন্য পরিকল্পনাবহির্ভূত অতিরিক্ত বিনিয়োগ হিসাবে তা খরচ করা হবে।

আমরা স্বাস্থ্য উন্নয়নের জন্য এক বিরাট কর্মসূচি হাতে নিয়েছি। ১৯৭৭-৭৮ সালে গ্রামাঞ্চলে পরিকল্পনা খাতে ৫,২২৭টি নতুন জল সরবরাহের ব্যবস্থা সমাপ্ত। এইরকম আরও ৮৯০টি ব্যবস্থা খরাত্রাণ কর্মসূচিতে তৈরি করা হয়েছে। কেন্দ্রের উদ্যোগে বর্ধিত জল সরবরাহ কর্মসূচিতে ৯০০ নতুন জল সরবরাহের ব্যবস্থার কাজও হাতে নেওয়া হয়েছে। ২৪টি পৌর ও ৩টি অ-পৌর শহরাঞ্চলে জল সরবরাহ পরিকল্প রূপায়িত করা হচ্ছে। সর্বনিম্ন প্রয়োজন কর্মসূচি অনুযায়ী ১২টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ২৫টি সহায়ক স্বাস্থ্য কেন্দ্র, ১৫০টি উপ-স্বাস্থ্য

কেন্দ্র (সাব-সেন্টার) এবং ৪টি গ্রামীণ হাসপাতালের নির্মাণকার্য চলতি বছরের মধ্যেই সম্পূর্ণ হয়ে যাবে বলে আশা করা যায়। ১৯৭৮-৭৯ সালের বার্ষিক পরিকল্পনায় বিভিন্ন স্বাস্থ্য পরিকল্পের জন্য ১৪ কোটি ৬০ লক্ষ টাকা বিনিয়োগের প্রস্তাব করা হয়েছে। আলোচ্য বৎসরে ১৫টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ২৫টি সহায়ক স্বাস্থ্য কেন্দ্র, দুইশত সাব-সেন্টার ও চারটি গ্রামীণ হাসপাতাল খোলার প্রস্তাব আছে। হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে পথ্যের জন্য ব্যয়ের হার বাড়িয়ে দেওয়া হয়েছে। বহির্বিভাগীয় চিকিৎসার ও রক্তদান ব্যবস্থার উন্নতি বিধানের কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। রাজ্য সরকার ডাক্তার ও নার্স নিয়োগের জন্য এক বিশেষ কর্মসূচি গ্রহণের কথা ভাবছেন। এল এম এফ পাঠক্রম চালু করার ব্যবস্থা চূড়ান্ত করা হচ্ছে।

[12-10 — 12-20 P.M.]

প্রকৃতির প্রসন্নতাহেতু এই রাজ্যে এবছর রেকর্ড পরিমাণ আমন ধান ঘরে তোলা গেছে। কিন্তু ধানের গড় উৎপাদনের হার এখনও যথেষ্ট কম। হেক্টার প্রতি উৎপাদনের হার বৃদ্ধির কার্যসূচিকে সরকার অধিক ফলনশীল ধানচাষ ও সম্প্রসারণ কর্মসূচি জোরদার করার মাধ্যমে এগিয়ে নিয়ে যাচ্ছেন। ১৯৭৭-৭৮ সালে রাজ্য পরিকল্পনায় কৃষিখাতে বিনিয়োগ হয়েছিল যেখানে ২৭.৮৮ কোটি টাকা, সেখানে ১৯৭৮-৭৯ সালে বাড়িয়ে ধরা হয়েছে ৩৮.১৯ কোটি টাকা—অর্থাৎ বৃদ্ধির হার প্রায় ৪০ শতাংশ। অনুরূপভাবে ক্ষুদ্রসেচ খাতে বিনিয়োগ চলতি বছরের ১৫.৮৮ কোটি টাকা থেকে বাড়িয়ে ১৯৭৮-৭৯ সালে করা হয়েছে ১৯.৮৩ কোটি টাকা। অর্থনৈতিক প্রতিষ্ঠানগুলি থেকে ক্ষুদ্রসেচের জন্য বাড়তি অর্থসংস্থানের সম্ভাবনা আছে।

এবার সমবায় ঋণের সম্বন্ধে বলা যাক। স্বল্পমেয়াদি সমবায় ঋণের লক্ষ্যমাত্রা ১৯৭৬-৭৭ সালে যেখানে ছিল ৫১ কোটি টাকা সেখানে ১৯৭৭-৭৮ সালে করা হয়েছিল ৮১ কোটি টাকা; দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে, আমরা ২০ কোটি টাকার লক্ষ্যমাত্রা পূরণ করার আশা রাখি, আগের বছরে এই লক্ষ্যমাত্রা ছিল ৮ কোটি টাকা। ১৯৭৮-৭৯ সালে আরও উচ্চ লক্ষ্যে পৌঁছনো আমাদের অভিপ্রায়। এই লক্ষ্যমাত্রা হল ১০৫ কোটি টাকার স্বল্পমেয়াদি ঋণ ও ২০ কোটি টাকার দীর্ঘমেয়াদি ঋণ। ক্রেতা সমবায় আন্দোলন জোরদার করার ব্যবস্থা করা হচ্ছে। নিম্ন আয়সম্পন্ন এবং শিল্প ও বাগিচা শ্রমিক-অধ্যুষিত এলাকায় একশটি জনতা সমবায় বিপণি খোলা হচ্ছে।

পশুপালনের ক্ষেত্রে সবচেয়ে উল্লেখযোগ্য হল ডানকুনিতে ৪০০,০০০ লিটার উৎপাদনের দৈনিক ক্ষমতাবিশিষ্ট মূলক দোহশালার (মাদার ডেয়ারি) কাজ শেষ হওয়া। কয়েক মাসের মধ্যেই এই ডেয়ারি থেকে দুগ্ধ সরবরাহের কাজ চালু হবে। এক ব্যাপক গবাদিপশু উন্নয়ন কর্মসূচির জন্য ১৯৭৮-৭৯ সালে অতিরিক্ত অর্থ বিনিয়োগের ব্যবস্থা করা হচ্ছে। সমবায়ভিত্তিক সংস্থাগঠনের মধ্য দিয়ে কাজ শুরু হবে। নতুন সব ডেয়ারিই সমবায় ভিত্তিক হবে। আদিবাসি-অধ্যুষিত ও পার্বত্য এলাকা এবং খরাপ্রবণ এলাকাগুলিতে হাঁস-মুরগি ও পশুপালন উন্নয়নের উপর গুরুত্ব আরোপ করা হচ্ছে।

পশ্চিমবঙ্গে মাছের বার্ষিক চাহিদার পরিমাণ ৮৫০,০০০ মেট্রিক টন, যেখানে আমাদের আভ্যন্তরীণ সরবরাহের পরিমাণ মাত্র ২৯০,০০০ মেট্রিক টনের মতো। আভ্যন্তরীণ সরবরাহ

বৃদ্ধি, রাজ্যের উদ্যোগে অন্যত্র থেকে সরবরাহের ব্যবস্থা, এবং ফাটকাবাজদের নিয়ন্ত্রণের উপর আমাদের যে আরও বেশি গুরুত্ব আরোপ করতে হবে সে ব্যাপারে কোনও সন্দেহ নেই। মাছের উন্নতিকল্পে বিনিয়োগ যথেষ্ট পরিমাণ বৃদ্ধি পাচ্ছে—১৯৭৮-৭৯ সালে ৩ কোটি ১৮ লক্ষ টাকা করা হচ্ছে। চলতি বছরে আধুনিক প্রযুক্তিবিদ্যার প্রদর্শনের উদ্দেশ্যে ৩০০টি নতুন কেন্দ্র স্থাপন করা হবে বলে আশা করা যায়। ১৯৭৮-৭৯-তে আমরা এরকম আরও ৪০০ কেন্দ্র খোলার প্রস্তাব করছি। ঐ বছরের কর্মসূচিতে গভির সমুদ্রে এবং উপকূলবর্তী সমুদ্রে মাছধরা উন্নয়নের উপরও গুরুত্ব আরোপ করা হবে।

সরকার ১৯৭৮-৭৯ সালে বনসম্পদ সংরক্ষণ, উন্নয়ন ও ব্যবহার সম্পর্কিত একটি বড় কর্মসূচিতে হাত দিতে চান। বনাঞ্চলের সুরক্ষা ও বিজ্ঞানসম্মত ব্যবহার সম্পর্কিত একটি সুসংবদ্ধ পরিকল্প রচনা করা হয়েছে। এই পরিকল্পের অন্তর্ভুক্ত হবে শিল্পে ব্যবহারের কাঁচামাল উন্নয়ন ও সংরক্ষণ, ঠিকাদারদের দ্বারা শ্রমিক শোষণের মূলোচ্ছেদ করার উদ্দেশ্যে গাছ থেকে কাঠ তৈরির ব্যবস্থা বিভাগিকরণ এবং শ্রমিকদের ন্যুনতম মজুরির ব্যবস্থা। শাল ও কেন্দুপাতা ইত্যাদি বনজ দ্রব্য সংগ্রহের উদ্দেশ্যে আদিবাসিদের বহুমুখি সমবায় সমিতি গঠনে উৎসাহদান করার ব্যবস্থা হচ্ছে।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে বর্গাদার ও ছোট চাষির স্বার্থ রক্ষা ও বৃদ্ধির উদ্দেশ্যে বিধানসভার বিগত অধিবেশনে তারা পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের যে সংশোধনটি অনুমোদন করেছিলেন, প্রায় চার মাস প্রতীক্ষার পর অবশেষে তাতে রাষ্ট্রপতির সম্মতি পাওয়া গেছে। সুতরাং জোতদারদের আক্রমণ থেকে আগেকার চেয়ে অনেক বেশি সুরক্ষা ভাগচাষি ও ছোট চাষি আশা করতে পারেন। অর্থসংস্থান প্রতিষ্ঠান থেকে সাহায্য পাওয়ারও তাদের এখন থেকে সুবিধা হবে। কলকাতা এবং জেলাগুলিতে ভূমিরাজস্ব প্রশাসন ব্যবস্থাকে জোরদার করা এবং ভূমি সংস্কার সংক্রান্ত দেওয়ানি আইন ও দেওয়ানি মামলাসমূহের কাজ ত্বরান্বিত করার ব্যবস্থা আমরা গ্রহণ করছি।

জমি বন্দোবস্ত রেকর্ডের ব্যাপকভাবে সংশোধন করার এক কর্মসূচি আমরা হাতে নিয়েছি। এক্তিয়ারভুক্ত মৌজাগুলির প্রায় ৫০ শতাংশের জন্য প্রাথমিক বিধি তৈরি হয়েছে। ১৯৭৭ সালে শুরু এক বিশেষ অভিযানের ফলে ঐ বছরের শেষ নাগাদ বিশ হাজার একরেরও বেশি অতিরিক্ত জমি সরকারে নস্ত হয়েছে। আগের বন্দোবস্তের সময় মাত্র ৩,২০০ বর্গাদারের স্বত্ব রেকর্ড করানো হয়েছিল, এবার করা গেছে ১৫,০০০-এর মতো।

অন্যান্য বছরের তুলনায় এ বছর আমন ধান কাটার মরশুম অনেক বেশি শান্তিপূর্ণ নির্ঝঞ্ঝাট ছিল। ন্যস্ত জমির সুষ্ঠু বন্টনের জন্য রাজস্ব পর্ষদ ব্লক স্তরে একটি ভূমিসংস্কার উপদেষ্টা কমিটি গঠন করেছে। ভূমি বন্টনের সময় এই কমিটির সঙ্গে আলোচনা করার জন্য জেলা আধিকারিকদের পরামর্শ দেওয়া হয়েছে। অযোগ্য ব্যক্তিদের মধ্যে ন্যস্ত জমি বন্টনের অভিযোগ থাকলে ঐ কমিটি সেগুলি পর্যালোচনা করবেন। যা-যা আইন প্রয়োগ করলে বেনামি জমিগুলি তাড়াতাড়ি সরকারে ন্যস্ত হবে, সে-ধরনের আইনের খসড়া তৈরি হচ্ছে। সমাজের দুর্বলতর শ্রেণীভুক্তদের রক্ষা করার জন্য পশ্চিমবঙ্গে হস্তান্তরিত জমি পুনরুদ্ধার আইনের মেয়াদ বাড়ানোর একটি প্রস্তাব আছে। গৃহ প্রজা, ঠিকা প্রজা ও ভাড়াটিয়াদের

অন্তর্বর্তী সাহায্যদানের উদ্দেশ্যে আইনের উপযুক্ত পরিবর্তন সাধনের কথাও বিবেচনা করা হচ্ছে।

ভোজ্য তেল, ডাল ও নুনের ঘাটতির ফলে এ বছর সাধারণ মানুষের ব্যাপক অসুবিধা হয়েছে। এসব পণ্যের প্রত্যেকটির জন্য আমাদের প্রধানত নির্ভর করতে হয় অন্য রাজ্যের উপর। এ বছর সঞ্চিত অভিজ্ঞতার আলোকে আমরা অত্যাবশ্যক পণ্য কর্পোরেশনের কাজকর্ম এমনভাবে সম্প্রসারণ করতে চাই যাতে এই কর্পোরেশনের পক্ষে আগামী বছরে, প্রয়োজন হলে ভরতুকি দিয়ে, ন্যায়সঙ্গত মূল্যে আরও বেশি পরিমাণ অত্যাবশ্যক পণ্যসামগ্রি সরকারি বন্টন ব্যবস্থার মাধ্যমে, সরবরাহ করা সম্ভব হয়। রেপসিড তেল বন্টন করার ব্যবস্থা কর্পোরেশন ক্রমাগত বাড়িয়েছে এবং বর্তমানে এই কর্পোরেশন সপ্তাহে ৭০০ মেট্রিক টনের রেপসিড তেল বন্টন করতে পারে। সুদূর দুর্গম অঞ্চলের অধিবাসিরাও যাতে উপকৃত হন সেজন্য ১৯৭৮-৭৯ সালে আমরা এই কর্পোরেশনের মাধ্যমে ভোজ্য তেল সরবরাহ আরও বাড়ানোর পরিকল্পনা করছি।

দেশে ডালের ঘাটতি সম্পর্কে আমি আগে উল্লেখ করেছি। ডাল বন্টনসংক্রান্ত সমস্যা কঠিন। কেন্দ্রীভূত ক্রয়ের ব্যবস্থা যদি চালু হয় তবে আমরা এপ্রিল মাস থেকে কেন্দ্রীয় সরকারি সংস্থাগুলির কাছ থেকে সরাসরি ডাল পাওয়ার আশা করতে পারি। সে ক্ষেত্রে অত্যাবশ্যক পণ্য সরবরাহ কর্পোরেশন বছরে ৩০,০০০ মেট্রিক টন বন্টন করতে পারবে। সরকারি বন্টন ব্যবস্থার মাধ্যমে সরবরাহ করা ডালের দামে প্রয়োজনানুগ ভরতুকি দেওয়ার জন্য আমরা বাজেটে প্রাথমিক ভাবে দু'কোটি টাকা রেখেছি; দরকার হলে এই বরাদ্দের পরিমাণ বাড়ানো যেতে পারে।

নুনের ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব রেখেছি যে তারা যেন সর্বোচ্চ দর বেঁধে দেন, রাজ্য অত্যাবশ্যক পণ্য সরবরাহ কর্পোরেশনকে রেলযোগে মালপত্র স্থানান্তর করার অনুমতি দেন, এবং কর্পোরেশনের জন্য ওয়াগন বরাদ্দ করেন। ঐ কর্পোরেশন তাহলে মুনাফাবাজ ব্যবসায়িদের এড়াতে পারবে।

বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে এ রাজ্যে আমরা কি কঠিন পরিস্থিতির সম্মুখীন হয়েছি মাননীয় সদস্যগণ তা সম্পূর্ণ অবগত আছেন। আমাদের ন্যূনতম ঘাটতির পরিমাণ ২০০ মেগাওয়াটের মতো। বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে হঠাৎ কোনও অব্যবস্থা ঘটলে উদ্ভূত অবস্থার মোকাবিলা করার মতো কোনও বিদ্যুৎ সঞ্চয় আমাদের হাতে নেই। বিগত কয়েক বছরে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বাড়েনি বলে এবং অবহেলিত সংরক্ষণ ব্যবস্থার দায়ভারের ফলে বিদ্যুৎ ঘাটতিজনিত অসুবিধা আরও কিছুকাল চলবে। জনসাধারণের কষ্ট যাতে ধীরে ধীরে লাঘব করা যায় সে উদ্দেশ্যে উৎপাদন ক্ষমতা বৃদ্ধি ও সংরক্ষণ ব্যবস্থার উন্নয়নের এক পরিকল্পনায় আমরা এবার হাত দিয়েছি। ১৯৭৭-৭৮ সালের রাজ্য পরিকল্পনায় ১১০ কোটি টাকা বরাদ্দের জায়গায় আমরা বিদ্যুৎ উৎপাদনের জন্য ১৯৭৮-৭৯ সালে ১১৫ কোটি টাকা বিনিয়োগের প্রস্তাব করছি। এ বছরের মার্চ নাগাদ সাঁওতালদিহির তৃতীয় ইউনিটটি এবং শেষ নাগাদ চতুর্থ ইউনিটটি চালু হবে বলে আশা করা যায়। উত্তরবঙ্গে রিংচিংটনে দুটি ছোট বিদ্যুৎ কেন্দ্র এবং শিলিগুড়িতে দুটি ডিজেল ইউনিট নির্মাণের কাজ শেষ হয়ে এসেছে। সাঁওতালদিহিতে

১২০ মেগাওয়াট শক্তিসম্পন্ন তৃতীয় ও চতুর্থ ইউনিট, ব্যান্ডেলে ২১০ মেগাওয়াট শক্তিসম্পন্ন পঞ্চম ইউনিট, কোলাঘাটে ২১০ মেগাওয়াট শক্তিসম্পন্ন আলাদা তিনটি ইউনিট এবং দুর্গাপুর প্রজেক্টসের ১২০ মেগাওয়াট শক্তিসম্পন্ন ষষ্ঠ ইউনিট সংক্রান্ত কাজ ত্বরান্বিত করার উপর বর্তমানে জোর দেওয়া হচ্ছে। ১৯৭৮-৭৯ সালে আমরা গ্রামীণ বিদ্যুৎ সরবরাহ পরিকল্প যথেষ্ট পরিমাণে সম্প্রসারিত করতে চাই; আদিবাসি এলাকায় ২০০টি গ্রাম সহ মোট ২,২০০টি গ্রাম এবছর বিদ্যুতায়িত করার পরিকল্পনা আছে। সেই সঙ্গে ৮,০০০ পাম্পসেটকে বিদ্যুৎচালিত করার প্রস্তাবও আছে।

[12-20 — 12-30 P.M.]

বিদ্যুৎ সঙ্কট তীব্র আকার ধারণ করায় জরুরি ব্যবস্থা হিসাবে বর্তমান বছরে সরকার মোট ৮০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন গ্যাস টারবাইন বসাতে ইচ্ছুক। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ প্রস্তাব অনুমোদিত হওয়ার প্রতীক্ষা আমরা এখনও করছি। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের উদ্যোগে টিটাগড়ে ২৪০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন একটি তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রকল্প অনুমোদিত হয়েছে; আর্থিক ব্যবস্থাদি এখন গ্রহণ করা হচ্ছে। কেন্দ্রীয় উদ্যোগে ফরাক্কায়, ২,১০০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন একটি সুপার থার্মাল পাওয়ার স্টেশন স্থাপনের প্রস্তাব নিয়ে কাজ চলছে।

রুগ্ন ও বন্ধ শিল্পগুলির সমস্যার মোকাবিলা করার জন্য রাজ্য সরকার প্রবর্তিত ব্যবস্থা সম্পর্কে আমি ইতিমধ্যেই উল্লেখ করেছি। রাষ্ট্রীয় শিল্পসংস্থাগুলির কর্মদক্ষতা বাড়ানোর প্রয়োজন ইতিমধ্যেই উল্লিখিত হয়েছে। শিল্পনীতি সংক্রান্ত বিবৃতিতে ভবিষ্যৎ শিল্পনীতির নির্দেশিকা বর্ণিত হয়েছে; তার পরিপ্রেক্ষিতে গত বছর এ রাজ্যের শিল্পে অগ্রগতি পর্যালোচনা করা প্রয়োজন। গত বছর কেন্দ্রীয় সরকার বড় ও মাঝারি শিল্পক্ষেত্রে ১২৮টি শিল্পপ্রকল্প এই রাজ্যে অনুমোদন করেছেন, তার মধ্যে হলদিয়ায় পেট্রো-রসায়ন সমাবেশের প্রস্তাবও আছে। প্রস্তাবিত পেট্রো-রসায়ন প্রকল্পের পরিকল্পনা ও রূপায়ণ সম্পর্কে পরামর্শ দেওয়ার জন্য রাজ্য সরকার একটি প্রযুক্তি কমিটি গঠন করেছেন। এ সম্পর্কে সংশ্লিষ্ট পক্ষগুলির সঙ্গে এখন আলোচনা চলছে। ১৯৭৭ সালে ২৮টি ইচ্ছাপত্র শিল্প লাইসেন্সে রূপান্তরিত হয়েছে এবং ৩৫টি প্রকল্প পুরোপুরি রূপায়িত হয়েছে। এটা উল্লেখযোগ্য যে, ১৯৭৭ সালের এপ্রিল থেকে ডিসেম্বরের মধ্যে মোট প্রায় ৩৩ কোটি টাকার অনুমোদিত শেয়ার মূলধন সহ ৩৫০টিরও বেশি নতুন কোম্পানি এ রাজ্যে নিবন্ধিত হয়েছে। ঐ একই সময়ে, রাজ্য শিল্প উন্নয়ন কর্পোরেশন বিভিন্ন উৎসাহদান পরিকল্প অনুযায়ী প্রায় চার কোটি টাকা বন্টন করেছে। এই সময়কালে শিল্প অধিকর্তা উৎসাহ পরিকল্প অনুযায়ী ৩১টি সংস্থাকে নিবন্ধভুক্ত করেছেন, যাদের মোট প্রস্তাবিত বিনিয়োগের পরিমাণ ৬২ কোটি টাকা। এদের মধ্যে ২৩টি সংস্থায় মোট বিনিয়োগের পরিমাণ হল ৫৬ কোটি টাকা, যেগুলি স্থাপিত হবে রাজ্যের অনগ্রসর এলাকাসমূহে। চলতি বছরে কতগুলি যৌথ উদ্যোগ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। তারাতলায় একটি ইলেকট্রনিক্স শিল্প উপনগরি স্থাপন করা হচ্ছে। হলদিয়া, কল্যাণী, শিলিগুড়ি এবং দুর্গাপুরে জমি উন্নয়ন ও অন্যান্য আনুষঙ্গিক উন্নতিবিধানের কাজ, এগিয়ে চলেছে। সংস্থাগত পুঁজির ব্যবস্থা সমেত উন্নয়নমুখি শিল্পপ্রকল্পগুলি সুসংহত করার জন্য একাধিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষর কাজ ত্বরান্বিত করা হচ্ছে।

[25th February, 1978]

আমাদের শিল্পনীতি সংক্রান্ত প্রস্তাবে পরিষ্কার বলা হয়েছে যে, রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে কর্মসংস্থান সম্ভাবনার পূর্ণ সদ্ব্যবহার প্রয়োজন। ১৯৭৮-৭৯ সালের বার্ষিক পরিকল্পনায় এই খাতে ৫.৮৩ কোটি টাকা বিনিয়োগের প্রস্তাব করা হয়েছে। এই বরাদ্দ ১৯৭৭-৭৮-এর তুলনায় অনেক বেশি। বিভিন্ন আর্থিক সংস্থা থেকে অতিরিক্ত অর্থ প্রয়োগের প্রস্তাবও আছে। চর্ম, ইলেকট্রনিক, রেশমগুটি, হস্তচালিত তাঁত এবং অন্যান্য গ্রামিণ শিল্প ১৯৭৮-৭৯ সালের কর্মসূচির অন্তর্ভুক্ত। জলপাইগুড়ি জেলায় সরকারি ব্যবস্থাপনায় একটি বিশেষ সম্ভাবনাপূর্ণ তুঁত চাষের প্রকল্পে হাত দেওয়া হয়েছে। রেশম শিল্পের ক্ষেত্রে নতুন কর্মসংস্থান সৃষ্টি করতে এই প্রকল্প বিশেষ সহায়ক হবে বলে আমাদের আশা।

আগামী বৎসরে সেচ খাতে বিনিয়োগের একটি মোটা অংশ তিস্তা ব্যারেজ ও আপার কংসাবতি প্রকল্প সম্পূর্ণ করা, প্রকল্পগুলির সংস্কার এবং ময়ূরাক্ষি, কংসাবতি ও দামোদর উপত্যাকা অঞ্চল উন্নয়নের কাজে ব্যয় করা হবে। ১৯৭৮-৭৯ সালে যে সমস্ত কাজ হাতে নেওয়া হয়েছে তার ফলে আনুমানিক অতিরিক্ত ৪৫,০০০ হেক্টার জমি সেচের আওতায় আসবে এবং অতিরিক্ত ১২৫,০০০ হেক্টার জমি বন্যার হাত থেকে রক্ষা পাবে।

১৯৭৮-৭৯ সালের বার্ষিক পরিকল্পনায় সড়ক এবং সেতু খাতে ৮.৯০ কোটি টাকা ধরা হয়েছে। ১৯৭৭-৭৮ সালে যেখানে ২০০ কিলোমিটার নতুন সড়কের ব্যবস্থা ছিল, আগামী বছর সেখানে ২৫০ কিলোমিটার নতুন সড়ক নির্মাণের প্রস্তাব আছে। নির্মিয়মান সেতুগুলির মধ্যে মেদিনীপুর জেলায় হলদি, পশ্চিম দিনাজপুরে আত্রেয়ি, নদীয়ায় ভাগিরথি, কুচবিহারে, মানসাই, বর্ধমানে অজয় এবং হাওড়ায় দামোদর নদের উপর সেতুগুলি উল্লেখযোগ্য। তা ছাড়া নদীয়া জেলায় জলঙ্গী নদীর উপরও একটি বড় সেতু নির্মাণের কাজ শুরু হবে। ১৯৭৮-৭৯ সালে মেদিনীপুর জেলায় সুবর্ণরেখা নদীর উপর কুঠিঘাটে এবং হাওড়া জেলায় দামোদরের উপর আমতায় দুটি সেতু নির্মাণের প্রস্তবাও আছে।

তিনটি সড়ক পরিবহন সংস্থা এবং ট্রামওয়েজ কোম্পানির পরিচালন ব্যবস্থার উন্নতিকল্পে একাধিক ব্যবস্থা নেওয়া হয়েছে। এই সংস্থাগুলিতে অনেক সমস্যা জমে আছে। সমস্যাগুলি কর্মী, রক্ষণাবেক্ষণ, অর্থ, সাধারণ প্রশাসন ও অন্যান্য বিষয় সংক্রান্ত। পরিবহন ব্যবস্থার গুণগত মান উন্নত করতে এবং সমস্যাগুলোর সমাধান করতে সর্বাত্মক প্রয়াস চালাতে হবে। ইতিমধ্যেই কিছু উন্নতি হয়েছে। ১৯৭৭ সালের অক্টোবর থেকে বাস ও ট্রামগাড়ি চলাচল এবং ভাড়া আদায়ে উল্লেখযোগ্য উন্নতি দেখা যাচ্ছে। এই উন্নতি যাতে অব্যাহত থাকে তা দেখতে আমরা কৃতসংকল্প। ১৯৭৮-৭৯ সালে সড়ক পরিবহন পরিচালনার জন্য ৫.৬০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। প্রয়োজনবোধে রাজ্যের অর্থভান্ডার অথবা রাষ্ট্রায়ত্ত আর্থিক সংস্থা থেকে আরও অর্থের ব্যবস্থা করা হবে। সড়ক সংস্কারের জন্য বেশি অর্থ বরাদ্দ করা হয়েছে, এবং সড়ক সংস্কারের বড় রকমের কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। আভ্যন্তরীণ জলপথ পরিবহনের একটি বৃহৎ প্রকল্প হাতে নেওয়ার প্রস্তাবও আছে; আগামী বৎসরের বাজেটে ৩০ লক্ষ সংস্থান রাখা হয়েছে।

মাননীয় সদস্যগণ লক্ষ্য করে থাকবেন যে সাম্প্রতিক মাসগুলিতে কলকাতা পৌরসংস্থা এবং অন্যান্য পৌরসভাগুলির কাজকর্মের গতি ত্বরান্বিত হয়েছে। বহু বছর বাদে এই প্রথমরাজ্য

অর্থ ভান্ডার থেকে প্রাপ্ত অর্থের সাহায্যে ব্যাপকভাবে বড় সড়ক রাস্তা এবং গলি মেরামতের কাজ চলেছে। কলকাতা পৌরসংস্থা ও অন্যান্য পৌরসভাগুলি যাতে তাদের কাজের গতি অব্যাহত রাখতে পারেন তারজন্য সরকার সাহায্য দিয়ে যেতে কৃতসঙ্কল্প। মফস্বল ও জেলা শহরগুলিতে নগর পরিকল্পনার কাজ জোরদার করার ব্যবস্থা আমরা করছি। বর্তমান বছরে এই খাতে মাত্র ২৫ লাখ টাকা বরাদ্দ ছিল। ১৯৭৮-৭৯ সালে আমরা এই বরাদ্দ বাড়িয়ে ২.৬০ কোটি করেছি।

পৌরসম্পত্তি সুষ্ঠু রক্ষণাবেক্ষণ করতে হলে কলকাতা পৌরসংস্থা এবং অন্যান্য পৌরসভাগুলির আর্থিক ভিত্তি সুদৃঢ় করা একান্ত আবশ্যক। এজন্য আমরা কেন্দ্রীয় সম্পত্তি মূল্যায়ন সংস্থা গঠনের সিদ্ধান্ত নিয়েছি, যাতে পৌরসভাকৃত সম্পত্তি মূল্যায়ন যাচাই করা যায়। পৌরকর কাঠামোর পুনর্বিন্যাসের জন্য প্রয়োজনীয় আইন প্রণয়ন করা হচ্ছে। এই আইনে বর্তমানে চালু ১৫ শতাংশ থেকে শুরু করে ৩৩ শতাংশ পর্যন্ত করহারের পরিবর্তে ১২ শতাংশ থেকে ৪০ শতাংশ পর্যন্ত করের হার নির্দিষ্ট করে তথাকথিত "সরলরেখা" পদ্ধতি প্রবর্তন করার ব্যবস্থা রাখা হচ্ছে। ফলে বার্ষিক ৬,০০০ টাকা পর্যন্ত মূল্যের সম্পত্তির উপর দেয় কর বর্তমানে দেয় কর অপেক্ষা কম হবে। কিন্তু অপেক্ষাকৃত উচ্চমূল্যের সম্পত্তির ক্ষেত্রে এই কর বেড়ে যাবে। বস্তির জন্য দেয় পৌরকর কমানো হবে এই সকল ব্যবস্থায় কলকাতা পৌরসংস্থার অতিরিক্ত আয় হবে ২.৫ কোটি টাকার মতো।

কলকাতা মেট্রোপলিটান উন্নয়ন সংস্থা পুনর্বিন্যাসের কাজ মোটামুটি সন্তোষজনকভাবে এগোচ্ছে। এই বছরে একটি উল্লেখযোগ্য ঘটনা 'দ্বিতীয়' আই ডি এ কর্মসূচির মঞ্জুরিদান, যার ফলে মেট্রোপলিটান এলাকার বিভিন্ন উন্নয়ন কর্মসূচির জন্য ১৫৫ কোটি টাকা পাওয়া যাবে। এই কর্মসূচিতে বস্তি উন্নয়নের উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। এছাড়া আছে জল সরবরাহ, জলনিষ্কাশন, পয়ঃপ্রণালীর সম্প্রসারিত কর্মসূচি, পৌর ও অঞ্চল উন্নয়ন এবং প্রাথমিক শিক্ষা ও জনস্বাস্থ্যের সুযোগসুবিধা সম্প্রসারণের ব্যবস্থা। ১৯৭৭-৭৮ সালের ৪১ কোটি টাকা বিনিয়োগের পরিবর্তে ১৯৭৮-৭৯ সালে সি এম ডি এর ব্যয়ের পরিমাণ দাঁড়াবে ৫০ কোটি টাকার কাছাকাছি।

আগেই উল্লেখ করেছি যে, এ বছর মরসুমে ত্রাণকর্মসূচিতে কাজের বিনিময়ে খাদ্য সরবরাহের ব্যবস্থা রাজ্য সরকার নিয়েছেন। বিভিন্ন জেলায় প্রায় ১১,৫০০ প্রকল্প এই কর্মসূচির মাধ্যমে রূপায়িত হয়েছে। ফলে এক কোটি দিনের মতো কাজ সৃষ্টি হয়েছে। অভূতপূর্ব মাধ্যমে রূপায়িত হয়েছে। ফলে এক কোটি দিনের মতো কাজ সৃষ্টি হয়েছে। অভূতপূর্ব সাড়া পাওয়ায় ১৯৭৮-৭৯ সালেও আমরা পুনরায় চালু করার আশা রাখছি।

সমাজকল্যাণের ক্ষেত্রে "ওল্ড এজ পেনশন" প্রকল্পে সুবিধাভোগিদের সংখ্যা বৃদ্ধি করা ছাড়া ১৯৭৮-৭৯ সালে মানসিক ও দৈহিক প্রতিবন্ধীদের জন্য একটি আবাসন স্থাপনের পরিকল্পনা আছে। উন্মাদ মহিলা ভবঘুরেদের জন্য অনুরূপ আর একটি আবাসন স্থাপন করার প্রস্তাবও আছে। আশ্রয়হীন মহিলা ও বালিকাদের উপযুক্ত হাতের কাজে প্রশিক্ষণের জন্য কয়েকটি কেন্দ্র স্থাপন করা হবে।

১৯৭৮-৭৯ সালের বার্ষিক পরিকল্পনায় তফসিলি জাতি ও তফসিলি উপজাতি উন্নয়নের

জন্য ২ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। ১৯৭৭-৭৮ সালে অবৈতনিক শিক্ষার সুবিধা তফসিলি জাতির সমস্ত ছাত্রদের কাছে পৌঁছে দেওয়া সম্ভব হয়েছিল। এছাড়া বই কেনা এবং ছাত্রাবাসের খরচ মেটানোর জন্য পৃথক অর্থ বরাদ্দ করা হয়েছিল। এই কর্মসূচিগুলি ১৯৭৮-৭৯ সালে আরও জোরদার করা হবে।

[12-30 — 12-40 P.M.]

গত বছরের বাজেটেই আভাস দিয়েছিলাম যে, চলচ্চিত্র শিল্পে সাহায্যদানের ধরন ও পদ্ধতির আমরা আমূল পরিবর্তন করতে চাই। পশ্চিমবঙ্গে চলচ্চিত্রনির্মাণে আর্থিক সাহায্য দেওয়ার পরিকল্পনা শুধু অব্যাহতই থাকবে না, আগামী বছরে তা আরও সম্প্রসারিত হবে। এই সাহায্য দানের বৈশিষ্ট হবে প্রযোজকদের ঋণের পরিবর্তে অনুদান দেওয়া। আর্থিক সংস্থাগুলি থেকে যাতে প্রযোজকরা অতিরিক্ত সাহায্য দান পান তারজন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। আর্থিক সংস্থাগুলির সঙ্গে পরামর্শ করে স্বল্প ব্যয়ে সিনেমাগৃহ নির্মাণের কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গে নির্মিত চলচ্চিত্রগুলি যাতে সুষ্ঠুভাবে প্রদর্শিত হতে পারে সেই উদ্দেশ্যে একাধিক নিয়ন্ত্রণমূলক ব্যবস্থার কথা ভাবা হচ্ছে। দুঃস্থ চলচ্চিত্রশিল্পী ও প্রযুক্তিবিদদের সাহায্য প্রকল্প বিশেষভাবে রূপায়ণের চেষ্টা চলছে। একাধিক চলচ্চিত্রনির্মাণকারি স্টুডিও পুনর্বিন্যাস করা হচ্ছে। কলকাতায় জাতীয় নাট্যশালা নির্মাণের জন্য জমি অধিগ্রহণের কাজ চলেছে। রঙিন চলচ্চিত্র নির্মাণের উদ্দেশ্যে রাজ্যে একটি ল্যাবরেটরি স্থাপনের বিষযটি বিশেষজ্ঞদের পরীক্ষাধীন আছে।

১৯৭৮-৭৯ সালে যুব কল্যাণ দপ্তরের কার্যাবলি বহুমুখি ও সম্প্রসারিত করার প্রস্তাব আছে। প্রধান প্রধান কর্মসূচির মধ্যে থাকবে ব্লক পর্যায়ে যুবকেন্দ্র স্থাপন, যুবপ্রশিক্ষণ এবং বিদ্যালয় পর্যায়ে সমবায় কর্মসূচি গ্রহণ।

এই রাজ্যে শহর ও গ্রামাঞ্চলে দরিদ্র জনসাধারণের আবাসন সমস্যা সমেত সমস্ত আবাসন উন্নয়ন পরিকল্পনাই বহুদিন ধরে অবহেলিত হয়ে আসছে। আমরা এখন থেকে কাজের গতি ত্বরান্বিত করতে চেষ্টা করছি। হাউসিং অ্যান্ড আরব্যান ডেভেলপমেন্ট কর্পোরেশন এবং অন্যান্য আর্থিক সংস্থা থেকে বেশি অর্থ যোগানের জন্য চেষ্টা চলছে। রাজ্য আবাসন পর্ষদের বাজার থেকে ঋণ গ্রহণের পরিমাণ চারগুণ বাড়িয়ে ১৯৭৭-৭৮ সালে ২৫৫ লক্ষের স্থলে ১৯৭৮-৭৯ সালে ১ কোটি করা হচ্ছে। আবাসনের জন্য ১৯৭৭-৭৮ সালে পরিকল্পনায় বরাদ্দ ২.১৯ কোটি টাকার স্থলে ১৯৭৮-৭৯ সালে ৩.৩০ কোটি টাকার মতো বরাদ্দ প্রস্তাব করা হয়েছে।

রাজ্য সরকার শ্রমিকদের সম্পূর্ণ ট্রেড ইউনিয়ন অধিকার ফিরিয়ে দিয়েছেন। এ-বছর সংগঠিত শ্রমিকদের মধ্যে প্রায় শতকরা ৯০ ভাগ "বোনাস" পেয়েছেন। সরকারি কর্মচারিদের ক্ষেত্রে যারা এই "বোনাস" পাওয়ার অধিকারি নন তাদেরও এককালিন সাহায্য হিসাবে ১০০ টাকা দেওয়া হয়েছে। ব্যাপক প্রতিনিধিত্বের ভিত্তিতে 'স্টেট এপেক্স বডি" পুনর্গঠিত করে শ্রমবিষয়ক সমস্ত গুরুত্বপূর্ণ ব্যাপারে সরকারকে পরামর্শ দেওয়ার যথাযোগ্য ভূমিকা পালনের অধিকার ফিরিয়ে দেওয়া হয়েছে। যদিও সাধারণভাবে শিল্প পরিস্থিতিতে তেমন কোনও উল্লেখযোগ্য উন্নতি দেখা দেয়নি তথাপি শ্রমিক ছাঁটাই এবং বন্ধ কারখানার সংখ্যা

১৯৭৭ সালে যুগপৎ কমতে শুরু করে, এটা কিছুটা অর্থবহ।

সরকারি ক্ষেত্রে শূন্যপদ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে পূরণ করার সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে ঠিক করা হয়েছে যে মহকুমা এবং ব্লক পর্যায়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি সম্প্রসারিত করা হবে। বর্তমানে যে সকল মহকুমায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নেই সেখানে ১৯৭৮-৭৯ সালে ২২টি কেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই সুবিধা বর্তমানে যে ৩১৪টি ব্লকে নেই সেখানে "এমপ্লয়মেন্ট ইনফরমেশন অ্যাসিস্টান্স ব্যুরো" খোলা হবে।

মাননীয় সদস্যগণের হয়তো মনে আছে যে, গত বছর বাজেট বিবৃতিতে রাজ্য সরকারি কর্মচারী বেতন কাঠামো পর্যালোচনা করে দেখার জন্য একটি 'পে কমিশন' গঠনের সিদ্ধান্ত আমি ঘোষণা করেছিলাম। কমিশন পঞ্চায়েত কর্মী, তহশীলদার ও তহশীল পিওনদের বেতন কাঠামোও পরীক্ষা করে দেখবেন। সরকারি স্পনসর্ড এবং সাহায্যপ্রাপ্ত বিদ্যালয় এবং অনুরূপ অন্যান্য প্রতিষ্ঠানের শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের বেতন ও বিভিন্ন সুবিধাদির বিষয়টিও এই কমিশনের বিবেচনার আওতায় আনা হয়েছে। কমিশনের যে-কোনও সিদ্ধান্তকে আমরা পূর্ণ মর্যাদা সহ বিবেচনা করব। সরকারি কর্মচারিদের বেতন কাঠামোতে এবং চাকুরির শর্তাবলিতে বহু অসামঞ্জস্যজনিত ত্রুটি আছে। আমরা এই সমস্ত ত্রুটিগুলি কমিশনের নজরে এনেছি এবং আশা করছি যে, কমিশনের সুবিবেচনাপ্রসূত পরামর্শ আমাদের এই গোলমেলে সমস্যার সমাধান করতে সাহায্য করবে। আমরা এটাও স্থির করেছি যে, কমিশনকে অনুরোধ করা হবে যেন তারা যত শীঘ্র সম্ভব এই অসামঞ্জস্যগুলির দূরীকরণ সম্পর্কে অন্তবর্তীকালিন সুপারিশ পেশ করেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর সরকারি কর্মচারিদের মনে স্বভাবতই আশা জেগেছে যে, চাকুরির শর্তাবলির ক্ষেত্রে বহুদিনের সঞ্চিত অন্যায় ও অবিচারের এবার প্রতিকার হবে। আমরা তাদের এই আশ্বাস দিতে চাই যে, তাদের প্রতি আমাদের সহানুভূতি অব্যাহত আছে এবং তাদের সমস্যা সমাধানে আমরা বদ্ধপরিকর। কিন্তু সেইসঙ্গে আমি এটাও আবেদন করব যে, যুগসঞ্চিত অন্যায় এক বছরের মধ্যে দূর হয়ে যাবে তারা যেন এরূপ প্রত্যাশা না রাখেন। পে কমিশনের বিচারধীন বিষয়গুলি সম্বন্ধে একতরফা সিদ্ধান্ত গ্রহণ করা আমাদের পক্ষে উচিত হবে না।

তবে একটি সংশ্লিষ্ট বিষয় আমাকে এখানে উল্লেখ করতেই হবে। আমরা মনে করি যে, মহার্ঘভাতা দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় ও রাজ্য সরকারি কর্মচারিদের মধ্যে পার্থক্য থাকার কোনও যুক্তিসঙ্গত কারণ নেই। উভয় ক্ষেত্রেই একই হারে মহার্ঘভাতা প্রদান করা উচিত। রাজ্য সরকারের অতিরিক্ত অর্থ সংগ্রহের ক্ষমতা বিশেষভাবে সীমিত, কেন তা বিস্তারিত আলোচনা করেছি। আমার মনে হয় কেন্দ্রীয় সরকারি কর্মচারিগণ যে হারে মহার্ঘভাতা পান সেই হারে রাজ্য সরকারি কর্মচারিদের মহার্ঘভাতা দিতে যে অতিরিক্ত অর্থের প্রয়োজন তার ব্যবস্থা করা কেন্দ্রীয় সরকারের অবশ্যপালনীয় কর্তব্য। আমরা অর্থ কমিশনের কাছেও এই দাবি রেখেছি। ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে কেন্দ্রীয় হারে রাজ্য সরকারি কর্মচারিদের জন্য যাতে মহার্ঘভাতা ঘোষণা করতে পারি কমিশন আশা করি সেরকম ব্যবস্থা গ্রহণ করবেন। অর্থ কমিশনের রিপোর্ট এই সুপারিশ যদি না থাকে তা হলে এই অপরিহার্য দায় মেটানো যাতে শুরু করা যায় সেজন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পৃথক সাহায্য চাওয়া ছাড়া আমাদের অন্য উপায় থাকবে না।

আরও বলি ঃ বেতন কমিশন যদি দুর্মূল্যভাতার হার সম্পর্কে কোনও অন্তবর্তী সুপারিশ করেন, আমরা সেই সুপারিশ কার্যকর করতে যথাসাধ্য চেষ্টা করব।

রাজ্য সরকারের কর্মচারী সংক্রান্ত আর একটি বিষয় এখন উল্লেখ করব। প্রায় ৩৫,০০০ প্রাক্তন রাজ্য সরকারি কর্মচারী সরকারি পেনসন ভোগ করেন। এইসব কর্মচারীরা অধিকাংশই চাকরি করতেন এমন একটা সময়ে, যখন বেতন অত্যন্ত কম ছিল এবং সেই অনুসারে পেনসনের পরিমাণ নির্ধারিত হয়েছিল। সাম্প্রতিককালে যে বিপুল মূল্যবৃদ্ধি ঘটেছে তার পরিপ্রেক্ষিতে তাদের পেনসনের প্রকৃত মূল্য তারা চাকরিরত অবস্থায় যা আশা করেছিলেন তার তুলনায় অনেকটা হ্রাসপ্রাপ্ত। বেশির ভাগ পেনসনভোগি অত্যন্ত আর্থিক দুর্দশার মধ্যে আছেন। আমাদের সীমিত সামর্থে তাদের কষ্ট লাঘবের জন্য বেশি কিছু করা সম্ভব নয়। তবুও তাদের অন্তত কিছুটা সাহায্য করা কর্তব্য হিসেবে বিবেচনা করে ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে এরূপ প্রত্যেক প্রাক্তন সরকারি কর্মচারীর পেনসন আমি মাসিক ১৫ টাকা বাড়াতে চাই।

আরও দুটি বিষয়ের উল্লেখ করছি। গত বছর বার্ধক্য পেনসন পরিকল্প অনুযায়ী আমরা বার্ধক্য পেনসন ২০ টাকা থেকে বাড়িয়ে ২৫ টাকা করেছি এবং প্রাপকদের সংখ্যা ১,০০০ বাড়িয়েছি। এ বছর প্রাপক-সংখ্যা অনেক গুণ বাড়িয়ে আরও ৮,২৫০ জনকে পরিকল্পের আওতায় আনা হচ্ছে। কিছু কিছু প্রাক্তন নির্যাতিত রাজনৈতিক কর্মী একমাত্র রাজ্য সরকারের কাছ থেকেই পেনসন পান, অনেকে মাসে ১৫ টাকা মাত্র পান। আমরা স্থির করেছি, একমাত্র এই উৎস থেকে যেসব রাজনৈতিক নির্যাতিত কর্মী পেনসন পান ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে তাদের ন্যূনতম পেনসন বাড়িয়ে মাসিক ৫০ টাকা করা হবে। স্বাধীনতা উত্তরকালে রাজ্যের বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনে যারা অংশ গ্রহণ করেছেন তাদের পরিবারবর্গকেও রাজনৈতিক পেনসন পরিকল্পের অন্তর্ভুক্ত করার সিদ্ধান্ত আমরা নিয়েছি।

[12-40 — 12-50 P.M.]

মাননীয় সদস্যদের স্মরণে থাকতে পারে, ১৯৭৭-৭৮ সালের বাজেট উত্থাপনের সময়ে আমি বলেছিলাম যে, বহুবিদ রাজস্ব প্রস্তাব থাকা সত্ত্বেও বছরের অন্তিমে রাজ্যের কোষাগারে ৪৯ কোটি টাকার ঘাটতি থাকার সম্ভাবনা। কিন্তু তবু, ৫৬ কোটি টাকার ঘাটতি দিয়ে যেখানে বছর শুরু করেছিলাম, বছর শেষের এই ঘাটতি তার তুলনায় কম। এই ঘাটতি যেহেতু সম্পূর্ণভাবেই পূর্ববর্তী সরকারের অনুসৃত নীতি ও ক্রিয়াকর্মের ফল এবং যেহেতু রাজস্ব বৃদ্ধির এক মস্ত উদ্যোগ আমরা নিয়েছি, আমি এই আশাও করেছিলাম কেন্দ্রীয় সরকার এই ঘাটতি মেটানোর পুরো দায়িত্ব নেবেন।

চলতি বছর বাজেট পেশের পরবর্তীকালীন আর্থিক ঘটনাপরম্পরা সম্পর্কে সভ্যদের অবহিত করা প্রয়োজন। পশ্চিমবঙ্গে উত্তোলিত কয়লার জন্য উচু হারে রয়ালটি নিয়ে আমাদের প্রস্তাবটি আমরা কার্যকর করতে পারি নি, কারণ কেন্দ্রীয় সরকার জানিয়েছেন খনিজ উন্নয়ন ও নিয়ন্ত্রণ আইন অনুযায়ী তা সম্ভব নয়। পশ্চিমবঙ্গ বহুতল ভবন করাধান আইন ও পশ্চিমবঙ্গ শহরজমি কর আইন আমরা সংশোধন করেছিলাম, কিন্তু সেগুলির ক্ষেত্রে মহামান্য হাইকোর্টের আদেশানুযায়ী কয়েকটি ইঞ্জাংশন জারি করা হয়েছে। ফলে আগে যা হিসাব করা

হয়েছিল তার চেয়ে কিছু কম রাজস্ব ১৯৭৭-৭৮ সালে সংগ্রহ হবার আশঙ্কা।

একদিকে প্রত্যাশিত রাজস্বের ক্ষেত্রে এই সমস্ত ক্ষতি হয়েছে, অপরদিকে অতিরিক্ত ব্যয়ভারের ব্যাপারেও আছে। সরকারি কর্মচারী ও অন্যান্যদের উৎসবকালীন এক্স গ্রাসিয়া ভাতা দেওয়ার সিদ্ধান্তের ফলে আরও ৬ কোটি টাকার ঘাটতি হয়েছে। তা ছাড়া, শিক্ষা, কৃষি, ক্ষুদ্রসেচ, ত্রাণ, স্বাস্থ্য, পৌর সেবা, পরিবহন ও অন্যান্য সরকারি উদ্যোগসমূহের জন্য কিছু-কিছু বাজেট-বহির্ভূত অতিরিক্ত অপরিহার্য ব্যয় বেড়েছে। পরিশেষে, রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার কাছে আমাদের ওভারড্রাফটের দরুণ সুদপ্রদান বাবদ ৫ কোটি টাকার ব্যবস্থা আমাদের রাখতে হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে ৪৯ কোটি টাকার বিশেষ সাহায্য চেয়ে যে অনুরোধ করেছিলাম আমরা এখন পর্যন্ত সেই সুবাদে পেয়েছি ১৭.৫ কোটি টাকা। পরিকল্পনা কমিশনের সঙ্গে আমাদের আলাপ-আলোচনার ফলে চলতি আর্থিক বছরে অন্তত আরও ২৯ কোটি টাকা এবং ১৯৭৮-৭৯ সালে আরও ১৩ কোটি টাকার বিশেষ সাহায্যের সম্ভাবনা আছে।

এসবকারণে গত আগস্ট মাসে উত্থাপিত বাজেট বিবৃতিতে ৪৯ কোটি টাকার যে ঘাটতির ইঙ্গিত দেওয়া হয়েছিল তার বদলে ১৯৭৭-৭৮ সালের আর্থিক বছরের শেষে ২৮.৮৯ কোটি টাকা এখন ঘাটতি হবে বলে মনে হচ্ছে।

১৯৭৮-৭৯ সালের আর্থিক বছরে কি হবে? রাজ্য সরকারের আর্থিক পরিস্থিতি এমনই যে আসন্ন বছরেও অতিরিক্ত রাজস্ব সংগ্রহ করা আবশ্যিক। মাননীয় সদস্যগণ জানেন, গত বছর আমরা যে-সমস্ত নতুন করের ব্যবস্থা করেছিলাম তা থেকে এক পূর্ণ বছরে ৪২ কোটি টাকা পাওয়ার কথা। ১৯৭৭-৭৮ সালের ঐ উদ্যোগ এই রাজ্যের ইতিহাসে অদ্যাবধি বৃহত্তম রাজস্ব প্রচেষ্টা। যেটা আরও উল্লেখযোগ্য, ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবঙ্গে অতিরিক্ত যে রাজস্ব সংগৃহিত হয়েছে, তা অন্যান্য রাজ্যসমূহ ও কেন্দ্রশাসিত অঞ্চলগুলির সম্মিলিত মোট রাজস্ব সংগ্রহকে ছাড়িয়ে গেছে। দায়িত্বশীল আর্থিক প্রশাসন সংস্থাপন করার ব্যাপারে আমাদের দৃঢ়সংকল্পের এর চেয়ে ভাল নজির হতে পারে না।

কিন্তু চলতি বছরের এই বিপুল উদ্যোগের ফলেই আগামী বছরে ফের রাজস্ববৃদ্ধির প্রয়াস কিছুটা ব্যাহত হতে বাধ্য। ১৯৭৭-৭৮ সালের বাজেট-প্রস্তাবের পর মাত্র ছয় মাস পেরিয়েছে; এরই মধ্যে রাজ্যের কর-কাঠামোর ক্ষেত্রে বড় ধরনের রদবদলের কথা বলা উচিত হবে না। ততসত্ত্বেও, ১৯৭৮-৭৯ সালে ৩৭১ কোটি টাকার পরিকল্পনার যে প্রস্তাব করা হয়েছে তার জন্য এবং পূর্ববর্ণিত কয়েকটি অত্যাবশ্যক কর্মসূচির আশু লক্ষ্যপূরণের জন্য ১৯৭৮-৭৯ সালে প্রায় ৩০ কোটি টাকার মতো বাড়তি সম্পদ সংগ্রহ অপরিহার্য হয়ে পড়েছে। বিভিন্ন কর ও প্রাপ্য অর্থের বকেয়া আদায়ের মাধ্যমে এবং সীমিতসংখ্যক নতুন কিছু কর বসিয়ে ১৯৭৮-৭৯ সালে ওই বাড়তি রাজস্ব আমরা সংগ্রহ করতে চাই। যে তারিখ থেকে এই কর ব্যবস্থাসমূহ কার্যকর হবে তা প্রাসঙ্গিক প্রশাসনিক বিজ্ঞাপনাবলি ও বিধান দ্বারা নির্দেশিত হবে।

পশ্চিমবঙ্গ পল্লি কর্মসংস্থান ও উৎপাদন আইন, ১৯৭৬ অনুযায়ী কয়লাখনির ক্ষেত্রে প্রতি টন কয়লা খনি থেকে প্রেরণের উপর ৫০ পয়সা হারে পল্লি কর্মসংস্থান উপ-কর ধার্য করা হয়। পল্লি কর্মসংস্থান ও উৎপাদন আইন সংশোধন করে ১৯৭৮ সালের ১ এপ্রিল

থেকে আমি এই উপকর টন প্রতি ২ টাকা ৫০ পয়সা করতে চাই। ব্যাপক পল্লিমুখি কাজের দ্বারা কর্মসংস্থান সৃষ্টিতে আমাদের বিপুল উদ্যোগের পরিপ্রেক্ষিতে এই ব্যবস্থাকে সম্পূর্ণ যথাযথ বলে সাধারণভাবে স্বাগত জানানো হবে বলে আমি আশা করি। এই প্রস্তাবের ফলে ১৯৭৮-৭৯ সালে প্রায় ৫ কোটি টাকার অতিরিক্ত রাজস্ব আদায় হবে বলে আশা করা যায়।

১৯৭৭-৭৮ সালের বাজেট প্রস্তাবনার সময় আমি কলকাতা মহানগর এলাকা আইন, ১৯৭২-এর পণ্য-প্রবেশ করের তফসিল ব্যাপকভাবে সংশোধনের অভিপ্রায় ব্যক্ত করেছি। একটি সংশোধিক তফসিল প্রস্তুত করে আগাম মতামতের অনুরোধ জানিয়ে ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে যাতে এ ব্যাপারে আমরা প্রয়োজনীয় আইন প্রণয়ন করতে পারি। তফসিলের ব্যাপক সংশোধনসাপেক্ষে বেশ কয়েকটি পণ্যের ক্ষেত্রে পণ্যপ্রবেশ করের বর্তমান হার পরিবর্তনের সুযোগ রয়েছে বলেও আমি মনেকরি। আমি যেসব পরিবর্তন আনতে চাই তার ফলে এই উৎস থেকে রাজস্ব এক পূর্ণ বছরে প্রায় ৩ কোটি টাকা বাড়বে বলে আশা করা যায়। ওই টাকা শহর-উন্নয়ন ও রক্ষণাবেক্ষণের কাজে লাগবে।

১৯৭৭-৭৮ সালের বাজেট-প্রস্তাব অনুসারে পশ্চিমবঙ্গের বিক্রয়কর আইন, ১৯৫৪ অনুযায়ী প্রথম দফা করদানের জন্য বঙ্গীয় অর্থ (বিক্রয়কর) আইন, ১৯৪১-এর আওতা থেকে প্রায় ২০টি অতিরিক্ত পণ্যগুচ্ছ ইতিমধ্যেই স্থানান্তরিত হয়েছে। সার, রেডিও প্রভৃতির ন্যায় আরও কয়েকটি দ্রব্যগুচ্ছ আমরা পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইন, ১৯৫৪-এর আওতায় স্থানান্তরিত করতে চাই। রাজস্বসংগ্রহ বাড়াতে ১৯৪১ ও ১৯৫৪-এর বিক্রয়কর আইনগুলির অনেকগুলি পদ্ধতিগত সংশোধনও এইসঙ্গে করার প্রস্তাব করা হয়েছে। এইসব প্রস্তাবের ফলে প্রতি বছর প্রায় ২ কোটি টাকার বাড়তি সম্পদ আমরা সংগ্রহ করতে পারব।

গত অগাস্ট মাসে পেশ করা ১৯৭৭-৭৮ সালের বাজেটে ভারতে তৈরি বিদেশি মদের উপরে অন্তশুল্কের বিশেষ সুবিধা, যা এতদিন পর্যন্ত শুধুমাত্র প্রতিরক্ষাবাহিনী ও সশস্ত্র পুলিশবাহিনীর কর্মচারীরা ভোগ করতে পারতেন, আমি তুলে দিয়েছিলাম। রাম একমাত্র ব্যতিক্রম ছিল, সেক্ষেত্রেও বেশ কিছু সুবিধা কমানো হয়েছিল। রামের উপরে যেটুকু বিশেষ সুবিধা এখনও আছে আমি তাও তুলে নিচ্ছি। এখন থেকে প্রতিরক্ষা ও পুলিশবাহিনী কর্মচারীরা লিটার প্রতি পুরো দাম ও শুল্ক দেবেন এবং রামের উপরে ধার্য শুল্ক এখন থেকে সকল শ্রেণীর ক্রেতার ক্ষেত্রেই সমান হবে, দর দাঁড়াবে প্রতি এল, পি, লিটার ২৫ টাকা।

শিল্পে গুড়ের প্রয়োজন রয়েছে, তাই গুড় থেকে প্রস্তুত অ্যালকোহল-এর উপর নির্ভরশীল মাদকদ্রব্য সেবনে নিরুৎসাহিত করবার অভিপ্রায় অন্যান্য রাজ্যে মোটামুটি যে পদ্ধতি অনুসরণ করা হয়েছে, সেই অনুয়ায়ী বিয়ারের উপরে শুল্ক-পদ্ধতি পুনর্বিন্যাস করবার সিদ্ধান্ত আমি গ্রহণ করেছি। বিয়ারের উপর শুল্ক সর্বক্ষেত্রে ১.৫০ টাকা হবে এবং 'অন' এবং 'অফ' উভয় প্রকার দোকানের ক্ষেত্রেই লিটারেজ ফি প্রতি বাল্ক লিটার হবে ১.৩০ টাকা। মূল্যমানের উর্ধ্বসীমা অনুরূপভাবে পুনর্বিন্যাস করা হবে।

ফর্মালিন জাতীয় কয়েকটি দ্রব্যের উৎপাদন যে মেথানল ব্যাবহৃত হয় তার উপর 'পাস ফি' আমি শতকরা ৫০ ভাগ কমিয়ে দিচ্ছি।

কলকাতা পুলিশ আইন, ১৯৮৬ এবং কলকাতা শহরতলি আইন, ১৯৬৬-এর আওতাভুক্ত

ফি-র তালিকায় আমি কিছু পরিবর্তন ঘটাবার প্রস্তাব করছি। অন্তশুল্ক এবং প্রতিষ্ঠানগত ফি-তে এইসব বিন্যস্তকরণের ফলে নিট ফল দাঁড়াবে প্রতি বছরে প্রায় ১ কোটি টাকার বাড়তি রাজস্ব।

সুতরাং সব মিলিয়ে, এখন পর্যন্ত আমি যেসব রাজস্বের প্রস্তাব দিয়েছি তাতে ১৯৭৮-৭৯ সালে ১১ কোটি টাকার বাড়তি রাজস্ব লাভের আশা।

১৯৭৭-এর আগস্ট মাসে যখন ১৯৭৭-৭৮ সালের বাজেট পেশ করা হয়েছিল, তখন কৃষি আয়কর প্রবর্তনের ব্যাপারে রাজ্য সরকারের অভিপ্রায়ের কথা আমি উল্লেখ করেছিলাম। এই কৃষি-ভূমিকর ভূমিরাজস্বের কার্যকর প্রতিকল্প হবে, বৈশিষ্ট হবে প্রগতিশীল এবং কৃষিজীবি সম্প্রদায়ের বিভিন্ন অংশের আয়-স্তরের সঙ্গে তা সামঞ্জস্যপূর্ণ হবে। আমি আরও বলেছিলাম যে, ভূমিরাজস্বের ক্ষেত্রে পূর্বঘোষিত রাজস্ব-ছাড়ের জন্য যে প্রত্যাশিত ক্ষতি হবে তা এই করের মাধ্যমে পুরোপুরি পূরণ করা যাবে বলে আমাদের আশা। সেস সমেত ভূমিরাজস্বে বিশেষ সুবিধাদানের ফলে সম্ভাব্য যে ক্ষতি হবে তার পরিমাণ প্রতি বছরে প্রায় ৭ কোটি টাকা। ১৯৭৮-৭৯ সালের জন্য ভূমিরাজস্ব ও সেসের খাতে যে ক্ষতি হবে বাজেটবরাদ্দে আমরা সেটা হিসেব দেখিয়েছি। ভূমিক্ষেত্রে প্রস্তাবিত নতুন প্রগতিশীল করের রূপরেখা খতিয়ে দেখার জন্য একটি বিশেষজ্ঞ দল গঠন করা হয়েছে। কাজটি খুব সহজ নয়, কারণ অনেকগুলি জটিল আইনগত, অর্থনৈতিক ও প্রশাসনিক বিষয় বিশ্লেষণ করে দেখা প্রয়োজন। যাইহোক, বিশেষজ্ঞ দলটি একটি খসড়া ইতিমধ্যে তৈরি করেছেন, আইনগত নানাদিক তারা বিচার করেছেন, তাছাড়া করপ্রয়োগে অগ্রসরতার হার, সম্ভাব্য রাজস্ব সংগ্রহের হিসেব, ভূমির উৎপাদিকাশক্তির সঙ্গে রাজস্বের পারস্পরিক সম্পর্ক প্রভৃতি পর্যালোচনা করে দেখেছেন। আমাদের আশা ১৯৭৮-৭৯ সালের কোনও একটি সময়ে এই নতুন কর নিয়ে আমরা প্রারম্ভিক কাজ শুরু করতে পারবো এবং বছরে প্রায় ৭ কোটি টাকার মতো বাড়তি রাজস্বের তাতে ব্যবস্থা হবে।

এই রাজ্যে পেশাগত করের আনুপাতিক কর কাঠামো এবং শ্রেণীবিন্যাসে বৃহত্তর সমতা ও যৌক্তিকতা প্রবর্তনের জন্য যে সুযোগ রয়েছে গত বছরে বাজেট-বক্তব্য পেশ করার সময় আমি তার উল্লেখ করেছিলাম; এই ব্যাপারে সুসংবদ্ধ বিধি প্রবর্তন করার জন্য আমি তখন অভিপ্রায় ব্যক্ত করেছিলাম। বেকার ভাতা দানের যে সীমিত প্রকল্প আমরা আগামী আর্থিক বছর থেকে শুরু করছি তা অচিরে আমরা ব্যাপ্ততর করব। সুতরাং যথাশীঘ্র আমাদের বাড়তি রাজস্বের প্রয়োজন হবে এবং সেদিক থেকে বিচার করলে পেশাগত করের পুনর্বিন্যাসের যৌক্তিকতা খুব বেশি। যথাসময়ে পেশা, ব্যবসা, বৃত্তি এবং চাকুরির ক্ষেত্রে একটি রাজ্য করবিধি প্রণয়নের প্রয়োজন হবে। তবে বর্তমান বৎসরে এই সূত্র থেকে আমি কোনও রাজস্বের হিসাব ধরছি না।

মোটরযান কর থেকে আমরা যা আদায় করি তা যথেষ্ট বাড়ানোর প্রয়োজনীয়তার ব্যাপারে গত বছরের বাজেট বক্তৃতায় উল্লেখ করেছিলাম। এই সমস্যা খতিয়ে দেখবার জন্য একজন বিশেষ আধিকারিককে নিযুক্ত করা হয়েছিল। তার পেশ-করা রিপোর্টের ভিত্তিতে মোটরযান কর আদায়ের প্রশাসনযন্ত্রের আমূল পরিবর্তনের প্রস্তাব আমরা আনছি। পশ্চিমবঙ্গ

পাবলিক ডিমান্ড রিকভারি আইনের আওতায় 'পাবলিক ডিমান্ড'-এর মতো মোটরযান করে বকেয়া মিটিয়ে দেবার ব্যবস্থাপনার উদ্দেশ্যে বর্তমান পশ্চিমবঙ্গ মোটরযান কর আইন, ১৯৩ বদল করার জন্য শীঘ্রই ব্যাপক আইন প্রবর্তনের অভিপ্রায় আমাদের আছে। যারা বকেয় ফেলবে তাদের বিরুদ্ধে আইন অনুসারেই কঠোর দন্ডমূলক ব্যবস্থা নেওয়ার প্রস্তাব নেওয় হবে; নতুন আইন প্রণয়ন না হওয়া পর্যন্ত কতকগুলি নিয়ন্ত্রণমূলক ব্যবস্থা আমরা নিচ্ছি, যা ফলে রাজস্ব আদায়ে যথেষ্ট উন্নতি ঘটতে বাধ্য। আমাদের প্রত্যাশা যে, ১৯৭৮-৭৯ সালে মোটরযান কর বাবদ আমাদের নিট বাড়তি আদায় হবে ২ কোটি টাকা।

উপরোক্ত বিবিধ কর-প্রস্তাবের ফলে প্রত্যাশিত বাড়তি রাজস্ব দাঁড়াবে বছরে প্রায় ২৫ কোটি টাকা। তবে গত বছর যে সমস্ত নতুন রাজস্ব ধার্য করা হয়েছিল, সেগুলি পর্যালোচন করে দেখে আমাদের সংগৃহিত অভিজ্ঞতার আলোকে কয়েকটি বিশেষ সুবিধাদানের প্রস্তাবও আমি এই সঙ্গে করছি। বঙ্গীয় প্রমোদকর আইন, ১৯২২-এর সংশোধনের মাধ্যমে দুটি সর্বনিম্ন স্তরে রঙিন চলচ্চিত্রের উপর বাড়তি অধিভার ১০ পয়সা করে কমাবার সিদ্ধান্ত আমি নিয়েছি। বঙ্গীয় অর্থ (অর্থ বিক্রয়কর) আইন (১৯৪১) এবং পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইন (১৯৫৪) অনুযায়ী বিক্রয় ছাড়া অন্যভাবে পশ্চিমবঙ্গের বাইরে স্থানান্তরিত উৎপাদনের জন্য প্রয়োজনীয় এবং নিবন্ধীকৃত বিক্রেতাদের কাছ থেকে ক্রীত কাঁচামালের উপর প্রযোজ কর-হার কমিয়ে শতকরা ৪ থেকে শতকরা ২ করার প্রস্তাবও আমি করছি। আমার ধারনা এইসব বিশেষ সুবিধাদানের ফলে মোট কর আদায়ে ২ করার প্রস্তাবও আমি করছি। আমার ধারনা, এইসব বিশেষ সুবিধাদানের ফলে মোট কর আদায়ে তেমন ক্ষতি হবে না; যেহেতু বাণিজ্যের পরিমাণ বাড়বে, করের হার কমানোর ফলে যে ক্ষতি হবে তা বাড়তি লেনদেন থেকে পুষিয়ে যাবে। এ সমস্ত কর-প্রস্তাব ছাড়াও বকেয়া রাজস্ব আদায়ের মারফত ১৯৭৮-৭৯ সালে আমি অন্তত ১০ কোটি টাকা তোলবার আশা রাখি।

১৯৭৮-৭৯ সালে রাজ্যের অর্থভান্ডারের সামগ্রিক অবস্থা এখন সংক্ষেপে বিবৃতি করা চলে। ১৯৭৭-৭৮ সালের শেষে ঘাটতির পরিমাণ দাঁড়াবে আনুমানিক ২৮.৯৮ কোটি টাকা প্রারম্ভিক ঘাটতির পরিমাণ ছিল, আরেকবার বলি, ৫৬.১২ কোটি টাকা। ১৯৭৮-৭৯ সালের রাজস্ব খাতে আনুমানিক ঘাটতির অঙ্ক দাঁড়াবে ১.৭৯ কোটি টাকা এবং রাজস্ব-বহির্ভূত ঘাটতি হবে ২৫.১০ কোটি টাকা। অতএব, প্রারম্ভিক ঘাটতি সহ মোট ঘাটতির পরিমাণ বছরের শেষে ৫৫.৮৬ কোটি টাকায় গিয়ে দাঁড়াত। কিন্তু রাজস্ব সংগ্রহ প্রচেষ্টার যে সমস্ত প্রস্তাব আমি এইমাত্র উল্লেখ করেছি তার প্ররিপ্রেক্ষিতে বছর শেষের ঘাটতি হবে আনুমানিক ২৫.৮৬ কোটি টাকা।

যদি কেন্দ্রীয় সরকার আমাদের ঘাটতি পূরণের জন্য আলাদা ব্যবস্থা গ্রহণ না করেন তা হলে ১৯৭৮-৭৯ সালেও শেষ পর্যন্ত ঘাটতি থেকে যাবে এবং ওভারড্রাফট-এর আশ্রয় নেওয়া অবশ্যম্ভাবি হয়ে পড়বে। এই পরিপ্রেক্ষিতে বিচার করলে কেন্দ্র ও রাজ্যের মধ্যে রাজস্ব ক্ষমতার পুনর্বিন্যাসের জন্য আমাদের দাবি আরও জোরদার না হয়ে পারে না। মাননীয় সদস্যরা স্বীকার করবেন, বিশেষ দায়িত্বশীলতার সঙ্গে আমরা এই রাজ্যে আর্থিক প্রশাসন চালাবার চেষ্টা করছি। ১৯৭৭-৭৮ সালে আমাদের রাজস্ব সংগ্রহের প্রচেষ্টা কি এই রাজ্যের কি অন্য রাজ্যের সকল পূর্ব নজিরকে অতিক্রম করেছে। আগামী বছরেও আমরা অতিরিক্ত

রাজস্ব সংগ্রহের জন্য দৃঢ়বদ্ধ পদক্ষেপ নিতে চাই এবং আমাদের তরফ থেকে বকেয়া পাওনা উদ্ধারের কাজেও কোনও স্খলন ঘটবে না। অথচ অন্যদিকে অর্থকৃচ্ছ্র হেতু বরাদ্দের অঙ্ক অনেক ক্ষেত্রেই পর্যাপ্ত পরিমাণে বাড়াতে সমর্থ হই নি, যেমন পরিবারকল্যাণ, সেচ, শহর উন্নয়ন ইত্যাদি। তা সত্ত্বেও কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের কাছে ধার-করা ওভারড্রাফট-এর সাহায্যে আগামী বছরের ঘাটতি পূরণের সম্ভাবনাকে আমাদের মেনে নিতেই হবে।

এভাবে ওভারড্রাফটের আশ্রয় নেওয়া মোটেই প্রীতিপ্রদ ব্যাপার নয়। কারণ, তাতে শুধু মুদ্রাস্ফীতির সম্ভাবনাই বাড়ে না, আমাদের সুদের দায়ও বাড়ে, ফলে খরচও আরও বাড়ে। যতদিন জাতীয় রাজস্বের সার্বিক পুনর্গঠন না ঘটছে ততদিন বছরের পর বছর ধরে রাজ্য সরকারগুলির পক্ষে ঘাটতি ও ওভারড্রাফটের সম্মুখীন হওয়া ছাড়া গতি নেই বলে আমার আশঙ্কা। কেন্দ্র-রাজ্য রাজস্ব সম্পর্কের ভারসাম্যহীন প্রকৃতিতে যে মৌল ব্যাধি বিধৃত, ওভারড্রাফটের আশ্রয় গ্রহণ সেই ব্যাধিরই লক্ষ্যণ মাত্র।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আজকের কর্তব্যের এখানেই ইতি। বাজেটের অঙ্কগুলি একদিক থেকে বাইরের সাজ মাত্র। বাজেটের প্রস্তাবগুলিকে কতটা নিষ্ঠার সঙ্গে আমরা কাজে পরিণত করতে পারব সেটাই আসল। আশাকরি, মাননীয় সদস্যগণ এখানে আমাকে কয়েকটি মন্তব্য সংযোজনের অনুমতি দেবেন। নিজেদের স্খলন, পতন ও দোষত্রুটি সম্পর্কে সচেতন থাকব বলে আমরা পশ্চিমবঙ্গের জনগণের কাছে অঙ্গীকারবদ্ধ। আট মাস হল আমরা এই রাজ্যে শাসনভার গ্রহণ করেছি, বিভিন্ন ক্ষেত্রে এই সময়ে যে গতিতে প্রশাসনের কাজ চলেছে, তাতে আমরা নিজেরাই যে পূর্ণ সন্তুষ্ট, তা নয়। আমাদের অভিজ্ঞতার ঘাটতি হেতু অনেক ব্যাপারে ব্যর্থতা এসেছে, যেমন ব্যর্থতা এসেছে প্রশাসনক্ষেত্রে পারস্পরিক সংযোগ ও সামঞ্জস্যের অভাব থেকেও। প্রশাসনযন্ত্রের গতি এখনও ঢিমেতালা; দ্রুত কাজ করার প্রয়োজনীয়তা সম্বন্ধে উপলব্ধি সর্বস্তরে পৌঁছয় নি। দায়িত্বের ও কর্তব্যের ভাগাভাগি নিয়ে রেষারেষিও আছে। বিশেষত জেলাস্তরে বিভিন্ন সরকারি বিভাগ ও প্রতিষ্ঠানগুলির অন্তর্দ্বন্দ্বের সুষ্ঠু সমাধান এখনও পর্যন্ত সব ক্ষেত্রে করা যায় নি বলে কাজের ক্ষতি হয়েছে।

রাজ্য সরকারের আর্থিক অসাচ্ছল্যের কথা বলা হয়েছে। অথচ বিশেষ বিশেষ বিভাগে কর্মতৎপরতার অভাবে কিংবা আন্তর্বিভাগীয় দ্বন্দ্বের ফলে বরাদ্দ টাকা খরচ হয়নি, সে দৃষ্টান্তও আছে। রাষ্ট্রীয় আর্থিক সংস্থাগুলির কাছ থেকে যেসব বরাদ্দ আদায় করা যেত, পরিকল্পনার অভাবে তাও কখনো-সখনো হয়নি। এইসব কিছুকেই আমাদের বাস্তবের অঙ্গ বলে মানতে হবে। জনস্বার্থের খাতিরে যে করেই হোক এ সমস্ত ত্রুটি দূর করতে হবে। আমরা এই দিকে নজর দিয়েছি; খুবই গর্বের ব্যাপার যে, কর্মচারিদের সংস্থাগুলি এই ব্যাপারে আমাদের সঙ্গে হাতে হাত মিলিয়েছেন।

প্রশাসনের সর্বস্তরে দুর্নীতির অবসান ঘটেছে এমন দাবিও আমরা করতে পারি না। গত ত্রিশ বছরে শাসকগোষ্ঠীগুলির কার্যকলাপের ফলে জাতীয় স্তরে নীতিবোধ কলুষিত হয়েছে, ন্যায়-অন্যায়ের মূলসূত্রগুলি ক্ষয়ে গেছে। অল্প কয়েক মাসে অলৌকিক কোনও পরিবর্তন ঘটবে এরকম আশা করা অবাস্তবতার চরম। দুর্নীতি আছে; আমাদের একমাত্র ভরসা এই যে, জাতীয় উন্নতির পথের এই ভয়াবহ বাধাটিকে আমাদের নিজেদের নিষ্ঠা ও ঐকান্তিক প্রচেষ্টা

এবং জনগণের ক্রমবর্ধমান সচেতনতার সাহায্যে আস্তে আস্তে দূর করা যাবে।

সর্বস্তরে গণসংগঠনগুলির সঙ্গে আলাপ-পরামর্শ করে আমাদের কর্তব্য নির্ধারণ করব, আমরা এই প্রতিশ্রুতি দায়ভার পূরণে কৃতসঙ্কল্প। আমরা এও জানি, আমরা যা করতে চাই দু-এক বছরের মধ্যে তা সবকিছু করে ওঠা যাবে না। দরিদ্রের স্বপক্ষে, কায়েমি শ্রেণীস্বার্থের বিরুদ্ধে বিত্ত ও আয়ের আমূল পুনর্বন্টন আমাদের লক্ষ্য, এই কারণে স্বভাবতই নানাদিক থেকে আমরা বাধা পাব—প্রশাসনের কোনও কোনও স্তর থেকেও বাধা আসবে। কিন্তু এই সবকিছু ছাপিয়ে যে বাস্তব সত্যটি দিনে দিনে আরও পরিষ্কার হচ্ছে তা হল এই সরকারের প্রতি সাধারণ মানুষের নিবিড় ও ক্রমবর্ধমান ভালবাসা ও আস্থা। তাদের ভালবাসা আমাদের অসুবিধাগুলির সম্মুখীন হতে ও বাধা কাটিয়ে উঠতে শক্তি জোগাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতার পরে এই প্রথম পশ্চিমবঙ্গের কথা-বাণী-ভাবনা বহিপৃথিবীর শ্রদ্ধা কাড়তে পেরেছে। যেসব চিন্তা এখানে বিন্যস্ত হচ্ছে, যেসব প্রকল্প নিয়ে পরীক্ষানিরীক্ষা চলছে, সারাদেশের দৃষ্টি এখন সেইদিকে নিবদ্ধ। পশ্চিমবঙ্গের জনগণকে ঘিরে অনেক প্রত্যাশা ও শুভেচ্ছা। এই প্রত্যাশাকে মর্যাদা দিতে হবে, এটা আমাদের প্রাণের দায়; অন্যদিকে যারা আমাদের বিরুদ্ধে, তাদের মনোবাঞ্ছা সফল হতে দেবার কোনও অভিপ্রায় আমাদের নেই। গত আট মাসে আমরা অনেক নতুন কাজে হাত দিয়েছি, আগামী আর্থিক বছরে ওপরের বছরগুলিতে আরও অনেক কিছু শুরু করার আমাদের অভীপ্সা। আমরা যদি দরিদ্র মানুষের স্বার্থরক্ষার প্রশ্নে ঐক্যবদ্ধ ও অবিচলিত থাকি, তাহলে নিশ্চয়ই আমরা পশ্চিমবঙ্গের জনজীবনে এক বিরাট গুণগত পরিবর্তন এনে দিতে পারব। এবং অন্যান্য রাজ্যের মেহনতী জনগণও তাদের আশা-আকাঙ্খার আলোতে ভারতবর্ষকে নতুন করে রূপ দেবার কাজে আমাদের সঙ্গে হাত মেলাবেন।

### পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৭৮-৭৯

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত ১৯৭৬-৭৭ | বাজেট, ১৯৭৭-৭৮ (আগস্ট, ১৯৭৭) সালে পাস করা হিসাব অনুযায়ী) | সংশোধিত, ১৯৭৭-৭৮ | বাজেট ১৯৭৮-৭৯ |
|---|---|---|---|---|
| প্রারম্ভিক তহবিল .. .. | -৭,২৬,৭৩ | -৫৬,১১,৮০ | -৫৬,১১,৮০ | -২৮,৯৭,৫৫ |
| রাজস্ব আদায় .. .. | ৬,২১,১০,৯১ | ৭,৪৭,৫৯,৪৬ | ৭,৭৫,২১,০৬ | ৮,২৪,৩৬,৭১ |
| রাজস্ব খাতে ব্যয় .. .. | ৫,৯৭,২৯,৭২ | ৭,১০,১৮,৯৪ | ৭,২৪,৩৬,৭৮ | ৮,২৬,১৫,২৭ |
| নিট ফল - - | | | | |
| রাজস্ব খাতে | | | | |
| [উদ্বৃত্ত (+) | | | | |

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত ১৯৭৬-৭৭ | বাজেট, ১৯৭৭-৭৮ (আগস্ট, ১৯৭৭) সালে পাস করা হিসাব অনুযায়ী) | সংশোধিত, ১৯৭৭-৭৮ | বাজেট ১৯৭৮-৭৯ |
|---|---|---|---|---|
| াটতি (–)] .. .. | +২৩,৮১,১৯ | +৩৭,৪০,৫২ | +৫০,৮৪,২৮ | –১,৭৮,৫৬ |
| মন্যান্য খাতে আদায় .. .. | ১৬,৪১,৯৮,৭৪ | ১৫,১২৮৯,৫০ | ১৮,৩০,৬৭,৭৪ | ১৫,৫৭,০৮,৭৮ |
| মন্যান্য খাতে ব্যয় .. .. | ১৭,১৪,৬৫,০০ | ১৫,৬৮,৯৫,৬২ | ১৮,৫৪,৩৭,৭৭ | ১৫,৮২,১৮,৩৬ |
| নট ফল- -অন্যান্য খাতে - - | | | | |
| (উদ্বৃত্ত (+) ঘাটতি (–)] .. | -৭২,৬৬,২৬ | -৫৬,০৬,১২ | -২৩,৭০,০৩ | -২৫,০৯,৫৮ |
| নট সামগ্রিক ফল - - | | | | |
| ক) প্রারম্ভিক তহবিল বাদে নিট | -৪৮,৮৫.০৭ | -১৮,৬৫,৬০ | +২৭,১৪,২৫ | - -২৬,৮৮,১৪ |
| খ) প্রারম্ভিক তহবিল সহ নিট | -৫৬,১১,৮০ | -৭৪,৭৭,৪০ | -২৮,৯৭,৫৫ | -৫৫,৮৫,৬৯ |
| তিরিক্ত সম্পদ সংগ্রহ .. | | +২৫,০০,০০ | | +৩০,০০,০০ |
| নিট ঘাটতি | | -৪৯,৭৭,৪০ | | -২৫,৮৫,৬৯ |

**মিঃ স্পিকার ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২১২ নং নিয়মানুযায়ী ছাঁটাই প্রস্তাবের নোটিস জমা দিবার সময় সীমা ১লা মার্চ, ১৯৭৮ তারিখের বলা ২ ঘটিকা পর্যন্ত। কোনও ব্যয় বরাদ্দের উপর ছাঁটাই প্রস্তাবের নোটিস দিবার সময় াদস্যগণ যেন তাহাদের অভিযোগগুলি দীর্ঘ না করিয়া সুনির্দিষ্টভাবে ও যথাসম্ভব সংক্ষিপ্তাকারে লিপিবদ্ধ করেন।

## Adjournment

The House was then adjourned at 12.58 p.m. till 1 P.M. on Monday, he 27th February, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 27th February, 1978 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 19 Ministers, 4 Ministers of State and 165 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

### Employment under Sixth Plan

***14.** (Admitted question No. *74.) **Shri Bholanath Sen and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Development and Planning Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to generate employment in West Bengal during the Sixth Plan;

(b) whether it has sent any proposal to the Planning Commission in the matter;

(c) if so, what are the salient features of the proposal; and

(d) what is the target fixed for 1978-79?

**Dr. Ashok Mitra :**

(a), (b) and (c) The question does not arise since the Planning Commission has not yet given any indication of the magnitude or contents of the Sixth Plan. The Planning Commission has informed that the Fifth Five-Year Plan would come to an end in March, 1978, and a new plan for the five years 1978-79 to 1982-83 would be launched from 1st April, 1978. But no details have been discussed with the State Governments.

(d) The Budget for 1978-79 presented on February 25, 1978, gives the details of the State Government's plans for employment creation during the year.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে, রোলিং প্ল্যান এই কনসেপ্ট সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানে সত্যিই আছে কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** এই প্রশ্নের উত্তর আমার পক্ষে দেওয়া সম্ভব নয়, কেন্দ্রীয় সরকার দিতে পারবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহোদয় কি জানাবেন যে, প্ল্যানিং কমিশন ইন্ডিকেশন না দিলেও আমাদের এখানকার ভয়াবহ বেকারত্বের পরিপ্রেক্ষিতে কর্মসংস্থান সৃষ্টির জন্য রাজ্য সরকার ইনিসিয়েটিভ নিয়ে এই রকম কোনও প্রস্তাব উত্থাপন করা প্রয়োজন মনে করছেন কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** কংগ্রেস সরকার কেন্দ্রে ও রাজ্যে ৩০ বছর ধরে রাজত্ব করে বেকার সৃষ্টি করে গিয়েছে। আমরা সেই বেকারত্ব নিরসন করবার জন্য ৮ মাস ধরে চেষ্টা করছি। এবিষয়ে আমাদের বাজেটেও উল্লেখ আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমরা স্পেসিফিক জানতে চেয়েছি, ৩০ বছরে কংগ্রেস কি করেছে তা জানতে চাইনি। এবিষয়ে সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানে কিছু আছে কিনা, সেটাই জানতে চেয়েছি।

**ডঃ অশোক মিত্র ঃ** সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানের জন্মই হয়নি। যদি প্রশ্ন হয় যে, আমাদের কোনও নতুন কর্মসংস্থান পরিকল্পনা আছে কিনা, তাহলে তার জবাব হল, হ্যাঁ আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহোদয় বললেন ৩০ বছর কংগ্রেস সরকার বেকার সৃষ্টি করেছে। এই প্রসঙ্গে একটা প্রশ্ন আমি তাঁর কাছে রাখতে চাই যে, এখানে ১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে ওঁরা ছিলেন সেই সময় এবং বিগত ৮ মাসে কি পশ্চিমবঙ্গে বেকার সৃষ্টি হয়নি? তাঁদেরও দায়িত্ব ছিল না একথা কি বলতে পারেন?

**ডঃ অশোক মিত্র ঃ** আমরা যেহেতু কর্মসংস্থানের উদ্যোগ নিয়েছিলাম, দেশের চেহারা পাল্টাবার চেষ্টা করেছিলাম সেই জন্য ওঁরা আমাদের সরিয়ে দিয়েছিলেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, রাজ্য উন্নয়ন পর্ষদ, স্টেট প্ল্যানিং বোর্ড-এর কাছ থেকে এমপ্লয়মেন্ট জেনারেট করবার কোনও পরিকল্পনা আপনারা পেয়েছেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** আমরা এসমস্ত নিয়ে ভাবনাচিন্তা করছি। গত ৩০ বছর ধরে কেন্দ্র এবং রাজ্যে প্রচুর পরিকল্পনা করা হয়েছিল যে, এত নতুন কর্মসংস্থান করা হবে। কিন্তু কার্যত তার উল্টো হয়েছে। সেইজন্য আমার নিজের বিশ্বাস এবং আমাদের সরকারের বিশ্বাস যে ঐ রকম অঙ্ক কষে পরিকল্পনা করে বেকার সমস্যার সমাধান করা যায় না। তার জন্য আলাদা ভাবনাচিন্তা করা দরকার। সেটা আমরা করছি। আগামী বছরে কি করতে চাই তার পরিচয় আমাদের বাজেটে পেয়েছেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অর্থমন্ত্রী কি জানাবেন? এই বামফ্রন্ট সরকারের ভুল নীতির ফলে অধিকতর শিল্প বন্ধ হয়ে যাওয়ায় কিছু মানুষ যারা কর্মে নিযুক্ত ছিল তারা

আজকে বেকার হয়ে গেছে।

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন কি অতিরিক্ত হতে পারে? এটা অতিরিক্ত প্রশ্ন কিনা সেটা আপনারা বিচার করে দেখুন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পিকার স্যার, উনি অপ্রাসঙ্গিক উত্তর দিচ্ছেন।

**মিঃ স্পিকার :** অপ্রাসঙ্গিক প্রশ্ন করলে অপ্রাসঙ্গিক উত্তর পাবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী যখন উত্তর দিচ্ছিলেন তিনি অপ্রাসঙ্গিক প্রথমেই শুরু করেছেন সুতরাং আপনি যখন আমাদের বলবেন তখন মন্ত্রীকেও এ ব্যাপারে বলবেন। ডাঃ আবেদিন যে প্রশ্ন করেছেন তা ক্যাটে-গরিক্যাল প্রশ্ন। সুতরাং আমাদের যে রকম দণ্ড দেবেন মন্ত্রীকেও দেবেন মন্ত্রী বলে যে কিছু স্পেশাল প্রিভিলেজ পাবেন সেটা হবে না। He must give a positive answer to the question raised by a member and he must not give answer to some other unimportant matters.

**মিঃ স্পিকার :** এটা সাপ্লিমেন্টারি হচ্ছে না।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** আমি যে প্রশ্ন মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে করেছিলাম সেটা হয় উনি বুঝতে পারেননি অথবা ওনার উত্তরটা আমি বুঝতে পারিনি। আমি আবার প্রশ্ন করছি, আমি সাবজেক্ট টু কারেকশন এই স্টেট প্ল্যানিং বোর্ড সংক্রান্ত যে প্রশ্নটি আছে Whether the State Government has any proposal to generate employment.

অথবা স্টেট গভর্নমেন্ট হ্যাজ টু কো-অপারেট উইথ দি প্ল্যানিং বোর্ড। আমার জিজ্ঞাস্য এই যে প্ল্যানিং বোর্ড আছে তাদের কনফিডেন্স নিয়ে রাজ্যের যারা প্ল্যানিং অফিসার এবং উচ্চ পর্যায়ের অর্থনীতিবিদ আছেন তাদের নিয়ে কিভাবে এমপ্লয়মেন্ট জেনারেট করা যায় তার কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন কি?

**ডঃ অশোক মিত্র :** আমি এর উত্তর আগেই দিয়েছিলাম। বাড়তি কর্মসংস্থান করবার জন্য হিসাব-নিকাশ চলছে এবং তার ঈষৎ রূপরেখা আমাদের বাজেটে রয়েছে।

## Malpractices in Jadavpur University

***15.** (Admitted question No. *119.) **Shri Rajani Kanta Doloi and Shri Dhirendra Nath Sarkar :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the Government has received any report of irregularities or malpractices in Jadavpur University;

(b) if so—

(i) what irregularities and malpractices have been brought to the notice of the Government, and

(ii) the action taken by the present Government in the matter?

**Shri Sambhu Charan Ghose :**

(a) না।

(b) (i) and (ii) প্রশ্ন ওঠে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—যাবদপুর ইউনিভার্সিটির টিচার অ্যাসোসিয়েশনের তরফ থেকে মেমোরাণ্ডাম পেয়েছেন কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** বিশ্ববিদ্যালয়ে ইরেগুলারিটিস এবং ম্যালপ্রাকটিস সম্বন্ধে কোনও অভিযোগ সরকারিভাবে পৌছায়নি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** যাদবপুর ইউনিভার্সিটিতে এ রকম কোনও সিদ্ধান্ত নেওয়া হয়েছিল কি যে সমস্ত ছাত্ররা সমস্ত বিষয়ে ফেল করবে তাঁদের গ্রেস নাম্বার দিয়ে উত্তীর্ণ করা হবে।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** এ ধরনের কোনও সংবাদ আমার কাছে নেই।

[1-10—1-20 P.M.]

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে অশিক্ষক কর্মচারী নিয়োগের পদ্ধতি কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** এ থেকে এ প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্দীপ দাস :** প্রশ্ন আসে এ কারণে যে মূল প্রশ্ন ছিল যে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে অশিক্ষক কর্মচারী নিয়োগের ব্যাপারে ইরেগুলারিটির সম্বন্ধে মন্ত্রী মহাশয় অবহিত আছেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** ইরেগুলারিটি এবং ম্যালপ্র্যাকটিস সম্বন্ধে যে প্রশ্ন ছিল আমি তার উত্তরে বলছি না।

**শ্রী সন্দীপ দাস :** আপনি অশিক্ষক কর্মচারী নিয়োগের ব্যাপারে অভিযোগ পেয়েছেন কিনা জানতে চাইছি।

**Mr. Speaker:** This supplementary does not arise. The question was whether the Govt. has received any report of irregularities or malpractices in Jadavpur University and he has said, 'No'. How does this supplementary arise?

**Calling attention to Matters of Urgent Public Importance**

**মিঃ স্পিকার :** এখন আমার দৃষ্টি আকর্ষণী আছে, আমার কাছে দুটি দৃষ্টি আকর্ষণী

এসেছে—নোটিস পেয়েছি। একটি হচ্ছে সুতাহাটায় অবিলম্বে ব্যাপক বিদ্যুৎ সরবরাহের নোটিস—শ্রী শিবনাথ দাস। দ্বিতীয়টি হচ্ছে—ডব্লু. বি. সি. এস. স্পেশাল রিক্রুটমেন্ট পদ্ধতি সম্বন্ধে দৃষ্টি আকর্ষণী—শ্রী শিবনাথ দাস। এই দুইটি নোটিস আমি গ্রহণ করেছি। মাননীয় মন্ত্রী মহাশয় এর উত্তর এখন দেবেন কি পরে দেবেন?

**শ্রী ভবানী মুখোপাধ্যায় :** থার্ড মার্চ।

## Mention Cases

**শ্রী আব্দুল করিম চৌধুরি :** মিঃ স্পিকার স্যার, আমি আজকে আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। পচাবাড়ী গ্রামে ইসলামপুর থানায়—সেখানে একটি পীরের নামে উরস আছে আজ কুড়ি, বাইশ বছর ধরে। সেই উরসের ধর্মসভাতে অনেক গ্রাম থেকে লোক আসে। কিন্তু এবারে কয়েকজন লোকের আপত্তিতে পুলিশ এবং এস. ডি. ও. সেটা বন্ধ করে দিয়েছে। আমি আশ্চর্য হয়ে গেলাম যে সারা গ্রামের লোক আজকে মনে আঘাত পেয়েছে যে এই সরকার আমাদের উরস বন্ধ করে দিয়েছে। কি আইনে বন্ধ করল আমি জানি না, আমি জানতে চাই যে এই ধরনের অ্যাকশনে যদি মানুষের ধর্মসভা করা, মন্দিরে, মসজিদে যাওয়া বন্ধ হয় তাহলে সব জায়গায় আপনার আপত্তি হবে—মন্দিরে মসজিদে যাওয়া বন্ধ হবে। ধর্মসভা করা বন্ধ হবে। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে জানাতে চাইছি যে আপনারা যদি কিছু করতে চান তাহলে আইন করে দিন, সেই আইনে করবে। কিন্তু সব বে-আইনিভাবে পুলিশ বা অ্যাডমিনিস্ট্রেশনের তরফ থেকে হস্তক্ষেপ হওয়া যুব দুঃখের বিষয়।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আবার তো লকআউটের হাঙ্গামা শুরু হল। হাবড়ায় রাখা কেমিক্যাল ফ্যাক্টরি নামে একটি ফ্যাক্টরি। সেই ফ্যাক্টরিটা শনিবার দিন সন্ধ্যাবেলা লকআউট করল। কয়েকদিন আগে ছাঁটাই করেছে। সেই ব্যাপারে ডিসডিউট তোলা হয়েছে, ওয়ার্কার্স ইউনিয়নের পক্ষ থেকে রাইটার্স বিল্ডিংয়ে আজকেই আলোচনার দিন ছিল, হঠাৎ ঐ কানুরিয়ারা গিয়ে লকআউট করেছিল এবং আমি আপনাকে বলতে চাই গত বছর এই কারখানাটা লাভজনক কারখানা ক্যালসিয়াম কার্বনেট ফ্যাক্টরি এরা তিনবার লকআউট করেছে একবার ক্লোজার করেছে যদিও কারখানাটা চলছে ঐ রিহ্যাবিলিটেশন ইন্ডাস্ট্রিস ফ্যাক্টরি আর. আই. সি. তার টাকায়, তার ঋণের টাকা নিয়ে সেই টাকা মেরে দেওয়ার মতলব। এই কাণ্ড করেছে ওরা। এখন সেইজন্য আমি শিল্পমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, এটাকে টেক ওভার করা দরকার।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় স্পিকার মহাশয়, গত ১৯-২-৭৮ তারিখে কেতুগ্রাম থানার আনখোলা বেড়ুগ্রাম, আগড়ডাঙা প্রভৃতি অঞ্চলে ভীষণ শিলা বৃষ্টি হয়। ফলে সেখানের গম প্রভৃতি রবিশষ্যের ভীষণ ক্ষতি হয়েছে সেখানকার ক্ষেতমজুরদের কোনও কাজ নেই সেখানে ত্রাণ ব্যবস্থা অবিলম্বে দেওয়া দরকার বলে আমি সরকারের কাছে অনুরোধ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিসভার একটি বিষয়ের

প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আন্দামান নিকোবরের নাম পরিবর্তন করে 'নবীন ভারত' নাম রাখার প্রস্তাব হচ্ছে। নেতাজী সুভাষচন্দ্র বসু এর নাম রেখেছিলেন শহীদ ও স্বরাজ দ্বীপ। অতএব আমার প্রস্তাব—নেতাজীর প্রতি শ্রদ্ধা জ্ঞাপনের জন্য নেতাজীর দেওয়া নামের যেন কোনও পরিবর্তন না করা হয়, সে বিষয়ে বর্তমান সরকার যেন মুভ করেন।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** স্যার, মুর্শিদাবাদ জেলার বহরমপুর সদর থানার যে কোল্ড স্টোরেজ আছে তাতে সাধারণ চাষীরা আলু রাখতে পাচ্ছে না, বড় বড় ব্যবসায়ীরাই আলু রাখছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে সাধারণ চাষীরা যাতে কোল্ড স্টোরেজের সুবিধা পায় সে দিকে তিনি যেন নজর দেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনার মাধ্যমে বাম সরকারের মন্ত্রিসভার প্রশাসনিক দুর্নীতির কথা বলতে চাই। কিছুদিন আগে এন. আর. এস. হাসপাতালের ব্লাড ব্যাঙ্কের একজন টেকনিসিয়ানকে দুর্নীতির দায়ে একটি হেল্‌থ সেন্টারে ট্রান্সফার করা হয়। কিন্তু আলিমুদ্দিন স্ট্রিট থেকে স্বাস্থ্যমন্ত্রীর উপর প্রেসার দেওয়া হয় যাতে এই ট্রান্সফার রদ করা যায়। ননীবাবু এর কাছে মাথা নত করেছেন কিনা জানি না। কিন্তু আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন এ বিষয়ে হস্তক্ষেপ করেন।

[1-20—1-30 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন ধরে যাবদপুর এলাকায় আইন শৃঙ্খলার গুরুতর অবনতি ঘটেছে। চুরি, ডাকাতি, ছিনতাই প্রায়ই হচ্ছে। গতকাল রাত ১১টার সময় যাদবপুরের অধ্যাপিকা বন্দনা গোস্বামি ও দিলীপ গোস্বামি যখন রিকসা করে আসছিলেন তখন একদল দুর্বৃত্ত ট্যাক্সি করে আসে এবং তারা ট্যাক্সি থামিয়ে ছোরা দেখিয়ে তাদের কাছ থেকে টাকা-পয়সা, সোনা--দানা যা ছিল সব কেড়ে নিয়ে চলে যায়। রামগড়ে এরকম ডাকাতি হয়েছে একটা বাড়িতে। আমি যখন জেল থেকে গত বছর বেরিয়ে আসি তখন আমার সমস্ত জিনিস চুরি হয়ে গিয়েছিল—অবশ্য তখন এ সরকার ছিল না। এ বিষয়ে শীঘ্র ব্যবস্থা অবলম্বন করা দরকার যাতে এসব না ঘটে।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** স্যার, আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীকে আবেদন করছি পশ্চিমবাংলায় জলবিদ্যুৎ স্থাপনের নানা রকম অসুবিধা আছে ও খরচও অনেক বেশি। তাপবিদ্যুৎ কেন্দ্র এ পর্যন্ত যতগুলি করবার কথা তা হচ্ছে না, কয়লার অভাবের কথা এসে যাচ্ছে। এ সব কথা চিন্তা করে মেদিনীপুর জেলার দাঁতনে যে পারমাণবিক বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কথা হয়েছিল, সেটা স্থাপনের কথা মন্ত্রী মহাশয় যেন বিশেষভাবে চিন্তা করেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্যার, গত শনিবার সন্দেশখালি থানার গ্রামে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র দেখতে গিয়েছিলাম। এটা ২৬ বিঘা জমির উপর। মফঃস্বলে এরূপ প্রায় দেখাই যায় না। আমি সেখানের ডাক্তার ও স্টাফদের সঙ্গে আলোচনা করেছি। সেখানে একজন এল. এম. এফ. ডাক্তার আছেন। তিনিও অসুস্থ এবং তাঁকে ট্রেনিং-এ যেতে হবে। মাত্র দু'জন নার্স আছে। এই বাড়ি মেরামত না করলে ভেঙে পড়ে যেতে পারে। ফার্মাসিস্ট বললেন ঔষধ

নেই। সুতরাং এ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রী যদি একটা ব্যবস্থা অবলম্বন করেন তো ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি যদি এটা মেনশন হিসাবে দেন তাহলে সাধারণ পদ্ধতিতে আমরা এটা যথাস্থানে পাঠাতে পারি।

## General Discussion on Budget

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় ১৯৭৮-৭৯ সালের যে বাজেট এই সভায় অনুমোদনের জন্য পেশ করেছেন, বস্তুত পক্ষে বর্তমান সরকারের এটাই হচ্ছে প্রথম পূর্ণাঙ্গ বাজেট। নির্বাচনের পর যে আংশিক বাজেট ইতিপূর্বে তাঁরা পেশ করেছিলেন তা কংগ্রেস সরকারের বাজেটকেই কাট, ছাঁট করেই পেশ করেন। অতএব যে পূর্ণাঙ্গ বাজেট এবার তাঁরা পেশ করেছেন তার দিকে পশ্চিমবাংলার জনসাধারণ চেয়ে আছে। এই বাজেটের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতি কিভাবে পালিত হবে সেটাও দেখা যাবে।

আমরা সকলেই জানি যে পশ্চিমবঙ্গ একটা সমস্যা জর্জরিত রাষ্ট্র এবং এই সমস্যা দিনের পর দিন ক্রমশ বাড়ছে এবং এর জটিলতা বৃদ্ধি পাচ্ছে। ভারতবর্ষের অন্যান্য যে সমস্ত অঙ্গ রাজ্য রয়েছে সেইসব রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের জাতীয় জীবন অনেক ক্ষেত্রে আজ পিছিয়ে আছে। শিল্পের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি উৎপাদন হ্রাস পেয়েছে, বহু শিল্প বন্ধ হয়ে গেছে এবং বন্ধ হয়ে যাচ্ছে। ফলে যাঁরা কর্মরত শ্রমিক ছিলেন তাঁরা কর্মচ্যুত হয়ে যাচ্ছেন। গ্রামাঞ্চলে ক্ষুদ্র, কুটির শিল্প কাঁচামাল এবং বাজারের অভাবে দাঁড়িয়ে দাঁড়িয়ে মার খাচ্ছে। শুধু তাই নয়, আজকে শিক্ষা ক্ষেত্রে একটা অব্যবস্থা এবং বিশৃঙ্খল পরিবেশ আমরা দেখতে পাচ্ছি। কৃষি উন্নয়নের ক্ষেত্রে, কৃষি উৎপাদনের ক্ষেত্রে কৃষি উৎপাদনের হার বিগত বছরে কিছু বাড়লেও এক্ষেত্রে অগ্রগতি যতটা আমরা আশা করেছিলাম সেই পরিমাণে কৃষির অগ্রগতি সম্ভব হয়নি। এছাড়া রয়েছে বিরাট বেকারি, দারিদ্র্য, অসংখ্য ভূমিহীন ক্ষেত মজুরদের সমস্যা এবং মূল্যবৃদ্ধিজনিত সমস্যা। এই সমস্ত সমস্যার অক্টোপাশে আজ পশ্চিমবাংলার জনজীবন বিপর্যস্ত। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী বাজেটে এই চিত্রটি তুলে ধরেছেন এবং এই অবস্থার হাত থেকে পশ্চিমবঙ্গকে রক্ষা করার জন্য তিনি বাজেটের মধ্য দিয়ে যে ব্যবস্থা গ্রহণের কথা বলেছেন সেই ব্যবস্থার মধ্যে কয়েকটি বিশেষ অভিনন্দনযোগ্য প্রস্তাব থাকলেও সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গ যে সমস্যার মধ্যে জর্জরিত রয়েছে সেই সমস্যার হাত থেকে কিভাবে পশ্চিমবঙ্গকে উদ্ধার করা সম্ভব হবে তার একটা পূর্ণাঙ্গ ছবি বাজেটের মধ্যে ফুটে উঠতে পারেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সকলে জানি যে পশ্চিমবঙ্গের উন্নতিকে সুসংহত করতে হলে গ্রাম্য ক্ষুদ্র পরিকল্পনার উপর যথেষ্ট লক্ষ্য রাখতে হবে। কারণ, আমাদের মোট জনসংখ্যার শতকরা ৭০ ভাগ লোক গ্রামে বসবাস করে এবং যেখানকার অধিকাংশ মানুষ কৃষির উপর নির্ভরশীল। তার উন্নতির দিক যদি যথেষ্ট গুরুত্ব সহকারে বিবেচনা না করি তাহলে গ্রামীণ উন্নয়নের একটি বিরাট দিক উপেক্ষিত হয়ে যাবে। আজকে পশ্চিমবঙ্গে শতকরা ৭০ ভাগ মানুষ কৃষি কর্মসংস্থানে নিয়োজিত আছে, কৃষি কর্মসংস্থান একটা বিরাট ক্ষেত্র বলে পরিগণিত হয়েছে। সেই কৃষির উন্নতি করতে গেলে তার যেমন সেচের ব্যবস্থা করা দরকার, কৃষককে যেমন সার, বীজ, কৃষি ঋণ ইত্যাদি দেওয়া দরকার তেমনি গ্রামীণ

বৈদ্যুতীকরণে প্রকল্পের মধ্য দিয়ে 'গভীর অগভীর নলকূপগুলিকে বৈদ্যুতিক প্রকল্পের মধ্যে দিয়ে আরও উন্নত ভিত্তিতে নিয়ে যাওয়া দরকার। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সেচ খাতে বরাদ্দ বৃদ্ধি করেছেন। গত বছর বাজেটে সেচ খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছিল একথা দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে আর্থিক বছর শেষ হতে এক মাস বাকি আছে কিন্তু বৃহৎ সেচ খাতে এবং বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনার জন্য বাজেটে যে টাকা বরাদ্দ করা হয়েছিল সেই টাকার অধিকাংশ ঠিকমতো খরচ হয়নি। বাজেট বৃদ্ধি করলেই যে তার দ্বারা ঈপ্সিত ফল পাওয়া যায় তার কোনও মানে নেই। মেদিনীপুরে বন্যা নিয়ন্ত্রণ, সেচ পরিকল্পনার খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছিল, যে কাজগুলির জন্য পরিকল্পনা প্রস্তুত করা হয়েছিল, সেইসব কাজগুলি রূপায়ণ করার জন্য সময়মতো টেন্ডার ডাকা হয়নি, কাজের অগ্রগতি পিছিয়ে যাচ্ছে। আর্থিক বছরের আর এক মাস রয়েছে, সেই সময়ে ক্যালভার্ট, ব্রিজ, স্লুইস নির্মাণ করা সম্ভব হবে না। সেচের ব্যাপারে আমি একটা নির্দিষ্ট উদাহরণ দিই। আপনারা সকলেই জানেন পশ্চিমবঙ্গের কাঁথি মহকুমা এমন একটা জায়গা যেটা প্রতি বছর বৃষ্টির সময় বন্যার কবলিত হয়। সেই মহকুমাকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য যেসব জল নিকাশি ক্যানেলগুলি আছে সেগুলি সংস্কার করার জন্য যে পরিকল্পনা করা হয়েছিল তার কাজ সময়মতো শুরু করা হয়নি। এই ক্যানেলের উপর নির্ভর করে যেসব কৃষক উচ্চ ফলনশীল চাষ করত তারা ক্যানেল বন্ধ রাখার ফলে ক্ষতিগ্রস্ত হবে, ফসল তুলতে পারবে না এবং আগামী বছর যদি কাজ শুরু হয় তাহলে আগামী বছরও তারা বঞ্চিত হবে। তাই সেচ প্রকল্পের ক্ষেত্রে যে অব্যবস্থা রয়েছে সেটা দূর করা দরকার। ৪৫ হাজার হেক্টর অতিরিক্ত জমি এই বছর সেচের আওতার মধ্যে আনার যে পরিকল্পনা করা হয়েছে যদি পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে দৃঢ়তার অভাব দেখা যায় তাহলে লক্ষ্যমাত্রা পূরণ হবে না। এর ফলে বাজেটের মধ্য দিয়ে আগামী বছর কৃষির যে উন্নতি অগ্রগতির কথা ভাবা হয়েছে সেই ঈঙ্গিত লক্ষ্যে পৌছানো সম্ভব হবে না।

[1-30—1-40 P.M.]

কৃষি উন্নয়নের ক্ষেত্রে আর একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে থাকে ক্ষুদ্র সেচবিভাগ। এই খাতে মন্ত্রী মহাশয় বেশ কিছু টাকা বরাদ্দ বাড়িয়ে দিয়েছেন। এবং এই ক্ষুদ্র সেচের মধ্যে আমরা জানি গভীর নলকূপগুলি গ্রামাঞ্চলে বিশেষভাবে এই ক্ষুদ্র সেচের কাজে সহায়তা করে থাকে। বর্তমানে এই গভীর নলকূপ বসানোর পদ্ধতিগত, পরিকল্পনার প্রকারভেদ করা হয়েছে। তার ফলে গ্রামাঞ্চলের জনসাধারণ এই সুযোগ থেকে অনেকখানি বঞ্চিত হবে বলে আমার ধারণা। এর আগে কি অবস্থা ছিল? সরকার একটা গভীর নলকূপ বসিয়ে দিলেন, এবং কৃষকরা সেই নলকূপ থেকে জল নিয়ে জলকর বাবদ সরকারকে একটা টাকা দিতেন এবং চাষাবাদ করতেন। কিন্তু বর্তমান পরিকল্পনা কি হয়েছে? প্রত্যেকটি গ্রামে যেখানে নলকূপ বসানো হবে সেখানে কৃষকদের নিয়ে একটা সমবায় সমিতি গঠন করা হবে। ১০০ একর কম্যান্ড এরিয়া, নিয়ন্ত্রিত এলাকার দরকার হবে। যারা এই সুযোগ গ্রহণ করবেন, সেই সমস্ত কৃষককে প্রতি একরে ৪৫০ টাকা করে জলকর হিসাবে দিতে হবে। কয়েক বছর পরে এটা যখন শোধ হয়ে যাবে তখন সেই নলকূপটি ঐ সমবায়ের উপর বর্তাবে। এই যে বিরাট পরিমাণ টাকা—এর পরে তো রয়েছে সার, বীজ, মজুরি, কীটঘ্ন ওষুধ রয়েছে। উচ্চ ফলনশীল

ধানের চাষ করতে গেলে যে পরিমাণ জল দরকার, সেই ক্ষেত্রে জলকর এত বেশি হারে যদি নেওয়া হয়,—পরিকল্পনাটা মূলত হয়তো ভাল হচ্ছে, কিছুদিন পরে সেই সেচ এলাকার কৃষকরাই মালিক হবে এবং নিজেরাই জল সরবরাহ করবে, এটা শুনতে ভাল। কিন্তু আমাদের দেশের কৃষকদের আর্থিক যে পরিস্থিতি এবং তার যে ধ্যানধারণা, সেই অবস্থার মধ্যে তারা এইরকম একটা পরিকল্পনার মাধ্যমে দায়িত্ব গ্রহণ করে কাজ করতে পারবে না। দেখতে পাচ্ছি এই পরিকল্পনায় যেখানে গভীর নলকূপ বসানোর ব্যাপার চলছে, সেখানে কৃষকদের মধ্যে একটা অনিচ্ছা, অনিহা দেখা দিচ্ছে। এর ফলে কৃষি উন্নয়ন যথেষ্ট ব্যাহত হবে বলে আমি মনে করি। এই ক্ষুদ্র সেচ পরিকল্পনায় করের হার যা স্থির করা হয়েছে সেটা যদি কমিয়ে না দেওয়া যায়, তাহলে এই ক্ষুদ্র সেচ পরিকল্পনার যে লক্ষ্য তাতে পৌঁছনো যাবে না। কৃষকদের কৃষি ঋণ দেবার ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যা বলেছেন ছোট চাষী এবং বর্গাদারদের সম্পর্কে। তারা এখন বর্গাদার হিসাবে ব্যাঙ্কের কাছ থেকে ঋণ পাবার অধিকার লাভ করলেন ভূমি সংস্কার আইনের ফলে। আর একটা কথা ঘোষণা করেছেন যে যারা ছোট চাষী, প্রান্তিক চাষী, তারা যদি ঠিক সময় মতো ব্যাঙ্কের ঋণ পরিশোধ করতে পারেন তাহলে তাদের সেই ঋণের সুদটা সরকার দিয়ে দেবেন। ছোট চাষী, প্রান্তিক চাষীদের সরকার এই যে সুযোগ দেবার কথা বলেছেন আমি এর জন্য অভিনন্দন জানাচ্ছি। কিন্তু সেই সঙ্গে আর একটা জিনিস মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বিচার করে দেখতে বলছি, সেটা হচ্ছে আজকে গ্রামাঞ্চলের কৃষকদের আর্থিক পরিস্থিতি কি? তারা আজকে ঋণের ভারে জর্জরিত। কিন্তু যে কৃষকরা আগে থেকে ঋণের ভারে জর্জরিত রয়েছে তাদের কি অবস্থা হবে। কারণ ব্যাঙ্কের কাছ থেকে জমিজমার কাগজপত্র জমা রাখতে হবে অথচ এই কৃষকরা সরকারি এবং বেসরকারি এবং ব্যাঙ্কের কাছ থেকে বিভিন্ন ঋণ সংগ্রহ করার ফলে দায়গ্রস্থ হয়ে গেছে। সুতরাং এই ঋণগ্রস্থ কৃষকদের যদি আমরা এইসব ঋণের ভার থেকে মুক্ত না করতে পারি তাহলে ব্যাঙ্কের মাধ্যমে তাদের ঋণের সুদ দিয়ে দেবেন এই যে উল্লেখযোগ্য পরিকল্পনা, তা বাস্তবায়িত হওয়া সম্ভব নয়।

সুতরাং যে প্রতিশ্রুতি বামফ্রন্ট দিয়েছিল ৩৬ দফা কর্মসূচির মধ্যে যে তারা নির্বাচিত হয়ে এসে গ্রামের সাধারণ চাষীদের প্রান্তিক চাষীদের যে তাদের যে ঋণ রয়েছে, খাজনা রয়েছে সেই ঋণ ও খাজনা মকুব তারা করে দেবেন। আজকের পরিবর্তিত পরিস্থিতিতে এই কাজটা অত্যন্ত জরুরি হিসাবে দেখা দিয়েছে, এবং আমরা এই বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারা যেন ছোট চাষী এবং প্রান্তিক চাষীদের দুঃখের কথা বিবেচনা করে অবিলম্বে এ সম্পর্কে একটা কার্যকর একটা ঘোষণা করেন। তা না-হলে ঋণ মুক্তির ব্যাপার যদি না ঘটে নতুন করে ঋণ সংগ্রহের ব্যাপারে সে রকম সুযোগ আসবে না। আবার এ ক্ষেত্রে বলা হয়েছে কেবল ব্যাঙ্ক ঋণের ক্ষেত্রে তারা সুদ মকুব করবেন কিন্তু নিজস্ব পদ্ধতিতে নিজস্ব ভান্ডার থেকে নিজস্ব এজেন্সির মাধ্যমে তারা ব্লক অফিসের মাধ্যমে বিভিন্ন প্রকারে ঋণ ইতিমধ্যে বন্টন করেছেন। সেই ঋণের সুদ সম্পর্কে কি হবে সে সম্পর্কে কিছু বলেননি আমি আশা করব যে ব্যাঙ্ক ঋণের যে সুযোগসুবিধা তারা বর্ধিত করতে চলেছেন সেই সুযোগ-সুবিধা সরকার ঋণের ক্ষেত্রেও সুযোগ দেওয়া হবে। সেকথা আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। এছাড়া আরেকটা তিনি ঘোষণা করেছেন যে সমবায়ের মাধ্যমে কৃষি ঋণ

কৃষকদের যে ঋণ দেওয়া হয়ে থাকে সেই ঋণের মাত্রা সমবায়ের মাধ্যমে বাড়ানোর চেষ্টা করা হবে। স্বল্পমেয়াদি এবং দীর্ঘ মেয়াদির ঋণ ১২৫ কোটি টাকা ঋণ দানের ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু এই যে ঋণ দানের ক্ষেত্রে আবার প্রতিবন্ধকতার চেষ্টা করা হয়েছে। এটাতে বলা হয়েছে যদি একজন কৃষক সমবায় সমিতির সদস্য রয়েছেন তারা ব্লক অফিসের মাধ্যম ছাড়া অন্যান্য কোনও সরকারি ঋণ পেতে পারবেন না। তাদের ঐ সমবায় সমিতির মাধ্যমে ঋণ দিতে হবে, এবং একই আর্থিক সঙ্গতিসম্পন্ন কিছু কৃষক সমবায় সমিতির সদস্য আবার কিছু সমবায় সমিতির সদস্য নন, যারা সমবায় সমিতির কাছ থেকে ঋণ সংগ্রহ করবেন তাদের ঋণের উপরে তাদের যে সুদ দিতে হবে আবার যারা সরকারের বিভিন্ন দপ্তরের মাধ্যমে তারা যে ঋণ পাবে তাদের কিন্তু তাদের চেয়ে অনেক কম হারে সুদ দিতে হয়। সুতরাং এই বিষয়টা চিন্তা করে দেখা দরকার। তাই এখানে সমস্ত প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীর স্বার্থের কথা চিন্তা করে ঋণের সুদের হারের যে তারতম্য রয়েছে সেটা যাতে সমতা রক্ষা করা সম্ভব হয় তার জন্য চেষ্টা করা উচিত। অন্য দিকে গ্রামের কৃষির উন্নয়নের ক্ষেত্রে গ্রামীণ বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে যথেষ্ট উল্লেখযোগ্য ভূমিকা রয়েছে। গত বাজেটে মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন ১৮০০ গ্রামে গ্রামীণ বিদ্যুৎ পরিকল্পনায় আনা হবে এবং এবারের বাজেটে ৬০০ গ্রামে গ্রামীণ বৈদ্যুতিকরণের মধ্যে আনার কথা বলা হয়েছে এবং কয়েক হাজার পাম্প সেটেও বিদ্যুৎ চালিত করার কথাও বলা হয়েছে—প্রয়োজনের তুলনায় এই ব্যবস্থা সেটা মোটেই যথেষ্ট নয়। তাছাড়া ঐ বিদ্যুৎ সরবরাহের প্রসঙ্গে একথা বলা যেতে পারে যে আজকের দিনে আমাদের অর্থনৈতিক জীবনে বিদ্যুতের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে, কি কৃষির ক্ষেত্রে কি শিল্পের ক্ষেত্রে সর্বক্ষেত্রে এই বিদ্যুৎ একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করে চলেছে। অথচ এই বিদ্যুৎ সরবরাহ করবার জন্য বর্তমান সরকার যে ব্যবস্থা গ্রহণ করতে শুরু করেছেন তার দ্বারা সন্তোষজনক ফল হয়নি। তারজন্য আমরা দেখতে পাচ্ছি লোড শেডিং-এর ফলে জনজীবন বিপর্যস্ত হচ্ছে, ক্ষেত-খামারে পাম্পসেট বন্ধ হয়ে যাচ্ছে, কলকারখানার কাজ বন্ধ হয়ে যাচ্ছে, সুতরাং বিদ্যুৎ সরবরাহ যদি করতে না পারা যায় তাহলে উৎপাদন ব্যহত হবে। উৎপাদন ব্যহত হলে দেশের উন্নতি এবং অগ্রগতি ব্যহত হবে সে বিষয়ে কোনও সন্দেহ নাই। বিদ্যুৎ খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছে প্রয়োজনের তুলনায় সে টাকা যথেষ্ট নয়। তাছাড়া গত বাজেটে বিদ্যুৎ প্রকল্পের জন্য যে অর্থ বরাদ্দ করা ছিল দুর্গাপুর ষষ্ঠ প্রজেক্ট এবং ব্যান্ডেলের পঞ্চম ইউনিটের জন্য সে টাকাও যথা সময়ে খরচ করা হয়নি বলে সেই ঈপ্সিত ফল পাওয়া সম্ভবপর হবে না। চলতি আর্থিক বছরের মধ্যে যতটুকু অগ্রগতি হওয়া সম্ভব ছিল এবং উচিত ছিল সেই অগ্রগতি হবে না। তাই এই বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা যাতে করা সম্ভবপর হতে পারে তারজন্য কতকগুলি প্রস্তাব এখানে রাখা হয়েছে। বাজেটে বলা হয়েছে মোট ২০০ মেগা ওয়াট বিদ্যুতের ঘাটতি রয়েছে, কিন্তু যে সমস্ত নতুন নতুন ইউনিট চালু করার কথা রয়েছে সেই ইউনিটগুলি যদি চালু করা হয় তাহলে অনেক ঘাটতি কম হবে। উৎপাদন কেন্দ্রে যে চরম অব্যবস্থা চলছে সেই অব্যবস্থা যদি দূর করতে না পারা যায় তাহলে সমস্যার সমাধান হবে না।

[1-40—1-50 P.M.]

কিন্তু বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে যে চরম অব্যবস্থা চলছে সেই অব্যবস্থা যদি দূর

করতে না পারা যায় বিদ্যুৎ কারখানাগুলিতে যে সমস্ত শ্রমিকরা কাজে নিযুক্ত আছে তাদের ধর্মঘটের ফলে এবং অন্যান্য কাজের ফলে যে সঙ্কট দেখা দিয়েছে সেগুলি যদি সরকার তাড়াতাড়ি সমাধান করতে না পারেন তাহলে এই সঙ্কট আরও ঘনীভূত হবে এবং উৎপাদন ব্যহত হবে সে বিষয় সন্দেহ নেই। তাছাড়া কৃষির যদি সার্বিক উন্নয়ন করতে হয়, যদি নিবিড়ভাবে উন্নয়ন করার কোনও পরিকল্পনাকে সার্থক করে তুলতে হয় তাহলে সমবায়ের মাধ্যমে কৃষি উৎপাদন কিম্বা গ্রামাঞ্চলে কিছু কিছু জমি সেগুলি কম্প্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট ছিল যেখানে কিছু কিছু পরিকল্পনা গ্রহণ করা উচিত ছিল, গ্রহণ করার প্রয়োজন ছিল সেই ধরনের পরিকল্পনা কার্যকর করার কোনও চিন্তাধারা আছে কিনা এই বাজেটের মধ্যে তার কোনও উল্লেখ নেই। সুতরাং আজ গ্রাম জীবনের যে মূল সমস্যা, কৃষি সমস্যা, সেই কৃষি সমস্যার সমাধান করার জন্য কিছু অর্থের বরাদ্দ করা হয়েছে একথা ঠিক, সেচের খাতে টাকা বাড়ানো হয়েছে, কৃষিখাতে টাকা বাড়ানো হয়েছে কিন্তু সেই অর্থ বরাদ্দ করার ফলেই যে কৃষির উন্নতি করা সম্ভব হবে তা নয়, সেই অর্থকে যথা সময়ে খরচ করার যে ব্যবস্থা সেই ব্যবস্থার মধ্যে যদি ত্রুটি থেকে যায় এবং সেচ প্রকল্প রূপায়ণের মধ্যে যদি ত্রুটি থেকে যায় তাহলে এই ব্যবস্থা যথেষ্ট সাফল্যলাভ করতে পারবে না। আর একটা কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন গ্রামে গ্রামে কাজ দেবার জন্য এই বিষয়টির কথা উল্লেখ করে তিনি বার বার বলেছেন কাজের বিনিময়ে খাদ্য এই প্রকল্পটি চালু করার ফলে গ্রামীণ জনসাধারণের মধ্যে একটা আত্ম মর্যাদাবোধ ফিরে এসেছে। কাজের বিনিময়ে খাদ্য এই প্রকল্পটি গত বৎসরে চালু হয়েছে এটা ঠিকই কিন্তু এই প্রকল্পটি চালু হবার পূর্বে শুকনো দিনে গ্রামাঞ্চলের স্টেট রিলিফের মতো কিছু কিছু স্কীম তার মাধ্যমে কাজ করা হতো। কাজের বিনিময়ে খাদ্য, যে পরিমাণ মজুরি কৃষিহীন শ্রমিকদের বা গ্রামের ভূমিহীন মজুরদের দেওয়া হচ্ছে প্রতিদিন, তাদের জন্য ২ কিলো গম এবং ১ টাকা যথেষ্ট পর্যাপ্ত নয়। কৃষি শ্রমিকরা যে হারে মজুরি পেয়ে থাকে গ্রামীণ যারা কৃষক তারা আজকে কাজের বিনিময়ে খাদ্য নিযুক্ত হবে তারা সরকারের নির্ধারিত যে ন্যূনতম মজুরি সেটুকু অন্তত পাবে সেই বিষয়ের কোনও স্বীকৃতি বা উল্লেখ এই বাজেটে নেই। তাই এটা পরিষ্কার দেখতে পাচ্ছি যে এই প্রকল্পে যে কাজ হবে তাতে সেই কৃষকদের টেস্ট রিলিফের মতো—তারা আগে খাদ্য পেতো না, এখন কাজের বিনিময়ে কিছু খাদ্য ও টাকা পাচ্ছে, কিন্তু ন্যূনতম আইন যেটা সরকার করেছেন সেই আইনটা রূপায়ণের ক্ষেত্রে সেই জিনিসটা এখনও প্রতিফলিত হয়নি। গ্রামীণ জীবনে, গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে আর একটা গুরুত্বপূর্ণ দিক হচ্ছে কুটির এবং ক্ষুদ্র শিল্প। কুটির এবং ক্ষুদ্র শিল্পের উন্নয়ন খাতে যে সমস্যা বৃহত শিল্পের ক্ষেত্রে সেই সমস্যা কিছুটা অন্যরূপ। এখানে পুঁজির অভাব, বাজারের অভাব এবং কাঁচামালের অভাব আছে। এই সমস্তকে সরবরাহ করার জন্য কিছু টাকার বরাদ্দ করা হয়েছে কিন্তু গ্রামাঞ্চলের এই কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্পকে গড়ে তোলার জন্য যে পরিকল্পনার প্রয়োজন ছিল সেই পরিকল্পনা ঠিকমতো এখানে নেই। গ্রামের বহু লোক তারা কিভাবে এই ক্ষুদ্র শিল্পকে গড়ে তুলবে সেই সম্পর্কে তাদের কোনও ধ্যানধারণা নেই। কিছু কিছু শিল্প সম্প্রসারণের ক্ষেত্রে অফিসাররা রয়েছেন, সেইসব অফিস জেলাতে একটি কিম্বা দুটি করে হয়েছে এবং তাদের কাছে যে সমস্ত পরিকল্পনা রয়েছে সেই পরিকল্পনাগুলি তারা গ্রামে এই সব বেকার যুবক-যুবতীদের কাছে ঠিক সময় পৌছে দিতে পারছে না, ফলে তাদের অনেক অসুবিধার মধ্যে

পড়তে হচ্ছে, উদ্যোগ থাকা সত্ত্বেও, উৎসাহ থাকা সত্ত্বেও তারা এই ব্যবস্থার সুযোগ নিতে পারছে না। তারজন্য এই কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্প গড়ে তোলার জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে, তার উন্নয়নের জন্য যে কথা বলা হচ্ছে, উপযুক্ত প্ল্যানিং বা পরিকল্পনার অভাবে সেই প্রকল্প যথেষ্ট পিছিয়ে যাবে।

আগের বাজেটে এই ব্যাপারে যত প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল এবং সেই প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল এবং সেই প্রতিশ্রুতি মতো যত কাজ হওয়া উচিত ছিল সেই কাজ হওয়া সম্ভব হয়নি। আর একটা উল্লেখযোগ্য ঘটনা হল বেকার ভাতা এবং এইজন্য আমি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। তিনি তাঁর বাজেটে বলেছেন প্রত্যেক বেকারকে মাসে ৫০ টাকা করে দেওয়া হবে যেসব পরিবারের মাসিক আয় ৫০০ টাকার নিচে এবং দেড়লক্ষ বেকারকে ৩ বছরের জন্য একটা ভাতা দেবার পরিকল্পনা গ্রহণ করেছেন। তিনি এই যে বেকার ভাতা দেবার পরিকল্পনা বা চিন্তাধারা প্রবর্তন করলেন সেইজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু এই সঙ্গে সঙ্গে একটা কথা বলা দরকার যে, আমরা কি শুধু বেকারদের ভাতা দিতে চাই, না, তাদের কর্মে নিযুক্ত করবার জন্য আমরা কোনও পরিকল্পনা করব। বর্তমান মূল্যমানের পরিপ্রেক্ষিতে এই ৫০ টাকার ভাতা দিয়ে কোনও বেকারের জীবনের কোনও সুষ্ঠু সমাধান করা যায় না। কাজেই আমি মনে করি তাদের কর্মসংস্থানের জন্য একটা পরিকল্পনা করা দরকার। অর্থমন্ত্রী মহাশয়কে বলছি, স্টেট প্ল্যানিং বোর্ড ঠিকভাবে ফাংশন করছে কিনা সে সম্পর্কে আমরা কোনও উত্তর পেলাম না। আমরা জানলাম উন্নয়ন দপ্তরের কাজ চলছে। আমি মনে করি এই সমস্ত বেকারদের জন্য এবং আরও যে সমস্ত বেকার রয়েছে তাদের সকলকে কর্মে নিযুক্ত করবার জন্য ২/১ বছরের মধ্যে যদি দু'একটা পরিকল্পনা না করা যায় তাহলে এইভাবে বেকার সমস্যার সমাধান করা যাবে না। রেজিস্ট্রি বেকারের সংখ্যা তিনি যা বলেছেন আসলে পশ্চিমবাংলার মোট বেকারের সংখ্যা কিন্তু তার চেয়ে বেশি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ১৩ লক্ষ বেকার রয়েছে একথা তিনি বলেছেন। কিন্তু বিভিন্ন হিসেবের মাধ্যমে যা দেখা যায় তাতে দেখছি মোট বেকারের সংখ্যা এর চেয়ে অনেক বেশি। রেজিস্ট্রি বেকারের সংখ্যা ১৩ লক্ষ বলে এবং তার মধ্যে গত ৫ বছরে রেজিস্ট্রি বেকারের সংখ্যা ৩ লক্ষ বলে সমস্যাটাকে হয়ত নরম করে দেখানো হয়েছে। আমার আর একটা বক্তব্য হচ্ছে আপনারা বেকার ভাতা দিন, কিন্তু রাজ্য সরকার ইচ্ছা করলে যেসব ক্ষেত্রে নিযুক্ত করতে পারতেন সেসব ক্ষেত্রে রাজ্য সরকার কিন্তু সেই ব্যবস্থা করেননি। গত বছরের বাজেটে ঘোষণা ছিল চলতি বছরে ১ হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে এবং তার মাধ্যমে ৩ হাজার বেকার যুবক-যুবতী কর্ম পাবে। এই প্রতিশ্রুতি থাকা সত্ত্বেও আমি যতদূর খোঁজ খবর রাখি তাতে দেখছি এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন এখনও যথেষ্ট বিলম্ব আছে। এ বছরের বাজেটে প্রতিশ্রুতি রয়েছে আরও ১ হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে এবং সেই প্রাথমিক বিদ্যালয়গুলিকে শক্তিশালী করবার উদ্দেশ্যে আরও ১ হাজার শিক্ষক নিযুক্ত করা হবে। কিন্তু আমি জানি পশ্চিমবাংলায় যে সমস্ত বিদ্যালয় রয়েছে সেখানে শূন্য পদের সংখ্যা কয়েক হাজার। কাজেই আরও অধিক সংখ্যক শিক্ষক নিযুক্ত করে তাদের বেকারত্ব ঘোচানোর ব্যবস্থা করলে ভাল হত। বেকার যুবকদের ভাতা দেবার ক্ষেত্রে যে মানসিকতা দেখা গেছে সেটা অভিনন্দনযোগ্য, কিন্তু এর সঙ্গে আর একটা কাজ করলে ভাল হত এবং সেটা হচ্ছে

রাজ্যসরকারের যত শূন্য পদ আছে সেগুলি যদি অচিরে পূরণ করা হত তাহলে এক্ষেত্রে ইপ্সিত ফল পাওয়া যেত। তারপর, প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন দেবার কথা বলা হয়েছে। কিন্তু এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে যে সমস্ত শিক্ষকরা ৫/৬/৭ বছর ধরে এই সমস্ত প্রাথমিক বিদ্যালয়গুলি প্রতিষ্ঠা করে অর্গানাইজার টিচার হিসেবে সমাজে কাজ চালিয়ে আসছে, সমাজে সার্ভিস দিয়ে আসছে সেই সমস্ত অর্গানাইজার টিচারদের কাজে নিযুক্ত করবার যে দাবি উত্থাপন করা হয়েছে সে সম্পর্কে সরকারের কোনও নীতি ঘোষণা করা হয়নি।

[1-50—2-00 P.M.]

অন্যদিকে আর একটা অবস্থা দেখা দিয়েছে। গ্রামাঞ্চলে অনেক জুনিয়র স্কুল ছিল যেগুলি ৯ম এবং ১০ম শ্রেণী পর্যন্ত পঠন-পাঠনের ব্যবস্থা করত এবং বিশেষ অনুমতি নিয়ে, এই সমস্ত স্কুলগুলি থেকে ছাত্রছাত্রীরা পরীক্ষা দিতে পারত। এই বিশেষ অনুমোদন প্রত্যাহার করে নেওয়া হয়েছে। এই সমস্ত স্কুলগুলিকে যে কি পদ্ধতিতে অনুমোদন দেওয়া হবে এই সম্পর্কে বাজেটে কোনও উল্লেখ নেই। ফলে এই সমস্ত স্কুলগুলিতে যে সমস্ত বেকার যুবক নিযুক্ত হত এবং সামান্য রোজগার করত, তাদের কাছে সেই সুযোগ বন্ধ হয়ে গেছে। অভিভাবকরা যখন বুঝল যে এই সব স্কুলে পড়লে পরীক্ষা দিতে পারবে না তখন তাদের ছেলেমেয়ের পাশের স্কুলে পড়াশুনা করতে পাঠাতে আরম্ভ করেছেন। ফলে যে সমস্ত স্কুলের আপগ্রেডেশন হয়েছিল, সেগুলি আবার ৮ম শ্রেণী পর্যন্ত পর্যায়ে নেমে আসছে। এই সমস্ত ব্যাপারে বাজেটের মধ্যে কোনও উল্লেখ নেই। অন্য দিকে কলেজী শিক্ষার ক্ষেত্রে সম্প্রতি যে ঘটনা ঘটছে, তার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাই। তাঁরা আইন করে ঠিক করেছেন যে কলেজের শিক্ষকেরা মাসে মাসে বেতন পাবেন, এর জন্য অর্ডিনান্স করেছেন। এটা ছিল কলেজী শিক্ষকদের দীর্ঘ দিনের দাবি, সেই দাবি পূরণ করার জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। সাথে সাথে এই আইন প্রবর্তন করার সঙ্গে সঙ্গে যে বিধিনিষেধ প্রবর্তন করা হয়েছে, তার ফলে কলেজগুলিকে যে অবস্থার সম্মুখীন হতে হয়, সেই সম্পর্কে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেই আইনে বলা হয়েছে কি? কলেজের যে নিজস্ব ইনকাম তার দুটো ভাগ—অ্যাসিউম্‌ড ইনকাম আর অ্যাকচুয়াল ইনকাম। কলেজগুলিকে বলা হয়েছে প্রতি মাসে তাদের যেটা প্রকৃত আয় হবে বিভিন্ন নন-রিফান্ডেবল ফিজের ক্ষেত্রে যে সমস্ত ফিজ কলেজ আদায় করে, সেই সমস্ত নন-রিফান্ডেবল ফিজ পরবর্তী মাসের ১৫ তারিখের মধ্যে ট্রেজারির হেড অব অ্যাকাউন্ট-এ জমা দিয়ে দিতে হবে। তিন মাসে সম্ভাব্য যে আয় এবং প্রকৃত যে আয় তার পরবর্তী কোয়ার্টারে সাবমিট করতে হবে। পরবর্তী প্রতি মাসে ৭৫ ভাগ করে টাকা জমা দেওয়ার ফলে সম্ভাব্য আয়ের এবং প্রকৃত জমা টাকার মধ্যে যে গ্যাপ, সেই অতিরিক্ত টাকা কলেজকে এই সরকারের তহবিলে জমা দিতে হবে। সেখানে যেটা চিন্তা করা দরকার, সম্ভাব্য আয় বলতে কলেজে যে সমস্ত ছাত্রছাত্রী বিভিন্ন খাতে অর্থ দিয়ে থাকে, সেটাও সম্ভাব্য আয়। আপনি জানেন গ্রামাঞ্চলে শিক্ষাপ্রতিষ্ঠান যেগুলি আছে, এবং যে কলেজ আছে তাতে প্রতি মাসে নিয়মিত ছাত্ররা বেতন দেয় না। যে সমস্ত তফসিলি ছাত্রছাত্রী আছে, যারা ন্যাশনাল স্কলারশিপ পায়, যারা স্টাইপেন্ড পায়, তারা যে সময় সেই স্টাইপেন্ড এবং স্কলারশিপ পায়, সেই সময় শোধ করে থাকে। আর স্টাইপেন্ড সরকার অনিয়মিতভাবে দেন বলে তিন মাসের যে সম্ভাব্য আয় কখনও কলেজের পক্ষে দেওয়া সম্ভব

হবে না। ফলে যদি কোনও কলেজ সম্ভাব্য আয় জমা না দিতে পারে, তাহলে সেই অপরাধে কলেজের পরিচালক সমিতি বাতিল করে দেওয়া হবে এবং সাময়িকভাবে সেখানে এক বছরের জন্য অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করা হবে, তা বাড়ানো হতে পারে, আবার তার মধ্যে তুলেও নেওয়া হতে পারে। এই অবস্থায় চিন্তা করা দরকার বাস্তব পরিস্থিতিতে পশ্চিমবঙ্গের কোনও কলেজের পক্ষে বিশেষত গ্রামাঞ্চলে যে সমস্ত কলেজ রয়েছে, তাদের পক্ষে কোয়ার্টারের সম্ভাব্য আয় পরবর্তী কোয়ার্টারে জমা দেওয়া কখনও সম্ভবপর হবে না। তার ফলে গ্রামাঞ্চলে মফঃস্বলে কলেজের পরিচালক সমিতিকে বাতিল করে অ্যাডমিনিস্ট্রেটর বা প্রশাসন নিয়োগ করার সম্ভাবনা উজ্জ্বল হয়ে দেখা দেবে।

বর্তমান সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর যেভাবে সেকেন্ডারি এডুকেশন বোর্ডকে বাতিল করে প্রশাসক নিয়োগ করা হয়েছে, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষকে বাতিল করা হয়েছে এবং কলেজ শিক্ষকদের বেতন পাওয়ার জন্য যে নিয়ম করা হয়েছে এ রকম প্রশাসক নিয়োগ গুরুত্বপূর্ণ এবং শিক্ষার ক্ষেত্রে সরকারি হস্তক্ষেপের নীতি প্রসারিত হতে পারে। বেতন দানের নীতিকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু এই যে ত্রুটি আছে এইগুলো যদি দূর না করা যায় তাহলে ঠিক হবে না। তাছাড়া, ২৫ পারসেন্ট যে টাকা কলেজের হাতে থাকছে সেটা থেকে সব খরচ মেটানো যাবে না। আবার পেনশনের হার বৃদ্ধির জন্য অভিনন্দন জানাচ্ছি। রাজনৈতিক আন্দোলনে যারা নিয়োজিত তাদের জন্য ভাতা দেওয়ার কথা উঠেছে। সেই সম্পর্কে একটা প্রশ্ন, তাদের ইকুয়েট করা হয়েছে স্বাধীনতা সংগ্রামে যারা অংশগ্রহণ করেছিলেন তাদের সঙ্গে। কিন্তু দেশ স্বাধীন হওয়ার পর যারা গণতান্ত্রিক আন্দোলনে যোগ দিয়েছেন এবং স্বাধীনতা সংগ্রামী—এই দুটি ক্ষেত্র ঠিক সমপর্যায়ভুক্ত বলে মনে হয় না। তাছাড়া, এক একটি সরকার গণতান্ত্রিক আন্দোলনের ব্যাখ্যা এক এক রকম করবেন। তাহলে এই ক্ষেত্রে পেনসন দেওয়ার যে ব্যবস্থা হবে সেটা দলীয় স্বার্থে হবে না—এই রকম হলফ করে বলা যায় না। দেশ স্বাধীন হওয়ার পর যারা নকশাল আন্দোলনে যোগ দিয়েছিলেন তারা এর আওতায় আসবেন কিনা সেই সম্পর্কে প্রশ্ন রয়েছে। অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন এতে তিনি ঘাটতি ২০ কোটি টাকার রেখেছেন এবং তিনি কর করেছেন কয়লা এবং পণ্য প্রবেশ করের উপর। তাছাড়া, বিক্রয় করের উপর কিছু সামঞ্জস্য করে বসাবার চেষ্টা করেছেন। এর ফলে আমাদের নিশ্চিত ধারণা মূল্যবৃদ্ধি হবে। চায়ের উপর গতবারে কর বসানো হয়েছে। এর ফলে চায়ের দাম বৃদ্ধি পেয়েছে। আপনারা সকলে নিশ্চয় একমত হবেন যে প্রত্যেকটি জায়গাতে চায়ের দাম বেড়েছিল। আজকে কয়লার উপর দাম বাড়ানো হয়েছে। যদিও আপাতদৃষ্টিতে দেখা যাচ্ছে, সাধারণ কনজিউমারদের এই টাকা দিতে হবে না, উৎপাদকদের দিতে হবে। কিন্তু আসলে উৎপাদকরা কনজিউমারদের থেকে টাকা সংগ্রহ করে তবে দেবে। তাই মূল্যবৃদ্ধি দেখতে পাবে। পরিশেষে, অর্থমন্ত্রীর এই বাজেটের ক্ষেত্রে আর্থিক অসুবিধার কথা বলেছেন। তিনি বলেছেন, রাজ্যের ক্ষমতা খুব সীমিত। কেন্দ্রের কাছ থেকে ব্যাপক অর্থ না পেলে এর সমাধান করা যাবে না। সেইজন্য বলেছেন, কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্কের পুর্ণবিন্যাস প্রয়োজন। সপ্তম অর্থ কমিশনে যে স্মারকলিপি পেশ করেছেন, তাতে বলেছেন, কেন্দ্রীয় সরকারের যে আয় হয় তার থেকে ৭৫ পারসেন্ট কেন্দ্রীয় বিভাজনে রাখা উচিত এবং ২৫ পারসেন্ট বাকিটা কেন্দ্রের হাতে খরচের জন্য রাখা প্রয়োজন। বর্তমান যুক্তরাষ্ট্রীয়

কাঠামোয় দায়-দায়িত্ব সরকারের যেভাবে বেড়ে গিয়েছে তা ওই ২৫ পারসেন্টে পালন করা যায় কিনা সে বিষয়টা দেখা প্রয়োজন। ১৯৭৬-৭৭ সালের কেন্দ্রীয় বাজেট যদি দেখা যায় তাহলে দেখা যাবে এই ২৫ পারসেন্টে হয় চার হাজার কয়েকশো কোটি টাকা। এইটা যদি কেন্দ্রীয় সরকারের হাতে থাকে তাহলে কি করে হবে? কেননা, কেন্দ্রীয় সরকার প্রতিরক্ষা খাতে সাড়ে তিন হাজার কোটি টাকা খরচ করে থাকেন। এছাড়া, রেল রয়েছে, যোগাযোগ রয়েছে এবং অন্যান্য ব্যাপারেও আছে। কেন্দ্রের কাছ থেকে রাজ্য বেশি টাকা পাক। সেই অর্থ পেয়ে রাজ্যের উন্নয়ন পরিকল্পনা ভালভাবে কার্যকর করুন—এটা আমরা চাই। রাজ্যের কৃষি এবং শিল্পে যেসব অসুবিধা আছে, সেটা দূরীভূত হোক—এই দাবি আমরা সমর্থন করি।

কেন্দ্রের কাছ থেকে রাজ্যের অধিক অর্থ বরাদ্দ হওয়া উচিত এটা আমরা স্বীকার করি। কিন্তু যে দৃষ্টিভঙ্গী নিয়ে এটা চাওয়া হচ্ছে তাতে কেন্দ্র দুর্বল হয়ে যাবে। ভারতবর্ষের সংহতি এবং ঐক্য নষ্ট হয়ে যাবে। একটি জিনিস মন্ত্রী মহাশয়কে বলতে চাই অনেক প্রতিশ্রুতি বিগত বছরে তিনি দিয়েছিলেন সেই সমস্ত প্রতিশ্রুতির সব কিছু রূপায়িত করা যায়নি। এবারেও তিনি অনেক প্রতিশ্রুতি দিয়েছেন কিন্তু কিভাবে সেগুলি রূপায়িত করা যাবে তার কোনও কথাই দেখতে পাইনি। ঐ একই কথা আগের মতো হয়তো পরে বলবেন যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পাওয়া যায়নি বলে কাজ করতে পারেননি। তিনি অনেকগুলি ভাল ভাল প্রস্তাব করেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। সামগ্রিকভাবে এই বাজেট দিয়ে সমস্যাসঙ্কুল পশ্চিমবাংলার যে কিছু করা দরকার তা সম্ভব হবে না বলে মনে করি। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-00—2-10 P.M.]

**শ্রী লক্ষ্মীচরণ সেন** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন ১৯৭৮-৭৯ সালের জন্য পশ্চিমবাংলার সংগ্রামী মানুষের তরফ থেকে আমি তাকে পূর্ণ সমর্থন জানাই। মাননীয় স্পিকার মহাশয়, গত বছর যখন এই বামফ্রন্ট সরকার দায়িত্ব গ্রহণ করে তখন আমরা কি দেখেছি? দেখেছি যে কংগ্রেস দল বিশাল সমস্যা রেখে চলে গিয়েছিল। সেই ঘাটতি ছিল ৫৬ কোটি টাকা এবং শুধু ঘাটতি নয় এছাড়াও অনেক অনুমোদিত ব্যয়ও তারা করে গিয়েছিলেন। সেটাও প্রায় ৪৫ কোটি টাকা এবং মার্চ থেকে এপ্রিল মাসের মধ্যে আরও ৫০ কোটি টাকা বাড়তি ব্যয় করেছিলেন তার মধ্যে প্রায় ৩৭ কোটি টাকা এই সরকারকে বহন করতে হয়েছে। কংগ্রেস প্রায় ১৩১ কোটি টাকা ঘাটতি রেখে চলে গিয়েছিলেন। এই অবস্থার মধ্যেই বামফ্রন্ট সরকারকে কাজ করতে হয়েছে। আজকে কংগ্রেস দলের যাঁরা এখানে রয়েছেন তাঁদের বক্তব্য রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের সময় সব শুনলাম। তারা যে অমার্জনীয় অপরাধ করেছেন জনসাধারণের কাছে তার জন্য তাদের নতজানু হয়ে ক্ষমা প্রার্থনা করা উচিত ছিল। কিন্তু দেখলাম সে বোধ তাদের নেই। এই বিশাল ঘাটতি পূরণের জন্য কর বৃদ্ধির প্রস্তাব অর্থমন্ত্রীকে নিতে হয়েছে। এবং বিভিন্ন কর্মসূচি রূপায়ণের জন্য তাঁকে অর্থ সংগ্রহ করতে হয়েছে। এবং তাতে তিনি সাফল্যমণ্ডিত হয়েছেন। ঘাটতির পরিমাণ অনেক কমানো সম্ভব হয়েছে। রাজস্ব সংগ্রহ বৃদ্ধি করে ওদের আমলের যে ঘাটতি ছিল তা অনেক কমানো সম্ভব হয়েছে। কিছু কম ২৮ কোটি

৯৮ লক্ষ টাকা রাজস্ব সংগ্রহ বৃদ্ধি করেই এটা সম্ভব হয়েছে। কয়লার রয়েলটি বাবদ যে টাকা পাবার কথা ছিল তা সংগ্রহ করা সম্ভব হয়নি।

কারণ খনি উন্নয়ন এবং নিয়ন্ত্রণ আইন অনুযায়ী আমাদের সেই প্রস্তাব বাস্তবে রূপায়িত করা সম্ভব হয়নি। অপর দিকে কলকাতার যে বহুতল বিশিষ্ট বাড়ি থেকে এবং শহরের জমির কর আইন সংশোধন করে রাজস্ব বৃদ্ধির যে প্রস্তাব তখনকার বাজেটে ছিল তা বাস্তবে রূপায়িত হতে পারেনি। কারণ হাই কোর্টে ইনজাংশন জারি হয়ে রয়েছে। একদিকে রাজস্ব সংগ্রহের প্রস্তাব বাস্তবে রূপায়িত করার দিক থেকে এই অসুবিধা, অপর দিকে এই কয়েক মাসের মধ্যে বামফ্রন্ট সরকারকে অনেকগুলি অতিরিক্ত ব্যয় বহন করতে হয়েছে। যেমন এক্সগ্রাসিয়া বাবদ সরকারি কর্মচারিদের ক্ষেত্রে, শিক্ষকদের ক্ষেত্রে, কৃষির ও ক্ষুদ্র সেচের ক্ষেত্রে, ত্রাণের ক্ষেত্রে আরও বিভিন্ন ক্ষেত্রে অতিরিক্ত ব্যয় আমাদের বহন করতে হয়েছে। অর্থাৎ আর্থিক সঙ্কট থাকা সত্ত্বেও জনসাধারণের স্বার্থে অতিরিক্ত ব্যয় বহন করতে হয়েছে। এরকম একটি অবস্থার মধ্যেই গত বছরের কাজ আমাদের পরিচালনা করতে হয়েছে। রাজ্যপালের ভাষণ সকলেই শুনেছেন, আমাদের বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর মাত্র এই ৬ মাসের মধ্যেই যারা সমস্ত কর্মসূচি বাস্তবে রূপায়িত করার কথা ভাবছেন এবং সেই অজুহাত তুলে সমালোচনায় অংশগ্রহণ করেছেন এবং বাজেটের বিরোধিতা করেছেন তারা ভুল করছেন—আমি এই কথা বলতে পারি। গত বছর রাজস্ব বৃদ্ধির ক্ষেত্রে যে সকল ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল এবং যা সংগ্রহ হয়েছে তা অন্যান্য রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলগুলির মিলিত সংগ্রহের চেয়ে বেশি। পশ্চিমবাংলার সমস্ত জনজীবনের সমস্যা যদি দূর করতে হয় তাহলে রাজস্ব সংগ্রহ বৃদ্ধির প্রয়োজন এবছরও ছিল। গত বছর রাজস্ব সংগ্রহ বৃদ্ধির ব্যবস্থাও হয়েছিল ব্যাপক। সেইজন্য ৬/৭ মাস পর এই বছর অর্থমন্ত্রী করের কাঠামোর মধ্যে বড় রকম পরিবর্তন না এনে সঠিক কাজ করেছেন। আমি মনে করি বামফ্রন্ট সরকারের কর্মসূচি বাস্তবে রূপায়িত করতে গিয়ে, জনসাধারণের স্বার্থে বাজেটে যে প্রস্তাব করা হয়েছ তা অভিনন্দনযোগ্য। আর্থিক সঙ্কটের মধ্যে, সীমাবদ্ধতার মধ্যেই আমাদের কাজ করতে হবে। রাজ্যপালের ভাষণের উপর আলোচনার সময় বিরোধী পক্ষের বক্তব্য শুনেছি। বিরোধী পক্ষের নেতা মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয়ের কথা শুনেছি। ৬/৭ মাসের কাজ এবং সমস্ত ঘটনাগুলি বিশ্লেষণ না করে তিনি বলে দিলেন যে ভোটপর্ব শেষ হয়ে যাবার পর বামফ্রন্ট সরকারের কর্মসূচি নাকি হাউই বাজির মতো উড়ে গেছে। এ কথাটা একটু ভেবে দেখতে হবে। আজকেও যিনি বাজেটের উপর বক্তৃতা দিলেন তিনিও অনেক কথা বললেন এবং শেষ পর্যন্ত তিনি বিরোধিতা করলেন। স্যার, পশ্চিমবঙ্গ সরকারকে গোটা ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামোর চৌহদ্দির মধ্যে কাজ করতে হবে। কাজেই এই অবস্থায় আমাদের সমাজ জীবন ও জন-জীবনের যে সমস্যা তার কারণ কি? কিভাবে সমাধান করা যাবে এবং সঠিকপথে সরকার উদ্যোগ গ্রহণ করছে কিনা এটাই বিচার্য বিষয়। আমরা জানি রাজ্যের কৃষি সঙ্কট, শিল্পে সঙ্কট, শিক্ষা জগতে অরাজকতা, সমস্ত ক্ষেত্রেই সঙ্কট এবং শুধু পশ্চিমবঙ্গেই নয়, এই সর্বগ্রাসী সঙ্কটে সমগ্র ভারতবর্ষের জনসাধারণ নিমজ্জিত হয়েছে। কেন হয়েছেন? এই কারণে হয়েছেন যে স্বাধীনতা প্রাপ্তির পর বিগত ৩০ বছর পর্যন্ত কংগ্রেস দল একচেটিয়া পুঁজিপতি, জমিদার, জোতদার, বৃহৎ ভূস্বামীদের স্বার্থে, চোরাকারবারি, মজুতদার, মুনাফাখোরদের স্বার্থে যে নীতি অনুস্মরণ

করেছিল সেই নীতির ফলেই জনজীবনে এই সঙ্কট ও সমস্যার সৃষ্টি হয়েছে। আমাদের কাছে যে তথ্য হাজির করা হয়েছে তাতে আমরা দেখেছি ৫ ভাগ লোকের হাতে প্রায় ৫০ ভাগ জমি আছে। ১৯৬১ সালে ক্ষেতমজুরের যে সংখ্যা ছিল ১৯৭১ সালে ৮৩ শতাংশ বেড়েছে কৃষক আরও বেশি ভূমিহীন হয়েছে, ক্ষেতমজুরের সংখ্যা বেড়েছে ভয়াবহভাবে। অর্থাৎ গ্রামীণ মানুষ, কৃষকদের জীবনে যে নীতির ফলে দারিদ্র্য দুর্দশা বৃদ্ধি পেয়েছে সেই নীতির অনিবার্য পরিণতি হিসাবে দেশে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র্যসীমার নিচে বসবাস করছে। আমাদের সামনে আজ প্রধান সমস্যা হচ্ছে কৃষি সমস্যা। আমরা যদি গ্রামীণ মানুষের, কৃষকদের সমস্যার সমাধান করতে না পারি তাহলে জনজীবনের সমস্যার সমাধান, দেশের কল্যাণসাধন অসম্ভব। কাজেই এই কাজ আমাদের করতে হবে। আজকের এই পরিস্থিতিতে কৃষি উৎপাদন বৃদ্ধি করা তেমনভাবে সম্ভব নয়।—সম্ভব নয় কারণ সার ও কৃষি উপকরণ ক্রয় করার ক্ষমতা কৃষকের নেই।

[2-10—2-20 P.M.]

কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য সার, যা একান্তই আবশ্যক, তা ক্রয় করার ক্ষমতা দরিদ্র কৃষকদের নেই। কাজেই কৃষি ফলনের ক্ষেত্রে বেশি দূর অগ্রসর হওয়া সম্ভবপর নয়। আমরা শ্রমজীবী মানুষ সমস্যা সমাধান করতে পারি না, পারি না কারণ শত সহস্র ক্ষুধার্ত এবং দারিদ্র্যপীড়িত কৃষকরা গ্রাম ছেড়ে শহরে এসে ভিড় করছে, এর ফলে শ্রমের দাম কমে যাচ্ছে এবং এর সুযোগ গ্রহণ করছে একচেটিয়া পুঁজিপতি এবং শিল্পপতিরা। আমাদের দেশের সংস্কৃতি এবং শিক্ষার ক্ষেত্রে যে পশ্চাদপদতা তা দ্রুত কাটিয়ে উঠতে পারি না। পারি না কারণ দেশের শতকরা ৮০ ভাগ মানুষ, তাদের ছেলেমেয়েদের শিক্ষাদানে অক্ষম। যে দেশের এই অবস্থা সেই দেশে শিক্ষার প্রসার ঘটানো সম্ভব নয়। আমরা শিল্পের বাজার উন্মুক্ত করতে পারি না, কারণ, দারিদ্র্য পীড়িত দেশের শতকরা ৮০ ভাগ মানুষ তারা যদি শিল্পজাত দ্রব্য ক্রয় করতে না পারে তাহলে সে দেশে শিল্পের বিকাশ ঘটতে পারে না। তাই আমাদের ভারতবর্ষের জনজীবনের প্রধান সমস্যা হচ্ছে, কৃষির সমস্যা। এই কৃষির সমস্যার সমাধান যদি না হয়, যদি সেই দিক থেকে আমরা অগ্রসর হতে না পারি তাহলে অগ্রগতি সম্ভব নয়। একাজ শুধু একটি রাজ্যের পক্ষে করা সম্ভব নয়, সমস্ত দেশকে এরজন্য উদ্যোগ নিতে হবে। প্রধানত উদ্যোগ নিতে হবে কেন্দ্রীয় সরকারকে এবং তার পরিপূরক হিসাবে প্রতিটি অঙ্গরাজ্য যাতে কর্মসূচি গ্রহণ করে এবং সঠিকভাবে কাজ করতে পারে তা দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার গ্রাম এবং শহরগুলির অর্থনীতি একটা নিশ্চলতায় এসে দাঁড়িয়েছে। পশ্চিমবাংলা ভয়াবহ বেকারি এবং অর্ধ বেকারিতে ছেয়ে গিয়েছে। প্রতিটি ঘরে ঘরে বেকারের হা-হা-কার—তারা কাজ পাচ্ছে না। কংগ্রেসি আমলের সরকার দেশের এই বিরাট জনসংখ্যাকে একটা সম্পদ হিসাবে গ্রহণ না করে একে তারা দায়ভার হিসাবে বিবেচনা করেছিলেন এবং তা করেছিলেন বলেই দেশের সাধারণ মানুষের স্বার্থে তারা কোনওদিন দাঁড়াতে পারেননি। মানুষকে তারা ব্যবহার করেছিলেন নিজেদের দলীয় স্বার্থে। বিরোধীদের একথা সুস্পষ্টভাবে জানা দরকার—বিশেষ করে কংগ্রেসিদের—যে, বর্তমানে যে রাষ্ট্র ব্যবস্থা এবং সমাজব্যবস্থা আছে এই সমাজ ব্যবস্থার যদি পরিবর্তন ঘটানো না হয়, যদি শোষণহীন সমাজ গঠনের পথে আমরা না যেতে পারি তাহলে জনজীবনের সমস্যার মৌলিক বা স্থায়ী

সমাধান সম্ভব নয়। এই কাঠামোর মধ্যে আমরা কি পারি? আমরা যেটুকু পারি সেটা হচ্ছে, সমস্যাজর্জরিত মানুষের জীবনে যাতে সঙ্কট না বাড়ে, খানিকটা যাতে লাঘব করা যায় তারজন্য চেষ্টা করতে পারি। এবং তার জন্য রাজ্যের যে সীমিত সম্পদ সেই সম্পদকে আমরা ব্যবহার করতে পারি। এরজন্য প্রয়োজন সঠিক পরিকল্পনা। স্যার, এই লক্ষ্যের দিকে অবিচল থেকেই বামফ্রন্ট সরকার তার ৩৬ দফা কর্মসূচি রচনা করেছে এবং সেই কর্মসূচি বাস্তবায়িত করার জন্য আমাদের এই বাজেট অর্থমন্ত্রী আমাদের ঘোষিত লক্ষ্য সামনে রেখেই বাজেট উত্থাপন করেছেন। কৃষির ক্ষেত্রে ১৯৭৭-৭৮ সালে ২৭ কোটি ৮৮ লক্ষ টাকা বাজেটে ছিল, এবার ৩৮ কোটি ১৯ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এখানে বৃদ্ধির হার ৪০ ভাগ। কৃষি এবং সমষ্টি উন্নয়ন খাতে ৪০ কোটি টাকা রাখা হয়েছে। রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য ২৫ কোটি টাকা রাখা হয়েছে। সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে এবছর যা বরাদ্দ করা হয়েছে গত ৩০ বছরের মধ্যে তা কোনওদিন হয়নি। এতে আমরা এটা বলতে পারি যে, মূল সমস্যার দিকে দৃষ্টি রেখেই অর্থ বরাদ্দ করা হয়েছে। জনতাপার্টির সদস্য যে কথা বলেছেন তা ঠিক। আরও বেশি অর্থ বরাদ্দ করতে পারলে ভাল হত। প্রয়োজনও ছিল। কিন্তু প্রশ্ন হচ্ছে, বরাদ্দ এরচেয়ে বেশি করা যাবে কোথা থেকে? আর্থিক ক্ষমতা যদি সীমিত হয় তাহলে বরাদ্দ বাড়ানো যায় না। কাজেই সে দিক থেকে যেটুকু করা সম্ভব সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে তা করার চেষ্টা হয়েছে। সেচ বাবদ ৪০ কোটি টাকা রাখা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, এর ফলে ৪৫ হাজার হেক্টর জমি সেচের আওতায় আসবে। শুধু তাই নয়, এর ফলে ১ লক্ষ ২৫ হাজার হেক্টর জমি বন্যার হাত থেকে রক্ষা পাবে। একদিকে সেচের ব্যবস্থা হবে, অন্য দিকে ১ লক্ষ ২৫ হাজার হেক্টর জমি বন্যার হাত থেকে রক্ষা পাবে। আমি বলতে চাই যে সব দিক লক্ষ্য রেখেই বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী এক বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন।

শিক্ষার ক্ষেত্রে যে অরাজকতা চলছে তার অবসানকল্পে শিক্ষার ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে। এ বছর একহাজার প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠার কাজ সমাপ্ত হবে এবং আগামী বছর ১৯৭৮ সালের ১লা জানুয়ারি থেকে আরও ১ হাজার প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠা করা হবে। যে গ্রামে কোনও স্কুল নেই, সেই গ্রামে অন্তত একটা প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠা করা আমাদের লক্ষ্য, প্রাথমিক শিক্ষাদানের ক্ষেত্রে যে কথা সংবিধানে ছিল, গত ৩০ বছরে কংগ্রেস দল কি তা করেছে? আমরা বামফ্রন্টের পক্ষ থেকে বলতে পারি যে যেসকল সিদ্ধান্ত আমরা গ্রহণ করেছি তা অবশ্যই আমরা বাস্তবায়িত করবো। একদিকে শিক্ষার বিস্তার অপর দিকে গ্রামের কর্ম সংস্থান হবে। প্রাথমিক বিদ্যালয়ে যে ছাত্রছাত্রীরা পড়ে, তাদের দুপুরে খাদ্য দেওয়া হয়, ১০ লক্ষ তাদের বর্তমান সংখ্যায়। এই সংখ্যা বৃদ্ধি করে আমাদের এই সরকার ২০ লক্ষ করছে এবং আরও ৫ লক্ষ বাড়ানোর পরিকল্পনা হচ্ছে। এতে বিরোধিতার কি আছে? বিরোধিতা করতে চান, যাতে আমরা কাজ না করতে পারি। জনগণের স্বার্থে যে কাজ করা দরকার তা আমরা করছি। জনস্বাস্থ্যের ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে, প্রোগ্রাম নেওয়া হচ্ছে। বাজেট বিবৃতিতে জনস্বাস্থ্যের ক্ষেত্রে কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা দেখেছেন, তার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। কাজ আমরা করতে চাই। রাজ্য পরিকল্পনার ব্যাপারে কংগ্রেস দল কি করেছেন? ১৯৭৭-৭৮ সালে ২৪৫ কোটি তারা বরাদ্দ করেছিল।

বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর সেই পরিমাণ বাড়িয়ে ৩১৭ কোটি টাকা করেছে এবং ১৯৭৮-৭৯ সালে ৩৭১ কোটি ৪০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। পশ্চিমবাংলায় ইতিপূর্বে এত বেশি বরাদ্দ রাজ্য পরিকল্পনায় কোনওদিন করা হয়নি। সেই কাজ করা হচ্ছে সীমিত ক্ষমতার মধ্যেই কারণ এই উন্নয়নমূলক কাজ যদি করতে পারি তাহলে জনসাধারণের মঙ্গল হবে, কল্যাণ হবে। জনসাধারণের স্বার্থের প্রতি লক্ষ্য রেখে বামফ্রন্ট সরকার ৩৬ দফা কর্মসূচি গ্রহণ করেছে এবং তদানুযায়ী এই বরাদ্দ বাড়িয়েছেন। সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে কোথায়? বিদ্যুৎকে গুরুত্ব দেওয়া হয়েছে। আমাদের যে তথ্য দেওয়া হয়েছে, তাতে দেখা যাচ্ছে, আমাদের এখানে যে বিদ্যুৎ তৈরি হয়, তার মধ্যে ৬৬ পারসেন্ট ইন্ডাস্ট্রিয়াল ইউজের জন্য ব্যবহৃত হয় ১১ পারসেন্ট ব্যবহৃত হয় ডোমেস্টিক অ্যান্ড রেসিডেন্সিয়াল পার্পাসে। কিন্তু কংগ্রেস দল কি করেছে এতদিন পর্যন্ত? গুজরাটে যেখানে ১৯৬৫-৬৬ সালে ছিল ৬৫০ মেগাওয়াট সেটা বেড়ে হয়েছে ১৯৭৫-৭৬ সালে ১৩৬১ মেগাওয়াট, মহারাষ্ট্র যেখানে ছিল ১৩০৪ মেগাওয়াট সেটা বেড়ে ২৪৮৯ মেগাওয়াট, আর পশ্চিমবাংলা কি হয়েছে? পশ্চিমবাংলায় ১৫০০ মেগাওয়াট ছিল সেটা বেড়ে হল ১৬০০ মেগাওয়াট, মাত্র ১০০ মেগাওয়াট বাড়লো। ব্যান্ডেলের এক নং ইউনিটকে ১৯৭৫ সালের মে মাসে মেন্টেন করার কথা ছিল, সেটা করা হয়নি, করা হয়েছে পরবর্তী বছরের জানুয়ারি মাসে ১৯৭৬ সালে। দু নং ইউনিটের বেলাতেও ঠিক তেমনিভাবে সময় মতো মেন্টেনেন্সের কাজ করা হয়নি এবং এইভাবে নির্দিষ্ট সময়ে মেন্টেনেন্স না করে সমস্ত প্ল্যান্টগুলোকে দুর্বল করে রাখা হয়েছে। উৎপাদন বৃদ্ধির দিক থেকেও ক্ষতিগ্রস্ত করা হয়েছ ১৯৭২ সাল থেকে বিদ্যুতের সঙ্কট দেখা দিয়েছিল এবং ক্রমশ তা বেড়েছে। বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা ঝরঝরে অবস্থায় রেখে কংগ্রেস দল পালিয়ে গেছে। এই কারণেই বামফ্রন্ট সরকারকে বিদ্যুৎ উৎপাদনের জন্য সর্বাধিক অর্থ বরাদ্দ করতে হয়েছে। বিদ্যুৎ সঙ্কটের জন্য কারা ক্ষতিগ্রস্ত হচ্ছে? শিল্পক্ষেত্রে শ্রমিকরাই সব থেকে বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে। অপর দিকে উৎপাদন ব্যহত হচ্ছে। সেচ ব্যবস্থার জন্য পাম্প সেটগুলিতে বিদ্যুৎ সরবরাহ করা যাচ্ছে না গ্রামে বিদ্যুৎ দেওয়া যাচ্ছে না। এই সমস্ত কারণে নানারকম অসুবিধার সৃষ্টি হচ্ছে। কংগ্রেস দলই এইসমস্ত বোঝা আমাদের উপর চাপিয়ে গেছে। আমরা সব জেনেশুনেই দায়িত্ব ভার গ্রহণ করেছি। যাতে শ্রমজীবী মানুষের স্বার্থ রক্ষিত হয়, সাধারণ মানুষের উপকার হয়। শিল্পে অগ্রগতি ঘটতে পারে, তার জন্য চেষ্টা করতে হবে। কংগ্রেস দল রাজ্যের জনগণকে কি অবস্থায় ফেলে গেছে তা ভুলে গেলে চলবে না। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করে আট হাজার বিদ্যুৎ চালিত পাম্প সেট চালু রাখার জন্য ২২০০টি আদিবাসী গ্রামে যাতে বিদ্যুৎ সরবরাহ করা যায় তার জন্য পরিকল্পনা করা হয়েছে এই বাজেটের মধ্যে।

একটা কথা উঠেছে। গণতান্ত্রিক আন্দোলনের কথা—আমি সে কথায় পরে আসছি প্রশ্নটা হচ্ছে সাঁওতালদিতে কি হচ্ছে? সেখানে বিদ্যুৎ উৎপাদনের সমস্ত প্রচেষ্টাকে স্যাবটেজ করা হচ্ছে। আর পোস্তায় কি হচ্ছে? পোস্তাতে শ্রমিকেরা বোনাসের দাবি করছে। দুটো এক হয়ে গেল? জনতা পার্টির যে নির্বাচনী ইস্তাহার তাতে কি বলা হয়েছে। বলা হয়েছে, The party accepts the principle of bonus as deferred wages.

এটা ওঁদের জনতা পার্টির কর্মসূচি। তাহলে পোস্তায় যখন শ্রমিকরা বোনাস চায় তখন তার বিরুদ্ধে সত্যাগ্রহ করার দরকার হয় কেন? আপনাদের কর্মসূচি আপনারা বাস্তবায়ি

[2-20—2-30 P.M.]

করুন। স্যাবটেজ যেখানে করা হয় সেখানে সমস্ত জনসাধারণের কর্তব্য হচ্ছে স্যাবটেজের বিরুদ্ধে সংগ্রাম করা এবং সাধারণ মানুষের এবং শ্রমজীবী মানুষের গণতান্ত্রিক দাবি যাতে আদায় হতে পারে তার জন্য চেষ্টা করা। খাদ্য কর্মসূচির ক্ষেত্রেও বেশি বরাদ্দ করা হয়েছে। ২৫ কোটি টাকা। আর একটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, তা হল ভাগচাষী, ছোট চাষী, প্রান্তিক চাষীরা যদি ব্যাঙ্ক ঋণের টাকা যথা সময়ে পরিশোধ করেন, তাহলে রাজ্য সরকার তাদের দেয় সুদ ভর্তুকি দিয়ে সম্পূর্ণ মিটিয়ে দেবেন। এরও বিরোধিতা করা হচ্ছে! সাধারণ মানুষ প্রান্তিক চাষী, ভাগচাষীর স্বার্থেই তো এসব করা হচ্ছে। পেনসনভোগীদের ১৫ টাকা পেনসন বাড়ানো হচ্ছে। স্বাধীনোত্তর ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলনে নির্যাতিত কর্মীদের পরিবারকে সাহায্য করার জন্য পেনসনের ব্যবস্থা করা হচ্ছে। কংগ্রেস দল এসব কাজের বিরোধিতা করতে পারে, কিন্তু আমি নিশ্চিত যে গোটা পশ্চিমবাংলার মানুষ দু-হাত তুলে বামফ্রন্ট সরকারকে এ ব্যাপারে সমর্থন করবে এবং তাঁদের পাশে এসে দাঁড়াবে। দ্বিতীয় কথা হচ্ছে, একচেটিয়া পুঁজি খর্ব করার কথা বলা হয়েছে। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি গ্রহণ করা হয়েছে তাতে বলা হয়েছে যে একচেটিয়া পুঁজির প্রভাব খর্ব করা হবে এবং বহুজাতিক প্রতিষ্ঠান যেগুলি আছে তাদের প্রভাবও খর্ব করা হবে এবং তারা রাজ্যে যাতে খবরদারি না করতে পারে তার ব্যবস্থা করা হবে। অপর দিকে জিনিস-পত্রের দাম বেঁধে দেবার কর্মসূচি বামফ্রন্ট সরকারের রয়েছে। জনতা পার্টির ইস্তাহারে বলা হয়েছে ঃ Prices of essential Commodities will not be allowed to rise beyond the capacity of the common man to pay আমরা কি বলেছিলাম তাঁদের? আমরা বলেছিলাম যে, ১০-১২টি অত্যাবশ্যকীয় জিনিসের দাম ক্রয়ক্ষমতার মধ্যে বেঁধে দিন এবং সরকারি ব্যবস্থার মাধ্যমে সমগ্র দেশে একই দামে যাতে সরবরাহ করা যায় তার ব্যবস্থা করুন। জনতা পার্টি আপনারা বলছেন যাতে জিনিসপত্রের দাম মানুষের ক্রয়ক্ষমতার মধ্যে থাকে তার ব্যবস্থা করবেন। অথচ বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে প্রস্তাব করা হল তা বাস্তবায়িত হল না। কেন্দ্রীয় সরকার প্রস্তাব গ্রহণ করেনি। আমাদের কর্মসূচিতে আর কি ছিল? আমাদের কর্মসূচিতে ছিল, কর্মক্ষম ব্যক্তির জন্য কাজ এবং বেকারদের জন্য সামাজিক নিরাপত্তার ব্যবস্থা করার কথা। এব্যাপারে ৯ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। আমি যতদূর জানি আমরাই এই কাজ করতে যাচ্ছি। আজকে পশ্চিমবাংলায় সীমিত অর্থনৈতিক ক্ষমতা নিয়ে বেকার ভাতা দিয়ে বেকারদের সামাজিক নিরাপত্তা দেবার জন্য বামফ্রন্ট সরকার যে পদক্ষেপ নিয়েছেন, এটাকে গোটা ভারতবর্ষের মানুষ সমর্থন জানাচ্ছে, অভিনন্দন জানাচ্ছে। অথচ কাশীকান্তবাবু বলছেন যে, আমাদের কর্মসূচি নাকি হাউই-বাজীর মতো উবে গিয়েছে।

তিনি দলীয় স্বার্থ ইত্যাদির কথা বলছেন। আমি তাদের বলতে চাই যে, জনগণের কাছ থেকে একেবারে বিচ্ছিন্ন না হলে, গোটা জনগণকে শত্রু মনে না করলে একথা কেউ বলতে পারে না। আমি বলতে চাই যে, বামফ্রন্ট সরকারের কর্মসূচি হাউই বাজির মতো উবে যায়নি। বরং আজও বামফ্রন্ট সরকারের কর্মসূচি সমুজ্জ্বল ধ্রুব তারার মতো বামফ্রন্ট সরকারে কর্মধারা নিয়ন্ত্রণ করছে এবং আগামী দিনেও করবে। অপর দিকে আমি প্রশ্ন করতে চাই যে, সত্যই যদি জনতা পার্টি তাদের কর্মসূচি অনুযায়ী বোনাস দিতে চায়, তাহলে রেল কর্মচারীরা বোনাস

পাচ্ছেন না কেন? রাজ্য সরকারি কর্মচারীরা পাচ্ছেন না কেন? ডাক ও তার বিভাগের কর্মচারীরা পাচ্ছেন না কেন? প্রতিরক্ষা শিল্পের কর্মচারীরা বোনাস পাচ্ছেন না কেন? আপনারা তো বোনাসকে ডেফার্ড ওয়েজ বলেছেন। তাহলে কেন দিচ্ছেন না? ধর্মঘট বে-আইনি করছেন না? উত্তর প্রদেশ ৬/৭টি ধর্মঘট বে-আইনি করা হয়েছে। বিহারে গুলি চালানো হয়েছে। বিদ্যুৎ কর্মীদের গ্রেপ্তারের জন্য নির্যাতনমূলক আটকের জন্য অর্ডিন্যান্স জারি করা হয়েছে। এগুলি হল কেন? একটা রাজ্যের পুঁজিপতিদের চাপের কাছে নতি স্বীকার করে সে রাজ্যের শ্রমমন্ত্রীকে বরখাস্ত করা হয়েছে। এগুলি তো ঘটনা। এজন্যে মিসা আইনকে কেন বাতিল করা হল না? বলা হয়েছিল মিসাকে রিপিল করা হবে। আজও মিনি-মিসা রাখা হয়েছে কেন? জমিদারি ব্যবস্থার বিলোপসাধন সম্পর্কে আপনাদের কর্মসূচিতে আপনারাই বলেছেন, abolition of landlordism. তা কেন হল না? আপনারা তো ১৯৭৭ সালের মার্চ মাসে এসেছেন? আমরা তো মন্ত্রিসভা গঠন করেছি জুন মাসে। আমাদের যদি সমালোচনা করতে হয়, বিরোধিতা করতে হয় তা হল একটু নিজেদের দিকেও তাকাতে হবে। একটু বুঝতে হবে কোন অবস্থার মধ্যে আমরা কাজ করছি। ঘাটতি মেটাতে গিয়ে কিছু ট্যাক্স ধার্য করতে হয়েছে। ফার্টিলাইজারের ক্ষেত্রে মাল্টি পয়েন্ট ট্যাক্স কালেকশন করা হতো। যেটা দরিদ্র চাষীদের কাছ থেকে কালেকশন করা হতো, কিন্তু সরকারে জমা পড়ত না। সেক্ষেত্রে আজকে ফার্স্ট পয়েন্ট ট্যাক্স ধার্য করা হয়েছে। এর ফলে দাম বাড়বে না, কমবে, দরিদ্র চাষীরা উপকৃত হবে। যারা চাষীদের প্রতিনিধি তাদের এই মতো। বামফ্রন্ট সরকার সেই মতো অনুযায়ী কাজ করছেন। অপর দিকে আমরা দেখছি কয়লা উত্তোলনের উপর রয়ালটি ৫০ পয়সার জায়গায় ২.৫০ টাকা করা হয়েছে। আমাদের জমি থেকে যেখানে কয়লা উত্তোলন করা হচ্ছে সেখানে সেই মুনাফার উপর আমরা ২.৫০ টাকা কর নিচ্ছি। এতে রাজ্যের সম্পদ বাড়বে এবং জনগণের কল্যাণে সেই টাকা ব্যয় করা যাবে। কোল ইন্ডিয়ার মুনাফার উপরই এটা আমরা বসাতে চাইছি। এতে দাম বৃদ্ধির কোনও কারণ নেই। কংগ্রেসিরা যদি উস্কানি দেয় তাহলে অবশ্য অন্য কথা। দেশের জনসংখ্যার ৮ শতাংশ এবং এরিয়া হিসাবে ২.৭ শতাংশ এরিয়া নিয়ে পশ্চিমবাংলা সীমিত ক্ষমতার মধ্যে থেকে আমরা জনগণের স্বার্থ রক্ষা করতে চাই, আমাদের জনমুখী কর্মসূচিকে বাস্তবায়িত করতে চাই। ইন্টারন্যাশনাল ডেভেলপমেন্ট অ্যাসোসিয়েশনের কাছ থেকে ১ শতাংশ ইন্টারেস্টের হিসাবে টাকা নেওয়া হয় আর যখন সেই টাকা রাজ্যগুলিকে দেওয়া হয় তখন রাজ্যগুলির কাছ থেকে ৯ শতাংশ নেওয়া হয়। এটা কেন হবে? আমি জনতা পার্টির সদস্যদের অনুরোধ করব, এটা জানাবেন কি? দেশে কর বাবদ যা সংগ্রহ হয় তার ২৫ ভাগ পায় রাজ্যগুলি, আর ৭৫ ভাগ থাকে কেন্দ্রের হাতে। আমরা যদি ৭৫ ভাগ দাবি করি, তাহলে সেখানে অন্যায় কোথায়? সীমান্তরক্ষীবাহিনী, রিজার্ভ পুলিশ এবং রিসার্চ অ্যান্ড অ্যানালেসিস উইং-এর জন্য কোটি কোটি টাকা ব্যয় করা হচ্ছে। সেক্ষেত্রে যদি জনগণের কল্যাণের জন্য কিছু টাকা কেন্দ্র থেকে চাওয়া হয়, তাহলে উষ্মা করার কি আছে? অপর দিকে সারচার্জ বাবদ যা সংগ্রহ করা হয়, সেটা যদি আয় করের সঙ্গে মিলিয়ে রাজ্যগুলিকে বন্টনের জন্য ডিভিসিবল পুলে আনা হয় এবং সেই দাবি যদি আমরা করি, তাহলে তাতে অন্যায় কোথায়! অ্যাডিসন্যাল এক্সাইস ডিউটি সম্প্রতি বাড়ানো হয়নি। কিন্তু বার বার বেসিক এক্সাইস ডিউটি বাড়ানো হচ্ছে। কারণ অ্যাডিশন্যালটা রাজ্য পাবে, আর বেসিকটা কেন্দ্র পাবে। রাজ্যগুলি যাতে না পায়, আর কেন্দ্র যাতে পায়,

তারই ব্যবস্থা হচ্ছে। যদি বেসিক এক্সাইস ডিউটির ৬০ শতাংশ আমরা চাই, এখন যেখানে ২০ শতাংশ পাওয়া যাচ্ছে, তাহলে তাতে আপত্তি করবেন কেন? শুধু পশ্চিমবাংলার নয় সারা ভারতবর্ষের জনসাধারণের সমস্যাবলী দূরীভূত করবার প্রতি যদি বিন্দুমাত্র সদিচ্ছা থাকে তাহলে এর বিরোধিতা করা উচিত নয়। রেলযাত্রী করের একটা অংশ রাজ্যগুলি পেত। ১৯৬৬ সালে সেই টাকাটা টিকিটের সঙ্গে যুক্ত করে দেবার পর ক্ষতিপূরণ বাবদ সমস্ত রাজ্যগুলির জন্য মাত্র ১৬ কোটি টাকা রাখা হল। রেল বাজেট তো আমরা দেখেছি। সেখানে যদি আমি বলি ১০০ কোটি টাকা দিন রাজ্যগুলিকে এবং সেই টাকা দিয়ে আমরা জনগণের কল্যাণ করতে পারব, দুর্দশাগ্রস্থ সেইসব মানুষ, যাদের জীবনকে গত ৩০ বছর ধরে দুর্বিসহ করে তোলা হয়েছে, তাদের সাহায্য করতে পারব। তাহলে এতে আপত্তির কি আছে? এত আতঙ্ক কেন জনতা পার্টির? জনতা পার্টি তাদের নির্বাচনী ইস্তাহারে কি বলেছেন, সেটা এখন আমাদের একটু দেখা উচিত।

[2-30—2-40 P.M.]

A high degree of centralisation or concentration of power is in consistent with democracy. The party, therefore, belive in a policy that ensures decentralisation of economic and political power.

সংগ্রামের মধ্যে দিয়ে গড়ে উঠছে, ভারতবর্ষের ঐক্য। এই ঐক্য রক্ষা করতে হবে। আমাদের বামফ্রন্ট সরকারের প্রস্তাবের কেন বিরোধিতা করছেন? কেন আশঙ্কা প্রকাশ করছেন? তার কোনও যুক্তিসঙ্গত কারণ নেই। আমরা চাই কেন্দ্রের সঙ্গে রাজ্যের সম্পর্কের নব মূল্যায়ন। বিধানসভায় আলোচনার আমরা সুযোগ পাব। আমরা চাই গোটা দেশে যাতে আলোচনা হয়। শক্তিশালী এবং ঐক্যবদ্ধ হয়ে যাতে দেশ গড়ে উঠতে পারে তার জন্যই রাজ্য এবং কেন্দ্রের বর্তমান সম্পর্কের পূর্ণ মূল্যায়ন আমরা চাই। চাই শক্তিশালী কেন্দ্র, শক্তিশালী রাজ্য।

এই বাজেটে বেকারভাতা প্রবর্তন করা হয়েছে, স্বাধীনতা সংগ্রামী এবং প্রাক্তন সরকারি কর্মচারিদের পেনসন বৃদ্ধি করা হয়েছে, এই বাজেটে বার্ধক্য ভাতা বৃদ্ধি করা হয়েছে, গণতান্ত্রিক আন্দোলনে নির্যাতিতদের পেনসনের ব্যবস্থা করা হয়েছে—এইগুলি অভিনন্দনযোগ্য। বিদ্যুতের জন্য ১১৫ কোটি টাকা অর্থাৎ সর্বাধিক বরাদ্দ এবং কৃষি, সেচ, সমষ্টি উন্নয়ন, রুর‍্যাল ডেভেলপমেন্ট, শিক্ষা, স্বাস্থের প্রতি গুরুত্ব দিয়ে বরাদ্দ বাড়ানো এবং প্রান্তিক ও ভাগ চাষীদের জন্য ভরতুকি ব্যবস্থা করা নিঃসন্দেহে প্রশংসনীয়। নিত্যপ্রয়োজনীয় কতকগুলি জিনিসের ক্ষেত্রে রাজ্য সরকার যাতে ভর্তুকি দিতে পারেন তারজন্য পরিকল্পনা করা হয়েছে। গ্রাম উন্নয়নের ক্ষেত্রে ভাগচাষী, ক্ষুদ্র চাষী এবং ক্ষেতমজুরদের প্রতি নজর দিয়ে এই সরকার দৃঢ় পদক্ষেপ গ্রহণ করেছেন। তাদের অধিকার স্বীকৃত হয়েছে। ক্ষুদ্র সেচ পরিকল্পনায় বরাদ্দ বাড়ানো হয়েছে। আমরা আশা করতে পারি দরিদ্র চাষী, ভাগচাষী, প্রান্তিক চাষীরা উৎসাহিত হবেন। শিল্প ক্ষেত্রে কতকগুলি পরিকল্পনা নেওয়া হয়েছে। ছোট, বড়, মাঝারি, রুগ্ন শিল্পের ক্ষেত্রে নজর দেওয়া হয়েছে। এদিক থেকে আমরা মনে করি কর্মসংস্থানের ক্ষেত্রে সুবিধা হবে। আমি আশা করি বাজেট বিবৃতিতে তার ইঙ্গিত আছে। আমরা চাই অদূর ভবিষ্যতে রাজ্য সরকারি

কর্মচারীরা যাতে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের মতো মহার্ঘভাতা পেতে পারেন। আমি স্বীকার করি যে এটা তাদের পাওয়া উচিত। এটা সর্বজন স্বীকৃত ব্যাপার। অপরদিকে আমি মনে করি সরকারকে একটু দৃঢ় হতে হবে। কেননা কতকগুলি ক্ষেত্রে বাজেটের বরাদ্দই যথেষ্ট নয়।

সেই বরাদ্দ কার্যকর করতে হবে। কাজ যাতে না হতে পারে তারজন্য বাধা আসবেই। যারা বিগত ৩০ বছর মুনাফাখোর, জোতদার, কালবাজারি, চোরাকারবারি কোটিপতিদের জন্য কোটি কোটি মানুষের স্বার্থ বিসর্জন দিয়ে কাজ করেছে তারা বাধা সৃষ্টি করবেই। পশ্চিমবাংলার জনসাধারণ প্রতিক্রিয়ার সেই শক্তিকে আবর্জনাস্তূপে নিক্ষেপ করেছে, তাদের ধিক্কার জানিয়েছে। দেখছি যখন ইন্দিরা কংগ্রেস হাউসে থাকেন তখন রেড্ডী কংগ্রেস হাউস থেকে চলে যান—তাহলেও তাদের উভয়েরই জানা উচিত যে জনসাধারণ বামফ্রন্ট সরকারের পক্ষে আছেন। যত বাধা আসুক না কেন, বামফ্রন্ট সরকার বিরোধী যত পরিকল্পনা করা হোক না কেন, কঠোর হস্তে এগুলি দমন করতে হবে। বরাদ্দ অনুযায়ী কাজ এবং জনকল্যাণমূলক পরিকল্পনা যাতে বানচাল করতে না পারে, অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন করব, সেদিকে সতর্ক দৃষ্টি রাখতে হবে। কর্মসূচি অনুযায়ী কাজ সুনিশ্চিত করতে হবে। সাধারণ মানুষ এই বাজেটকে সোচ্চার সমর্থন জানাবে এই দৃঢ় আশাই আমি পোষণ করি। এই বাজেট ও কর্মসূচি বাস্তবায়িত করার দিক থেকে পশ্চিমবঙ্গের সংগ্রামী মানুষের সর্বপ্রকার সাহায্য এবং সহযোগিতা আমরা পাব। জয়নাল আবেদিন সাহেব দীর্ঘদিন যাবৎ কংগ্রেসে আছেন, তিনি মন্ত্রী ছিলেন আজও দায়িত্বপূর্ণ পদে আছেন, আরও এমন অনেক কংগ্রেস সদস্য এখানে আছেন, মানুষের রক্তে যাঁদের হাত কলঙ্কিত। সেইজন্যই ওঁরা ধিকৃত, নিন্দিত। এখনও ওঁরা দাঁত বের করে হাসে নির্লজ্জের মতো।

ভদ্রতা ওদের নেই। তারা বহু কুকর্ম করেছেন। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার জনসাধারণের সমর্থন নিয়েই প্রতিষ্ঠিত হয়েছে। জনতা পার্টি আমাদের বিরোধিতা করবার সিদ্ধান্ত নিয়েছিলেন ১৯৭৭ সালের জুন মাস থেকেই। তারাই তাদের কর্মসূচিতে বলেছিলেন যে, রাজ্য সরকারগুলিকে একটা ক্ষমতাহীন সংস্থায় পরিণত করা হয়েছে। সেই ক্ষমতা যদি রাজ্য সরকার আজ চায় তাহলে জনতা পার্টির সদস্যরা কেন এখন তার বিরোধিতা করছেন এবং বলছেন এর ফলে ভারতবর্ষের ঐক্য বিনষ্ট হবে, অর্থাৎ আপনারাই আপনাদের কর্মসূচিকে কোল্ড স্টোরেজে তুলে রেখে দিয়েছেন। কিন্তু পশ্চিমবাংলার সংগ্রামী জনসাধারণ আমাদের পক্ষে আছে। কায়েমী স্বার্থ যতই বাধা দিক আমরা আমাদের কর্মসূচিকে বাস্তবায়িত করবোই। কেন্দ্র-রাজ্য সম্পর্ক আলাপ-আলোচনার মাধ্যমে আমরা ঠিক করবো। পশ্চিমবাংলার সংগ্রামী জনসাধারণের কণ্ঠে কণ্ঠ মিলিয়ে আবার বাজেট প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[2-40—2-50 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় বোধকরি বিধানসভায় আমার সদস্য হিসাবে দেখা অভিজ্ঞতায় দীর্ঘদিন বিবৃতি রেখেছেন। বাজেট বিবৃতিটিতে আমি অনুসন্ধান করে দেখছিলাম যে কোথাও সমর্থন করার সুযোগ আছে কিনা। আমি দুঃখিত যে তা এতে নেই। আমি মনে করি তাঁর এই বিবৃতি পশ্চিমবাংলার বামফ্রন্ট এবং বিশেষভাবে সি. পি. এম.-এর সঞ্জীবনী বটিকা হতে পারে, কিন্তু ভারতবর্ষের ঐক্যের মৃত্যুবান এর মধ্যে

আছে। এই বিবৃতির লেটার এবং স্পিরিট-এর মধ্যে বিরাট তফাৎ আছে।

(গোলমাল)

আপনার কাছে আবেদন করবো বিরোধী পক্ষের বন্ধুরা যদি একটু সংযত হয়ে আমাদের বক্তব্য শোনার চেষ্টা না করেন তাহলে দেয়ালের লিখন পাঠ করবার জন্য তাঁদের অনুরোধ করবো। অর্থাৎ ভারতবর্ষের উত্তরে এবং দক্ষিণে কি হচ্ছে সেটা একবার অনুধাবন করবার চেষ্টা করুন। আমি সরাসরিভাবে তাঁকে কয়েকটা প্রশ্ন করবো। আপনি কি দায়িত্ব গ্রহণ করবার আগে ও নির্বাচনে অবতীর্ণ হবার আগে জানতেন না যে ভারতবর্ষের সংবিধানে কেন্দ্র ও রাজ্যের ক্ষমতা বিস্তৃতভাবে উল্লেখ ও বন্টন করা আছে? আপনি বার বার ৩০ বছর কংগ্রেস শাসনের উপর দোষারোপ করবার চেষ্টা করেছেন। কিন্তু শুধু পশ্চিমবাংলা নয়, ভারতবর্ষের কোনও অঙ্গ রাজ্যের কোনও সরকার এই সংবিধানের নিয়ম ব্যতিরেকে কোনও ক্ষমতা প্রয়োগ করবার সুযোগ পেয়েছে কি না? যে দীর্ঘ বিবৃতি আপনি রেখেছেন তার মধ্যে কেন বললেন না সরাসরিভাবে, যে আমরা সার্বভৌম রাষ্ট্র গঠন করতে চাই—ফেডারেল স্ট্রাকচার আমরা মানি না? আপনি কেন বললেন না, পশ্চিমবাংলা ভারতবর্ষের অঙ্গরাজ্য থাকবে না? যে সমস্ত সীমাবদ্ধতার কথা বলেছেন তাতে তাঁর কাছে সরাসরি প্রশ্ন, এই সীমাবদ্ধতার পরিবর্তন করতে গেলে কেন্দ্রে এবং রাজ্যের ক্ষমতার যে ভারসাম্য পরিবর্তন হবে তারপর ভারতবর্ষের রাজ্যগুলি শক্তিশালী এবং একতাবদ্ধ থাকবে কি না? ভারতবর্ষ দুর্বল হলেই এদের উল্লাস হতে পারে। এরা স্বাধীনতা সংগ্রামীদের কথা বলেছেন, কিন্তু ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে সি. পি. এম. তখন ছিল না। সি. পি. আই. তখন ছিল—যারা এর বিরোধিতা করেছিলেন। ১৯৫০ সালে মন্বন্তরের সময় জনবিরোধী ভূমিকা গ্রহণ করে এরা ভারতবর্ষে দুর্ভিক্ষ সৃষ্টি ও সাহায্য করেছিলেন। সুতরাং এরা যখন স্বাধীনতা সংগ্রামের কথা বলেন তখন হাসি পায়। এরা এর নাম করে যারা দাঙ্গাবাজ, ওদের খাতায় নাম লিখিয়ে যারা সমাজবিরোধী কাজ করছে তাদের কিছু পাইয়ে দিতে চান। এরা এইরকম পাইয়ে দেবার রাজনীতি উদ্ভাবন করছেন, সম্প্রসারণ করছেন। এরা কেন্দ্র-রাজ্য সম্পর্কের উপর বিতর্ক সৃষ্টি করছেন। কিন্তু এর একটা স্নো--বল এফেক্ট আছে এবং এটা যেন সেই জায়গায় না নিয়ে যাওয়া হয়, যার দ্বারা ভারতবর্ষের সংহতি বিনষ্ট হতে পারে। এরা যাদের মিত্র বলে আজকে সংহত করার চেষ্টা করছেন, ভারতবর্ষের পক্ষে এটা ক্ষতিকারক। সেজন্য আজ এটা চিন্তা করবার সময় এসেছে যে, এই শক্তিগুলোকে নিয়ে কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিষয় আন্দোলন করা যায় কিনা? এই বাজেট বিবৃতি অনেক দীর্ঘ হলেও অনেক জিনিস এর মধ্যে অস্পষ্ট থেকে গেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীকে সরাসরি আর একটা প্রশ্ন করি—আপনি এখানে বলেছেন ভারতবর্ষের সমস্ত অঞ্চল একইভাবে ডেভেলপ করা যায়নি অর্থাৎ আঞ্চলিক বৈষম্য রয়েছে, রাজ্যের মধ্যে সর্বত্র একইভাবে ডেভেলপমেন্টের আশীর্বাদ পৌছায়নি অর্থাৎ উইদিন দি স্টেট রিজিওন্যাল ইমব্যালেন্স আছে, আপনি যদি মনে করেন কেন্দ্রীয় অর্থনীতির ফলে আজকে রিজিওন্যাল ইম্ব্যালেন্স গ্রো করার সুবিধা হয় তাহলে রাজ্যের ক্ষেত্রে যেখানে আপনি সর্বশক্তিমান সেখানে সেই রিজিওন্যাল ইম্ব্যালেন্স দূর করবার জন্য প্রস্তাব রাখেননি

ন? আপনারা এখানে কেন্দ্রের কাছে যে ক্ষমতার দাবি করেছেন আমি সেই দাবির বিতর্কে াপনার সঙ্গে সহমত গ্রহণ করতে পারতাম যদি আপনারা রাজ্যের ক্ষেত্রে জেলা পরিষদ বং পঞ্চায়েতগুলির হাতে রাজ্যের হাতে ন্যস্ত ক্ষমতা ছড়িয়ে দিতেন। আপনি কি এই বেস্থায় প্রস্তুত আছেন? কেন্দ্রের কাছে যে ক্ষমতা রাজ্যগুলি প্রত্যাশা করতে পারে তা াপনারা বন্টনে যদি সম্মত হন তাহলে আপনি কি প্রস্তুত আছেন রাজ্য সরকারের হাতে । ক্ষমতা ন্যস্ত করা আছে সেই ক্ষমতা আনুপাতিকভাবে প্রোপোরশনেটলি জেলার ক্ষেত্রে জলা পরিষদ, জেলা পঞ্চায়েত, আঞ্চলিক পঞ্চায়েত, গ্রাম পঞ্চায়েত পর্যন্ত ছড়িয়ে দিতে? াপনি তার সামান্য ইঙ্গিত দিয়েছেন, ডিটেলস বলেননি। আজকে সেই ইঙ্গিত দেননি, যদি টা দেন তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি গর্বের সঙ্গে তা গ্রহণ করব। কারণ, ঞ্চায়েতরাজের পরিকল্পনা গান্ধীবাদের পরিকল্পনা। আজকে সি. পি. এম. বিপ্লবী দল গণতান্ত্রিক দ্ধতিতে অংশগ্রহণ করে যদি হিংসা ভুলে গিয়ে পার্লামেন্টারি ডেমোক্রাসিতে বিশ্বাস স্থাপন রতে পারেন তাহলে আমরা তারজন্য তাঁদের অভিনন্দন জানাব এবং আমরা মনে করব যে ামরা সফল হয়েছি, আমাদের প্রচেষ্টা সফল হয়েছে। আর একটা প্রশ্ন মাননীয় অর্থমন্ত্রীর াছে রাখতে চাই, একথা আপনি কি একবারও ভাবছেন রাজ্য সরকার যে নির্বাচকমণ্ডলী াজকে গঠন করেছেন, সেই একই নির্বাচক মণ্ডলী কেন্দ্রীয় সরকার গঠন করেছেন? আপনি । বিতর্কের অবতারণা করেছেন তাতে মনে হয়েছে কেন্দ্রীয় সরকার একটা কলোনিয়াল াওয়ার, আজকে কেন্দ্রীয় সরকার একটা মনারকি, ফরেন পাওয়ার, কেন্দ্রীয় সরকার র্বাচকমণ্ডলীর দ্বারা গঠিত নয়। আপনি ক্ষমতা সম্প্রসারণের কথা বলেছেন, তাহলে কি এই তাশায় আচ্ছন্ন হয়ে আছেন যে আপনারা কোনওদিন কেন্দ্রে দায়িত্বে আসতে পারবেন না? া যদি হয় তাহলে একথা কেন ভুলে যাচ্ছেন কেন্দ্রীয় সরকার গঠিত হয়েছে যে নির্বাচকমণ্ডলীর ারা তারাই রাজ্য সরকার গঠন করেছেন, কেন্দ্রীয় সরকার বিদেশি প্রভু নয়। আজকে যে াদের কথা বলেছেন এই কথাটার আপত্তি করছি। কেন্দ্রীয় সরকার রাজ্যগুলিকে পঙ্গু করার ন্য একটা ফাঁদ পেতে রেখেছেন বলে আপনি একটা বিবৃতি দিয়েছেন, এটাতে আমার াপত্তি। এই বাজেট বিবৃতি সমর্থনযোগ্য নয় এইজন্য যে ১৯৬৭, ১৯৬৯ সালে পশ্চিমবঙ্গ যভাবে অর্থনৈতিক ক্ষেত্রে বিধ্বস্ত হয়েছিল সেই বিধ্বস্ত পশ্চিমবঙ্গকে পুনর্গঠনের জন্য ১৯৭২ াল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত প্রচেষ্টা হলেও আজকে সেই বিধ্বস্ত পশ্চিমবঙ্গকে পুনর্গঠনের ন্য যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তা যথোপযুক্ত নয় বলে আমরা মনে করি।

[2-50—3-00 P.M.]

আমরা মনে করি এগ্রিকালচার, ইন্ডাস্ট্রি এবং আর রিলেটেড সাবজেক্ট যেগুলো, যেগুলোকে ামরা বলি সহযোগী বিষয়, যেমন ডেয়ারি, ফিসিকালচার, এই দুটোকে কোপ করার জন্য, ই দুটি সমস্যার সমাধানের জন্য যে গুরুত্ব এবং সুষম বন্টনের কথা—প্রয়াসের কথা, তা ই বাজেটে দেখতে পাচ্ছি না। কাজেই এই বাজেটকে কখনই ব্যালেন্সড বাজেট বলতে পারা ায় না। আবার অন্য দিকে এইটুকু সততা আমি আশা করি শাসক দলের কাছ থেকে, ূর্বতন সরকার যে কাজগুলি, যে নীতিগুলি গ্রহণ করেছিলেন, তার অনেকগুলো ক্ষেত্রে, সইগুলোকে অনুসরণ করে সম্প্রসারণ করছেন, এই স্বীকৃতি এই বাজেটের মধ্যে দেখতে াচ্ছি না। আপনারা আস্ফালন করেছেন ৩৭১ কোটি টাকার প্ল্যান রাখতে পেরেছেন

এই বছর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু ফিরে যাই অতীতের দিকে, চতুর্থ পরিকল্পনা রচিত হয় বামফ্রন্টের বেনামদার যুক্তফ্রন্ট যখন ক্ষমতায় আসীন ছিল। তখন তারা ৩৭১ কোটি টাকার ৪র্থ প্ল্যান করতে পেরেছিলেন। যেখানে আমাদের তৃতীয় পরিকল্পনায় ৩০৫ কোটি, ৪র্থ পরিকল্পনায় তিনশো দশ কোটি টাকা হয়েছে, আজকে তিন বছর পরে প্ল্যান হলিডে করে যে পরিকল্পনা গ্রহণ করলেন তার আয়তন ৩১৭ কোটি। তার যদি ব্যয়ের পরিমাণ দেখি, প্রথম বছরে ১১০ কোটি, সেকেন্ড ইয়ারে ১৯৮ ক্রোরস, থার্ড ইয়ারে ২৫০ ক্রোরস, চতুর্থ বছরে ৩১০ ক্রোরস এবং এই বছর স্বভাবতঃই ৩৭১ কোটি টাকা বেড়েছে। তাতে বামফ্রন্ট সরকারের কোনও প্রয়াস লক্ষিত হয়নি। পূর্বতন সরকারের যে পরিকল্পনা ছিল তার কোনও সম্প্রসারণ করতে পারেননি। ১২৪৭ কোটি টাকা বিগত সরকার অ্যাকসেপ্ট করে গেছেন, সুতরাং আপনাদের মুন্সীয়ানা কোথায়, দক্ষতা কোথায়? যে ১২৪৭ কোটি টাকার প্ল্যান আমরা করে গিয়েছিলাম পাঁচ বছরের জন্য, সেটা ১৩০০ কোটি টাকা করতে পারলেন না। সুতরাং এর স্বীকৃতি থাকা বাঞ্ছনীয় ছিল। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতিতে তার অভাব দেখতে পেয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু কি তাই, আজকে এই বাজেটের যে মূল কথা, শিল্পের ক্ষেত্রে বিদ্যুতের ক্ষেত্রে আমরা একটা বিরাট কিছু করতে যাচ্ছি, আপনি আমাদের বাজেটগুলি দেখুন, বিগত সরকার যখন ক্ষমতায় আসীন ছিল, বিদ্যুতে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট, এগ্রিকালচারে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট কতখানি, সেচের কতখানি ক্যাপিটাল ইনভেস্টমেন্ট, সেটা দেখবেন। তা যদি হয় ১২৪৭ কোটি টাকার মধ্যে, এর অতিরিক্ত কোনও প্রভিসন, কোনও গুরুত্ব রেখেছেন কি? আজকে বিদ্যুৎ এগ্রিকালচারের ক্ষেত্রে, সেচের ক্ষেত্রে, তারা কোনও অতিরিক্ত বরাদ্দ রাখতে পারেননি। ন্যাচারালি তার জন্য বিদ্যুৎ খাতে যে বরাদ্দ হওয়ার হয়েছে, সেই বরাদ্দ করেছেন, কিন্তু এর অতিরিক্ত কোনও প্রভিসন রাখতে পারেননি। আজকে পশ্চিমবাংলায় শিল্প সম্প্রসারণের জন্য বিদ্যুৎ একটা বাধা হয়ে দাঁড়িয়েছে। সুতরাং আপনারা নিজেরা ১৯৬৭-৬৮, ১৯৬৯ সালের কথা ভাবুন, আপনারা এই রাজ্যে চতুর্থ পরিকল্পনায় এই রাজ্যে বিদ্যুৎ সম্প্রসারণের জন্য একসেপ্ট সাঁওতালদি, আপনারা কোনও পরিকল্পনা গ্রহণ করেননি। আপনারা ফেরত দিয়েছিলেন প্রস্তাব প্ল্যানিং কমিশনের কাছে যে আপনাদের এখন বিদ্যুতের প্রয়োজন নেই, বিদ্যুৎ সম্প্রসারণের প্রয়োজন নেই, এটা অস্বীকার করতে পারবেন? সেই জন্য পঞ্চম পরিকল্পনায় বিদ্যুৎ সম্প্রসারণ করা সম্ভব হল না। আজকে আপনাদের নিজেদের ব্যর্থতা এমন পর্যায়ে গেছে, আজকে স্যাবটেজ বলে চিৎকার করছেন। বিদ্যুৎ জেনারেশন যেখানে আছে সেখানে মেন্টিনেন্স, ওভারহলিং, রিপেয়ার্স অ্যান্ড স্পেয়ার্স-এর দরকার ছিল, আপনারা সেখানে যথোপযুক্ত মনোযোগ দিতে পারেননি।

কারণ পার্টিবাজী, দলবাজীতে সব চলে যায় এবং সেইজন্য বিদ্যুৎ সম্প্রসারণ সম্ভবপর হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এটা একটা ঘাটতি বাজেট। অর্থমন্ত্রী হয়ত বলবেন, ডেভেলপিং ইকনমিতে একটু ডেফিসিট থাকা বোধহয় ডিজারেবেল। হোক। কিন্তু আমরা দেখছি ট্যাক্সেশন প্রোপোজাল যেগুলি এসেছে সেটা বোঝার উপর শাকের আঁটি। আমরা দেখছি ট্যাকসেশন প্রোপোজাল যেগুলি এসেছে তা প্রত্যেকটি মানুষকে হিট করবে। আপনারা সারের উপর, রেডিওর উপর, জ্বালানি কয়লার ট্যাক্স বাড়াবেন বলেছেন। আমি মনে করি আপনারা যদি আজকে রেডিও, সার এবং জ্বালানি কয়লার উপর বাড়ান তাহলে

প্রত্যেকটি মানুষকে তা টাচ করবে। স্যার, রেডিও আজ অলমোস্ট কনজিউমার গুডস হয়ে গেছে এবং আমরা দেখছি ট্রানজিসটর্স, রেডিও এখন ক্ষুদ্র শিল্প, কুটির শিল্প হিসেবে তৈরি হচ্ছে এবং সাধারণ মানুষ আজ এগুলি ব্যবহার করছে। তারপর, সারের উপর যে ট্যাক্স করেছেন এটা সমর্থনযোগ্য নয় এবং জ্বালানি কয়লার উপর যে ট্যাক্স করেছেন এটাও আমি সমর্থন করতে পারছি না। অকট্রয়ের উপর রেট বাড়াবার কথা যা বলেছেন সেটাও আমি সমর্থন করছি না। স্যার, আমি মনে করি ট্যাক্সেশন প্রোপোজাল অব দি গভর্নমেন্ট নট র‍্যাশন্যাল। ইরর‍্যাশন্যাল বলার সুযোগ এখনও আসেনি, কিন্তু ইতিমধ্যে যে সমস্ত ট্যাক্সেশন প্রোপোজাল এসেছে সেটা র‍্যাশন্যাল মনে হয় না। এবং এতে প্রত্যেক মানুষ হিট হবে বলে আমি মনে করি। তারপর, দ্রব্যমূল্য রোধ করবার জন্য যে সমস্ত প্রস্তাব করেছেন সেটাও আমি উপযুক্ত মনে করি না। ডালের জন্য ২ কোটি টাকা ধরেছেন এবং এসেনসিয়াল কমোডিটিস-এর ক্ষেত্রে আপনি দরবার করেছেন ৮-১০ টি আইটেম কেন্দ্রীয় সরকারকে প্রোকিওর করতে হবে। ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আপনারা পাবলিক ডিস্ট্রিবিউশনের স্পিরিট যদি না মানেন তাহলে বলব আপনারা দায়িত্ব এড়িয়ে যেতে চান এবং ওই ৩৬ দফা কর্মসূচির নামে আপনারা মানুষকে প্রবঞ্চিত করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাজেট শুধু একটা আয় এবং ব্যয়ের হিসেব নয়, এটা সামাজিক এবং অর্থনৈতিক পরিবর্তনের একটা হাতিয়ার। আমার মনে হয় ব্যয় সঙ্কোচ করে যদি আয় বৃদ্ধি করা যেত তাহলে ভাল হোত। কিন্তু এখানে ব্যয় সঙ্কোচের কোনও প্রয়াস আমি দেখতে পাচ্ছি না। আপনারা কেন্দ্রীয় সরকারকে ব্যয় সঙ্কোচের যে পরামর্শ দিয়েছেন তাতে পশ্চিমবাংলার নিরাপত্তা বিঘ্নিত হবে তা নয়, এতে সারা ভারতবর্ষের আইনশৃঙ্খলা এবং নিরাপত্তা বিঘ্নিত হবার সম্ভাবনা রয়েছে। আজ দেখছি প্রশাসন জবরদস্তিভাবে দলীয় কাজে ব্যবহৃত হচ্ছে। আমি আইনমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আজকে ফৌজদারি বিচারালয়ের কোনও প্রয়োজন আছে কি? জঘন্য অপরাধে যারা অপরাধী, কোর্ট যাদের শাস্তি দিয়েছে আপনারা সেই সমস্ত সমাজবিরোধীদের রাজনৈতিক কর্মী এই নাম দিয়ে ছেড়ে দিয়ে দেশের আইনশৃঙ্খলা কোন পর্যায়ে এনেছেন তার উদাহরণ হচ্ছে শাম্বিয়াং চা-বাগান।

[3-00—3-10 P.M.]

মানুষের মাংস দিয়ে আপনারা কীমা তৈরি করছেন। অনুরূপভাবে শিক্ষা ব্যবস্থায় আমরা দেখতে পাচ্ছি একটা নৈরাশ্যজনক অবস্থা বিদ্যমান। তৎকালীন শিক্ষামন্ত্রী আজকে ইহজগতে নেই, মৃত মানুষের নাম করা যায় না কিন্তু যুক্তফ্রন্ট সরকারের সামগ্রিক অপচেষ্টার ফলে ১৯৬৭ সাল থেকে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা ক্রম-অবনতি দেখা দিয়েছে। আজকে পুনঃবার থার্ড টাইম যুক্তফ্রন্টের বোনামদার বামফ্রন্ট সরকার আসীন হওয়ার ফলে শিক্ষা জগতে পরিপূর্ণ অরাজকতা পরিলক্ষিত হচ্ছে এবং এটা এমন পর্যায়ে গেছে যে আজকে পরীক্ষা ব্যবস্থায় শুধু নয় সমগ্র শিক্ষা ব্যবস্থা পর্যন্ত বিপর্যস্ত হয়ে পড়েছে। আমি একটা উদাহরণ দিতে পারি যে আপনারা দলীয় স্বার্থ এইভাবে চরিতার্থ করতে চাইছেন যে একটা স্কুলের সঙ্গে আমি জড়িত, আমি তার প্রেসিডেন্ট। সেই স্কুলের হেডমাস্টার ছুটি চাননি, বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন সুপারসিড করেছেন, তাঁকে অর্ডার পাঠিয়েদিলেন যে ইয়োর স্পেশাল লিভ ইজ গ্রান্টেড। সে ছুটি চায়নি সে কাজ করতে চায়—আপনারা সে নজীরও দেখিয়েছেন।

আমি শিক্ষা বিষয়ে এই বক্তব্য আপনাদের সামনে তুলে ধরতে চাই। সুতরাং আপনারা যে ১ হাজার প্রাথমিক বিদ্যালয়ের কথা বলেছেন, কিন্তু আজও আপনাদের ক্ষমতায় সেটা হয়নি। কি করে হবে, কোন কোন স্কুল আপনারা নেবেন, আপনাদের দলে তো অনেকে নাম লিখিয়েছেন, সমাজবিরোধীরা পর্যন্ত, সেজন্য আজকে কাদের কাদের নেবেন তা আইডেন্টিফাই করতে পারছেন না। আইডেন্টিফিকেশন ইজ নট কমপ্লিট। আইডেন্টিফিকেশন নেই বলে আজকে ১ হাজার বিদ্যালয়ের নাম ঘোষণা করতে পারছেন না। আপনারা বলছেন ১ হাজার শিক্ষক নিয়েছেন। কোন পদ্ধতিতে কোন মেরিটে নিয়েছেন তা আমরা জানি না। তারপর বেকার ভাতা—পশ্চিমবাংলার একটা হিসাব দিয়েছে ইকনমিক রিভিউতে দিয়েছে যে ১৩ লক্ষ তিন হাজার বেকার আছে। দুই ভাগে ভাগ করে দিয়েছেন স্ট্যাটিসটিক্যাল রিপোর্টে বলেছে ১৩ লক্ষ ৩ হাজার বেকার আছে—আমি মাননীয় অর্থমন্ত্রীকে প্রশ্ন করতে চাই যে সমস্ত বেকার নথিভুক্ত অর্থাৎ রেজিস্টার্ড ভুক্ত কিনা? শিক্ষিত আর অশিক্ষিত ......(নয়েজ)....... আমাকে কি আপনারা বলতে দেবেন না...(গোলমাল) তাহলে কি আমি এখানে থাকতে পারব না আমাকে কি প্রত্যাহার করে নিতে হবে। বি কেয়ারফুল। ডোন্ট থিঙ্ক দ্যাট উই আর ইন এন ইনসিগনিফিকেন্ট মাইনোরিটি।

**মিঃ স্পিকার :** মিঃ রায় আপনি বড় ডিস্টার্ব করছেন। Mr. Roy should not disturb him. If you disturb him, naturally he has a right to protest.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আবার আমার বক্তৃতা শুরু করছি।

আপনার কাছে প্রশ্ন, এক নম্বর, সমস্ত বেকারকে আপনারা নথিভুক্ত করেছেন এটা আপনি নিশ্চয়ই স্বীকার করবেন না। তা যদি হয় রিলেটিভ প্রয়োজনটা আপনি কিভাবে মিট-আপ করবেন? দুটি মাত্র ফর্মুলা দিয়েছেন, ফ্যামিলি ইনকাম বিলো ৫০০, ফ্যামিলির ডেফিনেশন কি ল্যান্ড রিফর্মসের ডেফিনেশনে আনছেন? শহরে তো ল্যান্ড নেই, সেখানে ফ্যামিলির ডেফিনেশন কি হবে? দ্বিতীয় কথা, প্রাইয়োরিটিতে কারা পাবার যোগ্য? আজকে ৫০০ টাকা কি শেষ লিমিট? কন্টিনিউটি অব দি ফাইভ ইয়ার্স কি শেষ লিমিট? আপনি কি এটা মনে করেন যে রিলেটিভ গুরুত্ব, কার কি প্রয়োজন, আপনি নিশ্চয়ই মনে করবেন যে যার বেশি প্রয়োজন তাকে অগ্রাধিকার দেবেন? আজকে এটার জন্য আমি অনুরোধ করবো যে আপনি এই সম্বন্ধে এর মেশিনারি, এর অ্যাপারেটাস সম্বন্ধে কি ভেবেছেন, আইডেন্টিফিকেশন কে করবে? এখানে যে ম্যাল প্র্যাকটিসের সুযোগ আছে এটাকে এলিমিনেট করার আপনার কি মেশিনারি আছে একথা আপনি বলবেন। তথাপি এটা সমর্থনযোগ্য যদি না এটা দলীয় স্বার্থে ব্যবহৃত হয়। আমাদের ভয় ওঁরা এই দেড় লক্ষ পার্টি ক্যাডার তৈরি করার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা প্রশ্ন, যদিও আপনি বিবৃতিতে বলেছেন মজুর, যারা আনস্কিল্ড লেবার, এগ্রিকালচারাল লেবার তারা মজুরি ৮.১০ টাকা পাচ্ছে, যদি তাদের ৮.১০ টাকা মজুরি দেওয়া হয় তাহলে এদের কি সেই হিসাবে ৫০ টাকা ধার্য করেছেন? আপনাদের স্কেলটা কি? আপনি তাদের ৮ দিন কাজ করতে বলেছেন মাসে অর্থাৎ সপ্তাহে দু'দিন হিসাবে এবং যদি ৮.১০ টাকা করে ধরা হয় তাহলে এখানে ৮ টাকা হিসাবেও হচ্ছে না, ৬ টাকা

হিসাবেও হচ্ছে না, এটা আর্বিট্রারিলি ধরেছেন। যদি আর্বিট্রারিলি ধরে থাকেন তাহলে ৩০ টাকা হল না কেন, ১০০ টাকা হল না কেন আজকে এই জিজ্ঞাস্য আপনার কাছে। আপনি কিভাবে ধরলেন, ওদের কি এক্স--গ্রাসিয়া হিসাবে দেবার চেষ্টা করলেন? না, সপ্তাহে দু'দিন কাজ করবে, মাসে ৮ দিন কাজ করবে সেই হিসাবে ধরলেন? এর দ্বারা আজকে আমরা আরও ক্লাশিফিকেশন করার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই দেশে বহুপ্রকার আইন ও নিয়মের ফলে আজকে অস্বীকার করার উপায় নেই যে আমাদের সমাজটা শ্রেণীভিত্তিক। আজকে আমরা জানতাম যে আপনারা সেই শ্রেণী বিভাগকে লোপ করে দেবেন, অর্থাৎ আপনাদের ফিলসফি হচ্ছে ক্লাশ এলিমিনেট করা। এই ব্যবস্থার দ্বারা আপনি কি শ্রেণীহীন সমাজ করতে চাচ্ছেন, না শ্রেণী ব্যবস্থা জোরদার করতে চাচ্ছেন এই প্রশ্নটা আপনার কাছে রাখছি। তারপর, আজকে মূল্যবৃদ্ধি সম্বন্ধে একটি কথা, যে কথা আগেও বলেছিলাম, আজকে মূল্যবৃদ্ধি না, মূল্য পড়ে যাবার একটা সমস্যা দেখা দিয়েছে। আমরা দেখেছি বিভিন্ন কৃষি উৎপাদিত দ্রব্য—প্রোকিয়োরমেন্ট হচ্ছে না, আমরা একবার চিফ মিনিস্টারের সঙ্গে দেখা করে বলে দিয়েছিলাম যে আপনাদের প্রোকিয়োরমেন্ট অ্যাপারেটাস ইজ উইক, অনেক জায়গায় আমরা দেখেছি ধান নিতে পারে না, কেননা কিনবার মালিক নেই। এই অবস্থা আমরা দেখেছি। আপনি যে রকম মূল্য বৃদ্ধি রোধ করার চেষ্টা করছেন, মূল্য পড়ে গেলে সেখানে আপনার ইনসেন্টিভ কি হবে কি ব্যবস্থা করবেন সেটা আপনি পরিষ্কার করে বলতে পারেননি। এখানে যে অ্যাপারেটাস আছে এসেনসিয়াল কমোডিটিস কর্পোরেশন, ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া, এই জাতীয় কোনও কর্পোরেশনকে আপনি কতটুকু সুযোগ দিতে পারবেন সেটা আপনি পরিষ্কার করে বলেননি। এটা কিন্তু আপনার কাছে আমাদের জিজ্ঞাস্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স কিম্বা এগ্রিকালচারাল সেক্টার থেকে অধিকতর কর সংগ্রহ করার একটা প্রয়াস আছে। আমার আপনার কাছে এখানেও দুটি প্রশ্ন। বিগত সরকার এখানে ঘোষণা করেছিলেন যে ইনকাম ট্যাক্সে পার্সোনাল একজামশন ছিল ৮ হাজার টাকা—পার্সোনাল একজামশন টু দি এক্সটেন্ট অব এইট থাউজ্যান্ড, জনতা সরকার এসে টেন থাউজ্যান্ড করেছে, আপনি কি মনে করেন সিমিলার একজামশন প্রয়োজন ইন অল ভোকেশন? এগ্রিকালচারে যদি ১৫০১ টাকার উপর থেকে ট্যাক্স হয় অর্থাৎ ইফ দি টোটাল ইনকাম ইজ অ্যাভাব থ্রি থাউজ্যান্ড তাহলে শিল্প, কিম্বা কৃষি ব্যবস্থা কিম্বা অন্য ইনকামের ক্ষেত্রে একজামশন দেবার অধিকার থাকে কি? অর্থাৎ টু ক্লাশেস অব পিপল, টু স্ট্রাকচারস, টু স্ল্যাবস অব ট্যাক্সেশন, এক্ষেত্রে আমি আপনার কাছে ক্লারিফিকেশন চাচ্ছি যে এখানে যে অধিক ট্যাক্সের কথা বলছেন তাতে আপনি কি রাজ্য কমিটির কথা বলছেন, আপনি কি এগ্রিকালচারাল হোল্ডিং-এর কথা ভাবছেন? তা যদি না ভাবেন তাহলে ইনকাম ট্যাক্স ৮ হাজার টাকা থেকে ১০ হাজার টাকায় নিয়ে গেলেন কিন্তু এগ্রিকালচারের ক্ষেত্রে দেখতে পাচ্ছি ৩ হাজার টাকার উপরে আয় হলে ট্যাক্স দিতে হবে? ঘোষণা করা হয়েছিল যে ৮ হাজার টাকা করা হবে তাহলে এই এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে অ্যাট পার উইথ ইনকাম ট্যাক্স সেই মর্যাদা পাবে কিনা সেটা আপনি খোলসা করে বলবেন। তা যদি না হয় তাহলে এখানেও আমরা মনে করছি যে এগ্রিকালচার থেকে যারা আয় করে তাদের আপনারা অন্য ক্লাশ অব সিটিজেন মনে করছেন।

[3-10—3-45 P.M. including adjournment]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকার কিছু কমিশন ঘোষণা করেছেন, মাইনরিটি কমিশন তার মধ্যে উল্লেখযোগ্য বলা যায়। এই কমিশন কাকে দিয়ে, সেই মানুষের কথা বড় নয়, স্পিরিটটাই বড় কথা। পশ্চিমবঙ্গেও কিছু কিছু কমিশন ছিল, কারণ এখানে অনেক সমস্যা, মাইনরিটি সমস্যা আছে, এটা অস্বীকার করতে পারেন না। এই সমস্যাকে আইসোলেটেড ওয়েতে না দেখে, তাদের রি--হ্যাবিলিটেশনের সমস্যা আছে। এই সমস্যার কথা আমরা বাজেট বিবৃতির মধ্যে কিছু দেখলাম না। এই মাইনরিটির কথা নেই, রিফিউজি রিহ্যাবিলিটেশনের কথা ডিস্‌প্লেসড পারসন্সদের কথা নেই। আপনি টেলিভিশন সাক্ষাৎকালে আলাদা করে এই প্রসঙ্গে দেখেননি। কেন্দ্রের কাছে আপনারা ৫০০ কোটি টাকা দাবি করেছেন। সেখানে যদি না পান, ইন্টারমিডিয়েট ব্যবস্থা হিসাবে কি করবেন সেটা একটু জানাবার প্রয়াস রাখবেন। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অনেক মায়া কান্না কেঁদেছেন, অনেক সহানুভূতি প্রকাশ করেছেন সরকারি কর্মচারিদের জন্য। বিগত সরকার পে-কমিশন ঘোষণা করে গেছিলেন, আপনারা এসে সেটাই কনফার্ম করলেন, এই যে প্রস্তাব আপনাদের নয়, সেটা প্রকাশ করার সৎসাহস আপনাদের থাকা উচিত। তা যদি হয়, এদের জন্য ইন্টারমিডিয়েট পিরিয়ডে কিছু করার কথা সহানুভূতির সঙ্গে বিবেচনা করা উচিত, কারণ যদি কমিশন দু'তিন বছর দেরি করে রিপোর্ট দিতে, তাহলে সরকারি কর্মচারিদের কি হবে? আজকে কেন্দ্রীয় সরকার আর এক দফা সুযোগের কথা ঘোষণা করলেন, আজকে তাদের কথা ভেবে, এখানেও বিশেষ করে নিচের তলায় যারা আছে, যাদের নাকি আপনারা প্রতিনিধিত্ব করেন বলে ভাবেন, তাদের কথা চিন্তা করুন ইনসেন্টিভ দিন। একথা ঠিক যে আপনারা এটাই অ্যাসেসমেন্ট করছেন, এদের কারা আপনাদের দলভুক্ত, সেটাই দেখে সেই দলভুক্তদের প্রভাবান্বিত করার জন্য ব্যবস্থা করবেন? আজকে একথা বলি মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বিবৃতি দিয়েছেন এবং যে প্রস্তাবগুলি রেখেছেন এবং সমস্যা সমাধানের চেষ্টা সেগুলির মধ্যে সমর্থনযোগ্য কোনও প্রস্তাব পাইনি। সেজন্য আমি বাজেট প্রস্তাবের বিরোধিতা করছি।

(**মিঃ স্পিকার ঃ** ৩টা ৪৫ মিঃ পর্যন্ত হাউসের কাজ মুলতুবি রইল)

(At this Stage the House was adjourned till—3-45 P.M.)

[3-45—3-55 P.M.]

(After recess)

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাই একটা বাস্তবানুগ বাজেট উপস্থিত করেছেন বলে। আমি তাঁকে অভিনন্দন জানাই এই বাজেটে তিনি বেকারভাতা প্রবর্তন করেছেন বলে, পেনসনভোগীদের জন্য কিছু বাড়তি অর্থ তিনি বরাদ্দ করতে সক্ষম হয়েছেন বলে এবং রাজনৈতিক কর্মীদের জন্য যে ভাতা সেই ভাতার পরিমাণ বৃদ্ধি করতে সক্ষম হয়েছেন বলে। একথা তিনি নিজেও বলেছেন এবং আমরাও জানি, বেকার ভাতা, কিংবা পেনসনভোগীদের জন্য টাকা, কিংবা রাজনৈতিক কর্মীদের

্য যে ভাতার ব্যবস্থা করা হয়েছে সেটার পরিমাণ এমন কিছু বেশি নয়। কিন্তু এটা একটা ভঙ্গির ব্যাপার। বামপন্থী সরকার এদের প্রতি সহানুভূতিশীল, এদের সমস্যার সমাধান া দরকার—এটা অনুভব করেছেন এবং এই ক্ষেত্রে তারা একটা দৃষ্টান্ত স্থাপন করতে র্থ হয়েছেন। তারজন্য তারা দেশের মানুষের অকুণ্ঠ সমর্থন এবং আশীর্বাদ লাভ করবেন। নীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত আশ্চর্য হয়ে লক্ষ্য করলাম, যারা রাজ্যপালের ভাষণের ়তার সময় পর্যন্ত বিদ্রুপ করে বলেছিলেন, কোথায় গেল বেকার ভাতা, যে মুহূর্তে বেকার া প্রবর্তন করা হল, সঙ্গে সঙ্গে বলা শুরু করলেন, এত সামান্য এবং এত কম লোককে ়য়া হবে এবং এটা দলের কাজে লাগবে। যদি আরও বেশি লোককে দেওয়া হতো ়লেও তারা সমালোচনা করতেন। আমি জিজ্ঞাসা করতে চাই, জনতা পার্টির পক্ষ থেকে ্যাপক প্রবোধ সিংহ মশাই বলেছেন, তিনি আমার বন্ধু, তিনি বলেছেন, তিনি অনেক ়র জন্য আবেদন জানিয়েছেন। আমি জিজ্ঞাসা করতে চাই, জনতা পার্টির সরকার অধিষ্ঠিত ছে বিগত নির্বাচনের পর, কোনও একটি রাজ্যেও কি তারা বেকার ভাতার প্রবর্তন করতে রছেন। তিনি শুধু নয়, বিরোধী দলের নেতা কাশীকান্তবাবু বাজেট উত্থাপনের পর যে ্রিয়া দিয়েছেন তাতেও সমালোচনার সুর রয়েছে। পশ্চিমবঙ্গের জনতা পার্টির চেয়ারম্যান প্রফুল্লচন্দ্র সেনও সমালোচনার কথা বলেছেন। তারা বিভিন্ন রাজ্যে সরকারে অধিষ্ঠিত। া কি কোনও রাজ্যে এই কাজ করেছেন? আজ পর্যন্ত সংবিধানে কাজ পাওয়ার অধিকারকে লিক অধিকার বলে স্বীকৃতি হয়নি। কোনও বিধানসভায় কি তারা দাবি করছেন, কর্মের কারকে মৌলিক অধিকার হিসাবে যুক্ত করা হোক। আমাদের সরকার সামান্য অর্থ দিয়ে ন দৃষ্টান্ত স্থাপন করলেন, একটা স্বীকৃতি দিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অর্থমন্ত্রীকে াও অভিনন্দন জানাই, তাঁর বাজেট বক্তৃতায় তিনি কেন্দ্র-রাজ্য সম্পর্কে স্পষ্ট ভাষায় ব্য রেখেছেন।

আজ যেভাবে আমাদের দেশে শাসন ব্যবস্থা চলছে তাতে রাজ্যের হাতে ক্ষমতা নেই, ও নেই এবং সামান্য সীমিত অর্থ দিয়ে রাজ্য শাসনকার্য চালাতে পারে না, রাজ্যের ়নমূলক কাজ চালাতে পারে না।

স্বাস্থ্যের জন্য, শিক্ষার জন্য, কৃষির জন্য যে অর্থ দরকার সে অর্থের ব্যবস্থা নেই। সে র্কে আমি পরে বলবো। কংগ্রেসের জয়নাল আবেদিন সাহেব এখানে উপস্থিত আছেন। ণ্য আমাদের পক্ষের সদস্যরা একটু ক্ষেমা-ঘেন্না করে ছেড়ে দিয়েছেন কারণ তিনি ভগ্ন। কের গরু হারিয়ে গেছে সেই কৃষক বলছে মা। আজকে তাকে আর কিছু বলবার নেই। । আপনারাই বিচার করে নেবেন। আজকে জয়নাল আবেদিন সাহেবের একটা মন্তব্য ছেড়ে ্ পারি না। তিনি বলেছেন বামফ্রন্ট সরকারের অর্থ মন্ত্রীর এই বাজেট ভারতের ঐক্যের ক মৃত্যুবান। সেদিনের কথা বলবো যেদিন জয়নাল আবেদিন সাহেব কংগ্রেসে ছিলেন না। ন কংগ্রেসের এই কথাই ছিল রাজ্যের হাতে অধিক ক্ষমতা প্রয়োজন আর কেন্দ্রের হাতে কম ক্ষমতাই থাকা দরকার। আজকে তিনি বলছেন রাজ্য বিচ্ছিন্ন হয়ে যাবে। যুক্তরাষ্ট্রে লের জন্য অতিরিক্ত ক্ষমতা চাওয়ার দাবিকে তিনি বিচ্ছিন্নতার কথা বলছেন। ১৯৪৫ ন জাতীয় আন্দোলনে কি প্রতিশ্রুতি ছিল সেই কথাটা আমি আবার পড়ে শুনাই।

The Federation of India must be willing units of all its parts. In order to give the maximum freedom to the constituent units there may be minimum list of common and sufficient federal subjects which will apply to all units. Further optional list of common subjects which may be accepted by such units as desire to do so.

পার্লামেন্টে কংগ্রেসের এই বক্তব্যই ছিল ভারতবর্ষের যুক্তরাষ্ট্রে কেন্দ্রের হাতে অতি সামান্য আর রাজ্যের হাতে অধিক ক্ষমতা থাকবে। সেদিনের কংগ্রেসে জয়নাল আবেদিন সাহেব ছিলেন আমরা সেদিন কংগ্রেসে স্বেচ্ছাসেবকের কাজ করেছি। জয়নাল আবেদিন সাহেব সেদিন মুসলিম লিগে ছিলেন দেশের বিরুদ্ধে চক্রান্ত করেছিলেন তখন। আজকে সেই কংগ্রেসের ঐতিহ্য আমরাই বহন করে চলেছি। আজকের কংগ্রেস দেশের সর্বনাশ করছে। কারণ সেই ঐতিহ্য আর তাদের নেই। ভারতবর্ষের দুই কংগ্রেসে)কংগ্রেস আর ইন্দিরা কংগ্রেসে যারা আজকে রয়েছেন তারা সেদিন কেউই সেদিনের কংগ্রেসে ছিলেন না।

**(শ্রী জয়নাল আবেদিন ঃ মির্জাফর বাদ দিয়ে আজকে মোহনলাল এসেছে)**

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আজকে সারা ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থাটা কি? অর্থনৈতিক অবস্থা আজকে হতাশাব্যঞ্জক। কয়েক দিন আগে কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী শ্রী প্যাটেল পার্লামেন্টে যে ইকনমিক রিভিউটি রেখেছেন তাতে আমরা কি দেখতে পাচ্ছি? দেখতে পাচ্ছি অত্যন্ত খারাপ অবস্থা। তিনি আশঙ্কা প্রকাশ করে বলেছেন শিল্পে যে বিনিয়োগের সুযোগ সুবিধা দেওয়া হয়েছে সেই বিনিয়োগ ঠিকমতো হচ্ছে না। বেকার সমস্যা দিনের পর দিন বেড়েই চলেছে মূল্য বৃদ্ধি হয়েই চলেছে উন্নয়নের হার বৃদ্ধি পাচ্ছে না। ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থার সঙ্গে পশ্চিমবাংলার অর্থনীতি অঙ্গাঙ্গিভাবে জড়িত। গত দিনের কংগ্রেস শাসনের ফলে পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থা আজকে কোন জায়গায় আছে? আমি এবারের সরকারের নয় ঐ আগের কংগ্রেস সরকারের ইকনমিক রিভিউ কয়েকটি জিনিস এখানে বলছি। শতকরা কত লোক আজকে দারিদ্রসীমার নিচে রয়েছে কি শহরে কি গ্রামে। পরিকল্পনা কমিশনের এক প্রস্তাব অনুযায়ী ১৮ টাকার নিচে যাদের মাসিক আয় তাদের দারিদ্রসীমার নিচে ধরা হয়। ১৯৬০-৬১ সালে গ্রামে ৪০.৪ জন মানুষ ছিল দারিদ্র সীমার নিচে। আর সেই ১৯৬০-৬১ সাল থেকে ১৯৭৩-৭৪ সালে সেটা বেড়ে হয়েছে শতকরা ৬৬ জন মানুষ দারিদ্র সীমার নিচে।

[3-55—4-05 P.M.]

শতকরা ৬৬ জন গ্রামের মানুষের ১৯৭৩-৭৪ সালে মাসিক আয় ছিল ১৮ টাকার নিচে, আর শহরাঞ্চলে পরিকল্পনা কমিশন বললেন মাসিক আয় সাড়ে ২২ টাকার নিচে। আর দারিদ্র্য সীমার নিচে বাস করে এমন মানুষের সংখ্যা ছিল ১৯৬০-৬১ সালে শতকরা ৩১.৪৮, আর ১৯৭৩-৭৪ সালে বেড়ে হয়েছে ৩৫.৭০ জন। কংগ্রেস আমলে লোকে দিনের পর দিন গরিব হয়েছে, দারিদ্র্য সীমার নিচে বেশি লোক চলে গেছে। কৃষিজীবীদের মধ্যে এক-তৃতীয়াংশ ভূমিহীন, আর যাদের জমি আছে তার মধ্যে শতকরা ২০০ জনের জমির পরিমাণ আধ একরেরও কম। ক্ষেত-মজুরের সংখ্যা ক্রমাগত বাড়ছে। আমরা ইকনমিক

রিভিউতে দেখছি যে কিভাবে ক্ষেত-মজুর বেড়েছে। ১৯৬১ সালে যেখানে কৃষি শ্রমিকদের সংখ্যা ছিল ১৭.৭০ লক্ষ, ১৯৭১ সালে সেটা বেড়ে হল ৩২.৪৬ লক্ষ। অর্থাৎ ১০ বছরে আমাদের ক্ষেত-মজুরের সংখ্যা অনেক বেড়েছে। আর যাদের অল্প জমি আছে, বেশি জমি আছে এমন কৃষকের সংখ্যা কমেছে। ১৯৬০ সালে এই রকম কৃষকের সংখ্যা ছিল ৪৪.৬০ লক্ষ, ১৯৭১ সালে কমে হল ৪০.৩ লক্ষ। আর যাদের ভূমি নেই তাদের সংখ্যা ক্রমাগত বাড়ছে। মাথা পিছু আয়ের পরিমাণ কিরকম বাড়ছে সেটা একটু দেখুন। ১৯৬০-৬১ সালে পশ্চিমবঙ্গে মানুষের মাথা পিছু আয় ছিল ৩৮৯.৮, আর ১৯৭৬-৭৭ সালে বাড়া তো দূরের কথা সেটা কমে হল ৩৮৬ টাকা অর্থাৎ কমে গেল। কাজেই কংগ্রেস আমলে অনেক বেশি অর্থনৈতিক উন্নতি হয়েছে, একের পর এক পরিকল্পনা নেওয়া হয়েছে। কিন্তু সর্বক্ষেত্রেই দেখছি কমের দিকে নেমেছে, অথচ এই সময়ে জাতীয় আয় সামান্য কিছু বেড়েছে। পশ্চিমবঙ্গের প্রকৃত আয় রিয়্যাল ইনকাম কমে গেছে। মজুরি বৃদ্ধি হল, কিন্তু প্রকৃত মজুরি বৃদ্ধি কমে গেল। ইকনমিক রিভিউর ৩৩ পাতায় ফ্যাক্ট্রি শ্রমিকদের ১৯৬৪ সালে প্রকৃত আয় বার্ষিক গড়পড়তা যেখানে ১ হাজার ৩১৬ টাকা ছিল, ১৯৭৫ সালে সেটা কমে হল ১ হাজার ১১৪ টাকা—এইভাবে কমেছে। সেচের অবস্থা কি? পশ্চিমবঙ্গের মোট চাষযোগ্য জমির এক-চতুর্থাংশও সেচের আওতায় আসেনি। অথচ জাতীয় হিসাবে দেখা যাচ্ছে সারা ভারতের চাষযোগ্য জমির ২৩.৫ ভাগে জল সেচের ব্যবস্থা আছে। পশ্চিমবঙ্গে এটা হল ২১.২ ভাগ। অথচ এই সময়ে আমরা দেখতে পাচ্ছি পাঞ্জাবে মোট জমির ৪৫.২ ভাগে সেচ হয়, হরিয়ানায় ২৬.২ ভাগে সেচ হয়, কিন্তু পশ্চিমবঙ্গে মাত্র ২১.২ ভাগে সেচ হয়। মূল্যবৃদ্ধি ক্রমাগত বেশি হয়েছে, উন্নয়নের গতি মন্থর হয়েছে। শিল্পের ব্যাপারে দেখুন। ১৯৬১ সালকে যদি আমরা বেস ইয়ার ১০০ ধরি তাহলে ১৯৭৬ সালে বেড়ে মাত্র ১০৫ হয়েছে। ১৫ বছরে মাত্র শতকরা ৫ ভাগ শিল্পে উৎপাদন বেড়েছে, উন্নয়নের গ্রোথ রেট বেড়েছে কম। চা ছাড়া অন্য শিল্পে কিছু উৎপাদন বাড়েনি। চা-শিল্পে বিদেশি চাহিদা বেড়েছে এবং অনেক টাকা আনছে। তাছাড়া প্রধান প্রধান সব শিল্পের গতি মন্দা, একটা স্ট্যাগনেশন ভাব ছাড়া কোনও ক্ষেত্রেই গ্রোথের অবস্থা দেখা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস শাসনে পশ্চিমবঙ্গের এই অবস্থা হয়েছে এবং বামফ্রন্ট সরকারকে এই অর্থনৈতিক অবস্থার মধ্যে কাজ করতে হচ্ছে। এই সীমাবদ্ধতার মধ্যে এইরকম একটা অর্থনৈতিক অবস্থার মধ্যে আমরা পড়লাম কেন? এই অবস্থায় আমরা পৌছেছি কেন? ভারতবর্ষের যে পরিবেশ, পশ্চিমবঙ্গের যে পরিবেশ তাতে এইরকম অবস্থা তো হবার কথা ছিল না। আমি একটি জায়গা থেকে উদ্ধৃতি দিচ্ছি। সম্প্রতিকালে একটি গ্রন্থ খুব চাঞ্চল্য সৃষ্টি করেছে সেটা হল ডেভিড সিলবোর্নের 'অ্যান আই টু ইন্ডিয়া' যেটা জরুরি অবস্থার উপর বিরাট একটি উল্লেখযোগ্য গ্রন্থ। এই গ্রন্থে তিনি বলছেন ভারতবর্ষের সব আছে—ইন্ডিয়া ইজ রিচ কান্ট্রি হুইচ ইজ পুওর—এই বলে তিনি বর্ণনা করেছেন। আমি দীর্ঘ উদ্ধৃতি পড়ছি না। তিনি এখানে আলোচনা করেছেন উন্নয়নের জন্য যা যা দরকার তার জমি, খনিজ পদার্থ ইত্যাদি সবই রয়েছে, মনুষ্য সম্পদও রয়েছে, কিন্তু তথাপিও ইন্ডিয়া ইজ রিচ কান্ট্রি হুইচ ইজ পুওর—আমি আরও একটি গ্রন্থের উল্লেখ করছি। রোজার্স হেনসেন—U. S. and World Development Agenda for action.

এই গ্রন্থে রোজার হেনসেন মার্কিন যুক্তরাষ্ট্রের সঙ্গে ভারতবর্ষের তুলনা করেছেন।

মার্কিন যুক্তরাষ্ট্র পৃথিবীর মধ্যে অন্যতম উন্নত দেশ। 'মার্কিন যুক্তরাষ্ট্রের উন্নয়নের জন্য সেখানে যেসব উপাদান আছে ভারতবর্ষে তার সবই আছে, বরং বেশিই আছে, কিন্তু এখানে কোনও উন্নতি হয়নি।' এ তো গেল বিদেশি পণ্ডিতদের কথা। ভারতবর্ষের লোকেরা কি বলছেন? কংগ্রেসের শ্রী সুব্রাহ্মনিয়ম, যিনি একদা অর্থমন্ত্রী ছিলেন, তিনি লোকসভায় কি বক্তৃতা করেছেন? তিনি সেখানে বিহারের উল্লেখ করেছেন। কিন্তু একই কথা পশ্চিমবঙ্গ সম্পর্কেও বলা যায়। Why the backwardness is persisting? তিনি নিজে প্রশ্ন করে নিজেই তার উত্তর দিচ্ছেন। As for as land resources are concerned, it has got the richest soil. As for as water resources are concerned, no other State is equal. With regard to mineral resources, it has got rich minerals also.

সবই তো আছে কিন্তু এরা উন্নতি করতে পারলেন না। পারলেন না তার কারণ হচ্ছে, চরম ব্যর্থতা—ব্যর্থতা নেতৃত্বের, ব্যর্থতা নীতি গ্রহণে, ব্যর্থতা মৌলিক অর্থনৈতিক দৃষ্টিভঙ্গির—সেই কারণে এইসব জিনিস হয়েছে। কয়েকদিন আগে ইকনমিক রিভিউ, যেটা কেন্দ্রীয় সরকার পেশ করেছেন তাতে এইসব বিষয় আলোচনা করতে গিয়ে তারা তিনটি কারণের কথা বলেছেন। এই তিনটি কারণের মধ্যে একটি হচ্ছে, 'শ্রমিক অসন্তোষ'। এরজন্য নাকি এগুনো যাচ্ছে না। কিন্তু প্রকৃত তথ্য কি তাই? ইকনমিক রিভিউ-এর ৩৪ পৃষ্ঠায় রয়েছে শ্রমিক অসন্তোষ এর কারণ নয়। ১৯৭৩ সালে পশ্চিমবাংলায় ধর্মঘটের ফলে যে ম্যান-ডেজ নষ্ট হয়েছে তার সংখ্যা হচ্ছে, ২৫ লক্ষ ৭২ হাজার ৭৯২, আর ১৯৭৬ সালে ধর্মঘটের ফলে পশ্চিমবঙ্গে ম্যান-ডেজ নষ্ট ৯ লক্ষ ৫১ হাজার ৯৬৭। আর লক-আউটের ফলে কত ম্যান-ডেজ নষ্ট হয়েছে? ১৯৭৬ সালে যখন জরুরি অবস্থা ছিল সেই সময় লক-আউটের ফলে ম্যান-ডেজ নষ্ট হয়েছে ৭৫ লক্ষ ২২ হাজার ৫৭৩। কাজেই একথা বলা যায়, শ্রমিক অসন্তোষের জন্য বেশি ম্যান-ডেজ নষ্ট হয় না, হয় লক-আউটের জন্য। কেন কারখানার মালিকরা একের পর এক কারখানা বন্ধ করে দিচ্ছেন? কেন ছাঁটাই হচ্ছে? আজকে এই মূল প্রশ্নটাকে নিয়েই আমাদের আলোচনা করতে হবে। শুধু ঐ শ্রমিক ধর্মঘট হচ্ছে বলেই আমাদের উৎপাদন বাড়ছে না, অর্থনীতিতে মন্দা এসেছে, স্ট্যাগনেশন এসেছে, একথা ঠিক নয়। মূল কারণ হচ্ছে, গত ৩০ বছরের কংগ্রেসি অপশাসনে পুঁজিবাদ এবং সামন্ততন্ত্রকে পুষ্ট করা হয়েছে এবং তারজন্যই এটা হয়েছে। স্যার, একদিকে আমরা দেখছি বেসরকারি উদ্যোগে মূলধন কেন্দ্রীকরণ হচ্ছে—কনসেন্ট্রেশন অব ওয়েল্‌থ হচ্ছে, অপর দিকে গ্রামাঞ্চলে ভূমি সংস্কার হয়নি এবং জোতদার, জমিদার ও ভূস্বামীদের ক্ষমতা দিনের পর দিন বাড়ানো হয়েছে। আমরা হিসাবে দেখি, এই ইকনমিক রিভিউ-এর ৬-এর পাতাতে রয়েছে মার্চ ১৯৬৪ সালে সমস্ত শেয়ার ক্যাপিটালের পরিমাণ ছিল ২৬.৩৮, আর মার্চ ১৯৭১ সালে সেটা বেড়ে হয়েছে ৩০.৬১। আমাদের দেশের যে মোট সম্পদ তাতে সমস্ত প্রাইভেট কোম্পানিগুলির যা সম্পদ তার মোট পরিমাণ ১৯৬৪ সালে ছিল শতকরা ২৫.৮২, সেটা ১৯৭১ সালে বেড়ে হল ৩২.৯০ ভাগ। অর্থাৎ মোনোপলি হাউসগুলির সম্পদের পরিমাণ ১৯৬৪ সাল থেকে ১৯৭১ সালের মধ্যে এতখানি বেড়ে গেল। সুতরাং প্রাইভেট হাউসে, মোনোপলি হাউসে কনসেন্ট্রেশন অব ওয়েলথ হচ্ছে আর গ্রামের ক্ষেত্রে দেখা যাচ্ছে। অবস্থাপন্ন লোকেদের হাতে সমস্ত জিনিস চলে যাচ্ছে। আমি আগেই বলেছি, কিভাবে গ্রামের ভূমিহীনদের সংখ্যা বাড়ছে। সেখানে

ক্ষমতা চলে যাচ্ছে তাদের হাতে যাদের হাতে জমি আছে। এমন কি ব্যাঙ্ক এবং সমবায় থেকে যে টাকা দেওয়া হয় সেই টাকার অধিকাংশই চলে যাচ্ছে ঐ তাদেরই হাতে যাদের হাতে জমি আছে।

[4-05—4-15 P.M.]

একটা কথা উঠেছে যে কেন আমাদের দেশের সমস্যার সমাধান হচ্ছে না। অর্থনৈতিক ক্ষেত্রে সঙ্কট, তার একটা বড় কারণ। উৎপাদন বৃদ্ধি হচ্ছে না এটাই কারণ নয়, কেবল উৎপাদন বৃদ্ধি হলেই অর্থনৈতিক কাঠামো ঠিক থাকবে তা নয়, তাতে সঙ্কট মোচন হয় না। কাপড়ের উৎপাদন তো বেড়েছিল কিন্তু কাপড় বিক্রি হচ্ছে না। কারখানায়, গুদামে পড়ে থাকছে, কারণ মানুষের হাতে ক্রয় ক্ষমতা নেই, এটাই হচ্ছে বড় কারণ। এই ক্রয় ক্ষমতার অভাব আমাদের অর্থনৈতিক সঙ্কটের একটা বড় কারণ। ক্রয় ক্ষমতার অভাব, তার মূল কারণ অনুসন্ধান করতে হলে আমাদের গ্রামে যেতে হবে। আমাদের দেশের অধিকাংশ মানুষই গ্রামে বাস করে, কৃষির উপর নির্ভরশীল ৬০ থেকে ৭০ ভাগ মানুষ, তাদের অধিকাংশেরই কোনও জমি নেই। এই জমি না থাকার ফলে তারা যে কাজ করতে পারছে না, তাদের হাতে আয় নেই। এই আয় না থাকার ফলে তাদের ক্রয় ক্ষমতা বৃদ্ধি পাচ্ছে না। তার ফলে উৎপাদন বাড়লেও কোনও সমস্যার সমাধান হচ্ছে না। এই যে পাপ চক্র এই যে ভিসিয়াস সার্কল, এর ফলে উৎপাদন বাড়ছে কিন্তু ক্রয় ক্ষমতা নেই বলে সেইগুলো জমে যাচ্ছে। সেইগুলো বিক্রয় হচ্ছে না, ফলে নতুন টাকা আসছে না, এবং বিনিয়োগ হচ্ছে না, কর্মসংস্থান হচ্ছে না। পুরানো কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে, ছাঁটাই হচ্ছে, ক্লোজার, লক আউটের পরিমাণ বাড়ছে। এই যে নিশ্চলতা, স্ট্যাগনেশন, এর হাত থেকে আমাদের উদ্ধার পেতে হবে। তার জন্য ভূমি সংস্কার করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা থেকে বাঁচতে গেলে আমাদের কৃষি অর্থনীতির সামগ্রিক উন্নয়ন করতে হবে এবং তার জন্য সেচের উন্নতি করতে হবে, ভূমি সংস্কারের দিকে নজর দিতে হবে। শিল্পের উন্নয়ন করতে হবে। কৃষি এবং শিল্পের মধ্যে একটা সামঞ্জস্য বিধান করতে হবে, একটা ব্যালেন্স করতে হবে। এখানে আর একটা কথা উঠেছে, বৈষম্যের ব্যাপারে। এই বৈষম্য কেবল মাত্র রাজ্যে রাজ্যে বৈষম্যের কথা নয়, রাজ্যের মধ্যেও আছে, রাজ্যের বাইরেও আছে। যে এলাকাগুলো কম উন্নত, যেমন উত্তরবঙ্গ, সুন্দরবন, এইসবগুলোর ইনকাম ট্যাক্স-এর কথা উঠেছে। আমাদের মনে হয় এই বিষয়ে বিশেষ নজর দেওয়া দরকার। আমার মনে হয় পর্যটনের দিকে বিশেষ নজর দেওয়া দরকার। কেন্দ্র-রাজ্যের সম্পর্কের কথা উঠেছে, পশ্চিমবাংলার অর্থনৈতিক চেহারার পরিবর্তনের জন্য রাজ্যের হাতে অতিরিক্ত ক্ষমতা আসা দরকার। প্ল্যানিং কমিশন এবং ফাইন্যান্স কমিশন এই দুটি কেন্দ্রীয় সরকারের সংস্থা, এদের হাতে ডিসক্রিশনারি ট্রান্সফারের আর্থিক ক্ষমতা ন্যস্ত রয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের দয়ার উপর নির্ভর করছি। কেন্দ্রের উপর নির্ভর করে কোনও রাজ্য ঠিক মতো দাঁড়াতে পারে না। আজকে এই প্ল্যানিং কমিশন এবং ফাইন্যান্স কমিশন এই দুটোকে আলাদা রাখার কি প্রয়োজন আছে? এটা সংবিধান বহির্ভূত। এবং ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কাউন্সিল এটাও সংবিধান বহির্ভূত। তাই আজকে একটি মাত্র প্রতিষ্ঠান করে এবং সেটা সংবিধানের মধ্যে রেখে এবং রাজ্য এবং কেন্দ্র নিয়ে এটা করার দরকার আছে। আজকে পশ্চিমবাংলার অর্থনীতির চেহারার পরিবর্তনের জন্য যে চেষ্টা করা

হয়েছে, এটা একটা সঠিক পথ, এই কারণে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নির্মল বোস মহাশয় আমাকে মুসলিম লিগে দেখেছেন। আমার ধারণা নির্মলবাবু অ্যালায়েন্স করে একটু ভারসাম্য হারিয়ে ফেলেছেন। আমি মণ্ডল কংগ্রেস থেকে শুরু করে এখনও আছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আপনি ১৯৪৫ সালে কোথায় ছিলেন? মুসলিম স্টুডেন্ট লিগে ছিলেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি যদি এটা প্রমাণ করতে পারেন তাহলে আমি রিজাইন করবো, আপনি রিজাইন করবেন বলুন? আই ওয়াজ এ স্টুডেন্ট অব দিনাজপুর জিলা স্কুল।

**শ্রী উপেন কিসকু ঃ** মাননীয় স্পিকার স্যার, বিভিন্ন জেলা থেকে ৩০/৪০ হাজার আদিবাসী সাঁওতাল ভাষা এবং অলচিলি স্ক্রিপ্টের স্বীকৃতির দাবিতে রাজভবনের সামনে এসে উপস্থিত হয়েছে। আমি আমাদের মুখ্যমন্ত্রী এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রীকে ওদের সামনে যাবার জন্য অনুরোধ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটকে সমর্থন করতে দাঁড়িয়ে প্রথমেই আমি বলতে চাই যে, বামফ্রন্ট সরকারের সঙ্গে যুক্ত আমরা যে সমস্ত দলগুলি আছি—তাদের যে রাজনৈতিক চিন্তাধারা, সেই চিন্তাধারা বর্তমান সাংবিধানিক কাঠামোর মধ্যে দিয়ে প্রতিফলিত করা যায় না। এটা আমরা জানি যে, আজও দেশে পুঁজিবাদী ব্যবস্থা বর্তমান, আজও ব্যক্তিগত মালিকানা চলছে, শোষণ ব্যবস্থা অব্যাহত আছে। তার মধ্যে থেকে আজকে বামফ্রন্ট সরকার দেশের মানুষের সামনে যে অর্থনৈতিক পরিকল্পনা তুলে ধরেছেন, সেটা হচ্ছে সীমিত ক্ষমতার মধ্যে থেকে আমার দেশের মানুষের দুঃখ-কষ্ট কিভাবে লাঘব করতে পারি তার একটা রূপ-রেখা মাত্র। আমাদের বিরোধী দলগুলির বন্ধুরা কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে রাজ্যপালের ভাষণ থেকে শুরু করে আজকের বাজেট বিতর্ক পর্যন্ত প্রতিটি দিন কটাক্ষ করছেন, সমালোচনা করছেন। কিন্তু আমি তাঁদের একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, পশ্চিমবাংলার এককালে যিনি মুখ্যমন্ত্রী ছিলেন, আজকে বিরোধী দলের নেতারা বলেন যার পশ্চিমবাংলার গড়ার ক্ষেত্রে সব চেয়ে বেশি অবদান সেই ডাঃ বিধানচন্দ্র রায়ের একটা কথা বলতে চাই। যিনি আজকে ভারতবর্ষের প্রধানমন্ত্রী, সেই মোররজী দেশাই এক সময় ভারতবর্ষের কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন—এবং আপনারা সকলেই জানেন, পশ্চিমবাংলার প্রতিটি মানুষ জানেন যে, যখন প্রথম দুর্গাপুরে ইস্পাত কারখানা গড়ে তোলার জন্য পশ্চিমবঙ্গ-সরকার উদ্যোগ গ্রহণ করেছিল তখন কেন্দ্রীয় সরকার সেটা নাকচ করে দিয়েছিল এবং ডাঃ বিধানচন্দ্র রায় যখন তাঁর স্বাস্থ্যের কারণে আমেরিকা গিয়েছিলেন তখন তৎকালীন আমেরিকান প্রেসিডেন্ট কেনেডির সঙ্গে আলাপ-আলোচনা করেছিলেন যে, কি করে আমেরিকা থেকে বৈদেশিক সাহায্য নিয়ে দুর্গাপুরে ইস্পাত কারখানা গড়ে তোলা যায়। যখন এই ঘটনার কথা ভারতবর্ষের কেন্দ্রীয় মন্ত্রিসভা শোনেন

তখন লোকসভায় প্রশ্ন উঠেছিল, কি করে একটি রাজ্যের মুখ্যমন্ত্রী বিদেশী রাষ্ট্র নেতার সঙ্গে অর্থনৈতিক বিষয়ে আলাপ আলোচনা করলেন। সেই নিয়ে কেন্দ্রে প্রশ্ন উঠেছিল। তখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরুকে বলতে হয়েছিল যে, এটা পশ্চিমবঙ্গের ন্যায্য দাবি এবং দুর্গাপুরে ইস্পাত কারখানা গড়ে তোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার এগিয়ে আসবে। সেদিন তাঁরা পশ্চিমবঙ্গের দাবিকে চেপে রাখতে পারেননি। আজকে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা কি দাবি করেছি? আমরা দাবি করেছি যে, পশ্চিমবাংলা থেকে চা, পাট, ইঞ্জিনিয়ারিং শিল্প, ইনকাম ট্যাক্স এবং একসাইজ ডিউটির মাধ্যমে যে পরিমাণ টাকা কেন্দ্রীয় সরকার নিয়ে যাচ্ছে, তার একটা ন্যায্য অংশ আমরা চাই। আমরা চাই এটা সম-বন্টন হোক। বন্টন হোক এই কারণে, যে পশ্চিমবাংলা আজকে অর্থনৈতিক দিক থেকে বিপর্যস্ত। আজকে যদি সাধারণ মানুষের জন্য কিছু গঠনমূলক কাজ করতে হয়, দরিদ্র মানুষের উন্নতির জন্য যদি কিছু করতে হয়, পশ্চিমবাংলার মানুষের স্বাস্থ্যকে যদি অক্ষুন্ন রাখতে হয় তাহলে কেন্দ্রের কাছ থেকে আমাদের ন্যায্য অংশ আদায় করতেই হবে। একথাই আজকে বামফ্রন্ট সরকার বলেছেন। কিন্তু দুঃখের বিষয় আজকে জনতা বন্ধুরা, কংগ্রেসি বন্ধুরা এর সমালোচনা করছেন। আমরা জানি প্রফুল্লচন্দ্র সেন মহাশয় পর্যন্ত যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন সেই সময় যারা বিধান সভার সদস্য ছিলেন তাঁদের স্মরণ আছে যে, পশ্চিমবাংলার অন্তর্ভুক্ত কয়লা-খনির জমির মালিকানা নিয়ে প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ও কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন করেছিলেন এবং সুপ্রিম কোর্টে মামলা দায়ের করেছিলেন। সেদিন তাঁর বক্তব্য ছিল কয়লা খনির মালিকানা রাজ্য সরকারের হাতে থাকবে। আজকে তো বামফ্রন্ট সরকার সেই দাবি করছেন! তাঁরা বলছেন যে, আমাদের রাজ্য থেকে কেন্দ্রীয় কোষাগারে লক্ষ লক্ষ টাকা যাচ্ছে, পশ্চিমবাংলার জনসাধারণের স্বার্থে সেই টাকার একটা বড় অংশ বন্টন করতে হবে এবং অর্থ কমিশনের মাধ্যমে প্রতি বছর যে ছিঁটে-ফোঁটা আসে, তা দিয়ে পশ্চিমবাংলার সমস্যার সমাধান করা যায় না।

[4-15—4-25 P.M.]

এই কংগ্রেসি বন্ধুরা ১৯৪৭ সালে এক কলমের খোঁচা দিয়ে নিজেদের ক্ষমতা রাখার জন্য অবিভক্ত বাংলাকে দুইভাগে ভাগ করেন এবং তার ফলে ওপার থেকে লক্ষ লক্ষ ছিন্নমূল মানুষ পশ্চিমবাংলায় স্থানান্তরিত হয়েছে। তারজন্য অর্থনৈতিক পুনর্বাসন আজও হয়নি। সিদ্ধার্থবাবু যখন এখানকার মুখ্যমন্ত্রী ছিলেন তখন কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছিলেন মাস্টার প্ল্যান পরিকল্পনার মাধ্যমে উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসন দিতে হবে এবং এর জন্য তিনি বলেছিলেন ৮০০ কোটি টাকা প্রয়োজন। বামফ্রন্ট সরকার সেই জায়গায় বলছে অন্তত ৫০০ কোটি টাকা দাও—উদ্বাস্তুদের অর্থনৈতিক জীবনে যাতে স্থায়িত্ব আনতে পরি, সুস্থ পুনর্বাসন দিতে পারি। আমরা কোথায় অন্যায় করেছি? কোথায় কেন্দ্রের সাথে খারাপ ব্যবহার করেছি? যারা বিরোধীদলের আসনে বসে আছেন তারা ভারতবর্ষের পুঁজিপতি, ভারতবর্ষের ধনতন্ত্রকে কায়েম রাখতে চান। জোতদারদের স্বার্থে এরা কাজ করছেন। তাই আজকে যখন আমরা ভূমি সংস্কারের দিকে এগিয়ে আসি, শ্রমিক কর্মচারীর স্বার্থে আসি, এরা তখন সোচ্চার হয়ে ওঠেন এবং বলেন যে দেশের আইন-শৃঙ্খলা বিনিষ্ট হচ্ছে। ওনারা ১৯৬৯ সালে বলেছিলেন যে কলকাতা শিল্পাঞ্চলে যে শ্রমিক আন্দোলন হচ্ছে তাতে করে কলকাতা থেকে

কারখানা উঠে যাচ্ছে কিন্তু মহারাষ্ট্র এবং অন্যান্য রাজ্যে আজকে কি চেহারা দেখতে পাচ্ছি। আজকে শোনা যাচ্ছে মহারাষ্ট্রে সব থেকে বেশি শ্রমিক অসন্তোষ। আজকে ফেডারেশন অব চেম্বার অফ কমার্স বলছেন যে পশ্চিমবঙ্গে শিল্পে শান্তি বিরাজ করছে এবং কলকারখানার উৎপাদন অব্যাহত আছে এবং নতুন করে শিল্প স্থাপন করে এখানে কাজ করা যায়। বিধানসভার পাবলিক আন্ডারটেকিংস কমিটির সদস্য হিসাবে আমি জানি সেই দপ্তরের যিনি মন্ত্রী ছিলেন তিনি দুর্গাপুর কেমিক্যালসে তাদের আস্থাভাজন লোকেদের ডিলারশিপ দিয়ে ১ কোটি ২০ লক্ষ টাকা অপচয় করেছেন নিজের স্বার্থে এবং দলীয় স্বার্থে। ইরিগেশন সম্পর্কে কিছু বলবো। গঙ্গার দুইধারে যে পৌর এলাকাগুলি আছে সেই পৌর এলাকাগুলির অবস্থা অত্যন্ত শোচনীয়। বাড়িঘর, রাস্তাঘাট সব ভেঙে গেছে। গত ৩০ বছর ধরে সেচ দপ্তর কোনও কাজ করেনি এবং সি. এম. ডি. এ. যে দায়িত্ব নিয়ে কাজ করা উচিত ছিল সেই দায়িত্ব তারা পালন করেনি। ইতিমধ্যে আমাদের যোগ্য সেচমন্ত্রী তিনি এই ব্যাপারে হাত দিয়েছেন। গঙ্গার ভাঙন অক্ষুন্ন রাখার জন্য এবং জনসাধারণের সম্পত্তি অক্ষুন্ন রাখার জন্য তার কর্মপ্রচেষ্টা ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। অর্থমন্ত্রী মহাশয় সেচ দপ্তরের জন্য ৪০ কোটি টাকা ধার্য করেছেন। গোটা ২৪ পরগনা জেলায় আজকে কি অবস্থা আপনারা করেছেন। সাধারণ মানুষকে বর্ষার সময় একটা জটিল অবস্থার মধ্যে বাস করতে হয়। যাতায়াতের পথ বন্ধ হয়ে যায়। এটা কাদের সৃষ্টি? গত ৩০ বছর ধরে এই রকম দেশ শাসন করার নামে যে জিনিস আপনারা করেছেন তা বর্ণনাতীত। পশ্চিমবাংলার অর্থ ভাণ্ডারকে পঙ্গু করে দিয়েছেন আমরা সেই পঙ্গু অর্থ ভান্ডার নিয়ে জনগণের স্বার্থে কাজ করবো। সেইজন্য আজকে মাননীয় অর্থমন্ত্রী আমাদের কাছে বিভিন্ন দপ্তরের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাঁকে স্বাগত জানাচ্ছি। নিশ্চয়ই এটা সন্তোষের কথা নয়—আমাদের যে অর্থ বরাদ্দ হয়েছে সেই অর্থ দ্বারা বর্তমানে যে সমস্যা আছে সেই সমস্যার সমাধান হবে না। অর্থমন্ত্রী সেকথা নিজেই স্বীকার করেছেন। আজকে পশ্চিমবাংলার মানুষের গৃহ সমস্যা যে আকার ধারণ করেছে, বস্তি উন্নয়নের জন্য যে টাকা আজকে প্রয়োজন, পৌর এলাকাগুলির পয়-প্রণালী যেভাবে গড়ে তোলা দরকার সেই টাকা রাজ্যের অর্থভান্ডারে নেই। আমাদের মুখ্যমন্ত্রী এ ব্যাপারে সচেষ্ট। তিনি সি. এম. ডি. এ.র মাধ্যমে এই কাজগুলি করার চেষ্টা করছেন। ভোলাবাবু এই দপ্তরের মন্ত্রী ছিলেন। তখন লক্ষ লক্ষ টাকা, কোটি কোটি টাকা কন্ট্রাক্টরদের পকেটে দেওয়া হয়েছে—একথা আমরা জানি। সেইজন্য আজকে বলছি সীমিত ক্ষমতার মধ্যে যে অর্থ বরাদ্দ হয়েছে সেই অর্থ যাতে জনগণের কল্যাণে নিয়োগ করা যায় সেই জন্য আজকে আমরা চেষ্টা করছি।

আমাদের ৩৬ দফার মধ্যে ৯ দফায় আমরা পরিষ্কার করে বলেছি, যেটা অর্থমন্ত্রী মহাশয় প্রথমেই বলেছেন। অর্থনীতির ক্ষেত্রে কেন্দ্র এবং রাজ্যের সৌহার্দপূর্ণ সম্পর্ক গড়ে উঠলে অর্থনৈতিক সম্পদ বন্টনের ক্ষেত্রে একটা সিস্টেম ঠিক হয়। আমরা জানি পশ্চিমবঙ্গে আমাদের যে সমস্যা আছে সেই সমস্যা আমরা সমাধান করার অনেকখানি চেষ্টা করতে পারি। গ্রামের চেহারা দেখুন, গ্রামের চেহারাটা কি? শ্রমিকদের দেখুন, আজকে যারা পশ্চিমবঙ্গের চাষী বিশেষ করে পাট চাষী তারা বুকের রক্ত জল করে পাট উৎপাদন করছে—কাঁচা পাট। পশ্চিমবঙ্গের পাটকলের একচেটিয়া পুঁজিপতিদের জন্য এবং কেন্দ্রের যে অর্থনীতি সেই নীতির জন্য, পশ্চিমবঙ্গের পাটচাষীরা ন্যায্য দাম থেকে বঞ্চিত। ন্যায্য দাম না পাওয়ার জন্য গ্রামের

অর্থনীতি আজ পঙ্গু হয়ে আছে। চা শ্রমিকদের দেখুন, চা শ্রমিকরা বুকের রক্ত জল করে চা তৈরি করে, বিদেশে রপ্তানি হয়, কেন্দ্রের অর্থভান্ডারে কোটি কোটি টাকা জমা হয়। সেইসব বিপন্ন দরিদ্র শ্রমিকদের উন্নতির জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা ন্যায্য অংশ পাই না। এইজন্য আমাদের অর্থনৈতিক সমাধানের জন্য কেন্দ্রের কাছ থেকে টাকা আনতে হবে। সেচ ব্যবস্থা, কৃষি ব্যবস্থার যে টাকা বরাদ্দ হয়েছে আমি মনে করি সেই টাকা যথেষ্ট নয়, অনেক বেশি টাকার প্রয়োজন। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে কাজ আমরা করতে চাই। মন্ত্রিসভার সিদ্ধান্ত নেওয়া হলেই কাজ হবে না যদি আমরা কিছু রিলিফ দেওয়ার চেষ্টা না করি। যারা দুর্ভিক্ষ সৃষ্টি করতেন, গত তিরিশ বছরের ইতিহাসে প্রতিটি অঞ্চলে, গ্রামে-গঞ্জে, শহরে দুর্ভিক্ষ হলে তারা জানতেন লঙ্গরখানা খুললে ওঁদের দলের লোকের পকেটে এবং কন্ট্রাক্টরদের পকেটে কিছু টাকা আসবে। আমার বন্ধু নির্মল বোস তথ্য দিয়ে দেখিয়েছেন, অতএব আমি বলতে চাই না। গত তিরিশ বছরের তথ্য দিয়ে প্রমাণ হয়েছে আজকে মধ্যবিত্তদের কি অবস্থা? যদি আজকে এই মন্ত্রিসভা আশা দিতেন, যে তাঁরা সরকারি কর্মচারিদের মাগ্গীভাতার বিষয়টা সুস্পষ্ট ঘোষণা করতে পারবেন, তাহলে অর্থমন্ত্রী মহাশয়ের সুস্পষ্ট নীতি এপ্রিল মাসে ঘোষণা করতে হবে—সরকারি কর্মচারিদের সেই আশা-আকাঙ্খা বাস্তবে রূপায়িত হতে পারে। আজকে অনেক কলকারখানায় শ্রমিক ন্যূনতম বেতন থেকে বঞ্চিত। আজও শিল্প শ্রমিকদের সংখ্যা কয়েক লক্ষ। শিল্প শ্রমিকদের জন্য আজ বামফ্রন্ট সরকার নির্দিষ্ট কর্মসূচি শুরু করবেন এ বিশ্বাস আমার আছে। আমাদের শ্রম নীতির মধ্যে দিয়ে আমরা তা বলবার চেষ্টা করবো। আমাদের ৩৬ দফা কর্মসূচির মধ্যে তার উল্লেখ আছে। সেইজন্য বলছি বিরোধী পক্ষের বন্ধুরা যা বলছেন তার উত্তরে আমরা বলতে চাই যে আমরা যদি ক্ষমতায় থাকতে পারি, কেন্দ্রের কাছ থেকে আমাদের ন্যায্য অংশ আদায় করতে পারি, গোটা বিধানসভা, পশ্চিমবঙ্গের জনগণকে নিয়ে ঐক্যবদ্ধ করে ন্যায্য অংশ আদায় করতে পরি এবং নতুন পদক্ষেপের মাধ্যমে যদি ভারত সরকারের কাছে তুলে ধরতে পারি, তাহলে আমি বিশ্বাস করি আমরা নতুন পশ্চিমবঙ্গ গড়ে তুলতে পারব। এই কথা বলে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-25—4-35 P.M.]

**শ্রী শুভেন্দু মণ্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, অর্থমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন তাকে অভিনন্দন জানিয়ে এবং সমর্থন করে কিছু বলতে চাই। এই বাজেট অধিবেশনে আবার প্রমাণিত হল, যে দৃষ্টিভঙ্গির কথা ৮ মাস আগে বলা হয়েছিল যে এই সরকার মেহনতী মানুষের সরকার সেই দৃষ্টিভঙ্গি আবার এই বাজেটে পুনরায় প্রতিষ্ঠিত হয়েছে এবং আরও বলিষ্ঠ হয়েছে। শেষের দিকে লেখা আছে জনসাধারণের প্রত্যাশা এবং শুভেচ্ছা নিয়ে এই সরকার চলবেন—এই কথাটা ঠিক যে, জনসাধারণের আশা-আকাঙ্খা পূরণ করবার জন্য চেষ্টা করবো। এটা ইন্দিরা গান্ধীর গরিবী দূর করার কথা নয়। আমরা সাধারণ মানুষের হয়ে সংগ্রাম করবো শোষণের বিরুদ্ধে। কিন্তু এক্ষেত্রে যে বাধা তার উল্লেখ এখানে করা হয়েছে। গত ৬ মাসে যে কাজ হয়েছে তা বই আকারে দেওয়া হয়েছে তা আপনারা দেখে নেবেন। যে সীমিত ক্ষমতার কথা বলা হয়েছে সেটা একটু বোঝা দরকার। রাজনৈতিক প্রশাসনিক ও অর্থনৈতিক ক্ষমতা এর মধ্যে আছে। ৫ম অর্থ কমিশনের কাছে যে রিপোর্ট সরকার দিয়েছেন

তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলার মাথাপিছু ব্যয়বরাদ্দ ডেভেলপমেন্টের খাতে করা হয়েছে তাতে পশ্চিমবাংলা ১৯৭৬-৭৭ সালের হিসাব অনুযায়ী ১২তম পজিশনে আছে। কাজেই গত ৩০ বছর ধরে কংগ্রেস সরকার আমাদের কোথায় নিয়ে গিয়েছিলেন এটাই তার প্রকৃষ্ট প্রমাণ। দেশের কাজ করতে গেলে টাকা চাই এটা সকলেই জানেন। গতবারের অধিবেশনে বিরোধী পক্ষ থেকে ৩৬ দফা নিয়ে অনেক কথা বলা হয়েছিল, তখন আমরা বলেছিলাম যে ৩৬ দফার ৩টা কথা হল, কি আমরা করতে পারব, কি আমরা করবার চেষ্টা করবো এবং কি করবার জন্য কেন্দ্রের কাছে সুপারিশ করবো। ৮ মাস পর দেখা গেল এইসব জিনিসগুলি রূপায়িত হচ্ছে। বেকার ভাতা সম্বন্ধে অনেক কথা বলা হয়েছিল। কিন্তু এখন সেটা কার্যে পরিণত করা হচ্ছে। এরকমভাবে আস্তে আস্তে সমস্ত জিনিসগুলির রূপায়ণ করা হবে। এর সঙ্গে সঙ্গে প্রধান বিষয় হিসাবে সারা ভারতবর্ষে একটা প্রশ্ন উত্থাপন করা হয়েছে, সেটা হল কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিষয়। আমরা যদি শোষক শ্রেণীর, দেশি-বিদেশি মালিক এবং জোতদার, জমিদার শ্রেণীর প্রতিনিধিত্ব করতাম তাহলে এসব জিনিসের প্রয়োজন ছিল না।

কেন্দ্র-রাজ্য যদি শোষক শ্রেণী থাকে তাহলে ব্যাপারটা গোলমেলে হয়ে যায়। আমাদের শোষণের বিরুদ্ধেই সংগ্রাম করতে হবে। সেজন্যই এই সরকার বলছেন আমরা মেহনতী মানুষের সরকার। কিন্তু এই কাজ করতে গেলে রাজ্যের অভ্যন্তরে বাধা খুব বেশি প্রবল নয়, সংবিধানগত যে বাধা এক্ষেত্রে প্রবল, তাকে অপসারণ করবার চেষ্টাই হল একটা মহৎ কর্তব্য। ভারতবর্ষ মেহনতী মানুষের দেশ। সুতরাং প্রতিটি অঙ্গরাজ্য যাতে উন্নতি করতে পারে তার চেষ্টা করতে হবে। কেন্দ্রের কাছ থেকে বেশি টাকা পাবার জন্য দৌড়াদৌড়ি করতে হচ্ছে প্রতিটি রাজ্যকে এবং সেই প্রতিযোগিতায় কে ফেল করবে বা পাশ করবে এটাই হল বড় কথা। আমাদের অর্থমন্ত্রী বলেছেন এটা একটা অশোভন আচরণ। কেন্দ্রের বিভাজ্য তহবিল কেন সঙ্কুচিত করা হয়েছে? ইনকাম ট্যাক্স কমিয়ে দিয়ে ক্যাপিটালিস্ট ক্লাশে এবং মিডল ইনকাম গ্রুপ এর সুযোগ করে দেওয়া হয়েছে। এর মানেই হচ্ছে বিভাজ্য তহবিল কমিয়ে দেওয়া হয়েছে এবং ইনকাম ট্যাক্স-এর উপর সারচার্জ করে সমস্ত টাকাটা সেন্ট্রালের হাতে চলে যাচ্ছে। সুতরাং ফাইনান্স কমিশন-এর হাতে যদি অর্থ না থাকে তাহলে সে কি করে বরাদ্দ করবে? অর্থমন্ত্রী মহাশয় তাই বলেছেন, কত আমরা চাই সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে ফাইনান্স কমিশনের হাতে বেশি টাকা দেওয়া হবে কিনা? অর্থাৎ প্ল্যানিং কমিশন এবং এক্সিকিউটিভ আর্মস-এর কাছে গিয়ে তদ্বির যারা করতে পারবে তারাই সুবিধা পাবে, এটা হওয়া উচিৎ নয়। সুতরাং ভারতবর্ষকে যদি শক্তিশালী করতে হয়, সমস্ত অঙ্গরাজ্য-এর যদি উন্নতি করতে হয়, তাহলে এ সমস্ত জিনিসের সমাধান প্রয়োজন। আজ পশ্চিমবাংলার সরকার যে প্রশ্ন তুলেছেন সেটা সাধারণ বাড়তি টাকার প্রশ্ন নয়, প্রশ্নটা হচ্ছে নীতির প্রশ্ন। টাকার কথা নিশ্চয়ই আছে, কারণ কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা যদি দিতে হয়, তাহলে টাকা অবশ্যই লাগবে। আমাদের রাজ্যে জুট কর্পোরেশনসহ অনেক কর্পোরেশন আছে যাদের উপর রাজ্য সরকারের কোনও এক্তিয়ার নেই। যাই হোক, পশ্চিমবাংলার সমস্যার সমাধান করতে গেলেই কেন্দ্র-রাজ্য সম্পর্ক আলোচনা হতে বাধ্য। কিছুদিন আগে আমাদের দেশে একদলীয় সরকার ছিল, তারপর লোকসভার নির্বাচনে দেখলাম ত্রিদলীয় শাসনব্যবস্থা ভারতবর্ষে চলছে। কিন্তু ভারতবর্ষের যে অবস্থা তাতে এখানে বহুদলীয় গণতন্ত্র চলছে, যেটা আমেরিকান টাইপ

নয়।

[4-35—4-45 P.M.]

আজকে দেখুন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বিভিন্ন দল ক্ষমতায় আসছে এবং এইভাবে ভারতবর্ষের বিভিন্ন রাজনৈতিক পার্টি ঐক্যবদ্ধ হয়ে বিভিন্ন সরকার গঠন করতে পারে। কাজেই কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে একটা স্পষ্ট নীতি যদি ঘোষিত না হয় তাহলে ভারতবর্ষকে এগিয়ে নিয়ে যাওয়ার পক্ষে বাধা হয়ে দাঁড়াবে। টাকা-পয়সার প্রশ্ন তো রয়েছে নিজ নিজ রাজ্যকে উন্নত করার জন্য। আমি আর অন্যান্য বিষয় উল্লেখ করতে চাই না যে কিভাবে দেশের মানুষের কল্যাণ করার জন্য কি কি কর্মসূচি নেওয়া হয়েছে; ভাগচাষী, উদ্বাস্তু, সরকারি কর্মচারিদের ক্ষেত্রে কি কি কর্মসূচি নেওয়া হয়েছে দফায় দফায় তার উল্লেখ রয়েছে। আজকে গ্রামের মানুষ কি বলছেন—আমরা জানি পূর্ববর্তী সরকার ৩০ বছরে যে কাজে হাত দেননি, প্রাথমিক স্কুল, হাই স্কুল, জুনিয়র স্কুল, মহসীন কলেজে আইন পড়ানো হত না, এখন সেখানে তা চালু হয়েছে, এই রকম অসংখ্য কাজ ৬ মাসের মধ্যে করা হয়েছে। মেদিনীপুর বিশ্ববিদ্যালয় স্থাপনের জন্য কত চেষ্টা হয়েছিল, কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর সেই কাজ ত্বরান্বিত করা হয়েছে। কাজেই বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশরঞ্জন মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫-২-৭৮ তারিখে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বরাদ্দে বা তাঁর দীর্ঘ ভাষণে অনেকগুলি প্রশংসনীয় কাজের উল্লেখ আছে, তারজন্য নিশ্চয়ই তিনি ধন্যবাদ পাবেন। কিন্তু আমরা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ যদি সাধারণ ক্ষেত্রে খাদ্য, শিক্ষা, সংস্কৃতি এবং স্বাস্থ্য এই চারটি জিনিস মোটামুটি পাই তাহলে আমাজের জীবনযাত্রা স্বচ্ছলভাবে চলে। শিক্ষা ক্ষেত্রে প্রাথমিক স্কুলের সংখ্যা আমাদের এই পশ্চিমবঙ্গে ৪৫ হাজার। মাননীয় অর্থমন্ত্রী তাঁর দুটো বাজেট অধিবেশনে ২ হাজার স্কুলের কথা বলেছেন, সেটা খুব প্রশংসনীয় প্রচেষ্টা বলে আমি মনে করি। কিন্তু এই প্রাথমিক স্কুলের শিক্ষকদের সম্পর্কে যাঁরা আগে থেকে এই ৪৫ হাজার স্কুলে কর্মরত আছেন তাঁদের কথা বলা হয়নি। আজকে প্রাথমিক স্কুলের শিক্ষকরা স্টার্টিংএ ২২০ টাকা পান এবং ৫৬ টাকা ডি. এ. পান। বর্তমানে দ্রব্যমূল্য যা বৃদ্ধি হয়েছে সেটা যদি উপলব্ধি করা যায় তাহলে তাদের বেতন বাড়ানোর কথা থাকলে ভাল হত। প্রাথমিক শিক্ষক যাঁরা নতুন করে দেশ গড়ে তুলেছেন, ভবিষ্যৎ জেনারেশন তৈরি করছেন তাঁদের প্রতি যদি আর্থিক আনুকূল্য না থাকে, তাঁদের জীবনে যদি কেবল ক্ষুধা চাবুক মারতে থাকে তাহলে কি করে তাঁরা সুষ্ঠুভাবে শান্তিপূর্ণভাবে শিক্ষা দিতে পারেন সেটা ভাববার কথা। ৪৫ হাজার যে স্কুল আছে তারজন্য শিক্ষা বাজেটে বরাদ্দ হয়েছে ৪০ কোটি টাকা এবং অতিরিক্ত আরও ১৩ কোটি টাকা, কিন্তু সেই বিদ্যালয়ের মেরামতের জন্য কোনও প্রভিসন নেই। এই স্কুলগুলির মধ্যে এমন অনেক স্কুল আছে যার জানালা দরজা নেই, ছাদ দিয়ে জল পড়ে, এই দিকে দৃষ্টি দেওয়া দরকার ছিল বলে আমি মনে করি। বার্ধক্য ভাতা এবং পেনসন ইত্যাদি ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে আর্থিক আনুকূল্য দেখিয়েছেন সেটা প্রশংসাযোগ্য। কিন্তু প্রাথমিক স্কুলের যাঁরা পেনসনভোগী শিক্ষক ছিলেন তাঁরা কেন বঞ্চিত হলেন? সেজন্য দফাওয়ারি

বাজেটে এটা যদি উত্থাপিত হয় তাহলে রিটায়ার্ড প্রাথমিক শিক্ষকরা নিশ্চয়ই আন্তরিক আশীর্বাদ বৃদ্ধ বয়সে গিয়ে করবেন বলে আমার বিশ্বাস।

শিক্ষার পরে আমার দ্বিতীয় কথা হচ্ছে যে চলচ্চিত্র সম্পর্কে অর্থমন্ত্রীর বাজেটে দেখছি যারা শিল্পী তাদের জন্য এবং যারা কারিগর, প্রযুক্তিবিদ, তাদের সম্পর্কে তিনি বিশেষভাবে চিন্তা করে দেখবেন, এই কথা তিনি বলেছেন এবং সেই পরিপ্রেক্ষিতে আমি মনে করি, যারা গ্রামবাংলার বা যারা রঙ্গমঞ্চের শিল্পী, তাদের কথা এবং যারা অপেরা, যাত্রার শিল্পী তাদের কথা চিন্তা করুন, কারণ তারা দুস্থ, তাদের কথা যদি তিনি এতে উল্লেখ করতেন তাহলে আমার মনে হয় সেদিক থেকে আরও হৃদয়গ্রাহী হতো এবং আমি খুব খুশি হতাম। সমস্ত জাতীয় জীবনে সাংস্কৃতিক যে ধারাকে এগিয়ে নিয়ে যাচ্ছে যারা, সমস্ত মানুষকে শিল্পী যা দিয়ে যাচ্ছে, তাদের অক্লান্ত পরিশ্রমের ফসল, সেই শিল্পীরা চিরকাল উপেক্ষিত যদি হতে থাকে তাহলে সেই দেশে সাংস্কৃতিক উন্নতি কি করে হবে? দেশে যদি সাংস্কৃতিক বিকাশ ঘটাতে হয়—পশ্চিমবাংলায় এমন অনেক জায়গা আছে যেখানে সাংস্কৃতিক চর্চা গভীরভাবে হয়। সেখানে যদি পাবলিক হল নির্মাণ করা হয় তাহলে সেটা আমাদের জাতীয় জীবনের সাংস্কৃতিক ক্ষেত্রকে নিশ্চয়ই অনেকটা এগিয়ে নিয়ে যাবে বলে আমার মনে হয়। স্বাস্থ্য সম্পর্কে আমার পূর্ববর্তী বক্তা বলে গেলেন, আমি বলি, ১৪ কোটি ৬০ লক্ষ টাকা যে বাজেটে ধরা হয়েছে, এটা কম হয়েছে। প্রাইমারি হেল্‌থ সেন্টার, সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার যেগুলো আছে, সেইগুলোর মধ্যে অ্যাম্বুলেন্স, এটা একটা মোস্ট এসেন্সিয়াল এবং টেলিফোন যেখানে সম্ভব হয়, সেখানে স্থাপন করা এসেন্সিয়াল। কিন্তু সমস্ত পশ্চিমবাংলায় যদি এই ব্যবস্থা করতে যাওয়া হয় তাহলে আমার মনে হয় এই বাজেটে সংকুলান হবে না। আর একটা কথা বলি, সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার সম্পর্কে সরকারের একটা নিয়ম আছে, সেখানকার লোকেরা যদি সেখানে বেড খুলতে চায় তাহলে সেখানকার লোকেদের কিচেন তৈরি করে নিতে হবে। সরকার যদি এত টাকা খরচ করতে পারেন তাহলে এই বাধ্যবাধকতা থেকে সেই সব স্থানীয় লোকেদের ফেলছেন কেন? যদি সরকার এই নিয়মটা তুলে দেন তাহলে গ্রামবাংলার দুস্থ মানুষ অনেক উপকৃত হবেন বলে আমি মনে করি। সুতরাং আমি এই বিষয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে সহানুভূতির সঙ্গে চিন্তা করতে অনুরোধ করছি। কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে একটা সমস্যা প্রকট হয়ে উঠেছে, বিশেষ করে আমি আমার পাঁশকুড়া কেন্দ্রের কথা বলতে পারি, আমি এই বিষয়টা মাননীয় মন্ত্রী চিত্তব্রত মহাশয়কে আগেও জানিয়েছিলাম। পাঁশকুড়ায় পাঁচ-ছয় হাজার বিড়ি শ্রমিক আছে, তারা নানা সমস্যায় জর্জরিত হয়ে আছে, তারা তাদের যে অ্যাকচুয়্যাল রেট, মজুরি যা, তা তারা কিন্তু পাচ্ছে না। মালিকরা সেখানে এই বিড়ি শ্রমিকদের কাছ থেকে বিড়ি বাঁধিয়ে নেন এবং সাড়ে তিন টাকা, চার টাকা, সাড়ে চার টাকা, চার টাকা আশি, এই রকমভাবে মজুরি দেন। এই যে একটা অসামঞ্জস্য, এই অসামঞ্জস্যের ফলে তারা একটা বিরাট অনিশ্চয়তার মধ্যে তারা পড়েছে। আমি চিত্তব্রতবাবুকে সেদিন এই বিষয়ে বলেছিলাম, তিনিও বললেন যে মুর্শিদাবাদ জেলাতেও এইরকম একটা সমস্যা রয়েছে, এই বিষয়ে নাকি চিন্তা-ভাবনা করা হচ্ছে। আমার মনে হয় যদি সম্ভব হয় ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্পের ক্ষেত্রে যে ৫ কোটি ৮৩ লক্ষ টাকা ধরা হয়েছে, এটা বাড়িয়ে যদি সরকার যদি তাদের তামাক এবং পাতা সাপ্লাই করেন এবং সরকার থেকে যদি সরাসরি

কিনে নেওয়া হয় তাহলে এই যে মালিকের অত্যাচার, সেটা সম্পূর্ণভাবে বিনষ্ট হবে, এটা ভেবে দেখার জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[4-45—4-55 P.M.]

তাছাড়া এরা নন-রেজিস্টার্ড শ্রমিক বলে রেজিস্ট্রিতে এদের নাম খুঁজে পাওয়া যাচ্ছে না এবং তার ফলে এরা বঞ্চিত হচ্ছে। শুধু তাই নয়, ১-২-৩ টাকার লোভ দেখিয়ে যে সমস্ত ছেলেদের বয়স ১৪ বছরের নিচে তাদের এই সমস্ত কাজে লিপ্ত করা হচ্ছে। ইমম্যাচিওর ছেলেরা বিড়ি তৈরি করুক এবং তাদের ভবিষ্যৎ নষ্ট করুক এটা সমস্ত ক্ষেত্রে মনঃপুত নয়। তারপর, বিদ্যুতের ক্ষেত্রে যে ১১৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এটা ভাল কথা। কিন্তু আমার বক্তব্য হচ্ছে যে সমস্ত প্রকল্পগুলি আজকে সরকার হাতে নিয়েছেন এবং তার দ্রুত রূপায়ণ করে দেশে বিদ্যুৎ উৎপাদন করতে চান, দেশের সার্বিক উন্নতি করতে চান সেই সমস্ত প্রকল্পগুলির যাতে সুষ্ঠুভাবে চলে তার ব্যবস্থা করা উচিত। কিন্তু সেই জিনিস অন্ততপক্ষে কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রে হয়নি। মুখ্যমন্ত্রী বলেছেন কোলাঘাট থার্মাল পাওয়ার প্রোজেক্টে একটা কমিটি গঠন করা হয়েছে। সেখানে নিশ্চয়ই আপনারা আপনাদের দলের লোক দেবেন এবং তাতে আমার কোনও আপত্তি নেই। কিন্তু আমি একটা জিনিস বুঝতে পারছি না একজন লোক কখনও যুব কংগ্রেসের সেক্রেটারি, কখনও বাংলা কংগ্রেস, আবার কখনও সি পি আই—তাঁকে কেন জেনারেল সেক্রেটারি করা হল? এই জিনিস করার ফলে সেখানে নানা রকম বিক্ষিপ্ত ঘটনা ঘটছে। মুখ্যমন্ত্রী বলেছেন ১৯৮১ সালে ওখান থেকে বিদ্যুৎ উৎপাদন করতে হবে। কিন্তু আমি বলছি এই ডিস্টারবেন্স যদি দূর করা না যায় তাহলে কোনও স্পেসিফিক টাইমের মধ্যে এটা সম্পূর্ণ হয়ে উঠবে না। আপনারা শুনলে আশ্চর্য হয়ে যাবেন ওই জেনারেল সেক্রেটারি একটা ক্রিমিন্যাল কেস-এর আসামী এবং আজকে ২৭-২-৭৮ তারিখে তমলুক কোর্টে তার কেস-এর হিয়ারিং হবে। তার দলবলসহ তিনি ওখানে যা করছেন তাতে সেখানকার জনমানস কিন্তু অত্যন্ত আহত। এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের ইমেজ কিন্তু আহত হয়েছে এবং এটা তাঁরা খোঁজ নিয়ে দেখবেন। একটা প্রকল্পকে এগিয়ে নিয়ে যেতে হলে সকলের সহযোগিতা প্রয়োজন এবং আমরা সেই সহযোগিতা করতে প্রস্তুত। কিন্তু এরকম ঘটনা যদি ঘটে তাহলে ওই সহযোগিতার হাত কতদূর প্রসারিত করতে পারব সেটা একটা প্রশ্ন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলা হয়েছে দেড়লক্ষ বেকারকে ৯ কোটি টাকা বেকারভাতা দেওয়া হবে। এই বেকার ভাতা দেবার নিয়ম হচ্ছে ৫ বছরের অধিককাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তার নাম এনলিস্টেড হয়ে থাকবে এবং ৫০০ টাকা পর্যন্ত আয় যে ফ্যামিলির তার পরিবারের কোনও লোক যদি ওই ক্যাটিগরিতে পড়ে তাহলে সে এটা পাবে এবং মাসিক ভাতা ৫০ টাকা। আমার প্রশ্ন হল, ১৯৬৯ সাল থেকে যার নাম বেকার হিসেবে রয়েছে এবং ৪ বছর সে কন্টিনিউ করল কিন্তু তারপর অর্থাভাবে আর রিনিউ করতে পারল না এবং তারপর আবার যদি সে রিনিউ করে তাহলে তার কন্টিনিউটি কি বিবেচনা করা হবে?

৫০০ টাকা পর্যন্ত যাদের আয় তাদের দেওয়া হবে বলা হয়েছে, কিন্তু ২০০ টাকা পর্যন্ত যাদের আয় সেই ফ্যামিলি সম্পর্কে কি করা হবে যদি ওইভাবে ডিসকন্টিনিউ হয়ে

যায়? তারপর, এটা শহরকেন্দ্রিকরূপে হবে, না সমস্ত দেশ জুড়ে এই ক্যাটিগরির বেকারদের বেছে বেছে একে রূপ দেওয়া হবে সেটাও আমি জিজ্ঞাসা করছি? তারপর বলছেন, বেকার ভাতা, বার্ধক্য ভাতা। আক্ষরিক অর্থ হচ্ছে ভাতা শব্দের বৃত্তি।

এবং আরেকটা অর্থ হচ্ছে ভরণপোষণের জন্য সাহায্যকৃত অর্থ। আমি যদি সপ্তাহে দুইদিন কাজ করে তার কাছ থেকে নিই তাহলে বৃত্তিটা কি আনকন্ডিশন্যাল বৃত্তি হবে। একটা কন্ডিশন আছে, তা যদি হয় তাহলে টার্মটা কি হবে? যদিও এ প্রচেষ্টা প্রশংসনীয় আমি ধন্যবাদ জানাই, কিন্তু টার্মটা সম্বন্ধে চিন্তা করার দরকার আছে। যেহেতু টার্মটা আংশিক সময়ের জন্য তাকে কাজটা দেওয়া হচ্ছে, এবং তিন বছরের মেয়াদ পর্যন্ত সে কাজটা করতে পারবে, তাহলে আংশিক সময়ের জন্য তাকে যে কাজটা দেওয়া হচ্ছে সেই কাজটা আমার মনে হয় পার্টটাইম টেম্পরারি এম্পলয়মেন্ট—এই নাম বললে কি হয়। পার্টটাইম টেম্পরারি এম্পলয়মেন্ট এটা বললে নিশ্চয়ই ক্ষতি হবে না। তারা যদি সম্পূর্ণ অ্যাবজরব করতে পারেন নিশ্চয়ই আক্ষরিক অর্থে এটা দাঁড়ায়, বৃত্তি হিসাবে দাঁড়ায় না। সেদিকে যেন মাননীয় অর্থমন্ত্রী মহাশয় চিন্তা করেন। স্যার, খবরের কাগজে দেখলাম এই বাজেট পেয়ে বেঙ্গল চেম্বার্স অফ কমার্স এবং ভারত চেম্বার্স অফ কমার্স স্বতস্ফূর্তভাবে বাজেটকে অভিনন্দন জানিয়েছেন। এতদিন তাঁরা ঠিক এই ধরনের অভিনন্দন কখনও জানায়নি। হঠাৎ বামপন্থী সরকারের এই বাজেটকে তারা এত অভিনন্দন জানালেন কেন—এর ভিতরে কোনও অন্তর নিহিত কোনও উদ্দেশ্য আছে কিনা সেটাও কিন্তু আমাদের মনে প্রশ্ন জেগেছে, এটা একটু ভাবার দরকার আছে। আমি বলি যে বামফ্রন্ট সরকার আজকে যে অবস্থায় এই সংশয়, বেদনা, যন্ত্রণার যুগে তারা এগিয়ে যাবার চেষ্টা করছেন তাতে যদি তারা সকলের সহযোগিতা চান তা পাবেন, কিন্তু একটা প্রশ্ন আমার মনে জাগে মাননীয় স্পিকার মহাশয় আপনার অনুমতি নিয়ে বলছি সরকার ব্লক কমিটি যেগুলি গঠন করেছেন সেখানে আপনাদের গভর্নমেন্ট থেকে সার্কুলার গেছে নিশ্চয়ই সেখানকার এম. এল. এ. সেখানকার চেয়ারম্যান, গভর্নমেন্ট সার্কুলার যা যাবে সেটাই মানা হবে, কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আমার দুটো ব্লকে দুইজন সি. পি. এম.-এর বন্ধু তারা প্রতিনিধিত্ব করছেন, তারা এসে যেমন ব্লক কমিটির এক্তিয়ারভুক্ত যে কাজ তারা উল্লেখ করা আছে কিন্তু তারা এসে প্রথমেই বললেন যে ব্লক কমিটিতে সমস্ত উন্নয়নের কাজ করতে হবে। এই রেজলিউশন তারা নিলেন। আমি তাদের বললাম যে আপনারা গভর্নমেন্টের অর্ডারকে ভাওলেট করে কি করে রেজলিউশন নেবেন কিন্তু তারা বললেন না নিতেই হবে। আমি তাদের বললাম যে তা হলে আপনারা আপনাদের সরকারের সঙ্গে কথাবার্তা বলুন—স্যার, এই যদি মানসিকতা হয় তাহলে আমরা কি বলব। আরেকটা ব্লকে দেখলাম তার অন্য নাম যদিও তার নামের সঙ্গে সামঞ্জস্য আছে তিনি এসে হাজির। তিনি আসছেন এবং সেই মিটিং-এ বসছেন এবং বসার পরিপ্রেক্ষিতে সেই একই অবস্থা—পঞ্চায়েতের একটা সার্কুলার গেল ঠিক তার অবস্থা অনুযায়ী তিনিও বললেন রেজলিউশন নিতে হবে। আপনার ডিসিপ্লিন ক্যাডার তারা যদি আপনার এগেনস্টে রেজলিউশন নিতে চায় তাহলে আমরা দাঁড়াই কোথায়। অবস্থা হচ্ছে পশ্চিমবাংলার মানুষ আপনাদের আশায় পথ চেয়ে আছে তাহলে তারা দাঁড়াবে কোথায়। এইদিকে লক্ষ্য রেখে এই যে বাজেট এসেছে এই বাজেটের পরিপ্রেক্ষিতে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বেকার ভাতা এবং পেনসন

ইত্যাদি সম্পর্কে নিশ্চয়ই আমি আমার অভিনন্দন জানাব কিন্তু আমার মনে হয় ব্যক্তিগতভাবে বা নীতিগতভাবে এই কথা মনে হয় সমস্ত পশ্চিমবাংলার মানুষ লক্ষ লক্ষ মানুষ-এর যে একটা বিরাট কল্যাণ হবে সেটা মনে করতে পারছি না। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-45—5-05 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় স্পিকার, গত ২৫ তারিখে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বামফ্রন্ট সরকারের পক্ষে তিনি বাজেট পেশ করেছেন এবং এই বাজেট বামফ্রন্ট সরকারের পূর্ণাঙ্গ বাজেট এটা বলা যায়। এই বাজেটের মধ্যে, ইতিপূর্বে এই রাজ্যে যে বাজেট তৈরি হয়েছে তার থেকে এই বাজেটে কিছু নূতনত্ব আছে। নূতনত্ব হচ্ছে ইতিপূর্বে কংগ্রেস সরকার, তাদের সময় আমরা দেখেছি যে তারা অ্যান্টি পিপল বাজেট ফর্মুলেট করতো। সেই বাজেট ফর্মুলেশনের ক্ষেত্রে তারা ব্লান্টলি বাজেট ফর্মুলেট করতো। ঐ অ্যান্টি পিপল বাজেট যা তারা সাধারণ মানুষের কাছে দিত তখন সেই বাজেটের অ্যান্টি পিপল চরিত্র ঢাকবার পক্ষে, কৌশল অবলম্বনের ক্ষেত্রে তাদের পারদর্শিতার যথেষ্ট অভাব ছিল এবং সেই দিক থেকে বর্তমান বামফ্রন্ট সরকারের বাজেট নিঃসন্দেহে অভিনবত্বের এবং কৃতিত্বের দাবি রাখে। কথাটা এইজন্য বলছি যে ছিটেফোটা কিছু সুযোগসুবিধা দেওয়ার কর্মসূচি এই বাজেটের মধ্যে রেখে এই বাজেটের যে জনস্বার্থ বিরোধী চরিত্র সেই চরিত্রটাকে সাপ্রেস করার, জনসাধারণের কাছ থেকে আড়াল করার চেষ্টা করা হয়েছে। কারণ একটা বাজেট সেই বাজেট প্রগতিশীল কিনা সেটা বিচার করার বা তার ইয়ার্ডস্টিক কি। আমরা জানি যে আমাদের দেশের যে সমস্যা, আমাদের দেশে এই পুঁজিবাদী অর্থনৈতিক কাঠামোর মধ্যে দেশের মানুষের সামনে যে সমস্যা সেটা হচ্ছে ক্রমাগত মূল্য বৃদ্ধির সমস্যা। আকাশ ছোঁয়া মূল্যবৃদ্ধি, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বৃদ্ধি পেতে পেতে তা সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গিয়েছে। একদিকে এই ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধি অপর দিকে ব্যাপকভাবে সাধারণ মানুষের উপর বৎসরের পর বৎসর কোটি কোটি টাকা করের বোঝা, এই দুটি আক্রমণের দ্বারা আমাদের দেশের এই অর্থনৈতিক কাঠামোর মধ্যে আমাদের সাধারণ মানুষের জীবন দুর্বিষহ হয়েছে। ফলে বিগত কংগ্রেস রাজত্বে প্রতিবারই এই জিনিস দেখা গিয়েছে। কংগ্রেস সরকারের বাজেটের মধ্য দিয়ে একদিকে মূল্যবৃদ্ধিকে সাহায্য করা হয়েছে, অপর দিকে বৎসরের পর বৎসর কোটি কোটি টাকা করের বোঝা সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হয়েছে এবং যার ফলে আজকে এই দেশের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করছে। ফলে এই ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধি, আকাশ ছোঁয়া দ্রব্য মূল্য বৃদ্ধির অপর দিকে এই করের বোঝা সেখানে আমাদের দেশের সাধারণ মানুষের নাভিঃশ্বাস উঠেছে সেখানে দেশের সাধারণ মানুষ স্বাভাবিকভাবে বামফ্রন্ট সরকারের কাছে আশা করেছিল যে এই সরকার এই দেশের মানুষকে এই মূল্য বৃদ্ধির আক্রমণ থেকে খানিকটা অব্যাহতি দেবেন, করের বোঝা থেকে খানিকটা মুক্তি দেবেন। কিন্তু কি হল? গত আগস্ট মাসে আপনারা জানেন যে ৪২ কোটি টাকা কর চাপিয়ে দেওয়া হয়েছে, ৬ মাস যেতে না যেতে আবার ২০ কোটি টাকার কর চাপিয়ে দেওয়া হল। যে মানুষগুলি এইভাবে করের বোঝায় ভুগছে, যেভাবে মূল্য বৃদ্ধির চাপে ধুকছে আজকে সেখানে তাদের উপর নতুন কর, এক বৎসরের মধ্যে এত টাকা কর তাদের উপর চপিয়ে দেওয়া

হল। শুধু তাই নয়, পাশাপাশি দেখুন এই কয়েক মাসের মধ্যে, গতবারে আপনারা জানে পুলিশ খাতে প্রায় ৮ কোটি টাকার মতো বৃদ্ধি করা হয়েছিল, আবার দেখতে পাচ্ছি এবার প্রায় আড়াই কোটি টাকার মতো পুলিশ খাতে বৃদ্ধি করা হয়েছে।

এই বাজেট প্রকৃত কিনা, বামপন্থী দৃষ্টিভঙ্গিপ্রসূত কিনা সেটা বিচার করা দরকার আজকে ৬০ কোটি টাকা ট্যাক্স বসালেন, এতে কোনও অসুবিধা তাঁদের নাই, তার মধ্যে : কোটি টাকা আনএমপ্লয়েডদের জন্য ডোল দেওয়া যাচ্ছে, অ্যান্টি পিপল ক্যারেক্টারের ে বাজেট, সেটাকে প্রো-পিপল করে যদি বলা যায়, তারই চেষ্টা হচ্ছে। এই হচ্ছে নতুনত্ব বাজেটের অভিনবত্ব, এটাই তাঁরা দাবি করছেন। একইভাবে শিক্ষাক্ষেত্রে দেখতে পাচ্ছি, সেখানে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার হরণ করা হয়। অথচ এত বড় অগণতান্ত্রিক কাজ করে, পিপলকে ডিসিভ করার জন্য পাশাপাশি তাঁরা আমাদের শিক্ষিত মানুষদের জন্য সাইমালটেনিয়াসলি ঘোষণা করে দিলেন যে কলেজ শিক্ষকদের তাঁরা নিয়মিত বেতন দেবেন, তার ব্যবস্থা করেছেন এই যে কয়েন্সিডেন্স এটাই ইন্ডিকেট করে যে, যে অগণতান্ত্রিক কাজ করা হল, এটার দ্বারা এই প্রফেসারদের নিয়মিত বেতন দেবার ঘোষণার দ্বারা যে সমালোচনা হবে, সেটা তো অন্তত প্রশমিত হবে, ফলে এই জিনিস দেখতে পাচ্ছি। দ্বিতীয় কথা হচ্ছে আমি যেকথ বলছিলাম—মূল্যমান স্থিতিশীল রাখার প্রশ্ন, এটাই আমাদের বড় সমস্যা। এই যে ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধি এটা বক্তৃতা দিয়ে বুঝাবার দরকার নাই, এটা সবাই জানে যে ক্রমেই মূল্যবৃদ্ধি হচ্ছে এবং প্রতিনিয়ত জিনিসপত্রের দাম বেড়ে চলেছে, জিনিসের দাম আকাশছোঁয়া হয়ে যাচ্ছে। এই মূল্যমান স্থিতিশীল রাখার জন্য কোনও ব্যবস্থা এখানে নেওয়া হয়নি। আজকে একথা ঠিক যে পুঁজিবাদী অর্থনৈতিক ব্যবস্থায় স্বাভাবিকভাবেই মূল্যবৃদ্ধি ঘটছে কিন্তু তাহলেও আমাদের দেশে যেভাবে মুনাফাবাজী, কালোবাজারি চলে এবং অসাধু ব্যবসায়ীরা যেভাবে আনব্রিডল্ড্‌ভাবে মজুত করার সুবিধা দেওয়া হয়, তার দ্বারা জনসাধারণ মানুষের জীবনে বিরাট আকারে সমস্যা দেখা দিয়েছে। এটাকে প্রতিহত করার জন্য অল আউট স্টেট ট্রেডিং, সামগ্রিকভাবে রাষ্ট্রীয় বাণিজ্যের ব্যবস্থা করা দরকার। সরকার গোটা বন্টন ব্যবস্থার দায়িত্ব নেবেন। সরকার এক হাতে কিনবেন, আর এক হাতে বিক্রি করবেন। মাঝখানে কোনও মিডলম্যান থাকবে না। এই করলে অসাধু ব্যবসায়ীদের শায়েস্তা করা যেতে পারে, মূল্যবৃদ্ধি বন্ধ করা যেতে পারে এবং মূল্যমান স্থিতিশীল করা যেতে পারে। এখানে অল আউট স্টেট ট্রেডিং না গড়ে পার্সিয়েল স্টেট ট্রেডিং গ্রহণ করা হয়েছে। আজকে কালোবাজারি মজুতদার ব্যবসায়ীরা অবাধ গতিতে কাজ চালিয়ে যাচ্ছে, তার বিরুদ্ধে কোনও সরকারের হাতে কি নেই। এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট প্রয়োগ করা হচ্ছে না। এর ফলে কয়েক মাসের মধ্যে মূল্য আরও উর্ধে উঠে গিয়েছে। এখানে যে অর্থনীতি চলেছে সেটা স্বীকার করে নিয়েও ভোগ্যপণ্য সরকারের নিয়ন্ত্রণে আনার জন্য সরকারি ব্যবস্থা গড়ে তোলা দরকার, কিন্তু সেখানে দেখছি যে কেন্দ্র যদি এ ব্যাপারে আগ্রহী না হয়, তাহলে কাজ হতে পারে না, সেখানে নিশ্চয়ই সর্বভারতীয় ভিত্তিতে পণ্যমূল্য কেন্দ্র বেঁধে দিক, এটা স্বীকার করেও এটা বলি যতক্ষণ পর্যন্ত না কেন্দ্র তা করছে রাজ্য সরকার তাঁদের স্ফিয়ারে অবাধ স্টেট ট্রেডিং চালু করুন, তাঁরা এক্ষেত্রে বলতে পারেন যে জিনিসগুলি আমাদের রাজ্যে উৎপন্ন হয় না সেগুলি সম্বন্ধে কি করে স্টেট ট্রেডিং চালু করব, আমাদের রাজ্যে যেগুলি উৎপন্ন হয় না, সে সম্বন্ধে সরকার সোল্ ট্রেডার-

এর ভূমিকা নিন এবং বাইরে থেকে যে জিনিস আসে সে সম্বন্ধে তাঁরাই বাইরের রাজ্য থেকে কিনবেন, এটা করলে অন্ততপক্ষে এই রাজ্যে বসে ট্রেডাররা যেভাবে দেশের মানুষকে শোষণ করে, তা বন্ধ করা যেতে পারে।

[5-05—5-15 P.M.]

শুধু তাই নয়, রাজ্য সরকার এই পদক্ষেপ গ্রহণ করে তারা নৈতিকভাবে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে পারতেন। এটা আমরা করেছি, আপনারা যদি করেন আরও হেলপফুল হবে—এটা কেন্দ্রকে বলতে পারতেন। কিন্তু এঁরা বলছেন কেন্দ্র না করলে করা যাবে না। দ্বিতীয়ত শিল্প নীতির কথা। শিল্প নীতির ক্ষেত্রে আমরা দেখেছি পুঁজি বাজেয়াপ্ত করা, জাতীয়করণ করা, একচেটিয়া পুঁজি জাতীয়করণ করা, মালটি ন্যাশনাল কর্পোরেশনকে আসতে না দেওয়া—এই সমস্ত নীতি তারা শিল্প নীতির মধ্যে করেছেন। কিন্তু আমরা কি দেখছি? আমরা বাস্তবে দেখছি এই সমস্ত মালটি-ন্যাশনাল কর্পোরেশনকে বামফ্রন্ট সরকার আহ্বান করেছেন পুঁজি বিনিয়োগ করার জন্য। একচেটিয়া শিল্পগুলিকে মদত দিচ্ছেন। সরকার বলেছেন, একচেটিয়া পুঁজি এবং মাল্টি-ন্যাশনালের বিরুদ্ধে। কিন্তু কেন্দ্র যতক্ষণ পর্যন্ত এদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিচ্ছে না, এদের দমন করার জন্য কঠোর ব্যবস্থা নিচ্ছেন না, ততক্ষণ বাস্তব অবস্থা মেনে নেওয়া হয়েছে। এক্ষেত্রে বাস্তব অবস্থা মেনে নেওয়ার প্রয়োজন আছে, কিন্তু সেন্টার—স্টেট রিলেশনসের প্রশ্নে ন্যাশনাল পর্যায়ে ডিবেট চাওয়া হয়েছে, সেখানে তো বাস্তব অবস্থা মেনে নেওয়ার প্রশ্ন আসে না। সেটা যদি হয় তাহলে এখানে বাস্তব অবস্থা মেনে নেওয়া কেন? মাল্টি-ন্যাশনাল কর্পোরেশন বা একচেটিয়া পুঁজিকে প্রকারান্তরে এটা মেনে নেওয়া এই রকম কথা যদি কেউ বলে বা এইভাবে চিন্তা করে তাহলে সেটা কি অন্যায় হবে? তৃতীয় কথা যেটা তারা বলেছেন যে, ছোট এবং মাঝারি পুঁজিকে সরকার উৎসাহ দেবেন এবং এর মাধ্যমে একচেটিয়া শিল্প সংস্থার প্রসার রোধ করা যাবে। এটা করলে ভাল, কিন্তু ইট ইজ ইকনমিক্যালি অ্যান্ড থিওরিটিক্যালি আনসাউন্ড। নিজেই আপনারা এখানে বলেছেন, এখানে ছোট ছোট পুঁজির বিনিয়োগ করার বাজার নেই, আজকে একচেটিয়া পুঁজির আসাকে ঠেকিয়ে রাখতে পারছেন না বাজারের অভাবে, তাহলে এই রকম অবস্থা যদি হয় তাহলে ছোট পুঁজি বা মাঝারি পুঁজি তারা কি কম্পিটিটিভ মার্কেটে টিকে থাকতে পারে? তাহলে অবজেকটিভ নীতি কি? কেন্দ্রীয় সরকারও বলছেন ডিসেন্ট্রালাইজেশন, বাট হোয়াট ইজ দি মোটিভ বিহাইন্ড ইট? তারা ডিসেন্ট্রালাইজেশনের নাম করে তারা কিন্তু সেন্ট্রালাইজেশনই করছেন। In the name of decentralisation, ultimately, centralisation করছেন। কি করে হচ্ছে? এই যে ছোট বা মাঝারি শিল্প গড়ে উঠছে, তাদের পক্ষে বাজার গড়া সম্ভব নয় অফ দেয়ার ওন। ফলে ইন্ডাস্ট্রিয়াল প্রোডাক্ট তাদের বিক্রি করতে হবে বিগ ইন্ডাস্ট্রিকে। ফলে তাদের অর্থনীতি বিগ ইন্ডাস্ট্রির সঙ্গে বেঁচে রয়েছে। সেই সেন্ট্রালাইজেশনের মাঝখান থেকে কি হল? মাঝখান থেকে হল এই অর্গানাইজড ট্রেড ইউনিয়ান মুভমেন্টকে ফ্রাস্টেটেড করে দেওয়া হচ্ছে এইভাবে শ্রমিকদের ছড়িয়ে দিয়ে। কেন্দ্রীয় সরকার বলছেন ট্রেড ইউনিয়ন মুভমেন্ট শিল্পের অগ্রগতির পথে বাধা সৃষ্টি করছে। তাহলে এইভাবে অর্গানাইজড ট্রেড ইউনিয়ন মুভমেন্টকে ফ্রাসট্রেট করে দেওয়ার নীতিকে হেল্‌প করা হবে। ফলে এইটা ভেবে দেখা দরকার।

তৃতীয় কথা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের এক জায়গায় বলেছেন শিল্প বাণিজ্যের সম্পর্কের কথা। তিনি বলেছেন আমরা এই কথা ক্রমান্বয়ে বলে আসছি যে আমাদের দেশ আজ যে শিল্প ও অর্থনৈতিক সঙ্কটের সম্মুখীন তা আসলে কাঠামোরই সঙ্কট শিল্পপতিদের বিনিয়োগ অনীহা ঐ সত্যকেই প্রতিষ্ঠিত করল। সম্পদ ও আয় বন্টনের বর্তমান ব্যবস্থার ফলে ভারতীয় জনসাধারণের সুবিপুল অংশের শিল্পজাত দ্রব্যাদির জন্য পর্যাপ্ত চাহিদা সৃষ্টি করার মতো অবস্থাই নেই তা শিল্পের পর শিল্প উৎপাদন ক্ষমতা অব্যবহার্য পড়ে আছে সুতরাং নানা ধরনের উৎসাহমূলক ব্যবস্থা সত্ত্বেও বিনিয়োগ বন্ধ হয়ে যাচ্ছে। পুরানো প্রতিষ্ঠিত শিল্প সংস্থাগুলি পর্যন্ত উৎপাদন কমাতে বাধ্য হয়েছে ফলে আরও ছাঁটাইয়ের ঝোঁক দেখা দিয়েছে। তার পর আবার বলেছেন 'কাঠামোর আমূল পরিবর্তন ছাড়া ভারতের অর্থনৈতিক সঙ্কটের সমাধান হতে পারে না। সেই পরিবর্তনের জন্য আমরা সংগ্রাম চালিয়ে যাচ্ছি।' খুব আনন্দের কথা আমি গতবার বাজেট বিতর্কের সময় একথা বলেছিলাম। যাক আজকে তা আপনি স্বীকার করেছেন। কিন্তু কথা হচ্ছে কোন কাঠামোর কথা বলেছেন? কোন কাঠামোর পরিবর্তন দরকার তা তো বলেননি। বিনিয়োগের কথা বলেছেন যে বিনিয়োগ করতে হবে। আমরা সেদিন একথা বলেছিলাম আজকের বাজেট ভাষণে তা স্বীকার করলেন। কাঠামোর আমূল পরিবর্তন দরকার। কিন্তু কাঠামোটা কি? স্পেসিফিক্যালি কাঠামোর কথাটা নাই। ইন্সটল্ড ক্যাপাসিটি অব প্রোডাকশন শিল্পে সেটা কি বুরোক্রাটিক স্টেজে থাকবে ক্যাপিট্যালিস্টিক স্টেজে থাকবে, ক্যাপিটালিস্টিক ইকনমিককে অ্যাডভান্স করা হবে? এখানে সেটা ঠিক ঠিক ভাবে বলা উচিত ছিল। তারপর কেন্দ্র রাজ্যের প্রশ্ন সম্বন্ধে অর্থমন্ত্রী বলার চেষ্টা করেছেন যে রাজ্যের একটা বিরাট অংশ কেন্দ্র নিয়ে নেয়। ফলে বিভিন্ন কাজকে রূপায়িত করা যায় না। সেখান থেকে অধিক টাকা রাজ্যের পাওয়া দরকার। এটা সমর্থন না করার কিছু নেই। কিন্তু এই প্রসঙ্গে আর একটা কথা উঠেছে যে কেন্দ্র যে সব টাকা খরচ করে তা ঠিক ঠিক মতো খরচ হয় কিনা তার একটা তদারকি দরকার যেমন রিজার্ভ পুলিশ, রিসার্চ অ্যান্ড অ্যানালাইজ উইংস, যার জন্য অনেক টাকা অপব্যয় হয়। তাই জরুরি কাজের জন্য কেন্দ্রের কাছ থেকে টাকা চাইলেও টাকা পাওয়া যায় না। এই প্রসঙ্গে কেন্দ্রীয় সরকারের ব্যয়ের অনুরূপ খরচও দেখা যায় রাজ্য সরকারের ক্ষেত্রে। যেমন সীমান্ত পুলিশবাহিনী, নিরাপত্তাবাহিনী, ইত্যাদি ক্ষেত্রে প্রচুর টাকা দিনের পর দিন বেড়েই চলেছে। কেন্দ্রীয় সরকারের বিভিন্ন খাতে যে টাকা খরচ হয় তা ঠিক ঠিকমতো হচ্ছে কিনা দেখা দরকার। ভাল কথা—কিন্তু সঙ্গে সঙ্গে রাজ্য সরকারের ক্ষেত্রেও ঠিক ঠিক মতো খরচ হচ্ছে সেটাও দেখা দরকার। এই পুলিশ বাজেট দিনের পর দিন বেড়েই চলেছে। গতবারে ৮ কোটি টাকা বাড়ানো হয়েছিল এবারে দু'কোটি টাকা বাড়ানো হয়েছে। এগুলি ভেবে দেখা দরকার। পরিশেষে একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো সেটা হচ্ছে বর্তমান বামফ্রন্ট সরকারের যে বাজেট তাতে অন্যান্য সব যেমন ইন্ডিয়া চেম্বার অব কমার্স, ভারত চেম্বার অব কমার্স, মার্চেন্ট চেম্বার অব কমার্স উল্লসিত হয়ে প্রশংসা বার্তা পাঠাতে পারে আমরা তা করতে পারি না।

[5-15—5-25 P.M.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় স্পিকার মহাশয়, ভারতবর্ষের ধনতান্ত্রিক এবং সামন্ততান্ত্রিক কাঠামোর মধ্যে পশ্চিমবঙ্গের মতো একটি অঙ্গ রাজ্যের সমাজতন্ত্রে বিশ্বাসী

অর্থমন্ত্রীর যে বাজেট আমি সেই বাজেটকে সমর্থন করছি। এই বাজেটের মধ্যে আমরা দেখেছি কৃষির কথা আছে। এই বাজেটের মধ্যে ক্ষুদ্র শিল্পের কথা আছে এবং এমন সব কথা আছে যা নাকি যদি সম্ভব করে তোলা যায় তাহলে তা সারা দেশের অর্থনৈতিক জীবনে অনেক পুনরুজ্জীবন ঘটাবে, এটা ঠিক। আমি উত্তরবাংলার মানুষ। আমি জানি দীর্ঘ ৩০ বছরের মধ্যে উত্তরবাংলা অবহেলিত হয়ে আছে। উত্তরবাংলায় যে বনজ সম্পদ আছে সেই সম্পদ কোনওদিনও ব্যবহারের কোনও চেষ্টা হয়নি। আজ ওখানে একটি কাগজের কল হবে কি হবে না, এই প্রতীক্ষায় আমরা বসে আছি। আমরা জানি উত্তরবাংলায় বিধ্বংসী নদী আছে। আমরা জানি সেই নদীর রূপালী বালুতে অনেক সিলিকন আছে এবং সেই সিলিকন দিয়ে নাকি সেরামিক অ্যান্ড গ্লাস ইন্ডাস্ট্রি সম্ভব হয়। আমরা জানি উত্তরবাংলার ৩০/৪০ হাজার একর জমিতে তামাকের আবাদ হয়। এই তামাক চাষের জন্য কেন্দ্রকে ট্যাক্স দেওয়া হয় প্রতি মনের জন্য ১২০ টাকা, আর নিজেরা দাম পায় কম বেশি ১০০ টাকা। এই হচ্ছে তামাক চাষীদের ভাগ্য, অথচ আড়াই/তিন লক্ষ টন তামাক উত্তরবাংলায় উৎপন্ন হয়। মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট পড়তে পড়তে আমরা উত্তরবাংলার সামগ্রিক উন্নয়নের স্বপ্ন দেখেছি। আমরা অ্যাডভার্স রিপোর্ট একটি জায়গায় দেখতে পাচ্ছি। অর্থমন্ত্রীর বাজেটের দুটি জায়গায় প্রধান প্রশ্ন থেকে যাচ্ছে—এক জায়গায় বলেছেন ব্যাঙ্কের ফাইন্যান্সের প্রশ্ন—ব্যাঙ্কগুলি নানা রকম প্রশ্ন তুলে ধরে আর্থিক সাহায্যের ব্যাপারে। আমরা গিয়ে যখন বলি পশ্চিমবঙ্গে গভর্নমেন্টের লোক, এম. এল. এ. ওরা বলে আমরা কেন্দ্রের লোক। আমাদের কোনও পাত্তা দিতে চায় না। একই রাজ্যে দ্বৈতশাসন চলছে। তাই মাননীয় অর্থমন্ত্রী কর্পোরেশনের কথা বলেছেন। ফাইন্যান্সের ব্যাপারে নিশ্চয় এইগুলি প্রতিবন্ধকতা সৃষ্টি করছে। আর একটি কথা কাগজ কল, কাঁচ কল, চিনি কল যাই হোক না কেন, একটি বড় প্রশ্ন থেকে যাচ্ছে সেই প্রশ্ন সম্বন্ধে রিপোর্টে আছে—বর্মন কমিশন'স রিপোর্ট অন পাওয়ার—আমি এই বিষয়ে একটি ছোট্ট প্যাসেজের কথা উল্লেখ করতে চাই। নর্থ বেঙ্গলের রেফারেন্স দিতে চাই। সেখানে আছে, "North Bengal had been a backward area and as the best possible index of neglect it has suffered in the matter of such a major infrastructure item as electric power is the figure of a per capita consumption of electricity which is less than 10 kwh. as against the national average of 90 kwh. এবং যেখানে ৯০ কে. ডব্লু. এইচ সেখানে গড়ে হচ্ছে উত্তরবাংলায় ১০ কে. ডব্লু. এইচ। ইনফ্রাস্ট্রাকচারে যা দরকার হয় তাতে বিদ্যুৎ অবশ্যই লাগবে। বিদ্যুৎ ছাড়া কিছু কাজ হয় না। একটু আগে দীর্ঘ ৩০ বছরের কথা বলতে জয়নাল আবেদিন রেগে গিয়েছিলেন। কিন্তু ৩০ বছর ধরে আপনারা কি করেছেন? দীর্ঘ ৩০ বছরে কংগ্রেস এই ঘটনা ঘটিয়েছে। আমি জানি বছরের পর বছর এই সমস্ত সিটগুলি দখল করে বসে আছে, অথচ সব চেয়ে অবহেলা দিয়েছে কংগ্রেস। উত্তরবাংলায় পাওয়ার নেই। গোটা পশ্চিমবাংলা সমস্যায় ভরে গেছে। "Power needs increased from year to year and power crisis in West Bengal started in 1970-71. In the middle of 1974 standing on the line of economy driving the state to desperation, people wondered how much longer they would live in darkness, why did it happen, why something could not be done about it. The answers to these questions seem to be failure to meet the states most basic infra-

structure needs–power. It is the result of failure of vision, foresight, planning and execution."

আমরা যে স্বপ্ন দেখি সারা পশ্চিমবাংলায় অর্থমন্ত্রীর সুরের সঙ্গে সুর মিলিয়ে তাতে দেখতে পাচ্ছি সারা পশ্চিমবঙ্গের সাথে উত্তরবাংলারও এগ্রিকালচারাল সেচের ব্যবস্থা করার চেষ্টা করেছেন। কিন্তু বিদ্যুতের যেখানে এই রকম অবস্থা, ব্যাঙ্কিয়ের যেখানে এই রকম অবস্থা, সেখানে এটা কি করে সম্ভব? তাই অর্থমন্ত্রীর স্বপ্ন হয়ত স্বপ্নই থেকে যেতে পারে, যদি আজকে ফ্রন্ট সরকার প্রচণ্ড বাধার সম্মুখীন হন।

ওঁনার বাজেট স্পিচের একটা বড় অংশ হচ্ছে কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে। এখানে শুধু সরকার পক্ষ নয়, বিরোধীপক্ষেও যারা বসে আছেন তারা সকলে নিশ্চয় লোকের কাছে একথা বলে ভোট নেননি যে, আমরা শুধু এডমিনিস্ট্রেটিভ অথরিটি মাত্র, আমরা শুধু রেলওয়ে ক্যান্টিনের ম্যানেজার মাত্র—উপর থেকে যা হুকুম করবে আমরা তাই পালন করবো, এ ছাড়া আমাদের কিছু করার নেই। লোকে একটা ভোট দিয়েছে এম. পি.-র জন্য আর একটা ভোট দিয়েছে এম. এল. এ.-এর জন্য—তারা নিশ্চয় আমাদের কাছে কিছু আশা করে, তাই তারা এম. এল. এ.-এর জন্য একটা ভোট দিয়েছে। এখানে সংবিধানের ধারায় ধারায় কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে কি লেখা আছে সে সব অত বুঝে মানুষ নিশ্চয় ভোট দেয়নি, তারা কিছু কাজ হবে এই আশায় ভোট দিয়েছে। এখন প্রশ্ন হচ্ছে, আমরা যে কাজ করতে যাচ্ছি তাতে কেন্দ্র প্রতি পদে পদে বাধা দিচ্ছে কিনা? সব কাজে বাধা দিচ্ছে একথা আমরা বলি না, কিন্তু সাহায্য করছে না। আমরা দীর্ঘ অভিজ্ঞতায় দেখেছি, বিদ্যুতের অবস্থা করে রাখা হয়েছে, শিল্পের কি অবস্থা করে রাখা হয়েছে—একজন মাননীয় সদস্য বলছিলেন, উদ্বাস্তু পুনর্বাসনের ব্যাপারেও সেই একই অবস্থা করে রেখেছেন। এখন কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে আলোচনা করতে গেলে আরও একটা কথা মনে রাখা দরকার। এতদিন ধরে দিল্লিতে কংগ্রেসই ক্ষমতায় ছিল এবং ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে কংগ্রেসের শাসন ছিল—যদিও দু-একটি রাজ্যে কখনও কখনও অন্য দলের সরকার হয়েছিল। আমরা শুনেছি সেই সময় যে রাজ্যের মুখ্যমন্ত্রীর তদ্বিরের জোর বেশি ছিল সেই রাজ্য বেশি টাকা-পয়সা পেত। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় স্পষ্টভাবেই বলেছেন, যে, আমাদের যে ট্যাক্স করার ক্ষমতা তাতে শতকরা ৭৫ ভাগই কেন্দ্রীয় সরকারের আওতায়। স্যার, আমি তামাক চাষ এলাকার লোক, আমি জানি, একজন তামাক চাষী একমন তামাকের জন্য ১২০ টাকা কেন্দ্রীয় সরকারকে ট্যাক্স দেয়। আর ২৫ ভাগ যে রাজ্যের হাতে ক্ষমতা আছে তাও খুব সামান্য ক্ষমতা। এখন এই যে অবস্থা এই অবস্থার যদি পরিবর্তন না হয় তাহলে আমরা কিছুতেই উন্নতি করতে পারব না। মানুষ আমাদের ভোট দিয়েছে শুধু ঠিকেদারী করার জন্য নয়। সেদিন গ্রামে গিয়ে দেখলাম, প্রাইমারি স্কুল বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে সেটার মেরামতের জন্য আমরা এম. এল. এ.রা সবাই লিখেছিলাম, তারপর দিল্লি, কলকাতা ঘুরতে ঘুরতে এখন কিছু টাকা এসে হাজির হয়েছে। তাহলে দেখুন, সামান্য স্কুল মেরামত, লিঙ্ক রোড ইত্যাদি ইত্যাদি কাজগুলি যা করার জন্য আমরা এই বিধানসভার সমস্ত সদস্যরা প্রতিশ্রুতিবদ্ধ সেখানে সেই কাজ করবার জন্য প্রতি পদে পদে দিল্লিতে গিয়ে দরবার করতে হচ্ছে। এর তো কোনও মানে হয় না। কেউ কেউ আশঙ্কা করেছেন যে, পশ্চিমবঙ্গ বা অন্য কোনও অঙ্গরাজ্য বেশি ক্ষমতা পেলে নাকি তারা রাষ্ট্র

কাঠামো থেকে বেরিয়ে যাবে এবং কেন্দ্র দুর্বল হবে। এখানে একটা কথা মনে রাখা দরকার—রেসপনশিবল অন্তুতপক্ষে রিজিনিবল মানুষ হিসাবে নিশ্চয় আমাদের মনে রাখা দরকার যে, একটা ফ্যামিলিতে একসঙ্গে অনেক লোক থাকে, সেখানে একজন হেড অব দি ফ্যামিলি নিশ্চয় থাকেন কিন্তু তার সঙ্গে ছেলে, বউ ইত্যাদি মিলিয়ে আরও ৫/৭ জন লোক থাকেন, যারা নাবালক তাদের নিশ্চয় ধমক দেওয়ার কখনও কখনও প্রয়োজন হয় কিন্তু অ্যাডাল্ট যারা তারা কিসের জন্য থাকে? তারা নিশ্চয় থাকার প্রয়োজন আছে বলে মনে করে তাই তারা থাকে। সেখানে ইন্টারেস্ট অব অল—তাই ঐ পরিবারে থাকে। সেখানে জোর করে কাউকে রাখতে পারা যায় না। জোর করে স্বামী-স্ত্রীকেও রাখা যায় না। ভারতবর্ষেও তেমনি বিভিন্ন অঙ্গ রাজ্য রয়েছে। সেখানে কেন্দ্রের হাতে মিলিটারি, ফাইনান্স ইত্যাদি বিষয় থাকতে পারে, সেটা গোটা ভারতবর্ষের ব্যাপার, সেখানে নিশ্চয় কোনও রাজ্য বলেনি যে মিলিটারি ক্যাম্পটা ওখানে হল কেন—মিলিটারি ক্যাম্প কোথায় হবে সেটা তারা ভালই বোঝে কিন্তু এ ছাড়াও অন্যান্য অনেক বিষয় আছে যেগুলি সম্পর্কে লোকে আমাদের জিজ্ঞাসা করবে। যেমন গ্রামে একটা রাস্তা হবে কিনা সেটা লোকে আমাদের জিজ্ঞাসা করবে। এখন এইসব কাজ যদি আমাদের করতে হয় তাহলে অর্থমন্ত্রীর সঙ্গে সুর মিলিয়ে আমাদের নিশ্চয় বলতে হবে অধিকতর রাজস্ব আদায়ের ক্ষমতা বা সামগ্রিকভাবে অধিক ক্ষমতা দরকার। সেখানে কেন্দ্রের সঙ্গে রাজ্যের ক্ষমতার পুনর্বিন্যাস হওয়া দরকার। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রীর সমস্ত বাজেট—কেন্দ্র-রাজ্য সম্পর্কসহ যা বক্তব্য রেখেছেন তার সবটা সমর্থন করে আমি শেষ করলাম।

[5-25—5-35 P.M.]

**শ্রী শুভেন্দুকুমার চৌধুরি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫শে ফেব্রুয়ারি মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র যে বাজেট পেশ করেছেন তাকে আমি পুরোপুরিভাবে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন এই বাজেটকে ভারতবর্ষের মৃত্যুবাণ বলে আখ্যায়িত করেছেন। আমি কিন্তু এই বাজেটকে ভারতবর্ষের মৃত্যুবাণ বলছি না। স্যার, ডাঃ আবেদিন ভালভাবেই জানেন, এই বাজেট কংগ্রেসেরই মৃত্যুবাণ।

তাঁরা এতদিন পর্যন্ত রাজ্য এবং কেন্দ্রে আসীন ছিলেন। থাকার সময় তাঁরা যে বাজেটগুলো পেশ করেছেন সেই বাজেটগুলোর সঙ্গে যদি তুলনা করে দেখেন তাহলে দেখবেন কতখানি তফাৎ। সুতরাং এই বাজেট তাঁদের কাছে মৃত্যুবাণের মতো। উনি এক জায়গায় বলেছেন যে দেওয়ালের লিখন পড়েছেন, সত্যই সেটা অভিনন্দনযোগ্য। এমনভাবে দেওয়ালের লিখন পড়েছেন যে সারা ভারতবর্ষে কি অবস্থা ঘটেছে তা ভাল করেই দেখছেন। পশ্চিমবাংলা, ত্রিপুরায় দেখেছেন, সারা ভারতবর্ষের ক্ষেত্রে একই অবস্থা। কর্ণাটকে কি অবস্থা হয়েছে তাও দেখতে পাচ্ছেন। সুতরাং দেওয়ালের লিখন উনারা ভাল করে দেখতে অভ্যস্ত আছেন, সুতরাং সেই উপদেশ আমাদের দিতে আসবেন না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, সীমিত ক্ষমতার মধ্যে যে বাজেট পেশ করেছেন, তা একদিকে প্রগতিশীল, অপরদিকে ঐতিহাসিক। আমাদের অতিবাম বন্ধু, উগ্রবামও বলা যেতে পারে, উনি এটাকে অবাম বলে আখ্যায়িত করেছেন। আমি বলি এটা অত্যন্ত প্রগতিশীল এবং ঐতিহাসিক এবং বিভিন্ন রাজ্যের ক্ষেত্রে—ভারতবর্ষে যে বিভিন্ন

রাজ্য আছে তাদের কাছে এটা একটা অনুকরণীয় বলে মনে করি। বেকার ভাতা হয়তো খুব বেশি দেওয়া হয়নি, যে টাকাই দেওয়া হোক না কেন, সেই ভাতা দিয়ে মানুষের কাজের যে অধিকার সেটাকে স্বীকার করে নেওয়া হয়েছে। লক্ষ লক্ষ বেকার প্রতিদিন বাড়ছে, এই লক্ষ লক্ষ বেকার বিভিন্ন স্থানে ঘুরে বেড়াচ্ছে। তাদের কাজের অধিকারকে সংবিধানে স্বীকার করা হয়েছে। এই ৫০ টাকা করে তাদের ভাতা দিয়ে তাদের এই অধিকারকে স্বীকার করে নেওয়া হল। এবং সঙ্গে সঙ্গে তারা যে করুণার পাত্র নয়, এটা বলা হয়েছে। তাদের সপ্তাহে দু'ঘন্টা করে কাজ করার কথা বলা হয়েছে। এতে একদিকে সমাজের মধ্যে তারা অক্ষর জ্ঞান দিতে পারবে, নিরক্ষরদের শিক্ষা দিতে পারবে, অন্যদিকে তারা যে করুণার পাত্র নয় সেটাও তারা বুঝতে পারবে। ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা উনারা বলেন। জনতা বন্ধুরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেন, কেন্দ্রের ক্ষমতার কথা বলেন, পঞ্চায়েতের ক্ষমতার কথা বলেন। কিন্তু রাজ্যের হাতে ক্ষমতার কথা হলেই উনারা বিতর্ক করেন। আমি বুঝতে পারি না ব্যাপারটা কি, আমি একটা উদাহরণ দিই, একটা বাড়ি বানাতে গিয়ে যদি একতলাটা শক্তভাবে করি, এবং তিনতলাটাও শক্ত ভাবে করি এবং দোতলাটা যদি ফাঁকা থাকে, নড়বড়ে থাকে তাহলে সেই বাড়িটা কিভাবে টিকবে? তাই রাজ্যের হাতে বেশি ক্ষমতার কথা যেমন বলা হয়েছে তেমনি পঞ্চায়েত এবং জেলা স্তরের ক্ষমতার কথাও বলা হয়েছে, এই উল্লেখ বাজেটে আছে।

অবসরপ্রাপ্ত কর্মচারিদের ভাতার কথাও বলা হয়েছে এবং গণতান্ত্রিক আন্দোলনে যারা অংশগ্রহণ করে ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ভাতার কথা বলা হয়েছে। কোনও কোনও বন্ধু এর মধ্যে দলীয় নীতির গন্ধ পেয়েছেন। যাদের দলবাজি করা অভ্যাস—দলের লোকেদের যারা চাকুরি দিয়েছেন, সে যোগ্যই হোক অযোগ্যই হোক, তারা সব সময় দলীয় নীতির গন্ধ পাবেন, এতে অস্বাভাবিকতা কি আছে?

আমাদের এই বাজেটে কোনও আকাশ-কুসুম রচনা করা হয়নি। জনপ্রিয় বামফ্রন্ট সরকার বিশেষ কোনও কর না চাপিয়ে, সামান্য কিছু কর চাপিয়ে সাধারণ মানুষের জন্য, মেহনতী মানুষের জন্য কিছু করার চেষ্টা করছেন। তাই আমি এই বাজেটকে অভিনন্দন জানাচ্ছি। পণ্য প্রবেশের ক্ষেত্রে কিছু কর বৃদ্ধি করা হবে, একথা বলা হয়েছে। এই প্রসঙ্গে আমি মালদহ জেলার লোক হিসাবে মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ রাখব মালদহের আম এবং আম-জাত দ্রব্যকে পণ্য কর থেকে রেহাই দেওয়ার জন্য। সেখান থেকে সাধারণ চাষীরা আম এবং আম-জাত দ্রব্য নিয়ে আসে। কিন্তু এনট্রি ট্যাক্সের পাল্লায় পড়ে তাদের খারাপ অবস্থায় পড়তে হয়। তারা জানে না তাদের কত ট্যাক্স হতে পারে, তাদের যদি ২০০ টাকা ট্যাক্স হয়, তাহলে কিন্তু তাদের কাছ থেকে ৫০০ টাকা ১০০০ টাকা পর্যন্ত নেওয়া হয়। এর ফলে তাদের অহেতুক ভোগান্তি হয়। তাই আগে থেকেই ভালভাবে তাদের জানিয়ে দেওয়া হোক যে, তাদের কত ট্যাক্স লাগবে। সেটা জানিয়ে দেবার ব্যবস্থা করা হোক। আম চাষীরা যাতে এই ট্যাক্স থেকে রেহাই পায় সেইরকম কোনও ব্যবস্থা করার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করছি। তারপর এখানে বিদ্যুৎ ঘাটতি নিয়ে অনেক কথা বলা হয়েছে। বর্তমানে বিদ্যুৎ ঘাটতির জন্য শিল্প এবং কৃষি ক্ষেত্রে অনেক খারাপ অবস্থার সৃষ্টি হয়েছে। কিন্তু বিদ্যুৎ ঘাটতির জন্য প্রকৃত দায়ী কারা, সেটা আজকে ভাবতে হবে। পূর্বে যিনি বিদ্যুৎ মন্ত্রী ছিলেন, তিনি আমাদের জেলার অধিবাসী। আমরা জানি তিনি বিদ্যুৎ নিয়ে কি

ছিনিমিনিই না খেলেছেন। মালদহ টাউনে জেনারেটিং স্টেশন করার নামে সেখানে বাড়ি, গাড়ি ইত্যাদি করে টাকা তছনছ করা হয়েছে। যে ডি. সি. পাওয়ার স্টেশন ছিল মালদহ টাউনে সেটা [illegible] সময় তাঁরা বিক্রি করে দিলেন অতি অল্প দামে। যে দামে তারা সেটা বিক্রি করেছিলেন তার চেয়ে বেশি দামের শুধু তামাই সেখানে ছিল। এ বিষয়ে কমিশন বসিয়ে তদন্ত করলে ভাল হয়। সুতরাং বিদ্যুৎ ঘাটতির জন্য আসলে কারা দায়ী, সেটা অনুসন্ধান করে দেখতে হবে। আমরা দেখছি বাজেটের মধ্যে রাস্তা-ঘাটের কথা, সেতুর কথা উল্লেখ করা হয়েছে। কিন্তু আমাদের মালদহ জেলার নেতাজী সেতু বলে একটি সেতুর ভিত্তিপ্রস্তর কয়েক বছর আগে স্থাপন করা হয়েছিল, অথচ আজ পর্যন্ত সেই সেতুটি হয়নি। গত বাজেটে অ্যালটমেন্ট দেখেছিলাম, কিন্তু সেটাতে এখনও হাত দেওয়া হয়নি। সেটার কাজে হাত দেওয়া উচিত। যে সেতুগুলির কথা বাজেটের মধ্যে উল্লেখ করা হয়েছে, তার মধ্যে ঐ যে সেতুটির ভিত্তিপ্রস্তর স্থাপন করা হয়েছে, ঐটির নামও থাকলে ভাল হত। যাই হোক সব দিক থেকে বিবেচনা করে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে সর্বতোভাবে স্বাগত এবং অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খগেন্দ্রনাথ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি সামান্য কয়েকটি কথা বলছি। কংগ্রেস দলের মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব বলেছেন এই বাজেট ভারতের মৃত্যুবাণ। এটা যে তাঁদের মৃত্যুবাণ তা তাঁরা ভাল করেই বুঝতে পেরেছেন বলেই আজকে চিৎকার করছেন, এই বাজেট ভারতের মৃত্যুবাণ। আমাদের অর্থমন্ত্রী যে বাজেট উপস্থাপিত করেছেন সেটাকে সমস্ত পশ্চিমবাংলার মেহনতী মানুষ আজকে সমর্থন জানাবেন। কারণ এই বাজেটে মেহনতী মানুষের জন্য কিছু করার কথা ঘোষণা করা হয়েছে। আমরা আমাদের নির্বাচনী কর্মসূচিতে বলেছিলাম যে, বেকার ভাতা দিতে হবে এবং আমরা এর জন্য কেন্দ্রের কাছে অর্থ সাহায্য চেয়েছিলাম। আমার মনে হয় এর জন্যই কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে একটা বিতর্ক হওয়া উচিত। কিন্তু কেন্দ্রীয় প্রধানমন্ত্রী সরাসরি আমাদের এই প্রস্তাবকে প্রত্যাখ্যান করেছেন। তিনি বলেছেন এর ফলে নাকি দেশ টুকরো টুকরো হয়ে যাবার সম্ভাবনা আছে।

[5-35—5-45 P.M.]

কিন্তু ওনাদের মনে রাখা উচিত যে পাকিস্তানে যখন এইভাবে ক্ষমতার দাবিতে পূর্ব পাকিস্তানে আন্দোলন শুরু হয়েছিল (৫ দফা দাবির ভিত্তিতে) পাকিস্তান গভর্নমেন্ট সেটা মেনে নেননি বলে পূর্ব পাকিস্তান, পাকিস্তান থেকে আলাদা হয়ে গিয়েছিল। আজকে যদি অঙ্গরাজ্যগুলিকে দুর্বল করে রাখা হয় তাহলে আমার মনে হয় প্রত্যেক রাজ্যে বিচ্ছিন্ন মনোভাব আসতে বাধ্য। আজকে পশ্চিমবাংলার মানুষ মনে করেন যে কেন্দ্রীয় সরকার তাঁদের সুনজরে দেখছেন না। জনতার শ্রী কিরণ্ময় নন্দ রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে বলেছিলেন যে এই বামফ্রন্ট সরকার শিশু সরকার তাই বিরাট কিছু এই সরকারের কাছে আশা করতে পারি না কিন্তু আমি বলবো শিশু হলেও হাত-পা ছুঁড়বেন। আজকে যখন বেকার ভাতা ঘোষণা করা হল তখন ওনারা বলছেন যে এটা সামান্য বেকার ভাতা এবং এটা নাকি দলীয় স্বার্থে ব্যয় হবে কিন্তু আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে এই জনতার

সদস্যরা কিছুদিন আগে কংগ্রেসে ছিলেন, তাঁরা জানেন কিভাবে প্রশাসনকে দলীয় স্বার্থে ব্যবহার করা হয়। কাজেই আজকে তারা ভাবছেন সেইভাবে যে প্রশাসনের ক্ষেত্রে, চাকরি-বাকরির ক্ষেত্রে এবং অন্যান্য সুযোগসুবিধার ক্ষেত্রে আমরা হয়তো দলীয় স্বার্থে ব্যবহার করবো। কিন্তু ওনাদের ভুলে যাওয়া উচিত নয় পশ্চিমবাংলার মানুষ আজ উচিত শিক্ষা দিয়েছেন তাঁদের এই নীতির জন্য। আমি এই জন্য অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করবো যে দীর্ঘদিন ধরে আমাদের পশ্চিমবাংলার বেকার ছেলেদের অনেকদিনের আশা ছিল কিছু বেকার ভাতা পাবো, যতদিন না কাজ পাই। তিনি তা দিয়েছেন। বিভিন্ন সমাজতান্ত্রিক দেশে চাকরি না পেলে বেকার ভাতা দেওয়া নাগরিক অধিকার। আমি সেইজন্য বলছি যে ভারতবর্ষের সংবিধান পাল্টাতে হবে। বেকারের এই দাবি সংবিধানে সংরক্ষিত করতে হবে। অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে আরও এইজন্য সমর্থন করবো যে এই বাজেটে কৃষি, সেচ এবং বিভিন্ন খাতে বেশি বেশি করে টাকা বরাদ্দ করা হয়েছে। ইতিপূর্বে কংগ্রেস আমলে যে বাজেট পেশ হয়েছে তাতে এই খাতে এত বেশি টাকা কোনদিনও বরাদ্দ করা হয়নি। ওনারা কৃষির দিকে, মেহনতি মানুষের দিকে কোনওদিনও নজর দেননি। আজকে শিক্ষার মান কোথায় নেমে এসেছে তা ওনারা ভালভাবেই জানেন। শিক্ষাক্ষেত্রে এতদিন কম টাকা বরাদ্দ করা হতো। শিক্ষার উন্নতির জন্য কোনও পরিকল্পনা ওনারা গ্রহণ করেননি কিন্তু আমাদের অর্থমন্ত্রী শিক্ষাক্ষেত্রে এত বেশি টাকা বরাদ্দ করেছেন—যদিও এটা আমাদের প্রয়োজনের তুলনায় কিছুই নয় তবু বলবো যে অন্যান্য বাজেটের তুলনায়, আগের বাজেটের তুলনায়, নিশ্চয়ই অভিনন্দনযোগ্য। অধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে আরও সমর্থন করবো এই কারণে যে অবসরপ্রাপ্ত কর্মচারিদের ভাতা বাড়িয়ে দেওয়া হয়েছে, গণ-আন্দোলনে যারা নির্যাতিত মানুষ তাদের ভাতা দেওয়ার কথা বলা হয়েছে এবং বার্ধক্য ভাতার আওতায় অন্যান্য লোককে আনার কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই কারণে আমি অর্থমন্ত্রী লিখিত ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে আন্তরিক সমর্থন জানাচ্ছি, কারণ এই বাজেটে বহুমুখী ব্যবস্থা করা হয়েছে এবং এই বাজেট একটি পূর্ণাঙ্গ বাজেট। এই বাজেটে কৃষি সম্প্রসারণের কথা, সেচের ব্যবস্থা, মূল্য বন্টনের ব্যবস্থার কথা আছে, কথা আছে কুটির শিল্পের। আজকে সাধারণ মানুষ দেখতে পাচ্ছে তিরিশ বছরের শোষণ এবং শাসনের ফলে তাদের অবস্থা কোনদিকে গেছে। আমরা দেখতে পাচ্ছি আজকে সমাজের বৃহত্তম একটা অংশের ক্রয় ক্ষমতা একেবারে শেষ হয়ে গেছে, আজকে সরকারি অনুদান ছাড়া তাদের বাঁচবার কোনও ব্যবস্থা নেই। মধ্যবিত্ত শ্রেণীর অবস্থা কি? তাদেরও জীবনে বাঁচবার কোনও জায়গা নেই, যেখানে পাঁচ পোয়া তেলের দরকার সেখানে এক পোয়া কিনতে হয়, যেখানে পাঁচখানা কাপড়ের দরকার সেখানে তিন খানা কাপড়ে তাদের প্রয়োজন মেটাতে হয়। তাদের মেয়ের বিয়ে হয় না, ছেলেরা চাকরি পায় না। সরকারি কর্মচারী—বিশেষ করে তৃতীয়, চতুর্থ শ্রেণীর কর্মচারিদের মাসের মাইনে ৩/৪ তারিখের মধ্যেই পাওনাদারে কেড়ে নিয়ে যায়। এই তো দেশের অর্থনৈতিক ব্যবস্থার বাস্তব অবস্থা। অন্যদিকে শিল্প মালগুলি গুদামে জমা হয়ে পচে যায়, বিক্রি হয় না। মাল বিক্রি হয় না বলে আজকে বড় বড় শিল্পগুলি বন্ধ হয়ে যাচ্ছে। ক্ষুদ্র, বৃহৎ সব শিল্পই বন্ধ হয়ে যাচ্ছে,

খুলবার কোনও উপায় নেই। কেন্দ্র কোনও সমস্যার সমাধান করতে পারবে না, তাঁদের হাতে টাকা আছে, কো-অপারেটিভ ব্যাঙ্কিংয়ের ব্যবস্থা করে নিম্নতম মূল্য নির্ধারণ করে একটা কিছু করতে পারেন, কিন্তু কেন্দ্র তা করবেন না। কারণ শিল্পপতিদের সঙ্গে যোগাযোগ আছে। আবার এটাও দেখা যাচ্ছে কিছু কিছু বৃহৎ শিল্প দেশের মালকে বাইরে বিক্রি করছে। তাতেও কোনও সমস্যার সমাধান হচ্ছে না। মিলগুলি বন্ধ হবার উপক্রম। রাজ্য সরকারের হাতে যেটুকু টাকা আছে সে টাকায় আমাদের সরকার ঠিকমতো কাজ করছেন, কেননা তাঁরা সেই টাকা বিভিন্ন দপ্তরে বন্টন করে দিয়েছেন। তবে সেই টাকায় সুষ্ঠুভাবে কাজ হচ্ছে কিনা দেখতে হবে। এ কথাটা আমি আগেও বলেছি এখনও বলছি। সাহায্য তারা করতে চান মানুষকে কিন্তু কো-অপারেটিভ ব্যাঙ্কিংয়ের কিছু ব্যবস্থা কি আছে? আজকে বিভিন্ন শ্রেণীর বিভিন্ন রকম স্বার্থ নিয়ে টানাটানি হচ্ছে।

[5-45—5-50 P.M.]

সেজন্য বলছি cooperative শ্রেণীভিত্তিক হওয়া চাই। অর্থাৎ গরিব মানুষ, মধ্যবিত্তদের জন্য পৃথকভাবে কো-অপারেটিভ করা উচিত। রুগ্ন শিল্পের জন্য কো-অপারেটিভ হওয়া উচিৎ। আমাদের বয়ন শিল্প পৃথিবী বিখ্যাত ছিল। এখানকার মসলিন কাপড় পৃথিবীর নানান দেশে বিক্রি হোত। কিন্তু আজ সেসব শিল্প মৃতপ্রায়। আমরা যদি নিজেদের কাপড় নিজেরা বুনতে পারি তাহলে সবচেয়ে ভাল হয়। এর জন্য তুলোর ব্যবস্থা করা দরকার। পাহাড়ী অঞ্চলে জলের ব্যবস্থা করলে হতে পারে। এবং যেটা কম পড়বে সেটা বাইরে থেকে আনা যেতে পারে। আমি যে অঞ্চল থেকে এসেছি সেখানে একটা শিল্প আছে তা হল রেশম শিল্প। সেখানে ধারকা ব্রাহ্মণী নদী আছে। এই শিল্প যারা চাষ করে তারা টাকা পায় না এবং তাঁতীরাও কাজ করে পয়সা পায় না। বোম্বে, দিল্লি, কলকাতার ব্যবসায়ীরা সেখানে টাকা বিনিয়োগ করে রেখে কোটি কোটি টাকা লাভ করে চলে যাচ্ছে এসব কথা আজ চিন্তা করতে হবে। সরকারি পর্যায়ে আমাদের ওখানে সিড্ করবার খামার হয়েছে। কিন্তু যে সিড্গুলো তৈরি হয় সেগুলো চাষীরা নায্য দামে পায় কিনা সেটা দেখা দরকার। এইসব বিষয়ে প্রশাসনে যারা রয়েছেন তারা ঠিকভাবে কাজ করছে কিনা দেখা দরকার। কৃষি ক্ষেত্রে ভূমি সংস্কার করা প্রয়োজন। কৃষি জমিতে জল পাওয়া সত্ত্বেও ঠিকভাবে ব্যবহার করা হচ্ছে কিনা সেটা দেখতে হবে। যদি তা না হয় তাহলে ছোট বা বর্গা চাষী দিয়ে চাষ করানো উচিত তাহলে উৎপাদন বৃদ্ধি হবে এবং বেকার সমস্যার সমাধান হবে। চাষের জন্য সরকার কিছু কিছু অস্থায়ী বাঁধ করেছেন যেগুলি এবারের বন্যায় ভেঙে গিয়েছিল। স্লুইস গেট বা পাকা বাঁধ করে কম খরচায় এ জিনিস করা যায়—অস্থায়ীভাবে করা ঠিক নয়। ক্যানেল খুব গভীর নয় বলে বর্ষার সময় অনেক জল বাইরে চলে যায়। সুতরাং যাতে গভীর করা যায় তারজন্য ব্যবস্থা করা উচিত। এসব কাজের জন্য শুধুমাত্র প্রশাসনের উপর নির্ভর করলে হবে না আমাদের এম. এল. এ.দের দেখা উচিত। গরিব মানুষের কাছ থেকে শুনে এসব কাজ করতে পারলে সমস্যার সমাধান হবে। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পিকার ঃ সভায় অধিবেশন মঙ্গলবার ২৮শে ফেব্রুয়ারি ১৯৭৮-এর বেলা ১টা অবধি মুলতুবি রহিল।

## Adjournement

The House was accordingly adjourned at 5-50 p.m. till 1-00 p.m. on Tuesday, the 28th February, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 28th February, 1978 at 1-00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 17 Ministers, 4 Ministers of State and 180 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

### Salt Famine

***16.** (Admitted Question No. *57.) **Shri Rajani Kanta Doloi and Shri Satya Ranjan Bapuli:** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) what is the total stock of salt in West Bengal as on 1st February, 1978;

(b) whether there is any apprehension of a "Salt Famine" in the near future;

(c) if so, what action has been taken by the Government to cope with the situation;

(d) whether the Centre has permitted any special movement of salt to West Bengal through agents appointed by the West Bengal Government; and

(e) if so, the basis on which such agents were selected?

[1-00 — 1-10 P.M.]

**Shri Sudhindra Nath Kumar:**

(a) About 60,000 M.T. including 17,267 M.T. in Reserve Stock:

(b) No.

(c) Does Not arise.

(d) Yes; at the insistence of the State Govt. the Centre permitted special movement of salt to West Bengal by wagons to the extent of 50% of the State's requirement; but the quota was distributed amongst the manufacturers in the producing States and traders of West Bengal were asked by the Govt. of India

to approach these manufactureres direct for purchage of salt

(e) Does not arise.

### Purchase of Salt

***17.** (Admitted Question No. *58.) **Shri Naba Kumar Roy** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) if it is a fact that the present Government has appointed some traders as its agents for purchase of salt from the salt producing States ;

(b) if so, the names and address of such traders ;

(c) whether it is a fact that the State Government has increased the stipulated rate fixed for purchase of salt by these traders ; and

(d) if so—

(i) to what extent these rates have been increased during the past six months, and

(ii) the reasons therefor ?

**Shri Sudhindra Nath Kumar :**

(a) No.

(b) Does not arise

(c) No

(d) (i) & (ii) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি বললেন অদূর ভবিষ্যতে লবনের দুর্ভিক্ষ দেখা দেবে না। কিন্তু মাস খানেক আগে লবনের দুর্ভিক্ষ দেখা দিয়েছিল এবং গ্রামঞ্চলে ১.৫০ কেজি দাম হয়েছিল একথা জানেন কি?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** দুর্ভিক্ষ দেখা দেয় নি, তবে সরবরাহ্ কেনা ও বিক্রয়ের ব্যাপারটা যতক্ষণ পর্যন্ত ব্যবসায়ীদের হাতে থাকবে, ততক্ষণ পর্যন্ত এরকম ধরনের ফটকাবাজি চলতে থাকবে। সেজন্য আমরা রিজার্ভের যে ব্যবস্থা নিয়েছি তার ফলে স্কেয়ারসিটি থাকবে না।

**Shri Satya Ranjan Bapuli :** What are the measures that you have taken in this connection ?

**Shri Sudhindra Nath Kumar :** Hence forward the middlemen will

be cut out and the essential commodities required for West Bengal will be brought straight.

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** পশ্চিমবাংলায় ঘাটতি কত টন?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** এ বছরে সব সময় ঘাটতির পরিমাণ খুব কম। কলকাতায় কোথাও কোথাও ৩২ পয়সায় নুন পাওয়া যায়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আমি জানতে চেয়েছি এই পশ্চিমবঙ্গে লবন কত উৎপন্ন হয়?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** পশ্চিমবঙ্গে কিছু লবন উৎপন্ন হয় না একথা বলছি না, সামান্য যা কিছু হয় তা কনজাম্পশনের জন্য ব্যবহৃত হয় না।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি লবন উৎপাদনের কি সুবিধা এখানে আছে?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** সেটা অন্য ডিপার্টমেন্ট বলতে পারবেন, আমার কাজ বণ্টন, তৈরি করা নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি বললেন যে মেজার নিয়েছেন, সেটা কবে থেকে নিয়েছেন বলবেন কি?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** কেন্দ্রীয় গভর্নমেন্টের সঙ্গে আলোচনা না করে ব্যবস্থা করা যায় না। ওরা এক একটা ব্যবস্থা নেন, সেই সেই ব্যবস্থায় যেসমস্ত ত্রুটিগুলি দেখা দেয় আবার সেগুলি নিয়ে তর্কাতর্কি করতে হয়। এই বিষয়ে গত ১৫ দিন আগে, আমি অ্যাগজ্যাক্ট ডেট দিতে পারব না, নোটিশ দিলে বলতে পারব, সল্ট কমিশনার আসাতে তার সঙ্গে এই বিষয়ে কথাবার্তা হয় এবং রেলওয়ে বোর্ডের সঙ্গে এই ব্যবস্থাটা পুরো হয়ে গেলে কার্যকর হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি প্রশ্ন করেছিলাম কবে থেকে মেজার নিয়েছেন সেটা জানতে চেয়েছিলাম? কেন্দ্রীয় সরকার কি বাধা দিচ্ছেন এইসব ভেগ কথা।

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** মেজার শুধু আমাদের দায়িত্বে হয় না, আর এক দিক থেকে সরবরাহ, আমাদের এখান থেকে সরবরাহ এবং বণ্টন, দুপক্ষের সম্মতি ব্যবস্থা ছাড়া এই ব্যবস্থা পূর্ণ হতে পারে না।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন পশ্চিমবঙ্গের কোন কোন জায়গায় লবন উৎপন্ন হয়?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** সেটা আমার বলার কথা নয়, অন্য ডিপার্টমেন্টকে জিজ্ঞাসা করবেন।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** খাবারের জন্য কত লবনের প্রয়োজন সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** বছরে ৪।। লক্ষ টন।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন উত্তরবাংলার ৫টি জেলায় আইওডাইজড সল্ট হিউম্যান কনজাম্পশনের জন্য ব্যবহৃত হয়, এই আইওডাইজড সল্ট না পাওয়ায় বিশেষ অসুবিধা হয়, এই অবস্থা কাটিয়ে ওঠার জন্য কোনও ব্যবস্থার কথা ভেবেছেন কি?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** আমরা জানি আইওডাইজ সল্ট সরবরাহে ঘাটতি হয়েছিল, তারজন্য খুব অসুবিধা হয়েছে। এজন্য দায়ী কেন্দ্রীয় গভর্নমেন্টের যে আইওডাইজ সল্টের প্ল্যান্ট আছে সেই প্ল্যান্টটা অকেজো হয়ে গিয়েছিল। আমাদের দ্বারা এটার রিপেয়ার হবে না, কেন্দ্রীয় গভর্নমেন্ট এটা রিপেয়ার করবেন, সেটা তারা করেছেন। এরপর আশা করব এই অসুবিধা দূর হয়ে যাবে।

**ডাঃ শাশ্বতী বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিমবঙ্গে খাবার জন্য যে নুনের দরকার তা রেলওয়ে ওয়াগনে কতটা আসছে এবং বাকিটা জলপথে আসার ব্যাপারে কি কি বাধার সৃষ্টি হয়েছে?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** আই ওয়ান্ট নোটিস।

**ডঃ শাশ্বতী বাগ ঃ** পশ্চিবঙ্গের খাবার জন্য যে লবন দরকার তার কতটা রেলওয়ে ওয়াগনে আসছে, বাকিটা যেটা জলপথে আসার কথা সেটা আসছে কিনা? যদি না এসে থাকে তাহলে বাধা কোথায় জানাবেন কি?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** এটার পরিষ্কার উত্তর হচ্ছে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন যে সল্ট ফেমিনের কোনও সম্ভাবনা নেই। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন ৬ই ডিসেম্বর লোকসভায় মাননীয় শিল্প মন্ত্রী বলেছেন অদূর ভবিষ্যতে এই সল্ট ফেমিনের প্রোবাবিলিটি আছে যদি প্রোডাকশন উপযুক্ত পরিমাণে না বাড়ে? এটা কি আপনি অবগত আছেন?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** প্রথমত আমি একথা বলিনি যে এখানে উৎপাদন হতে পারে না। পার্লামেন্টে কে কি বলেছেন সেটা তাদের ওপিনিয়ান।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্ন করছি, এই নুন সম্পর্কে। আমাদের জাতীয় আন্দোলনে এই নুন একটা বিশেষ অধ্যায় ছিল, সেই জন্য আমার প্রশ্ন হচ্ছে, পশ্চিমবাংলায় যে সব ক্ষেত্রে লবন তৈরি হয় এবং সম্ভাবনা আছে, মন্ত্রী মহাশয় কি সেই সব জায়গায় লবন তৈরি করার জন্য রাজ্য সরকারকে পরামর্শ দেবেন?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** আমাদের তরফ থেকে এই বিষয়ে ইন্ডাস্ট্রিজ মিনিস্টারকে মুভ করেছি। কারণ সল্টের ব্যাপারটা ইন্ডাস্ট্রিজ মিনিস্টারকে—কেন্দ্রেও বটে, রাজ্যেও বটে, তাদের

কাছে বলতে তারা এই বিষয়ে তদন্ত করছেন এবং ব্যবস্থা গ্রহণ করছেন। কিন্তু এই বিষয়ে বর্তমানে কি অবস্থায় আছে, আমার পক্ষে বিনা নোটিশে বলা সম্ভব নয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই আয়োডাইজ্ সল্ট কি শুধু মাত্র উত্তরবঙ্গে সরবরাহ করা হয়?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার :** শুধু উত্তরবঙ্গেই নয়, যেখানে প্রয়োজন সেখানেই সরবরাহ করা হয়।

**Bus and Minibus Permits**

***18.** (Admitted Question No. *76.) **Shri Suniti Chattaraj** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) whether the present Government has issued any order/instruction to the Regional Transport Authorities and/or the State Transport Authority to give preference and/or to ensure a proportionate fair deal to the applicants belonging to Scheduled Caste, Scheduled Tribe, Muslims and members of other backward classes in the matter of issuing route permits for mini buses and buses ; and

(b) if so,—

(i) when and to whom such dircetives were sent,

(ii) what are the salient features of the instructions/orders issued by the Government in the matter, and

(iii) what percentage of the total route permits issued have gone to Scheduled Caste, Scheduled Tribe, Muslims, and members of other backward classes after issue of the instructions/orders up to January, 1978 ?

[1-10 — 1-20 P.M.]

**Shri Mohammed Amin :**

(a) No.

(b) (i), (ii), (iii) Do not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় বললেন যে যখন মিনি বাস বা বাসের পারমিট, লাইসেন্স দেওয়া হবে তখন শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের প্রেফারেন্স দেওয়ার কোনও নির্দেশ দেননি। আমার প্রশ্ন, ভবিষ্যতে যখন মিনি বাস বা বাসের রুটে পারমিট দেওয়া হবে তখন এই শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস এবং মাইনরিটি কমিউনিটির অ্যাপ্লিক্যান্টরা যাতে প্রেফারেন্স পায়, সেই রকম কোনও নির্দেশ দেবার কথা ভাবছেন কি?

**Shri Mohammed Amin :** The proviso to subsection (1) of section 47 of the Motor Vehicles Act, 1939, envisage that other conditions being equal an application for a stage carriage permit from a co-operative society registered or deemed to have been registered under any enactment in force for the time being shall as far as may, be given preference over applications from individual owners. The State Government have no power to give direction to RTA/STA to give preference to any applicant belonging to a particular class or community. At the recommendation of the Transport Development Council, in its 14th meeting, held at New Delhi on 14.9.77, the question of making suitable amendment in the Motor Vehicles Act to provide for reservation in favour of scheduled caste and scheduled tribes, persons belonging to backward classes economically weaker sections and the people of ex-service men and neo-Buddhists in the matter of grant of permits for transport vehicles is under the examination of the Government of India.

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন, বিগত কংগ্রেস সরকার-এর তরফ থেকে এই রকম কোনও রেকমেন্ডশন হয়েছিল কি না?

**শ্রী মহঃ আমিন ঃ** আমি সাপ্লিমেন্টারির উত্তরে বলেছি, যে স্টেট গভর্নমেন্টের এই রকম কোনও ক্ষমতা নেই, কোনও আইন নেই, ঐ ভাবে কোনও পার্টিকুলার সেকশন অব পিপলকে পারমিট দেবার কথা বা প্রেফারেন্স দেওয়া বিষয়ে। যতক্ষণ না পর্যন্ত এই মোটর ভিকলস অ্যাক্ট কে অ্যামেন্ড করা হচ্ছে। এটা ভারত সরকারের আইন, ভারত সরকার এটাকে অ্যামেন্ড করবেন বলে বিবেচনা করছেন, কাজেই যতক্ষণ পর্যন্ত না এটা অ্যামেন্ড হচ্ছে, ততক্ষণ পর্যন্ত আমাদের করার কিছু নেই।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই রকম বিবেচনা করার জন্য বিগত সরকার কোনও কিছু করেছেন কি?

**মহঃ আমিন ঃ** না করেন নি।

### বি ডি ও-র শূন্যপদ

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৩।) **শ্রী সরল দেব ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, বারাসত মহকুমার ২নং ব্লকের বি ডি ও-এর পদটি দীর্ঘ ৮ মাস যাবৎ খালি পড়িয়া আছে ; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, এবং

(২) কতদিনে ঐ পদটি পূরণ করা যাইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কমলকান্তি গুহ:**

(ক) হ্যাঁ।

(খ) (১) যে অফিসারকে এখানে প্রথম নিয়োগ করা হয়েছিল তিনি এখানে যোগদান করেন নাই। জেলা শাসক বা দপ্তরের নির্দেশ অমান্য করার জন্যই এই পরিস্থিতি দাঁড়িয়েছে।

(২) ডি এম-দের এই ধরনের কার্যকলাপ বন্ধ না করা পর্যন্ত কোনওরূপ আশা করা যায় না। যে অফিসারকে এই ব্লকে বদলি করা হয়েছে তিনি তাঁর নিজ ব্লকে দায়িত্ব ভার ত্যাগ করেছেন। তিনি দু এক দিনের মধ্যেই বারাসত ২নং ব্লকে যোগদান করবেন।

**শ্রী সরল দেব:** এই অফিসার সন্দেশখালি দুই নং ব্লকে ছিলেন। আজকেই খবর পলাম যে, সেই অফিসার ১২ মাসের মধ্যে ৮ মাস অনুপস্থিত থাকেন। ৮ মাস বাদে এই কম একজন অফিসারকে সেখানে প্রেরণ করাটা ঠিক হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ:** তিনি যদি বে-আইনিভাবে অনুপস্থিত থাকেন, আপনি আমাদের ষ্ট আকর্ষণ করবেন, আমরা ব্যবস্থা করব।

**শ্রী অমলেন্দ্র রায়:** বিভিন্ন ব্লকে অনেকগুলি পদে কর্মচারী না থাকায় ব্লকের কাজকর্মের াংঘাতিক ক্ষতি হচ্ছে। এটা আমি সাধারণ ভাবেই বলছি।

**মিঃ স্পিকার:** এখানে স্পেসিফিক কোয়েশ্চেন রয়েছে, আপনাকেও সেই অনুসারে াপ্লিমেন্টারি কোয়েশ্চেন করতে হবে। কিন্তু আপনি সাধারণভাবে বিভিন্ন ব্লকের কথা বলছেন াজেই আপনার এই রকম সাপ্লিমেন্টারি এই কোয়েশ্চেন থেকে আসে না। এই কারনে আমি ই রকম কোয়েশ্চেন অ্যালাউ করতে পারি না, আপনি বসুন।

## Import of Rape-seed Oil

***21.** (Admitted Question No. *67.) **Shri Suniti Chattaraj** and **r. Motahar Hossain:** Will the Minister-in-charge of the Food and upplies Department be pleased to state—

(a) whether the Government has received any report/allegation that rape seed oil imported by some private parties is merely being filtered and not refined although they are being sold as refined oil;

(b) if so,—

(i) the number of such cases which have come to the notice of the Government since 1st July, 1977,

(ii) action taken by the Government in the matter;

(c) whether it is a fact that lockout, closure and frequent labour troubles in some mills are creating difficulites in refining imported rape seed oil; and

(d) if so,—

(i) what action has been taken by the Government in this regard, and

(ii) what is the present position in the matter?

**Shri Sudhindra Nath Kumar:**

(a) No such report has been received by the State Government.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

(c) No such difficulty has been faced so far.

(d) (i) Does not arise.

(ii) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই:** বর্তমানে সরষের উৎপাদন বেশি হওয়ায় সরষের তেলের দাম কমের দিকে এটা আমরা লক্ষ্য করছি। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রেপসিড তেলের দাম কমানোর কথা সরকার চিন্তা করছেন কিনা?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার:** সরষের তেলের দাম কমছে রেপসিড অয়েল বিক্রি করার জন্য। সরষে ভাল হয়েছে কিনা, তারজন্য দাম কমছে কিনা—সেটা আমি বলতে পারব না। তবে রেপসিড বিদেশ থেকে আমদানি করা হয় কেন্দ্রীয় সরকার মারফত। আমরা সেখানে বারবার জানিয়েছি যে, আরও টন প্রতি হাজার টাকা কমানো সম্ভব এবং কেন্দ্রীয় সরকারের কাছে সেই দাবি আমরা অনেক দিন আগেই রেখেছি। যদি কেন্দ্রীয় সরকার 'র' তেলের দাম কমিয়ে দেন তাহলে এই তেল আমরা এখানে আরও সস্তায় বিক্রি করতে পারব।

**শ্রী সুনীতি চট্টরাজ:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ফুড ডিপার্টমেন্ট থেকে এই রকম তথ্য জানানো হয়েছিল কিনা যে, মিলে লক-আউটের জন্য ৫শো টনের মধ্যে মাত্র ২৫০ টন রেপসিড রিফাইন করা সম্ভব হচ্ছে?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার:** এরকম কোনও কথা আমার জানা নেই।

**শ্রী কাশীকান্ত মৈত্র:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই রাজ্যে রেপসিড অয়েল যা সরবরাহ করা হচ্ছে তার কতটা এই রাজ্যের ফ্যাক্টরিতে রিফাইন্ড হচ্ছে কতটা অন্য রাজ্য থেকে রিফাইন্ড হয়ে আসছে?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** এ যাবদ যা কিছু সরবরাহ করা হয়েছে তার প্রায় সবটাই এই রাজ্যে হয়েছে। একবার মাত্র দিল্লি এবং অমৃতসর থেকে রিফাইন্ড হয়ে আসে। তবে তা করতে গিয়ে দেখা গিয়েছে যে, রাস্তায় অনেক বেশি তেল নষ্ট হয় যায়। এরজন্য সে ব্যবস্থা বন্ধ করা হয়। এছাড়া অন্য সমস্ত তেল এই রাজ্যে রিফাইন্ড হয়েছে।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সরকার যে টন প্রতি হাজার টাকা দাম কমানোর কথা বলেছেন, সেটা হলে কেজি প্রতি এই তেল কত দামে বিক্রি হওয়া উচিত বলে সরকার জানিয়েছেন?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** অন্যান্য কয়েকটি জিনিসের দাম ক্রমাগতই বেড়ে যাচ্ছে। এইসব জিনিসের দাম যদি স্থির থাকে তাহলে কেজি প্রতি এক টাকা কমানো সম্ভব।

[1-20 — 1-30 P.M.]

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে দামটা কমিয়ে কত হবে?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** অন্যান্য সব জিনিসের দাম যদি স্থির থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা ১ হাজার টাকা কমানোর কথা বলেছি।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** তাহলে কেজি প্রতি ১ টাকা করে কম হবে। যেখানে সাড়ে ৭ টাকা ছিল সেটা সাড়ে ৬ টাকা হবে যদি অন্যান্য জিনিসের দাম স্থির থাকে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি যেটা আগে বললাম আপনি সেটা অস্বীকার করলেন আমি আপনাকে দেখিয়ে দিচ্ছি যে আপনার ডিপার্টমেন্ট থেকে বলা হয়েছে। গত ১৩/১২ তারিখে বিজনেস স্ট্যার্ন্ডাডে বেরিয়েছে আমি পড়ে দিচ্ছি। Meanwhile according to Food Department Officials due to lockout in some mills there was difficulty in refining imported rape-seed oil. At present out of 500 tonnes only 250 tonnes of rape-seed oil was being refined. এটা আপনার ডিপার্টমেন্ট থেকে বলা হয়েছে।

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** আমার জানা নেই। আমি নিউজ পেপারের উপর কোনও গুরুত্ব দিই না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, উনি নিউজ পেপারের উপর কোনও গুরুত্ব দেন না এই কথা বললেন সেটা আপনাকে মনে রাখতে বলছি।

### Procurement of Paddy

***23.** (Admitted Question No. *214.) **Shri Dhirendra Nath Sarkar** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the price fixed for procurement of paddy/rice from the cultivators during (i) 1974, (ii) 1975, (iiii) 1976, (iv) current year, and

(b) the total quantity of paddy/rice procured between July, 1977 and January, 1978 and the corresponding period during 1976-77 and 1975-76 ?

**Shri Sudhindra Nath Kumar :**

(a) The procurement prices in respect of rice and paddy (naked grain) of fair average quality for the kharif years 1973-74, 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 (from November to October) were/are as follows in rupees per quaintal :

| Commodity | Kharif year | Aus & Boro of traditional type. | Aman | | |
|---|---|---|---|---|---|
| | | | Common | Fine | Superfine |
| I. Paddy | 1973-74 | 66.70 | 70.00 | 73.00 | 76.00 |
| | 1974-75 }<br>1975-76<br>&<br>1976-77 } | 70.70 | 74.00 | 77.00 | 80.00 |
| | 1977-78 | 73.35 | 77.00 | 80.00 | 83.00 |
| II. Rice (other than levy rice of rice mills) | 1973-74 | 112.20 | 112.20 | 117.80 | 127.00 |
| | 1974-75 | 118.20 | 118.20 | 123.80 | 133.20 |
| | 1975-76<br>&<br>1976-77 | 119.00 | 119.00 | 125.00 | 135.00 |
| | 1977-78 | 124.00 | 124.00 | 129.70 | 139.00 |
| III. Levy rice of rice mills | 1973-74 | 114.30 | 114.30 | 120.00 | 129.60 |
| | 1974-75 | 120.30 | 120.30 | 126.00 | 135.60 |
| | 1975-76<br>&<br>1976-77 | 121.25 | 121.25 | 127.35 | 137.55 |
| | 1977-78 | 126.30 | 126.30 | 132.10 | 142.20 |

(b) on behalf of the State Government, the Food Corporation of India procured a total quantity of 87,231 M.T. in terms of rice during the period from July 1977 to January 1978 as against 97,947 M.T and 1,34,430 M.T. procured during the corresponding

periods of 1976-77 and 1975-76 respectively.

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি ধান যা সংগ্রহ হয়েছে তার মধ্যে কতটা ডিস্ট্রেস সেলে আর কতটা ন্যায্য দামে কেনা হয়েছে।

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** আজ পর্যন্ত তার ফিগার দিতে হলে আমার নোটিস দিতে হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে ইন টার্মস অব রাইস ১৯৭৬-৭৭ সালে ১ লক্ষ ৩৮ হাজার ৪০০ মেট্রিক টন সংগ্রহ হয়েছিল কিন্তু এবারে হেভি প্রোডাকশন হওয়া সত্ত্বেও কেন ৪৭ হাজার ২০৯ মেট্রিক টন কম প্রকিওর হল?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** কেন্দ্রীয় সরকারের নীতি বদলের ফলে আমাদের প্রকিওরমেন্ট ব্যহত হয়েছে কিন্তু আমাদের প্রচেষ্টায় আমরা এই শর্টফল মেকআপ করেছি এবং সমস্ত বছরে আমরা আরও বেশি প্রকিওর করেছি।

### Purchase of essential commodities from other States

***25.** (Admitted Question No. *141.) **Shri Atish Chandra Sinha** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the Government has any information or report that some traders of this State have prevailed upon their counterparts in other States to withhold the stocks of some essential commodities so that the West Bengal Government cannot effect any purchase of these commodities from those States ; and

(b) if so,—

(i) whether such traders have been identified and

(ii) what action has been taken by the Government against those traders ?

**Shri Debabrata Bandyopadhay :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

(No Supplementary)

### Revision of Jail Code

***26.** (Admitted Question No. *77.) **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Home (Jail) Department be pleased to state—

(a) whether it is a fact that the present Government has set up a Jail Code Revision Committee ;

(b) if so, what is the composition of the Committee ; and

(c) what are the actions taken by the present Government on the recommendations of the previous Committee in this regard headed by Shri S. Dutta ?

**Shri Debabrata Bandopadhyay :**

(a) No.,

(b) Does not arise.

(c) The recommendations are being processed.

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, আপনাদের যে জেল-কোর্ড আছে সেই জেল কোর্ডটি পরিবর্তন করার কি প্রয়োজন আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** নিশ্চয়ই আছে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জেল কোর্ড পরিবর্তন করার প্রয়োজন আছে। তাহলে এটা কখন বা কোন সময় হতে পারে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা নতুন করে জেল কোর্ড রিভিশন কমিটি গঠন করার চেষ্টা করছি। কিছুদিনের মধ্যেই সেই সংবাদ আপনারা পাবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে প্রিভিয়াস রিভিশন কমিটি, ইন রিগার্ড টু জেল কোর্ড, রেকমেন্ডেশন করেছিল, যেটা হেড বাই শ্রী এস দত্ত, সেই রেকমেন্ডশনগুলি আর বিয়িং প্রসেসড, সেই রেকমেন্ডেশনগুলি কি কি দয়া করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তা হচ্ছে ৮২ দফা রেকমেন্ডেশন। ইতিমধ্যে তার বিশেষ কতগুলি রেকমেন্ডেশন আমরা কার্যকর করেছি এবং এর পূর্ণাঙ্গ রূপ দেবার জন্য আমরা নতুন করে জেল কোর্ড রিভিশন কমিটি করেছি কমপ্রিহেনসিভ রিভিশন করার জন্য।

**শ্রী রজনীকান্ত দোলুই :** যে রেকমেন্ডেশনগুলি আপনি ইতিমধ্যেই ইমপ্লিমেন্টেশন করেছেন সেই রেকমেন্ডেশনগুলি কি কি বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি ১,২,৩ করে অনেকগুলিই বলতে পারি কিন্তু এখানে আমি কয়েকটি উল্লেখ করতে চাই সেই সব রেকমেন্ডেশনের মধ্যে একটা ছিল জুভেনাইল প্রিজনারদের জন্য একটা বিশেষ কারা তৈরি করা, আমার সরকার এটা করেছেন এবং এটা বারাসতে চালু হয়েছে। দ্বিতীয় নম্বর, যারা নন-ক্রিমিন্যাল লুনাটিক্স রয়েছে তাদের জন্য একটা বিশেষ কারা করার কথা, যেটা রেকমেন্ড করেছিলেন, সেদিকে আমরা অনেক দূর এগিয়ে

গিয়েছি, কিছু দিনের মধ্যেই সেটা হয়তো চালু হবে। ৩ নং ফিমেল লুনানিস্তদের জন্য একটা সেপারেট বিভাগ করার কথা, ইতিমধ্যেই আমরা আলিপুরে প্রেসিডেন্সি জেলে আলাদা বিভাগ করেছি। আর দীর্ঘদিন ধরে যে কাজ কংগ্রেস সরকার করেননি [illegible] ওয়েজ বাড়ানোর ব্যাপারে, আমরা ইতিমধ্যেই সে ব্যাপারে সিদ্ধান্ত নিয়েছি, সেটা বাড়াবার পথে চলেছে। এছাড়াও আরও অনেকগুলি কাজ আমরা করবার চেষ্টা করছি আমার বাজেট স্পিচের সময় বিশদভাবে সব পাবেন।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেসব কথাগুলি বললেন তার ভিত্তিতে প্রশ্ন করছি। জেল কোর্ডের দৃষ্টিভঙ্গিতে সংশোধন করা হবে কিন্তু খুচরো যে সমস্ত ত্রুটি বিচ্যুতি সেগুলি ছাড়াও আর একটা মূল দৃষ্টিভঙ্গি যেটা আছে যে জেলটা আমরা মানুষের সংশোধনের ক্ষেত্র হিসাবে গ্রহণ করব এটা রেকমেন্ডশনের মধ্যে ফুটে উঠেছে কিনা? যদি না হয়ে থাতে তাহলে সেই দৃষ্টিভঙ্গি এর মধ্যে সন্নিবেশিত করবেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এস দত্তের নেতৃত্বে কমিশন যে ৮২ দফা রেকমেন্ডশন করেছে, তাতে অনেকগুলি বিষয় রয়েছে, সেগুলি যদি ঠিক ঠিকভাবে কার্যকর করতে হয়, যেকথা মাননীয় সদস্য বলছেন, তাহলে কারা বিভাগ থেকে তার অনেকগুলি সংশোধন করতে হয় এবং কমপ্রিহেনসিভ ওয়েতে বদল দরকার, সেজন্য বর্তমানে সরকার নতুন করে জেল কোর্ড রিভিশন কমিটি গঠন করার সিদ্ধান্ত করতে চলেছেন।

### Subsidy for Essential Commodities

***27.** (Admitted Question No. *59.) **Shri Naba Kumar Roy** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether there is any proposal to provide subsidy to ensure the supply of some essential commodities at a reasonable price ; and

(b) if so, what are the salient features of the proposal ?

[1-30 — 1-40 P.M.]

**Shri Sudhindra Nath Kumar :**

(a) The State Government have such an intention.

(b) A sum of rupees two crores have been provided in the budget for 1978-79 to subsidise supply of essential commodities like pulses, edible oils, etc., through the public distribution system.

**শ্রী সন্দীপ দাস ঃ** ফেয়ার প্রাইস শপ মারফত যেগুলি ভরতুকি দেবেন, তখন পার্চেজারের আয়ের উপর নজর দেবেন কিনা কিম্বা শহরে এবং গ্রামের দিকের যারা দরিদ্রতম, তাদের দিকে দৃষ্টি দিয়ে সরকারের পরিকল্পনা হয়েছে কিনা?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার:** আমি যে উত্তর দিলাম তার তো এই অর্থ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি:** আপনারা যে ভরতুকি দেবেন, তার সিস্টেমটা কি?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার:** আপনি জানেন গমে ভরতুকি দেবার পরিকল্পনা ছিল, বিদেশ থেকে গম এনে বিক্রি হয়েছে, সেটা হচ্ছে এক রকম, আর একটা হচ্ছে এক রকম, আর একটা হচ্ছে—সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে যখন চলে যায়, তার ক্রয় ক্ষমতার ভিতর আনবার জন্য ভরতুকি দেবার ব্যবস্থা আছে, এই ভরতুকি দ্বিতীয় পর্যায়ে পড়ে।

**শ্রী সন্দীপ দাস:** অন্যান্য রাজ্যে ভরতুকি কিভাবে দেওয়া হয়? পাঞ্জাবে ৫ হাজার ফেয়ার প্রাইস সপ খুলে দরিদ্র গ্রামবাসীদের ভরতুকি দেওয়া হয়ে, এই ধরনের কোনও পরিকল্পনা করার ইচ্ছা মন্ত্রী মহাশয়ের আছে কিনা?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার:** আমাদের পাঁচ হাজার নয়, ২৫ হাজার দোকান আছে, এটা সমগ্র জনসধারণের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা করা হয়েছে, বাজেটের মধ্যে আছে আপনারা সেটা শুনেছেন।

**শ্রী অনিল মুখার্জি:** বিগত সরকারের আমলে এই রকম কোনও ভরতুকি ছিল কিনা, যদি থেকে থাকে, কোন কোন বিষয়ে জানাবেন কি?

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার:** সেটা রিসার্চ করতে হবে, এই বিষয়ে অক্ষমতা জানাচ্ছি।

## Calling attention to matters of urgent public importance.

**Mr. Speaker:** I have received the following notices of calling attention on different subjects, namely :-

| | | |
|---|---|---|
| ১. | বহরমপুর সদর থানায় কোল্ড স্টোরেজ-এ আলু রাখিবার জায়গার অভাব। | : শ্রী হাজারি বিশ্বাস। |
| 2. | Withdrawal of Naktola Dalhousi Mini Bus Service. | : Shri Sandip Das. |
| 3. | Declining trend in sterilisation | : Shri Bhola Nath Sen. |
| 4. | Hunger Strike by 11 students of Burdwan University | : Shri Bhola Nath Sen & Shri Naba Kumar Roy. |
| 5. | Incidence of Gherao at Rabindra Bharati University | : Shri Bhola Nath Sen |
| 6. | Worsening Power situation in West Bengal | : Shri Bhola Nath Sen |
| 7. | Strike at Rabindra Bharati University | : Shri Krishna Das Roy & Shri Md. Sohrab. |

| | | |
|---|---|---|
| 8. | Hunger Strike at Bhawani Bhaban by D.V.C. diploma engineers. | : Shri Satya Ranjan Bapuli |
| 9. | Influx of refugees from Danda-karanya Camps | : Shri Suniti Chattaraj. |
| 10. | Reported decision to sent back 100 refugee families | : Shri Naba Kumar Roy |
| 11. | New programme for Durgapur Chemiçals Ltd. | : Shri Naba Kumar Roy |
| 12. | Scarcity of hard coke, | : Shri Satya Ranjan Bapuli & Bhola Nath Sen. |
| 13. | Alleged facing closure in Graphaite India Factory in Durgapur | : Shri Suniti Chattaraj |
| 14. | Replacement of 125 C.S.T.C. Buses | : Shri Suniti Chattaraj |
| 15. | Alleged discontentment among the State Govt. Employees | : Shri Naba Kumar Roy |
| 16. | Smuggling of Jute & Salt | : Shri Satya Ranjan Bapuli |
| 17. | Declaration of the results of the elections to he Netaji Nagar College Unit of West Bengal College Employees' Association as null & void. | : Shri Md. Sohrab & Shri Krishna Das Roy. |
| 18. | Resolution passed by the local Forward Bloc Committee regading Gandhi Colony School at Tollygunj | : Shri Md. Sohrab & Shri Krishna Das Roy |
| 19. | Demand of Tollyganj Forward Bloc unit regarding Education Minister | : Shri Mr. Sohrab & Shri Krishna Das Roy |
| 20. | Condemnation on the promulgation of Netaji Nagar College (Taking over of Management) Ordinance, 1978 | : Shri Md. Sohrab & Shri Krishna Das Roy |
| 21. | Hailstorm in different Police Stations in Bankura district | : Shri Anil Mukherjee |
| 22. | Clash between alleged rice smugglers and Police at Sealdah Rly. Station and Police firing | : Shri Amalendra Roy |

**Mr. Speaker :** I select the Calling Attention notice No. 22, viz., clash between the alleged rice sumgglers and police at Sealdah and Police firing, by Shri Amalendra Roy. The Hon'ble Minister-in-charge may please make a statement to-day, if possible, or give a date for the same.

**শ্রী জ্যোতি বসু :** ৪ তারিখে হতে পারে।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার :** আমি স্বরাষ্ট্র পুলিশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে মেদিনীপুর জেলা সমাহর্তার সই নকল করে লক্ষ লক্ষ টাকা প্রতারণার অভিযোগ সম্পর্কে একটা বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি। শ্রী জন্মেজয় ওঝা ও শ্রী বলাইলাল দাসমহাপাত্র মহাশয় ২১শে ফেব্রুয়ারি, ১৯৮৭ তারিখে ওই বিষয়ে দৃষ্টি আকর্ষন করেছিলেন।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্য সর্বশ্রী জন্মেজয় ওঝা ও বলাইলাল দাসমহাপাত্র মহাশয় দ্বয়ের দৃষ্টি আকর্ষণ বিজ্ঞপ্তির উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি দিতে চাই।

অনুসন্ধানে জানা গেল যে কাঁথি ও তমলুকের সাব-ট্রেজারিতে এই ধরনের কয়েকটি জালিয়াতির ঘটনা ঘটিয়াছে এই সম্পর্কে কাঁথি তমলুক Sub-Treasury Office এর রিপোর্টের ভিত্তিতে কাঁথি থানায় ৯-১২-৭৭ তারিখে ৩১নং এবং ৩-২-৭৮ তারিখে ভারতীয় দন্ড বিধি ৪২০/৪৬৮/১২০ বি ধারার ৮নং মোট দুটি মামলা রুজু করা হইয়াছে। অনুরূপভাবে তমলুক থানায় ১৯-১২-৭৭ এবং ৮-২-৭৮ তারিখে ভারতীয় দন্ড বিধি ঐ একই ধারামতে মোট দুইটি মামলা রুজু করা হইয়াছে। কাঁথি থানার দুটি কেসের মধ্যে একটিতে ৭-১১-৭৭ থেকে ১৪-১১-৭৭-এর মধ্যে মোট টাকা ২,৪২,৫৮৩.৪০ পয়সা জালিয়াতি করিয়া তোলা হইয়াছে। ইহা ছাড়া কাঁথি থানার অপর কেসটিতে এবং তমলুক থানায় দুটি কেসে মোট ১২,৮১,০২৩.৩৯ পয়সা অনুরূপভাবে জালিয়াতি করিয়া তোলা হইয়াছে। জেলাশাসকের সই জাল করার অভিযোগ সত্য নহে। তবে Land Acquisition Collecto. এবং Treasury Officer এর সই জাল করা হইয়াছে। তদন্তে আরও দেখা গিয়েছে যে, এই জাল চেকগুলির মাধ্যমে যে টাকা তোলা হইয়াছে সেগুলি মেদিনীপুর কালেক্টরেটের Land Acquisition Office হইতে issue করা হয় নাই বা ঐগুলি কোলাঘাট Super Thermal Power Project (এবং হলদিয়া উন্নয়ন প্রকল্পের জমি অধিগ্রহণ কেসের সঙ্গে সংশ্লিষ্ট নহে। জাল চেকগুলি দেখিয়া মনে হয় যে ঐগুলি যেন জমি অধিগ্রহণ সক্রান্ত ক্ষতিপূরণের জন্য জমিদারি-বিলোপের ক্ষতিপূরণ দানের জন্য নহে) তদন্তে আর দেখা গিয়াছে যে ঐ জাল চেকগুলি মেদিনীপুর কালেকটরেট ছাড়া অন্যসূত্র হইতে সংগ্রহ করা হইয়াছে। এই প্রসঙ্গে বলা যাইতে পারে যে সারা রাজ্য ব্যাপী এই ধরনের জালিয়াতির জাল বিস্তার সম্পর্কে কোনও খবর সরকারের জানা নাই। পুলিশকে পূর্বাহ্নে সংবাদ দেওয়া সত্ত্বেও পুলিশ কোনও উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করে নাই বলিয়া মাননীয় সদস্য দ্বয় যে অভিযোগ করিয়াছেন তাহা সত্য নহে। এই জালিয়াতির ঘটনা মেদিনীপুর জেলা ট্রেজারিতে ধরা পড়ে। Enforcement Police এই

চারটি ঘটনার তদন্ত করিতেছে। জালিয়াতির ঘটনা ধরা পড়িবার পর গোপন সূত্রে সংবাদ পাইয়া পুলিশ দুই ব্যক্তিকে গ্রেপ্তার করে। ঐ দুইজন এই ঘনটার সঙ্গে জড়িত বলিয়া আরও নয় জনের নাম করে। তাদের মধ্যে ছয়জন আদালতে আত্মসমর্পণ করার পর এখন শর্তাধীন জামিনে মুক্ত আছে। বাকি আসামিরা এখনও পলাতক। এই ব্যাপারে সরকারি কর্মচারীরা জড়িত আছে কিনা সেই ব্যাপারটি তদন্ত করিয়া দেখা হইতেছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন সেটা আমাদের সদস্যদের মধ্যে বিতরণ করা হোক।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, মুখ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন পুলিশের রিপোর্টের উপর ভিত্তি করে সেটা সম্পূর্ণ নয়, কারণ পুলিশের রিপোর্টেই আছে একজন আসামি কাঁথি ও তমলুক আদালতে জুডিসিয়াল কনফেসন করেছে সে কথার কোনও উল্লেখ নেই। কয়েকজন দুর্বৃত্ত বিভিন্ন জায়গায় এই রকম ৫০ লক্ষ টাকা চুরি করেছে। দু জন যুবক এই সংবাদ দেয়, কিন্তু তখন কোনও ফল হয় নি। তারপর এই সংবাদ এস পি এস ডি পিও-কে দেওয়া হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি যেসব ইনফরমেশন দিচ্ছেন হাউসকে মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্টের পর এই রকমভাবে আর আলোচনা চলে না। আপনি যে সব তথ্য জানেন সেটা আর নতুন করে আপনার জানবার দরকার নেই। আপনি বসুন।

## Statement under Rule 346

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বামফ্রন্ট সরকার আসার আগে কংগ্রেস সরকার, যুক্তফ্রন্ট সরকার এবং বিভিন্ন সময়ে রাজ্যপালের শাসনের আমলে কৃষকদের বিভিন্ন ধরনের কৃষি ঋণ দেওয়া হয়েছিল। এক একটি নির্বাচনের সময় কংগ্রেস মন্ত্রীদের তরফ থেকে এই সমস্ত ঋণ মকুবের আশ্বাস দেওয়া হয়েছিল। কিন্তু কার্যত কোনও ব্যবস্থাই সরকারিভাবে গ্রহণ করা হয়নি। এইসব ঋণ আদায়ের জন্য এখন ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। কিন্তু গরিব কৃষকদের কথা মনে রেখে বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে সেচ এলাকায় চার একর, অসেচ এলাকায় ছয় একর পর্যন্ত কৃষকদের আংশিক ঋণ মকুব করা হবে। অফিসারদের নির্দেশ দেওয়া হয়েছে প্রান্তিক ক্ষুদ্র এবং ছয় একর পর্যন্ত কৃষকদের ঋণ আদায়ের ব্যাপারে যেন কোনও পীড়নমূলক ব্যবস্থা গ্রহণ না করা হয়। যে আংশিক ঋণ মকুবের কথা বলা হলে, তার ধরন ও পরিমাণ কি ধরনের হবে সে সম্বন্ধে সরকার অচিরে একটা সিদ্ধান্ত গ্রহণ করবেন। তবে সেচ এলাকার চার একর ও অসেচ এলাকার ছয় একর পর্যন্ত কৃষকদের কাছে আবেদন করছি, তারা যেন তাদের সাধ্য মতো ঋণ শোধ করে দেন এবং সামগ্রিকভাবে ঋণ প্রাপ্ত পশ্চিমবঙ্গের কৃষকদের কাছে আবেদন করছি তারা যেন অবিলম্বে ঋণ শোধ করে দিয়ে সরকারের সহিত সহযোগিতা করেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই মাত্র মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট

দিলেন সেটা আমাদের সদস্যদের মধ্যে বিলি করা হোক।

## MENTION CASES

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প ও বাণিজ্য মন্ত্রী শ্রী কানাইলাল ভট্টাচার্য মহাশয়ের একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার ডানকুনিতে অন্ধ্র স্টিল নামে একটি কারখানা দীর্ঘ আট মাস যাবত কারখানার মালিক পক্ষ বন্ধ করে দিয়েছে। তার ফলে প্রায় সাড়ে তিন শত লোক বেকার হয়ে দিন কাটাচ্ছে। শুনা যাচ্ছে নাকি এই কারখানায় যেসব জিনিস তৈরি হত সেগুলি এখন অন্ধ্র প্রদেশে কারখানা খুলে তৈরি করা হচ্ছে। আমি এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য বাণিজ্য শিল্প ও বাণিজ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগর থেকে গোপালপুরঘাট পর্যন্ত জাতীয় সড়ক ৬২ মাইল দীর্ঘ। এটি একটি গুরুত্বপূর্ণ জাতীয় সড়ক। এই সড়কটি চাপড়া তেহট্ট, করিমপুরের উপর দিয়ে গেছে। চাপড়ার পরে রাস্তাটির অবস্থা একেবারে চলাচলের অযোগ্য হয়ে উঠেছে। অথচ এই জাতীয় সড়ক দিয়ে বহু কৃষিপণ্য বোঝাই লরি, প্রাইভেট বাস, স্টেট বাস ইত্যাদি যাতায়াত করে। মুর্শিদাবাদ অঞ্চলের বহু জিনিস এখান দিয়ে চলাচল করে। এই সড়কটি অত্যন্ত অপ্রশস্ত সঙ্কীর্ণ। প্রশস্ত হওয়া দরকার, মেরামত হওয়া দরকার। বর্ষার পূর্বেই যাতে এই কাজ হয় তার ব্যবস্থা করার জন্য সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার ভগবানপুর ১নং ব্লকের অধীনে টৌটানালা ইউথ ক্লাব নামে একটি ক্লাব আছে। উক্ত ক্লাবের অধীনে কতকগুলি কল্যাণমূলক কাজের মধ্যে হোমিওপ্যাথিক চারিটেবল হাসপাতাল আছে। সরকারের নিকট আবেদনক্রমে স্বাস্থ্য বিভাগের অফিসার অন স্পেশাল ডিউটি মহাশয় এম ই ডি এল ৩৬৬/৩ এইচ—১৩০/৭৭/১(২) ডেটেড ১.৬.৭৭ পত্রের সাং ২৫০ টাকা অনুদান দেবেন বলেছেন। এখনও উক্ত টাকা উক্ত ক্লাব পায় নি। রাজ্য স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের নিকট আবেদন অবিলম্বে যেন উক্ত মঞ্জুরীকৃত অর্থ পাঠান।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন বামফ্রন্ট সরকার ঘোষণা করেছিল গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ ব্যবহার করবে না। এখানে পোদ্দার গ্রুপ অব কোম্পানিজ, পোদ্দার কোর্ট, তারা ওয়ান অব দি লার্জেস্ট হাউসেস ইন ক্যালকাটা, এবং তাদের বিরাট বাড়ি আছে। ওখানে এমপ্লয়িজ ইউনিয়ন বোনাসের দাবিতে আন্দোলন করে এবং রিপ্রেসিভ মেজারের জন্য দে ওয়ার কমপ্লেন্ড টু গো অন স্ট্রাইক ফ্রম ২০ ফেব্রুয়ারি। আমরা আশ্চর্য হয়ে দেখলাম বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতি সত্ত্বেও এই স্ট্রাইকিং কর্মচারিদের উপর পুলিশ লাঠি চার্জ করে এবং স্টোন থ্রোয়িং হল। এর পরে রিপ্রেসিভ মেজার ওখানে চলছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এটা কি করে সম্ভব হল

যদি উনি এই বিষয়টি দেখেন এবং রিকনসিলিয়েশনের সমস্ত চেষ্টা সত্ত্বেও মালিক পক্ষের অ্যাডামেন্ট অ্যাটিটিউডের জন্য আজ পর্যন্ত কোনও কিছু সেটেলমেন্ট হয় নি এই স্ট্রাইকের। মাননীয় শ্রমমন্ত্রীকে বিষয়টি দেখার জন্য আমি অনুরোধ করছি যে, তিনি যেন এই স্ট্রাইকিং কর্মচারিদের অ্যাডিকোয়েট রিলিফ দেবার ব্যবস্থা করেন এবং মালিক পক্ষ যাতে নেগোসিয়েশনসে এসে একটি পিসফুল রিকনসিলিয়েশন সেটেলমেন্ট করতে বাধ্য হয় তার ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকাল দেশে যে নিয়ম আছে তাতে ঐ কৃষকের বাড়ি ঘর পুড়ে গেলে তাদের দরখাস্ত নানা রকম চ্যানেল হয়ে শেষ পর্যন্ত ডিভিসন্যাল কমিশনারের কাছে আসে এবং ডিভিসন্যাল কমিশনার মঞ্জুর করার পরে টাকা দেন। যাদের বাড়ি পুড়ে যায় তারা নতুন বাড়ি তৈরির জন্য বা মেরামতের জন্য এক বছর পরে টাকা পায়। এখন এই বিষয়ে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, অন দি স্পট যাতে মিনিমাম টাকা বাড়ি তৈরির জন্য দিতে পারেন অফিসাররা সেই ব্যবস্থা করার চেষ্টা করুন।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উড়িষ্যার পুনর্বাসন মন্ত্রী দন্ডকারণ্য উদ্বাস্তু প্রেরণ সম্পর্কে যে বিবৃতি রেখেছেন আমি রাজ্যের মুখ্যমন্ত্রী এবং উদ্বাস্তু পুনর্বাসনমন্ত্রীর দৃষ্টি সেদিকে আকর্ষণ করছি। ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের অধীন এবং পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের পুনর্বাসন দন্ডকারণ্যে যাতে সফল ও স্বার্থকভাবে হয় সেই ব্যবস্থা তারা যেন করেন। কিন্তু এখনও দন্ডকারণ্যে যথাযথভাবে উদ্বাস্তুদের পুনর্বাসন হয়নি। দেখা যাচ্ছে সেখান থেকে কিছু কিছু উদ্বাস্তু আবার এ দিকে ফিরে গিয়েছেন তারা সুন্দরবনে ফিরে আসতে চাইছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করি, আমাদের মাননীয় পুনর্বাসন মন্ত্রী, উড়িষ্যা ও মধ্যপ্রদেশের সরকারের সঙ্গে এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে আলোচনা করে এ ব্যাপারে একটি সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করবেন।

**ডাঃ শাশ্বতী বাগ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহিষাদল বিধানসভা কেন্দ্রের এলাকায় মুরলিখালি এবং হলদি নদীর সংযোগস্থলে একটি বাঁধ নির্মাণের জন্য প্রান্তিক চাষী এবং ছোট চাষীর জমি অধিগ্রহণ করা হয়েছিল, কিন্তু এ পর্যন্ত তারজন্য কমপেনসেশনের টাকা দেওয়া হয়নি। স্যার, মেদিনীপুর জেলাতে জমি অধিগ্রহণের টাকা যেভাবে অন্য লোকরা তুলে নিয়ে চলে যাচ্ছে সেই ঘটনার পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে আমি অনুরোধ রাখছি, সেখানে অবিলম্বে জমি অধিগ্রহণের টাকা দিয়ে দেওয়া হোক।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের খবরের কাগজে দেখলাম যে, একজন স্মাগলার মারা গিয়েছে। এই স্মাগলার কারা? এরা আমাদেরই গ্রামাঞ্চলের ভাইবোন।

স্যার, এই যে বলিটি হয়েছে এটা হয়েছে কডর্নিং প্রথার জন্য। এই কডর্নিং প্রথা বহুদিন ধরেই চলেছে, কিন্তু তাতে কি চাল আসা বন্ধ হয়েছে? রোজই দেখা যায় কলকাতার রাস্তাঘাটে চাল বিক্রি হতে কিম্বা বাড়িতে বাড়িতে ফিরি করে চাল বিক্রি করতে। এই প্রসঙ্গে আমার অনুরোধ, সারা ভারতবর্ষে ধান, চাল চলাচলের ব্যাপারে যে নীতি গ্রহণ করা হয়েছে সেই নীতির সঙ্গে সঙ্গতি রেখে এই কডর্নিং প্রথা এখানেও বন্ধ করে দেওয়া হোক। এটা করলে পুলিশ-এর দুর্নীতি এবং গরিব লোকদের হয়রানি—এগুলি বন্ধ হতে পারে।

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়া উপনগরীতে যাবার জন্য একটি মাত্র পথ আছে— মেচেদা থেকে হলদিয়া। সেই পথে গেলে দেখা যাবে নারায়ণপুরের পুলটিতে একটি বড় ফাটল ধরেছে। সরকার থেকে সেই জায়গাটি ব্যারিকেড করে রাখা হয়েছে। স্যার, আশ্চর্যের কথা, সেই পুলটি সংস্কারের জন্য টাকা বরাদ্দ করা হয়েছিল কিন্তু তার কাজ হয়নি। সেই পুলটি যদি ভেঙ্গে যায় তাহলে উপনগরীর প্রচুর ক্ষতি হবে এবং তার উন্নয়নও ব্যাহত হবে। আমি এই বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে তার সংস্কারের জন্য আবেদন রাখছি।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলের শান্তিশৃঙ্খলা কিভাবে নষ্ট হচ্ছে তার একটি নজির আপনার মাধ্যমে এইসভায় তুলে ধরে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, মেদিনীপুর জেলাতে বিগত ১৬-২-৭৮ তারিখে, বৃহস্পতিবার, রাত্রি প্রায় ২।। টার সময় সবং সজনীকান্ত মহাবিদ্যালয়ের অধ্যক্ষ শ্রী শ্যামাপদ মান্না এবং তার স্ত্রীকে একজন সমাজবিরোধী লোক আক্রমণ করেন। সেখানে তাদের ছোরা দিয়ে মেরে আহত করা হয় এবং তাদের কোয়ার্টার থেকে সব কিছু লুঠ করে নিয়ে যায়। পুলিশের কাছে জানানো সত্ত্বেও কোনও সুরাহা হচ্ছে না, আসামি ধরা পড়ছে না। সেখানে যে সন্ত্রাস বিরাজ করছে তার নিরসনের জন্য স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলছি, অবিলম্বে এর যাতে একটা সুরাহা হয় তার ব্যবস্থা করুন। স্যার, এই প্রসঙ্গে একটি দরখাস্তও আপনার সামনে পেশ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাঁচলা থানার সামন্তী একটি অবহেলিত গ্রাম। এই গ্রামের একটি মাত্র রাস্তায়—সামন্তী কানা নদীর বাঁধ ভাঙ্গনের মুখে পড়ায় সেখানকার জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। সেই বাঁধে যাতে বাউন্ডারি ওয়াল দেওয়া যায় তারজন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি। এছাড়া যে স্লুইস গেটটি আছে সেটিও নষ্ট হয়ে গিয়েছে। সেটারও যাতে অবিলম্বে সংস্কার করা হয় সে অনুরোধও মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী অনিলকুমার মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি এবং সেচ বিভাগের মন্ত্রী মহাশয় গণের নিকট আবেদন করতে চাই যে বাঁকুড়া জেলার ওন্দা থানার কল্যাণী অঞ্চলে যে কংশাবতীর খাল গেছে, সেই খাল প্রায় ৩৫ থেকে ৪৫ ফুট নিচে গেছে, এবং সেই এলাকায় গত ৩০ বছর ধরে কোনও লিফট ইরিগেশনের ব্যবস্থা হয়নি, অতএব আপনার মাধ্যমে উক্ত আবেদন করছি যে, মন্ত্রী মহোদয়গণের যুক্ত সভায় যাতে এই

সিদ্ধান্ত গৃহীত হয়, ঐ এলাকায় যেন অবিলম্বে লিফট ইরিগেশনের ব্যবস্থা করা হয়।

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি একটু আগে একটা টেলিগ্রাম পেলাম কুচবিহার জেলার শীতলকুচি থানার রাঙামাটি অঞ্চলে ব্রজেন সরকার নামে একজন কংগ্রেস কর্মীকে সুধীর প্রামানিক, মনোতোষ দে, প্রফুল্ল বর্মন এরা সবাই সি পি এম এর কর্মী, এঁরা গত পরশুদিন তাঁকে আক্রমণ করে নৃশংস ভাবে খুন করেছে এবং এখনও পর্যন্ত পুলিশ সেখানে কোনও ব্যবস্থা গ্রহণ করেনি। আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ; যারা খুনী তাদের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। আমার কাছে যে টেলিগ্রামটি এসেছে, আমি তা আপনার কাছে পেশ করছি।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেটের উপর আলোচনা যা করতে যাচ্ছি, তার আগে বলে নিচ্ছি যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গত এক বছরে তিন তিন বার ঘাটতি বাজেট এনেছেন। প্রথম দুবার যে ঘাটতি বাজেট এনেছিলেন সেই ঘাটতি পূরণের জন্য যে কর ধার্য করা হয়েছিল, আমরা একান্ত অনিচ্ছা সত্ত্বেও সেই বাজেটকে সমর্থন করেছিলাম। তার মূল কারণ ছিল প্রাক্তন সরকারের কাজ কর্ম। কারণ সেই সময় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছিলেন তার দায় দায়িত্ব তার উপর বর্তাচ্ছিল না, সেই জন্য সেই বাজেটকে আমরা সমর্থন জানিয়েছিলাম। কিন্তু দুঃখের বিষয় এরা দীর্ঘ ৯ মাস সময় পেয়েছেন এবং তিনি বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বাজেট পেশ করেছেন, আমি নিশ্চয়ই মনে করব বামফ্রন্ট সরকারের এটা পূর্ণাঙ্গ বাজেট, এর মধ্যে প্রায় বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি প্রকাশ পাবে। তারা চান দেশে এমন একটা শাসন ব্যবস্থা গড়ে তুলতে, যেটা আমরাও চেয়েছি। ভারতবর্ষে গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠিত হোক এটা আমরা চাই। আমরা মনে করেছিলাম যে এই সরকারের যে বাজেট আসবে তার মধ্যে তার প্রতিচ্ছবি থাকবে, কিন্তু সেদিক থেকে আমরা সম্পূর্ণ নিরাশ হয়েছি। আমার মনে হয় এই বাজেট প্রাক্তন সরকারের পুঁজিবাদী দৃষ্টিভঙ্গির যে বাজেট ছিল, এই বাজেট তারই প্রতিচ্ছবি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে নানা রকম উন্নয়নমূলক পরিকল্পনা, কল্যাণমূলক পরিকল্পনা নেওয়া হয়েছে—এরা হয়তো বলবেন যে এই বাজেটের মধ্যেও আমরা নানা কল্যাণমূলক পরিকল্পনা নিয়েছি যেমন তারা বলতে চেয়েছেন, আমরা এখানে বেকারভাতা দেবার ব্যবস্থা করেছি, যদিও আমি এটাকে বেকার ভাতা মনে করি না। এটা একটা ক্যাজুয়াল ওয়ার্কারের কাজ, এদের সপ্তাহে দু ঘণ্টা করে কাজ করিয়ে তারপর মাইনে হিসাবে দেবেন। এই যে ভাতা বলে লোকের সামনে ধূম্র জাল সৃষ্টি করবার চেষ্টা করছেন, আমি তার সঙ্গে একমত নই। নির্যাতিত রাজনৈতিক কর্মীদের সাহায্য করা, এটা আগে থেকেই ছিল, এরা কিছু টাকা বৃদ্ধি করেছেন। তারপর বলছেন গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত হয়ে যারা নির্যাতন ভোগ করেছেন তাদের জন্য কিছু সাহায্য করছেন, এটা খুব ভাল কথা। যদিও অনেকে বলেছেন এবং আমিও বলছি যে দলমত নির্বিশেষে যারা নির্বাচিত হয়েছে, তাদের সকলের সম্বন্ধে সমান ব্যবস্থা করবেন, সেই দাবি আমি করছি। এই রকম কিছু কিছু উন্নয়ন মূলক কাজের কথাও এর মধ্যে বলা হয়েছে,

তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। যে বৈপ্লবিক পরিবর্তন এই বাজেটে আসা উচিত ছিল, তার সূচনা, এই বাজেটের মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। সারা ভারতবর্ষে যে পর্বত প্রমান অর্থনেতিক বৈষম্য আছে তা যে কোনও ব্যক্তিই স্বীকার করবেন।

[2-00 — 2-10 P.M.]

এখানে অর্থমন্ত্রী মহোদয় উল্লেখ করেছেন যে, রাজ্যপাল মহাশয়ের বেতনের জন্য বছরের বরাদ্দ হচ্ছে ৬৬ হাজার টাকা। অর্থাৎ সাড়ে পাঁচ হাজার টাকা মাসে এবং রাজ্যপাল মহাশয়ের সমস্ত প্রশাসনের জন্য আরও অনেক টাকা বরাদ্দ করা হয়েছে। অথচ এই রাজ্যের সর্বনিম্ন কর্মচারী চৌকিদার, দফাদার, তহসীলদাররা আগে ৬ টাকা ৭টাকা বেতন পেত, বর্তমানে ৪০ থেকে ৫০ টাকা মাসে বেতন পাচ্ছে। সেই বেতনের টাকা দিয়ে তাদের সংসার প্রতিপালন করতে হয়। কেউ কেউ বলেন ওরা পার্ট টাইম ওয়ার্কার। কিন্তু আমরা যারা গ্রামে থাকি এবং ওদের সঙ্গে প্রত্যক্ষভাবে যুক্ত থাকি তারা জানি যে, ওরা সর্ব সময়ের কর্মী। আপনারা বলবেন যে, রাজ্যপালের বেতনের ব্যাপারে আমাদের কোনও ক্ষমতা নেই। কিন্তু রাইটার্স বিল্ডিংস-এ যে সমস্ত সেক্রেটারিরা বসে আছেন, তারা ৩ হাজার, ৪ হাজার টাকা বেতন নেন। তাদের সঙ্গে এদের কথা ভাবতে পারলেন না কেন? একজন সেক্রেটারি যদি ৩,০০০ টাকা ৪,০০০ টাকা বেতন পেতে পারেন, তাহলে একজন চৌকিদার বা একজন দফাদার কি ৪০/৫০ টাকা দিয়ে সংসার প্রতিপালন করতে পারে? এ বিষয়টি ভাবা দরকার ছিল। কাজেই সেদিক বিবেচনা করে আজকে আপনারা চৌকিদার, দফাদার, তহসীলদার, মোহরারদের অন্তত চতুর্থ শ্রেণীর কর্মী হিসাবে বিবেচনা করতে পারতেন। এদের ক্ষেত্রে অন্তত একথা বললে হবে না যে, টাকার অভাবে পারেন নি। আপনারা সেক্রেটারিদের বেতন ৩০০০ টাকা করতে পারছেন, আর আপনাদের সরকারের অধীনে এই যে সমস্ত কর্মচারী রয়েছেন এবং কাজ করছেন এদের জন্য ১০০ টাকা ১৫০ টাকার ব্যবস্থা করতে পারলেন না? এটা কেউ মেনে নিতে পারবে না। তারপর আমরা দেখতে পাই যে, ওরা শ্রেণীহীন শোষণহীন সমাজ ব্যবস্থার কথা প্রায়ই বলেন, অথচ আজকে এই বাজেটের মধ্যে তার কোনও প্রমানই আমরা দেখতে পাচ্ছি না, কোনও দৃষ্টিভঙ্গির উল্লেখও নেই। আর একটা দৃষ্টিভঙ্গির কথা বলি। সেটা হচ্ছে, প্রশাসন খাতে, পুলিশ খাতে, জেল খাতে কোটি কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু এটা তো শুধু পুঁজিবাদী দৃষ্টিভঙ্গি থেকেই করা উচিত। পুঁজিবাদী দৃষ্টিভঙ্গি যাদের আছে তারা প্রশাসনকে কঠোর করবে, পুলিশি ব্যবস্থাকে শক্ত করবে, জেল ব্যবস্থার প্রসার ঘটাবে। কেন না পুঁজিবাদী শাসন কায়েম রাখার জন্য এটা দরকার। কিন্তু আপনারা এখানে সেটা করলেন কেন? এই বিরাট পরিমাণ ব্যয় বরাদ্দকে জনকল্যাণমূলক কাজে লাগাবেন না কেন? আপনারা গণতান্ত্রিক অধিকারে তো বিশ্বাস করেন, শোষণহীন সমাজ ব্যবস্থায় বিশ্বাস করেন, জনগণের সাহায্য নিয়ে শাসন পরিচালনা করার নীতিতে বিশ্বাস করেন। তাহলে প্রশাসন খাতে কোটি কোটি টাকা বরাদ্দ করলেন কেন? পুলিশি ব্যবস্থা হচ্ছে পুঁজিবাদী স্বার্থ রক্ষার জন্য। সেই পুলিশি খাতের বরাদ্দ কমাতে পারলেন না কেন? তাহলে আমরা দেখতে পাচ্ছি আপনারাও পুঁজিবাদী দৃষ্টিভঙ্গির বাইরে যেতে পারছেন না। তারপর শুধু সেন্ট্রাল জেল, স্পেশাল জেলই নয় প্রতিটি মহকুমায় জেল রয়েছে। অথচ সারা বাংলাদেশে এতগুলি জেলের কোনও প্রয়োজন নেই, একটা দুটো হলেই হয়।

যারা টাকা থাকা সত্ত্বেও চুরি, ডাকাতি করে, খুন করে, তাদের জন্য জেলের দরকার। কিন্তু আমরা জানি যারা জেলে আছে, তাদের মধ্যে ৯০% খাওয়ার অভাবে জেলে থাকে। খাওয়ার অভাব, থাকার অভাব, চিকিৎসার অভাব, শিক্ষার অভাব, এই সব অভাবের জন্যই তারা জেলে গিয়েছে। এদের যদি পুনর্বাসনের ব্যবস্থা করা যায় তাহলে নিশ্চয়ই আর এরা জেলে যাবে না। জেল-মন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনি সহানুভূতিশীল লোক, তিনি জেলে গিয়ে মাঝে মাঝে দেখাশুনা করেন। আমি তাকে বলব যে আমরা জানি, অনেক লোক লাউ কুমড়ো চুরি করতে করতে ডাকাত হয়েছে। যারা মুনাফাবাজ, মুনাফার লোভে চুরি, ডাকাতি, খুন ইত্যাদি করে, তাদের জন্য একটি কি দুটি জেল করা হোক। আর এই রকম যারা অভাবের জন্য জেলে আছেন তাদের মুক্তি দেওয়া হোক এবং পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। তাহলে আমার মনে হয় তারা দায়িত্বশীল নাগরিকে পরিণত হবে এবং সমাজের বড় কাজের দায়িত্ব নিতে পারবে। সুতরাং তাই আমি বলছি যে এই বাজেটে পুঁজিবাদী নীতি রয়েছে এবং সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। তিনি অর্থনীতির যে বৈষম্য তা দূর করার চেষ্টা করেন নি। আর একটি পুঁজিবাদী দৃষ্টান্ত নিয়ে তিনি বাজেট ঘোষণা করেছেন কাজেই তিনি যতই কল্যাণমূলক কাজের কথা বলুন না কেন তা করা সম্ভব হবে না। আপনি আমেরিকায় যান বা অন্য কোনও পুঁজিবাদী রাষ্ট্রে যান সকলেই উন্নয়নমূলক কাজ করে এটা কোনও আশ্চর্যের বিষয় নয়। শুধু বার্ধক্য ভাতা কিম্বা বেকার ভাতা দিয়েই বৈপ্লবিক পরিবর্তন আনা যায় না। আজকে চৌকিদার এবং দফাদাররা যে ৪০/৫০ টাকা মাহিনা চাইছে তা কেন আপনারা দিচ্ছেন না? সরকারি কর্মচারিরা দীর্ঘদিনের দাবি আপনারা মেটাননি। একজন সেন্ট্রাল গভর্নমেন্টের পিওন যেখানে ৮০০ টাকা থেকে ১০০০ টাকা মাহিনা পায় সেখানে রাজ্য সরকারি কর্মচারীরা কত পায় সেটা আগে দেখুন। তারা আশা করেছিল যে তাদের অন্তর্বর্তীকালীন কিছু বাড়বে কিন্তু তারা নিরাশ হয়েছে। তারপর আমি মাথা ভারি শাসন ব্যবস্থা সম্বন্ধে কিছু বলব। আমি গত অধিবেশনেও এই নিয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। একজন সেক্রেটারি দুইজন অ্যাসিসটেন্ট সেক্রেটারি, আর কর্মচারী থাকলে যেখানে কাজ চলে সেখানে সেক্রেটারি, আর জয়েন্ট সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি এবং তাদের দুইজন করে পিওন—এসব থাকবে কেন? এতে কেন আপনারা প্রচুর টাকা খরচ করবেন? কেন আপনারা ব্যয় সঙ্কোচন করছেন না? কেন এত মাথাভারি করা হচ্ছে? আর আপনাদের খালি ট্যাক্স বাড়াবার দিকে দৃষ্টি। কাজেই এইভাবে চলতে পারে না। আমার আগেকার বক্তৃতা দেখুন, সেখানে প্রশাসনের কথা বলেছি, ইঞ্জিনিয়ারিং এর কথা বলেছি এবং অনেক গুরুত্বপূর্ণ বিষয়ের কথা বলেছি। কাজেই এইভাবে চলে না, পরিবর্তন করুন এবং সেইজন্য ব্যয় সঙ্কোচের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে জ্যোতিবাবু বলেছেন যে মেদিনীপুর জেলায় কতিপয় লোক ডি এম এর সই জাল করে লক্ষ টাকা আত্মসাৎ করেছে। কিন্তু আমি বলব আমাদের হিসাবে আরও বেশি। এই সম্বন্ধে গোপনে কিছু টেপ রেকর্ড করা আছে এবং সেই টেপ রেকর্ড শুনলে বুঝতে পারবেন তারা কোথায় গেছে, কিভাবে ঘুরেছে কাদের নামে তারা জাল সই করেছে। এরা বহুদিন ধরে এইসব করেছে কিন্তু টের পাওয়া গেল ১৯৭৭ সালের নভেম্বর মাসে। তারপর এই যে টাকাটা নেওয়া হয়েছে একদিন নয়, দুদিন নয়, চার বছর ধরে, ১৯৭৭ সালের নভেম্বর মাসে টের পাওয়া গেল। আপনারা পঞ্চয়েত দলের একজন মহিলা তার নামে ১৪ হাজার টাকা যখন তুলে নিল

তখন জানা গেল কোথায় গেল। টাকা, খোঁজ করতে দেখা গেল একটা দুষ্ট চক্র গড়ে উঠেছে। তমলুক, কাঁথি এবং পটাশপুরে। তারপর মুখ্যমন্ত্রী মহাশয় বললেন সরকারি কর্মচারীরা আছেন কি না তিনি জানেন না। আমি বলছি, অনেক সরকারি কর্মচারী এর সঙ্গে যুক্ত রয়েছে, সি আই ডি ডিপার্টমেন্ট এনফোর্সমেন্ট ডিপার্টমেন্টকে দিয়েছে। যারজন্য একটা সামান্য

[2-10 — 2-20 P.M.]

ঘটনা, খুন খারাপি হয় সেখানে ২০/২৫ জন জেলে পচ্ছে, সঙ্গে সঙ্গে তাদের গ্রেপ্তার করা হয়েছে। অনেক ঝামেলা করার পর যখন পাবলিক থেকে তাগাদা দেওয়া হল তখন যদিও গ্রেপ্তার করা হল—পরে ছেড়ে দেওয়া হল এবং মিঃ রায় যিনি হচ্ছেন ডি এস পি ডি ডি, তিনি মেদিনীপুরের এর সঙ্গে সম্পূর্ণভাবে যুক্ত। নাম ধরে বললাম, আপনারা খোঁজ করে দেখুন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ বিষয়ে ভাল করে তদন্ত করবেন, কেননা একটা সাংঘাতিক ব্যাপার। যদি ব্যাঙ্কে বছরের পর বছর এরকম চিটিং চলতে থাকে তাহলে যে কোনও ভাবে চিটিং হবে। তার পরে আমি আপনার কাছে পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার সম্বন্ধে বলছি। আপনারা বলেন পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা ঠিক চলেছে, প্রফুল্ল সেন, জনতা পার্টির নেতা—তিনি ৪০০০ কেস পাঠিয়েছেন। ঠিক দিকটা খুঁজে পাবার দাবি করছি, বিধানসভার সদস্যদের দিয়ে একটা তদন্ত করা হোক। যে কোনও লোক আপনারা, আপনারা সকলেই থাকবেন। করুন না, ভালই তো, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলছেন প্রফুল্ল সেন যে অভিযোগ করেছেন তার ফাইভ পারসেন্ট ঠিক। আমি বলছি, যদি ঠিক হয় তাহলে তো মারাত্মক ব্যাপার। সেইজন্য আমি একটা কথা বলব এ ব্যাপারে। আমি যুক্ত ফ্রন্টের একজন সরিক, আমি জানি তখন কিভাবে গভর্নমেন্টের পতন ঘটেছিল। সেখানে আমি লাঠি, সোটা, বল্লম দেখেছি—দেখেছি কিভাবে মারপিট হয়েছে, যারজন্য গভর্নমেন্টের পতন ঘটেছে। সেই পুনরাবৃত্তি আর যাতে না হয়। মুখ্যমন্ত্রী মহাশয় আগেই বলেছিলেন যে আমরা সতর্ক থাকব। আমি বলছি বিভিন্ন জায়গা থেকে খবর আসছে, সবটাকে মিথ্যা বলে উড়িয়ে দেবেন না। আপনারা যদি মনে করেন যে এখানে গণতান্ত্রিক শাসন চালাবেন, সাধারণ মানুষের জন্য কিছু করবেন তাহলে আপনার দলের লোকই করুক আর আমার দলের লোকই করুক আপনারা সমানভাবে তাদের জেলে ঢোকানোর ব্যবস্থা করুন। আমি আপনাদের বিরুদ্ধে কিছু বলছি না। আমি আমার কেন্দ্রের কথা বলছি, সেখানে কোনও কাজ হয় না, থানা, বি ডি ও অফিস, জে এল আর ও অফিস সব বসে থাকে। দলের ব্যাপারে, কেউ কাজ করতে চায় না। এ কি করে হয়? এখানে তারা সব সত্য কথা বলছে আর আমরা সব অসত্য কথা বলছি এই যদি ধরে নেন তাহলে বড় মুসকিল। কাজ কর্ম হবে না। কাজেই আমি বলছি যদি গণতান্ত্রিক ভাবে কাজ করতে চান তাহলে আমাদের কথাও শুনুন। এখানে সবাই আলোচনা করেছেন, আমিও করেছি। যেখানে এক এক জায়গায় পাঁচ, ছয় জনকে দিয়েছেন সেখানে কাজ হচ্ছে না। গণতন্ত্রের নামে, সংখ্যাগরিষ্ঠের নামে যদি চলে তাহলে কাজ বন্ধ হয়ে যাবে। এইজন্য বার বার আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। এগুলি দেখবেন। তারপর সেচ বিভাগের দুর্নীতির কথা বলব। সেচ বিভাগে একটা টেন্ডার পেতে হলে সেখানে দলের প্রশ্ন আছে, যে কমিশন বেশি দেবে সেই অনুসারে টেন্ডার পাবে। টেন্ডারের ব্যাপার এক পারসেন্ট, দু পারসেন্ট থেকে দশ পারসেন্ট কুড়ি পারসেন্ট কমিশন দিতে হয়। তবে এটা সকলেই জানেন, যারা যারা এর

সঙ্গে যুক্ত আছেন। পূর্ত বিভাগের কাজ হতে পারছে না কেন? ঐ পারসেন্টেজের টাকা যদি চলে যায়। একটা সিমেন্টের সঙ্গে যদি বারটা বালি মেশানো হয় কোনও ব্রিজ থাকতে পারে, না ঘর থাকতে পারে? এটা বার বার বলছি আপনারা তদন্ত করে দেখুন, উড়িয়ে দেবেন না। এইভাবে পূর্ত এবং সেচ বিভাগের কাজ চলছে। এইজন্য আপনাদের সদিচ্ছা থাকা সত্ত্বেও এগোতে পারছেন না। ঐ কমিশনের ব্যাপার, টেন্ডারের ব্যাপার। বছর শেষ হতে যাচ্ছে, কোনও কাজ হচ্ছে না। তারপর ভাগচাষীর স্বার্থ রক্ষার কথা বলেন, আমি বলছি ঠিক কথা, ভাগচাষীর স্বার্থরক্ষা করতে আমরাও চাই। কিন্তু আমরা বলছি ভাগচাষীর নামে জোতদারের স্বার্থ রক্ষা যদি হয় আপনাদের দলের লোকেরাই করে তার থেকে লজ্জার আর কি আছে? এ বিষয়ে মাননীয় বিনয়বাবুর কাছে একটা দরখাস্ত গেছে, আমার কাছে তার একটা কপি আছে। তারা বলে শতকরা ৭৫ ভাগ নেব। কিন্তু ৫০ ভাগ দেয়। রসিদের কোনও ব্যাপার নেই। এই রসিদ জোতদারের মধ্যে থানা অফিসার, জে এল আর ও এবং বি ডি ও অফিসের পক্ষ হইতে দিয়ে চাষীকে ৫০ ভাগ ধান নিতে বাধ্য করা হয়। আমার নিকট সেই সকল রসিদ রয়েছে। এই সব অদ্ভুত ব্যাপার চলেছে। কুলতলী থানায় এই জিনিস হয়েছে। কিশোরী মোহনপুর মৌজার জোতদার বটকৃষ্ণ সাউ, ২৪ পরগনার কাকদ্বীপ থানার বুদাখালি ও হুগলি জেলার চন্দননগরে প্রায় ১ হাজার বিঘা জমি বেনামে রেখে দিয়েছে। এসব আপনারা খোঁজ করুন। তারপর ট্যাক্স বৃদ্ধি সম্পর্কে বলব। এর আগে সমর্থন করেছিলাম। কিন্তু এবার আবার ৩০ কোটি টাকা চাপাচ্ছেন যেটা নাকি ৫৬ কোটিও হতে পারে ঘাটতি পূরণের জন্য। আপনারা কয়লার উপর ট্যাক্স করেছেন। আপনি বড়লোক, অবস্থা ভাল গ্যাস ব্যবহার করেন। কিন্তু সাধারণ মানুষের কয়লা ছাড়া কোনও উপায় নেই। বস্তির লোকেরা কয়লা ব্যবহার করে। কয়লার দাম এখন ১০ টাকা হবে। ট্যাক্স বাড়লে আরও দাম বাড়বে। আপনাদের রয়েলটির টাকা অনেক পাওনা আছে। সেটা আদায় করুন যা দিয়ে অনেক সমস্যার সমাধান করতে পারবেন। ডাঃ রায় একদিন বলেছিলেন ঘরে ঘরে ট্রানজিস্টার যাবে। যার দাম একদিন ৫০/৬০ টাকা ছিল, সেখানে এখন জিনিস পত্রের দাম বাড়ায় এর দাম ১৫০ টাকা হয়ে গেছে। আপনারা যদি এর উপর ট্যাক্স করেন তাহলে আরও দাম বেড়ে যাবে। এই সব হল শিক্ষা ও সংস্কৃতির প্রচারের মাধ্যম। যেখানে ৭০-৮০ পারসেন্ট লোক নিরক্ষর সেখানে এই রেডিওর মাধ্যমে গ্রামের লোকেরা অনেক কিছু শিখতে পারে। আপনাদের পরিকল্পনার মধ্যে বয়স্ক শিক্ষার বিশেষ কোনও ব্যবস্থা নেই। সেজন্য বলছি রেডিও সম্বন্ধে চিন্তা করুন। রামের উপর হুইস্কির উপর ৩ গুণ ট্যাক্স করুন, আপত্তি নেই। কিন্তু সারা রাজ্যে কান্ট্রি মদের দোকানে ছেয়ে গেছে। কৃষক, শ্রমিক, স্কুলের ছাত্র, যুবক অনেকেই মদ ধরেছে। সুতরাং দেশের আর্থিক ও নৈতিক দিকটা আপনারা চিন্তা করুন। আমি জানি আবগারি শুল্ক হতে, রাজস্ব খাতে অনেক টাকা আসে। কিন্তু দেশের লোক মদখোর গাঁজাখোর তৈরি করে মাতাল তৈরি করে সেই টাকা শিক্ষা খাতে বা উন্নয়ন খাতে ব্যয় করলে এটা খুবই লজ্জার বিষয় দুঃখের বিষয়। কেন্দ্রীয় সরকার বলছেন মাদক দ্রব্য বন্ধ করুন, রেভিনিউ কম হলে তারা তা বহন করবেন। সুতরাং অবিলম্বে যাতে মদ নিষিদ্ধ হয় এবং ছাত্র, যুবক, কৃষক, শ্রমিক সর্বনাশের হাত থেকে রেহাই পায় তার ব্যবস্থা করুন। খাদ্যমন্ত্রী মহাশয় একটু আগে বললেন লবন এই রাজ্যে কোথায় উৎপন্ন হয় তিনি জানেন না। কিন্তু খাদ্যমন্ত্রীর জানা উচিত যে রামনগর থানার দিঘার সমুদ্রের উপকূলে প্রায় ২০ হাজার টন নুন হয়। মাদ্রাজ, রাজস্থান,

[2-20 — 2-30 P.M.]

টিউটোকোরিন ইত্যাদি জায়গা থেকে অবশিষ্ট নুন আসে। বাংলাদেশ এ দিঘার উপকূলে ১০ হাজার একর লবন উৎপাদন যোগ্য জমি আছে যেখানে নুন উৎপন্ন হয় এবং যার ফলে লোকেরা খুব অল্প দামেই নুন পেত। লোকেরা ৬ পয়সায় নুন পেত আর এখন ৫০ পয়সা দাম নিয়ে নুন কিনতে হয়। অথচ নুন উৎপাদনের ক্ষেত্র আমাদের এখানে আছে। কেন্দ্রীয় সরকার থেকে মাননীয় মন্ত্রী আভা মাইতি প্রতিশ্রুতি দিয়েছিলেন যত টাকা লাগে দেব। আপনারা পশ্চিমবঙ্গ সরকারকে প্রয়োজনীয় ব্যবস্থা করতে বলুন। সেই হিসাবে মন্ত্রী সভাকে অনুরোধ করছি এই নুন যাতে রামনগর থানার সমুদ্র উপকূলে ব্যাপকভাবে উৎপাদন হয় তার ব্যবস্থা করুন। আমাদের ৪ লক্ষ টনের মতো লবন দরকার হয়। ১৯৫৩ সাল থেকে আমি এ সম্বন্ধে বলে আসছি। এ জিনিস যাতে সফল না হয় তার জন্য ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট এর কিছু কিছু উচ্চ পদস্থ অফিসার ও স্বার্থ সংশ্লিষ্ট বড় বড় ব্যবসায়ীরা চেষ্টা করে আসছেন। বর্তমানে তারা রামনগর থানার তালগাছারি অঞ্চলের ৭-৮ খানি ঘন বসতিপূর্ণ গ্রামকে লবন উৎপাদন করার অছিলায় উৎখাত করার জন্য গোপনে চক্রান্ত করছেন। এতে সেখানকার সাধারণ লোকের মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। এরজন্য ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের দুষ্টচক্র দায়ী। এর দ্বারা লবন উৎপাদনের প্রচেষ্টাকে বানচাল করার চেষ্টা চলেছে। সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই সমস্ত কুচক্রীদের সায়েস্তা করার অনুরোধ জানাচ্ছি। রেপসিড সম্পর্কে কি অবস্থা আমরা জানি। কিন্তু বাজারে যে সরিষার তেল বিক্রয় হয় তাতে রেপসিড ভেজাল দেওয়া হচ্ছে। ১ নম্বর সরিষার তেল মানে যার মধ্যে সরিষার তেল আশি ভাগ আর বাদাম তেল বা রেপসিড তেল ২০ ভাগ—যার দাম ১৪ টাকার মতো। অর্থাৎ এতে আশি ভাগ খাঁটি আর কুড়ি ভাগ ভেজাল। আর ২ নম্বর সরিষার তেল মানে ২০ ভাগ সরিষার তেল আর ৮০ ভাগ রেপসিড বা বাদাম তেলের ভেজাল। কলকাতা শহরে বড় বড় সি আই ডি আছেন, অফিসার আছেন, এনফোর্সমেন্ট অফিসার আছেন তারা এসব ধরতে পারেন না। আর গ্রামাঞ্চলে কি অবস্থা ভেবে দেখুন? আমরা বলি আপনার হাতে এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্টের ক্ষমতা আছে, এই অ্যাক্টের বলে আপনি তাদের ধরতে পারেন। গভর্নমেন্ট দাম বেঁধে দিয়েছেন ১০ টাকা, কিন্তু সেই দামে তারা বিক্রি করছে না। কেন্দ্রীয় সরকার ধান-চালের উপর কর্ডনিং তুলে দেওয়ার জন্য ধান-চালের দাম অনেক পড়ে গেছে, তা না হলে এই সময় চালের দাম ২।। টাকা হত। কিদোয়াই সাহেব যেটা করেছিলেন আজকে আবার তার কথা স্মরণ করে কেন্দ্রীয় সরকারকে ধন্যবাদ দিই যে তারা ধান-চালের উপর কর্ডনিং তুলে দিয়েছেন। এইভাবে যদি তারা সর্বভারতে তেল, ডাল ইত্যাদি নিত্য প্রয়োজনীয় জিনিসের উপর কর্ডনিং তুলে দেন তাহলে তাদের ধন্যবাদ জানাবো। সারা দেশে এই কন্ট্রোল মারফত দুর্নীতি পরায়ন হয়ে গেছে। সেজন্য আমি নিবেদন করব আপনারা ভরতুকি দিয়ে সরষের তেল, লবন, কাপড়, কাগজ ইত্যাদি রেশনের দোকান মারফত বিক্রি করার ব্যবস্থা করুন। ১৯৬৬ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত প্রায় ৯০ পারসেন্ট জিনিসপত্রের দাম বেড়েছে এবং এতে টাটা, বিড়লারাই বড় লোক হয়েছে। উন্নয়ন পরিকল্পনার জন্য যা বরাদ্দ করা হয়েছে তা যাতে ভালভাবে রূপায়ণে ব্যবহৃত হয় তার চেষ্টা করবেন। শেষে আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে কেন্দ্র-রাজ্য সম্পর্কের

কথা বার বার এখানে বলা হয়েছে, আমরা বার বার একথা বলেছি যে বাংলাদেশের উন্নয়নের জন্য যে অর্থনৈতিক অনুদান আছে সেটা যথেষ্ট নয়, সেটা আমাদের উপর অবিচার করা হয়েছে। সেজন্য আমরা আপনাদের সঙ্গে গলা মিলিয়ে বলছি ষষ্ঠ অর্থ কমিশন যেন আমাদের ন্যায় সঙ্গত দাবি মেনে নেন। কিন্তু কেন্দ্রের সমস্ত রাজস্বের শতকরা ৭৫ ভাগ আমাদের দিতে হবে সেই বিষয়ে আমি আপনাদের সঙ্গে একমত নই। তারপর কেন্দ্রের ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা যেটা বলেছেন তার সঙ্গেও আমরা একমত নই ভারতবর্ষের কোটি কোটি মানুষের স্বার্থে। একথা ভুললে চলবে না যে এই দেশ বার বার পাকিস্তান, চায়না কর্তৃক আক্রান্ত হয়েছে, এই রাজ্যের কোনও কোনও দল তা সমর্থন করেছেন। আমরা দেখতে পাচ্ছি অন্ধ্র, বিহার, কাশ্মীর তারা ভারতবর্ষের মধ্যে বিচ্ছিন্নভাবে থাকতে চায়, তারা স্বয়ংসম্পূর্ণ থাকতে চায়, তারা অটোনমি চায়। এইভাবে তারা দাবি করছেন। আমরা সেটা করতে পারি না ভারতবর্ষের কোটি কোটি মানুষের স্বার্থে। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন সেটা জনস্বার্থের বাজেট নয় বলে আমি সেই বাজেট সমর্থন করতে পারছি না।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রীর বাজেটের উপর আমি প্রথমে কয়েকটি কথা বলব। এই বাজেটে সামগ্রিকভাবে গ্রামবাংলার অর্থনৈতিক উন্নতির কোনও আশা-আকাঙ্খা নেই, বরং গ্রামবাংলার লোকের কর ভারে জর্জরিত হওয়ার প্রস্তাব এর মধ্যে আছে। সুতরাং এটাকে এক কথায় বলা যায় অর্থমন্ত্রীর স্টান্ট দেওয়া কিছু কিছু পরিকল্পনা এর মধ্যে আছে। গতবারে মাননীয় অর্থমন্ত্রী যে বক্তৃতা রেখেছিলেন তাতে কংগ্রেসকে কিছু গালাগালি দিয়েছিলেন, এবারে গালাগালি কিছু কম আছে, তবে ধাপ্পা বেশি আছে। গতবারে অর্থ মন্ত্রীর ভাষণে ছিল জোতদারদের চোখের ঘুম কেড়ে নেব, এবারের অর্থমন্ত্রীর যে ভাষণ তাতে গ্রামবাংলার শান্তি কেড়ে নিয়েছেন। গ্রামবাংলার লোকেরা এই বাজেট বক্তৃতা পড়ে নিশ্চয়ই ধাপ্পাটা বুঝতে পারছে এবং গ্রামবাংলার লোকেরা ভাবছে, বামফ্রন্ট সরকার যে ভাল কাজ করবে বলে প্রতিশ্রুতি দিয়েছিল, তা তারা করতে পারবে কি না। আমি এক একটা করে তার উদাহরণ দিচ্ছি। গ্রামবাংলার লোকের উন্নতি হতে পারে, যদি গ্রামের কিছু কাজ করা যায়। প্রথমে আমি স্বাস্থ্য দপ্তরের কথা বলব, উনি এই খাতে কিছু টাকা দিয়েছেন এবং আত্ম প্রসাদ লাভ করছেন বেশি টাকা দেওয়া হয়েছে বলে। আমি তাকে অনুরোধ করব, ডাঃ বিধানচন্দ্র রায় এর আমলে স্বাস্থ্য দপ্তরের জন্য যে টাকা ধার্য করা ছিল, তা একটুকু বেশি তা দেখুন। উনি যা টাকা ধার্য করেছিলেন এবং টাকার মূল্য কমে যাওয়ায় ডাঃ রায়ের সময়ের তার চার ভাগের এক ভাগও আপনারা ধার্য করতে পারেন নি। কোন হিসাবে? বর্তমানে দ্রব্যমূল্য যা বৃদ্ধি হয়েছে তা আগের তুলনায় কম এবং নতুন স্বাস্থ্য কেন্দ্র প্রতিষ্ঠান করার যে পরিকল্পনা নিয়েছে তা পূর্বের বরাদ্দকৃত অর্থের চেয়ে কম এবং এই অর্থের মধ্যে হতে পারে না। মন্ত্রী মহাশয় তার বক্তব্য রাখতে গিয়ে, আর একটা মস্তবড় ধাপ্পা দিয়েছেন। তিনি বলেছেন যে ৫০ টাকা করে বেকারদের ভাতা দেবেন। এটা বেকারদের ভাতা দেওয়া হচ্ছে না, কিছু সি পি এম কর্মীদের হাত খরচ দেওয়ার ব্যবস্থা হচ্ছে। তা যদি না হয়, তাহলে তিনি কেন বলেছেন যে এই ভাতা পেতে গেলে পাঁচ বছর অন্তত এমপ্লয়মেন্ট

এক্সচেঞ্জে নাম লেখানো থাকা চাই। গ্রামের ছেলেদের পক্ষে পর পর পাঁচ বছর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাবে, একবারও ছেদ পড়বে না, এটা হতে পারে না। এটা তাদের পক্ষেই সম্ভব যারা কলকাতার আশেপাশে থাকে। গ্রামবাংলার লোকেদের এই সুবিধা দেবার জন্য কোনও ব্যবস্থা এর মধ্যে নেই কারণ আপনারা সকলেই জানেন যে আমরা কিছু কিছু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে সাবডিভিসনে করেছি, তাও হয়তো প্রতিষ্ঠিত হয়েছে দু তিন বছর আগে। আজকে পশ্চিমবাংলার লোকের কাছে একটা প্রশ্ন, আমাদের সময় আমরা ২৬টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করতে পেরেছি মহকুমাতে, তাও হয়তো তিন চার বছর আগে হয়েছে। সুতরাং গ্রামের ছেলেরা পাঁচ বছর এক নাগাড়ে নাম লিখিয়ে রাখবে কলকাতায় এসে। এটা তাদের পক্ষে সম্ভব নয়। এই সুযোগ ভোগ করবে কারা? পশ্চিমবাংলার শহরতলী, শিল্পাঞ্চলে ও শহরমুখী বেকাররা, যাদের সঙ্গে সরকার পক্ষে যোগাযোগ আছে। তা যদি না হয় এবং মন্ত্রী মহাশয়ের যদি সদিচ্ছা থাকে তাহলে বেকারদের ভাতা দেবার জন্য বিরোধী দলের লোক নিয়ে একটা করে কমিটি তৈরি করুন, সেখানে আপনাদের শাসক দলের কেউ থাকবে না। যদি শাসক দলের কেউ থাকে তাহলে আপনারা আপনাদের ঢোকাবেন, যেমন ভাবে ব্লক কমিটিতে আপনারা ঢুকিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের ভাষণের মধ্যে সুন্দর বন অঞ্চলের উন্নয়নের কোনও পরিকল্পনা দেখতে পাচ্ছি না, এটা খুবই দুর্ভাগ্য জনক। নর্থ বেঙ্গল এবং সুন্দরবন এলাকা অবহেলিত এলাকা, এই সব এলাকার উন্নতির দরকার ছিল। কিন্তু সুন্দরবনের ব্যাপারে কোনও পরিকল্পনা নিয়ে কাজ করার কথা নেই। অথচ প্রধানমন্ত্রী মোরারজি দেশাই আসবেন বলেছিলেন, তার কাছে ঐ সুন্দরবন সম্পর্কে একটা খসড়া দেবেন বলে সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ডের চেয়ারম্যান প্রভাস রায় মহাশয় ২৫০ পাতা যুক্ত একটা মেমরেন্ডাম তৈরি করেছিলেন। তা সত্ত্বেও কিন্তু মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের ভাষণের মধ্যে সুন্দরবন উন্নয়নের কোনও পরিকল্পনার কথা নেই। আপনি রাস্তা তৈরি করবেন বলেছেন, আমাকে বলতে হচ্ছে এটা খুবই দুর্ভাগ্য জনক। কারণ আপনারা বাজেটে যা টাকা ধরেছেন রাস্তার জন্য আমরা যে রাস্তাগুলো তৈরি করবার জন্য কাজ শুরু আরম্ভ করেছি, সেইগুলো যদি আপনারা পরিপূর্ণ ভাবে তৈরি করেন, তা হলে এই বাজেটে দুবার টাকা দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন যে গ্রামাঞ্চলে রাস্তার দরকার আছে। কিন্তু ইতিমধ্যেই যে রাস্তাগুলো স্যাংশন করা হয়েছে—এখানে যতীনবাবু নেই, থাকলে তাকে বলতে পারতাম, সেই ৪৬টি রাস্তা, তার সবই শহরতলীর কাছে, কোনওটাই গ্রামবাংলায় দেননি। এটা দুর্ভাগ্যজনক। আপনারা গ্রামবাংলার লোকের উন্নতির কথা বলেছেন, নির্বাচনের সময় তাদের কাছে প্রতিশ্রুতি দিয়েছেন তাদের ভাল করবেন, কিন্তু দেখছি সেটা আপনারা করতে পারেননি। মাননীয় স্পিকার মহাশয়, আমি স্বাস্থ্য কেন্দ্রের কথা বলেছি, কিন্তু তারচেয়েও বড় কথা হচ্ছে বিদ্যুৎ। এই বিদ্যুতের জন্য সবসময় দোষ দিচ্ছে কংগ্রেস নাকি সমস্ত বিদ্যুৎ চুরি করে নিয়ে গেছে। কিন্তু আমরা জানি দুর্গাপুরের সিক্সথ ইউনিট হবার কথা ছিল ১২০ মেগাওয়াট। দুঃখের বিষয় জ্যোতিবাবু সেটা ক্যানসেল করে দিলেন এবং সেখানকার সমস্ত যন্ত্রপাতি স্কোপ হিসাবে বিক্রি করে দিলেন। ১৯৬৭ সালে এই জ্যোতিবাবুই এটা করেছিলেন। এটা যদি ১৯৬৭ সালে হত তাহলে ১৯৭০-৭১ সালের মধ্যে এটা চালু হয়ে যেত এবং এটা হলে পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামো আজকে যেটা নষ্ট হতে চলেছে সেটা নষ্ট হত না। তারপর দেখছি আজকে এই কোল্ড স্টোরেজগুলির অবস্থা অত্যন্ত শোচনীয় এই বিদ্যুতের

জন্য যতগুলি জলতাপবিদ্যুৎ কেন্দ্র রয়েছে সেখানে কেবল পার্টিবাজি করা হচ্ছে এবং তার ফলে কর্মীরা সেখানে কোনও কাজ করছে না। আমরা দেখছি আপনারা কোথাও নিয়ন্ত্রণ করতে পারছেন না এবং নিয়ন্ত্রণ করতে গেলে কো-অর্ডিনেন্স কমিটি বাধা দিচ্ছে। জনসাধারণের কাছে শপথ গ্রহণ করার পরে কো-অর্ডিনেন্স কমিটি যদি এইভাবে আপনাদের চালান তাহলে বলব ওই পবিত্র আসনে বসবার কোনও অধিকার আপনাদের নেই। মুখ্যমন্ত্রী বলেছেন সময়মতো অফিসে না এলে কাজ শেষ করে দিয়ে যেতে হবে। হোয়াট ডাস ইট মিন? আপনারা এখনও পর্যন্ত সরকারি কর্মচারিদের একটা পয়সাও দেননি, তাদের কোনও মাগ্গী ভাতা দেননি। আপনারা যে নির্বাচনী ইস্তাহার দিয়েছিলেন তাতে বলেছিলেন কেন্দ্রীয় হারে তাদের মাগ্গীভাতা দেবেন, কিন্তু দেখছি সেটা তাদের দেননি। আপনারা তাদের জন্য শুধু একটা কমিশন বসিয়েছেন। গতবার আপনারা এক শ্রেণীর সরকারি কর্মচারিদের ১০০ টাকা অনুদান দিয়েছিলেন, এক্স-গ্রাসিয়া, এবং তাতে ১০ কোটি টাকা খরচ করেছেন এবং কেন্দ্রীয় সরকারের দেওয়া ৪০ কোটি টাকা আপনারা অন্য খাতে ব্যয় করেছেন। আপনারা কর্মচারিদের ১০০ টাকা দিয়ে হাত করবার চেষ্টা করেছেন যাতে তারা অন্য পথে না যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ২৫ কোটি টাকার ঘাটতি বাজেট এবং ৩৫ কোটি টাকা এক্সট্রা ট্যাক্স বসানো হয়েছে। আপনি লক্ষ্য করে দেখবেন এই বাজেটে গ্রামবাংলার পরিকল্পনা খাতে মাত্র ১০/১৫ পারসেন্ট ব্যয় করা হচ্ছে। আপনারা সারের উপর কর ধার্য করেছেন, কয়লার উপর কর ধার্য করেছেন যেটা কোনও সরকার করেন নি। ৫০ পয়সা ছিল কয়লায়, আপনারা সেটা ২ টাকা করেছেন। আমি বলব এটা একটা নির্লজ্জ ব্যবস্থা।

**ডঃ অশোক মিত্র ঃ** এটা সাধারণ মানুষের উপর পড়বে না, এটা কেন্দ্রীয় সরকারের উপর পড়বে।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** উনি বলছেন এটা সাধারণ মানুষের উপর পড়বে না, এটা কেন্দ্রীয় সরকারের উপর পড়বে। কিন্তু আমরা জানি শেষ পর্যন্ত এটা সাধারণ লোকের উপর পড়ে এবং ব্যবসায়ীরা সাধারণ মানুষের উপরেই এটা ফেলে নিজেদের লাভ ঠিক রাখবে এবং আপনারা এটা বোধ করতে পারবেন না। সুতরাং এটাও আপনারা জানেন যে ব্যবসায়ীদের গায়ে আপনার হাত দেওয়া যাবে না এবং দিতেও পারেন না। **(জনৈক সদস্য ঃ- আপনারা আগে ইন্দিরা গান্ধীকে সামলান)**

(তুমুল গোলমাল)

আপনাদের বড্ড ভয় হয়েছে ইন্দিরা গান্ধীকে দেখে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাথমিক শিক্ষাক্ষেত্রে আপনারা এবারেও বলেছেন— গতবারে বলেছিলেন ১ হাজার স্কুল করবেন, কি হয়েছে জানি না—একটাও হয়েছে কিনা তাও জানি না। এবারেও বলছেন আরও ১হাজার স্কুল করা হবে। এটাও একটা ভাঁওতা। প্রতি বছর বাজেটে একটা করে ভাঁওতা দেওয়া হয়। আর পশ্চিমবঙ্গের বেকার যুবকেরা ভাবে এই বার বোধকরি আমাদের একটা সুযোগ সুবিধা হবে। তাই এইবার বলছেন ১ হাজার স্কুল হবে। মন্ত্রী মহাশয় বলেছেন আমাদের সব রেডি হয়ে গেছে আমরা

শীঘ্র চালু করব। আমি বুঝতে পারলাম না কোন পদ্ধতিতে? সেটা কি পলিটবুরোর মাধ্যমে? সেকি আলিমুদ্দিন স্ট্রিট থেকে ঠিক হয়ে আসছে? অদ্ভুত ব্যাপার—পশ্চিমবঙ্গের লোকের কাছে এটা একটা অদ্ভুত—এরা বলেন আমাদের মধ্যে সব ঠিক হয়ে আছে। আমরা জনপ্রতিনিধি—আমরা জানিনা, আপনারা বুকে হাত দিয়ে বলুন তো যে আপনাদের এলাকায় কোনও স্কুল ঠিক হয়ে গেছে কিনা—কেউ জানেন কি না? যদি দুই একজন জানে তারা কিন্তু বলবেন না। কিন্তু আমরা যারা বিরোধী দলে আছি আমরা জানি কোথাও হয় নি। আমরা জানি ইতিমধ্যে আপনারা সরকারি কর্মক্ষেত্রে কর্মনিয়োগের জন্য ব্যবস্থা করেছেন। আমরা দেখলাম এম এল এ হোস্টেলে ১৪ জন চাকুরি পেয়ে গেল—কোথা থেকে তারা আসলো ভগবান জানেন, অথচ আপনারা বলছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে আমরা লোক নেব। অথচ আমরা জানি এম এল এ হোস্টেলে একজন লোক কাজ করতে করতে মরে গেল তার স্ত্রীকে বা ছেলেকে একটা চাকরি দেওয়া হল না। এই রকম আপনারা শুরু করেছেন। ব্যারাকপুর মিউনিসিপ্যালিটিতে সব শুদ্ধ ৪০ জন কর্মী আছেন এবারে আপনারা ৩৮ জনকে এমপ্লয়মেন্ট দিয়েছেন। **(জনৈক ফরোওয়ার্ড ব্লক সদস্যঃ- আপনাদের আমলে কি হয়েছিল?)** আপনারা বেশি কথা বলবেন না, যখন দেখবেন সি পি এম আপনাদের আস্তে আস্তে গিলে খেয়েছে তখন আপনারা বুঝবেন—এখন বুঝবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় বলেছেন পশ্চিমবাংলায় নতুন নতুন স্বাস্থ্য কেন্দ্র করবেন। কিন্তু আমরা যে ৪৪২টি সাব সেন্টার তৈরি করেছিলাম—যার ইনকোয়ারি হয়ে গিয়েছিল, টেন্ডার হয়েগিয়েছিল, জমি দেওয়া হয়ে গিয়েছিল কিন্তু এই সরকার সেগুলি ক্যানসেল করে দিয়েছেন। কোন অজুহাতে তা বলছেন না আবার বলছেন এদিকে সাব সেন্টার তৈরি করার পরিকল্পনা আছে। আমরা জানি আপনাদের কর্মদক্ষতা আমাদের চেয়ে বেশি নয়। আমি স্বয়ং মুখ্যমন্ত্রীকে টেলিফোন করেছিলাম যেদিন তিনি ওথ নিলেন তারপরের দিন এই বলে যে মথুরাপুর প্রাইমারি হেলথ সেন্টার ৮০টি শয্যা বিশিষ্ট তার প্রাচীর ভেঙ্গে মেন ওয়ালটা পড়ে গেছে। গত রাত্রে মেন ওয়ার্ডটা ভেঙ্গে গেছে সারাবার ব্যবস্থা করুন। আপনি ২৪ পরগনার থেকে নির্বাচিত প্রতিনিধি হিসাবে মুখ্যমন্ত্রী আপনাকে কনগ্রাচুলেট করছে। উনি বললেন যে ব্যবস্থা গ্রহণ করছি। আজ ৮/৯ মাস হয়ে গেল একটি ইটও সেখানে যায়নি। মেল ওয়ার্ডটা ভাঙ্গা অবস্থায় পড়ে আছে। আমি দক্ষ প্রশাসকদের দক্ষতার একটা উদাহরণ রাখলাম। আপনাদের একজন সদস্য বলেছেন যে ৩৭০ কোটি টাকা নাকি খরচ করা হবে। জানি না এই টাকা আপনারা খরচ করতে পারবেন কিনা। আমরা গতবারেও বলেছিলাম এবং এবারও বলছি বহু কোটি টাকা ফেরত যাচ্ছে, স্বাস্থ্য দপ্তরের ২ কোটি টাকা ফেরত যাচ্ছে, আপনারা টাকা খরচ করতে পারেন নি। আমরা জানি যে আপনারা খরচ করতে পারবেন না যতই করভার আপনারা চাপান, সাধারণ লোকের কাছে ট্যাক্স নেন। আপনারা সরকারি কর্মচারিদের পয়সা দেবেন না, গ্রাম বাংলার লোকের উন্নতি করবেন না, স্বাস্থ্য কেন্দ্রে ওষুধ বেশি দেবার জন্য টাকা দেবেন না, কোনও উন্নতি করার চেষ্টা করবেন না, যেগুলি হচ্ছিল সেগুলিও শেষ করতে পারবেন না এবং তা না করে কিছু কমরেডদের পোষার জন্য, তাদের হাত খরচা দেবার জন্য কিছু টাকা খরচ করছেন এবং তাও এমনভাবে করছেন যাতে গ্রামবাংলার ছেলেরা না পায়। আপনারা করছেন কি, ৫ বছর তার নাম রেজিস্ট্রি করা থাকলে হবে। আমি বলছি যে সেই নিয়ম আপনারা তুলে নিন। এইভাবে করার মানে গ্রামবাংলার লোককে বঞ্চিত করা, গ্রাম বাংলার যুবকদের

বঞ্চিত করার পথ আপনারা খুলে দিচ্ছেন। সুতরাং আমি এই বাজেটকে সম্পূর্ণ বিরোধিতা করি। এটা অগণতান্ত্রিক বাজেট, এটা অবিবেচকের বাজেট, এই বাজেটে পশ্চিমবাংলার লোকদের উন্নতি হবে না একথা পরিষ্কারভাবে এই সভায় রাখতে চাই আপনার মাধ্যমে। সুতরাং আপনার এই বাজেটের আমি বিরোধিতা করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহু শিক্ষক এখানে মিছিল করে এসেছেন। শিক্ষামন্ত্রী বা অন্য কোনও মন্ত্রী তাদের সঙ্গে দেখা করলে খুশি হব।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি সুখবর দিতে চাই। সেই সুখবর হচ্ছে যে, আপনি শুনেছেন যে ভারতীয় জাতীয় কংগ্রেস যার সভানেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী, সেই কংগ্রেস কর্ণাটক ও অন্ধ্রে একক সংখ্যাগরিষ্ঠতা লাভ করেছে। আপনার মাধ্যমে এই হাউসে আরও জানাচ্ছি যে শ্রীমতী ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে আমার বাঁ পাশে জনতা, ঐ পাশে সি পি এম, এবং আমার সামনে যাঁরা বসে আছেন এবং তাঁদের নেতৃবৃন্দ, তাঁরা সকলেই তাঁকে ব্ল্যাকমেল করার চেষ্টা করেছিলেন কিন্তু সাধারণ মানুষ, হরিজন, সংখ্যালঘু, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত লোকেরা ইন্দিরা গান্ধীকে ভোলেনি, তারা আসল কংগ্রেস কোনটা তা প্রমান করে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন এই বাজেট সম্পর্কে দু একটি কথা বলতে চাই। এই ৩৪ পৃষ্ঠার যে বাজেট তার মধ্যে অধিকাংশই কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে আলোচিত হয়েছে। স্যার, রাজস্ব অর্থ সংক্রান্ত বিষয়ে বর্তমানে কেন্দ্র রাজ্য সম্পর্কের একটা পূর্ণাঙ্গ আলোচনা করার দরকার আছে বলে মনে করি। এটা ঠিক যে পশ্চিমবঙ্গ বরাবরই অবহেলিত হয়ে আসছে, যেটা তার ন্যায্য প্রাপ্য সেটা পায়না। আমরা যখন কংগ্রেস সরকারে ছিলাম তখনও আমরা দাবি করেছি, কিন্তু কমিশনের কাছ থেকে ন্যায্য যে পাওনা তা পাইনি। আমি এসব কথা সি পি এম-এর স্বার্থে বলছি না, জনগণের স্বার্থে বলছি। আমি মনে করি পশ্চিমবঙ্গ এমন একটা জায়গা যেখানে কলকাতা শহরে বিশেষ করে সব জায়গায় লোক আছে। আপনি জানেন পশ্চিমবঙ্গে বাঙালি বাদে অবাঙালি অনেক আছে, আমাদের এখানে যারা স্থায়ী বাসিন্দা তাদের বাদ দিই তাহলে দেখব অস্থায়ীদের আদিবাসীদের সংখ্যা শতকরা ৬০ জন। যে দাবি অর্থমন্ত্রী করেছেন ৭৫ ভাগ হবে কি ৫০ ভাগ হবে, সংবিধান সংশোধন দরকার হয় তখন দিকটার কথা চিন্তা করবেন। এটা ঠিক যে এখানে অর্থ উপার্জন যা হয়, ইনকাম ট্যাক্স এবং অন্যান্য কর যা পশ্চিমবঙ্গে আদায় হয়, তার অধিকাংশ চলে যায় অন্য দিকে, আমরা বঞ্চিত হচ্ছি। অথচ আমাদের পশ্চিমবাংলার ম্যাক্সিমাম জমির ইউটিলাইজশেন হচ্ছে, এখানে ঘন বসতি, লোকসংখ্যা দিনের পর দিন বেড়েই চলেছে, এখানে একটা ব্যাপক কর্মসূচি দরকার আছে। অবশ্য সি পি এম-এর স্বার্থে নয়, পশ্চিমবঙ্গের স্বার্থে। (**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় : আপনার স্বার্থে?**) না, রাজবাড়ির স্বার্থে। আপনি স্যার, জানেন আমাদের সংবিধানে যে ধারাগুলি আছে, বিশেষ করে ২৬৫, ২৬৬, ২৬৮ যেখানে বলা আছে ডিস্ট্রিবিউশন অব রেভিনিউ বিটুইন দি ইউনিয়ন অ্যান্ড দি স্টেটস, ২৬৯—ট্যাক্সেস লেভিড, কালেক্টেড অ্যান্ড ডিস্ট্রিবিউটেড বিটুইন দি ইউনিয়ন অ্যান্ড দি স্টেটস, এগুলি যদি অ্যামেন্ড হতে আসে তো আলোচনায় ক্ষতি কি? আজকে জনতার কাজ আমি

বুঝতে পারছি না, যদি C.P.M.-এর এই ব্যাপারে বিচ্ছিন্নতাবাদের হুমকি থাকে, সেই রকম হুমকি নিশ্চয়ই আমরা বাধা দেব। আজকে স্ট্রং সেন্টার দরকার অ্যাট দি সেইম টাইম স্ট্রং স্টেটও দরকার। স্টেট যদি দুর্বল হয়ে পড়ে, যদি তার কার্যকলাপে আমাদের বুঝাতে পারে যে টাকা পশ্চিমবঙ্গের স্বার্থে আনবার চেষ্টা করছেন, তাহলে তাদের আমরা সম্পূর্ণ সমর্থন করব। কিন্তু সেই টাকা যদি একমাত্র আন্দোলন, আলোড়ন বিচ্ছিন্নতাবাদের দিকে নিয়ে যায়, সেখানে আমরা বাধা দেব। আমি বলছি তাদের হুমকি এখানে আছে। আপনাদের, আমি জনতা দলকে বলছি, যে সরকার কেন্দ্রে আছে তা অত্যন্ত দুর্বল, পাঁচমেশালি দল নিয়ে এই জনতা, আজকে প্রধানমন্ত্রী মোরারজি দেশাই তো কোনও আলোচনায় বসতে রাজি নন। অথচ দেখতে পাচ্ছি, এই বাজেটে রাজ্য কেন্দ্র সম্পর্কে এর কথা আছে, নম্বর দুই কেন্দ্রীয় মন্ত্রী মন্ডলীতে যিনি আছেন, সেখানে তার সম্পূর্ণ ইশারা আছে যে এখানে আন্দোলন চালিয়ে যাও। কেন্দ্র দুর্বল হওয়ার ফলেই এই প্রশ্ন উঠেছে, এসব প্রশ্ন উঠতনা যদি কেন্দ্র দুর্বল না হত। এই সরকার যদি কোনও বিচ্ছিন্নতাবাদের দিকে নিয়ে যান, তাহেল তা নিশ্চয়ই সমর্থন করব না। মাননীয় অর্থমন্ত্রীকে একথা বলতে পারি যে তিনি যদি সত্যিকারের সোশিও ইকনমিক চেঞ্জ আনবার জন্য প্রতিযোগিতা করেন, তাহলে নিশ্চয়ই পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের স্বার্থে আলোচনা হওয়ার দরকার আছে এবং সংবিধানে যে সব বিধান আছে, তারও অ্যামেন্ডমেন্ট হওয়ার দরকার আছে বলে আমি মনে করি। স্যার, একটা জিনিস আপনি জানেন, আই ডি এ অর্থাৎ ইন্টারনাশনাল ডেভেলপমেন্ট এজেন্সির টাকা বিভিন্ন রাজ্যকে ডেভেলপমেন্টের জন্য দেয় সেখানে মাঝখান থেকে কেন্দ্র একটা মোটা সুদ রাজ্যগুলো থেকে আদায় করে। আই ডি এ যে অর্থ দেয় অর্থাৎ ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আসে এটা কেন্দ্রের থ্রু দিয়ে বিভিন্ন রাজ্যে আসে। কেন্দ্র মাত্র এক টাকা হারে সুদ দেয়, অথচ প্রতিটি রাজ্যকে শতকরা ৯ টাকা হারে সুদ দিতে হয়। প্রধানত কেন্দ্র এক্ষেত্রে সুদের কারবার করছে। তারপর যখন চাষীর কাছে যায় সেটার সুদের হার হয় সাড়ে এগারো কি বারো টাকা। অর্থাৎ যেটাকা অন্য দেশ থেকে পাচ্ছি অর্থাৎ ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে চাষীকে দেওয়া হয় ব্যাঙ্কের মাধ্যমে তারজন্য চাষীকে সুদের হার দিতে হয় সাড়ে এগারো থেকে বারো টাকা। অথচ এই টাকা কেন্দ্র নমিন্যাল সুদে পায়, কখনও বিনা সুদে পায়, কখনও এক টাকা সুদে পায়। এইটা আমাদের আগে জানা ছিল। আগেও বলেছি, এখনও বলছি। আমি এটা বলছি না, বর্তমান কেন্দ্রই করছেন। বরাবরই এটা হচ্ছে। কেন্দ্রের বরাবরই বিমাতৃসুলভ মনোভাব আছে। আমি এই জিনিসটা বলতে চাই, পশ্চিমবঙ্গের চাষীদের ঋণের জন্য সুদের হার যে রকম, যদিও এটা তাদের উপকারের জন্য দেওয়া হয়, কোনওদিন প্রান্তিক চাষী বা ক্ষুদ্র চাষী কোনওদিনই সেটা শোধ দিতে পারবে না। তাই আই ডি এর লোন চাষীরা শোধ করতে পারে না। এছাড়া, ইনকাম ট্যাক্স বা অন্যান্য ট্যাক্স আছে। অর্থমন্ত্রী ৭৫ পারসেন্ট বলেছেন, আমি ৫০ পারসেন্ট বলতে পারি। তবে এটা আলোচনার মাধ্যমে ঠিক হওয়া প্রয়োজন। পশ্চিমবাংলা একটা সমস্যাবহুল স্টেট। এই পশ্চিমবাংলার সমস্যা মেটাতে গেলে লগ্নী করা দরকার। কিন্তু সেই লগ্নী যেন এমনভাবে করা না হয় যাতে সি পি এমের ক্যাডাররা সমস্ত কর্মচারী হয়ে যায়। স্যার, আমাদের অর্থমন্ত্রী যে বাজেট রেখেছেন তাতে তিনি মৌলিক সমস্যাগুলি পাশ কাটিয়ে গিয়েছেন। যেমন বড় সমস্যা বেকার সমস্যা। তিনি একটা ভাওতা দিয়েছেন ভাতা দিয়ে। তিনি যে ভাতার কথা বলেছেন, যেভাবে বলেছেন, তাতে মনে হয় তিনি দেড় লক্ষ

[3-00 — 3-10 P.M.]

লোককে একটা ভাতা দেবেন ৫০ টাকা হিসাবে সপ্তাহে দু দিন কাজ করলে। দু দিন কাজ করলে মাসে ৮দিন হয়। মিনিমাম ওয়েজেস ৮ টাকা ১০ পয়সা। তাহলে হিসাব করে দেখুন কত হয়। এটা কি তবে ড্রাই ডোলের মতো। আমাদের অর্থমন্ত্রী নিশ্চয় সি পি এমের লোক নন। আপনাকে রিক্রুট করা হয়েছে বাইরে থেকে। আপনার সদিচ্ছা থাকতে পারে। এইটা যে ব্যবস্থা হয়েছে এটা ক্যাডারদের কিছু কিছু পাইয়ে দেওয়ার ব্যবস্থা। আগে এরা বিড়লাদের কাছ থেকে দিতেন। এইটা দিয়ে বেকার সমস্যার সমাধান হবে না, বেকার সমস্যা আরও সৃষ্টি হবে। এটা আমি আপনাদের জানিয়ে দিচ্ছি। এই টাকা আপনাদের ঠিকভাবে ব্যয় হবে না। সমস্ত টাকাই আপনাদের ক্যাডারদের জন্য ব্যয়িত হবে। আপনি গ্রামে যান দেখতে পাবেন সেখানে সব লিস্ট হচ্ছে ঐ ক্যাডারদের নিয়ে। অবশ্য আমি জানি আপনি গ্রামে যাবেন না আপনি শহরের লোক শহরে থাকেন এবং শহরে বসেই রাজনীতি করেন। যে সমস্ত লোক কে ফুড ফর ওয়ার্ক নিয়োগ করা হচ্ছে সবাই আপনাদের ক্যাডারের লোক। সি পি এম সমর্থক না হলে তাদের কাজে লাগানো হচ্ছে না। যাদের সত্যিকারের কাজ দরকার তাদের মোটেই কাজে লাগানো হয় নি। গ্রামে গিয়ে দেখুন সি পি এম-দের নিয়েই সেখানে লিস্ট হচ্ছে।

(গোলমাল)

(সি পি এম বেঞ্চ থেকেঃ- এটা সত্য নয়)

এই যে ৫০ টাকা দেওয়া হচ্ছে এখানেও দেখবেন ঐ ক্যাডারদের লিস্ট তৈরি হচ্ছে। আপনারা ঐ যে ৫ বছরের কথা বলেছেন ও কথা সবই উড়ে যাবে—। দলমত নির্বিশেষে সমস্ত খেটে খাওয়া মানুষদের যে দেবার কথা তার কোনও গ্যারান্টি আমি দেখতে পাচ্ছি না। আমার মনে হয় আপনারও সে ক্ষমতা নাই এ জিনিস রোধ করার। কারণ আপনি বাইরের থেকে রিক্রুটেড। এই বাজেটে যারা বিত্তশালী বড় বড় শিল্পের মালিক তাদের সম্বন্ধে কিছুই বলেন নি। পূর্বে আপনি বলেছিলেন ইউ আর মাই ফ্রেন্ডস তোমরা এসো ইনভেস্ট কর তোমাদের কোনও ভয় নেই। কিন্তু এই সব কথা এই বাজেটের মধ্যে আজকে দেখতে পেলাম না। মিনিমাম প্রোগ্রাম তার কিছুই নাই এখানে আপনারা যেটা দাবি করেন বার বার ফ্রন্ট সরকার খেটে খাওয়া মানুষদের সরকার কিন্তু আসলে এই বাজেটের মাধ্যমে দেখতে পাচ্ছি আপনারা পুঁজিপতির পথ বেছে নিয়েছেন। আমি বলতে পারি সেখানে দাঁড়িয়ে বেকার সমস্যার সমাধান কোনও দিনই করা যাবে না। আর এটা আপনারা নিজেরাও জানেন। অথচ আপনারাই বলেছেন Nationalisation of all basic industries. Take over of foreign capital, ban on entry of multinationals and investment of private foreign capital moratorium on foreign debt payment. Nationalisation of monopoly house and certain specified industries in the interest of masses. Notionalisation of foreign trade. কিন্তু সে ইঙ্গিত আপনাদের এই বাজেটে নাই। আপনারাই বলেছেন এই বাজেটের বইয়ের ১২ পাতায় আছে "আমাদের কর্মসংস্থানের নীতিতে সকল শ্রেণীর লোকের প্রতি সুবিচার রক্ষিত হয়েছে। কি হয়েছে? কর্মসংস্থান কিছুই হল না

কেউ চাকুরি পেল না—কি করে রক্ষিত হল? এই ধরনের কথা আপনার আমরা ঠিক বুঝতে পারলাম না। আমরা জানি সকল শ্রেণীর লোকের প্রতি সুবিচার রক্ষিত হবেনা। কেবলমাত্র সি পি এম কর্মীদের স্বার্থ রক্ষিত হবে। আপনি জানেন ফুড ফর ওয়ার্ক পূর্ববর্তী সরকারের আমলে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম, রুরাল প্রোডাকশন প্রোগ্রামে যা কাজ হয়েছে তাতে অনেক বেকার সমস্যার সমাধান হয়েছিল এবং সেখানে অনেক গঠন মূলক কাজ হয়েছে, সেচের ব্যবস্থা হয়েছে, রাস্তা-ঘাট হয়েছে। এছাড়া আমি বাজেটের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি আর বেশি সময় নেব না—এখানে হাউস সাইট সম্পর্কে কিছু বলা নেই। আপনি এর আগে দেখবেন ১৯৭৬/৭৭ সালের বাজেটে হাউস সাইট ফর ল্যান্ডলেস অ্যান্ড উইকার সেকসনস— ল্যান্ডলেস, হোমলেস পারসনস লোকেটেড ইন দি রুরাল এরিয়াস এদের হাউস সাইট দেওয়া হয়েছিল। টাকা দেওয়া হয়েছিল ৩ লক্ষ ২ হাজার ২৩৬ টাকা ১৯৭৬ সালের অক্টোবর পর্যন্ত এবং বাড়ি করার জন্য ৩।। কোটি টাকা রাখা হয়েছিল এবং ৪০ হাজার বাড়ি কনস্ট্রাকশনের প্রোগ্রামে নেওয়া হয়েছিল। তার মধ্যে ১৬ হাজার বাড়ি অলরেডি কমপ্লিটেডও হয়েছিল। কিন্তু বর্তমানে বামফ্রন্ট সরকার গরিবের কথা বলেন, অথচ এই সমস্ত ল্যান্ডলেস, হাউসলেসদের হাউস সাইটস দেওয়া হয়েছিল বাড়ি করার জন্য, সেই সম্পর্কে কোনও প্রোগ্রাম এই সরকারের নেই, তাদের সম্পর্কে কোনও কথা বলেন নি। আমি মনে করি এই বাজেট স্ট্রাকচার কোনও সোসিও ইকনমি পরিবর্তন আনবে বললে ভুল করা হবে। পুঁজিপতি আইডিওলজি নিয়ে এই বাজেট করা হয়েছে। আমার মনে হয় বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, এতদিন তিনি পুঁজিপতিদের স্বার্থে ছিলেন এবং এখনও তাই থাকবেন বলে আমার বিশ্বাস আছে। এই বলে বাজেটের বিরোধিতা করছি এবং বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী পরিমল মিত্র ঃ** মাননীয় স্পিকার মহোদয়, সত্যরঞ্জন বাপুলি মধুর কথা বলেছেন, আগেই জয়নাল আবেদিন আমাদের মধুর কথা বলেছেন। আমি তো এটাকে সাধারণ ভাবে নিয়েছিলাম। কিন্তু আমার মনে হচ্ছে মধুটা অনেকদিন আগে পাওনা ছিল। আপনি জানেন জন্মের পরে কানে মধু দিতে হয়। **(ভয়েস ঃ মুখে দিতে হয়।)** মুখে ওরা দেন নি—মুখেও দিতে হয়, কানেও দিতে হয়। মুখে তো দেওয়া হয় নি, বলার জন্য এসেছে, কুৎসিত করার জন্য এসেছেন—কানে মধু এই জন্য দিতে বলেছি। এখন যে কোনও ভালো কথাই বলা হবে তার একটা কদর্য কথা ওরা খুঁজে পাবেন এবং পাচ্ছেন। সেইজন্য কানে মধু ওরা দিতে পারেন নি। অবশ্য ওরা তো ছিলেন ওদের দেওয়া উচিত ছিল, জানি না কেন ওরা দেন নি। **(ভয়েস চোখে কবে দেবেন?)** চোখে পরে দেবেন, আগে কানে দিন। আমি বলতে চাচ্ছি একটি ভাল কাজের মধ্যেও ওঁরা খুঁজে বেড়াচ্ছেন। একটা ভাল কাজ করা হয়েছে। এটা করে অন্যায় করা হয়েছে? ভাল কাজ যে করা হয়েছে, এটা স্বীকার করে বলছেন কি? নাকি সব সি পি এম ক্যাড্রারদের দেওয়া হয়েছে। অভ্যাস যাবে কোথায়? নিজেদের এই যে ৫ বছর ধরে অভ্যাস হয়ে গেছে, নিজেরা যা কিছু করেছেন এখন ওরা ভাবছেন যে কোনও ভাল সরকারই আসুক—বামপন্থী সরকার যে নিরপেক্ষ সরকার এটা ওরা বিশ্বাস করতে পারছেন না। তার কারণ হচ্ছে এই, ওরা এমপ্লয়মেন্ট দিয়েছেন কিভাবে সেটা নিজেরা ভালভাবেই

জানেন। সামনে বসে আছেন জয়নাল সাহেব, তিনিও জানেন, আর পিছনে সাত্তার সাহেব বসে আছেন, তিনিও জানেন আর এই অতীশ সিংহ মহাশয়ও জানেন। মাননীয় সদস্যরা জানেন তারা কিভাবে দিয়েছেন। সিগারেটের প্যাকেটের উপর নাম লিখে এমপ্লয়মেন্ট দিয়েছেন। **(ভয়েস ঃ মদের বোতলে লিখে দেওয়া হয়নি?)** মদের বোতলে লিখে দিয়েছেন কিনা জানি না। তবে আমি এটুকু বলতে পারি সিগারেটের প্যাকেটের উপর নাম লিখে এমপ্লয়মেন্ট দিয়েছেন। আজকে তারা বিদ্যুৎ সম্পর্কে বলছেন—বিদ্যুৎ কর্মীদের কিভাবে এমপ্লয়মেন্ট দিয়েছেন সেটা ওরা ভালভাবেই জানেন। ওদের নিজেদের মধ্যে আলোচনা হয়েছে এবং এর বিরুদ্ধে ক্রিটিসিজম হয়েছে এবং এখন যদি নর্থবেঙ্গল যান বা অন্যান্য জায়গায় যান তাহলে দেখতে পাবেন বিদ্যুতের উপর আজকে যে কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন সেটার জন্য দায়ী কে—সেটা ওরা নিজেরাই খুঁজে পাবেন। আমরা দেখেছি যেখানে ফিটার দরকার সেখানে পিওন দিয়েছেন, যেখানে মই বওয়ার লোক দরকার সেখানে ফিটার দিয়েছেন, যেখানে কেরানি দরকার সেখানে নন-ম্যাট্রিক লোক দিয়েছেন। কোনও মন্ত্রী অথবা এম এল এ সার্টিফিকেট দিয়েছেন চাকুরি হয়ে গেছে। আপনারা প্রত্যেককে ৫০ জনের একটা করে কোটা দিয়েছিলেন এবং এই ভাবে ১২ হাজার লোককে আপনারা ঢুকিয়েছেন। স্টেট ট্রান্সপোর্ট, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে এরকমভাবে আপনারা লোক ঢুকিয়েছেন। ফরেস্ট ডিপার্টমেন্টে যেখানে ৮০টি স্যাংশন্ড পোস্ট সেখানে আপনারা ২৮০ জনকে ঢুকিয়েছেন, অথচ তাদের কোনও কোয়ালিফিকেশন নেই। এরা এই কয়েক বছর ধরে যে ঋণ দিয়েছেন সেটা কাকে কাকে দিয়েছেন জানি না এবং তার দ্বারা কার উদর স্ফীত হয়েছে জানি না। ল্যান্ডের ক্ষেত্রে যে গ্রান্ট দিয়েছেন ঋণ দিয়েছেন সেটাই বা কাকে দিয়েছেন তারাই জানেন। অবশ্য সত্য বাপুলি মহাশয় হয়ত এটা বেশি করে জানতে পারেন। স্যার, এরা কোনও কাজই ভাল দেখছে না। সমস্ত সময়ই কেবল সন্দেহ। এই যে ৫০ টাকা বেকারভাতা দেওয়া হবে তারমধ্যেও তারা দেখছেন রাজনীতি এবং বলছেন এটা কেবল সি পি এম ক্যাডারদের দেওয়া হবে। ওরা ওদের সময় নিজেরা যা করেছেন সেটাই আমাদের সম্বন্ধে ভাবছেন। আমরা ওদের সময় দেখেছি স্কুল নেই, ছাত্র নেই অথচ মাস্টার অ্যাপয়েন্ট করে বসে আছেন এবং সেই মাস্টার গ্রামে গিয়ে স্কুল খুঁজছেন। সেইজন্যই আমাদের সম্বন্ধেও ভাবছেন আমরা স্কুল তৈরি না করেই মাস্টারদের চাকুরি দেব। আপনাদের কোনও সদিচ্ছা নেই এবং সেইজন্যই কোনও কাজ ভাল চোখে দেখতে পারছেন না। আপনারা আপনাদের দলীয় শাসনে শুধু একজনের নামে জয়ঢাক বাজিয়েছেন এবং তিনি হচ্ছেন আপনাদের সবচেয়ে বড় গুরুদেব। আমি হিটলারের একটা কথা দিয়ে শুরু করছি, টট বাই দিস। একসময় হিটলার তার মেইন ক্যাম্পে বসে বলেছিলেন, 'ইফ ইউ উইস দি সিমপ্যাথি অব দি ব্রড মাসেস দেন ইউ মাস্ট টেল দেম দি ক্রুডেসট অ্যান্ড মোস্ট স্টুপিড থিংস।' আপনারাও এই নীতি গ্রহণ করেছেন। যা খুশি বলছেন এবং যা খুশি অকথ্য মিথ্যা কথা বলার জন্য এখানে এসেছেন এবং আপনাদের কুকীর্তি ঢাকবার জন্য চেষ্টা করছেন। আপনাদের বোঝার জন্য কয়েকটা কথা বলছি। ৩৭১ কোটি ৪০ লক্ষ টাকার বার্ষিক পরিকল্পনা হয়েছে। জাতীয় অর্থনৈতিক সঙ্কট মোচনের অন্যতম উপায় হল উন্নয়ন ব্যয়ের প্রসার। বার্ষিক পরিকল্পনার আয়তন বৃদ্ধি করতে পারলে ভাল হত কিন্তু অর্থমন্ত্রী মহাশয় বলেছেন পরিকল্পনা কমিশন এই বিষয়ে ঐক্যমত স্থাপন করতে পারেননি। এই বাজেট আপনাদেরই বাজেট। কালকে আবেদিন সাহেব বলেছেন যে উনারা যেটা ধরেছিলেন, তার চেয়ে আমরা কম ধরেছি। কিন্তু

[3-20 — 3-30 P.M.]

আপনাদের পরিকল্পনা ছিল ২৪৫ কোটি টাকার, সেখানে আমরা ৩৭১ কোটি টাকার মতে পরিকল্পনা করেছি। অন্যান্য বিভাগের জন্য যা করা হয়েছে— ১৯৭৮-৭৯ সালে রাজ্যের কৃ ও সমষ্টি উন্নয়ন খাতে ৪০ কোটি টাকা, বিদ্যুৎ বাবদ ১১৫ কোটি টাকা, সেচ বাবদ ৪ কোটি টাকা, শিক্ষা খাতে ৪০ কোটি টাকা এবং আরও তের কোটি টাকা দেওয়া হচ্ছে ১৯৭৮-৭৯ সালে আরও এক হাজার স্কুল করা হবে। ১৯৭৭-৭৮ সালে গ্রামাঞ্চলের পরিকল্প খাতে ৫ হাজার ২১৭টি নতুন জল সরবরাহের ব্যবস্থা হয়েছে এবং আরও ৯০০টি নতু জল সরবরাহের কাজ হাতে নেওয়া হয়েছে। বিভিন্ন স্বাস্থ্য পরিকল্পনার জন্য ১৪ কোটি ৬ লক্ষ টাকা বিনিয়োগের ব্যবস্থা হয়েছে। কৃষি খাতে ১৯৭৭-৭৮ সালে ২৭ কোটি ৮৮ লক্ষ টাকা খরচ হয়েছে এবং ১৯৭৮-৭৯ সালে ৩৮ কোটি ১৯ লক্ষ টাকা খরচ হবে এবং ৪ শতাংশ বৃদ্ধি করা হয়েছে। ক্ষুদ্র সেচ খাতে ১৯৭৭-৭৮ সালে ১৫ কোটি ৮৮ লক্ষ টাক খরচ হয়েছে, এবং ১৯৭৮-৭৯ সালে ১৯ কোটি ৮৩ লক্ষ টাকা খরচ করা হবে। অ প্রতিষ্ঠান থেকে ক্ষুদ্রসেচের জন্য বাড়তি অর্থ সংস্থানের ব্যবস্থা আছে। সমবায়ে ১৯৭৬-৭৭ এ ৫১ কোটি টাকা ছিল সেখানে ১৯৭৭-৭৮ সালে ছিল ৮১ কোটি টাকার এবারে লক্ষ্য মাত্রা ১০৫ কোটি টাকা স্বল্প মেয়াদি ঋণ এবং ২০ কোটি টাকা দীর্ঘ মেয়াদি ঋণ দেবার ব্যবস্থা হচ্ছে। এর ফলে সমবায় আন্দোলন জোরদার হবে। আপনারা বলেছেন এবং আমার জনতা পার্টির বন্ধুরাও বলেছেন যে ভরতুকি দিয়ে কি কি জিনিস নেওয়া হবে সেটা দেওয়া নেই। ভোজ্য তেল, ডাল, নুন, ইত্যাদি ন্যায্য দামে পেতে জনসাধারণের বিশেষ অসুবিধা হচ্ছে সেই জন্য অত্যাবশ্যক পণ্য সরবরাহ কর্পোরেশনকে সম্প্রসারণ করে আগামী বছর ন্যায় সঙ্গত মূল্যে এই সব জিনিস সরবরাহ করা হবে। এখানে বলা হচ্ছে শিক্ষা জগতে অনাচার এবং অরাজকতা এসেছে। এটা কারা এনেছে, এটা একটু মনে করুন। মাত্র আট মাস আগে পর্যন্ত আপনারা কি করেছেন, সেটা মনে করুন।.১৯৭২ সাল থেকে কি করছেন সেটা একটু হৃদয়ংগম করবার চেষ্টা করুন। ৭২ সালের পর থেকে আপনারা কি করেছেন? এখানে বলা হচ্ছে স্কুল কমিটি গুলি ভাঙ্গা হয়েছে। একজন মাননীয় সদস্য মহাশয় বলেছেন একেবারে নাকি কচু কাটা করা হয়েছে। কিন্তু আপনাকে বলতে চাই যে সমস্ত স্কুল কমিটি গুলির বিরুদ্ধে অভিযোগ আছে সেগুলিকেই শুধু ভাঙ্গা হয়েছে। আপনারা শুনে রাখুন আমার নিজস্ব এলাকায় মালবাজারে দুটি স্কুল কমিটি আছে, সেখানকার দুজন সেক্রেটারিই কংগ্রেসি লোক, এখনও তারা বহাল তবিয়তে আছেন, সুপারসিড করা হয়নি। ইউনিভার্সিটিকে সুপারসিড করা নিয়ে বহুবার আলোচনা করা হয়েছে সেই আলোচনায় আপনারা সন্তুষ্ট হতে পারেন নি। কেন সন্তুষ্ট হতে পারেননি, তা আপনারা ভাল করেই জানেন। সেসব তিক্ত কথা বেশি না বলাই ভাল। আপনারা অবশ্য তিক্ত কথা বলতে ভালবাসেন, কিন্তু আমি বলতে চাই তারপর কলেজে ভর্তির ব্যাপারে আমরা দেখেছি ৭২ সাল থেকে কলেজে ভর্তি হতে গেলে মস্তান ফি দিতে হত। (**শ্রী সুনীতি চট্টরাজ : মস্তান কি?**) যা তৈরি করেছিলেন। যাদের হাতে আর্মস দিয়েছিলেন। এখন যারা অন্য কিছু আর করতে পারছে না বলে ডাকাতি করছে। মাঝে মাঝে আপনাদের কাছে আসছে সেল্টারের জন্য এবং আপনারা মাঝে মাঝে টেলিগ্রাম পড়ছেন, যখনই তাদের উপর ব্যবস্থা নেওয়া হচ্ছে তখনই আপনারা প্রতিবাদ করছেন। যাদের জন্য

ছাত্রদের পরীক্ষা হলে ফি দিয়ে ঢুকতে হয়েছে, 'মস্তান ফি' দিয়ে। এর ফলে শিক্ষা জগতে অরাজকতা হয়েছে। এগুলি এর মধ্যে ভুলে গিয়েছেন! এত তাড়াতাড়ি ভুলে যাওয়া উচিত নয়। ৮ মাসের মধ্যে ভুলে যাওয়া উচিত নয়। তারপর এমন অবস্থা করা হয়েছিল যে, পরীক্ষার হলের বাইরে থেকে মাইকে করে কোয়েশ্চেনের উত্তর বলে দেওয়া হয়েছে। কেউ বাধা দিলে রক্ত-গঙ্গা বহিয়ে দেওয়া হয়েছে ; দু নালা, চার নালা আর্মস ছিল তাদের হাতে। এমনই অবস্থা হয়েছিল যে, বেনামীতে পর্যন্ত পরীক্ষা হয়েছে। একজনের হয়ে আর একজন পরীক্ষা দিয়েছে। এই অবস্থা চলেছিল ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত। ওরা যেভাবে ইলেকশন জাল করিয়েছিল এদের দিয়ে, সেইভাবে এদের বিভিন্ন সময়ে বিভিন্ন কাজে এনগেজ করে রেখেছিলেন। তারপর কলেজ স্কুলে মস্তানির পর তাদের বিদ্যুৎ বিভাগে চাকুরিও ওরা দিয়ে গিয়েছেন। সরকারি দপ্তর চাকুরি দিয়ে গিয়েছেন। তাতে ওরা কোনও রকম নীতি মানেন নি। নীতি বহির্ভূত ভাবে কাজ দিয়ে গিয়েছেন। এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা উঠেছে বলে ওরা আজকে ভয় পাচ্ছেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে না নিয়ে কি আপনাদের কাছ থেকে নেব? না, আমরা এম এল এদের বলে দেব যে. আমার ডিপার্টমেন্টে ৩০০ ভেকেন্সি আছে, আপনারা ৩০-টা করে নাম দিয়ে দিন? আপনারা যা করেছেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেননি। শুধু কি তাই, ৭২ সালের পর থেকে কোনও বামপন্থী কর্মীকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নথি ভুক্ত করতে দেননি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে মস্তান রেখে আমাদের ছেলেরা যাতে নাম রেজিস্ট্রি না করতে পারে তার বন্দোবস্ত করা হয়েছিল (**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ এটা ঠিক নয়।**) না ভাই, এটা ঠিক এর প্রমান আমার কাছে আছে। আমরা বললাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নেব। তাও ওনারা আপত্তি করছেন এবং বলছেন সি পি এমের লোক চাকরি পাবে। বেকার ভাতা দেওয়া প্রসঙ্গে ওনারা বলছেন বাজেট খারাপ হয়েছে, হতাশাব্যঞ্জক মনে হচ্ছে এবং বলছেন অর্থমন্ত্রী নতুন পথের ইঙ্গিত দিতে পারেন নি। কিন্তু ওনারা যে কয়েক বৎসরের বাজেট পেশ করেছেন তাতে মিথ্যা কথা ছাড়া আর কিছু নেই। সোনার পাতে পশ্চিমবাংলাকে মুড়ে দেওয়ার অঙ্গীকার করেছিলেন। ওনারা বাজেটে বলেছিলেন যে বড় বড় ইন্ডাস্ট্রি বসাবেন। পশ্চিবাংলাকে এমনভাবে তৈরি করবেন যে সারা পৃথিবীতে পশ্চিমবাংলার মতোন এমন রাজত্ব থাকবে না। কিন্তু আমি বলব সব মিথ্যা কথা বলেছিলেন। ওনারা বলছেন যে এই বাজেট খালি আপনাদের কথা আছে। আমাদের বাজেটে আমাদের কথা থাকবে না তো কি ওনাদের কথা থাকবে? আমরা দেশের কথা, জনগণের কথা বলেছি ওনারা দেশের কথা বলতে পারেননি। দেশকে মিথ্যা ধোঁকাবাজি ছাড়া আর কিছু ওনারা দেন নি। তারপর বিদ্যুতের কথায় আসি। ওনারা বিদ্যুৎ দিয়েছেন ১০ হাজার গ্রামে এখন খালি খুঁটিগুলি রাধাকৃষ্ণের মতোন দাঁড়িয়ে আছে। কোনটা বা ঝড়ে হেলে পড়ে গেছে। বহু জায়গায় বিদ্যুতের তার পর্যন্ত পৌছায়নি। অনেক জায়গায় পোল হাওয়া হয়ে গেছে। এই হচ্ছে ১০ হাজার গ্রামের বিদ্যুতের ব্যবস্থা। আমার ডিপার্টমেন্ট বিদ্যুতের খুঁটি সংক্রান্ত ব্যাপারে সংযুক্ত আছে। আমি আমার বিভাগীয় অফিসারদের এই ব্যাপারে জিজ্ঞাসা করেছিলাম। ওনারা বলেছিলেন পোলগুলিকে ট্রিটমেন্ট করে দিলে ২০ বছর টেকে। কিছু কিছু পোল আমরা দিয়েছি তারপর ওনারা ঠিকাদার হিসাবে ওনাদের লোকেদের এবং কংগ্রেসি মস্তানদের নিযুক্ত করেছিল এবং যেখানে শাল পোল ট্রিটমেন্ট করে দেওয়ার কথা সেখানে ঐ ঠিকাদারেরা সফট উড পর্যন্ত চালিয়েছিল। এই হচ্ছে অবস্থা আর আপনারা এখন চিৎকার করছেন। কান্নাকাটি

[3-30 — 4-00 P.M. (including Adjournment)]

করছেন দেশের জন্য। আচ্ছা আপনারা বলুন, ১০ হাজার গ্রামে বিদ্যুতের যে মেশিনারি ছিল সেখান থেকে পুরো নিয়ে ট্রিটমেন্ট অফ পোল করে ১ লক্ষ ২০ হাজার জায়গায় যেতে পারে সেখানে ১০ হাজার গ্রামে কত পোল লাগে? ৪ লক্ষ অথবা ৫ লক্ষ। এইগুলি কোথা থেকে এসেছে? কালিংপং শহরে কিভাবে আপনারা বিদ্যুৎ নিয়ে গেছেন? ফরেস্ট অফিসার বলেছিল যে ফরেস্টের ভিতর দিয়ে নিয়ে যাবেন না এতে ফরেস্ট নষ্ট হতে পারে কিন্তু কে কারকথা শোনে। সেই ফরেস্টের ভিতর দিয়েই লাইন গেল এবং এই রুট হচ্ছে লংগেস্ট রুট যাতে করে ঠিকাদাররা কিছু পেতে পারে তারই ব্যবস্থা করেছিলেন। এই হিসেবে আমার অনেক কথা বলার আছে। কিন্তু কথা বলব কখন? আর ওনারাও জানেন, ওরা জ্ঞানপাপী, ওরা সব জানেন এত বছর ধরে রাজত্ব করলেন আর জানেন না। সুনীতিবাবু ওদিক থেকে দেখাচ্ছেন আমাদের বুক ধুক ধুক করছে, কিন্তু না তা করেনি। ওনাদের বলছি একটু পড়েশুনে বলুন এবং তারপর এখানে যদি কিছু আপনাদের সাজেশন থাকে কনস্ট্রাকটিভ—যেটা আপনারা বলেন তা বলুন। সঙ্গে সঙ্গে আমি জনতা পার্টির বন্ধুদের কাছে বলেছি, এই যে মাথাভারি অ্যাডমিনিস্ট্রেশনের কথা আমার বৃদ্ধ এবং বর্ষীয়ান বন্ধু মাননীয় সদস্য বলাইবাবু বললেন সে সম্বন্ধে চিন্তা করুন। উপায় কি? আপনি আজকে বক্তৃতা দিয়েছেন কিন্তু গতকাল আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী শ্রী চরণ সিং বলেছেন আই এ এস, আই পি এস এবং আই এফ এস এই চাকুরিগুলি থাকবে? এই চাকরিগুলি যারা করেন তারা দিল্লি থেকে আসেন তাদের আমরা সরাতে পারি না। কেন্দ্রে আপনাদেরই মন্ত্রী তাকে বলুন যে তাদের মাইনে কমিয়ে দিতে, আমাদের কোনও আপত্তি নেই। এটাই বলুন না যে ঐ ক্যাডার পশ্চিমবঙ্গে দরকার নেই। সঙ্গে সঙ্গে বলেছেন রাজ্যপালের খরচ বেশি সেটা কমিয়ে দিন। এটা আমাদের কমাবার ক্ষমতা নেই। এটা কেন্দ্রের সঙ্গে আলোচনা করুন। রাজ্যপাল যদি কম নেন তাহলে নিশ্চয় আপনারাও সুখী হবেন আমরাও সুখী হব। আপনাদের পশ্চিমবঙ্গে একজন প্রবীন নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন তিনি আপনাদের ঐ সেন্টিমেন্ট নিয়ে ঐ পার্লামেন্টে গিয়ে দাঁড়িয়ে বলুন যে আমরা মাথা ভারি অ্যাডমিনিস্ট্রেশন চাই না, আমরা আই এ এস, আই পি এস, আই এফ এস লোকদের চাই না। আপনাদের দুঃখের সঙ্গে আমি জানাচ্ছি আমাকে যখন আট জন আই এফ এস লোক দেওয়ার কথা হল তখন আমি বললাম আমাদের পশ্চিমবঙ্গের অনেকেই আছেন, ওখান থেকে যারা আসেন তাদের থেকে বেশি জ্ঞান সম্পন্ন এবং আপনারা অনুমতি করুন তাদের আমি গ্রহণ করি। কিন্তু আমার কথা কেউ শুনলেন না। তাই আমার অনুরোধ আপনারা গিয়ে বলুন যে এদের মাইনে কমাতে হবে। আমি এই প্রোপোজাল দিয়েছিলাম, কিন্তু ঐ প্রস্তাব রিজেক্টেড হয়ে গেছে। যদি আমাদের এই বাড়তি খরচের দায় বহন করতে না হয় তাহলে আরও খুশি হব এবং তাহলে নিশ্চয় এই সমস্ত খরচ কমবে। সেন্টার থেকে যেসব মন্ত্রীরা অফিসাররা এখানে আসেন তাদের খরচ যদি আমাদের বহন করতে না হয় তাহলে ভালই হয়। আপনারা এবং আমরা একসঙ্গে লড়াই করেছিলাম এই লোকসভা ইলেকশনের সময়ে। কিন্তু আজ অশুভ ইঙ্গিত সারা ভারতবর্ষে দেখা দিচ্ছে। অতএব সঙ্গে সঙ্গে আপনাদের মনে করিয়ে দিতে চাই যে আসুন ঐক্যবদ্ধভাবে আবার লড়বার সময় এসেছে। সুনীতিবাবু যাই বলুন না কেন, রাজভক্ত আমাদের কাছে পৈতৃক সম্পত্তি হিসাবে

াসেনি। এই তত্ত্বে পিতা, পুত্র, নাতি, নাতনি থাকবে এই নীতি বামপন্থীদের নয়। শেষ কথা লতে চাই, আপনারা সহযোগিতা করুন। পিছিয়ে পড়া পশ্চিমবাংলার যদি পুনর্গঠন করতে য় তাহলে সকলে মিলে এ কাজ করতে হবে। সেক্রেটারিয়ান দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার না করে ঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার করে আমাদের সঙ্গে সহযোগিতা করুন যাতে এই রাজ্যে খ সমৃদ্ধ আনতে পারা যায়। আপনারা সহযোগিতা করবেন এই আশা করে আমি শেষ রছি।

**মিঃ স্পিকার ঃ** এখন সভার কাজ ৪টা পর্যন্ত মুলতুবি রইল।

(At this stage the House was adjourned till 4-00 P.M.)

[4-00 — 4-10 P.M.]

(After recess)

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলা সরকারের তরফ থেকে ননীয় অর্থমন্ত্রী ১৯৭৮-৭৯ সালের যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি ামার বক্তব্য রাখছি। আমি আশা করেছিলাম বিরোধী দলের তরফ থেকে গঠনমূলক মালোচনা করা হবে। অবশ্য জনতা পার্টির তরফ থেকে কিছু সমালোচনা শোনা গেছে, কিন্তু ড্ডিপন্থী বা ইন্দিরা পন্থী তাদের কাছ থেকে কালো পাহাড়ী আলোচনা করা ছাড়া কোনওরকম ঠনমূলক আলোচনা হয় নি। আমাদের এই সমর্থন কেবল অন্ধ সমর্থন নয়-এর পেছনে ক্তি আছে। আমাদের পূর্বসূরী সরকার যে অবস্থায় আমাদের রেখে গেছেন তাতে এর চেয়ে াল বাজেট উত্থাপন করা যায় না। বাজেট কোনও মুদিখানার দোকানের হিসাব নয়, কিম্বা াম্পানির ব্যালান্স শিট নয়। আবেদিন সাহেবরা ইট ইজ এ স্টেটমেন্ট অব ইনকাম অ্যান্ড ক্সপেনডিচার, ভাবেই বাজেটকে দেখে এসেছেন। কোম্পানিরা বোনাসকে ফাঁকি দেবার জন্য ালেন্স শিটের কারচুপি করেন। বাজেট একটা সরকারের চরিত্র প্রকাশ করে। কোন বিভাগে ে রকম আয় হবে এবং কাদের স্বার্থে কিরকম ব্যয় করা হবে, তা থেকে সরকারের চরিত্র াঝা যায়। বাজেটকে যদি একটা হিসাবে ধরে গণ্য করে আলোচনা করি তাহলে ভুল হবে। ই কথা সত্য আমাদের বাজেট ঘাটতি বাজেট যেটা আমরা চাই না। কারণ এর পরিণতি দ্রাস্ফীতি ইত্যাদি হতে পারে। কিন্তু যেখানে আয় সীমিত সেখানে যদি আবশ্যিক ব্যয়ের য়োজন হয় তাহলে ঘাটতি বাজেট ছাড়া তা সম্ভব নয়। সেজন্য এ বাজেটে কিছু ঘাটতি খানো হয়েছে এবং তা পূরণ করবার জন্য অনেক চেষ্টা করা হয়েও শেষ পর্যন্ত সামগ্রিকভাবে া পূরণ করা সম্ভব হয় নি। একটা কথা তাদের চিন্তা করা উচিত যে তারা যখন এই রকার থেকে চলে যান তখন তারা আমাদের দেশে কি রেখে গেছেন। আমাদের দেশে ব্রিটিশ ামলে দ্বিতীয় মহা যুদ্ধের সময়ে ব্রিটিশরা যখন চলে যায় তখন তারা একটা পোড়া মাটি ্যবস্থা গ্রহণ করে, সেই জায়গা মরুভূমি করে যায় যাতে করে আগামী দলের সৈন্যরা যারা াসতেছে তারা সেখানে থেকে কোনও কিছু রসদ না পায়। আমাদের কংগ্রেস সরকার যখন ারা দেখেছেন যে তাদের চলে যেতে হবে তখন তারা পোড়া মাটি নীতি অনুসরণ করে আমাদের পশ্চিমবাংলাকে একেবারে শ্মশান করে দিয়ে গেছেন, সেখানে রেখে গেছেন কতকগুলি কনো মাঠ যেখানে সেচের জল পর্যন্ত যায়নি, রেখে গেছেন কতকগুলি হাড় জির জিরে

মানুষ, আর কতকগুলি মতলববাজ ব্যবসাদার রেখে গেছেন। সেই শ্মশানভূমিকে আবার সুন্দরভাবে গড়ে তোলার জন্য প্রচেষ্টা হচ্ছে, এই বাজেট হচ্ছে তার প্রাথমিক পদক্ষেপ। যদি আমাদের দেশের অবস্থার পরিবর্তন করতে হয় তাহলে প্রথমে লক্ষ্য রাখতে হবে খাদ্য উৎপাদন বাড়ানোর দিকে। আমাদের দেশে এখনও খাদ্যের যে উৎপাদন হয় সেই উৎপাদন এখনও বাড়ানো যায়। কেননা আপনারা জানেন হাওড়া জেলায় মেদিনীপুর জেলায় এখনও একটা ফসল হয়, যদি সেচের জল পাওয়া যায় তাহলে এইসব বিস্তীর্ণ জায়গায় দুটো ফসল পাওয়া যেতে পারে এবং তা থেকে শুধু যে ফসলের পরিমাণ বাড়বে তা নয়, তা থেকে আমাদের গ্রামের অর্ধ বেকার এবং পূর্ণ বেকারদের কাজের সংস্থান হবে। সেজন্য বামফ্রন্ট সরকারের তরফ থেকে যে বাজেট উপস্থাপন করা হয়েছে তার মধ্যে সেচের উপর বেশি

[4-10 — 4-20 P.M.]

জোর দেওয়া হয়েছে। দ্বিতীয়ত শিল্প প্রসারের ক্ষেত্রে আমরা দেখেছি এখানে শিল্প উন্নয়নের জন্য শিল্প প্রতিষ্ঠার কোনও মানদন্ড নেই, এটা কেন্দ্রের হাতে রয়েছে। দেশের কি প্রয়োজন, কোন শিল্প প্রতিষ্ঠা করা দরকার, কোন জিনিসের উৎপাদন করা প্রয়োজন, সেই উৎপাদনের জন্য সেই শিল্পে মূলধন লগ্নী করতে হবে। সেই মূলধন নিয়ন্ত্রণ করার ব্যবস্থা আমাদের সরকারের হাতে নেই। সেজন্য আজ পর্যন্ত যে নীতি কেন্দ্রীয় সরকার অনুসরণ করে চলেছেন সেই নীতি হচ্ছে যারা মূলধন লগ্নী করবে তাদের কোনটায় বেশি লাভ হবে, প্রফিট মোটিভ লগ্নী তারা করবে, এইভাবে শিল্পে মূলধন নিয়োজিত হচ্ছে, এর ফলে দেশের প্রয়োজন অনুপাতে শিল্প গড়ে উঠছে না। কোনও শিল্পপতি যদি মনে করেন যে লিপস্টিকের কারখানায় বেশি লাভ হবে, সেই কারখানা তৈরি হবে। দেশের প্রয়োজনে হয়ত বেবিফুডের কারখানা তৈরি করা উচিত, সেটা করা হচ্ছে না। শিল্পে মূলধন নিয়ন্ত্রণের ক্ষমতা যদি সরকারের না থাকে তাহলে শিল্পে এই রকম ধরনের অ্যানারকিজম সৃষ্টি হয় যা আমাদের পশ্চিমবঙ্গে হয়েছে। আজকে চটকলের কথা ভেবে দেখুন। গত কয়েক বছরে চটকলে যে ব্যাপকভাবে লে অফ, ক্লোজার হয়েছে তারজন্য এই শিল্প নীতি এবং আগেকার কংগ্রেস সরকার পরিপূর্ণ দায়ী। কাঁচা পাট, ধান যখন উঠবে চাষীর ঘরে তখন আমরা দেখেছি ফসলের দাম পড়ে যাচ্ছে। যা কিছু ক্যাশ ক্রপ, ফুড ক্রপ যখন উঠবে তখন তার দাম পড়ে যায়, আর যখন সেই ক্রপ ব্যবসাদারদের ঘরে, ফড়িয়াদের ঘরে চলে যায় ডিসট্রেসড সেল হয়ে যাবার পর তখনই তার দাম বেড়ে যায়। এই জিনিস আমরা আজীবন দেখে এসেছি কংগ্রেসি শাসনে। এই যদি প্রতিরোধ করতে হয় তাহলে সরকারকে নামতে হবে। বাজারে কৃষিপণ্যের অন্তত ৬০ ভাগ যদি সরকার কিনে নিতে পারেন তাহলে বাজারের যে ফড়ে, ব্যাপারীরা এই কৃষি পণ্য নিয়ে দাম কমিয়ে চাষীদের সর্বনাশ করছে এবং তার জন্য শ্রমিকদেরও অপকার হচ্ছে, এটা প্রতিরোধ করা সম্ভব হবে। এই জন্য সরকারের তরফ থেকে এই বিষয়ে চিন্তা করছি। তা ছাড়া যদি একটা সুন্দর পরিকল্পনা গ্রহণ করেন তাহলে তার জন্য একটা পরিকল্পনা কমিশন গঠন করতে হবে। আগেকার যে পরিকল্পনা কমিশন ছিল, সেখানে যদিও, সমস্ত পন্ডিত লোকেরা ছিলেন, কিন্তু সত্যকারের যে বাস্তব অভিজ্ঞতা নেই, অভিজ্ঞতা তাদের ছিল না, এই কথা আমি তাদের প্রতি সমস্ত মর্যাদা দিয়ে বলতে বাধ্য হচ্ছি, সেই যে পরিকল্পনা হয়েছে, তাতে অর্থ ব্যয় হয়েছে, কিন্তু এই পর্যন্ত কোনও কিছু বাস্তবে রূপায়িত হয়নি। দেশ

যে জায়গায় ছিল সেই জায়গাতেই রয়ে গেছে। তারা পুরাতন পদ্ধতিতে দেশকে পুনর্গঠন করতে চেয়েছিলেন, যার ফলে দেশের কোনও কিছু উন্নতি সম্ভব হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই, দুর্নীতি যেভাবে বেড়ে চলেছে এবং যার জনক ঐ বিগত কংগ্রেস সরকার, সেই দুর্নীতির যদি মুলোচ্ছেদ করতে না পারেন তাহলে উন্নতি হবে না। যেমন আমি কয়েকটি উদাহরন দিচ্ছি, যেমন পাঁচ টাকা ঘুষ না দিলে দেড় টাকার স্ট্যাম্প পাওয়া যায় না, পাঁচ শত টাকা না দিলে এক কাঠা জমি বিক্রি করা যায় না, এমনি একটা রেজিস্টার্ড লেটার প্রাপকের কাছে দিতে গেলে প্রাপককে দু টাকা দিতে হয়। এমন কোনও স্তর নেই যেখানে দুর্নীতি চলছে না। বিচার ব্যবস্থার মধ্যেও ঘুষ নেওয়া চালু হয়ে গেছে। আজকে মানুষ জানে যে চাকরি চাইতে গেলেও, তাকে পকেটে করে একশত টাকা নিয়ে যেতে হবে। ঘুষ না দিলে কাজ হবে না। আমি জানি হাওড়া মিউনিসিপ্যালিটিতে কংগ্রেস আমলে একটি ছেলেকে চাকরি দেওয়া হয়েছিল এবং তার পরিবর্তে এক হাজার টাকা তাকে ঘুষ দিতে হয়েছিল। কংগ্রেস আমলে হাওড়া জেলার কংগ্রেস সেক্রেটারি চুরি করে লেখার জন্য ইউনিভার্সিটিতে ধরা পড়েছিল। তিনি নাকি আই এ, বি এ, ল'তে এই ভাবে পাশ করেছেন। এই যে চরিত্র—আমাদের জাতীয় চরিত্রকে কলুষিত করে গেছে, আমাদের সমাজকে সমস্ত দিক থেকে যদি নতুন করে গড়তে হয় তাহলে আমাদের এই যে বাজেট, এই বাজেটকে অনুসরন করে আমরা চেষ্টা করব। এই সরকার বেকারদের জন্য ৫০ টাকা করে বেকার ভাতা দেবার কথা ঘোষণা করেছেন, কিন্তু এই সন্দেহ এখানে নানা মহল থেকে প্রকাশ করা হয়েছে যে এই ভাতা সাধারণ ভাবে বেকাররা পাবে না, সি পি এম-এর কর্মীদের দেওয়া হবে। এই রকম একটা ধারণা নিয়ে যদি আজকে মন্তব্য করেন, তাহলে মনে করব দেশের মানুষের প্রতি দেশের বেকারদের প্রতি অবমাননা করছেন। অপমান করছেন, এই বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন, সেই বাজেটকে সমর্থন করতে গিয়ে জানাচ্ছি যে আমাদের জনতার বন্ধুরা এও হয়, তাও হয় এই সব বললেন বটে, কিন্তু শেষ পর্যন্ত সমর্থন করতে পারলেন না। কারণ অনেক ভাল ভাল কথা এর মধ্যে আছে। অনেকে বলেছেন, বুর্জোয়া স্টেট, তার মধ্যে থেকে যা করা সম্ভব সেটা করার চেষ্টা করা হয়েছে। যখন গতবার বন্যা হয়েছিল, দিকে দিকে মানুষের কাজ ছিল না, তখন এফ এফ ডবলিউ স্কীমে করা হয়েছিল, সেই সম্পর্কে সাত্তার সাহেব অনেক কথা বলেছেন। তিনি বোধ হয় অনেক দিন আর গ্রামে যাননি, গেলে দেখতে পেতেন গত ৩০ বছরের মধ্যে যে রাস্তায় এক কোদাল মাটি পড়েনি, সেখানে আমরা রাস্তা করে দিয়েছি ছোট ছোট স্কীমের মাধ্যমে। উনারা বলেছেন যে আমাদের পে মাস্টার, মোহরিরা কাজ পায়নি, তাদের তাড়িয়ে দেওয়া হয়েছে। আমরা বিনা মূল্যে অনারারি পে মাস্টার নিয়োগ করে যা করেছি, সরকারি ভাবে তা স্বীকৃত যে চুরির পরিমাণ সেখানে একেবারে নগন্য।

জিনিসপত্রের দাম বাড়ছে বলে অনেক অনেক কথা বলেছেন। এই প্রসঙ্গে তাদের আমি বলব, এরজন্য বামফ্রন্ট সরকার কতখানি দায়ী সেটা বিচার করতে হবে। স্যার, যে সর্ষের তেলের দাম ১৪ টাকা থেকে ১৪।। টাকায় উঠেছিল আজকে সেই তেলের দাম ৯।। টাকায়

এসে দাঁড়িয়েছে। কলকাতাতে এই দামে বর্তমানে খুব ভাল তেলই পাওয়া যাচ্ছে। তাছাড়া কলকাতায় ৪/৫ টাকায় মাছও পাওয়া যাচ্ছে। ৬ টাকায় তো ছোট ছোট কাতলা মাছও কলকাতায় পাওয়া যায়। পল্লীগ্রামের তুলনায় কলকাতায় মাছের দাম কম, পল্লীগ্রামের ৮ টাকার কমে মাছই পাওয়া যায় না। জিনিসপত্রের দাম কিছু কিছু কমেছে, কিন্তু ডালের দাম কমে নি। স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এক জায়গাতে বলেছেন যে, গম চাষ লাভজনক হওয়ায় ডাল চাষ কমে গিয়েছে। আমি কিন্তু মনে করি কথাটা ঠিক নয়। যে জমিতে সেচ পাওয়া যায় না সেখানেই ডাল হয়। সেচের পরিমাণ বাড়লে গম চাষের পরিমাণও বাড়বে, ডালের চাষ কমে যাবে। এই প্রসঙ্গে আমার প্রস্তাব হচ্ছে, ডাল চাষের জমিগুলির জন্য সরকারের তরফ থেকে উন্নত জাতের বীজ সরবরাহ করে ডালের উৎপাদন বাড়ানো হোক। তারপর সরকার থেকে বলা হয়েছে, সাবসিডি দিয়ে বিভিন্ন জায়গাতে ডাল, তেল ইত্যাদি দেবেন। মফস্বলের লোকরাও যাতে এই কর্মসূচির আওতায় এসে ডাল, তেল পেতে পারে তার ব্যবস্থাও করবেন। সরকার রেশনের মাধ্যমে ৭।। টাকা দরে রেপসিড তেল শহরে সরবরাহ করেন কিন্তু মফস্বলের লোকরা ৮ টাকা দরে এই রেপসিড তেল খায় যেটা শোধন করা নয়। একজন জনতা পার্টির সদস্য বলেছেন, পল্লীগ্রামের বাজারে একটা রেপসিড তেল বিক্রি হচ্ছে যেটা অশোধিত। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে তেলটা আপনারা কিনছেন সেটা কি করে বাজারে এইভাবে চলে যাচ্ছে সে ব্যাপারে তদন্ত হওয়া দরকার। তারপর স্যার, দেখলাম, কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে এখানে বিতর্কের ঝড় উঠেছে। ডাঃ আবেদিন বলেছেন, আমরা নাকি আলাদা হয়ে যেতে চাই ভারতবর্ষ থেকে। ডাঃ আবেদিনের কথা শুনে মনে হয়, তিনিই বোধহয় একমাত্র ভারতের সুনাগরিক, আমরা কেউ নই। স্যার তিনি কি করে সুনাগরিক হলেন আমরা বুঝতে পারলাম না। স্যার, আমরা পশ্চিমবাংলার উন্নতির জন্য কেন্দ্রের কাছ থেকে টাকা চেয়েছি, এটাতে দেখলাম সাত্তার সাহেব সমর্থন করেছেন। তিনি এটা করলেন তার কারণ বোধ হয় এই যে, ইন্দিরা গান্ধীর দল দু একটা রাজ্যে সরকার গঠন করেছেন এবং তারা ভাবছেন এ ব্যাপারে সোচ্চার হওয়া দরকার, তা না হলে টাকা পাওয়া যাবে না। তারা কিন্তু রাজ্যপালের ভাষণকে সমর্থন করেন নি। স্যার, এইযে আমরা টাকা চাইছি, ক্ষমতা চাইছি তার কারণ, আমরা কাজ করতে চাই। টাকা এবং ক্ষমতা না থাকলে কাজ করব কি করে? এখানে যদি আমরা ট্যাক্স বসাই তাহলে হৈ চৈ হবে এই নিয়ে যে আমরা ট্যাক্স বসিয়েছি, তাতে গরিব মানুষের অসুবিধা হবে ইত্যাদি ইত্যাদি। তাহলে হয় ট্যাক্স বসিয়ে টাকার যোগাড় করতে হবে, না হয় কেন্দ্রীয় সরকারের কাছে চাইতে হবে। কেন্দ্রীয় সরকার যেখানে ঐ বি এস এফ, সি আর পি ইত্যাদি ব্যাটেলিয়ানগুলির জন্য কোটি কোটি টাকা খরচ করছেন সেখানে পশ্চিমবাংলার জনসাধারণের সার্বিক উন্নয়নের জন্য পশ্চিমবাংলা সরকার কেন কেন্দ্রীয় সরকারের কাছে টাকা পাবেন না, কেন তার নায্য অংশ সে পাবে না কেন্দ্রীয় সরকার তা জানাবেন কি? এই যে কেন্দ্রীয় সরকার ইনকাম ট্যাক্স বা অন্যান্য ট্যাক্স বাবদ পশ্চিমবাংলা থেকে কোটি কোটি টাকা নিয়ে যাচ্ছেন তার নায্য অংশ পশ্চিমবাংলা সরকার নিশ্চয় দাবি করতে পারে। এই প্রসঙ্গে স্যার, জনতা পার্টির সদস্যদের বলি, এই দেশটা শুধু আমাদের নয়, আপনাদেরও। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা এনে তার দ্বারা দেশের সম্পদ বাড়ানো হোক এটা কি আপনারা চান না? তারপর স্যার, রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতার সময়ে দেখলাম, বিরোধী পক্ষ থেকে হৈ

চে করে বলা হল, আপনারা বেকার ভাতা দেবেন বলেছিলেন, আপনাদের কর্মসূচিতে বেকার ভাতা দেবার কথা আছে কিন্তু আপনারা তা দিলেন না। আজকে সাত্তার সাহেব বক্তৃতা করার সময় দেখলাম তিনি অর্থমন্ত্রী বক্তৃতার ঐ অংশটুকু বাদ দিয়ে অন্য জায়গাগুলি পড়লেন। ওরা বললেন ১৩/১৪ লক্ষ লোক বেকার এবং তারমধ্যে মাত্র ১।। লক্ষ লোককে এই প্রকল্পের আওতায় আনা হচ্ছে। আমার জিজ্ঞাস্য, আপনারা এক লক্ষ লোককে দিয়ে যান নি কেন? আপনারা যদি তা করে যেতেন তাহলে আমরা আজকে তাকে আরও বাড়াতে পারতাম। তারপর ওঁরা বললেন, এর দ্বারা পার্টির ক্যাডারদের পোষা হবে। ওঁদের কাছে আমার জিজ্ঞাস্য, আপনারা এতদিন ধরে কি করে গিয়েছেন? কোটি কোটি টাকা ক্যাডারদের দিয়ে গিয়েছেন, তাদের চাকরি দিয়েছেন, মদ খাওয়ার টাকা দিয়েছেন এবং এইভাবে ক্যাডারদের

[4-20 — 4-30 P.M.]

পুষে গিয়েছেন। স্যার, ভূষি নিয়েও যে এত কারবার হতে পারে তা আমাদের জানা ছিল না। ওরা এইভাবে কাজ করে গিয়েছেন বলেই আজকে ভয় পাচ্ছেন। স্যার, এ সম্বন্ধে আমরা পরিষ্কারভাবে বলেছি যে, যাদের ৫ বছর ধরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম আছে এবং যাদের পারিবারিক আয় ৫০০ টাকার কম এই রকম ১।। লক্ষ বেকারকে আমরা ভাতা দেব। এই রকম ১।। লক্ষ লোককে আমাদের বাছতে হবে এবং তারমধ্যে কংগ্রেসের ওয়ার্কারও যদি পড়ে সেও পাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেকার সমস্যার সমাধানের ব্যাপারে মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় বলেছেন যে, যদি কুটির ও ক্ষুদ্র শিল্প না হয় তাহলে বেকার সমস্যার সমাধান হবে না। শিল্প সংস্থা পশ্চিমবাংলার যদি না বাড়ানো যায় তাহলে বেকারদের চাকরির কোনও আশা নেই। জনতা সরকারের প্রধান মন্ত্রী বলেছেন, দশ বছরের মধ্যে দেশের বেকার থাকবে না। সুতরাং আপনারা ব্যবস্থা করুন, তাহলে পশ্চিমবঙ্গের বেকার থাকবে না। বেকার সমস্যা শুধু বামফ্রন্ট সরকারের ঘাড়ে চাপিয়ে দেবেন না। এই সমস্যা সমাধান কেন্দ্র থেকে করা দরকার। সুতরাং আপনারা কেন্দ্রকে চাপ দিন, জনতা সরকারকে চাপ দিন যাতে দেশের বেকার না থাকে। রাষ্ট্রায়াত্ত শিল্প সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যা বলেছেন, আমি অর্থমন্ত্রীকে রিকুয়েস্ট করব যে আজকে আমরা সব কিছুতেই দেখছি লোকসান। দুধে কোটি কোটি টাকা লোকসান হচ্ছে, ট্রাম বাসে কোটি কোটি টাকা লোকসান হচ্ছে, এগুলি তার দেখা দরকার। এইসবে যদি লোকসান না হত, তাহলে আমরা অনেক কিছু করতে পারতাম এবং আমাদের দেশে উন্নয়নমূলক কাজ আরও বেশি হত। সুতরাং আমি মাননীয় অর্থমন্ত্রীকে রাষ্ট্রীয় সংস্থাগুলির উপর বেশি করে দৃষ্টি দিতে অনুরোধ করছি যাতে লোকসান কমে। সেই দিকে তার নজর দেওয়া উচিত।

স্বাস্থ্যের ব্যাপারে তিনি বলেছেন যে তিনি কতকগুলি হেলথ সেন্টার খুলবেন। আমরা জানি কংগ্রেস আমলে অনেকগুলি সাব সেন্টার তারা খুলেছিল, সেই রকম সাব-সেন্টার খুলবেন না। তারা একটা মাঠের মধ্যে ছোট ঘর করেছিল, তাতে দুটো কামরা ছিল, সেখানে কোনও নার্স কোনও ডাক্তার থাকত না। বর্তমানে সেই সব সাব সেন্টারগুলিতে বোমা বাঁধার জায়গা হয়েছে, চোর ডাকাতের আস্তানা হয়ে আছে, কারণ এই সব সাব-সেন্টারগুলিতে কোনও দিনই ডাক্তার, নার্স থাকবেন না। সুতরাং সাব-সেন্টার স্কীমটা উঠিয়ে দিয়ে সাবসিডিয়ারি

হেলথ সেন্টার রূপান্তরিত করার ব্যবস্থা করুন। যে অর্থ ব্যয় করবেন সাব-সেন্টার না করে সাবসিডিয়ারি হেলথ সেন্টার করে যদি চিকিৎসার ব্যবস্থা করা যায়, তাহলে আমার মনে হয়, পাড়া গাঁয়ের লোকদের বেশি উপকার করা হবে। পঞ্চায়েতের ভোট আমরা করছি এবং পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের উপর আরও বেশি ক্ষমতা দেওয়া হবে। আপনারা বলেছেন কেন্দ্রের কাছে আমরা ক্ষমতা চাচ্ছি, সেখানে নিচের দিকে ক্ষমতা দিন, বামফ্রন্ট সরকার ক্ষমতা দেওয়ার পরিকল্পনা করছেন, পঞ্চায়েতের হাতে অধিকতর ক্ষমতা দেওয়া হবে, সে বিশ্বাস আমরা রাখি। ভূমি সংস্কার আইনে বর্গাচাষীদের রেকর্ড করা হয়নি, ভূমি সংস্কার আইনে যে অ্যামেন্ডমেন্ট এসেছিল, তাতে আপনারা অনেক আপত্তি তুলেছিলেন, যার ফলে আমার মনে হয় রাষ্ট্রপতির সই হতে দেরি হল এবং তিনি যখন দেখলেন যে ফান্ডামেন্টাল রাইটসে আঘাত পড়েনি যা সংশোধিত হয়েছে। এবং ভূমি সংস্কার আইনের ফলে বর্গাদারদের মর্যাদা বেড়েছে। যদিও আমরা জানি বর্গাদারদের নাম রেকর্ড করা কঠিন হয়ে পড়ছে, তবুও আমরা সেইভাবে করার চেষ্টা করছি, যার ফলে আমরা তাদের অনেক সুবিধা দিতে পেরেছি। আজকে আর পি পি স্কীমে এবং এস ই পি স্কীম চালু হয়েছে এবং এই স্কীমে আমরা গরিব মানুষকে কাজ দিতে সক্ষম হয়েছি। আর সি পি স্কীমে কংগ্রেস আমলে যে টাকা চুরি হয়েছে, আমাদের আমলে মাননীয় সদস্যদের আশ্বাস দিতে পারি সেইভাবে চুরি হওয়ার সম্ভাবনা নেই। রাস্তার বিভিন্ন কাজ শিক্ষা ব্যবস্থার কাজ আরম্ভ হয়েছে, এক হাজার স্কুল গত বছর আমরা নিয়েছি। এবং আরও এক হাজার এ বছর করব। এক হাজার স্কুলের জন্য কমিটি তৈরি হয়েছে কিন্তু এখনও আমরা করে উঠতে পারিনি। এটা আমরা যাচাই বাছাই করছি, কোথায় কোথায় স্কুল হবে, তা ঠিক করছি। পরিমল মিত্র মহাশয় বলেছেন যেখানে স্কুল নাই, সেখানে স্কুল করা হয়নি এবং যেখানে স্কুল আছে, সেখানে আরও বেশি স্কুল করা হয়েছে কংগ্রেসের আমলে। আমরা এই রকম করব না। আমার এলাকায় কোনও স্কুল নেই। পাঁচ বছর ধরে আনরিকগনাইজড হয়ে আছে, সেটা তারা রিকগনাইজড করলেন না, আমরা সেই সমস্ত স্কুলকে স্যাংশন করব। কংগ্রেসের আমলে শিক্ষকদের মাথা পিছু আড়াই হাজার টাকা করে নিয়েছেন, আমরা তা করব না। আপনারা আড়াই হাজার টাকা ঘুষ নিয়ে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন, আমরা তা করব না। এক হাজার বেসিক পাশ শিক্ষক যারা আছে, তারা যাতে চাকুরি পায় তার ব্যবস্থা আমরা করব। দশ টাকা করে ফি নিয়ে চাকরি দেব না। আমাকে অনেকে বলেছেন, আমরা দশ টাকা ফি দিয়ে অ্যাপ্লাই করেছি, তার কি হল। তারা চাকুরি দিলেন না, এখন তারা ঘর থেকে বেরুতে পারেন না। তারা বলেন, দশ টাকা করে ফি নিলেন, আমাদের চাকুরি দিলেন না কেন?

আপনারা সকলকে দিতে পারেন নি। তারা এখনও ঘুরে বেড়াচ্ছে। সুনীতি বাবু, সাত্তার সাহেব, তাদের কাছে বহুদিন গিয়েছে কিন্তু দিতে পারেন নি। পাড়াগ্রামে স্কুল করবেন বলেছিলেন কিন্তু কি করেছেন? আমরা ৭ম শ্রেণী পর্যন্ত ফ্রি করেছি এবং ৮ম শ্রেণী পর্যন্ত করব বলেছি। আপনারা তো ইচ্ছা করলে ক্লাস টেন পর্যন্ত করতে পারতেন কিন্তু করেন নি কেন? কাজেই এই সব কথা বলে লাভ কি? এখানে বলেছেন আমরাই করতাম কিন্তু ওরা করে ফেললো। তাহলে আপনাদের কাজই যদি আমরা করে ফেলে থাকি তাহলে আমদের সমর্থন করছেন না কেন? যা আপনারা প্ল্যান করেছিলেন তা আপনারা করতে পারেন নি, তা আমরা করে

ফেলেছি। শিক্ষা জগতে আমরা আপনাদের মতো টাকার ভেট নেব না। এখন থেকে কলেজের প্রফেসাররা ঠিকমতো মাইনে পাবে, তাদের কারও আশায় বসে থাকতে হবে না। তারপর জল সরবরাহের কল আমরা করেছি। বিভিন্ন জায়গায় ট্যাপ ওয়াটার হচ্ছে। (**শ্রী সুনিতি চট্টরাজ ঃ- ওটাও আমাদেরই প্ল্যান।**) প্ল্যানটা আপনাদের কিন্তু করতে পারেন নি, রাবণও বলেছিল যে স্বর্গের সিড়ি করে দেবে কিন্তু করে দিতে পারেন নি। আপনারা প্ল্যান তৈরি করেছিলেন এবং অনেক টাকাও খরচ করেছিলেন কিন্তু কিছুই করে যেতে পারেন নি। এটাই ছিল কংগ্রেস আমলে মজা। আমাদের বামফ্রন্ট সরকারের আমলে প্রতি থানায় ৩-৪টি এবং বড় বড় গ্রামে জলের কল হচ্ছে। তারপর সরকারি কর্মচারিদের জন্য আবেদিন সাহেব একেবারে কেঁদেই ফেললেন। সরকারি কর্মচারিদের জন্য পে কমিশন হয়েছে। সরকারি কর্মচারিদের ১৫ টাকা করে দিলেই তাদের কোনও সমস্যার সমাধান হবে না। সরকারি কর্মচারিদের মধ্যে যে স্কেল আছে সেগুলির সংশোধন হওয়া দরকার। এখানে যে সব ক্লাশ আছে তাতে ক্লাশ থ্রি স্টাফের আর ক্লাশ ফোর স্টাফের মাঝখানে আর একটি ক্লাশ আছে। একটা মোটর ড্রাইভার, সে ক্লাশ থ্রি নয়, ক্লাশ ফোরও নয়। একটা স্টাফ নার্স, একটা এম এল এফ ডাক্তার, এদের মধ্যে মাইনের কেন তফাত হবে। কাজেই এই সংশোধনীগুলি পে কমিশনের মাধ্যমে হওয়া উচিত বলে আমি মনে করি। কাজেই শুধু ১৫ টাকা মাইনে দিয়ে কিছু হবে না, আজকে যদি এইগুলির সংশোধন না হয় তাহলে কি লাভ আছে। মোহরার বলে একটা পোস্ট আছে, সে ক্লাশ থ্রিও নয়, ক্লাশ ফোরও নয়, এরা এর মাঝখানে একটা অবস্থায় পড়ে আছে, এগুলি সংশোধন হওয়া দরকার। কাজেই পে কমিশনের মাধ্যমে এই সব ব্যবস্থা করতে হবে। আমরা করেছি পঞ্চায়েত সেক্রেটারি, চৌকীদার, দফাদার, ইত্যাদিদের। তহশীলদাররা ৫০ টাকা মাইনে পেত, যুক্ত ফ্রন্টের সময় আমরা তাদের ৮০ টাকা করে দিয়েছিলাম। স্যার, আমি একটা কথা বলব যে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের একজন ক্লাশ থ্রি এমপ্লয়ির সঙ্গে রাজ্য সরকারের ক্লাশ থ্রি এমপ্লয়ির মধ্যে কোনও তফাত থাকা উচিত নয় বা স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কর্মচারিদের সঙ্গে রাজ্য সরকারের কর্মচারিদের কোনও তফাত থাকা উচিত নয়। আমি মনে করি এই স্কেলগুলির সম্পূর্ণ সংশোধন হওয়া দরকার। জয়নাল সাহেব বলেছেন, মৃত্যুবান, হ্যাঁ আমরা কংগ্রেসকেই মৃত্যুবান দিয়েছি। বামফ্রন্ট সরকার মানুষের মনে আশা আকাঙ্খা জাগ্রত করেছে, বেকারদের চাকরি দেবার যে ব্যবস্থা করেছে, বেকার ভাতা দেবার যে ব্যবস্থা করেছে, সেটাই তাদের মৃত্যুবান। এর প্রমান কর্ণাটকে হয়েছে, রেড্ডিপন্থী একেবারে কাত হয়ে পড়েছেন। কমল নাথকে টাকা দেবার জন্য তারা ভাল ভাল পোস্ট দিয়েছেন। আমার সময় হয়ে গিয়েছে, আমি এই কথাগুলি বলে এই বাজেটকে সমর্থন করছি।

[4-30 — 4-40 P.M.

**শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, "সব ঝুটা হ্যায়, সব ঝুটা হ্যায়" পাগলা মেহের আলি চিৎকার করত রবীন্দ্রনাথের ক্ষুধিত পাষাণে, এখানেও সেই সব ঝুটা হ্যায়, শুনতে পাচ্ছি কংগ্রেসি বন্ধুদের কাছ থেকে। তারা যখন গভর্নরের ভাষণের উপর যখন বক্তৃতা রাখছিলেন তখন একথা জিজ্ঞাসা করেছিলেন—আপনাদের বেকার ভাতা কোথায়? আমাদের অর্থমন্ত্রী সঙ্গে সঙ্গে জবাব দিলেন তার বাজেট ভাষণে, বেকার ভাতা ৫০ টাকা করে দেড় লক্ষ লোককে দেবার ব্যবস্থা করেছেন। (**সুনীতি চট্টরাজ ঃ এতো দেড় লক্ষ**

**ক্যাডারদের দেওয়া হবে সি পি এম-এর)** এই সব টাকাটা সি পি এম ক্যাডাররা ৫০ টাকা করে পায় তাহলে আমাদের আর পলিটিক্স করার দরকার নেই। সি পি এম-এর যদি দেড় লক্ষ ক্যাডার থাকে তো, আমরা কিজন্য সি পি এম-এর সহযোগি হয়ে এখনও আছি? তা যদি হয়, তাহলে আমাদের নিশ্চিন্ত হয়ে বিধান সভায় পড়ে থাকতাম না। দেড় লক্ষ ক্যাডার যদি থাকে তো তাহলে সি পি এম তো লং মার্চ করে চলে যাবে। সুতারং এ ঝুটা হ্যায়, এ ঝুটা হ্যায়, এ ঝুটা হ্যায়, পাগলা মেহের আলির মতো উচ্চারণ করবেন না। সব ঝুটা হ্যায়, এটা ঠিক নয়। আমাদের সীমিত ক্ষমতা, তারমধ্যে দিয়ে আমাদের অর্থমন্ত্রী যে চেষ্টা করছেন তা থেকে দেড় লক্ষ লোকের তো উপকার হবে। কত ছেলেদের উপকার হবে, তথ্য দিয়ে আমি তা দেখাতে চাচ্ছিনা, এত লোক বেকার, এত লোক উপকৃত হবে, এই দুটি জিনিস যদি দেখাতে যাই তো অনেক সময়ে লেগে যাবে। কিন্তু এটুকু দেখাতে চাই যে সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায়, বিভিন্ন রাজ্যে সেখানে তারা আজকে এমন একটা অবস্থার মধ্যে দিয়ে চলেছেন বিভিন্ন রাজনৈতিক দলের নেতৃত্বে নির্বাচনের প্রাক্কালে'তারা যে কর্মসূচি রেখেছিলেন, সেই কর্মসূচি পালন করছেন না। সারা দেশের রাজ্যে রাজ্যে একটা প্রতিযোগিতার ঝড় বয়ে চলেছে। আমাদের দেশের ইতিহাসে এই অবস্থা এর আগে কখনও আসেনি। ব্রিটিশ সাম্রাজ্যবাদের সময় থেকে আজ পর্যন্ত এই অবস্থা অন্তত চোখে দেখিনি। কিন্তু সেই অবস্থার ভিতর বামপন্থী ফ্রন্ট মহারাষ্ট্রের মতো রাজ্যে বেকার ভাতা চালু হয়েছে, তাদের চেয়েও এগিয়ে গিয়েছে, এই যে প্রচেষ্টা এটা নিশ্চয়ই আমাদের সকলের শ্রদ্ধা আকর্ষণ করবে। আমাদের অবাধ ক্ষমতা নাই, সীমাবদ্ধ সংবিধানে সীমাবদ্ধ ক্ষমতা, শক্তি, তার ভিতর মার না খেলে মাথা উঁচু করে দেখিয়ে দিয়েছি, এখনও আমরা যদি চেষ্টা করি, সত্যই দেশকে যদি ভালবাসি, সত্যই জনগণের প্রতি আমাদের দরদ থাকে, তাহলে আমরা কিছু না কিছু করতে পারি এবং বামপন্থী ফ্রন্ট সেই জিনিস দেখিয়ে দিয়েছে। তারপর সাত্তার সাহেবের মোবারকবাদ। সাত্তার সাহেব আজকে এখানে উল্লসিত হয়ে উঠেছেন, তার উল্লাসের কারণ কর্ণাটকে কংগ্রেস (আই)-এর উদয় হয়েছে। শুনতে পাচ্ছি তাদের জয়ের কথা। কিন্তু এতে উল্লাসের কিছু নেই, একূল ভাঙ্গে ও কূল গড়ে। এই তো নদীর খেলা। কর্ণাটকে রাজনৈতিক চেতনার অত্যন্ত অভাব। তাই সেখানে হয়তো ইন্দিরা গান্ধী যুগ যুগ জিও হয়তো হচ্ছে। কিন্তু দেশের অন্যান্য জায়গার মধ্যে কোথায় এরকম হচ্ছে ওই অন্ধ্রে তার কাছাকাছি ছাড়া? **(জনৈক্য সদস্য ঃ আপনাদেরটা কখন ভাঙ্গবে?)** আমাদের ভাঙ্গাবার জিনিস নয়। এখানে আমরা আত্ম সমালোচনা করি। ভুল থাকলে তার সংশোধন করি, আমরা এগিয়ে যাই। কারণ আমাদের পিছনে ব্যক্তিগত স্বার্থ, ব্যক্তিগত পুঁজির জন্য আমরা বিধানসভায় আসি নি বা আমরা দালালি করবার জন্য আসি নি। আমরা এখানে যে দলে আছি তারা দেশকে ভালবাসার মধ্যেই রাজনৈতিক সাধনা চরিতার্থ করব। সেইজন্য দেখুন, বারবার সি পি এম বলে ঘেন্না করছেন, তাসত্ত্বেও দেখুন পশ্চিমবাংলায় ত্রিপুরাতে সি পি এম অতীতে কিছু পেয়েছেন, কিন্তু এখন রাজ্যে সব চেয়ে বড় দল হিসাবে দেখা যাচ্ছে। ওই কর্ণাটকে, অন্ধ্রে, পাঞ্জাবে, মহারাষ্ট্রে, অসমে সি পি এম একটু জায়গা করল। এখন সব জায়গায় ছোট ছোট করে আস্তে আস্তে দেখা যাচ্ছে, একদিন এই ছোট ছোট অবস্থান মহিরূহ হয়ে দেখা যাবে। আমি এই পার্টির নই, কিন্তু যে নীতিতে তারা বিশ্বাস করে সর্বহারার নীতি তাতে আমি বিশ্বাসী। যারা সর্বহারা তারা একদিন সব পেতে পারে, আর যাদের হাতে সর্বস্ব ক্ষমতা তারা একদিন ধূলিসাৎ হয়ে

[4-40 — 4-50 P.M.]

যায়, সর্বহারা হয়ে যেতে পারে—এই দৃষ্টান্ত গত কয়েক মাসের মধ্যে ভারতবর্ষের ইতিহাসের মধ্যে দেখতে পাচ্ছি। তাই আমার বন্ধু সাত্তার সাহেবের উৎফুল্ল হওয়ার কারণ নেই। ইন্দিরা কংগ্রেস আবার আগের মতো খুনের খেলায় মাতবেন এবং পুলিশের সঙ্গে সহযোগিতা করে অ্যানালিটিক উইং চক্রের মাধ্যমে এই দেশে খুন ও হত্যার রাজত্বের মধ্যে যা হয়েছিল তাদের মাধ্যমে আমাদের দেশের যুবকদের মধ্যে হানাহানি সৃষ্টি করে অকালে আমাদের মধ্য থেকে দেশহিতব্রতী যুবক যুবতীদের সরিয়ে দেবেন—এই রকম আর হবে না। বর্তমানে আমি বলব, বামফ্রন্ট সরকার সারা ভারতবর্ষের সামনে একটা নতুন আলো দেখিয়েছেন। কোথায় কতটুকু, কতখানি—এর ভিতরে আমি যাচ্ছি না। আমি শুধু দেখাতে চাইছি, তারা অন্তত নিরক্ষরতা দূর করার জন্য প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করছেন, তারা বেকার ভাতা দেবার জন্য তাদের সাধ্যমতো সীমায়িত ক্ষমতার মধ্যে চেষ্টা করছেন। আমাদের মধ্যে একটা অংশ আজকে মনে করেন, আমরা কেন্দ্রের ঘাড়ে চাপিয়ে দিয়ে অর্থ আদায়ের চেষ্টা করছি, আর আমাদের নিজেদের অর্থ উপার্জন করার ক্ষমতা নেই। না, তা নয়। আমরা সমস্ত শক্তি দিয়ে এই রাজ্যে মানুষদের অশেষ ত্যাগের মাধ্যমে আমাদের রাজ্যের উপর যতটুকু পারি কর চাপিয়েছি এবং সেই কর চাপিয়ে আমরা আমাদের দেশ গঠন করতে চাইছি এবং তার পিছনে জনসাধারণের সমর্থন আছে। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যের সামগ্রিক আয় থেকে ৭৫ পারসেন্ট নিয়ে যাচ্ছেন কিসের জন্য? সেইজন্য কেন্দ্রের কাছ থেকে আমরা টাকা চেয়েছি। আমরা চেয়েছি রাজ্য এবং কেন্দ্রের মধ্যে রাজ্যের হাতে অধিক ক্ষমতা বিকেন্দ্রীভূত করতে হবে। এখন হয়তো ইন্দিরা গান্ধীর ক্ষমতা কেন্দ্র ছেড়ে গেছে তা রাজ্যে এসে সীমায়িত হয়েছে বলে তার দল এখনও তাই বলছে যে, হ্যাঁ রাজ্যের হাতে ক্ষমতা দরকার। আজকে কেন্দ্র হস্তচ্যুত হয়েছে বলে তারা বলতে শুরু করে দিয়েছে রাজ্যের হাতে ক্ষমতা বেশি দরকার। যা হোক এর মধ্যে সত্য আছে বলেই আজ রাজ্যের হাতে ক্ষমতা হস্তান্তরের ব্যাপারে যারা পিছিয়ে রয়েছে তারাও আমাদের দিকে এগিয়ে আসছে। কেউ কেউ বলছে যে দেশকে আমরা বিদেশের হাতে বিকিয়ে দেব। আমাদের নওজোয়ান রয়েছে আমাদের দেশের শক্তি আছে। আমরা তা করতে চাই নি আমরা দেশকে বিলোতে চাই নি। কিন্তু আমাদের দেশের বেকার সমস্যা রয়েছে— দেশের অগণিত ছেলে যে ককিয়ে ককিয়ে কেঁদে কেঁদে পাষাণে মাথা ঠুকে মৃত্যু পথের দিকে এগিয়ে যাচ্ছে সেই পথে না যেতে দিয়ে যদি আমরা তাদের জন্য একটু ব্যবস্থা করতে চাই তাহলে কি দেশকে বিকিয়ে দেওয়া হবে? না সেই পাগলা মেহের আলির মতো বলব 'সব ঝুটা হ্যায়, সব ঝুটা হ্যায়' কি অধিকার আছে বিরোধী পক্ষের এই সব কথা বলবার? কিন্তু আমাদের চাহিদায় যদি বৈজ্ঞানিক সত্যতা থাকে তাহলে কেউ আমাদের আটকে রাখতে পারবে না। আর সেইজন্য দেখতে পাচ্ছি দেশের সর্বত্র ঐ একটা আওয়াজ কেন্দ্র থেকে আরও ক্ষমতা রাজ্যের হাতে দিতে হবে রাজ্যের ক্ষমতা বাড়াতে হবে। আমি রাজ্য সভাতেও ছিলাম। আমি দেখেছি দিল্লিকে কিভাবে গড়ে তোলা হয়েছে। আমি এই অ্যাসেম্বলিতে ১৯৫২ সাল থেকে ১০ বছরের জন্য ছিলাম। কিন্তু ওখানে গিয়ে আমি তাকিয়ে দেখেছি যে এখানকার সঙ্গে ওখানে কি তফাত। সেখানকার রাস্তাঘাট কি রকম সুন্দর কি ব্যয় বহুল সেখানকার জীবনযাত্রা। এসব কার পয়সায় হয়েছে? আমাদের দেশের মানুষকে

কবরের দিকে এগিয়ে দিয়ে সেখানে হচ্ছে নানা রকম বিলাসিতা। আর আমরা দরিদ্র থেকে দরিদ্রতর হয়ে পড়ছি—কি পার্থক্য? কারণ হচ্ছে রাজ্য তার ন্যায্য পাওনা পাচ্ছে না। এবং তারা আজকে নিজেদের সম্পদ থেকে তারা নিজেরাই বঞ্চিত। আর কেন্দ্র যেন আমাদের রাজ্য হয়ে তার ধন দৌলত বৈভব বাড়িয়ে চলেছে। আজকে আমরা সেই নিপীড়ন থেকে বাঁচতে চাই। আজকে আমাদের ছেলেরা আমাদের কর্মীরা কি অবস্থায় দিন কাটাচ্ছে। আমাদের মধ্যে বিভেদ আছে ঠিকই। কিন্তু লক্ষ্য করবেন সেই বিভেদের মাঝে কি ঐক্য বিদ্যমান। কবি গুরু রবীন্দ্রনাথের কথায় আবার বলতে হয় "বিবিধের মাঝে দেখ মিলন মহান"। আমরা তার মধ্যে দিয়েই এগিয়ে যাব। কেন্দ্রের যে এই বিমাতৃসুলভ আচরণ এবং যার ফলে আমরা মাত্র দেড় লক্ষ বেকারকে ভাতা দিতে পেরেছি। কেন আমাদের দেশের সমস্ত বেকারদের ভাতা দিতে পারছি না? গত অধিবেশনে এ রাজ্যের কেন্দ্রের কাছে ৫০০ কোটি টাকা চেয়েছি এই টাকা পাওয়া গেলে পশ্চিমবাংলার কল্যাণের সঙ্গে সঙ্গে এই যে নিপীড়ন বুভুক্ষু অত্যাচারিত যে কথা বলছি সেই একই কথা পরবর্তীকালে এই রাজ্যের মুখ্যমন্ত্রী, উদ্বাস্তু, ত্রাণ মন্ত্রী এই একই কথা বলেছেন আমাদের রাজ্যের অর্থমন্ত্রী ৫০০ কোটি টাকা চাই। আমি যখন দিল্লির পার্লামেন্টে ছিলাম সেখানেও আমি এই কথা বলেছিলাম যে বঞ্চনা নীতি চলতে পারে না। আমি তাদের বলেছিলাম সে দিন পার্লামেন্টে এটা একটা সুবিধাভোগীদের আড্ডাখানা। যদি আমরা দেশকে গড়ে তুলতে না পারি, যদি দেশ প্রেমিক হতে না পারি তাহলে পৃথিবীর ইতিহাসে অন্যান্যের মতো আমাদের রাজনৈতিকি ইতিহাস মুছে যাবে। কংগ্রেসের মতো যারা ভবিষ্যত দেওয়ালের ঐ লেখা পড়তে না পারেন তাহলে তাদেরও একদিন মুছে যেতে হবে। এই কথা বলব, যে বাজেট এখানে আনা হয়েছে আমি মনে করি আমাদের যে সীমায়িত শক্তি, নেতাজি যা রূপরেখা দিয়ে গিয়েছিলেন, এই শক্তি নিয়ে তাকে আমরা কোনও ক্রমে পূর্ণ করতে পারব না। আমি জানি সেখানে আমরা কত পিছিয়ে গেছি। তার সঙ্গে আমরা প্রতিজ্ঞাবদ্ধ ছিলাম এই দেশের স্বাধীনতা, এই দেশের মুক্তি সংগ্রামে আমাদের জীবন উৎস্বর্গ করব—কিন্তু আজও তা হয় নি। আজকে এই বিধানসভায় জনগণের সত্যিকার মুক্তির দিক থেকে যেটুকু সীমায়িত শক্তি নিয়ে আমরা কাজ করছি আমি মনে করি তার মধ্যে আন্তরিকতা অন্তত এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি। আমাদের সেই পূর্ণ আশা-আকাঙ্খা, পূর্ণ লক্ষ্যের দিকে হয়ত তাকালে দেখতে পাব দিল্লি অনেক অনেক দূর। কিন্তু যে সীমাবদ্ধ সুযোগের মধ্যে দিয়ে আমরা যা পেয়েছি তা আমাদের প্রাণের চাওয়া না হলেও তাকে বলি যতটুকু পড়ে পাওয়া ততটুকু ভাল।

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস আমলে বাজেটে কায়েমি স্বার্থে প্রাধান্য পেত, বামফ্রন্ট সরকারের বাজেটে প্রাধান্য পেয়েছে সাধারণ মানুষের স্বার্থ। বাস্তবের সঙ্গে সঙ্গতিহীন, মিথ্যা অঙ্কে অন্তহীন আস্ফালন ফুলিয়ে ফাঁপিয়ে বাজেট তৈরিই ছিল পূর্বতন সরকারের রীতি। বামফ্রন্ট সরকারের বাজেট অবশ্যই তার ব্যতিক্রম। এই বাজেটে কোনও মিথ্যা প্রতিশ্রুতি নেই, নেই অযথা বাগাড়ম্বর, আছে অভীষ্ট লক্ষ্যে পৌছানোর দৃঢ় অঙ্গীকার। পূর্বতন সরকারের আমলে দু মুখো কৌশল গ্রহণ করা হত। কখনও কখনও বাজেটে অর্থ বরাদ্দ করা হত ঠিক, কিন্তু সেই বরাদ্দ কার্যকর করা হত না। আবার কখনও কখনও চমকপ্রদ কিছু জিনিস ঘোষণা করা হত, কিন্তু সেই ঘোষণা অনুযায়ী বাজেটে অর্থ

বরাদ্দ করা হত না। যেমন নাকি গ্রামীণ বিদ্যুৎ প্রকল্পে ১০ হাজার গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার জন্য ৬০ কোটি টাকা বাজেট বরাদ্দ করা হয়েছিল ঠিক। কিন্তু বিদ্যুৎ সরবরাহের জন্য যে তার, খুঁটি পোঁতা হয়েছিল গ্রামে গ্রামে শেষ পর্যন্ত তা ধোপার কাপড় শুকোতে দেবার কাজে ব্যবহৃত হয়েছিল। অন্য দিকে দুর্গাপুরের ষষ্ঠ বিদ্যুৎ কেন্দ্র স্থাপন করার কথা ঘোষণা করা হয়েছিল, ১৯৮০ সালে এটা স্থাপিত হবে। কিন্তু এখন দেখা যাচ্ছে যে বাজেটে সেই জন্য কোনও অর্থ বরাদ্দ তারা করে যান নি। এই কারণে ঠিক সঙ্গতভাবেই বিগত বাজেট অধিবেশনে আমাদের অর্থমন্ত্রী কংগ্রেস সম্পর্কে এই কথা বলেছিলেন যে ওরা মনে করেন সততার অভাব বুঝি বা ভাঁওতা দিয়ে পুষিয়ে নেওয়া যায়। নতুন সরকারের অর্থ দপ্তরের সামনেই বাঁধা ছিল ৫৬ কোটি টাকার ঘাটতি এবং ৪২ কোটি টাকার অঙ্গীকার।

[4-50 — 5-00 P.M.]

নতুন একটি সরকার পূর্বতন সরকারের কাছ থেকে উত্তরাধিকার সূত্রে পেয়েছে গত ৩০ বছরের বিপর্যস্ত দায়ভার। বর্তমান সরকার ৬ মাসের কার্যক্রমে তাদের অভীষ্ট লক্ষ্যে পৌঁছবার যে বলিষ্ঠ সংকল্প, সেই সংকল্পই ব্যক্ত হয়েছে এই বাজেট ভাষণে। ৩০ বছর একটানা কংগ্রেসি শাসনে অর্থনৈতিক সঙ্কট গভীর থেকে গভীরতর হয়েছে, এক শাখা থেকে আর এক শাখা পর্যন্ত বিস্তৃত হয়েছে।. সারা দেশের অর্থনৈতিক ব্যবস্থা আজকে পঙ্গু হয়ে গেছে। এর মৌলিক পরিবর্তন ছাড়া অর্থাৎ জমিদারি উচ্ছেদ, জাতির স্বার্থে প্রকৃত ভূমি সংস্কার, দেশ বিদেশ একচেটিয়া অবসান এর ভিতর দিয়েই কেবলমাত্র জাতীয় অর্থনীতির পুনরুদ্ধার সম্ভব।

এই মৌলিক পরিবর্তনের আগে একটা সরকারকে কাজ করতে হচ্ছে। এই রাজ্যের যে আর্থিক অবস্থা সেটা সারা দেশের অর্থনৈতিক সঙ্কটের ধাক্কায় সর্বনাশের কিনারায় এসে দাঁড়িয়েছে। গত তিন দশকের কংগ্রেসি রাজত্বে একটা নজির বিহীন বিপর্যয় সৃষ্টি হয়েছে। ভূমি সংস্কারের ব্যর্থতা আমাদের অর্থনৈতিক এবং ধন সমস্যার একটা উৎস বিশেষ। আমরা দেখছি একদিকে একচেটিয়া জমির মালিকানা এবং অন্যদিকে গ্রামে ভূমিহীন, সহায় সম্বলহীন মানুষ এবং শিল্পের ক্ষেত্রেও নানা রকম অসুবিধা ছড়িয়ে রয়েছে। গ্রামের যে অবস্থা তাতে দেখছি বিশেষ করে অভ্যন্তরিণ যে বাজার সেটা শুকিয়ে গেছে। পুঁজিপতি পথে শিল্পের বিকাশ ঘটানোর যে সঙ্কট সেটা গভীর থেকে গভীরতর হয়েছে। এছাড়া আমরা দেখছি ৫০ লক্ষ বেকার শহর জুড়ে রয়েছে এবং গ্রামেও জমিহীন বেকার রয়েছে। দুঃখের বিষয় এই বেকারদের সামনে কোনও চাকুরি নেই। শহরে কর্মপ্রার্থীদের ভীড়, কিন্তু তাদের সামনে চাকুরির কোনও সুযোগ নেই। ভূমি সংস্কারের ক্ষেত্রে ব্যর্থতা এবং পুঁজিপতি পথে শিল্প বিকাশের যে সঙ্কট এই দুটো মিলে সৃষ্টি করেছে একটা ভয়াবহ বেকার সমস্যা। ততপর, আমাদের শিক্ষা ব্যবস্থাতেও রয়েছে সঙ্কট। শিক্ষা ক্ষেত্রে এতদিন যে ব্যবস্থা চালু ছিল তা ছিল জীবন বিমুখী, গণতন্ত্র বিরোধী এবং জনস্বার্থ বিরোধী। আমাদের এই বাধা অতিক্রম করে অগ্রসর হতে হচ্ছে। আমাদের কাজ শুরু হয়েছে এই পথে এবং এই পথে যে সমস্ত বাধা রয়েছে সেগুলি ঠেলে ঠেলে আমাদের এগিয়ে যেতে হচ্ছে। অতীতে সি এম ডি এ-র কর্মসূচি যেভাবে প্রস্তাবিত এবং রূপায়িত হয়েছে তাতে বৃহত্তর কলকাতার অধিবাসীদের মনে ক্ষোভ পুঞ্জীভূত হয়ে রয়েছে। সি এম ডি এ ২০০ কোটি টাকার উপর খরচ করেছে কিন্তু তার পরিণতি

কি হয়েছে সেটা সকলেই মর্মে মর্মে উপলব্ধি করছে। আমরা দেখছি বিশেষ করে বস্তিতে অসমাপ্ত, অর্ধসমাপ্ত এবং ত্রুটিপূর্ণ পরিকল্পনা গ্রহণ করার ফলে আজ বস্তিগুলি নরককুন্ডে পর্যবসিত হয়েছে। কিন্তু সব ছাপিয়ে যেটা দেখা যাচ্ছে সেটা হচ্ছে মূল্যমানের প্রশ্ন। মূল্যমানে যদি অস্থিরতা দেখা যায় তাহলে যে কোনও পরিকল্পনা এবং কর্মসূচি নেওয়া হোক না কেন সেটা ব্যর্থ হতে বাধ্য। আমাদের দুর্ভাগ্য এখনও পর্যন্ত আমাদের নিত্য প্রয়োজনীয় জিনিস একচেটিয়া পুঁজিপতিদের নিয়ন্ত্রণে রয়েছে। তাদের লক্ষ্য হচ্ছে শুধু মুনাফা, আর মুনাফা। সেইজন্যই একটা সঙ্গত দাবি এসেছে যে, কয়েকটা নিত্যপ্রয়োজনীয় জিনিস কেন্দ্রীয় সরকারকে নিয়ন্ত্রণ করতে হবে এবং সারা দেশে একই মূল্যে সেটা সরবরাহ করতে হবে এবং তারজন্য যদি প্রয়োজন হয় তাহলে ১ হাজার কোটি টাকা ভরতুকি দিতে হবে। রপ্তানি বাণিজ্যে যদি কোটি কোটি টাকা ভরতুকি দেওয়া হয় তাহলে এক্ষেত্রে সেটা না দেবার কোনও কারণ নেই। বামফ্রন্ট সরকার তাদের ৩৬ দফা কর্মসূচি রূপায়িত করতে দৃঢ় প্রতিজ্ঞ, কিন্তু দেখছি তাদের সামনে নানা বাধা রয়েছে। আমরা জানি ভাল ভাল আইন পাশ করলেই সেটা কার্যকর হয় না। যেমন বলা যেতে পারে, ভূমি সংস্কার আইন, ১৯৭৭ বিধানসভায় পাশ করা হয়েছে ভূমি সম্পূর্ণ জনসাধারণের একতিয়ার হবে এই জন্য। কিন্তু তাসত্ত্বেও এই আইনের ক্ষেত্রে রাষ্ট্রপতির অনুমোদন পেতে সাড়ে চার মাস সময় কেন লাগল সেটা বোঝা কঠিন। তেমনি বোঝ কঠিন যে এই আইনটা কৃষি দপ্তরের ছাড়পত্র পাবার পর স্বারাষ্ট্র দপ্তরে কেন অনুশীলনের জন্য পাঠানো হয়েছে? এই বিল বর্গাদারদের আশু স্বার্থ রক্ষা করার জন্য রচনা করা হয়েছিল। কারণ পশ্চিমবাংলায় বর্গাদারদের সংখ্যা ৩৫ থেকে ৩৬ লক্ষ হলেও রেকর্ডভুক্ত বর্গাদার সংখ্যা হল মাত্র ৮ লক্ষ। সুতরাং বর্গাদারদের অন্যায় ভাবে জমি থেকে উচ্ছেদ করা প্রতিরোধ করার জন্য এবং বর্গাদারদের নাম রেকর্ডভুক্ত করার জন্য এবং ''নিজ চাষের' সংজ্ঞার পরিবর্তন ঘটিয়ে অকৃষি পরিবার সমূহের জমিদারতন্ত্রের মূলে আঘাত হানাই হল এই আইনের সীমিত উদ্দেশ্য। কিন্তু তার জন্য দীর্ঘ সময় আমাদের অপেক্ষা করতে হয়েছে। শুধু এখানেই বাধা? পদে পদে বাধা। যেমন নাকি পরিকল্পনার কথা বলা যেতে পারে, পরিকল্পনা সম্পর্কে বিরোধী দলের অনেকে অনেক কিছু বললেন, আমরাও শুনলাম, কিন্তু বাধাটা স্মরণে রাখার প্রয়োজন আছে। রাজ্য সরকার ১৯৭৮-৭৯ সালে পরিকল্পনার জন্য ৫৩৮ কোটি টাকা বরাদ্দ অনুমোদন চেয়েছিলেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। কিন্তু তা পাওয়া যায়নি। তাকে কমিয়ে করা হল চার শো কোটি টাকা, তাও অনুমোদন করা হয়নি। তারপর ৩৭১ কোটি ৪০ লক্ষ টাকা করা হয়েছে। পরিকল্পনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের এই দৃষ্টিভঙ্গি অত্যন্ত দুর্ভাগ্যনজক। এই ক্ষেত্রে রাজ্য সরকারগুলি অত্যন্ত অসহায়। কারণ এই পরিকল্পনা বরাদ্দের জন্য না আছে তাদের পূর্ণ ক্ষমতা, না আছে তাদের আর্থিক সঙ্গতি। শিল্পের ব্যাপারে মুখ্য ভূমিকা রয়েছে কেন্দ্রীয় সরকারের। কারণ শিল্পের জন্য যে সমস্ত আর্থিক ঋণদানকারী সংস্থা আছে, রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক রয়েছে, তা নিয়ন্ত্রণ করে কেন্দ্রীয় সরকার। রাজ্য সরকারের ক্ষমতা কত টুকু? এমন কি শিল্প পরিচালনার ক্ষেত্রে, পরিচালক মন্ডলী নিয়োগের ক্ষেত্রে সেখানে রাজ্য সরকারের কোনও অধিকার নেই। এক কোটি টাকার উপর কোনও শিল্প, কোনও কারখানা তা যদি সরকারকে অধিগ্রহণ করতে হয় তাহলে তার জন্য পূর্বাহ্নে কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার। সুতরাং শিল্পের ব্যাপারে সামগ্রিকভাবে কেন্দ্রীয় সরকারের মুখাপেক্ষী হয়ে থাকতে হয়। দুঃখের কথা, এটা করা হয়েছিল জরুরি অবস্থাকালে। শিক্ষা এখনও পর্যন্ত

রয়েছে সংবিধানের সমবর্তী তলায়। শিক্ষা সম্পর্কে সমস্ত রাজ্যেই ক্ষোভ রয়েছে। সেদিন পাঞ্জাবের অর্থমন্ত্রী ক্ষোভ প্রকাশ করেছেন এবং এই সম্পর্কে গত ১১ই ফেব্রুয়ারি তারিখে স্টেটসম্যান পত্রিকায় সেই ক্ষোভের সংবাদ প্রকাশ হয়েছিল। তিনি বলেছিলেন, " ওরা আজ দেশের বিলাসপ্রিয় ধনীদের উপকারার্থে বিমান ক্রয়ের জন্য এয়ার ইন্ডিয়াকে ৪ কোটি টাকা দেবে, কাল ওরা ঐ একই শ্রেণীর স্বার্থে একটা কনকোর্ড কেনার জন্য সিদ্ধান্ত নেবে কিন্তু আমি যদি বলি, আমার রাজ্যের চাষীদের ছেলে মেয়েদের শিক্ষার জন্য এক কোটি টাকা দাও, তাহলে কেন্দ্র বলবে না। অবশেষে তিনি এই বৈষম্যের অবসানের দাবি জানিয়েছেন। বিভিন্ন সূত্রে কেন্দ্রীয় সরকার যে রাজস্ব সংগ্রহ করে থাকেন, তার সিংহ ভাগ তারা ভোগ করেন। এই সম্পর্কে অর্থ কমিশনের সামনে আমাদের সরকারের পক্ষ থেকে একটা প্রস্তাব পেশ করা হয়েছে। আমি আশা করব কেন্দ্রীয় সরকার তা অনুমোদন করবেন। তা যতক্ষণ না হচ্ছে,

[5-00 — 5-10 P.M.]

এই সমস্ত বাধা যতক্ষণ থাকছে, সংবিধান পরিবর্তন যতক্ষণ না হচ্ছে, ততক্ষণ পর্যন্ত রাজ্য সরকারের যে সীমিত ক্ষমতা, যে আর্থিক সঙ্গতি, তা নিয়ে এই রাজ্য সরকার মানুষের সর্বপ্রকার কল্যাণের যে কাজ, তা এই সরকার করবে, এই প্রতিশ্রুতি এই বাজেটে রয়েছে। অবশ্য বিরোধী দলের পক্ষ থেকে যারা বক্তৃতা করলেন, তারা এই বাজেটে কাজের কথা কিছু দেখতে পাননি, এই কথা বলেছেন। আমি আনন্দবাজার পত্রিকার একটা সম্পাদকীয় থেকে উল্লেখ করছি—এই কথা কেউ বলবেন না, অতি বড় শত্রুও বলবেন না যে আনন্দবাজার পত্রিকা আমাদের সমর্থক। কিন্তু তারাও অন্তত কিছু কাজের কথা দেখতে পেয়েছেন। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে এখানে সেটাই উল্লেখ করতে চাই। তারা বলছেন, "রাজ্য সরকার সাধারণ মানুষের কল্যাণসাধনে অঙ্গীকারবদ্ধ। তাহার জন্য একদিকে দরকার কৃষি ও শিল্পের উন্নয়ন ও সম্প্রসারণ, আর একদিকে কল্যাণকর্মের প্রসার। দুই দিকেই রাজ্য সরকারের দৃষ্টি পড়িয়াছে। তাহারা শিক্ষা, স্বাস্থ্য, সমাজকল্যাণের উপর যেমন জোর দিয়েছেন তেমনই দিয়েছেন শিল্প কৃষি ও বিদ্যুৎ সমস্যা সমাধানের উপর। এ রাজ্যের সামগ্রিক উন্নয়নের জন্য উন্নয়নমূলক কাজে টাকার বরাদ্দ বাড়ানো বিশেষ জরুরি। পশ্চিমবঙ্গকে পুরোপুরি কল্যাণ রাজ্যে পরিণত করা এখনই সম্ভব নয়। কিন্তু তাহার সূত্রপাত করিয়াছেন বামফ্রন্ট সরকার। বেকার সমস্যা এ দেশে অত্যন্ত তীব্র। সমস্যাটাও কোনও একটি রাজ্যের নয়—সারা দেশের। সমাধানও নির্ভর করিবে কেন্দ্রীয় নীতির উপর। তবুও বেকারদের কষ্ট লাঘব করার যে প্রতিশ্রুতি বামফ্রন্ট দিয়েছিলেন সেটা পূরণ করিতে সরকার আসন্ন আর্থিক বৎসর হইতে বেকার ভাতার একটা সীমিত পরিকল্পনা প্রবর্তনের সিদ্ধান্ত লইয়াছেন। প্রথম বৎসর দেড় লক্ষ বেকার এই সুবিধা পাইবেন। বার্ধক্য পেনসনের পরিমাণও বাড়ানো হইতেছে, তাহার পরিসরও। প্রাক্তন রাজ্য কর্মচারিদের এবং নির্যাতিত রাজনৈতিক কর্মীদের পেনসনও বাড়িতেছে। এ সবই রাজ্য সরকারের কল্যাণ রাষ্ট্র প্রতিষ্ঠার পথে প্রাথমিক পদক্ষেপ।"

তবুও কিছু কিছু সমস্যা সমালোচনা করিয়াছেন। আব্দুস সাত্তার সাহেব বা জয়নাল আবেদিন সাহেব ৭২ সালে প্রবল প্রতাবান্বিত ছিলেন, আজ তাদের ট্রেজারি বেঞ্চের বিপরীত দিকে বসতে ব্যথা হওয়া স্বাভাবিক, বেদনা হওয়া স্বাভাবিক, মর্মব্যথা হওয়া স্বাভাবিক।

সুতরাং তাদের সমালোচনার কারণ আমরা বুঝি। কিন্তু হরিপদ বাবু যখন বলেন, বলাইবাবু যখন বলেন তখন আমাদের বুঝতে একটু কষ্ট হয়। হরিপদ বাবু এই সেদিন বললেন যে, মহারাষ্ট্রে বেকার ভাতার প্রবর্তন হয়েছে, কিন্তু পশ্চিমবাংলায় এই ভাতার প্রবর্তন হয়নি। হরিপদবাবুর উদ্দেশ্যে এই কথা বলতে চাই যে, মহারাষ্ট্রে যে বেকার ভাতা সেই বেকার ভাতার সঙ্গে পশ্চিমবঙ্গ সরকার যে বেকার ভাতা চালু করেছেন তার কিছু পার্থক্য আছে। পার্থক্যটা হচ্ছে, মহারাষ্ট্রে যে বেকার ভাতা সেটা অনেকটা ফুড ফর ওয়ার্ক—কাজের জন্য খাদ্যর যে কর্মসূচি, সেই কর্মসূচির মতো এবং তা শেষ পর্যন্ত অনেক ক্ষেত্রেই কার্যকর হয়নি। কিন্তু পশ্চিমবঙ্গে যে বেকার ভাতা চালু হয়েছে তা ঐতিহাসিক। নিশ্চিতভাবে একথা বলতে পারি। যাই হোক তিনি সেদিন আক্ষেপ করছিলেন বেকার ভাতা দেওয়া হচ্ছে না বলে। তাকে আমি স্মরণ করিয়ে দিচ্ছি যে, সেই বেকার ভাতা প্রবর্তিত হয়েছে। অপর এক জন সদস্য বলাইবাবু অত্যন্ত প্রাজ্ঞ লোক, তিনি অত্যন্ত শ্রদ্ধেয়, তিনি লবনের ঘাটতি সম্পর্কে উদ্বেগ প্রকাশ করেছেন। বলাইবাবু জানেন যে, পশ্চিমবাংলার লবনের যে চাহিদা তার সিংহ ভাগটাই বাইরের রাজ্য থেকে আমদানি করা হয়। তাহলে ঘাটতি থাকা স্বাবাবিক। তাহলে আমার মনে হচ্ছে যে, সমালোচনা যখন অভ্যাসে পর্যবসিত হয় তখনই সঙ্কট দেখা দেয়। আমার সেই পিসিমার চরিত্রের কথা মনে হচ্ছে, পিসিমা পাড়ার বৌ-ঝিদের সমালোচনায় অভ্যস্ত ছিলেন, যখন কারও কাজে সমালোচনার মতো কিছুই খুঁজে পেলেন না, সব কিছু নিখুঁত তখন তিনি বললেন, এত ভাল নয়। তা ওঁরাও আমাদের সেইভাবে সমালোচনা করতে যাচ্ছেন। আর একটা কথা বলব শিক্ষা ব্যবস্থা সম্পর্কে। সুনীতি বাবু বলেছেন, আমরা নাকি শিক্ষার প্রসারের জন্য কিছুই করছি না। ওঁরা কি শিক্ষার প্রসার ঘটিয়েছেন? ওঁরা কতটা শিক্ষার প্রসার ঘটিয়েছেন তা আমি জানি না। তবে নিশ্চয়ই যে শিক্ষা ওরা দিয়েছেন তা ইতিপূর্বে কেউ আর পায়নি। কেউ কখনও ওঁদের বিগত বছরের শাসনের পূর্বে জানত না যে, আমাদের দেশে কালোবাজারি করে লক্ষ লক্ষ টাকা রোজগার করা যায়, রাতারাতি বড়লোক হওয়া যায়। অবশ্য এই সব শিক্ষা নিশ্চয়ই আমরা দিতে পারি না। সেই ব্যর্থতার জন্য আমরা নিশ্চয়ই ক্ষমা চাইছি। এবং অর্থমন্ত্রী যে বাজেট বক্তৃতা দিয়েছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় হাজারের মতোন ইংরাজি বিভাগের প্রাথমিক শিক্ষকরা বঙ্গীয় প্রাথমিক শিক্ষক সমিতির ডাকে এখানে এসে উপস্থিত হয়েছেন। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীকে আহ্বান জানাচ্ছি তাঁদের সাথে কথা বলবার জন্য।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বাজেট রেখেছেন তাকে সমর্থন করতে দু চারটি কথা আমি এখানে বলতে চাইছি। প্রথমেই আমার একটি কথা মনে হচ্ছে যে বাজেট অধিবেশন শুরু হবার আগে কাগজগুলিতে দেখলাম বিরোধী পক্ষরা এই বাজেট সম্পর্কে প্রবল বিরোধিতা করবে। প্রথম দিন থেকে দেখে তা কিন্তু মনে হল না যেন একটু বেসুরো। জনতা পার্টির কোনও কোনও সদস্য বললেন যে সব ভাল বটে কিন্তু নীতিগতভাবে মেনে নিতে পারছি না। আর কংগ্রেস বেঞ্চ তো বারে বারে রেডিও শুনছেন চরে খাওয়া পাখি তো তাই ঘরে ফিরতে হবে কখন ডাক আসে। আজকে সাত্তার সাহেব আলোচনার শুরুতে একটা ইঙ্গিত দিয়ে গেলেন, সেই ইঙ্গিত অশুভ ইঙ্গিত। কর্ণাটকে

ইন্দিরা জিতছেন, অন্ধ্রে ইন্দিরা জিতছেন সুতরাং সাবধান। তিনি বামফ্রন্টকে সাবধান বাণী দিয়ে গেলেন, জনতাকে দিলেন এবং রেড্ডি পন্থী কংগ্রেসকে দিলেন। এর মধ্যে কি ইঙ্গিত তিনি দিলেন তা আমি জানি না। যাই হোক, এটা অশুভ ইঙ্গিত, এতে কোনও সন্দেহ নেই। কেন্দ্র রাজ্য সম্পর্কে নিয়ে জয়নাল সাহেব আলোচনা করলেন। উনি বলেছেন যে এই বাজেট নাকি গোটা ভারতবর্ষকে ছিন্ন-ভিন্ন করে দেবে। আমি শুধু একটি কথা বলব যে তিনি অনেকদিন ধরে রাজনীতি করছেন। কংগ্রেসের অভ্যন্তরে লড়াই করেই যে অখন্ড ভারতের পূর্ণ স্বাধীনতা পাশ হল, ১৯৪৭ সালের ১৫ই আগস্ট সেই অখন্ড ভারতকে খন্ডিত করল কোন বামপন্থী দল? ভাষাভিত্তিক রাজ্যগুলি পুনর্গঠন করলে ভারতবর্ষ ছিন্ন-ভিন্ন হয়ে যাবে বলে কংগ্রেসিরা চিৎকার করেছিল কিন্তু কই তা তো হয়নি? ১৯৬০ সালে পঞ্চায়েতের নির্বাচন হয়েছিল কিন্তু সেই থেকে আজ পর্যন্ত এখনও নির্বাচন হয়নি। কই সেই নির্বাচন তো আপনারা করেন নি?

[5-10 — 5-20 p.M.]

এখানে আবার পঞ্চায়েতের কথা বলছেন। কেন্দ্র রাজ্য সম্পর্কে আলোচনা করতে চাইছেন না, ক্ষমতা দিতে চাইছেন, পঞ্চায়েতের হাতে, দেবেন, পঞ্চায়েত নির্বাচন সে তো পরের কথা। ১৯৬২ সালের পরে আজ পর্যন্ত পঞ্চায়েতগুলি নির্বাচন হয় নি, তারা বড় বড় কথা বলেন। কেউ কেউ বলেছেন পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেব। রাজ্যগুলির হাতে ক্ষমতা দেব না। এতদিন ধরে তারা চেষ্টা করেছিলেন চিফ মিনিস্টারকে চিফ ম্যাজিস্ট্রেট বানাতে। চিফ ম্যাজিস্ট্রেট না বানানোর জন্য তারা বলছেন, হ্যাঁ, ক্ষোভ লাগছে, নিশ্চয় লাগবে, কেউ কেউ বলছেন অর্থের দাবি করতে পারেন। কিন্তু অর্থের দাবি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে প্রস্তাব রেখেছেন, তারজন্য তাঁকে সাধুবাদ দেওয়া উচিত, অভিনন্দন জানানো উচিত যে অন্যান্য বারের মতো অর্থ কমিশনের কাছে যেরূপ নক্কারজনক ভাবে রাজ্যের অর্থের জন্য চিৎকার করা হয় এ বছর তা করা হয়নি। একটা কথা বলা হয়েছে, এই অর্থ শুধু পশ্চিমবঙ্গের নয় সব রাজ্যের এটা একটা গণতান্ত্রিক অধিকার, তাদের যা পাওয়া তা দিতে হবে। এটা তো আগে ছিলনা, তখন একটা প্রশ্ন ছিল কিভাবে ভাগ করে নেওয়া যায় তার চেষ্টা করেছিলেন। সুতরাং এই কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে চারিদিকেই আলোচনা হচ্ছে। এখন তাদের অনুরোধ করব একবার আয়নায় মুখটা দেখুন না, অনেক হয়ে গেল তো দেখুন না কি হয় অবস্থাটা? উনি বললেন বিধস্ত, অর্থনীতি নাকি বিধস্ত হয়ে যাবে। আমি শুনে হাঁ হয়ে গেলাম। ১৯৬৮-৬৯ সালে যুক্তফ্রন্ট আমলে আমরা নাকি অর্থনীতিকে বিধস্ত করেছিলাম, ১৯৭২ সালে তার পুনর্জীবন করেছিলেন আবার ১৯৭৭-৭৮ সালে আমাদের অর্থনীতি বিধস্ত হয়ে যাচ্ছে বলছেন। অর্থের ব্যাপারে কেন্দ্র, এতক্ষণ কমরেড অশোক বোস বলে গেলেন। অর্থ কোথা থেকে আসে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলে দিলেন এবং অর্থের ব্যাপারটাই এখানে বলা হয়েছে। এসব ৩০ বছরের পরিণতি। আপনারা ৩০ বছর ধরে যে অর্থনীতিকে ভেঙ্গে চুরমার করেছেন সেটা একটা রাজ্যের ব্যাপার নয়, শুধু পশ্চিমবাংলার ব্যাপার নয়, বিহারের ব্যাপার নয়, সেটা গোটা ভারতবর্ষের, কেন্দ্রীয় সরকার সেই অর্থনীতিকে বিধস্ত করেছেন, সুতরাং এটা ভুল বললেন। শিক্ষা ব্যবস্থা আমরা নাকি ভেঙ্গে চুরমার করছি। আমি কিছুদিন আগে একটা ইন্টারভিউতে গিয়েছিলাম, ১৯৭২ সালে ছেলেটি পাশ করেছে অর্থাৎ

১৯৭২ সালে পাশ করেছে ফার্স্ট ডিভিসনে অঙ্কে ৮৩ নম্বর পেয়েছে। বেসিক ট্রেনিংয়ে ঢুকবে। আমি তাকে জিজ্ঞাসা করলাম তুমি কি নিয়ে পাশ করেছ? অঙ্ক ৮৩ পেয়েছে, ভাল কথা আমি জিজ্ঞাসা করলাম এ প্লাস বি হোল স্কোয়ার এর ফরমূলা জান? চুপ করে রইল, এ বি দুইটি বর্গে প্রকাশ করতে পার, চুপ করে রইল, শেষকালে বললাম একটা ছোট প্রশ্ন বল—পাঁচ আর সাতে গুণ করলে কত হয়? তখন একটু সহজ হয়ে বললে আমি ভুলে গেছি। আমি জিজ্ঞাসা করলাম তুমি কোন সালে পাশ করেছ? বললে ১৯৭২ সালে। গণটোকাটুকির কথা মনে পড়ে না? পরীক্ষা পদ্ধতি জানেন না? একজন পরীক্ষক ৩/৪ হাজার টাকা রোজগার করেছেন এই খাতা দেখে। এক একটা খাতাতে কত টাকা পেতে পারে, যারা খাতা দেখে ৪/৫ হাজার টাকা রোজগার করে সে কত খাতা দেখতে পারে? দেখেছেন তো বারে বারে ইনকমপ্লিট হয়েছে পরীক্ষার ফল। পরীক্ষা দিয়েছে ফেল করেছে, দাদাদের ধরেছে সঙ্গে সঙ্গে পাশ হয়ে গেছে। নম্বর যখন এসেছে দেখেছে যে প্রথম বারে ফেল তারপরে পাশ হয়ে গেছে।

জনতা পার্টির একজন নেতা মাননীয় সদশ্য স্বদেশ বাবু বলে গেলেন বিদ্যুতের ব্যাপারে। আমি জানি না তিনি কি করে বললেন। কোলাঘাট থার্মোপ্ল্যান্টের প্রশ্নে তিনি একটি প্রশ্ন তুলে গেলেন যে সেখানে নাকি একটি যুবককে আমরা চাকরি দিয়েছি, কোলাঘাট থার্মোপ্ল্যান্টে যে পরিকল্পনার জন্য সেখানে জমিগুলো থেকে সব উচ্ছেদ হয়ে গেছে। তারা আন্দোলন করল। ভূমিহীনরা ভূমি আন্দোলন করল, উচ্ছেদের বিরুদ্ধে আন্দোলন করল, স্বদেশবাবু জানেন এসব, তাদের কথাতেই সেই ছেলেটাকে ঢোকানো হয়েছে। এখন বলছেন চুরি হয়েছে। চুরি বললেই চুরি হয়ে যায়? একটা আদালত আছে তার বিচার ব্যবস্থা আছে বিচার যতক্ষণ না পর্যন্ত শেষ হচ্ছে ততক্ষণ পর্যন্ত আপনি বললেও এটা চুরি নয়, আপনারা কি বলবেন, আপনি তো সেই কমিটির মেম্বার। আপনি বিদ্যুতের প্রশ্ন তুললেন, আবার কেউ কেউ বললেন বিদ্যুতের হানি হচ্ছে বোঝা উচিত। আমি সেদিন রাজ্যপালের ভাষণের প্রশ্নে বলেছিলাম যে বিদ্যুতের সাবটেজ হচ্ছে সাঁওতালদিতে। আমি উদাহরণও দিয়েছিলাম, সাবটেজ সম্পর্কে, বারে বারে ট্রেন দুর্ঘটনা ঘটেছে। লোকে বলছে জনতা পার্টিকে দোষারোপ করছে, কেউ কাউকে দায়ী করতে পারে না সাবটেজ হচ্ছে, চেষ্টা করছে সেগুলোকে ধ্বংস করে দেবার এর বিরুদ্ধে আমাদের লড়া উচিত। আমরা বলেছিলাম, এর ফলে হয়েছে এই যা হওয়া উচিত ছিল তা হচ্ছে না, জনসাধারণ ফল ভোগ করছে। রাজ্যপালের ভাষণের মধ্যে যখন বেকার ভাতা চালু হল তখন বলতে শুরু করলেন এটা সি পি এমের ক্যাডারদের দেওয়া হবে। করের ব্যবস্থা সম্বন্ধে অনেক আপত্তি আছে। আমার মনে হয়, এটা ভালই হয়েছে। কয়লার বেলায় ৫০ পয়সার জায়গায় ২.৫০ টাকা করা হয়েছে, তাতে ভাল হয়েছে। এটা কেন্দ্রীয় সরকার নিয়ে যায়, আমাদের দেয় না আর এটা জনসাধারণের কাছে আদায় করতে হলে কয়লার দাম বাড়াতে হবে অথবা Tax চাপাতে হবে যা সর্ব ভারতীয় ব্যাপারে হবে—যেটা আমাদের দিতে হবে। কোনও মানুষকে এটা দিতে হবে না। 'রামের উপর' যদি আপত্তি থাকে তাহলে বলবেন। বন্দীমুক্তির প্রশ্নের অনেক কথা বলা হয়েছে। এ ব্যাপারে বামসরকার যা করেছেন ঠিকই করেছেন। এম এল সহ অনেকেই তারা নিজেদের দায়িত্বে নিয়ে গেছে। কংগ্রেসকেও ডাকা হয়েছিল, কিন্তু আপনারা কেউ নাম দিতে পারেন নি। ব্যক্তিগতভাবেই কেউ কেউ নিয়ে

গেছেন। দুর্নীতিবাজিদের মিসায় ধরা হয়েছিল তারা যে ছাড়া পেয়েছে, তাদের এই ব্যাপারে কংগ্রেসিদের জিজ্ঞাসা করুন কে তাদের নিয়ে গেল। যাই হোক অর্থমন্ত্রী এই বাজেট অভিনন্দন যোগ্য এবং তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা করেছেন সেটা কূটনৈতিক, দূরভিসন্ধি প্রণোদিত বক্তৃতা। আমি মনে করি পশ্চিমবাংলার আর্থিক বিশ্লেষণ এবং উন্নয়নের সুষ্ঠু ব্যবস্থার কোনও স্থান এর মধ্যে নেই। প্রধান কথা হচ্ছে কেন্দ্রকে হেয় প্রতিপন্ন করা এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলিকে উস্কানি দেবার চেষ্টা। এদের দৃষ্টিভঙ্গি হচ্ছে যত দোষ নন্দ ঘোষ। আমাদের যা কিছু হচ্ছে না তারজন্য একমাত্র দায়ী কেন্দ্রীয় সরকার। অথচ কোথাও দেখা হয়নি পশ্চিমবাংলা সরকারের তরফ থেকে কি ন্যায্য দাবি করা হয়েছিল যেটা কেন্দ্রীয় সরকার নাকচ করে দিয়েছেন। তিনি বলেছেন, কেন্দ্রীয় সরকারের ব্যয়ের ব্যাপারে কোনও নিরপেক্ষ পরীক্ষা নিরীক্ষার ব্যবস্থা নেই। আমি মনে করি এটা অসত্য। কন্ট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের যে ক্ষমতা আছে এবং

[5-20 — 5-30 P.M.]

সংবিধানে খরচ করবার উপায় যে চেক অ্যান্ড ব্যালেন্স রাখা হয়েছে এই অভিযোগের দ্বারা তার অপমান করা হয়েছে। আমরা জানি আমাদের সংসদের কার্যকলাপ। সংসদ সদস্যদের অনেক ক্ষমতা দিয়েছে যাতে তারা সরকারের খরচের উপর তীক্ষ্ণ দৃষ্টি রাখতে পারেন। সি পি এমের শ্রী জ্যোতির্ময় বসু, যিনি পি এ সি-র চেয়ারম্যান ছিলেন এবং বর্তমানে পার্লামেন্ট পি ইউ সি-র চেয়ারম্যান, তিনি কি সেখানে বসে ঢেউ গোনেন? তার যদি নিয়ন্ত্রণ করার ক্ষমতা না থাকে তাহলে তার উচিত পদত্যাগ করা। এই সমস্ত কথা বলে কেন্দ্রকে হেয় প্রতিপন্ন করা ছাড়া আর কোনও কাজ হচ্ছে না। কেন্দ্র রাজ্য সম্পর্কে যে বিতর্ক চলেছে সেটা সি পি এমের রাজনীতির রণনীতি। এই রণনীতি বাজেটের মাধ্যমে যেভাবে তুলে ধরা হয়েছে সেটা আশ্চর্যজনক ব্যাপার। কেন্দ্রের কোনও জন সমষ্টি নেই, প্রদেশ নেই। সুতরাং তাকে প্রদেশগুলির উপর নির্ভর করতেই হয়। প্রত্যেকটি রাজ্যের উন্নয়ন সমান হয় নি। ভারতবর্ষ এক অবিচ্ছিন্ন দেশ। সুতরাং যে সমস্ত পরিকল্পনা করা হচ্ছে তাতে সারা দেশের অর্থ, শ্রম ও বুদ্ধি নিয়োগ করা হয়েছে। কোনও কোনও প্রদেশের বিশেষ উন্নয়ন হয়েছে ভৌগোলিক কারণে। তারা যদি মনে করে তাদের উন্নয়নের জন্য শতকরা ৭৫ ভাগ তাদের প্রাপ্য তাহলে অবস্থা কোথায় গিয়ে দাঁড়ায় তা চিন্তা করুন। বোম্বে হাইওয়েতে যে তেল পাওয়া গেছে তার থেকে সারা দেশের অর্থ ব্যয় হবে। তার মানে কি বোম্বে শতকরা ৭৫ ভাগ এরজন্য দাবি করবে? আর যে সমস্ত দল থেকে ত্রিপুরায় ধর্মঘট করা হয়েছিল নতুন রেল করবার জন্য—সেই ত্রিপুরায় যে সমস্ত আয়ের স্রোত আছে তা দিয়ে কি সেখানে উন্নতি হতে পারে? সুতরাং সারা ভারতবর্ষের অখন্ডতার কথা চিন্তা করে যদি উন্নয়ন করার কথা চিন্তা করি তাহলেই সুফল হবে। বার বার এই বাজেটের মধ্যে কেন্দ্র রাজ্য সম্পর্কে কথা বলা হয়েছে। এটা একটা রাজনৈতিক চাল ছাড়া কিছুই নয়। আপনারা বলেছেন এর দ্বারা বিচ্ছিন্নতা আসবে না। বরং আমি উল্টো দিক থেকে বলি 'ঠাকুর ঘরে কে রে? আমি তো কলা খাইনি', শেখ আব্দুলা এ বিষয় আলোচনা করতে গিয়ে বলেছেন সেকশন ৩৭০ যেটা

কাশ্মীরের উপর প্রযোজ্য সেটা অন্য রাজ্যের উপরও প্রয়োগ করা উচিত। সুতরাং এটা থেকে চিন্তা করে দেখবেন যে এর পেছনে একটা দূরভিসন্ধি আছে এবং সেটা তার কথার মধ্যে দিয়ে ফাঁস হয়ে গেছে। আমার মনে হয় এটা সি পি এম এর একটা রণনীতি। আমি জানতে চাই কেন্দ্রের তরফ থেকে এমন কি প্রচেষ্টা করা হয়েছে যা পশ্চিমবঙ্গের প্রতি ক্ষতিকর হয়েছে? আমরা জানি কেন্দ্র বন্ধু এবং মিত্র হিসাবে পশ্চিমবাংলার নায্য দাবি পূরণ করেছে। নামুদ্রিপাদ ও জ্যোতি বসু কেন্দ্রে জনতার সঙ্গে বন্ধুত্বের কথা বলেছেন। আবার অন্যদিকে কেন্দ্রকে হেয় প্রতিপন্ন করবার চেষ্টা করছেন। এটা চলা ঠিক নয়। আমাদের সীমিত কাঠামো ও অর্থের মধ্যে উন্নতি যে রোধ হয়েছে তার আসল কারণ কি? এই কাঠামোর মধ্যেই পাঞ্জাব, হরিয়ানা, গুজরাট, তামিলনাড়ু কিভাবে উন্নয়ন করেছে এবং পশ্চিমবাংলায় কেন হয় নি, সেটা অনুসন্ধান করার আছে। পশ্চিমবঙ্গের উন্নতির অবরোধের কারণ, শুধু রাজ্যের হাতে সীমিত ক্ষমতা আছে বলে সত্যকে ঢাকবার চেষ্টা করা হয়েছে। আসল কারণ হচ্ছে এই যে ১৯৬৭ সালের পর থেকে যে সমস্ত রাজ্য সরকারগুলি এখানে প্রতিষ্ঠিত হয়েছে তারা নিজেদের দলীয় স্বার্থের দিকে লক্ষ্য দিয়েছে বেশি, সমস্ত বাংলার স্বার্থের দিকে লক্ষ্য দিয়েছে কম। বাংলার যে কি চেহারা, কি করলে সমস্ত বাংলার শিল্পের উন্নয়ন হতে পারে তার জায়গায় আমার দলের কর্মীদের কি পাইয়ে দেওয়া যায় এই রাজনীতি যতক্ষণ চলবে ততক্ষণ আমরা পিছিয়ে যাব। আমরা বলতে পারি যে নিজেদের অক্ষমতাকে ঢাকবার জন্য বলা হচ্ছে কেন্দ্র আমাদের সাহায্য করছে না, কেন্দ্রের সমস্ত দোষ। কিন্তু আসল দোষ হচ্ছে আমাদেরই একথা আমরা স্বীকার করতে বাধ্য। যদি পাঞ্জাব, হরিয়ানা, গুজরাট তামিলনাড়ু বোম্বেতেই এই সীমিত ক্ষমতার মধ্যে উন্নতি হতে পারে তাহলে আমাদের এখানে কেন উন্নতি হবে না বুঝতে পারছি না। আপনারা লক্ষ্য করলে দেখবেন এই বাজেট বক্তৃতাতে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে অনেক কথা বলা হয়েছে অনেক তত্বের কথা বলা হয়েছে। কিন্তু সেই সমস্ত তত্ব কথার মাধ্যমে ঐ আবরণকে বাদ দেওয়ার পরে যে বাস্তব চিত্র ফুটে উঠেছে সেটা অত্যন্ত করুন, অত্যন্ত হতাশাব্যঞ্জক। শিল্প ও বাণিজ্য ক্ষেত্রেও আর্থিক গতি প্রকৃতি হতাশাব্যঞ্জক। সংগঠিত শিল্পক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির হার পূর্ববর্তী বছরের তুলনায় চলতি রাজস্ব বছরে আরও হ্রাস পেয়েছে বলে সন্দেহ হয়। বেসরকারি বিনিয়োগে কোনও অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে না এবং রুগ্ন শিল্পের সমস্যা সর্বব্যাপী ব্যাধিতে পরিণত হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। হাজার হাজার শ্রমিক ছাঁটাই হয়েছেন, নতুন কাজের সুযোগ সমান্যই বাড়ছে। এটা হচ্ছে ৮ মাসের সি পি এম-এর রাজত্বের পরে যে বাস্তব চিত্র সেটা ওনার স্বীকৃত নতুন তথ্যগুলি। আমি জানতে চাই এই যে অবস্থা এর রূপ পাল্টে দেওয়ার জন্য যে প্রচেষ্টা করা প্রয়োজন, যে পরিকল্পনাগুলি ত্বরান্বিত করা প্রয়োজন তার দিকে কি চেষ্টা করা হয়েছে? আপনারা নিশ্চয়ই জানেন যে পশ্চিমবঙ্গে বেকারি ভাতা দেওয়ার কথা হয়েছে, আমি তাকে স্বাগত জানাই, আমি স্বীকার করি যে তার আংশিক উপযোগিতা আছে, কিন্তু তার আশঙ্কাও আছে। সেই আশঙ্কার দিকে আমাদের সজাগ থাকতে হবে। পূর্ববঙ্গ থেকে আগত শরণার্থীদের ডোল দিয়ে জিইয়ে রেখে যে অপরাধ আমরা করেছি তার ফলে তাদের কোনও উন্নতি ঘটেনি, তার ফলে তার শুধু দয়ার উপর নির্ভর করে তাদের জীবন-যাপন করার একটা দূরভ্যাস পোষণ করেছে। আমরা মনে করি যে আংশিকভাবে বা সাময়িকভাবে এই ভাতা দেওয়া সত্ত্বেও আসল কথা হচ্ছে কাজের যে অধিকার সেটাকে স্বীকৃতি দেওয়া যেমন মহারাষ্ট্রে দেওয়া হয়েছে। মহারাষ্ট্রে

[5-30 — 5-40 P.M.]

এমপ্লয়মেন্ট গ্যারান্টি অ্যাক্ট ১৯৭৭ এর মাধ্যমে বেকারি সমস্যার পক্ষে যে ভাবনা যে চিন্তা রয়েছে তার মূল কোথায় সেটা জানবার প্রয়োজন আছে। আমার যতদূর জানা আছে তাতে বলতে পারি প্রত্যেক বছর ৪।। লক্ষ কর্মক্ষম ছেলে-মেয়ে কর্মক্ষেত্রে প্রবেশ করার আগ্রহ নিয়ে আসে, কাজ পায় মাত্র ১ লক্ষ। এই ৩।। লক্ষ লোক প্রত্যেক বছর বেকার হচ্ছে। এই যে ৩ লক্ষের উপর যে বেকার রয়েছে তার খানিকটা উল্লেখ খানিকটা সংকেত এতে আছে, কিন্তু সে দিকে যত জোর দেওয়া প্রয়োজন ছিল তত জোর দেওয়া হয়নি বলে আমি বিশ্বাস করি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ভাগচাষী, ছোট চাষী, স্বনিয়োগের কথা বলেছেন। আমি এটাকে সমর্থন জানাই কারণ স্বনিয়োগের মাধ্যমে গ্রাম বাংলার চিত্র পাল্টাতে পারে। কিন্তু তারজন্য বরাদ্দ করেছেন মাত্র ২৫ লক্ষ টাকা। আপনারা লক্ষ্য করেছেন যে তিনি একথা বলেছেন ছোট শিল্প এবং মাঝারি শিল্পের উপর আমাদের গুরত্ব দিতে হবে। আমাদের জনতা দলের এটাই ঘোষণাপত্র, আমাদের এটাই সিদ্ধান্ত। কিন্তু সেই মাঝারি এবং ছোট শিল্প কি করে এগোবে তা ভালভাবে স্প্রেড আউট করে বলা হয়নি। আমি যে বইটা দেখেছি তাতে গত বছরের তুলনায় সামান্য কোটি টাকা এতে যোগ করা হয়েছে। আমি বলছি এই যে দুটো জিনিস যার উপর আরও বেশি জোর দিয়ে আমাদের পশ্চিমবঙ্গের আর্থিক চেহারা পাল্টানো সম্ভব ছিল সেটা কিন্তু তিনি ছুঁয়ে গেছেন, তার উপর যতটা জোর দেওয়া উচিত ছিল ততটা জোর দেওয়া হয়নি, তাকে ত্বরান্বিত করার জন্য যতটা প্রস্তুতি দরকার ছিল, সেটা নেই। আমরা এটা লক্ষ্য করেছি, এত বেশি কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে জোর দেওয়ার একটা কারণ আছে। উন্মাদের একটা যুক্তি থাকে, সেই যুক্তি হচ্ছে আমাদের যে অক্ষমতা সেটা আমরা ঢাকতে পারি যদি দোষ আমরা কেন্দ্রের ঘাড়ে ন্যস্ত করে দিতে পারি। আপনারা লক্ষ্য করেছেন যে ১ হাজার স্কুল, ১ বছরের মধ্যে হওয়া উচিত ছিল, যে সমস্ত স্বাস্থ্য কেন্দ্র স্থাপিত হওয়া উচিত ছিল তারজন্য ব্যবস্থা চলছে বলে এখানে তিনি উল্লেখ করেছেন। আপনারা লক্ষ্য করবেন যে কি রকম ভবিষ্যত কালের ক্রিয়ার প্রয়োগ হয়েছে, সেটা আর একবারের মতো আমরা নজর দিচ্ছি, ব্যবস্থা নেওয়া হচ্ছে, পরীক্ষাধীন আছে, এই সমস্ত ভাষা বলে সব সময় ভবিষ্যত প্রতিশ্রুতির কথা বিশেষ করে বলা হয়েছে। এই যে ৮ মাস আমরা সত্য সত্যই কি করেছি, সেই সমস্ত করাতে কি আমাদের চেহারা দাঁড়িয়েছে সেই দিকে লক্ষ্য দেওয়া হয়নি। আমি মনে করি যদি প্রকৃতির আনুকূল্যে এবছর রেকর্ড শস্য উৎপাদন না হত, তাহলে এই আট মাসের মধ্যে এই সরকার গভীর আর্থিক সঙ্কটের সম্মুখীন হত। আপনারা এটা লক্ষ্য করেছেন এবং তিনি নিজে স্বীকার করেছেন যে আমাদের যে সরকারি কর্মচারী আছেন, তাদের ভুলের জন্য অনেক টাকা যা বরাদ্দ করা হয়েছিল সেটা খরচ করা যায়নি। কেন্দ্রের কাছ থেকে যে টাকা পাবার কথা, সেই টাকাগুলো পরিকল্পনার অভাবে পাওয়া যায়নি। এই যে স্বীকৃতি, এটা প্রমান করছে, ভেতরে কোথায় গলদ আছে, সেই গলদের দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় বলেছেন যে এক মাসের মধ্যে সরকারি আধিকারীকদের দেখিয়ে দিতে হবে যে কি কি গলদ আছে। কিন্তু আমরা যা খরব পেয়েছি, সরকারি কর্মচারিদের মধ্যে একটা দল আছে যারা সি পি এম-এর আশ্রয় পেয়ে কাজ করছে না, কাজে উৎসাহ দেখাচ্ছে না। তারা আধিকারিকদের কথা

মানছে না। এটা যদি সত্য হয় তাহলে শুধু সরকারি কর্মচারিদের উপর, আধিকারিকদের উপর সমস্ত ভুলের বোঝা চাপিয়ে দিয়ে নিজেদের রক্ষা করতে পারবেন না। আশ্চর্য ব্যাপার, টাকা সংগ্রহ করার দিকে যত জোর দিয়েছেন, তাতে দুটো দিক হতে পারতো। একটা দিক ছিল আমাদের সরকারের যে খরচ হচ্ছে, সেই খরচের মধ্যে কিছু সংকোচ করা সম্ভব কি না। তিনি তো বার বার বলেছেন যে কেন্দ্রীয় সরকারের দপ্তরগুলোতে বিরাট টাকার অঙ্ক অপব্যয় করা হয়। তাহলে আমরা স্বীকার করতে বাধ্য, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত দপ্তরগুলোতে অত্যন্ত মিতব্যয়ী ভাবে কাজ চালানো হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকারের যে টাকা, সেইগুলো ঠিকমতো খরচ করা হচ্ছে কি না, অপচয় হচ্ছে কি না, সেই খরব নিয়েছেন কি? সেটা কম করতে পারেন কি না, সেটা চেষ্টা করেছেন কি? পশ্চিমবঙ্গ সরকারের টাকা অপচয় রোধ করবার জন্য কোনও প্রচেষ্টা নেই। এই সরকার আমাদের উপর আরও নতুন নতুন করের বোঝা চাপিয়ে দিচ্ছেন, সামান্য লোকেদের উপর চাপিয়ে দিচ্ছেন—এই যে করের বোঝা চাপাচ্ছেন, সেটা সব সময় বড় লোকদের উপর পড়বে তা নয়। আমি আর একটা জিনিস আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করেছি, উনি বার বার বলেছেন এই বাজেট হচ্ছে খেটে খাওয়া মানুষের পক্ষে, কৃষক, মজুর, শ্রমিকদের বাজেট। কিন্তু তা আমরা এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। কোনও কৃষক কোনও মজদুর ইউনিয়ন এই বাজেটকে স্বাগত জানিয়েছে, এখানে এসে জয়ধ্বনি করেছে জানি না, শুধু স্বাগত জানিয়েছে বড় লোকেরা, বিভিন্ন চেম্বার অব কমার্স—এটা খুব তাৎপর্যবহ ব্যাপার। আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করেছি, যে সমস্ত বাজেটগুলো আজ পর্যন্ত হয়েছে, সেইগুলো চেম্বার অব কমার্স তাদের বিরোধিতা করেছে কিন্তু এবারে চেম্বার অব কমার্সগুলি এই বাজেটকে সমর্থন জানিয়েছে। কাজেই আশঙ্কা করার অবকাশ আছে যে সি পি এম দের বড়লোকদের সঙ্গে চুক্তি চলছে কিনা। এই যে সি পি এম-এর ত্রয়োদশ সম্মেলন হয়ে গেল, তাতে যে লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে, সেই টাকা কি খেটে খাওয়া মানুষদের কাছ থেকে পাওয়া গেছে? ত্রিপুরায় যে ইলেকশন হল, সেখানে আমি গিয়েছিলাম, আগরতলায় রাত্রি দীপাবলী উৎসবে পরিবর্তিত হয়েছিল। একটা পুকুরে লাল বাতি দিয়ে সাজানো হয়েছিল, যেমন এখানে ফাটা কেষ্টর কালি পুজোতে সাজানো হয়, সেই রকম এক জৌলুষ ওখানে দেখেছি। আমি ওদের আশ্চর্যের সঙ্গে জিজ্ঞাসা করি, কোথা থেকে সি পি এম এই সমস্ত টাকা পেল? এটা নিশ্চয়ই পশ্চিমবাংলার জনগণের জানবার অধিকার আছে। এই খেটে খাওয়া সমাজের পার্টি কোথা থেকে এই টাকা পেল? আপনারা জেনে রাখবেন পশ্চিমবাংলার জনগণ আপনাদের সম্মান দিয়েছেন, সেই সম্মান তারা জানিয়েছেন। আমরা বাঙালিরা যেমন ঘটা করে আগমনী সঙ্গীত গেয়ে বরণ করি, তেমনি ঘটা করে বিসর্জনও করি। আপনারা যদি এই রকম ভাবে বাজেটে এই সমস্ত ভূয়া কথা তুলে কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কের সম্বন্ধে একটা মায়া জাল সৃষ্টি করেন, তাহলে মনে রাখবেন যে পশ্চিমবাংলার সাধারণ মানুষকে এই সব বলে বেশি দিন ভুলিয়ে রাখতে পারবেন না, সেটা চলতে পারে না। আমি আপনাদের বলছি, আপনারা যদি পশ্চিমবাংলার সত্যিকারের উন্নতি চান তাহলে নিজেদের দলের লোককে কিছু পাইয়ে দেবার নীতি পরিত্যাগ করুন। আমরা লক্ষ্য করছি ব্লক ডেভেলপমেন্ট কমিটি, থেকে আরম্ভ করে কর্পোরেশন এবং রিজিওন্যাল কমিটি যা হয়েছে সেখানে আপনারা সি পি এম-এর লোকদের নিয়ে ভর্তি করেছেন। শুধু তাই নয়, আপনারা এখন বিশ্ব বিদ্যালয়গুলিও করায়ত্ত করছেন। তবে মনে

রাখবেন পশ্চিমবাংলার মানুষ এটা কিন্তু অনেকদিন ধরে সহ্য করবে না। আমি শুনে আশ্চর্য হলাম আমাদের শিক্ষামন্ত্রী জানেন না যাদবপুর বিশ্ববিদ্যালয়ে কি চলছে। আমি জানি যাদবপুর বিশ্ববিদ্যালয়ের যিনি হর্তা কর্তা বিধাতা তিনি হচ্ছেন সি পি এম নেতা শ্রীযুক্ত স্নেহাংশু আচার্য। আমি আপনাদের জানাবো সেখানে কি রকম গলদ রয়েছে এবং সেই সমস্ত তথ্য আমি এখানে পেশ করব। আমি বিশ্বাস করি এই বেকার ভাতা দিয়ে যাদের আপনারা ভোলাতে চেষ্টা করছেন তারা বেশিদিন ভুলবে না। একথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। আমাদের অর্থমন্ত্রী অর্থনৈতিক এবং রাজনৈতিক ক্ষমতার কথা স্বীকার করেছেন এবং কেন্দ্র ও রাজ্যের সম্পর্কের কথা বলেছেন। সেভেন্থ ফিনান্স কমিশনের কাছে আমাদের মন্ত্রিসভা যে বক্তব্য রেখেছেন আমি সেটা সমর্থন করি। এই কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্বন্ধে আমাদের মন্ত্রিসভা যা বলেছেন সেটা আজকে বিভিন্ন রাজ্যে বিভিন্ন দল যেখানে তারা গণতান্ত্রিক শাসন ব্যবস্থা প্রবর্তিত করেছে তারা সকলেই সেটা স্বীকার করছে। আমি দেখলাম ইভেন দেবরাজ আর্স বলছেন এই কেন্দ্র—রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাসের প্রয়োজন হয়েছে এবং হরিয়ানার নেতারাও এ সম্পর্কে উৎসাহ জানাচ্ছেন। অবশ্য এটা লক্ষ্য করছি যারা এখন আর ক্ষমতায় নেই তারা এই কেন্দ্র রাজ্য সম্পর্কে বিরুদ্ধে বলছেন। তবে যেখানে তারা ক্ষমতায় রয়েছেন সেখানে কিন্তু বলছেন এটা করা দরকার। সেভেন্থ ফাইনান্স কমিশনের মূল কথা হচ্ছে কাকে কি পরিমাণ অর্থ দেওয়া হবে সেই নীতি নির্ধারণ ওখানে হয়। আমরা দেখেছি ইনকাম সারচার্জের একটা টাকাও আমাদের দেওয়া হত না এবং কোম্পানির ইনকাম ট্যাক্স এবং এক্সাইজ ডিউটির কম পারসেন্টেজ আমাদের দিত। এই সমস্ত ঘটনা আমাদের মন্ত্রিসভা ধরেছেন। কেন্দ্র নিজেরা যেটা খরচ করেন সেখানে তারা কোনও নিয়ম কানুন মানেন না, নিজেরাই ঠিকঠাক করে নেন। কিন্তু আমাদের ক্ষেত্রে নিয়ম দেখছি প্ল্যানিং কমিশন পাশ করবে, তারপর অর্থমন্ত্রক পাশ করবে এবং তারপর আমরা টাকা পাব। এরকম বিভিন্ন আঁটঘাটের মধ্যে আমাদের অর্থ পেতে হয়। কাজেই আমাদের যে সমস্ত অসুবিধা রয়েছে সেগুলি আমাদের মন্ত্রিসভা তুলে ধরেছেন। এই যে বেকার ভাতা দেবার ব্যবস্থা হয়েছে সে সম্বন্ধে ওরা বলছেন সি পি এম কর্মীদের পুষবার জন্য এই ব্যবস্থা করা হয়েছে। আমি আশ্চর্য হলাম যে, এতবড় একটা ভাল কাজের জন্য ওরা ধন্যবাদ জানালেন না এবং বললেন না যে এটা ভাল কাজ করেছেন। এই মন্ত্রিসভা চাকরির ক্ষেত্রে একজামিনেশন তুলে দেবেন বলছেন সেটাতে এরা ভাবছেন সি পি এমদের সুবিধা হবে। সব জায়গায় সি পি এম-এর ভয় ধরে গেছে কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে নিরপেক্ষতা রাখা হয়েছে সেটা তারা মোটেই স্বীকার করছেন না। পেনসনের ক্ষেত্রে ১৫ টাকা বাড়িয়ে দেওয়া হয়েছে এটা একটা ভাল কাজ হয়েছে। নির্যাতিত রাজনৈতিক কর্মীদের ১৫ টাকা থেকে ৫০ টাকা বাড়িয়ে দেওয়া হয়েছে এবং গণতান্ত্রিক আন্দোলনে যে সব পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের জন্য ৫০ টাকার ব্যবস্থা করা হয়েছে—এই সব ভাল কাজ যে করা হয়েছে সেসব তারা স্বীকার করেন না। তারপর নিল পিরিয়ডে যাতে গরিব

লোকেরা কাজ পায় তারজন্য টাকা বরাদ্দ করা হয়েছে। এই সরকার বিভিন্ন গরিব লোকদের জন্য অনেক রকম সুবিধা করে দিচ্ছেন। তারপর শিক্ষাক্ষেত্রে প্রাইমারি স্কুল গতবছর ১ হাজার বাড়ানো হয়েছে এবং ১৯৭৯ সালে আরও ১ হাজার স্কুল হবে। তারপর জুনিয়র স্কুলের অনেক উন্নতি করা হয়েছে। তারপর শিক্ষকদের মাসের ১লা তারিখে বেতন দেবার ব্যবস্থা করা হয়েছে। তারপর মেদিনীপুরে একটা ইউনিভার্সিটি করার ব্যবস্থা করা হয়েছে। এই সব করা সত্ত্বেও মাননীয় সদস্য হরিপদবাবু বললেন যে নিরক্ষরতার সংখ্যা যেখানে বেশি সেখানে মেদিনীপুরে বিশ্ববিদ্যালয় করা অর্থের অপচয় করা—এটা যদি তাদের দলের কথা হয় তাহলে খুবই দুঃখের বিষয় কিন্তু এটা যদি তার ব্যক্তিগত মতামত হয় তাহলে আলাদা কথা। তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের লোক, মেদিনীপুর কৃষিপ্রধান দেশ সেখানে এগ্রিকালচারাল এবং টেকনিক্যাল বিশ্ববিদ্যালয় করার জন্য আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। মেদিনীপুরে এগ্রিকালচারাল এবং টেকনিক্যাল বিশ্ববিদ্যালয় হলে গ্রামের গরিব শিক্ষার্থীদের বিশেষ উপকার হবে। বামফ্রন্ট সরকার গ্রামের গরিব লোকদের নিরক্ষরতা দূর করার জন্য বহু স্কুল স্থাপন করছেন। অধিক সংখ্যায় ছেলেমেয়েদের খাওয়ার জন্য মাধ্যহ্ন ভোজনের ব্যবস্থা সরকার করেছেন বলে আমি ধন্যবাদ জানাচ্ছি। সরকাবের সীমিত ক্ষমতার মধ্যে এবং এই অর্থনৈতিক কাঠামোর মধ্যে গরিব লোকদের উন্নতির জন্য যে বাজেট পেশ করেছেন তারজন্য আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, ১৯৭৮-৭৯ সালের প্রায় ২৬ কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করেছেন। এই ঘাটতি বাজেট সমর্থন করে সরকার পক্ষের অনেক সদস্য গতকাল এবং আজকে অনেক বিবৃতি দিয়েছেন এবং এটা স্বাভাবিক এবং স্বাভাবিক কারণেই এটা হয়ে থাকে। কিন্তু আমার প্রশ্ন কেন ২৬ কোটি টাকার ঘাটতি বাজেটে এখানে পেশ করা হয়েছে। আমরা জানি এটা অত্যন্ত সুপরিকল্পিত ভাবে করা হয়েছে এবং ইচ্ছাকৃত ভাবে তিনি বাজেটে ঘাটতি রেখেছেন। যেখানে একটা কলমের আঁচড়ে এবং একটি মাত্র ডিসিসনের মাধ্যমে সাঁইবাড়ির মতোন একটা জঘন্যতম মামলা তুলে নেওয়া যেতে পারে তখন বিভিন্ন কর এবং রাজস্য বসাবার মতোন ক্ষমতা আছে সেখানে এই সামান্য ২৬ কোটি টাকার বাজেট ঘাটতি রাখার কোনও অর্থ ছিল না। তিনি ইচ্ছা করলে উদ্বৃত্ত বাজেট করতে পারতেন। কিন্তু আমরা জানি কেন তারা এই বাজেটে ঘাটতি রেখেছেন, যে সমস্ত বুভুক্ষ লোক এবং যে সমস্ত সর্বহারা লোক আছে, যারা তাদের ভোটের মাধ্যমে এখানে পাঠিয়েছেন তাদের কাছে এটা প্রমানিত করতে চান যে দেশের মধ্যে অভাব আছে এবং এই অভাবের ফলে তাদের যে সমস্ত চাহিদা তা তারা পূরণ করতে পারছেন না। এটাই আমরা বুঝতে পারছি। কিন্তু উপর দিকে তারা এখানে পরিষ্কাভাবে বলে দিয়েছেন যে সমস্ত কর্মী ১৯৪৭ সালের পর থেকে রাজনৈতিক কারণে নির্যাতিত হয়েছিল, রাজবন্দী হয়েছিল বা গণতান্ত্রিক আন্দোলন করেছিল, তাদের ক্ষেত্রে কিছু টাকা তারা রেখেছেন। এটা আমরা জানি কাদের তারা স্বীকৃতি দিয়েছেন, আজকে জেলখানা থেকে যে সমস্ত সমাজবিরোধী এবং যে সমস্ত চোর ডাকাতরা ছিল তাদের রাজবন্দী হিসাবে ছাড়িয়ে নিয়ে এসেছেন, তাদেরকে স্বীকৃতি দিয়েছেন যে তারাই হচ্ছে আসল রাজবন্দী, গণ-আন্দোলন করে নির্যাতিত হয়েছিল এবং সেই টাকা তাদের দেওয়া হবে বলে আমরা এর বিরোধিতা করছি। তাদের অপকৌশল আর

আমাদের বুঝতে বাকি নেই। সেইজন্য আমি বলতে চাই এই ঘাটতি বাজেটের পিছনে যে একটা পরিকল্পনা রয়েছে সেই পরিকল্পনাটা আর কিছু নয় দেশের মধ্যে সমাজবিরোধী এবং আর কতকগুলি চোর ডাকাতকে স্বীকৃতি দেওয়াই হচ্ছে তাদের উদ্দেশ্য। বেকার ভাতা প্রসঙ্গে আমি বলতে চাই যে বেকার ভাতা তারা দিয়েছেন, বেকার ভাতা তাদের নির্বাচনের ইস্তারের একটা অঙ্গীকার ছিল এটা ঠিক এবং আমরাও বেকার ভাতা দেবার জন্য তাদের স্মরণ করিয়ে দিয়েছি। কিন্তু এই ক্ষেত্রে লক্ষ্যণীয় একটা জিনিস এই বেকার ভাতা দেবার জন্য যে সব বিধি আরোপ করা হয়েছে সেটা অত্যন্ত নিন্দনীয় এবং সেটা এক তরফাভাবে হবে বলে পরিস্কার বোঝা যাচ্ছে। এই ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস গ্রামে অর্থাৎ ব্লক স্তরে পর্যন্ত নেই যার ফলে গ্রামে যে সমস্ত বেকার ভাইবোনেরা আছে তারা তাদের নাম লিপিবদ্ধ করতে পারে না এবং তাদের এখানে আসারও অসুবিধা আছে, তাদের ক্ষেত্রে একটানা পাঁচ বৎসর নিজেদের নাম লিপিবদ্ধ করে রাখা সম্ভব নয়। সুতরাং তারা এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এর দ্বারা শহরাঞ্চলে যে সমস্ত বেকার রয়েছে এবং যারা আজ পর্যন্ত তাদের ঝান্ডা নিয়ে

[5-50 — 6-00 P.M.]

ঘুরে বেড়াচ্ছে তাদের ক্ষেত্রে সম্ভব এবং তারাই এই সুযোগ পেতে পারে বলে আমার বিশ্বাস। অপর দিকে এই বেকার ভাতা দেবার ফলে—১৩ লক্ষ বেকার দেশে রয়েছে, তাদের মধ্যে মাত্র দেড় লক্ষ বেকারকে দেওয়া হবে যার ফল ভয়াবহ হবে। কারণ এতে দেখা যাবে যে এদের নিয়ে আধাপ্রাপ্ত বেকার সমিতি বলে একটা সমিতি হয়ে গিয়েছে এবং এই ভাতাপ্রাপ্ত বেকার সমিতির মাধ্যমে যারা অভাতাপ্রাপ্ত ভাই বোনেরা রয়েছে তাদের উপর চাপ সৃষ্টি করবে। তাই আমি দেখছি এই বেকার ভাতা যেটা দেবার প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেটা একতরফাভাবে করা হয়েছে। এটা খুবই নিন্দনীয় এবং এই ধরনের বেকারভাতা তারাও তাদের ইস্তাহারে উল্লেখ করেননি। শিক্ষা ক্ষেত্রে আমি একটা কথা বলতে চাই যে শিক্ষা ক্ষেত্রে বিশেষ করে প্রাইমারি স্টেজে যে অরাজকতা চলছে, বিভিন্ন প্রাইমারি স্কুলে শিক্ষকরা প্রায় স্কুলে যায় না এই রকম অবস্থা হয়ে গিয়েছে এবং বেশির ভাগ শিক্ষকরা এখন পার্টির সমিতি নিয়ে ব্যস্ত হয়ে পড়েছে। সেইজন্য প্রাথমিক শিক্ষক সমিতির তরফ থেকে এখানে ডেপুটেশন এসেছিল, মাননীয় শিক্ষামন্ত্রী এখানে নেই, তিনি তাদের সামনে বিবৃতি দিয়ে এসেছেন এটা সুখের কথা, তিনি নিজেই স্বীকার করেছেন যে এবার ক্লাস ফাইভ বহু ছাত্র এসেছে। এত ছাত্র ক্লাস ফোর থেকে ক্লাস ফাইভে পাশ করে এল কি করে তা বুঝতে পারলেন না এবং কেন স্কুলে জায়গা হচ্ছে না। এর কারণ যে বিত্তিমূলক পরীক্ষা পূর্বতন সরকার করে গিয়েছিলেন সেটাকে তুলে দেওয়ার ফলেই এই ভয়াবহ পরিনাম হয়েছে। স্কুলের মাস্টার মহাশয়রা তারা ইচ্ছা করেই তাদের নিজেদের সুনাম কিনবার জন্য যে সমস্ত স্কুলে এতদিন ধরে ছাত্র পাশ করতে পারত না তারা এই সুযোগ গ্রহণ করেছেন। সেইজন্য আমি বলতে চাই এই বিত্তিমূলক পরীক্ষা থাকা উচিত। পরিশেষে আমি বলতে চাই কি ভয়ানক ইঙ্গিত এখানে আমরা পেয়েছি, সেই ইঙ্গিত হচ্ছে—মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন চাকুরির ক্ষেত্রে আবার কর বসানো হবে। এই পরিকল্পনা অনুযায়ী আগামীতে এই প্রয়োগ করবেন। সেটা কিভাবে করবেন, জানতে পারি নি। যে দেশে করের বোঝায় জনসাধারণ জর্জরিত সেখানে চাকুরির ক্ষেত্রে নতুনভাবে কর বসানো কি অবস্থা হবে, গ্রামবাংলার দিকে

নজর দিলেই বুঝতে পারবেন। সেখানে এক একটা পরিবারকে কি অবস্থার মধ্যে চলতে হচ্ছে। যখন দ্রব্যমূল্য অত্যধিক বেড়ে গেল, তখন যে সমস্ত ক্যাডার আপনাদের আছে, তাদের পাশে গিয়ে তো কেউ দাঁড়ায়নি। তাদের কি বিবেচনা করেও বাজেটে সমাধানমূলক নতুনত্ব দেখতে পারবে না, কারণ এই বাজেটে করের বোঝা চাপানো হয়েছে। আমি তাই এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে বক্তব্য শেষ করছি। জয় হিন্দ, বন্দেমাতরম্।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মারফত আমাদের অথমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটকে সমর্থন জানাচ্ছি। সাত্তার সাহেব খুব উল্লসিত হয়ে বীরের মতোন ঘরে এসে প্রবেশ করেছেন, তিনি বলেছেন গ্রামে কৃষকদের জন্য নাকি টেন পারসেন্টও বরাদ্দ বাজেটে হয়নি। ছোট বেলায় আমরা ভূগোল পড়েছি সূর্য পূর্ব দিকে উদিত হয়, কিন্তু এদের কাছে যা শুনছি, সূর্য উত্তর, দক্ষিণ, পশ্চিম, সব দিকেই উদিত হয়, তাদের মুখে একই সুর প্রতিনিয়ত শুনছি। কংগ্রেস আমলে যেখানে বরাদ্দ ছিল ২৪৫ কোটি টাকা, সেটাকে বাড়িয়ে আমাদের অর্থমন্ত্রী করেছেন ৩৭১.৪০ কোটি টাকা। এই যে ১২৬.৪০ কোটি টাকা বরাদ্দ বৃদ্ধি এটা বিরোধীরা দেখতে পাচ্ছেন না। ওরা এটাও দেখতে পান নি যে আগেকার বাজেটের তুলনায় সেচের এবার চার কোটি টাকা বৃদ্ধি করা হয়েছে, এগ্রিকালচারাল ডিপার্টমেন্টে যেখানে বরাদ্দ ছিল ১৯৭৭-৭৮ সালে ২৭.৮৮ কোটি টাকা, সেখানে এবারে হয়েছে ৩৮.০৯ কোটি টাকা, প্রায় ৪০ শতাংশ বৃদ্ধি হয়েছে বরাদ্দ। এই বৃদ্ধিতে ওরা খুশি নন। ওরা বলেছেন আই ডি এ-র কথা। ইন্ডিয়া গভর্নমেন্ট এক শতাংশ সুদে টাকা তাদের কাছে থেকে নিয়ে রাজ্যগুলির কাছ থেকে কাবুলিওয়ালার মতো ৯/১০ পারসেন্ট সুদ বেশি নেয়, এবং সেই চাপ রাজ্যের ঘাড়ে পড়ে। সাত্তার সাহেব ঠিকই বলেছেন, কেন্দ্রের হাতে এত ক্ষমতা, আমরা তো সেজন্যই রাজ্যের হাতে ক্ষমতা চাই যাতে কেন্দ্রীয় সরকার যে কাবুলিওয়ালার মতোন সুদ আদায় করতে না পারে। আমরা রাজ্যের হাতে ক্ষমতা চাইলে ওরা বলেন এটা নাকি বিচ্ছিন্নতাবাদ। রাজ্যের হাতে ক্ষমতা চাওয়াতে, বিরোধীরা বলেন আমরা নাকি দেশকে ভাঙতে চাই একথা ওরা বলেন, এটা কিন্তু অতি অদ্ভুত কথা। ১৯৭৭-৭৮ সালে স্বল্প মেয়াদি ঋণের পরিমাণ ছিল সমবায়ে ৫১ কোটি টাকা, সেটা বাড়িয়ে এই সরকার করেছেন ৮১ কোটি টাকা! প্রায় ৩০ কোটি বাড়িয়েছেন, দীর্ঘমেয়াদি ঋণের পরিমাণ যেখানে ছিল ৮ কোটি টাকা সেখানে সেটা বাড়িয়ে ২০ কোটি টাকা করা হয়েছে, এতেও তাদের এত গাত্রদাহ কেন বুঝি না। এর কারণ আছে। বর্গাদার ছোট চাষী, এবং প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী কৃষি সমবায় ঋণ এখন থেকে পাবে। আগে জোতদারাই এই ঋণ পেত, কিন্তু এখন থেকে এই সুযোগ ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদেরও দেওয়া হচ্ছে। কেন্দ্রীয় শিল্পমন্ত্রী বলেছেন যে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের অবস্থা বেশ ভাল। তা যদি হয় তাহলে আমরা পশ্চিমবঙ্গে ১৮৩টি কলকারখানা খুলবার জন্য রাজ্য সরকারের নিকট আবেদন করেছি কিন্তু খুলতে গেলে কেন্দ্রের কাছ থেকে অনুমোদন নিতে হবে। আমাদের ইচ্ছা থাকা সত্ত্বেও কেন্দ্রের অনুমোদন ছাড়া তা করতে পারছি না। সেজন্যই আমরা রাজ্যের হাতে ক্ষমতা চাই। আজকে বিদ্যুৎ সঙ্কট প্রকটভাবে দেখা দিয়েছে, এবং এই দুরবস্থার সমস্ত দায় দায়িত্ব এই শিশু সরকারের উপর চাপিয়ে দিয়ে তারা রেহাই পাবার চেষ্টা করছেন। সিদ্ধার্থবাবুর আমলে ১০ হাজার লোককে এই বিদ্যুৎ বিভাগে চাকুরি দেওয়া হয়েছিল। এই বিভাগের সেক্রেটারির

(iii) what is the present position of the matter, and

(iv) what action has been taken or contemplated to be taken by the present Government in the matter?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) Yes.

(b)

(i) On the 27th May, 1977.

(ii) & (iii)—The Government of India, in a letter dated the 8th February, 1978, have informed the West Bengal Industrial Development Corporation Ltd. that after determining the profile of the polyester staple fibre industry spelling out the parameters of future growth of the industry, the Ministry of Petroleum would issue a public Notice inviting fresh applications. Till this is done, all applications, for manufacture of this item should be rejected for the time being.

(iv) The Union Minister for Petroleum and Chemicals and also the Union Minister for Industry were requested on 2nd February, 1978 for clearance of the application of the West Bengal Industrial Development Corporation Ltd. The State Government is awaiting the replies thereto. The Government of India's letter dated the 8th February, 1978 to the West Bengal Industrial Development Corporation Ltd. is under careful examination of the State Government. The State Government would pursue the matter with the Government of India.

**Shri Atish Chandra Sinha :** Would the Minister be pleased to state whether the West German Consultant firm is a multinational company or not?

**Dr. Kanailal Bhattacharya :** Yes, it is a multi-national company. Everybody knows it.

**Shri Atish Chandra Sinha :** Is it under the contemplation of the present Left-Front Government to allow a multi-national company of West Germany and also the monopoly house of Birlas to expand their business concerns in West Bengal?

**Dr. Kanailal Bhattacharya :** Regarding this question I will state that the West German firm is not participating in our equity share. We

are only purchasing the know-how from them. That means that is a technical collaboration, and there is no bar to purchase know-how from any one whether it is a multinational company or not. So far as the participation of the Birla house is concerned, the honourable member must see that the application was dated 27th May, 1977 which means it was decided before we came into power. Anyhow, even if the application of Birla house is considered, you might have noticed that both in the statements of industrial policies of the Janata Government as well as the Left-Front Government, it has been stated that multi-nationals will be allowed to operate in a limited sphere where the industrial unit will be a capital intensive one as also where the industrial unit will be a sophisticated one and where their expertise will be necessary, and in those cases only they will be allowed to operate.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state whether the policy which he has stated just now is a departure from the 36-point programme ?

**Dr. Kanailal Bhattacharya :** No, it is not a departure.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডঃ ভট্টাচার্য বললেন মাল্টি ন্যাশনাল সংস্থা সম্বন্ধে তাদের দৃষ্টিভঙ্গি যা তার সঙ্গে নাকি কেন্দ্রের জনতা সরকারের মিল রয়েছে এবং কতকগুলি সীমাবদ্ধ ক্ষেত্রে মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলিকে কাজ করবার সুযোগ দেওয়া হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি আরও দেখিয়েছেন বিড়লার এই দরখাস্ত আগের সরকারের আমলে হয়েছিল, তারপর এই সরকার স্বীকার করে নিচ্ছেন, মেনে নিচ্ছেন। অর্থমন্ত্রী হাউসে রয়েছেন। অর্থমন্ত্রী বাজেট পড়বার সময় তাঁর বক্তৃতার মধ্যে বললেন মাল্টি ন্যাশনাল বা এই ধরনের বিগ মনোপলিস্টস তারা এই রাজ্য থেকে লভ্যাংশ অন্য রাজ্যে নিয়ে চলে যাচ্ছে, এই জন্য আমি তার নিন্দা করছি। রাজ্য সরকার যখন বিড়লাদের এই সুযোগ আবার দিচ্ছেন, কংগ্রেস সরকারের মতন এই মনোপলিস্টসদের এই কথা বলা হয়েছে আপনাদের এই সুযোগ দেওয়া হবে একটি মাত্র অন্তত শর্তে, এখান থেকে যা কিছু প্রফিট হবে সেটা সিফন অফ করে অন্য রাজ্যে নিয়ে যাবেন না, টাকাটা এখানেই খরচ করবেন, এই রাজ্যের ছেলেদেরই চাকরি দেবেন, এই সমস্ত স্টিপুলেশন ছিল—এটা বলতে পারবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য মহাশয়ের কথার জবাব দিতে চাই, আমাদের শিল্প নীতির মধ্যে অত্যন্ত পরিষ্কার ভাবে ঘোষণা করা হয়েছে যে বিগ হাউসেস অর্থাৎ বড় বড় শিল্পপতি যারা, একচেটিয়া পুঁজিপতি যারা, তাদের একটা সীমাবদ্ধ ক্ষেত্রে বিচরণ করতে দেওয়া হবে এবং সেটা হচ্ছে যখন তারা তাদের প্রফিট প্লাউ ব্যাক করবেন। এখানে বিড়লাদের যে প্রফিট হয় সেটা প্লাউ ব্যাক করার জন্য চাপ সৃষ্টি করা হচ্ছে। আর একটি কথা হল এখানে বিড়লারা মাইনরিটি, মেজরিটি শেয়ারই হল গভর্নমেন্টের।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি বললেন টেকনিক্যাল নো-হাউ নিচ্ছেন। এই টেকনিক্যাল নো-হাউ রয়্যালটি টার্মস অ্যাণ্ড কনডিশনস কি, এর জন্য ওয়েস্ট জার্মান ফার্মকে কি দিতে হচ্ছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই নো-হাউ ডাইরেক্ট পারচেজ করে নেওয়া হবে। আজকে পেট্রো-কেমিক্যাল কমপ্লেকস্টিজ তৈরি করতে হলে তার নো-হাউ আমাদের জানা নেই, সেটা বাইরে থেকে পারচেজ করতে হবে, এটা সব দেশেই করে, আমরাও করব। তবে টার্মস নিশ্চয় ফেভারেবল হলে নেব, তা নাহলে নেব না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় কিছুক্ষণ আগে মাল্টি ন্যাশনাল ইণ্ডাস্ট্রিজ সম্পর্কে সরকারের নীতি ঘোষণা করলেন। কেন্দ্রীয় সরকারকে বাদ দিয়ে ইণ্ডিপেনডেন্টলি পশ্চিমবঙ্গ সরকার কোনও নীতি শিল্প সম্পর্কে নিতে পারে কিনা—ইণ্ডিপেনডেন্ট ইণ্ডাস্ট্রিয়্যাল পলিসি কেন্দ্রীয় সরকারকে বাদ দিয়ে স্টেট গভর্নমেন্ট করতে পারে কিনা, বলবেন কি?

**Dr. Kanailal Bhattacharya :** It is a matter of opinion.

### Transfer of Administrative Control of Durgapur Project Ltd. to West Bengal State Electricity Board

***32.** (Admitted question No. ***610.**) **Shri Dawa Narbula** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) whether there is any proposal before the Government about handing over of administrative control of Durgapur Project Ltd. to West Bengal State Electricity Board;

(b) if the answer to clause (a) be in the affirmative, what is the contemplation of the Government in this matter ?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) No.

(b) Does not arise.

[1-40 – 1-50 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে দুর্গাপুর প্রজেক্টস লিমিটেডের যে ইলেকট্রিসিটি পাওয়ার প্রোজেক্ট রয়েছে সেটার ভার ইলেকট্রিসিটি বোর্ডের হাতে দেবেন না। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কেন এটা ইলেক্ট্রিসিটি বোর্ডের হাতে দেবেন না? এখানে তিনি 'না' বললেন কেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এখানে আপনার প্রশ্নটা ছিল, whether there is pro-

posal before the Government for handing over administrative control of Durgapur projects Ltd. আমি তার উত্তরে বলেছি, no, there is no proposal.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই প্রোপোজালের কথা আপনারা বিবেচনা করছেন কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমাদের কাছে এই রকম কোনও প্রোপোজাল নেই, কাজেই বিবেচনার কোনও প্রশ্ন আসে না।

### সরকার কর্তৃক অধিগৃহীত শিল্প সংস্থা

***৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৪।) শ্রী অনিল মুখার্জি ঃ** বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সালে নির্বাচনের পূর্ব পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার মোট কতগুলি শিল্পসংস্থার পরিচালনার দায়িত্ব গ্রহণ করিয়াছিলেন; এবং

(খ) উক্ত সময়ে উক্ত সংস্থাগুলিতে লাভ-ক্ষতির পরিমাণ কত?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) ঐ সময়ে মোট ৭টি দুর্বল. বন্ধ শিল্প সংস্থার পরিচালনার দায়িত্ব প্রত্যক্ষ বা পরোক্ষ ভাবে গ্রহণ করা হইয়াছে।

(খ) ইংরাজি ১৯৭৫-৭৬ সালে পর্যন্ত অডিট সাপেক্ষে ˉ হিসাব পাওয়া গিয়াছে তদনুসারে লাভ-ক্ষতির মোটামুটি পরিমাণ এইরূপ ঃ-

(১) কৃষ্ণা সিলিকেট অ্যাণ্ড গ্লাস ওয়ার্কস লিমিটেড ঃ (-) ৫৯.৮৩ লক্ষ টাকা।

(২) ইস্টার্ন ডিস্টিলারীজ (প্রাঃ) লিমিটেড ঃ (+) ৮.৪৯ লক্ষ টাকা।

(৩) ইণ্ডিয়া বেল্টিং অ্যাণ্ড কটন মিলস লিমিটেড ঃ (-) ০.৩১ লক্ষ টাকা।

(৪) অ্যাঞ্জেল (ইণ্ডিয়া) মেশিন অ্যাণ্ড টুলস লিমিটেড ঃ (-) ২.৯১ লক্ষ টাকা।

(৫) গ্লুকোনেট লিমিটেড ঃ (+) ৮.৬২ লক্ষ টাকা

(৬) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোং লিমিটেড ঃ (১৯৭৭ সালের জানুয়ারি মাসে উৎপাদন শুরু হইয়াছে)

(৭) বসুমতী কর্পোরেশন লিমিটেড ঃ (-) ১৮.৬০ লক্ষ টাকা।

**শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য ঃ** যে কারখানাগুলিতে এত লোকসান হচ্ছে সেখানে কংগ্রেসি সরকার কত লোক ঢুকিয়ে গিয়েছিলেন মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

*(নো রিপ্লাই)*

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে তথ্য হাউসের সামনে দিলেন তাতে দেখা যাচ্ছে অধিকাংশ শিল্পেই লোকসান হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এইসব শিল্পে লোকসানের কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এর নানারকম কারণ আছে। প্রথম যখন এগুলি অধিগ্রহণ করা হয়েছিল তখনই এর ক্যাশ লসের পসিবিলিটিস ছিল। সেই ক্যাশ লস গুলিকে আস্তে আস্তে কমানোর চেষ্টা করা হচ্ছে। তবে একটি মাত্র কারণ এর মধ্যে নেই, অনেকগুলি কারণ এরমধ্যে আছে। তারপর পরিচালনায় গলদ ছিল ইত্যাদি। কৃষ্ণা সিলিকেট অ্যাণ্ড গ্লাসে আমরা যখন এলাম তখন প্রতি মাসে ক্যাশ লস ছিল ৩ লক্ষ টাকা, সেটাকে কমিয়ে এখন মাসে ১ লক্ষ টাকায় আনা গিয়েছে, আমরা জানিনা এটাকে কততে আনা যাবে। এইসব ব্যাপার এরমধ্যে আছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিভিন্ন কারণে এইসব হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই কারণগুলির মধ্যে এটা অন্যতম কারণ কিনা যে, সেই সময় পরিচালক যারা ছিলেন—কংগ্রেসিরা, তারা বিচার বিবেচনা না করেই হেভি অ্যাডমিনিস্ট্রেশন—মাথাভারি শাসন করেছিলেন—যেখানে লোকের দরকার ছিল না সেখানে লোক নিয়োগ করেছিলেন—এর ফলেও এটা হয়েছে?

**Dr. Kanailal Bhattacharya :** No, it is not a fact.

**শ্রী রবীন মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট দিলেন তাতে বললেন যে ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কারখানার কাজ ১৯৭৭ সালের জানুয়ারি মাস থেকে শুরু হয়েছে। এর মধ্যে কত জন শ্রমিক নিয়ে শুরু হয়েছে এবং কতজন শ্রমিককে নেবার পরিকল্পনা বাকি আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমার যতদূর মনে আছে, মোটামুটি ৮ শত শ্রমিক নিয়ে শুরু হয়েছিল এবং এখন ১৩৫০ জন শ্রমিক নেওয়া হয়েছে। আরও ২০০/২৫০ জন বাকি আছে, আশা করছি তাদের মার্চ এপ্রিলের মধ্যে নিয়ে নিতে পারব।

## আই আর সি কর্তৃক শিল্পসংস্থা অধিগ্রহণ

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৫।) **শ্রী অনিল মুখার্জি ঃ** বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস হইতে ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত পশ্চিমবঙ্গের কোনও কোনও শিল্পসংস্থাকে আই আর সি (১) অধিগ্রহণ করিয়াছে ও (২) কি পরিমাণ আর্থিক সাহায্য দিয়াছে; এবং

(খ) উক্ত শিল্পসংস্থাগুলির বর্তমানে আর্থিক অবস্থা কিরূপ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) (১) আই. আর. সি. আই এর শিল্প সংস্থা অধিগ্রহণের ক্ষমতা নাই।

(২) প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে প্রশ্ন ওঠে না। এটা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন এবং তারপর আই. আর. সি. কে পরিচালনার দায়িত্ব দেন। এই আই. আর. সি. আই. যে পরিচালনার দায়িত্ব নিলেন, ঐ ১৯৭২ থেকে ১৯৭৭ এর মধ্যে কি পরিমাণ আর্থিক সাহায্য তারা গ্রহণ করেছেন এবং কি ভাবে লাভ লোকসান করেছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** উনি যে প্রশ্ন করেছেন, তাতে রয়েছে আই. আর. সি. আই. কতগুলো অধিগ্রহণ করেছে? আই. আর. সি. আই. অধিগ্রহণ করে না। অধিগ্রহণ করে কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার এইগুলোকে অধিগ্রহণ করে আই. আর. সি. এর হাতে দিয়েছিল পরিচালনার ব্যবস্থা করার জন্য। সেই রকম ১৪টি ইউনিট আই. আর. সি. আই. চালাচ্ছে। যেমন

Indian Rubber Manufacturers Ltd. Containers & Closures Ltd. Indian Machinery Company Ltd. Motor & Machinery Manufacturers Ltd; Sen Pandit Industries Ltd., Ancillary Industries Cranks Private Ltd;, Ancillary Industries Forgings Private Ltd., Ancillary Industries Lugs Private Ltd., Indian Standard Wagon Company (Now nationalised), Burn (Now nationalised), Bengal Potteries Ltd;, Khardah Jute Mill, Union Jute Mill. আই. আর. সি. আই. চালাচ্ছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সব শিল্পের তালিকা দিলেন, এই সব শিল্পগুলো থেকে আই. আর. সি. আই. চালিয়ে কোনও লাভ করেছেন, না, শিল্পগুলোকে বাঁচিয়ে তুলেছেন, অথবা ক্ষতির দিকে গেছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আই. আর. সি. আই. কেন্দ্রীয় সরকারের অধীনে একটা সংস্থা, এর সঙ্গে রাজ্য সরকারের কোনও কনট্রোল নেই। কাজেই এই সম্পর্কে কোনও তথ্য যদি মাননীয় সদস্য জানতে চান তাহলে আমাকে নোটিশ দিতে হবে। আমি তাদের অফিস থেকে জানিয়ে দেব।

**শ্রী কমল সরকার ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে আই. আর. সি. আই-এর উপর কোনও কন্ট্রোল পশ্চিমবঙ্গ সরকারের নেই। সেই আই. আর. সি. আই.তে এমন সমস্ত লোককে পরিচালনার জন্য এরা পাঠিয়েছেন যারা ওদের ওখানে সমস্ত কিছু অচল অবস্থা সৃষ্টি করে এসেছেন, তারা তাদের নিজেদের মিল চালাতে পারছেন না। তাদের এক্সপার্ট করে এই আই. আর. সি. আই. তে পাঠানো হয়েছে। খড়দহ মিল, ইউনিয়ন জুট মিল এই সব মিলের

মালিকরা যারা নিজেদের মিলকে চালাতে না পেরে তুলে দিয়েছে, তাদেরই এখানে এক্সপার্ট করে আই. আর. সি. আই. পাঠিয়েছে, এই সম্পর্কে আপনার কি তথ্য আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** মাননীয় সদস্য যদি এই বিষয়ে কোনও স্পেসিফিক কমপ্লেনট দেন তাহলে আমি সেটা নিশ্চয়ই আই. আর. সি. আই. এর দৃষ্টি গোচর করবো এবং রেক্টিফাই এর চেষ্টা করব আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ কোনও কন্ট্রোল নেই কিন্তু আমাদের সঙ্গে তাদের যোগাযোগ আছে। আমাদের এক সঙ্গে কাজ করতে হয়।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, তাঁর কাছে তথ্য নেই। কিন্তু এটা কি সত্য যে, আই. আর. সি. আই-র দ্বারা সেটা পরিচালিত হওয়ার ফলে পশ্চিমবাংলার বহু বাঙালি প্রতিষ্ঠান আজকে ধ্বংসের মুখে চলে গিয়েছে এবং যাচ্ছে এবং ওঁরা ইচ্ছে করে এইভাবে শিল্প গুলিকে ধ্বংস করছে এবং আই. আর. সি. আই.-র দ্বারা পরিচালিত হওয়ার ফলে যেসব শিল্প এখনও রুগ্ন হয়ে রয়েছে এবং ধ্বংসপ্রাপ্ত হচ্ছে সেসব শিল্পগুলিকে নেওয়ার কথা সরকার ভাবছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** সেখানে আমাদের কোনও আইন-গত অধিকার নেই।

## POINT OF PRIVILEGE

**Mr. Speaker :** I have received a notice of breach of privilege from Shri Kashi Kanta Maitra under rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. শ্রী কাশীকান্ত মৈত্র আমাদের বিধান সভার নিয়মাবলির ২২৬ নং নিয়ম অনুযায়ী একটি ব্রিচ অফ প্রিভিলেজের প্রশ্ন তুলেছেন। আমি মনে করেছি যে, এটা বিধি-বদ্ধ নয় এবং আমি এই প্রিভিলেজের প্রশ্নটি না-মঞ্জুর করেছি। অবশ্য আমি শ্রী মৈত্রকে আহ্বান করছি তাঁর প্রশ্নটি সংক্ষেপে রাখবার জন্য।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নির্দেশ আমাদের অবশ্যই মানতে হচ্ছে। কিন্তু এই যে রুলিং আপনি দিলেন এতে আমরা সন্তুষ্ট হতে পারছি না। গত ২১শে ফেব্রুয়ারি বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপর আলোচনার সূত্রপাত করতে গিয়ে এই প্রশ্নটি আমি উল্লেখ করেছিলাম। প্রশ্নটি হল এই যে, পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায়, ২৪-পরগনায়, পুরুলিয়ায়, মেদিনীপুরে, বাঁকুড়ায়, মুর্শিদাবাদে, বীরভূমে ১৪৪ ধারা জারি করা হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, এটা সত্য কথা যে, আপনি যে ভাবে হাউস চালাচ্ছেন তাতে আমি অন্তত ব্যক্তিগতভাবে সন্তুষ্ট। আপনি আমাদের যথেষ্ট প্রোটেকশন দিচ্ছেন। কিন্তু আপনিও বিরোধী পক্ষে অনেক দিন ছিলেন, আপনি জানেন সেই সময় বিরোধী পক্ষের সদস্যারা, আপনি যে দলে ছিলেন শুধু সেই দলের সদস্যরা নয়, অন্যান্য দলের সদস্যরাও এই ধরনের ১৪৪ ধারার, blanket imposition of Prohibitory order under section 144. তাঁরা সমালোচনা করেছিলেন। আমরা শুনেছি, রাজ্য সরকার বলেছেন যে, কেন্দ্র যে

খাদ্য নীতি করেছে ধান-চালের অবাধ চলাচল সম্পর্কে, সেটা তাঁরা মেনে নেননি। রাজ্য সরকারের খাদ্য মন্ত্রী বলেছিলেন, এটা প্রভু ভৃত্য সম্পর্ক নয় যে, কেন্দ্র বললেই মেনে নিতে হবে। অবশ্য পরবর্তীকালে তিনি বললেন যে কেন্দ্রীয় সরকারের খাদ্য নীতি গ্রহণযোগ্য, শুধু মাত্র বিধি-বদ্ধ এলাকায় অবাধ চলাচলের সুযোগ থাকবে না।

**ডঃ অশোক মিত্র ঃ** স্যার, উনি তো বক্তৃতা দিচ্ছেন, ওঁনার প্রিভিলেজের প্রশ্নটা কোথায়?

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী নতুন এসেছেন। তিনি হয়ত জানেন না তাই লাফ দিয়ে উঠছেন। আমি তাঁকে বলছি রুলসটা যদি পড়া না থাকে তাহলে একটু পড়বেন। মাননীয় স্পিকার মহাশয় বলেছেন এটা ব্রিচ অপ প্রিভিলেজ হচ্ছে না। আমি মেনে নিচ্ছি তাঁর রুলিং। কিন্তু তিনি আমাকে বলতে সুযোগ দিয়েছেন। আমি প্রাইমা ফেসি পয়েন্ট ফরমুলেট করে আমার ব্রিচ অফ প্রিভিলেজের প্রশ্নটি এখানে রাখছি। মাননীয় অর্থমন্ত্রী তো সাংবিধানিক কাঠামোর পরিবর্তন করছেন, তাঁকে অনুরোধ করছি সংবিধানের ২৫৬ নং ধারাটা না পড়ে থাকলে একটু পড়ে নেবেন। ১৫৬ নং ধারা অনুযায়ী কেন্দ্রীয় সরকার আইন যা করবেন এবং নির্দেশ যা দেবেন, বিভিন্ন রাজ্য সরকারকে তা মানতে হবে, my letter which has been submitted to-day addressed to the speaker may be, firstly, treated as read. সেগুলি রাজ্য সরকারের পক্ষে অবশ্যই মাণ্য, যতক্ষণ সংবিধান আছে। কেন্দ্রীয় সরকার বলেছেন সারা ভারতবর্ষের এক প্রান্ত থেকে অপর প্রান্তে খাদ্য, বিশেষ করে ধান-চাল অবাধে চলাচল করবে। শুধু মাত্র রাজ্য সরকার বলেছেন বিধি-বদ্ধ রেশন এলাকায় চলাচল করতে পারবে না। এখন দেখুন ১৪৪ ধারা কেন করা হচ্ছে, জেলা-ম্যাজিস্ট্রেট বলছে যে, ১৪৪ ধারা কেন করা হয়েছে ২৪-পরগনা জেলায়, না, এখান থেকে ধান-চাল স্মাগলিং হয়ে কলকাতার স্ট্যাটুটরি রেশনিং এলাকায় আসবে। ভাল কথা, তাহলে স্ট্যাটুটরি রেশনিং এলাকায় কর্ডোনিং করে রেসট্রিক্ট করবেন না, করবেন সুন্দরবনে?

**(ডঃ অশোক মিত্র ঃ স্যার, আপনার কাছে বিনীত ভাবে নিবেদন করছি, ওঁর প্রিভিলেজের প্রশ্নটা কোথায়, যেটা পড়বার সুযোগ আপনি দিয়েছেন?)** আমি জানি মাননীয় অর্থমন্ত্রীর মতন একজন অর্থনীতি বিশারদ যখন বারবার আপত্তি করছেন হোয়ার দি সু পিনচেস, ইট হ্যাজ স্টার্টেড পিনচিং—এটা আমি জানি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যা বলছেন এটা বিরোধীপক্ষের কাছে সেনসিটিভ হবে না। আমি বলছি কেন্দ্রীয় সরকারের নীতি আমাদের কাছে মাণ্য—এটা তো নিতে হবে স্টাটুটরি রেশনিং এর বাহিরে যেখানে বিধিবদ্ধ রেশনিং নেই সেখানে কি হচ্ছে সে সম্বন্ধে আমি ম্যাজিস্ট্রেটের রিপোর্ট পড়ছি।

**মিঃ স্পিকার ঃ** আপনাকে দেখাতে হবে এর দ্বারা আপনাদের অর্থাৎ সদস্যদের প্রিভিলেজ ভঙ্গ কি করে হচ্ছে—এটা আপনাকে বলতে হবে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমাদের অধিকার ভঙ্গ হয়েছে। Members of the House have fundamental, basic privilege or right to be kept informed by the Leader of the House or by the concerned ministry from time to time as to the state of affairs obtaining in the State of West Bengal, in the different districts including 24 parganas which warranted or justified

imposition of prohibitory blanket order under section 144 Cr. P. C. মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৪৪ ধারা রাখার ফলে মানুষের চলাচলের অধিকার খর্ব করা হয়েছে। মিনি জরুরি অবস্থা হয়ে যাচ্ছে ইনডেফিনাইট পিরিওডের জন্য। এক একটা জেলায় ১৪৪ ধারা জারি করতে পারেন না। আজকের কাগজে দেখলাম প্রেস এখন ফ্রি হয়েছে—কলকাতায় কয়েকজন স্মাগলার চাল এনেছেন, পুলিশ গুলি চালিয়েছে। একজন মারা গেছে সেটা কাগজে বেরোয়নি। ১৯৬৫ সালে হাওড়া জেলার উলুবেড়িয়ায় একজন রমনী ওয়াগন থেকে ২ কে. জি. চাল নিয়ে যাচ্ছিল, পুলিশ গুলি চালিয়েছে এবং মারা গেছে। সে খবর অনেকেই জানেন। তখনকার লিডার অফ দি অপোজিশন এখনকার মুখ্যমন্ত্রী।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনার বক্তৃতা হচ্ছে। কোন ক্ষেত্রে আপনার প্রিভিলেজ হানি হচ্ছে সেটা বলুন। আপনার উলুবেড়িয়ায় কি হয়েছে সেটা বলতে হবে না।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আজ কলকাতার যে কোনও জায়গায় চাল বিক্রি হচ্ছে। পুলিশ গুলি চালিয়েছে। একজন মারা গেছে।

**ডঃ অশোক মিত্র ঃ** উনি প্রিভিলেজ মোশন পড়ুন।

**মিঃ স্পিকার ঃ** আপনি আপনার প্রিভিলেজ পড়ে দিন না।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় সদস্য কাশীকান্ত মহাশয় যে কথা বলবার চেষ্টা করছেন তা কিছুতেই বলতে পারছেন না, কিম্বা চেষ্টা করছেন না। ২৪-পরগনার জেলা শাসক ১৪৪ ধারা জারি করেছেন। তার ল্যাঙ্গুয়েজটা আপনি বলছেন না। ল্যাঙ্গুয়েজটা বললে আমরা বুঝতে পারি। আপনি হাইড অ্যাণ্ড সিক করছেন কেন? চুজ অ্যাণ্ড পিক আপ করুন—একটু পড়ে বলুন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলতে চাচ্ছি .........

(গণ্ডগোল)

**মিঃ স্পিকার ঃ** আপনারা একটু চুপ করুন। লীডার অফ দি অপোজিসন তাঁকে আমি একটা স্টেটমেন্ট পড়তে দিয়েছি।

(গোলমাল)

[2-00 – 2-10 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমার বৈধতার প্রশ্নটা আপনি দয়া করে শুনুন।

**মিঃ স্পিকার ঃ** আপনার বৈধতার প্রশ্নটা যদি এই সম্পর্কে থাকে আমি নিশ্চয় শুনব কিন্তু বিরোধীদলের নেতা যে নোটিশ দিয়েছেন তাঁকে সেটা পড়তে বলেছি এখন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার প্রতি আমি আন্তরিক কৃতজ্ঞতা

জানাচ্ছি। আমি প্রিভিলেজ মোশনের নোটিশ দিয়েছি, উইথ অ্যাকমপেনি ডকুমেন্টস এবং আপনি আমাকে যে সেটা পড়তে বলেছেন, সেটা এই হাউসের কনভেনসন, এটা কোনও প্রিভিলেজ নয়। আমি বিনয়ের সঙ্গে আপনাকে বলছি যে পড়বার সময় সি. পি. এম ফরোয়ার্ড ব্লকের বন্ধুরা যদি বাধা দেন তাহলে হোয়াট ক্যান আই ডু? কিন্তু আমাকে এভাবে যাঁরা বাধা দিচ্ছেন তাঁদের বলব যে এইভাবে বাধা দিলে ইউ উইল বি অ্যাডিং জিঞ্জার টু ইট।

(Noise)

**Mr. Speaker :** I have asked the Leader of the Opposition to read his statement and any interruption to him will be taken serious note of by me.

**Shri Kashi Kanta Moitra :**

Dear Mr. Speaker,

Participating in the debate on the Governor's Address on February 21, 1978, I had drawn the attention of the House to the promulgation of prohibitory orders under Section 144 Cr. P. C. in several of the districts in West Bengal including 24 Parganas. I had pointed out then that this promulgation of prohibitory orders throughout the districts of 24 Parganas and several other districts like, Burdwan, Bankura, Birbhum, Murshidabad, Midnapore etc. had the effect of completely nulifying the policy of the Central Govt. in regard to abolition of Zonal restrictions on movement of foodgrains in the country as a whole. The West Bengal Government, for aught I know, has accepted this policy and direction of the Central Government in this regard, with the exception that in areas covered by statutory rationing, the existing cordoning system would continue. The promulgation of such prohibitory order and its continuance for an indefinite period of time is wholly unwarranted and unjustified. It is difficult to appreciate how the State Government that claim that West Bengal is one of the best administered States and that the law and order situation is normal, could clamp down such prohibitory order not in limited pockets or areas but in the whole district restricting free movement of foodgrains without valid permit.

The issue is of grave importance in my opinion. firstly, the House has not been told by the Hon'ble Chief Minister, who is in charge of Home Department as well, the reasons which have impelled the Government to impose such prohibitory orders in different districts and the justification of continuance of such orders. Naturally this sort of orders has the effect of frustrating the All-India policy decision which has

been accepted by the State Government. Secondly, continuance of such blanket imposition of prohibitory orders under section 144 Cr. P. C. prevents the peasants and the growers of food-crops from transporting and/or moving foodgrains from one area to another even within the same thana or Anchal which are not covered by statutory rationing orders. without a valid permit. This also has the crippling effect on the peasants and growers, particularly small peasants, growers and/or farmers, marginal farmers etc.

Thirdly, it falls to be considered if after declaration of the Central Government's food policy allowing free movement of foodgrain, the present State Government could rely upon the West Bengal rice and Paddy (Restriction on Movement) Order, 1968 and if permits required to be issued under that order have any validity in the face of the Central government's directions. That apart, requirement of possessing a permit cannot be insisted upon after the coming into force of the Central Government's food policy.

Government or public authority, after all, can not play fast and loose and blow hot and cold in the same breath. Either it accepts Central Government's policy or it does not act in accordance there with. No District Magistrate can afford to shut his eyes to the policy decision of the Central Government allowing free movement of foodgrains and impose such total ban under section 144 Cr. P. C.

It is one of the important privileges of the members of the House to be kept informed of the real picture from time to time. The Hon'ble Chief Minister, While winding up the debate on Governor's Address, I regret to add, did not pay any importance to the issue raised on the floor of the House. Such attempt to by pass grave important issues, like this, amounts to breach of privilege of the House. The importance of the issue has been brought to bold focus by the recent incident of police-firing near Sealdah Station for preventing alleged smuggling of rice. Rice is being sold openly in all part of Calcutta which is covered by Statutory rationing. As a result of police firing as far as Press Report goes, one person has died.

I am enclosing herewith copy of an order purported to have been issued by the District Magistrate, 24 Parganas dated 15.12.1977 promulgating order under section 144 Cr. P. C. throughout the district of 24 Parganas. In my view such an order is capable of grave abuse and has the effect of a total ban on movement of foodgrains in areas outside the limits of the statutory rationing area. It is surprising how the

istrict Magistrate, 24 Parganas could pass such an order which even rohibits movement of foodgrains (rice and paddy) with the same vil- ıge from one house to another. It is consistent with the claim of the Government that it seeks to protest in all possible ways legitimate emocratic rights of the people ? would the Government like the people o believe that every person who is trying to move foodgrains within he district not covered by statutory rationing is guilty of smuggling of ice and paddy, as the District Magistrate's so-called satisfaction sug- gests ? That would be a fantastic suggestion. One can imagine what he situation would be like in the Sunderban areas of 24 Parganas in view of the restriction on moves of transport, namely restriction on novement by carts, boats and cycles.

I seek your indulgence to raise this question of breach of privilege on the floor of the House to-day.

The order of the D.M., 24 Parganas as follows.

**WHEREAS** it appears from information reaching me from differ- ent sources and from public reports that huge quantities of rice and paddy are being unlawfully smuggled out of the district of 24-Parganas into the Statutory Rationing areas in contravention of the West Bengal Rice and Paddy (Restriction of Movement) Order, 1968.

**AND WHEREAS** I am satisfied that such leakage is likely to result in scarcity of foodgrains in the near future which is likely to cause serious breach of the peace in this district and prevention of such illegal acts not possible without promulgation of legal orders to put a stop to such acts, immediately.

There in order to prevent such likelihood of the branch of peace I, Shri A. K. Mukherjee, District Magistrate, 24-Parganas, do hereby promulgate an order under Section 144 of the Code of Criminal Pro- ducers 1973 prohibiting movement of rice and paddy by any persons by any of the following modes of transport, namely power vehicle, carts, boats and cycles within the limits of the district of 24-Parganas with immediate effect except under and in accordance with a valid permit issued by a Competent authority under the said Rice and Paddy (Reg- istration on Movement) Order, 1968.

Given under my hand and seal of the court, this day the 14th December, 1977.

Sd/—Illegible.
District Magistrate, 24-Parganas.

Memo. No. 917(200)FS( )
Dated—15.12.77.

Copy forwarded to :-

1. All Adl District Magistrates.
2. All Subdivisional Officers.
3. All Block Development Officers.
4. All Officer-in-charge of Police Stations.
5. Supdt. of Police, DEB, 24-Parganas.
6. District Information & Public Relation Officer, 24-Pgs with request to cause immediate publicity through news papers and broadcasting media.
7. All Subdl. Information and Public Relation Officer.
8. All Subdivisional Police Officers.
9. Dist. Controller of Food and Supplies, 24-Parganas.

Sd/—Illegible.
District Magistrate, 24-Parganas.

**শ্রী কাশীকান্ত মৈত্র :** এটা হল আমার কনটেস্ট, পরিশেষে আমি বলছি—আমি অর্থমন্ত্রী মহাশয়কেও জানাচ্ছি যে তাকে আমি একটা কপি দিতে পারি যে ডি. এম.-রা কি বলেছেন। ডি. এম.-রা বলেছেন যে স্মাগলিং অব রাইস হবে, শর্টেজের জন্যে ১৪৪ ধারা করা হয়েছে। এই ভাবে সারাবাংলা দেশে সমস্ত লোক স্মাগলিং করছে এটা ঠিক নয়।

**মিঃ স্পিকার :** আমি প্রিভিলেজ মোশনটা কেন রিজেক্ট করেছি সেটা পড়ে দিচ্ছি। The member has stated in a notice that by promulgation of prohibitory orders under section 144 Cr. P. C. the State Government has nullified the policy of the Central Government. I think it is not in any way connected with the breach of privilege of the House or of the members. Even if any Central policy is involved, it is for the Central Government to see that should be done to it.

This is my view.

[2-10 – 2-20 P.M.]

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 10 Calling Attention notices on the following subjects :-

1. রাজনৈতিক কারণে বরখাস্ত কর্মীদের পুনর্বহাল : শ্রী হরিপদ জানা (ভগবানপুর)
2. Hailstorn in different places of Bankura district : Shri Anil Mukherjee.

| | | |
|---|---|---|
| 3. Conspiracy to shift the office of Coal India (Ltd.) from Calcutta to other States | : | Shri Rajani Kanta Doloi. |
| 4. Recovery of the body of a man found floating in the Hooghly river | : | Shri Rajani Kanta Doloi & Shri Satya Ranjan Bapuli. |
| 5. Alleged snatching a cash bag from E.S.I. office at Halisahar | : | Shri Rajani Kanta Doloi & Shri Suniti Chattaraj. |
| 6. Refusal of Private bus operator to go beyond Durgachak | : | Shri Rajani Kanta Doloi & Shri Satya Ranjan Bapuli. |
| 7. Demonstration by primary teachers on 28.2.78. | : | Shri Rajani Kanta Doloi & Shri Suniti Chattaraj. |
| 8. Demand for enquiry into the death of Shri Hare Krishna Konar | : | Shri Rajani Kanta Doloi. |
| 9. Abolition of Octroi and steps taken by the Centre | : | Shri Bholanath Sen. |
| 10. আলিপুর দায়রা আদালতে বিচারাধীন আসামী কর্ত্তৃক পাবলিক প্রসিকিউটার আক্রান্ত | : | শ্রী প্রবোধ পুরকায়েত ও শ্রী এ. কে. এম হোসানুজ্জামান। |

I have selected the notice of Shri Anil Mukherjee on the subject of Hailstorn in different places of Bankura district. The Minister-in-charge may make a statement to-day, if possible or give a date for the same.

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি** : ৭ই মার্চ দেব।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার** : এখন সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয়কে ডি. ভি. সি. ইউনিয়ানের প্রস্তাবিত গণ অনশন ও ধর্ণা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি।

শ্রী হাফিজুর রহমান, শ্রী লুৎফল হক্ ও শ্রী সরল দেব গত ২৩শে ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেছিলেন।

**Shri Provash Chandra Roy** : D.V.C. Diploma Engineers' Association which is not a recognised Union, had intimated to the D.V.C. that they would launch 48 hours mass hunger strike from 11 A.M. on 27.2.78 to 11 A.M. on 1.3.78 and thereafter they would go on continuous mass Dharna for indefinite period before the Chamber of the

Chairman, D.V.C. for realisation of the following demands :-

(1) Grant of recognition to the Association.

(2) Placement of all Diploma Engineers into one designation as Junior Engineers.

(3) Removal of Stagnation

(4) Incentive Bonus.

Reports from the D.V.C. reveal that about 150 Members, out of 300 Members, of the Association had already resorted to Hunger strike from 11 A. M. on 27.2.78. The Association, As a matter of fact, discussed the various issues with the D.V.C. Authorities in the past, who had explained the matter to them.

The position in respect of each of the demands as could be ascertained from the D.V.C. is as follows :

1. (A) There are already two recognised Trade Unions viz., D.V.C. Staff Association and D.V.C. Karmachari Sangha, which came into existence before the formation of code of discipline. These two Unions represent all the categories of staff including the Diploma Holders. There are in all about 17,000 employees in the D.V.C. and the total strength of Diploma Engineers is about 300, i.e., nearly about 2% of the total strength.

(B) National Commission on Labour was not in favour of formation of Unions based on crafts or technical qualifications. Besides, the multiplicity of Unions weaken the trade union activities and is not considered congenial to industrial relations and productions.

(C) Recognition of this Association will also lead to recognition of the five other trade unions of the D.V.C. which have been formed but not yet recognised.

(D) Further, the Code of discipline envisages recognition of only one major Union. The D.V.C Diploma Engineers Association is not a major Union.

2. The D.V.C. have diploma holders in different categories such as Assistant Operator, Operator, Assistant Controller, Chargemen Overseer/ Estimator, etc. The pay scales of these posts are different. The Association desire that all the Diploma holders irrespective of their posts and pay scale should be designated as Junior Engineers. If their demand for

one designation to all Diploma holders working in different categories are accepted, this will lead to serious complications, giving rise to demand for uniform pay-scale of the Diploma-holders, irrespective of their posts, as against different scales and designations for the others doing the same job. As a matter of fact, pay-scales of class-II & Class-III posts were last revised in March, 1972 and an Agreement was made with the Recognised Unions. This will be operative till 1977-78 and, therefore, any change in the scales of pay of any section of staff during the currency of the valid agreement will lead to labour unrest. It may also be stated that a Committee set to go into assessment of qualifications for technical posts did not recommend for providing uniform designation to diploma holders; they also expressed the view that the position prevailing in the D.V.C. was possibly the best. This matter was also explained to the Association and it was stated to them that this may be examined further by the Recruitment and Promotion Committee set up sometime ago to go into question of reviewing the recruitment and promotion policy in respect of Class-II and Class-III posts.

3. The matter regarding stagnation has been settled after negotiations with the Trade Unions. According to bi-partite agreement arrived at in August, 1977 with the D.V.C. Authorities and the two recognised Unions, as a matter of stagnation relief, an êmployee on completion of 9 years of service in a particular post/pay-scales is entitled to two additional increments subject to a minimum of Rs. 24/. P.M. in the pay-scales. The employees have already availed themselves of the monetary benefit. The Diploma holders are also covered by this benefit.

4. The issue of incentive bonus was discussed with the recognised Unions in the past and a detailed scheme is now to be prepared in consultation with them. The scheme will be sent to Government of India for approval.

The threatened Dharna by the Association is not likely to result in dislocation in power generation and curtailment of power to the State of West Bengal. As sučh the question of adverse effect if any, to supply of irrigation does not arise.

In view of this position, there seems to be no justification for Diploma holders' Association to resort to strike and continue mass Dharna for indefinite period. The State Government are, however, closely watching the development.

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার :** আমি এবার মাননীয় অর্থমন্ত্রীকে আহ্বান করছি তাঁর বিবৃতি দেবার জন্য। এটা দৃষ্টি আকর্ষণ করেছিলেন শ্রী ভোলানাথ সেন মহাশয় ২৪শে ফেব্রুয়ারি তারিখে।

[2-20 – 2-30 P.M.]

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ভোলা সেন মহাশয় একটা দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এনেছেন যে পশ্চিমবঙ্গে করের বোঝা বেশি বলে পশ্চিমবঙ্গ থেকে চায়ের নিলাম সরে গিয়ে আসামে চলে যাচ্ছে এবং সেই চলে যাওয়ার ফলে পশ্চিমবাংলার রাজস্ব বৃহৎ পরিমাণে কমে যাচ্ছে এই সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করে উনি একটা প্রস্তাব রেখেছিলেন, তার জবাবে এখানে আমি একটা বিবৃতি রাখছি। কলকাতায় বহু বছর ধরে চায়ের একটা নিলাম কেন্দ্র আছে, ১৯৭০ সালে আসামের গৌহাটিতে একটা নিলাম কেন্দ্র স্থাপিত হয়েছে এবং পশ্চিমবঙ্গের শিলিগুড়িতে ১৯৭৩ সালে একটা নিলাম কেন্দ্র স্থাপিত হয়েছে। গত সাত আট বছরে কলকাতার নিলাম কেন্দ্রে চায়ের বিক্রির বছর ১৫ কোটি কিলো থেকে বেড়ে ১৭ কোটি, ১৮ কোটিতে দাঁড়িয়েছে। আমাদের যে নুতন নিলাম কেন্দ্র শিলিগুড়িতে হয়েছে, ওখানেও গত দু' বছরে ভাল উন্নতি হয়েছে প্রায় দেড় কোটি কিলোর মতো চা নিলামে বিক্রি হয়েছে। শিলিগুড়িতে যে হারে চা নিলামে বিক্রি হয়েছে, তাতে গৌহাটির নিলাম কেন্দ্রে যা চা বিক্রি হয়েছে তাকেও ছাড়িয়ে যাবে আগামী দু' তিন বছরের মধ্যে। শিলিগুড়িতে দেড় কোটি কিলোগ্রাম চা নিলামে বিক্রি হয়েছে আর গৌহাটিতে চার কোটি কিলোগ্রাম বিক্রি হয়েছে। আমার নিজের ধারণা, গৌহাটিতে যেটা আট বছরে পৌঁছেছে, সেটা শিলিগুড়িতে চার বছরে পৌঁছে যাবে। এই সমস্ত হিসাব দেখে মনে হচ্ছে যে পশ্চিমবাংলা থেকে অন্যত্র চায়ের নিলাম সরে যাবার ব্যাপারে যে প্রশ্ন উঠেছে তা ঠিক নয়। আসামের উন্নতি হচ্ছে, শিলিগুড়িরও উন্নতি হচ্ছে, কলকাতারও উন্নতি হচ্ছে এবং এই থেকে আমাদের রাজস্ব কমে যাবার প্রশ্ন ওঠে না। তা সত্ত্বেও এই যে একটা প্রচার হচ্ছে, এর মূলে কতকগুলো কারণ আছে। গত বছর আমরা প্রথম চায়ের উপর—দেশের ভিতর চা বিক্রি হয় তার উপর এক শতাংশ হারে কর আরোপ করি। চা ব্যবসায়ের সঙ্গে যুক্ত কিছু মাল্টি ন্যাশনাল কর্পোরেশন এবং কিছু কিছু বড় বড় ব্যবসাদার সংস্থা, তারা এই সামান্য এক ভাগ কর দিতেও রাজি নন, সুতরাং তারা এই রকম বিজ্ঞাপনের মাধ্যমে অভিসন্ধি ছড়াবার চেষ্টা করছেন যে পশ্চিমবাংলা থেকে নিলামের ব্যাপারটা চলে যাচ্ছে গৌহাটিতে। দ্বিতীয় কারণ হচ্ছে, ইচ্ছাকৃত ভাবে অর্থনৈতিক প্রধান্য বজায় রাখার জন্য আসাম এবং পশ্চিমবাংলার মধ্যে একটা বিসমবাদ সৃষ্টি করতে চান—

**Shri Bholanath Sen :** Mr. Speaker, Sir, is this a statement or a debate ?

**Mr. Speaker :** Honourable Minister is making his statement.

**Shri Bholanath Sen :** Congress is interested in Multi-national Corporation—what happened ? Is it a part of the statement ? Is it a

relevant statement ?

**Mr. Speaker :** You know what is relevant and what is irrelevant and that does not make the statement irrelevant. Minister may make a relevant statement.

**Shri Bholanath Sen :** The question is whether this is a speech or a statement ? If it is a statement then it ought to have been made at the time of the budget.

**Mr. Speaker :** Whether it is a speech or a statement that I do not know.

## MENTION CASES

**শ্রী নবকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের অমৃত বাজার পত্রিকায় দেখলাম যে আমি নাকি ইন্দিরা কংগ্রেসের রাজ্য সভাপতি আব্দুল গনিখান চৌধুরির কাছে তার দলে যোগদান করার জন্য গিয়েছি, এই রকম একটা খবর বেরিয়েছে। ইন্দিরা গান্ধীর কংগ্রেসে যোগদানের কোনও প্রস্তাব আমি করিনি। আমি মনে করি এই রকম অসত্য সংবাদ পরিবেশন করে আমার চরিত্র হনন করার চেষ্টা করা হয়েছে। আমি জাতীয় কংগ্রেসের সদস্য। জাতীয় কংগ্রেসেই থাকব। এটাই আমার সিদ্ধান্ত। এই রকম খবর পরিবেশনের জন্য আমি প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী দীনেশচন্দ্র মজুমদার :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য মেনশনের মাধ্যমে যে কথা এখানে বলেছেন, এখানে কি এই বিষয়টা বলা যেতে পারে? এটাই হচ্ছে আমার পয়েন্ট অব অর্ডার।

**শ্রী পঞ্চানন দিগপতি :** মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার উল্লেখ করছি। গত ১.২.৭৮ তারিখে খানাকুল থানার অন্তর্গত জগতপুর অঞ্চলে মোহনলাল রায় নামে একজন যুবক রাজহাট থেকে ছেলে পড়িয়ে যখন ফিরছিল তখন কয়েকজন সি. পি. এম. কর্মী তাকে মারধোর করে এবং তার সাইকেল কেড়ে নেয় এবং তার পকেট থেকে ১০০ টাকা নিয়ে যায়। সাইকেলটি পরে অবশ্য উদ্ধার করা হয়েছে। শুধু এদিনের ঘটনাই নয়, এরপরেও তাকে আবার মারধোর করা হয়েছে। পুলিশে সংবাদ দেবার পর পুলিশ যথেষ্ট স্টেপ নিয়েছে। কিন্তু আশ্চর্যের বিষয় থানার কর্মীরা যাতে এই ব্যাপারে কোনও ব্যবস্থা অবলম্বন না করে সেইজন্য সি. পি. এম. কর্মীরা থানায় গিয়ে কর্মীদের হুমকি দিয়েছে। ঘটনাটি মুখ্যমন্ত্রীকে জানাবার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। তিনি একটা দরখাস্ত দিয়েছেন সেটা আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দাখিল করছি।

**শ্রী বঙ্কিমবিহারী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। শালবনী থানার পাথরাজুড়ি গ্রামের পরেশ রানা একজন ছোট চাষী। ধানকাটার মরশুমে সি. পি. এম-এর স্থানীয় কিছু কর্মী পরেশকে এবং তার বাবাকে টাঙ্গি দিয়ে গুরুতর ভাবে মারে এবং তাদের ধান লুট করে। তারা এখনও

হাসপাতালে আছে। আবার ২৮.১.৭৮ তারিখে তার বাড়ির অন্যান্য লোককে বেঁধে রেখে তার বাড়ির সব কিছু লুট করে নেয়। পরেশ রানার সকলেই এখন তাদের ওই এলাকা ছেড়ে মেদিনীপুর শহরে অনেকের কাছে বাঁচার জন্য ভিক্ষাপ্রার্থী। সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে বিশেষভাবে অনুসন্ধানের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ ৪০ বছর ধরে রামনগর ব্লকে পিছাবনী এ. জি. হাসপাতালটি চলে আসছে। কিন্তু দুঃখের বিষয় ওই হাসপাতালটিতে এখনও খোলার ছাউনি রয়েছে এবং মাঝে মাঝে ঘর ভেঙ্গে পড়ে। অবস্থা যা হয়েছে তাতে কখন রোগীদের গায়ে ভেঙ্গে পড়ে বলা যায়না। শুধু তাই নয়, সেখানে ঔষধপত্র পাওয়া যায়না এবং কর্মচারিরা তাদের টাকা পয়সা পায়না। আমার অনুরোধ হচ্ছে অবিলম্বে হাসপাতালটি মেরামতের ব্যবস্থা করুন এবং সেখানে যাতে ঔষধপত্র পাওয়া যায় তার ব্যবস্থা করুন। আমার আর একটি অনুরোধ হচ্ছে আপনারা এই হাসপাতালটিকে অবিলম্বে সাবসিডিয়ারি হাসপাতালে পরিণত করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল বাজেট বক্তৃতার সময় একটা কথা যা বলেছিলাম বনমন্ত্রী মহাশয় আমার সেকথাটি ভালভাবে উপলব্ধি করতে পারেন নি। আমি বলেছিলাম আমাদের গভর্নর সাড়ে পাঁচ হাজার টাকা বেতন পান অথচ সরকারি কর্মচারিরা পান মাত্র ৪০ টাকা।

**মিঃ স্পিকার :** মেনশনের সময় এসব কথা আর তুলবেন না।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় এক নম্বর মুরারৈই ব্লকে চাতলা অঞ্চলে দুইহারা গ্রামে উমাদাসী নামে এক ৬০ বছর বয়স্কা বিধবা মহিলা অনাহারে মৃত্যু বরণ করেছেন। তার কারণ, যে ব্লক কমিটি হয়েছিল সেখানে এই মহিলার রিলিফের ব্যবস্থা ছিল কিন্তু পরবর্তী কালে দেখা গেল স্থানীয় মুরারৈই ব্লকের সি. পি. এম-এর নেতা, তার নির্দ্দেশে বি. ডি. ও সেই মহিলার রিলিফ বন্ধ করে দেয়, যার ফলে অসহায় অবস্থায় পড়ে এই ভদ্র মহিলা। তাকে আর রিলিফ দেওয়া হয়না। তিনি তখন স্থানীয় রেলের কর্মচারিদের বাড়িতে ঝি-এর কাজ করতেন কিন্তু সেই ঝি-এর কাজও তার চলে যায়। সুতরাং তার একমাত্র সম্বল ছিল এই রিলিফ। তাও দলীয় সংকীর্ণ রাজনীতির জন্য ফরোয়ার্ড ব্লক এবং সি. পি. এম. এর মধ্যে কলহের ফলে তার এই রিলিফ বন্ধ হয়ে যায় এবং যার ফলে সে না খেতে পেয়ে মারা যায় গত ২৮.২.৭৮ তারিখে। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের এই বিষয়ে বিশেষ ভাবে ব্যবস্থা গ্রহণের জন্য দৃষ্টি আকর্ষণ করছি। ভবিষ্যতে যাতে দলীয় কলহে এই রকম ঘটনা আর যাতে না হয় তারজন্য ব্লক কমিটির প্রতি দৃষ্টি দিতে অনুরোধ করছি।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী শিবনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। হলদিয়াতে যে আই.

টি. আই. স্কুল আছে সেই স্কুলে ফাস্ট ফেজে যে ছাত্রদের শিক্ষা দেওয়া হচ্ছে সেখানে ছেলেরা পাশ করে স্থানীয় ভাবে কোনও সুযোগ পাচ্ছে না। এবং ইলেকট্রিসিয়ান যে ট্রেড আছে সেটা খোলা হয়েছে তারজন্য শিক্ষক নেই অথচ ছেলেদের ইন্টারভিউ নিয়ে ভর্তি করা হয়েছে এবং ছেলেরা বসে আছে কোনও পড়ার সুযোগ পাচ্ছে না। দ্বিতীয় ফাস্ট ফেজে যে সমস্ত ট্রেড খোলা হয়েছে সেখানে তাদের চাহিদা মেটানোর কোনও সুযোগ সেকেণ্ড ফেজে দেওয়া হচ্ছে না। যে সমস্ত কেন্দ্র সেগুলি খোলার জন্য ছেলেরা দীর্ঘদিন অনশন করছে শ্রম মন্ত্রী যাতে বিশেষ ভাবে দৃষ্টি দেন সেজন্য আপনার মাধ্যমে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কাজী হাফিজুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলায় ভগবানগোলা থানার বসন্তপুর গ্রামে আব্দুস সাত্তার কে গত ২৭/২/৭৮ তারিখে সন্ধ্যা ৬টার সময়ে খুন করা হয়েছে। তিনি একজন কংগ্রেস কর্মী ছিলেন। পুলিশ আজ পর্যন্ত আসামীকে ধরতে পারেনি বলে আমাদের কাছে খবর এসেছে। আমি দাবি করছি যে প্রকৃত আসামীকে খুঁজে বের করা হউক এবং শাস্তি বিধানের ব্যবস্থা করা হউক। সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কুটীর ও ক্ষুদ্র শিল্প মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিভিন্ন জেলায় যেসব মিনিসুগার প্ল্যান্ট গড়ে উঠেছে সরকারি ব্যাপক সাহায্যে বিশেষ করে কান্দি এবং বেলডাঙ্গা থানায় সাগরগাছিতে দুটো মিনি সুগার প্ল্যান্ট গড়ে উঠেছে। সেখানে হাজার হাজার আখ চাষীরা তাদের আখ বিক্রি করেছে অথচ তারা তাদের আখের দাম পাচ্ছে না। গরিব সাধারণ মধ্যবিত্ত আখ চাষী তারা ৬০ হাজার টাকার বেশি পাবে এবং সাগরগাছিতে মিলমালিকদের কাছে ৫০ হাজার টাকার বেশি পাবে। সুতরাং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যেন এই বিষয়ে অবিলম্বে দৃষ্টি দেন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে, কৃষিমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কান্দি থানা এবং বহরমপুর থানার অন্তর্গত সাহাজাদপুর এবং মহালক্ষী অঞ্চলে এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে প্রচুর আখ উৎপন্ন হয়। আমি আজকে কৃষিমন্ত্রীকে একটি চিঠি দিয়েছি সেখানকার চাষীরা সেই আখ উৎপন্ন করে বসে আছে, কিনবার কোনও লোক নেই। দাম অত্যন্ত পড়ে গিয়েছে এবং চাষীরা অত্যন্ত মার খাচ্ছে। আগে আমেদপুর বা পলাশী সুগার মিল থেকে কেনা হত প্রত্যেক বৎসরে কিন্তু এই বৎসর কেন জানিনা তারা কিনছেন না। দাম অত্যন্ত পড়ে গিয়েছে অতএব তাদের কাছ থেকে সরকার আখ কিনবার বন্দোবস্ত করুন। সেইজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা :** (ভগবানপুর) অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহাশয়ের নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। ২৪ পরগনা জেলার সোনারপুর থানার অন্তর্গত ডাঙ্গা মৌজায় শ্রীবাসুদেব নানু নামে একজন ভাগচাষী দীর্ঘ দিন চাষ করে আসছে। তার প্রায় আড়াই একর জায়গা, কিন্তু এখানে সি. পি. এম. এর বন্ধুরা এবং

তাদের সঙ্গে কিছু অ্যান্টি সোশ্যাল লোক মিলে তাদের ফসল সম্পূর্ণ নষ্ট করে দিয়েছে এবং ক্ষেত খামারে যা ছিল তা সব নষ্ট করে দিয়েছে, প্রায় ১০/১২ হাজার টাকার মতো ক্ষতি করেছে। মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যে তাদের জীবন ও সম্পত্তি রক্ষা করেন। তারা আমার কাছে একটা দরখাস্তও দিয়েছে আপনার মাধ্যমে দেবার জন্য, আপনি দয়া করে সেটা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় বহু মাদ্রাসা এখনও রেকগনিশনের অপেক্ষায় পড়ে আছে এবং সিনিয়ার মাদ্রাসার শিক্ষকদের কোনও স্কেল নেই। কিছুদিন পূর্বে শিক্ষামন্ত্রী মহাশয়ের নিকট মাদ্রাসার শিক্ষকরা একটা ডেপুটেশন দিয়েছিল কিন্তু কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি। এই সম্পর্কে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এই সভায় বিভাগীয় মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ২৪ পরগনা জেলার বেহালা এলাকায় বর্তমানে ব্যাপকভাবে হকার্সরা উচ্ছেদ হয়ে যাচ্ছে। অথচ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এবং বসুমতী পত্রিকায় ২১ তারিখে বের হয়েছে যে পুলিশের দ্বারা কোনও হকারকে উচ্ছেদ করা চলবেনা। আমি মনে করি বামফ্রন্ট সরকারের প্রশাসনিক দুর্বলতার সুযোগ নিয়ে এই সমস্ত পুলিশ তাদের ক্ষমতা প্রয়োগ করছে এবং এই সমস্ত হকাররা যারা পয়সা কড়ি ইনকাম করার জন্য যে সমস্ত কাজ করছে তাতে বাধা দেওয়া হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই তিনি যেন অবিলম্বে হকার্স কর্নার করে দেবার জন্য তাদের প্রতি দৃষ্টি দেন।

**শ্রী হরিপদ জানা ঃ** (পিংলা) মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেনশন করবার আগে আমি একটি কথা বলতে চাই যেটা মেনশনের নয় তারজন্য একটু সময় দেবেন। আপনার কাছে আমার নিবেদন যে আমাদের এখানে দু'জন হরিপদ জানা আছে, একজন ভগবানপুর আর একজন পিংলার। যদিও আমরা বিভিন্ন জায়গা থেকে নির্বাচিত হয়েছি তবুও আমাদের যদি একটু ভিন্ন করে রাখতে পারেন তাহলে ভাল হয়। কারণ এর দ্বারা নানা রকম বিভ্রান্তি সৃষ্টি হচ্ছে, প্রেসের কাছেও বিভ্রান্তি হওয়া সম্ভব। সেইজন্য আমি এই অনুরোধ আপনার কাছে করছি। এবার আমি মেনশন করছি। অধ্যক্ষ মহাশয়, বর্তমান মেদিনীপুর জেলার নারায়ণগড় থানার ৩নং অঞ্চলে নারম, নারমা, তুতরাঙ্গী প্রভৃতি গ্রামে সেটেলমেন্টের জরিপ আরম্ভ হয়েছে। ঐ সমস্ত এলাকার দলত্যাগী স্বার্থান্বেষী ব্যক্তিরা সি. পি. এম. কর্মীদের ও সমর্থকদের নানাভাবে প্রলুব্ধ করে ওদের দিয়ে নানারূপ অত্যাচার আরম্ভ করেছে। যে সমস্ত লোক কোনওদিন চাষ করেনি সেখানে জোর পূর্বক বর্গা লাগানো হচ্ছে এবং সেই সঙ্গে সঙ্গে সঙ্ঘবদ্ধভাবে লাঠি, টাঙ্গী, তীর ধনুকসহ পতাকা পুঁতে ২০/২৫ খানা লাঙ্গল দিয়ে কিছু কিছু ধান ছিটিয়ে দিচ্ছে অথচ লাঙ্গল করার মতো অবস্থা হয় নাই। এতে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত, কারও রেহাই নেই। আপত্তি জানাতে গেলে নানাভাবে মারধর করা হচ্ছে এবং প্রাণনাশের হুমকি দেওয়া হচ্ছে। এই সমস্ত বিষয় স্থানীয় থানায় জানালে তারা কিছুই দেখেননা। এখানকার মানুষের জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। অতএব অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট

মন্ত্রী মহাশয়কে এইদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকেও সেই বিষয়টা উত্থাপন করতে চাইছি। মাননীয় পরিবহনমন্ত্রী উপস্থিত আছেন তাকে একটা বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি। তিনি জানেন যে দীর্ঘদিন ধরে নাকতলার মিনিবাস বন্ধ হয়ে আছে। বেহালা পরিবহন ব্যবস্থার কথা সকলেই জানেন। আমাদের শ্রদ্ধেয় হরিপদ ভারতী মহাশয় বলেছেন বাঘ মার্কা বাসের দেখা পাওয়া যায় না। মাননীয় পরিবহনমন্ত্রী এ সম্পর্কে অবহিত আছেন। বাসের শ্রমিকরা এবং কণ্ডাক্টারেরা নাকি ৫২টাকা করে পারিশ্রমিক চাইছেন। যদি প্রকৃত অবস্থা জানিয়ে মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় একটা বিবৃতি দেন তাহলে আমরা সকলেই ধন্যবাদ জানাব।

## Statement by the Chairman, House Committee

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি গতকাল বাজেটের উপর সাধারণ প্রসঙ্গে অভিযোগ করেছেন, এম. এল. এ হোস্টেলের কয়েকটি শূণ্যপদ সম্প্রতি পূরণ করা হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে না জানিয়ে এবং একজন মতো কর্মচারীর স্ত্রীকে কোনও শূন্য পদে নিয়োগের জন্য বিবেচনা না করে সরকারি নির্দেশনামা অগ্রাহ্য করা হয়েছে।

আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে অভিযোগ দুটি সম্পর্কে হাউস কমিটির চেয়ারম্যান হিসাবে নিম্নলিখিত বক্তব্য রাখছি—এম. এল. এ. হোস্টেলের প্রশাসন স্পিকার মহাশয়ের প্রত্যক্ষ নিয়ন্ত্রণাধীন। মাননীয় অধ্যক্ষ মহাশয়ের প্রশাসন নিয়ে বিধানসভায় কোনও আলোচনা হয় না। এটাই প্রচলিত প্রথা। এ সম্বন্ধে কোনও প্রশ্ন তোলাও ঠিক সুরুচির পরিচায়ক নয়। তবুও যখন মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন, তখন গৃহীত ব্যবস্থা সম্পর্কে দু-একটি কথা বলা দরকার। সম্প্রতি এম. এল. এ হোস্টেলের কয়েকটি চতুর্থ শ্রেণীভুক্ত পদে বিধানসভা মহাকরণ থেকে কয়েকজনকে নিয়োগ করা হয়েছে। শূণ্যপদগুলি অবিলম্বে পূরণ করার প্রয়োজন হাউস কমিটি অনেকদিন থেকেই অনুভব করছিলেন। সেইমতো ব্যবস্থা গ্রহণ করার জন্য বিধানসভা মহাকরণকে বলা হয়। বিধানসভা মহাকরণে সিজন্যাল পিওনের অস্থায়ী পদগুলিতে দীর্ঘদিন ধরে যাঁরা কাজ করে আসছেন এবং ছুটির বদলীতে অথবা ক্যাজুয়্যাল কর্মী হিসাবে দীর্ঘদিন ধরে কাজ করেছেন, তাঁদের মধ্য থেকেই সিনিয়ারিটি এবং যোগ্যতার যৌথ ভিত্তিতে পদগুলি পূরণ করা হয়েছে। এঁরা দীর্ঘদিনের পরিচিত এবং পরীক্ষিত কর্মী। হোস্টেলের শূণ্যপদগুলি পূরণের ক্ষেত্রে যেটা দেখা প্রাথমিক কর্তব্য ছিল, গৃহীত ব্যবস্থার সঙ্গে তা যথার্থ সামঞ্জস্যপূর্ণ।

দ্বিতীয়ত, মৃত কর্মচারীর স্ত্রীকে চাকরি না দেওয়ার ব্যাপারে এটুকু বলতে চাই যে, স্বর্গত মোহনকুমার বিশ্বাসের স্ত্রীকে চাকরি পাওয়ার ক্ষেত্রে নূন্যতম যোগ্যতা না থাকা সত্ত্বেও অস্থায়ীভাবে চতুর্থ শ্রেণীর কর্মচারী হিসাবে নিয়োগ করা হয়েছে।

***শ্রী হবিবুর রহমান :*** *মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানতে পারি কি উনি কোন আইনবলে এই স্টেটমেন্ট করলেন?*

**মিঃ স্পিকার :** আমি এই অনুমতি দিয়েছি। আমার প্রশাসন সম্বন্ধে প্রশ্ন উঠেছিল। তিনি হাউস কমিটির চেয়ারম্যান, সেই সম্পর্কে প্রশ্ন উঠেছিল তাই বলতে দিয়েছি।

## Legislation

## The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1978

**মিঃ স্পিকার :** এখন আমি স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে পশ্চিমবঙ্গ হোমিওপ্যাথি চিকিৎসা পদ্ধতি (সংশোধন) বিধেয়ক, ১৯৭৮ উপস্থাপন অর্থাৎ ইনট্রোডাকশন করবার জন্য এবং সেই সঙ্গে পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলির ৭২(১) নিয়ম অনুযায়ী একটা বিবৃতি পেশ করার জন্য অনুরোধ করছি।

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Mr. Speaker :** The statement may be taken as read.

(Secretary then read the title of the Bill)

[2-50 – 3-00 P.M.]

**Shri Nani Bhattacharjee :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1978, be taken into consideration.

মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন এই বিধানসভার অধিবেশনের বেশ কিছু আগে আমরা একটি অর্ডিন্যান্স আনি এবং সেই অর্ডিন্যান্সে যে সমস্ত বক্তব্য উদ্দেশ্যে রাখা হয়েছে, এই বিলেও সেই সমস্ত বক্তব্য এবং উদ্দেশ্য রাখা হয়েছে। আমাদের এই বিলটিকে আনতে হয়েছে এই জন্য এবং অর্ডিন্যান্স করতে হয়েছে এই জন্য যে ১৯৬৪ সালের পূর্বে ঐ হোমিওপ্যাথি সিস্টেম অব মেডিসিন আইন অনুসারে নমিনেটেড বডি তৈরি হয়, হোমিওপ্যাথি কাউন্সিল তৈরি হয়—সেই হোমিওপ্যাথি কাউন্সিল-এর ৪ বছরের মধ্যে নির্বাচন করে সেটা রেগুলারাইজ করার ব্যাপার ছিল, কিন্তু তা হয় নি। নানা কারণে আমরা দেখেছি যে নির্বাচন হতে পারে নি ১৯৭৭ সাল পর্যন্ত বা অর্ডিন্যান্সের আগে পর্যন্ত কোনও নির্বাচন হয়নি। সেই কারণে আইনগত জটিলতা দেখা দেওয়ায় আমাকে অর্ডিন্যান্স করে ঐ আইনের সংশোধনী আনতে হয়েছিল এবং সংশোধনী এনে সেখানে অ্যাড-হক কমিটি করতে হয়েছে এবং এই ক্ষমতা সরকারের হাতে দিতে হয়েছে যে যদি কোনও কারণে ঐ আইন প্রয়োগ করা কঠিন হয় বা ঐ আইন অনুসারে নির্বাচনে হোমিওপ্যাথিক কাউন্সিলের কাজ কর্ম পরিচালনার ক্ষেত্রে

অচল অবস্থার সৃষ্টি হয় তাহলে তারা অ্যাড-হক কমিটি করতে পারবেন এবং নির্বাচিত হোমিওপ্যাথিক কাউন্সিল যাতে গঠিত হয় তার ব্যবস্থা করতে পারবেন—সেই উদ্দেশ্য সামনে রেখেই এই অর্ডিন্যান্স করা হয় এবং সেই অর্ডিন্যান্সের যে বক্তব। সেটা বিলের আকারে এখানে উপস্থাপিত করা হচ্ছে আপনাদের বিবেচনার জন্য। আমার মনে হয় এই সম্বন্ধে খুব বেশি কিছু বলার নেই। আপনারা সবাই জানেন যে কাউন্সিলে বছরের পর বছর নমিনেটেড বডি থেকে গিয়েছিল এবং কোনও কাজ করছিল না। হোমিওপ্যাথি চিকিৎসার ক্ষেত্রে বা শিক্ষার ক্ষেত্রে একটা অরাজকতা দেখা দিয়েছিল। তার হাত থেকে হোমিওপ্যাথি শিক্ষা, চিকিৎসা এইগুলিকে বাঁচাবার জন্য অর্ডিন্যান্স করার দরকার হয়ে পড়েছিল। এখন সেটা বিল আকারে আনা হচ্ছে আপনাদের বিবেচনার জন্য।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকদিন ধরে অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন, সরকার পক্ষের মাননীয় সদস্যদের কাছ থেকে জ্বালাময়ী বক্তৃতা শুনতে পাচ্ছি যে আমাদের জনতা দলের সদস্যদের নাকি চোখ নেই। আমার মনে হয় মাননীয় সদস্যরা নিশ্চয় অনুভব করেছেন যে অধ্যক্ষ মহাশয় বারবার বলা সত্ত্বেও আপনারা শুনতে পান নি—আপনাদের কোনও কান নেই। বিগত অধিবেশনে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন আপনারা ওদের বলতে দিন, আপনাদেরও বলার সুযোগ আছে, তখন বলবেন। কিন্তু দুঃখের সঙ্গে বলছি আপনারা বলতে দেওয়ার সুযোগ দেন নি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, এটা কি বাজেট নিয়ে আলোচনা হচ্ছে, না হোমিওপ্যাথি বিল নিয়ে আলোচনা হচ্ছে?

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার প্রায় প্রত্যেক জেলাতেই হোমিওপ্যাথি সংস্থা আছে। এই রকম ৮০টি সংস্থা আছে এবং এখনও কিছু সংগঠনের পথে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সংস্থার সদস্য সংখ্যা প্রায় ৩ হাজারেরও অধিক। এই হোমিওপ্যাথি চিকিৎসা আমাদের এই পশ্চিমবাংলায় প্রাণ প্রবাহ বহিয়ে দিয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা হলফ করে বলতে পারি সমস্ত বিশ্বের আর্ত, দুস্থ ও নিপীড়িত মানুষের সুস্থ জীবন যাপনের পথ খুঁজে পেয়েছিলেন দুজন মণীষী। তারা হলেন ডাঃ হ্যানিম্যান ও কার্ল মার্ক্স। এঁরা উভয়েই অবশ্য জার্মানীর সুসন্তান। কিন্তু আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে উভয়েই অত্যন্ত অবহেলিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের স্বাস্থ্যমন্ত্রী কিছুক্ষণ আগে বললেন অ্যাড-হক কমিটির মধ্যে নানা দুর্নীতি ছিল, ৪ বছর নাকি অতিক্রম করেছে—এটার আমি বিরোধিতা করছি। কারণ, সংসদীয় গণতান্ত্রিক মতে নির্বাচন করতে পারতেন—যার জন্য বিরোধিতা করছি। আমি দাবি রাখছি তিনি যেন সঙ্গে সঙ্গে নির্বাচন ঘোষণা করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি প্রতি ৫ বছর অন্তর ২৫ টাকা রেজিস্ট্রেশন ফি দিতে হয়। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে আমি অনুরোধ করছি এই কর যেন তিনি রহিত করেন। আমরা দেখতে পাচ্ছি অ্যালোপ্যাথির ক্ষেত্রে এটা প্রযোজ্য নয়। কিন্তু এই আইনানুসারে দেখা যাচ্ছে কর দিতে হচ্ছে। দুটি স্টেট হোমিও কলেজ চালু হোক। এল. এম. এফ. স্কুলের ক্ষেত্রে দেখতে পাচ্ছি, অথচ হোমিওপ্যাথির ক্ষেত্রে দেখতে পাচ্ছি না। জানি না সরকারের চোখে হোমিওপ্যাথি কেন এত অবহেলিত। এই বিষয়ে বামপন্থী সরকার একেবারেই

নির্বিকার। প্রতি ব্লকে হোমিওপ্যাথি চিকিৎসা ব্যবস্থা খোলার জন্য বামপন্থী সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা, সরকারের কাছে সেটা আমরা জানতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আপনি বিলের উপর আলোচনা করুন। বাজেটের উপর আলোচনার সময় আপনি এটা নিয়ে আলোচনা করবেন। আজকে যেটা আলোচনা করবেন সেটা বিলের পক্ষে বা বিপক্ষে কিছু বলুন।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমিটি সম্পর্কে যে কথা বলা হয়েছে সেই বিষয়ে আমার বক্তব্য হল, এই কমিটি গণতন্ত্র সম্মত হওয়া একান্ত প্রয়োজন বলে আমি মনে করি। আপনারা বার বার বলেছেন আমরা গণতন্ত্র সম্মতভাবে কাজ করব। কিন্তু আমরা প্রত্যেকটি জায়গায় দেখতে পাচ্ছি নিজেদের খেয়াল খুশি মতো কাজ করছেন, অ্যাড-হক কমিটি করছেন। আমার দাবি হল অবিলম্বে হোমিওপ্যাথি কাউন্সিলের নির্বাচন ঘোষণা করুন। গ্রামে গ্রামে হোমিওপ্যাথি চিকিৎসার প্রসার করুন, কেন না এতে অ্যালোপ্যাথির তুলনায় অনেক কম খরচ পড়ে।

**মিঃ স্পিকার ঃ** এ অবান্তর আলোচনা হচ্ছে। আপনি দয়া করে বসুন। আপনার আলোচনা সম্পূর্ণ অবান্তর হচ্ছে, বিলের উপর আলোচনা হচ্ছে না।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। প্রায় পৌনে ২০০ বছর আগে এই হোমিওপ্যাথি চিকিৎসা পদ্ধতি আবিষ্কৃত হয়েছে। একে আরও প্রসারিত করবেন আপনারা এবং অবিলম্বে নির্বাচন করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যাণ্ড রিজন্স—এই বিলে যা বলা হয়েছে—মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এই বিল যখন মুভ করেন তখন আরও কিছু সংযোজন করেছেন অবজেক্টস এর উপর। ভাল ভাবে চলছিল না এই জন্য আমরা করছি, কিন্তু লিখিত ভাবে এই কথাটা দিলেন না কেন? আপনি এখানে যা রেকর্ড দিয়েছেন, বিলের ড্রাফ্ট যা দিয়েছেন তাতে আপনি যা বলেছেন, আর এখানে এখন যা বললেন এই দুটো টোটালি তফাৎ হয়ে যাচ্ছে। এতে বলেছেন নিয়ম রক্ষার জন্য কমিটি করতে চাইছেন। কিন্তু অবজেক্টসে বলছেন, আমি মনে করি এটা সেপারেট হওয়া দরকার। কারণ পরিচালনার উৎকর্ষের জন্য প্রয়োজন হলে কমিটি করবেন, এটাই বাঞ্ছনীয় ছিল, কিন্তু সেই কথা আপনি অবজেক্টস অ্যাণ্ড রিজিন্সে বলেন নি। দুই নং কথা হচ্ছে—এটার সঙ্গে প্রাসঙ্গিক বলেই বলছি, এটাই আপনাদের একমাত্র পদক্ষেপ নয়, যেটাতে আপনারা কাউন্সিল বাতিল করে কমিটি করতে চাইছেন। আরও আরও ক্ষেত্রে আমরা দেখেছি যেখানে স্ট্যাটুটারি কাউন্সিলকে বাতিল করে ওয়ান ম্যান অ্যাডমিনিস্ট্রেটার কিংবা একটা কমিটি করতে চেয়েছেন, এটা বামফ্রন্ট সরকারের একটা প্রবণতা, এই জিনিস আমরা দেখেছি। বৈধ এবং স্ট্যাটুটারি অথরিটিকে বাতিল করে তাদের ইচ্ছামতো ইন দি নেম অব এ কমিটি পরিচালন ব্যবস্থা

নিয়ন্ত্রণে আনার একটা প্রবণতা আমি দেখতে পাচ্ছি এবং হোমিওপ্যাথিক কাউন্সিলও এর ব্যতিক্রম নয় বলে আমি মনে করি। দু' নং কথা, ৯ নং ধারায় যে কথা বলেছেন, আপনাদের পক্ষে ৬ মাস, আরও ৬ মাস, এই এক বছরের মধ্যে নির্বাচন করা সম্ভব নয়, নমিনেশন দেওয়া সম্ভবপর নয় বলেছেন, তাহলে এই কমিটির ফেট কি হবে, এটা আপনাদের বলার সময় এসেছে। যেমন দেখছি, দু' নং-এ সাত জনের কমিটি করছেন, কিন্তু এদের কোয়ালিফিকেশন কিছু বলছেন না। আপনারা সাত জনের কমিটিতে কোন কেডারের লোক নেবেন, কাদের নেবেন, তা বলছেন না। আপনারা আপনাদের স্বার্থে কমিটি করবেন, দলীয় স্বার্থের আপনাদের যে প্রবণতা সেটার স্বার্থে করবেন, না শিক্ষা এবং হোমিওপ্যাথিক চিকিৎসা ব্যবস্থার উন্নতির স্বার্থে করবেন, এটা যদি বলে দিতেন তাহলে ভাল হত। কোয়ালিফিকেশন অব দি মেম্বার্স অব দি কমিটি—আমার যেটা মনে হয়েছে কাউন্সিলকে বাতিল করে যে কমিটির প্রস্তাব করেছেন, যেটা এখানে বললেন, যেটা রেকর্ডে নেই, বিলের অবজেক্টস অ্যাণ্ড রিজিন্সেও বলেননি। এরা পরিচালন ব্যবস্থায় অনেক ত্রুটি দেখেছেন, বছরের পর বছর পুনর্গঠিত হয়নি, দায়িত্ব পালন করেনি, সেই জন্য এটা করছেন। তা যদি আপনারা মনে করেন তাহলে স্পেসিফিক্যালি বলুন যে আমরা এই এই ক্যাটাগরির মানুষদের নিয়ে, যাদের অভিজ্ঞতা আছে, এই চিকিৎসা প্রসারের জন্য, এই প্রফেশনে যারা আছেন, প্রাকটিশনার যারা আছেন, এই বিশ্ববিদ্যালয়ের যে সব অ্যাকাডেমিশিয়ান্স আছেন তাদের মধ্যে থেকে নেবেন। কিংবা সহযোগী, অ্যানসিলিয়ারী শিক্ষা ব্যবস্থা থেকেও লোক নেব। এটা বলতে পারলে ভাল হত। পশ্চিমবাংলায় আমাদের হোমিওপ্যাথি চিকিৎসা ব্যবস্থা যেখানে গিয়ে পৌঁছেছে তার তুলনায় আমাদের অন্যান্য অনেক রাজ্য অধিকতর অগ্রসর হতে পেরেছে এটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের যদি খতিয়ান নেন তাহলে বুঝতে পারবেন। আমরা এটা আপনাদের কাছ থেকে আশা করব আপনাদের দৃষ্টিভঙ্গি এবং আপনারা যে ব্যবস্থা গ্রহণ করবেন, তার লক্ষ্য একটাই হবে এই চিকিৎসা ব্যবস্থা এবং এর শিক্ষা ব্যবস্থার উন্নতির জন্য এবং যারা এর সঙ্গে যুক্ত, যারা কনট্রিবিউট করতে পারবে এই চিকিৎসা ব্যবস্থার উন্নতি করতে, এর শিক্ষা ব্যবস্থার উন্নতি করতে সেই ক্যাটাগরির মেম্বার নিয়ে আপনারা এই কমিটি গঠন করবেন, এটাই আমার অনুরোধ। কিন্তু এখানে তা বলা নেই। কোয়ালিফিকেশন অব দি মেম্বার্স অব দি কমিটি, আপনারা বললেন না। তারপর এক জায়গায় আরও একটা মারাত্মক কথা বলছেন, প্রথমে কোরাম চারজনের হলে তারপরে আর কোরাম লাগবে না, তাহলে কি সভাপতি এবং সহ সভাপতি একটা ডিসিসন নিয়ে নেবে? এটা কি অ্যাপলিকেবল? এই চিকিৎসা এবং শিক্ষা ব্যবস্থায় সিঙ্গল ম্যান ডিসিসন আপনারা গ্রহণ করবেন কিনা, এটা আপনাদের ভাবার কথা। কেননা অলমোস্ট এটা ইউনিভার্সিটির রিপ্রেজেনটেটিভ বডি করছেন। তা ছাড়া আর কোনও ব্যাপার নয়। এখানে আপনাদের এই আইন অনুযায়ী ফাইনাল অথরিটি হচ্ছে সাবসিটিউট কমিটি। এখানে আপনার কাছে জিজ্ঞাস্য—আমরা এখনও এখানে হোমিওপ্যাথিক চিকিৎসা এবং শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে অন্যান্য রাজ্য বা রাষ্ট্রের মতো অগ্রসর হতে পারিনি। কিন্তু অনেক জায়গায় স্বাস্থ্য কেন্দ্রের জন্য চিকিৎসা ব্যবস্থার সঙ্গে হোমিওপ্যাথিক চিকিৎসা ব্যবস্থাকেও যুক্ত করেছেন। কিন্তু বিরাট সংখ্যক মানুষ আছেন, যারা এবিষয়ে প্রাইভেট প্রাকটিস করেন বা হোমিওপ্যাথিক বিশেষজ্ঞ, তাঁদের এর সঙ্গে অ্যাশোসিয়েট করার কোনও ব্যবস্থা এখানে দেখছি না। সেটা কি করবেন? তারপর এবিষয়ে আমাদের রিলেশন উইথ

আদার স্টেটস অ্যাণ্ড উইথ দি হোল অফ ইণ্ডিয়া কি হবে, সেটা একটু ভাবতে হবে। আপনি যেটা মুখে বললেন, সেটা কিন্তু এখানে নেই। পরিচালন ব্যবস্থার উন্নতি এবং শিক্ষা ও চিকিৎসার বিশেষ সম্প্রসারণ হওয়ার ফলে আমরা এ ব্যাপারে হয়ত স্বয়ং-সম্পূর্ণ হব। কিন্তু অন্যান্য রাজ্য এবং বাইরের রাষ্ট্রের সঙ্গে আমাদের সম্পর্ক কি হবে, এটা বলা দরকার। এগুলি একটু পরিষ্কার করে থাকলে ভাল হত। এতে বেশি কিছু বলার নেই। সাধারণ ভাবে আমি মনে করি এই ব্যবস্থার ফলে হোমিওপ্যাথিক চিকিৎসা এবং শিক্ষা ব্যবস্থার উন্নতি হবে। তা যদি না হয় তাহলে বুঝতে হবে যে, এটা উন্নতির জন্য করা হচ্ছে না, শুধু মাত্র দলীয় প্রভাব বৃদ্ধির জন্য এই ক্ষমতা দেওয়া হচ্ছে। তাহলে আমি মনে করি সেই অবস্থায় এটা করা অন্যায় হবে। কারণ চিকিৎসা ব্যবস্থায়, শিক্ষা ব্যবস্থায় দলীয় প্রভাব-এর প্রয়োজন আছে বলে আমরা বিশ্বাস করি না। এটাও আমি বিশ্বাস করিনা যে, আপনাদের বামফ্রন্ট সরকারের জন্য হোমিওপ্যাথিক মেডিসিনের প্রয়োজন আছে।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আইনটি বিগত কংগ্রেস সরকার চালু করে গিয়েছেন। এর ফলে গ্রামবাংলার বহু সংখ্যক গরিব রোগী আজকে চিকিৎসার সুযোগ পাচ্ছে। সেই জন্য বিগত কংগ্রেসি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। তার সঙ্গে সঙ্গে বিগত কংগ্রেসি সরকারের ভাল কাজের প্রমাণকে বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। বলে এই সরকারকেও ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু এই বিল সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই বলতে হয় যে, ২৩শে নভেম্বর মন্ত্রী মহাশয় এ বিষয়ে একটা অর্ডিন্যান্স করেছিলেন। তখন তিনি জানতেন যে ফেব্রুয়ারি মাসে বিধানসভা বসবে। তথাপি তাড়াতাড়ি করে অর্ডিন্যান্স করার কোনও যুক্তিকতা ছিল না। পূর্বে যেভাবে চলছিল সেই ভাবে আরও দু' মাস চলতে পারত এবং ২ মাস পরে উনি বিধানসভায় বিলের আকারে এটা পেশ করতে পারতেন, যেভাবে আজকে করছেন। তাতে কোনও মহাভারত অশুদ্ধ হত না। এই বিলে বলা হচ্ছে ৭ জন সদস্য নিয়ে কমিটি করা হবে। তাতে কিন্তু বলা হয়নি যে, কি ধরনের লোকেদের নিয়ে কমিটি করা হবে। আমরা বামফ্রন্ট সরকারের বিভিন্ন কমিটির চেহারা যা দেখছি তাতে আমাদের আশঙ্কা হচ্ছে। তারা সারা দেশে একটা দলীয় রাজনীতির প্রবণতা আনবার চেষ্টা করছেন। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যে, আপনি এই কমিটি করার সময় লক্ষ্য রাখবেন যাতে সি. পি. এম. কমরেডরাই কেবল এই কমিটিতে স্থান না পায়। হোমিওপ্যাথিক চিকিৎসা সম্পর্কে যাদের অভিজ্ঞতা আছে, আগ্রহ আছে, এই রকম লোক নিয়ে কমিটি করবেন সমস্যার সুষ্ঠু সমাধানের জন্য, গরিব মানুষের প্রকৃত উপায়ের জন্য।

[3-10 – 3-50 P.M.] (including adjournment)

এই যে অ্যাড হক্ কমিটি, এই অ্যাড হক্ কমিটি কেন ৬ মাস অন্তর গঠন করবেন সেটা পরিষ্কার করে বলেন নি। এইটা উল্লেখ থাকলে ভাল হত এবং এই কমিটি কাদের নিয়ে করবেন তাও নেই। আমি আর একটি কথা বলছি এখানে সভাপতি এবং সহ-সভাপতির কথা বলেছেন, কিন্তু কমিটির যে মিটিং হবে সেই মিটিং ডাকবেন কে? এ কথা পরিষ্কার করে বলা হয় নি। এর পর আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করব এই হোমিওপ্যাথি চিকিৎসা এবং চিকিৎসক যেন গ্রাম বাংলায় এবং ব্লকে ছড়িয়ে দেন। গরিব

সাধারণ মানুষ যাতে এই হোমিওপ্যাথিক চিকিৎসার সুযোগ পান এই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আলোচনা খুবই সংক্ষিপ্ত হয়েছে আমি এই সংক্ষিপ্ত আলোচনায় কিছু বলতে চাই। একজন মাননীয় সদস্য তিনি এই বিলের সমালোচনা প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে অন্যান্য বিষয় নিয়ে আলোচনা করেছেন। তিনি বিল সম্বন্ধে কিছু বলেন নি। ২৫ টাকা ফি কেন নেওয়া হয়, হোমিওপ্যাথি চিকিৎসার উপর যথাযোগ্য গুরুত্ব আরোপ করা হচ্ছে না এই সমস্ত কথা বলেছেন এবং খেয়াল-খুশি মাফিক অগণতান্ত্রিক এই সমস্ত কথা বলা হয়েছে। মাননীয় সদস্য জয়নাল বাবু অগণতান্ত্রিক কথা ঘুরিয়ে-ফিরিয়ে ব্যবহার করেছেন। আমি মাননীয় সদস্যকে এই কথা বলতে চাই যে একটি আইন তৈরি হয়েছিল ১৯৬৪ সালে এবং এর ফলে একটি জটিল অবস্থা চলছিল—শুধু একটি ক্ষেত্রে নয়, চিকিৎসকের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে এই অবস্থা চলছিল। আমরা এই রকম একটি জটিল অবস্থা ভেঙ্গেছি অর্ডিনান্স করে এবং একটি অ্যড-হক্ কমিটি তৈরি করে কাজকর্ম চালু করে দিয়েছিলাম। এই অর্ডিনান্স করাটা গণতন্ত্র কি অগণতন্ত্র সেটা জয়নাল সাহেব ভালই জানেন। আসলে আমরা কাজ করতে চেয়েছি। হোমিওপ্যাথি চিকিৎসার ক্ষেত্রে যে অরাজক অবস্থা চলছিল, যে জটিল অবস্থা সৃষ্টি হয়েছিল সেটা আমরা ভাঙ্গতে চেয়েছি এবং সেটা বোধ হয় সব হোমিওপ্যাথিক চিকিৎসক চেয়েছিলেন এবং ছাত্রদের কাছ থেকেও দাবি উঠেছিল। কবে বিধানসভার বৈঠক বসবে ততদিন আমরা অপেক্ষা করতে পারিনি। যার ফলে আমরা অর্ডিনান্স জারি করেছি। ঐ হোমিওপ্যাথিক কাউন্সিল ভেঙ্গে দিয়ে অ্যড হক্ কমিটি করেছি। মাননীয় সদস্য জয়নাল সাহেব বলেছেন যে বৈধ হোমিওপ্যাথিক কাউন্সিল বাতিল করে দিয়েছিলাম। এ সম্বন্ধে আমি জয়নাল সাহেবকে বলব অন্যান্য রাজ্য এগিয়ে গেছে হোমিওপ্যাথিতে, আর আমাদের রাজ্য পিছিয়ে আছে, অতএব একটু দেখতে বলছেন। তাঁরা আত্মসমালোচনার ভঙ্গিতে এ বিষয়ে বলে থাকলে নিশ্চয় সাধুবাদ জানাব। তাঁদের জমানাটাই বেশি, কেন পিছিয়ে গেছে তাঁরাই ভাল বলতে পারবেন। আমি অনেক ভাল সমালোচনা করতে পারি কিন্তু সময় নেই। আমি এই কনফারেন্সে বলেছি অচলায়তন ভাঙ্গতে চাই হোমিওপ্যাথি শিক্ষার ক্ষেত্রে, চিকিৎসার ব্যবস্থার ক্ষেত্রে এবং সেই উদ্দেশ্যে নির্বাচন যাতে তাড়াতাড়ি করতে পারি তা করবার জন্য এগোতে চাই। ভালকরে হোমিওপ্যাথি চিকিৎসা বলুন, শিক্ষা বলুন, তাকে যাতে সংগঠিত করতে পারি, সেই উদ্দেশ্যে কিছু সামনে এগোতে চাই। এ ব্যাপারে অন্যান্য রাজ্য এগিয়ে গেছে, সব রাজ্য না হোক, কিছু রাজ্য এগিয়েছে, আমরা সেই সব রাজ্যের সঙ্গে এবং কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করতে চাই। আমরা অ্যাডমিশন, রিসার্চ এবং পোস্ট গ্রাজুয়েট শিক্ষা ইত্যাদির ব্যাপারে এগিয়ে যেতে চাই। প্রশ্নটা উঠেছে বলে বলছি, ন্যাশনাল ইন্সটিটিউট অফ হোমিওপ্যাথি তাদের যে সেন্টারটা আছে সেটাকে তুলে নেওয়ার চেষ্টা হয়েছিল অন্যত্র, আমরা সেটাকে তুলতে দিচ্ছি না এবং সেটার যাতে প্রসার ঘটে এবং পরিবর্ধিত হয় সে সম্বন্ধে চেষ্টা করছি। মাননীয় স্পিকার মহাশয় এবং আপনারা সকলেই তা জানেন বোধহয় বেশি কিছু বলার দরকার হবেনা। এই কথা বলে আমি মাননীয় সদস্যদের এই বিলটি গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

The Motion of Shri Nani Bhattacharjee that the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1978, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 3 and the Preamble

The question that clauses 1 to 3 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nani Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned till 3.50 p.m.)

### (AFTER ADJOURNMENT)

[3-50 – 4-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার আপনার ইনফরমেশনের জন্য আপনার মাধ্যমে হাউসের কাছে একটা ঘটনা রাখছি যেটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। তপন সাহা বলে একজন কংগ্রেস কর্মীকে বেহালায় ২০শে জানুয়ারি ৯-৪৫ মিনিটে খুন করা হয়। তাকে বাড়ি থেকে ডেকে নিয়ে গিয়ে মারধোর করে এ জিনিস করা হয়েছে। বেহালা থানায় জানানো সত্ত্বেও তারা কিছু করেনি। আসামী সি. পি. এম. অফিসে আত্মগোপন করে আছে।

### General Discussion on Budget

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ২৫শে ফেব্রুয়ারি বিধান সভায় বাজেট পেশ করেছেন। পশ্চিমবাংলার জনসাধারণ ঐ একটা দিনের জন্য অপেক্ষা করে থাকে। ঐ দিনে পশ্চিমবাংলায় আগামী দিনের জন্য কি কাজ হবে, সরকারের কি নীতি কি পরিকল্পনা তার সম্বন্ধে একটা সুষ্ঠু পরিকল্পনা পাওয়া যায়। তিনি তাঁর বক্তব্যের এক জায়গায় বলেছেন; "আমার আজকের কর্তব্যের এখানেই ইতি। বাজেটের অঙ্কগুলি এক দিক থেকে বাইরের সাজ মাত্র। বাজেটের প্রস্তাবগুলিকে কতটা নিষ্ঠার সঙ্গে আমরা কাজে পরিণত করতে পারব সেটাই আসল"। এটাই আসল কথা তিনি বলেছেন। আমরা ছোটবেলা থেকে বর্ণপরিচয়ের সঙ্গে পরিচিত হই। সেখানে প্রথমেই কতকগুলি নীতি শিক্ষা এর মাধ্যমে পাই। আমাদের অক্ষর জ্ঞানের সঙ্গে আমরা পড়তে শিখি—সদা সত্য কথা বলিবে, মিথ্যা কথা বলিবে না। কিন্তু বাস্তব জীবনে এসে বর্ণপরিচয়ের সে নীতি বাক্যগুলি পালন করি না। অতএব একটা বর্ণপরিচয়ের বইয়ের কতকগুলি নীতি বাক্য থাকলেও সেগুলি পড়ার সময় পড়ি, যা পরে মানি না। বাজেট বই এ সেরূপ ভাল ভাল কথা আছে। কিন্তু তার সঙ্গে কাজের দিক দিয়ে কতটা সামঞ্জস্য আছে তা বিচার করতে হবে। তিনি বলেছেন বাজেটের এরূপ একটা দিক নেই যে দিকটা তিনি স্পর্শ করেন নি। গত আগস্ট মাসে বাজেট

অধিবেশনে ঠিক এরকম বই দিয়েছিলেন, যাতে অনেক ভাল ভাল কথা ছিল—যার উপর চাপানো যায় তাও ছিল। পশ্চিমবাংলার কর্মসূচি দেওয়া ছিল। এবারেও ঠিক তাই দেওয়া হয়েছে। তখন যে বাজেটে কাজ করবার সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন, যা এখনও দিয়েছেন সে সম্বন্ধে জনসাধারণ কতটা ওয়াকিবহাল তা আমরা জানি না। তাঁরা যদি পক্ষপাতদুষ্ট কাজ করে থাকেন তো বলার কিছু নেই। কারণ সমস্ত পশ্চিমবাংলাকে যদি এই সরকারের এলাকা বলে না মনে করে থাকেন তাহলে কিছু বলার নেই। কারণ তারা যে কর্মসূচির কথা ঘোষণা করেছিলেন এবং যে প্রতিশ্রুতি দিয়েছিলেন অন্তত বিরোধী দলের সদস্যদের, কোনও কেন্দ্রে সে সমস্ত কাজের একটাও বাস্তবে রূপায়িত করা হয় নি। অতএব আমরা বলতে পারি তারা তাদের প্রতিশ্রুতি রক্ষা করতে পারেন নি। আপনি বাজেট বক্তব্যের কোনও খাতে কত টাকা খরচ করবেন সে সম্বন্ধে যে বই দিয়েছেন তাতে দেখছি পুলিশ খাতে ৬০ কোটী ৬৮ লক্ষ ৬৫ হাজার টাকা বরাদ্দ মঞ্জুর করেছেন। কৃষি খাতে ৩৬ কোটী, ৭৩ লক্ষ ১ হাজার টাকা মাইনর ইরিগেশনে ১৬ কোটী ৬৮ লক্ষ ৭৩ হাজার টাকা, ভিলেজ অ্যাণ্ড কটেজ ইণ্ডাষ্ট্রিতে ৫ কোটী ৩৬ লক্ষ ৭৩ হাজার টাকা। একটা সরকার কোনও দিকে কিভাবে কাজ করবেন, কোনওদিকে কতটা গুরুত্ব দিচ্ছেন তা থেকেই তার চরিত্র বিচার করতে হবে। পশ্চিমবাংলা সরকারের ক্ষেত্রেও তাই। তারা প্রথমে বলেছেন, আর্থিক সমস্যার জন্য আমরা উন্নয়নের কাজ করতে পারছি না। আর্থিক সমস্যাই যদি বড় কথা হয় তাহলে সে সমস্যার মধ্যে কোনও খাতে বেশি টাকা খরচ করছেন, কোনও দিকে গুরুত্ব দিচ্ছেন, সেটা দেখতে হবে। আমরা দেখতে পাচ্ছি তাঁরা পুলিশ খাতে যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। রাজ্যপালের ভাষণের বিতর্কের উত্তরের সময় মুখ্যমন্ত্রী বলেছিলেন সারা ভারতবর্ষে এরূপ একটা প্রদেশ দেখান যেখানে পশ্চিমবাংলার মতো শান্তি বিরাজ করছে। ফসল কাটার সময় দাঙ্গা এত কম হয়েছে যা এর পূর্বে দেখা যায় না, এবং জনতা ও কংগ্রেস দলের পক্ষে যারা ভোট দিয়েছেন তারা সকলেই বামফ্রন্টের দিকে চলে আসছেন। পশ্চিমবাংলায় যদি কোথাও শান্তিশৃঙ্খলা ব্যাহত না হয়ে থাকে এবং সমস্ত জনসাধারণই যদি তাদের দলের হয়ে যায় তা হলে পুলিশ দপ্তরের জন্য ৬০ কোটী ৬৮ লক্ষ ৬৫ হাজার টাকা বরাদ্দ করা হচ্ছে কেন? এই থেকেই বোঝা যাচ্ছে এই সরকার আস্তে আস্তে পুলিশের উপর নির্ভর করছে। তিনি বলেছেন শতকরা ৭০ ভাগ লোক যারা গ্রামে বাস করে তাদের আগে উন্নতি করতে হবে এবং সেই হিসাবেই কৃষি ও মাইনর ইরিগেশনে জলসেচের জন্য তিনি ১৬ কোটী ৬৮ লক্ষ ৭৩ হাজার টাকা চেয়েছেন, যেটা ১২ কোটী ৮৫ লক্ষ ৩৭ হাজার টাকা গত বৎসর ছিল। আপনি বলেছেন, কৃষি খাতে উন্নতি করতে গেলে বিভিন্ন জায়গায় জলসেচের ব্যবস্থা করতে হবে। কিন্তু সরকারি তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে অনেক কম জমিতে জলসেচ দেওয়া হয়েছে। অতএব কৃষি দপ্তর জলসেচের উপর অগ্রাধিকার দিলেন না সেখানে পশ্চিমবাংলার উন্নতি কি ভাবে হবে? যদি ২/৩ বার ফসল না করা যায় এবং জমিতে যদি জলসেচের ব্যবস্থা না করা যায় তা কেবল শুধু অর্জিত অধিকার এর জন্য সংগ্রাম করার স্লোগান দিয়ে কিভাবে দেশের উন্নতি করবে তা বোঝা যাচ্ছে।

[4-00 – 4-10 P.M.]

আপনারা বলেছেন ভূমি সংস্কার আইনের মাধ্যমে পশ্চিমবঙ্গের কৃষকদের স্বার্থ আপনারা

রক্ষা করতে চলেছেন এবং পশ্চিমবঙ্গের কৃষকদের উন্নতি করতে চলেছেন। তার উপায় হিসাবে বলেছেন বিভিন্ন জায়গায় যে সমস্ত জমি আছে ল্যাণ্ড ডিস্ট্রিবিউশন কমিটি করে তার মাধ্যমে জমি বণ্টন করে দেবেন। এইভাবে কৃষকদের অধিকার সুপ্রতিষ্ঠিত করবেন। কিন্তু সারা পশ্চিমবঙ্গে যে পরিমাণ জমি আছে এবং সারা পশ্চিমবঙ্গে যত লোক আছে আপনারা যদি সমস্ত জমি নিয়ে নেন পরিবার পিছু সিলিং না রেখে তাহলে সেই সমস্ত জমি বণ্টন মাথাপিছু করে দিলেই কি সমস্যার সমাধান হয়ে যাবে? পরিবার পিছু জমি রাখার পরিবর্তে, সমস্ত জমি যদি সরকার অধিগ্রহণ করেন তাহলে পশ্চিমবঙ্গে আজকে যে জমি আছে এবং যত লোক সংখ্যা আছে তাতে মাথাপিছু ১ বিঘার কম জমি ভাগে পড়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সোভিয়েত রাশিয়ায় মাথাপিছু জমির পরিমাণ হচ্ছে ৬ বিঘা, আমেরিকায় ৪ বিঘা এবং জাপানে তিন জন পিছু এক বিঘা। সোভিয়েত রাশিয়ায় জমির ব্যক্তিগত সিলিং নেই, সমস্ত জমি রাষ্ট্র নিয়ে নিয়েছে, কিন্তু সেই সোভিয়েত রাশিয়াকে ৪ বিঘা মাথাপিছু জমির দেশ আমেরিকা থেকে খাদ্যশস্য আমদানি করতে হয়, প্রতি ১ বিঘা জমি পিছু তিনজনের দেশ জাপান থেকে খাদ্যশস্য আমদানি করতে হয়। অতএব জমি কৃষকদের মধ্যে মাথাপিছু ভাগ করলেই বা সরকার নিয়ে নিলেই সমস্যার সমাধান হবে না। স্বীকার করি কৃষকদের জমি দিতে হবে, কিন্তু যেভাবে রাজনীতির মাধ্যমে কৃষকদের জমি পাইয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে তা অত্যন্ত মারাত্মক—পশ্চিমবঙ্গে কত জমি আছে, যে সেই জমি বণ্টন করে কৃষকদের জমির সমস্যার সমাধান করা যাবে যেভাবে কৃষকদের মধ্যে আন্দোলনের হিড়িক তুলে দিয়েছেন তাতে এটা একদিন বুমেরাং হবে দাঁড়াবে। পশ্চিমবঙ্গে এমন জমি নেই যে জমিতে ভূমিহীন কৃষকদের ক্ষুধা মিটিয়ে দেওয়া যায়। ভূমি সংস্কার আইন যেটা পাস করেছেন সেটা কৃষকের স্বার্থে পাস করেছেন বলে বলছেন। আমরা ভূমি সংস্কার আইনের বিরোধিতা করেছি। যদিও রাষ্ট্রপতি এই আইনে সই দিয়েছেন কিন্তু এই ভূমি সংস্কার আইন দিয়ে পশ্চিমবঙ্গের কৃষকের উন্নতির পরিবর্তে, কৃষকদের মধ্যে শান্তি-শৃঙ্খলা রক্ষা করার পরিবর্তে সেখানে ৬ মাস না খেতে পাওয়া কৃষকের সঙ্গে ৪ মাস না খেতে পাওয়া কৃষকের সংঘর্ষ সৃষ্টি করছেন। সেই সংঘর্ষ শুরু হয়েছে বিভিন্ন জায়গায়। কৃষকে কৃষকে যে সংঘর্ষ হয়েছে তাকে আপনারা কৃষকের সাথে জোতদারের সংঘর্ষ বলে চিত্রিত করছেন। কিন্তু দু'এক বিঘা জমির মালিকের সঙ্গে পাঁচ ছয় বিঘা জমির মালিকের সংঘর্ষ শুরু হয়েছে। যদি আমাদের দিকে ২/১ বিঘা জমির মালিক না থাকে তাহলে সে হয় জোতদার, আর যদি আপনাদের দিকে শত শত বিঘা জমির মালিক থাকে তাহলে তারা আপনাদের সর্বহারা কৃষকের পর্যায়ে পরিণত হয়। পশ্চিমবঙ্গে যে ভূমি সংস্কার আইন এনেছেন এই আইন কৃষকের স্বার্থ রক্ষা করবে না, এই আইন কৃষকের পক্ষে ক্ষতিকারক হবে, এই আইন পশ্চিমবঙ্গের কৃষকের মধ্যে সংঘাত সৃষ্টি করবে, এই আইন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বুমেরাং হয়ে দেখা দেবে। আজকে গ্রামীণ অর্থনৈতিক সমস্যার সমাধান করতে হলে দুটো জিনিস বেছে নিতে হবে—কৃষি এবং কুটির শিল্প। এই দুটো খাতে আপনারা অগ্রাধিকার দিলেন না, আপনারা ১ লক্ষ বেকারের জন্য ৫০ টাকা করে বেকার ভাতা মঞ্জুর করলেন সপ্তাহে ২ দিন কাজের বিনিময়ে। আমি বেকার ভাতার বিরোধিতা করছি না, কিন্তু এই যে গ্রামীণ অর্থনৈতিক সমস্যা, এই যে একটা বিরাট দায়িত্ব, এই যে বিরাট বেকারি, এই যে শিল্পে বিরাট মন্দা, এই সমস্যা থেকে কি করে পশ্চিমবঙ্গকে উদ্ধার করবেন সেদিকে অগ্রাধিকার দিলেন না। কেন এই শিল্পে মন্দা, কেন কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে?

মানুষের ক্রয় ক্ষমতা নেই, গ্রামীণ মানুষের হাতে পয়সা নেই। যে লোকটা ২০ বিঘা জমির মালিক সে সারা বছরে যে ফসল উৎপাদন করতে পারে সেই ফসল বিক্রি করে তার নিত্য প্রয়োজনীয় জিনিস কিনতে পারে না। তাই জনকল্যানমুখি সরকারের প্রধান কর্মসূচি হবে কি করে গ্রামীণ মানুষের অর্থনৈতিক অবস্থার উন্নতি করা যায়। সেটা করতে হলে মাইনর ইরিগেশনের উপর অগ্রাধিকার দিতে হবে, ভিলেজ অ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজের উপর অগ্রাধিকার দিতে হবে। কিন্তু আপনারা তা দেননি। আপনারা মাত্র ৫ কোটি টাকা কুটির শিল্প খাতে ব্যয় করছেন, অথচ পুলিশ খাতে ধরেছেন ৬০ কোটি টাকা। আপনারা প্রশাসনকে দুর্নীতি মুক্ত করতে চান এবং দুর্নীতি মুক্ত প্রশাসনের মধ্যে পশ্চিমবঙ্গকে সুন্দর করে গড়ে তুলতে চান। কিন্তু আজকে কি সত্যই দুর্নীতি মুক্ত করবেন? সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কংগ্রেস সরকার যে দুর্নীতি করেছে, আপনাদের আমলেও সেই দুর্নীতি আপনাদের মন্ত্রীরা একই ভাবে প্রশ্রয় দিয়ে চলেছেন। আমি দু-একটা নজীর আপনার সামনে তুলে ধরতে চাই। আপনারা কমিশন বসিয়েছেন ঠিকই, কিন্তু কেন্দ্রীয় সরকার যে পরিপ্রেক্ষিতে কমিশন বসিয়েছেন, আজকে পশ্চিমবঙ্গ সরকারের কমিশন বসানোর উদ্দেশ্য তা নয়। আজকে পশ্চিমবঙ্গ সরকার-এর কমিশন বসানোর উদ্দেশ্য হচ্ছে যে দুর্নীতিগ্রস্থ অফিসারদের ভয় দেখিয়ে তাদের নিজেদের কাজে আত্ম নিয়োগ করবার জন্য আজকে এই কমিশন। মাননীয় বন মন্ত্রী কাল তাঁর বক্তব্য রেখে গেছেন। মাননীয় বন মন্ত্রীর ডিপার্টমেন্টে কত দুর্নীতি হয়েছে এবং তাঁর জ্ঞাত সারে যে কত দুর্নীতি হচ্ছে, সেটা নিশ্চয়ই অনেকে জানেন না। তিনি নিশ্চয়ই জানেন যে তাঁর একটা পার্কস অ্যাণ্ড গার্ডেন্স বলে ডিপার্টমেন্ট আছে। সেই ডিপার্টমেন্টের কাজ কি? বিভিন্ন জায়গায় তারা বৃক্ষ রোপন করবেন এবং সুন্দর করে সাজাবেন। যেখানে বিভিন্ন জায়গায় রাস্তাঘাট সারানো হচ্ছে না অর্থের জন্য, নুতন রাস্তা তৈরির জন্য অর্থ পাওয়া যাচ্ছে না, সেচ দপ্তরের অর্থ পাওয়া যাচ্ছে না, সেখানে কলকাতা এবং আশেপাশের জায়গাগুলোকে সুন্দর করে সাজাবার জন্য পার্কস অ্যাণ্ড গার্ডেন্স ডিপার্টমেন্ট বৃক্ষ রোপন করে, ফেন্সিং তৈরি করে সেখানে একটা সুন্দর ব্যবস্থা করবেন। শুধু তাই নয়, এই পার্কস অ্যাণ্ড গার্ডেন্সে এমন একজন অফিসারকে বসিয়ে রাখা হয়েছে, যে অফিসার সম্বন্ধে বহু অভিযোগ ছিল। তিনি হচ্ছেন শ্রী গুহ নিয়োগী। তিনি বি. এ. কমপার্টমেন্টাল। সেই গুহ নিয়োগীকে পার্কস অ্যাণ্ড গার্ডেন্সের অফিসার নিয়োগ করে দেওয়া হয়েছে। এই ভদ্রলোক, ইন্দিরাগান্ধী যখন এখানে কংগ্রেস অধিবেশন করেন এবং অতিথি ভবন যখন সল্ট লেকে করা হয়েছিল, সেই সল্ট লেকে অতিথি ভবন করবার সময় সেখানে সবুজ করতে হবে, সেই সবুজের নমুনা শুনুন, বড় বড় বৃক্ষকে জ্যান্ত অবস্থায় তুলে এনে সেখানে রোপন করা হল। বিভিন্ন জায়গায় লাউ, কুমড়ো ফলে আছে, এমন গাছ এনে পুঁতে দিয়েছিলেন, তিন দিন বাদে সেইগুলো শুকিয়ে গিয়েছিল। তার জন্য খরচ হয়েছিল লক্ষাধিক টাকা। সেই ভদ্রলোক, এখনও এই ডিপার্টমেন্টের ইনচার্জ হয়ে বসে রয়েছেন। শুধু তাই নয়, এই ফরেস্ট ডাইরেক্টরের আণ্ডারে এই ডিপার্টমেন্টটা ছিল। সেটাকে ফরেস্ট ডাইরেক্টর থেকে নিয়ে গিয়ে ফরেস্ট সেক্রেটারিয়েটের আওতায় নিয়ে যাওয়া হয়েছে। কারণ ফরেস্ট ডাইরেক্টরেটের আণ্ডারে যদি থাকে তাহলে একজন টেকনিক্যাল অফিসারের এইগুলোর টেকনিক্যালিটি দেখার সুযোগ থাকে। কিন্তু যদি ফরেস্ট ডিপার্টমেন্টের আণ্ডারে যায়, সেখানে কোনও টেকনিক্যাল বিভাগ নেই। তাই সেখানে ডাইরেক্টরেট থেকে সোজাসুজি ফরেস্ট ডিপার্টমেন্টে নিয়ে যাওয়া হল। এই ভদ্রলোক সম্বন্ধে অনেক অভিযোগ

আছে, সে সম্বন্ধে সরকার আজ পর্যন্ত দেখছেন না। শুধু তাই নয়, এই ভদ্রলোক যখন এখানে বনমন্ত্রী সীতারাম মাহাতো মহাশয় ছিলেন, তখন তাঁকে তোয়াজ করবার জন্য তাঁর ওখানে সুন্দর গার্ডেন তৈরি করেছিলেন। শুনছি নাকি বর্তমান বনমন্ত্রীর ওখানেও সুন্দর গার্ডেন তৈরি হচ্ছে। আরও একটা কথা বলছি, জয়ন্ত গাঙ্গুলি, যিনি চিফ কনজার্ভেটার অব ফরেস্ট ছিলেন, দুর্নীতি সম্পর্কে ক্যালকাটা গেজেটে বেরিয়েছে, তিনি কি কি দুর্নীতি করেছেন এবং সেই সম্পর্কে তদন্ত হচ্ছে। ঐ ভদ্রলোককে চাকুরি থেকে সাসপেণ্ড না করে, তাঁকে অফিসার ইনচার্জ স্পেশ্যাল ডিউটি করে তাঁর বাড়িতে অফিস খোলবার সুযোগ দিয়ে, সেখানে একটা গাড়ি, একটা স্টেনোগ্রাফার রাখার ব্যবস্থা হয়েছে। তিনি যে পদে ছিলেন, সেই পদের মাইনে তাঁকে দেওয়া হচ্ছে। সেটা দিচ্ছে বর্তমান সরকার। আজকে প্রশাসন খাতে ব্যয় কমাবার কথা উনারা বলছেন, আজকে উন্নয়ন মূলক কাজের জন্য টাকা খুঁজছেন। অথচ আমরা দেখছি দুর্নীতিগ্রস্ত অফিসারদের বিভিন্ন ভাবে তোয়াজ করে তাদের আরও বেশি সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে। তাদের সম্বন্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না তাদেরকে নিজেদের কাজে লাগাচ্ছেন। তাহলে পশ্চিমবাংলাকে কি করে দুর্নীতি মুক্ত করবেন? যদি বিভিন্ন জায়গায় দেখেন যে বিভিন্ন দপ্তরের মন্ত্রীরা বিভিন্ন দপ্তরের বড় বড় দুর্নীতিগ্রস্ত অফিসারদের নিজেদের কাজে লাগাচ্ছেন, তাহলে পশ্চিমবাংলা দুর্নীতি মুক্ত হবে না। তাই মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এইটুকু বলতে চাই যে বাজেটে আপনি কিছু ভাল ভাল কথা বলেছেন ঠিকই, কিন্তু সেই কথাকে বাস্তবে রূপায়িত করবার জন্য যে কর্মসূচি দরকার, তা রূপায়ণের জন্য যে মানসিকতার দরকার, সেই উদ্যোগ গত বাজেটের পরও পাওয়া যায়নি। এই অধিবেশনের পরও পাব কি না বুঝতে পারছি না। কেন না আমরা যখন যা কিছু ত্রুটি তুলে ধরতে চেয়েছি, তখনই আপনারা বলছেন যে বিরোধী পক্ষ শুধু সরকারের বিরোধিতাই করছে এবং গালাগালি করছেন—এই কণ্ঠস্বর ইন্দিরা গান্ধী এবং সিদ্ধার্থশঙ্কর রায়ের কাছ থেকে আমরা শুনেছিলাম। আপনাদের কাছ থেকেও সেই কণ্ঠস্বর আজকে আমরা শুনতে পাচ্ছি। এই রকম কোনও বিরোধিতা করলে সঙ্গে সঙ্গে তারা মনে করছেন বিরোধীরা অপাংক্তেয়, এই কথা ইন্দিরা গান্ধীও বলতেন। সেই কথা আজকে আপনাদের দলের সদস্যরা এবং মন্ত্রী মহাশয়রা বলছেন। তখন কংগ্রেস যেমন বিরোধী দলকে স্তব্ধ করে দিতে চেয়েছিলেন সেই একই প্রচেষ্টা আপনাদের শুরু হয়েছে। কিন্তু মনে রাখবেন, কংগ্রেসিরা আজকে যে শিক্ষা পেয়েছেন, আপনারা যদি সেই পথ অনুসরণ করেন তাহলে আপনারাও সেই শিক্ষা পাবেন। আপনাদের বাজেটকে আমি সমর্থন করতে পারলাম না।

[4-10 – 4-20 P.M.]

**Shri Bhola Nath Sen :** Sir, I would like to have your permission to speak in English. While I was reading the speech I felt that it was full of sound and furry signifying nothing. While I was looking at the Finance Minister I felt he was a prophet of doom incarnate sitting in half empty hall of the West Bengal Legislative Assembly. Not very many MLAs are interested in what was going on in the Finance Department today, yesterday, or day before yesterday. Never in the history of the Congress regime during the last 5 years people seemed

to have taken no interest in what was happening, as we find today. If you want a proof look at the seats in the hall which are half empty. The budget does not speak of anything particulary and this budget could have been produced by anybody and everybody. But there is one thing which needs attention and that is the unemployment benefit scheme. I would read from the speech—"The selection of persons eligible for assistance under the scheme will be from amongst those names occur in the live register of the employment exchanges continuously for a period exceeding five years and whose family income is less than Rs. 500 per month." Who is going to certify ? The MLAs ? Who is going to find out whose income is less than Rs. 500 per month and, specially in these days, from which rural area a man has come and has continuously kept his name renewed year after year, for the last five years, in the live register of the employment exchange ? We do not know. What wrong have those people done who have not kept their names renewed for the last five years in the live register of the employment exchange to be deprived of the opportunity of unemployment assistance ? What will happen to the new commers, the new youths ? What will happen to the poor people who live in the villages, who have not been able to keep their names registered in the register of the employment exchange ? I have heard, one of the points is, each according to his needs. Rs. 50 according to the assessment of the Finance Minister is the need of an unemployed for 30 days of a month. Rs. 50 a month is equivalent to the needs. He has, unfortunately, forgotten the concept of unemployment guarantee. The concept of unemployment insurance is that every able-bodied man has a right to work and, accordingly, the State is under an obligation to provide employment. And if the State Cannot provide employment, for that purpose the State gives unemployment assistance. That is the purpose. First of all, you will have to take the responsibility of employment. If you cannot give employment you give unemployment assistance. Maharashtra have several years ago done it for rural illiterate unemployed. They said, they have a scheme whereby within 15 days time if a man does not get a job, a manual job, he will be paid, until and unless he is given an employment, Re. 1 per day—every single rural person.

We all know, about 80 per cent of the population live in the rural areas and 50 per cent of the revenue come from the rural people. They will remain poorer and poorer. What is being told by him ? We have got the figures. We know this is nothing but a white wash. Rs.7 crore relief was given to the agriculturists, i.e., the village land owners. What is being done by the Finance Minister now ? He is a great

economist, I am told. He is now thinking of imposing land holding tax on the very same land owners.

That is to say, this has been done in order to recover Rs. 7 crores. It is a child's play for him to deal with the money and the fate of Bengal; give up Rs. 7 crores and then realise Rs. 7 crores by taxing on land holdings, not on the agricultural sector—I mean to say agricultural income-tax. You know there is an Act regarding ceiling on agricultural land holdings. According to the Act a man cannot keep lands beyond a particular limit, and upon that holding he is talking about a scheme—the land holding Act. But he has forgotten one fundamental thing. On the one hand he has reduced the target; on the other he has reduced the expenditure on family welfare. I have made a rough calculation. If you look at the Econimic Review you will find that the cost is about Rs. 144.00 per head. You calculate the amount that is given and you will find that the maximum number that can be achieved will be in the neighbourhood of 90 thousand persons this year. Why this farce ?—either you drop this proposal if you dare to rule the country or you try to implement this proposal, and don't do this just for the purpose of giving jobs to the people and maintaining this expensive department. You are not controlling the fertilisers. At the same time you are doing just the reverse; you are controlling the production. You are not giving subsidy for the fertilisers. In these days it is necessary You can subsidise fertilisers and tax on the income. What you should do is to control the fertility of the man, increase the fertility of the land and then tax the income on the production of the land. But your thinking is different. To my mind, it is lopsided. It is ill-conceived. While making a statement in the House today my friend on the other side has stated that they support the monipolists, the multi-national companies Now an amount of Rs. 3 crores has been earmarked for the Calcutta Electric Supply Corporation in the State Budget which the Chief Minister objected to by writing to Shrimati Indira Gandhi, Shri Siddhartha Shankar Ray and Shri Barkat Ghani Khan Chowdhury. He said, "Please do not give them licences" and out of our money he has set apart Rs 3 crores though World Bank and other financial institutions are there Now who did this ? Sir, this is going around. Now they are talking about Centre-State relations. Sir, I thought about Robert Bruce who tried again, again and again. Here also there is an attempt to try, try try and try. While talking about Centre-State relations they ultimately come to the senses with regard to the pulses. They said that Centre should give them pulses, that if the Centre do not give them pulses their is dark. Now with regard to power, it has been stated in a great

detail. In the Budget speech I find that, it has been stated, on addition to the installed capacity took place during the last three years. This is incorrect, if I may say so. This is an erroneous statement. 120 MW Capacity was installed in Santaldih in 1974, and, everybody knows, the period of power installation machine is 7 years. Also the 3rd, 4th, 5th, 6th units and the two small units at Durgapur are not the children born of yesterday. The scheme was envisaged many years ago. We are all bad, we have been told we are worst type of people. I remember these words which still ring in my ears, "ওরা নিচু, নিচু, নিচু"—I will never forget—because "ওরা উঁচু, উঁচু, উঁচু"।

[4-20 - 4-30 P.M.]

Then, Sir, with regard to the Pay Commission, we had appointed the Pay Commission—the decision was taken by us—and the same Pay Commission has been mentioned We at least gave some amount of dearness allowance to meet the rising cost of living and we had been made the target of attack as to why we did this, why we wasted 100 crore of rupees by giving dearness allowance. Why don't you do that this time ? 10 months have passed, people are with you according to you, as is proved by the vacant seats in the Assembly, nothing has been done yet excepting the Pay Commission but no target date has been fixed.

So far as power is concerned, you know we are to grant large sums of money for the State Electricity Board but the State Electricity Board will have no track in Calcutta because it is easy to take cables from place to place inside Calcutta, it is less costly, it is cheaper than it is in the rural areas, and, therefore, it must remain with CESC, and the State Electricity Board must be limited to rural areas and rural people must pay for the loss which will go on mounting after bringing the two units under one control as suggested by the centre. We hear about losses, we know, we hear that it is being managed properly and you are thinking of power position. We hear so many things, we heard so many things also in the past but nothing has been said on the floor of the House as to what been done to manage it properly and to plug the loopholes and wastage that are being committed by the State Electricity Board. That has not been done.

With regard to municipalities and corporation, assets are being created. I read here that a centralised fiscal team, a tax collection team, will be formed. Well, it is not a bad idea. You have the machinery and so it is not a bad idea. But is that enough ? Calcutta is a state

by itself. Here more than 9 million people live, and as far as I know, and looking at the rate of expenditure on account of family planning I think by the turn of the century the population will be 1 crore 20 lakhs in greater Calcutta. Of course, some people have said it will be only 1 crore. Whether it will be 1 crore or 1 crore 20 lakhs does not matter. It is a state by itself. Why should not there be devolution of money in terms of a Commission to be set up like the State Finance Commission for the purpose of maintaining it because various vehicles from outside Calcutta and outside the state pass through Calcutta but the people of Calcutta or the people of the municipalities, particularly of the Corporation have to bear the expenditure for maintenance. Nothing has been done. (Voice—আপনারা কি করেছিলেন?) What we have done is on record, please go and find out. ,Sir, nothing has been done as yet but it has to be done. Sir, there is not even a word as to how and in what manner the maintenance will be done in spite of large investment that was made and are being made.

Everybody knows that there was a topple and there was a difference of opinion between Mr. Carter and the Mayor of New York city because the Mayor said "I alone cannot tax the citizens of New York city for the purpose of maintenance of services. They have to be done with the help of the State as well because throughout the State people use the municipal services." Well, one can say about the collection that is made by octroi but everybody knows that it is only for the prupose of making debt services or something else which is going to be done later on. At the same time it is not understood why a clear picture is not being given. Here is a promise, promise, promise, and apart from promise there is nothing else. With regard to the picture that has been given in this Budget speech, I can only find a picture of despair, an admission of failure to mobilise resources and to deploy resources for the purpose of quick regeneration. They have admitted it but they have tried to increase their collection. Take for example, radio. To-day everybody knows radio has become a cottage industry. You can have local sets. Local sets— one, two or three sets—are made in some shops or other. But now if you make a single point taxation the poor fellow making the sets will have to bear the tax also—I know it for certain, everytime if you have the thing transferred under the 1954 Sales Tax Act. But now what is happening in regard to imposition of purchase tax in Bengal ? Some boys used to make supplies, earning Rs. 300 to 400 per month but they are completely out of business because of imposition of purchase tax. Philips can give single point tax but if a young boy goes into business how will he do his business making one

or two radio set? For the purpose of sale of even one radio to his neighbour he will have to pay tax. Can he do it, can anybody do it? Let us be practical, and not theoreticians. Theoreticians have done enough harm to our country. Let us be pragmatic, let us be parctical and let us try to build up our State. Let us not in spite of the saying of some people outside our country, Mix up reality with some idealism written by some other people in books in the context of different countries and in the context of different century. I expect that the Finance Minister in future will at least make a better budget and not this type of one which gives us no light at all and keeps us completely disinterested about what is going on in this Government. Whenever I look at it I do not remember a single day when all these supporters, representatives of the people who know that they have rejected the Congress Government overwhelmingly, shouted that they were happy and they expected that their dreams had been fulfilled and their interests served. Look at the benches, I have never seen such a picture. I will only suggest that our benches will become less and less populated the more and more we see people like you Mr. Roy, zamindars under the garb of marksists or neo-communists come and sit there.

[4-30 – 4-40 P.M.]

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন ধরে এই বাজেটের উপর এখানে আলোচনা হচ্ছে। জনতা পার্টির এবং অন্যান্য পার্টির মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা এই বাজেটের উপর তাঁদের মূল্যবান মতামত জানিয়েছেন।

আজকে কংগ্রেস দলের ভোলাবাবু একটা জায়গায় বললেন, তত্ত্বের কোনও প্রয়োজন নেই, দেশের অর্থনীতি কিভাবে নির্মিত হবে, দেশ কোনও পথে চলবে তারজন্য তত্ত্বের কোনও প্রয়োজন নেই, প্রয়োজন আছে প্রাগম্যাটিজম-এর। এই প্রাগম্যাটিজম-এর কথা বিশ্বের সকলেই জানে। সাম্রাজ্যবাদী অর্থনীতিবীদদের মানুষকে বিভ্রান্ত করার শেষ অস্ত্র হচ্ছে মানুষকে বিপথে চালানো। আজকে উনি এখানে যেসব হিসেব এবং তথ্য হাজির করেছেন তা ওঁদের গত ৩০ বছরের ইতিহাস। ৩০ বছর কথাটা শুনলেই কংগ্রেস দলের সদস্যরা ক্ষিপ্ত হয়ে ওঠেন, যেন গত ৩০ বছর তাঁরা ক্ষমতায় ছিলেননা এবং দেশের অর্থনীতি তাঁরা এতদিন পরিচালিত করেননি। তাঁরা কি এতদিন ধরে দেশকে ধ্বংসের পথে নিয়ে যাবার জন্য উন্মাদের মতো একটা প্রচেষ্টা করেননি? সেটা তাঁরা করেছেন এবং তাঁদের সেই অপরাধের কথা বললেই তাঁরা বিরক্তি প্রকাশ করছেন সেটা আমরা বুঝি। কিন্তু দুঃখ হয়, বেদনা হয় যখন দেখি জনতা পার্টির সদস্যরাও তাঁদের সঙ্গে সুর মেলান। যখন তাঁদের সমালোচনার মধ্যে কংগ্রেস দলের সমালোচনার প্রতিধ্বনি শোনা যায়, যখন তাঁরা সমালোচনা করতে গিয়ে দেশের মৌলিক অর্থনৈতিক রূপান্তরের প্রশ্ন সরিয়ে রাখেন, তাকে ধামাচাপা দেন তখন মনে এই প্রশ্ন জাগে দেশকে এগিয়ে নিয়ে যাবার জন্য জনতা পার্টি মানুষের কাছে যে প্রতিশ্রুতি

দিয়েছিল সেটা কিভাবে তাঁরা কার্যকরি করবেন? জনতা পার্টির সদস্যেরা জানেন আজকে দেশের সামনে শুধু একটা বাজেটই আলোচিত হচ্ছে না। আজকে যেমন আমাদের বিধানসভায় পশ্চিমবঙ্গ সরকারের বাজেট আলোচনা করা হচ্ছে ঠিক তেমনি গতকাল আমাদের সংসদে কেন্দ্রীয় সরকারের বাজেট পেশ করা হয়েছে। সেই বাজেটে কত টাকা ঋণ করা হবে বাজারে তার হিসেব দেওয়া হয়েছে। সেখানে দেখানো হয়েছে যে ঘাটতির ১ হাজার ৫০ কোটি টাকা বাজার থেকে ঋণ করে আদায় করা হবে এবং বাড়তি কর, পরোক্ষ করের পরিমাণ হচ্ছে ৫৫০ কোটি টাকা। এই বাজেট উপস্থিত হবার ফলে এই আশঙ্কা দেখা দিয়েছে তাহলে মুদ্রাস্ফিতি অনিবার্য এবং সেই মুদ্রাস্ফিতির সমাধান করা হবে নোট ছাপিয়ে। এই প্রসঙ্গে গত কয়েক সপ্তাহ আগে কেন্দ্রীয় সরকারের শিল্প মন্ত্রী 'লিংক' পত্রিকার প্রতিনিধির কাছে যে বিবৃতি দিয়েছেন তাতে তিনি বলেছেন, নোট ছাপানো হবে এবং তার প্রয়োজন রয়েছে। তিনি বলেছেন ফরেন এক্সচেঞ্জ যদি ব্যবহার করতে হয় তাহলে যে ম্যাচিং গ্রান্ট রুপি কারেন্সীতে হওয়া প্রয়োজন সেটা করবার জন্য নোট ছাপাতে হবে। দুঃখের বিষয় এই দুটি বাজেট সামনে রেখে জনতা পার্টির সদস্যেরা সমালোচনা করলেন না। কাজেই প্রশ্ন জাগে তাঁরা কোনও দলের হয়ে সমালোচনা করছেন? বিরোধীপক্ষের সদস্যরা বিরোধিতা করবেন, সমালোচনা করবেন এটা ঠিক। কিন্তু তাঁদের বোঝা উচিত দেশের মূল অর্থনৈতিক সমস্যাকে বাদ দিয়ে তার সমাধান করবার যে পথ সেখানে বিরোধিতা করা যায়না। ভূমি সংস্কারের প্রশ্নে বিরোধীপক্ষ যেভাবে আপত্তি করছেন তাতে মনে হয় এই ব্যবস্থা নূতন করে হোক জনতাপার্টি সম্ভবত এটা চাচ্ছেন না। বুর্জোয়া জমিদারি শাসনব্যবস্থার যে ঐতিহ্য গত ৩০ বছর ধরে কংগ্রেস রচনা করেছে এবং যেভাবে তারা বুর্জোয়া শ্রেণীর স্বার্থ রক্ষা করেছে, কায়মনো বাক্যে তাদের সেবা করেছে তাতে মনে হয় জনতা পার্টিও বোধ হয় সেই পথেই চলছে। তা নাহলে যেভাবে ভূমি সংস্কার আইনের সংশোধন করা হয়েছে সেই সংশোধনের বিরোধিতা কোনও বুদ্ধিমান মানুষ করতে পারেনা, কোনও স্থির মস্তিস্ক মানুষ করতে পারেনা।

এই হচ্ছে আজকে প্রশ্ন। আজকে বলা হয়েছে যে রাজ্য সরকারের এই বাজেটের মধ্যে কোনও কর্মসূচি নেই। বামফ্রন্টের একটি ৩৬ দফা কর্মসূচি রয়েছে। বামফ্রন্ট এই কর্মসূচিকে কার্যে রূপায়িত করতে দৃঢ় প্রতিজ্ঞ এবং তার পদক্ষেপ হিসাবে এই পূর্ণাঙ্গ বাজেট রচিত হয়েছে। এই কথা ঠিক যে আমরা যা চাই তা হল মানুষের দারিদ্র দূরীকরণের জন্য যে কাজগুলি করা প্রয়োজন তা করতে হলে আমাদের হাতে যে সংগতি এবং সামর্থের প্রয়োজন তা আমরা এখনও কার্যকরি করতে পারি নি। আমাদের সীমাবদ্ধ সংগতি রয়েছে অথচ হিমালয় প্রমাণ পথ আমাদের সামনে দাঁড়িয়ে আছে। আমরা বুর্জোয়া জমিদারি অর্থনীতির মধ্যে এখনও যেখানে থাকতে বাধ্য হচ্ছি সেখানে এই যে দুঃসাহস দেখাতে চেয়েছি—যে হ্যাঁ, মানুষের সেবা করা যায়, মানুষের দারিদ্রের বিরুদ্ধে সংগ্রাম করা যায়, মানুষকে দারিদ্রের অভিশাপ থেকে মুক্ত করার জন্য শপথবাক্য করা যায়, দারিদ্রের বিরুদ্ধে অভিযান করা যায়, এইটাই হওয়া উচিত। তারা যদি আমাদের হাতে হাত মেলাতেন, আমাদের পাশে এসে দাঁড়াতেন যে এই অর্থনীতিকে কার্যকর করার জন্য, এই কর্মসূচিকে কার্যকর করার জন্য আসুন আমরা সকলে মিলে মানুষের মাঝে যাই—এই আবেদন, এই ডাক তো তাদের কাছ থেকে এলনা—তাহলে তারা কি চান? সুতরাং এই কথা বুঝতে কোনও অসুবিধা থাকে না

যে তারা স্থিতাবস্থা বজায় রাখতে চান। আমাদের বামফ্রন্ট সরকারের বাজেটের মধ্যে যে আদর্শ, যে তত্ব ফুটে উঠেছে ঠিক যে কারণে তারা সেই তত্বের বিরোধিতা করেছেন, সেই একই কারণে বিরোধিতা করেছেন মাননীয় সদস্য ভোলা সেন মহাশয়। আমরা স্থিতাবস্থার পরিবর্তন করতে চাই। এই স্থিতাবস্থার পরিবর্তন হবে কি হবে না সেটা নিয়েই তো সারা দেশের প্রধান সংগ্রাম। এই স্থিতাবস্থা বজায় রাখার জন্য জরুরি অবস্থা ঘোষণা করা হয়েছিল, এই স্থিতাবস্থা বজায় রাখার জন্য বুর্জোয়া জমিদাররা তাদের সম্পত্তি আরও বাড়াবার জন্য এই ৩০ বছরের সংবিধানকে সংশোধন করা হয়েছিল, আইনপত্র ইত্যাদি ভাঙচুর করা হয়েছিল। আজকে সেই স্থিতাবস্থার পক্ষে অথবা বিপক্ষে এই প্রশ্নে জনতাপার্টির সদস্যদের, বিরোধী পক্ষের সদস্যদের আজকে মানুষের সামনে এই কথা বলতে হবে যে তারা স্থিতাবস্থা রাখতে চান অথবা স্থিতাবস্থার পরিবর্তন করতে চান, এস্ট্যাবলিশমেন্টের পক্ষে অথবা এস্ট্যাবলিশমেন্টের বিপক্ষে প্রশ্ন ওঠে যদি আমরা স্থিতাবস্থার পরিবর্তন করতে চাই তাহলে যে সাংবিধানিক অস্ত্র হিসাবে ব্যবহার করে কেন্দ্র রাজ্য সম্পর্ক গড়ে তুলে এই ৩০ বছর কংগ্রেস বুর্জোয়া জমিদারদের সেবা করেছে, একচেটিয়া পুঁজিপতিদের সেবা করেছে, তাদের কোটি কোটি টাকা মুনাফা করতে সাহায্য করেছে, তাদের সম্পদ বৃদ্ধি করতে সাহায্য করেছে, সম্পদ কেন্দ্রীভূত করতে জমিদারদের সাহায্য করেছে—যদি এই তথ্য অস্বীকার করতে চান তাহলে ইকনমিক রিভিউতে তথ্য দেওয়া আছে, ইকনমিক সার্ভেতে সমস্ত তথ্যগুলি দেওয়া আছে যে ভারত সরকার—কেন্দ্রীয় সরকার-এর বিভিন্ন সোর্স থেকে, বিভিন্ন গ্রন্থ থেকে গ্রন্থিত হয়েছে সেই তথ্য—ফ্যাক্টসগুলি নিশ্চয় তারা অস্বীকার করবেন না। সেই ফ্যাক্টসগুলি বলে যে বিগত দিনে ৩০ বছরে জমিদারদের হাতে সম্পদ কেন্দ্রীভূত হয়েছে, যা নাকি সংবিধানের আইন ব্যবহার করে, কেন্দ্র রাজ্য সম্পর্ককে ব্যবহার করে এই জিনিসগুলি করানো হয়েছে। যার ফলে রাজ্যগুলি শুকিয়ে গেছে, যার ফলে পশ্চিমবাংলার সাথে গোটা পূর্ব ভারতের আজকে অত্যন্ত দৈন্যদশা উপস্থিত হয়েছে এবং দৈন্যতার কথা একদা প্রকাশিত হয়েছিল। কোনও সি. পি. এম. সদস্যের লেখা নয়, একজন সাংবাদিক রঞ্জিত রায়, তিনি লিখেছেন অ্যাগনি অব ওয়েস্ট বেঙ্গলে—সেই পুস্তিকায় পশ্চিমবাংলার যন্ত্রণার কথা ধ্বনিত হয়েছিল এবং সেই যন্ত্রণার কথা যাতে মানুষের গোচরীভূত না হয় তার জন্য তৎকালীন কংগ্রেস সরকার সেই পুস্তিকার প্রকাশনা, প্রচারনা কার্যত নিষিদ্ধ করেছিলেন। কেন করেছিলেন তা কেউ জানতেও চান নি। মানুষ যে কিভাবে বঞ্চিত হয়েছেন, কি ভাবে মানুষকে বঞ্চিত করা হয়েছে, পশ্চিমবাংলা, পূর্ব ভারতের রাজ্যগুলিকে কিভাবে তাদের স্বাভাবিক বিকাশের সম্ভাবনাকে কেন্দ্রীয় সরকার রুদ্ধ করে রেখেছিল ৩০ বছরে, এই কথা তারা জানাতে চান নি। তাই বার বার তারা সেখানে আপত্তি করেন এবং এইখানেই পরিবর্তন হওয়া দরকার। এই পরিবর্তনের কথা শুধু বামফ্রন্ট বলে সমালোচনার জন্য তা নয়, শুধু সি. পি. এম. বলছে তা নয়, প্রজাতন্ত্র দিবসে লিংক পত্রিকায় রাষ্ট্রপতির একটি ইন্টারভিউ প্রকাশিত হয়েছিল—তাতে কি কথা আছে?

[4-40 – 4-50 P.M.]

জনতা পার্টি কি তাকে অস্বীকার করতে চান? তাঁরা অস্বীকার করতে চান করুন, কিন্তু একথা সাধারণ মানুষের মধ্যে চলে গেছে। এই বক্তব্য রেখে তাঁরা এই জিনিসকে স্তব্ধ করতে

পারবেননা। আমরা মনে করি কেন্দ্র—রাজ্য সম্পর্ক আজকে নূতনভাবে মূল্যায়ন হবে, নূতনভাবে নির্ধারণ হবে এবং সেটা না করে কোনও উপায় নেই। এখন প্রশ্ন হচ্ছে কেন আমরা এটা করব? আমরা যে এই কেন্দ্র—রাজ্য সম্পর্কের পুনর্মূল্যায়নের কথা বলছি এটা কি বিচ্ছিন্নতার জন্য বলছি? ১৯৭৭ সালের ১লা ডিসেম্বর রাজ্য মন্ত্রিসভার বৈঠকে এই ব্যাপারে যে প্রস্তাব গৃহীত হয়েছে তার প্রথম বাক্য হচ্ছে, 'ভারতের ভাষাগত, সাংস্কৃতিক ও অন্যান্য বৈচিত্রের কাঠামোর মধ্যে এ দেশের ঐক্য ও সংহতি রক্ষার পক্ষে কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্নটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি আশাকরি বিরোধীপক্ষের সদস্যেরা এই কথাটি জানেন। ডাঃ জয়নাল আবেদিন এই বাজেটের মধ্যে মৃত্যুবানের অনুসন্ধান পেয়েছেন। মৃত্যুবান তো ৫/৭ বছর ধরে সারা ভারতবর্ষে যে কংগ্রেস দল এবং কংগ্রেস সরকার ছিল তাঁরাই নিক্ষেপ করেছিলেন। কাজেই ওই মৃত্যুবান ছাড়া তাঁরা আর কিছুই দেখছেননা। তা যদি পারতেন তাহলে একথার এরকম অপব্যাখ্যা করতেন না। ভারতবর্ষকে নূতন করে কিভাবে ঐক্যবদ্ধ করা যায় সেটাই আমরা বলেছি। আমরা সকলেই জানি বৈচিত্রের মধ্যেই ভারতবর্ষ গড়ে উঠেছে। কবি বলেছেন, "বিবিধের মাঝে দেখ মিলন মহান"। এটা কিন্তু জোর করে হয়না, লাঠিপেটা করে হয় না, বন্দুক চালিয়ে হয়না। বিবিধের মাঝে মিলন করতে হয় প্রেমের ভেতর দিয়ে। স্বাভাবিক বিকাশকে অর্গলমুক্ত করতে হয় এবং এইভাবেই পৃথিবীর বিভিন্ন দেশে সমাজতন্ত্র কায়েম হয়েছে। শ্রমিক শ্রেণীর নেতৃত্বে যেখানে রাষ্ট্র প্রতিষ্ঠিত হয়েছে সেখানে এইভাবেই হয়েছে। আমাদের যদি সেই ঐকান্তিক আগ্রহ থাকে তাহলে আমরা আজকে রাজ্য-কেন্দ্র সম্পর্ক কেন নূতন করে গড়ে তুলতে পারবনা। কাজেই এর মধ্যে বিচ্ছিন্নতাবাদের কোনও কথা নেই। জনতা পার্টির সদস্য শাস্ত্রী মহাশয় এর মধ্যে বিচ্ছিন্নতাবাদ খুঁজছেন। আমার মনে হয় একজন দার্শনিক যেমন আকাশের দিকে তাকিয়ে গ্রহ বিষয়ক অনুসন্ধান করতে করতে গর্তের মধ্যে পড়ে গিয়েছিলেন ওঁনার অবস্থাও সেই রকম হয়েছে। আমরা চাই দেশের অর্থনৈতিক ব্যাপারগুলো নূতন করে সংগঠিত করবার পথে যে বাধাগুলো রয়েছে তাকে দূর করতে হবে এবং ভারতবর্ষ যে বহু রাজ্য নিয়ে মিলিত একটি দেশ সেই স্বীকৃতি সংবিধানের মধ্যে আনতে হবে। এই সংবিধান রচিত হয়েছিল পরোক্ষ ভোটে। কন্সটিটিউয়েন্ট অ্যাসেম্বলির মধ্যে তখন জনপ্রতিনিধি ছিলেননা দু-একজন ছাড়া এই সংবিধান যখন রচিত হয়েছিল তখন কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি সেই কন্সটিটিউয়েন্ট অ্যাসেম্বলি বর্জন করেছিলেন। তাঁরা বলেছিলেন এটা হচ্ছে Paradise of capitalists and Jaminders to check the trend of socialism in the country. তখন ওই সংবিধানের রচয়িতা ডঃ আম্বেদকর সমালোচকদের কথায় উত্তপ্ত হয়ে বলেছিলেন, The objective was of make the constitution a play ground of our programmes and philosophies so that whatever was diminent could have its way and not to make it a vehicle of socialism. জনগণের অগ্রগতির পথে বাধা সৃষ্টি করবার জন্য এই সংবিধান রচনা করা হয়েছিল, বাইরের আবরণটা শুধু ফেডারেল রাখা হয়েছে। আজকে মানুষ যখন জেগে উঠছে, মানুষ যখন তাদের বিকাশের প্রশ্নকে সামনে এনেছে, প্রত্যেকটি রাজ্যে যখন তারা তাদের নিজেদের গড়ে তোলার চেষ্টা করছে, তখন এই প্রশ্ন আলোচনা করতে হবে। বাজেট আলোচনার মধ্যে এই প্রশ্ন এসেছে, তাই আজকে এটা দেখতে হবে, এটাকে আমাদের সমাধান করতে হবে। আমরা পশ্চিমবাংলার অর্থনীতিকে দেখেছি, গত ৩০ বছরে এই অর্থনীতি ধ্বংসের কিনারায় এসে দাঁড়িয়েছে। একটা

গোটা রাজ্যকে দেউলিয়া রাজ্যে পরিণত করা হয়েছে, এই কথা কেউ অস্বীকার করতে পারবেন না। সেই জন্য আমাদের এই পশ্চিম বাংলাকে পুনর্গঠনের জন্য এই দায়িত্ব আমাদের গ্রহণ করতে হবে। যারা জনগণের প্রকৃত প্রতিনিধি হবেন, যারা জনগণের কাছে নিজেদের দায়িত্বশীল বলে মনে করবেন সেই ব্যক্তি বা তারা পশ্চিমবাংলার অর্থনীতিকে পুনর্গঠনের যে প্রশ্ন সেই প্রশ্নকে এড়িয়ে যেতে পারেন না এবং গড্ডালিকার স্রোতে নিজেকে প্রবাহিত হতে দিতে পারে না। কেন্দ্রীয় সরকার আমাদের পরিকল্পনাকে বাতিল করে দিয়ে একটা রোলিং প্ল্যানের কথা বলেছেন। সেই ভাবে চালাবার কথা বলেছেন। তা হয় না কাজেই পরিকল্পনা চাই। দেশের সমস্যাগুলো বুঝতে হবে, কোথায় আটকে আছে, সেই প্রশ্নগুলো সামনে আনতে হবে, এই সমাধান করতে গিয়ে যদি ব্যাথা লাগে, তাহলেও প্রশ্নের সমাধান বাদ দিয়ে অন্য কিছু করা যাবে না, সেই প্রশ্নের সমাধান করতেই হবে। পশ্চিমবাংলার তথা ভারতবর্ষের এই যে অবক্ষয়, এই পশ্চাদপদ হওয়ার পিছনে যে কারণ আছে, সবচেয়ে বড় সেই কারণটা হল আমাদের দেশ কৃষিতে পশ্চাদপদ হয়ে আছে। এর জন্য দায়ী হচ্ছে যে সামন্ততান্ত্রিক, ধনতান্ত্রিক ব্যবস্থা আমাদের দেশে চলেছে। সেই পুরাতন অবস্থায় জমিদারি ব্যবস্থা নেই, জমির ব্যক্তিগত বিরাট মালিকানা নেই, কিন্তু আজকে দেখা যাচ্ছে কৃষক উচ্ছেদ হচ্ছে। লক্ষ লক্ষ কৃষক ভূমিহীন হচ্ছে, কোটি কোটি মানুষ সেখানে খেত মজুরে পরিণত হচ্ছে। সেই মানুষদের যদি জমি না দেওয়া যায়—প্রত্যেকটি ভূমিহীন কে যদি জমি দেওয়া যায়, তা এক একরই হোক বা সামান্যই হোক, তাদের যদি চাষবাসের ব্যবস্থা যোগান দিতে পারি, তার সঙ্গে যদি সেচের ব্যবস্থা করতে দিতে পারি, ঋণের ব্যবস্থা করে দিতে পারি তাহলে ঐ এক একর জমি নিয়ে ঐ কৃষক কিছু উৎপাদন করতে পারবে এবং তারা এর মাধ্যমেই দেশকে এগিয়ে দিয়ে যেতে পারবেন। আজকে সেই মানুষগুলোকে মুক্ত করতে হবে মহাজনী শোষণ থেকে, ক্রীতদাসের পর্যায় থেকে তাদের তুলে আনতে হবে, মুক্ত মানুষ করে দিতে হবে। এই মানুষগুলিই গ্রামবাংলার রূপান্তর ঘটাতে পারে। গ্রামবাংলার রূপান্তর যদি না ঘটে তাহলে ভারতবর্ষ তথা পশ্চিমবাংলার শিল্পের কোনও দৃঢ় বুনিয়াদ গড়ে উঠতে পারে না। আমাদের শিল্পোৎপাদিত দ্রব্য সামগ্রী ভর্তুকি দিয়ে বাইরে রপ্তানি করতে হচ্ছে, এই ভর্তুকি কারা দিচ্ছে? পরোক্ষ ভাবে আমাদের ট্যাক্স পেয়াররাই দিচ্ছেন। সুতরাং যদি আমরা আমাদের দেশের ভিতর একটা হোম মার্কেট করতে পারি তাহলে আমাদের দেশ শিল্পে আরও উন্নত হবে। এই হোম মার্কেট ডেভেলপ করার যে প্রচেষ্টা, তা এই বাজেটের মধ্যে আছে, তার বিরোধিতা এরা কার স্বার্থে করছেন? এই জন্য এই বিরোধিতার কোনও অর্থ হয় না। তাই সমস্ত বিরোধী পক্ষের অন্যান্য বক্তব্যগুলির বিরোধিতা করে এবং এই বাজেট কে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করলাম।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। কয়েকদিন ধরে এই বাজেটের উপর যে আলোচনা হল, বিরোধী দলের সদস্যরা যে সমস্ত আলোচনা করলেন, তা শুনে মনে হল তাঁরা শুধু সমালোচনা করার জন্যই সমালোচনা করেছেন। যদি

কনস্ট্রাকটিভ সমালোচনা করতেন তাহলে বুঝতাম তাঁদের সমালোচনা সফল হয়েছে। আমি কয়েকটি কথা বলতে চাই, বিশেষ করে তফসিলি জাতি এবং আদিবাসীদের সম্পর্কে। পশ্চিমবাংলার মোট জনসংখ্যার প্রায় ১/৩ অংশ আদিবাসী ও তফশিলি সম্প্রদায়। তাদের কল্যাণের জন্য বামফ্রন্ট সরকার যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন—আমি আশা করব তা দিয়ে যেন তাদের প্রতি ঠিকমতো নজর দেওয়া হবে। যদিও আমি মনে করি যে, ২ কোটি টাকা তাদের পক্ষে যথেষ্ট নয়। কারণ আমরা অতীতে দেখেছি এই আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের উন্নয়ন কাজের নামে যে সমস্ত প্রচার করা হয়েছে রেডিও এবং কাগজের মাধ্যমে তার ৫ থেকে ১০ শতাংশের বেশি কাজ হয়নি। আমরা দেখেছি আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের প্রতি কিছু কিছু আমলাদের একটা অ্যালার্জি আছে। আমাদের কাছে তথ্য আছে যে, অনেক সময় চাকুরির ক্ষেত্রে বা অন্য কোনও সুযোগ সুবিধা পাবার ক্ষেত্রে আদিবাসীদের ঐসব আমলাদের সার্টিফিকেটের প্রয়োজন হয়। কিন্তু তারা আদিবাসীদের জন্য কিছু করা প্রয়োজন মনে করেন না। আমাদের বামফ্রন্ট সরকার ৬-ষ্ঠ এবং ৮ম শ্রেণী পর্যন্ত সমস্ত সম্প্রদায়ের ছেলে বা মেয়েদের বিনা বেতনে শিক্ষার ব্যবস্থা করেছেন। আর ৮-ম থেকে ১০ম শ্রেণী পর্যন্ত আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীদের জন্য স্টাইপেন বা বৃত্তির ব্যবস্থা আছে। কিন্তু এই বৃত্তি নিয়ে বিভিন্ন কেলেঙ্কারী দেখা যায়। বিভিন্ন স্কুলের হেড-মাস্টার মশাইদের বা অন্যান্য শিক্ষকদের তার জন্য ডি. আই. অফিসে যেতে হয়। এ ব্যাপারে তাঁদের আগ্রহের অভাবে অনেক অসুবিধা দেখা দেয়। সেইজন্য আমার প্রস্তাব হচ্ছে আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের জন্য ৮-ম থেকে ১০-ম শ্রেণী পর্যন্ত সম্পূর্ণ বিনা বেতনে শিক্ষার ব্যবস্থা করা হোক। তাহলে তারা জানতে পারবে যে, তাদের পড়াশুনার জন্য কোনও পয়সা লাগবে না।

আমার ২য় কথা হচ্ছে, আমরা জানি পশ্চিমবাংলার কুটির শিল্পের কি অবস্থা। গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করতে হলে কুটির শিল্পের উন্নতি একান্ত প্রয়োজন। কুটির শিল্প ছাড়া এটা কখনও হতে পারে না। আমরা দেখছি দক্ষিণ-ভারতে কুটির শিল্প ঘরে ঘরে গড়ে উঠেছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় কুটির শিল্পের প্রতি ঠিক ভাবে নজর দেওয়া হচ্ছে না। আলাদা বিভাগের মাধ্যমে কিছু বরাদ্দ করলেই কুটির শিল্পের উন্নতি হবে না। এই বিষয়টির প্রতি তীক্ষ্ণ নজর দেওয়া দরকার। আমরা দেখেছি কুটির শিল্পের নাম করে বড় বড় শিল্পপতিরা টাকা পয়সা নিয়েছে, কিন্তু কুটির শিল্পের প্রতি তারা নজর দেয়নি। আমরা জানি এখানকার একটি সাইকেল কোম্পানীর সমস্ত স্পেয়ার স্পার্টস দক্ষিণ ভারতে তৈরি হয়। আমাদের পশ্চিমবাংলায় এমন কোনও কুটির শিল্প সংস্থা নেই যেখানে এগুলি তৈরি হতে পারে। সেই জন্য এ বিষয়ে নজর দেওয়া দরকার।

তাঁত শিল্প পশ্চিমবাংলার একটা বিরাট অংশ জুড়ে রয়েছে। কিন্তু তবুও আজকে পশ্চিমবাংলার তাঁত শিল্প ধ্বংসের মুখে। আমরা জানি বিশেষ করে ধনেখালির তাঁত শিল্প ভারতবর্ষের মধ্যে একটা নাম করা শিল্প। অথচ আমরা দেখছি সেখানকার তাঁতিদের আজকে কি দুরবস্থা হচ্ছে। আজকে তারা চিন্তা করতে বাধ্য হচ্ছে তাঁত ছেড়ে দিয়ে অন্য কোনও ব্যবসায় যাবে কিনা। বামফ্রন্ট সরকার কুটির শিল্পের জন্য বরাদ্দ পেশ করেছেন। কিন্তু শুধু বরাদ্দ পেশ করে ক্ষান্ত হলেই চলবে না। আমরা আশা করছি এ বিষয়ে উপযুক্ত নজর

দওয়া হবে।

তৃতীয় কথা হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি কর্মচারিদের ক্ষেত্রে বা স্কুলের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের ক্ষেত্রে আজকে কোনও বিরোধী বন্ধুরই কোনও বক্তব্য শুনতে পেলাম না। ওদের পক্ষে তাঁরা কিছুই বলেননি। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, প্রশাসনিক দুর্নীতি এখনও বন্ধ হয়নি। আমরা জানি সরকারি কর্মচারিদের বদনাম আছে, কিছু কিছু মানুষ বদনাম দেয় যে, সরকারি কর্মচারিরা সৎ নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাদের মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই যে, এটা কেন হচ্ছে? একটা কথা আছে, Necessity knows no law, hunger knows no formalities. এটা আমরা জানি যে, এর জন্য দায়ী কারা। একজন সরকারি কর্মচারী জন্ম থেকেই অসৎ হন না বা অসৎ হয়ে জন্মান না বা কেউ দুর্নীতিগ্রস্থ হয়ে জন্মান না। গত ৩০ বছরের অপশাসনের ফলেই এটা হয়েছে। ওষুধের দোকানে দাঁড়িয়ে থাকলেই দেখা যাবে একজন সওদাগরী অফিসের কর্মচারী তার কুকুরের জন্যও ওষুধ কিনে নিয়ে যাচ্ছে। আর একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী তার ছেলের জন্য ওষুধ কিনতে পারছে না, পয়সার অভাবে দোকান থেকে ফিরে যাচ্ছে। এর জন্য দায়ী সমাজ ব্যবস্থা। এই সমাজ ব্যবস্থা যদি গড়ে তুলতে না পারা যায় তাহলে মানুষকে অসৎ থেকে সৎ-এ নিয়ে আসতে পারা যাবে না। সেইজন্য কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা যাতে পশ্চিমবঙ্গে দেওয়া যায় তার জন্য আমরা চেষ্টা করব। আমি আশা করেছিলাম বিরোধীদল বিশেষ করে জনতাপার্টি এ ব্যাপারে কিছু বলবেন কিন্তু তা বলেন নি। আমাদের সরকার কেন্দ্রীয় হারে যে মহার্ঘভাতা দেবার কথা ঘোষণা করেছেন, আসুন, আমরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে চাপ সৃষ্টি করি যাতে করে পশ্চিমবাংলার সরকারি কর্মচারিদের মহার্ঘ ভাতা দেওয়া যায়। শুধু প্রশাসনকে ভাল করার কথা যতই বলি না কেন তা সম্ভব হবে না। পেটে ক্ষুধা নিয়ে কাজ করা সম্ভব নয় এবং ভাল কাজ আশাই করতে পারি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলতে চাই, কংগ্রেসি সদস্যরা বেকার ভাতা সম্বন্ধে অনেক কথাই বলেছেন, রাজ্যপালের ভাষণের সময় তারা নাকি বলেছিলেন বেকার ভাতা কোথায়? কিন্তু যেই বাজেটে বেকার ভাতার কথা ঘোষণা করা হল অমনি ওনারা বলেছেন মাত্র ৫০ টাকা দেওয়া হল। ওনারা আরও বললেন এই টাকা নাকি পার্টির লোককে দেওয়া হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটি শুভ সুচনা এবং শুভ প্রয়াস নিয়ে নামা হয়েছে। ৫০ টাকা হয়তো কিছুই নয় কিন্তু আমাদের যে শুভ ইচ্ছা আছে সেটাই প্রমাণিত হচ্ছে। আপনারা বলেছেন যে এই ৫০ টাকা পার্টির লোক পাবে। আমি বলব নিশ্চয়ই পাবে। যারা গণতান্ত্রিক আন্দোলনে বামফ্রন্টের পাশে এসে দাঁড়িয়েছিল এবং যদি দেওয়ার উপযুক্ত হয় কেন পাবেনা? আপনাদের যদি কেউ এই রকম থাকে তারাও পাবে তবে আমি মুখ্যমন্ত্রীকে এই কথা বলব যে একটা সংশোধনী প্রস্তাব আনা যায় কিনা—যাতে করে গত ৫ বছর ধরে যে সমস্ত কংগ্রেসি নেতারা রাজত্ব করে গেছেন আজকে যারা বেকার তাদের জন্য বেকার ভাতা করা যায় কিনা সেটা চিন্তা করে দেখুন। আজকে দেড় লক্ষ লোকের বেকার ভাতা দেওয়ার কথা আমরা চিন্তা করছি। আগামী দিনে সমস্ত বেকার ছেলেদের দেবার চেষ্টা করব এবং বয়স্ক লোকেরা যাতে চাকুরির ব্যবস্থা করতে পারি সেটা আমরা দেখব। পরিশেষে আমি পরিবহন সমস্যা সম্পর্কে কিছু বলব। এই পরিবহন সমস্যা একটি বিরাট সমস্যা। এটা সকল স্তরের

মানুষের প্রয়োজন। এখানে বড় লোকের কোনও প্রশ্ন নয়, কোনও দলের প্রশ্ন নয়, সাধারণ মানুষের প্রশ্ন। এইদিকে মাননীয় মুখ্যমন্ত্রীকে নজর দিতে বলব। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-10 P.M.]

**শ্রী জ্যোৎস্নাকুমার গুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী কর্তৃক আনীত বাজেটকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। কয়েকদিন ধরে দেখছি বিরোধী বন্ধুরা কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে সমালোচনা করছেন। কিন্তু আমি আমার ক্ষুদ্র অভিজ্ঞতার কথা বলছি। আমি গত ইলেকশনের পরে বোলপুর দিয়ে আসছিলাম এবং দেখলাম গোটা এলাকা জলে ডুবে আছে। সেখানে তাদের জি. আরের ব্যবস্থা করে আগেই ধান রোয়া হয়ে গেছে। আমি গেলাম ইরিগেশন ডিপার্টমেন্ট, বললাম হ্যাঁ মশাই এই জলটায় এত হাজার একর জমি ডুবে আছে এ জলটাকে বের করা যায়না? তাঁরা আমায় বললেন—ও মশাই, সাত-আট বছর চেষ্টা করেও আমরা পারিনি। এটা সেন্ট্রাল স্কীম, এই ড্রেনেজ স্কীমটাকে আমরা কিছুতে পাস করাতে পারছি না। শুনে আমি ছুটে এলাম চীফ ইঞ্জিনিয়ারের কাছে তিনি বললেন মিঃ গুপ্ত, আপনি বলছেন, কিন্তু কি জানেন, সেন্ট্রাল টীম যখনই আসে প্রতিবছর আলাদা আলাদা ইঞ্জিনিয়ার আসেন। কাজেই এ আমরা পারব না, তবে আপনি বলছেন—আপনি গিয়ে ইঞ্জিনিয়ারদের বলে কয়ে এয়ার টাইট করে আনুন। আমি আবার গিয়ে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারদের ধরে করে, তারা তাদের টেকনিক্যালিটিজদের ধরে করে এখানে আনল এবং ৮ই ডিসেম্বর সেন্ট্রাল টীম এলেন ইনসপেকশনের জন্য, এসে এবারে দেখলেন, খুব বাধা দেবার চেষ্টা করলেন, কিন্তু নানা কারণে বাধা দিতে পারলেন না, শেষ পর্যন্ত বললেন কি—বললেন গঙ্গা বেসিনের ব্যাপার। অতএব গঙ্গা কমিশন তার চীফ ইঞ্জিনিয়ার হি হ্যাপনস টু বি প্রেজেন্ট ইন দি সেন্ট্রাল টীম। তিনিও কিন্তু সেই সেন্ট্রাল টীমে ছিলেন। তাঁরা অর্থাৎ সেই গঙ্গা কমিশন যতক্ষণ না এটাকে পাস করাচ্ছেন ততক্ষণ এটাকে কি করে পাস করাব? অর্থাৎ আরও কিছুদিন ডিলেড হয়ে গেল। এই যদি একটা কনস্টিটিউশির ব্যাপার হয় তাহলে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় এঁদের অবস্থাটা, আপনারা এতদিন ধরে এতক্ষণ ধরে তাঁদের খুব সমালোচনা করছিলেন—আমরা বিচ্ছিন্নতাকামী আমরা আপনাদের কাছ থেকে চলে যেতে চাই তাহলে বলুন লোকগুলোকে আপনাদের ডেভেলপের জন্য কি করে ৩৬ দফার কথা ওঠে। আমাদের ৩৬ দফায় আমরা বলেছি মিনিমাম গুড টু দি ম্যাক্সিমাম পিপল। আমরা বলিনি শোষণহীন সমাজ গড়ে তুলব কিন্তু আমাদের নয়া সমাজবাদীর দল নয়া বিপ্লবী বামপন্থী দল তাঁরা বলছেন। শোষণহীন সমাজ আজ পর্যন্ত হয় নি। আমাদের ডানদিকে বসছেন বাঁদিকে বসছেন কাজেই তাঁদের বামপন্থী বলছি। ওটা কবির কল্পনায় হয় আর দার্শনিকের চিন্তায় হয় আর নয়া বামপন্থীদের চিন্তায় হতে পারে। কারণ প্রকৃতি রূপী যে পৃথিবী আর আবহাওয়া রূপী যে পুরুষ তার থেকে শোষণ করে তবে এই পৃথিবী সৃষ্টি হয়েছে। কাজেই একেবারে শোষণমুক্ত সমাজব্যবস্থা আমরা করতে পারব না। আমরা যেটা করবার চেষ্টা করছি—শ্রেণী ভিত্তিক সমাজ সেই শ্রেণীটাকে কমিয়ে আনা, কেননা সবচেয়ে বড় জিনিস হচ্ছে আমরা এটা জানি যে ইনইকোয়ালিটি অ্যাণ্ড রিপেলিয়ান দিজ আর টুইন ব্রাদারস। আমরা যদি ইনইকোয়ালিটি সমাজ ব্যবস্থা আমাদের শ্রেণী ইনইকোয়ালিটি

রখে দিই তাহলে আমরা যারা বাল্যকাল থেকে এই সমাজবাদী শোষণের বিরুদ্ধে এই শ্রেণী সংগ্রাম করে যাচ্ছি আমরা জানি যে রিপেলিয়ান আসবে এবং আসতে বাধ্য। কাজেই আমরা যখনই আমাদের অর্থমন্ত্রী মহাশয় বাজেট করেছেন তিনি তা বুঝেই করেছেন যে ইনইকোয়ালিটি অ্যাণ্ড রিপেলিয়ান এ দুটো যতক্ষণ সমাজে একটা জায়গায় নিয়ে আসা যায় ততক্ষণ আমরা সুষ্ঠভাবে দেশকে সংগঠিত করে তুলতে পারব না। আমি নিজে অঙ্কের ছাত্র ছিলাম, কিছু স্ট্যাটিসটিকসের ছাত্র আমার সহপাঠী ছিল, এই যে কতকগুলি স্ট্যাটিসটিক দিলেন। তিনি খুব চমৎকার একটা হিসট্রনিক আর্ট দেখালেন। সেটা যদি রবীন্দ্র সদনে করতেন তাহলে আরও বেশি হাততালি পেতেন। স্ট্যাটিসটিক্স যদি সত্য হয় তা হলে সেটা ভৃগু, আর যদি মিথ্যা হয় তাহলে তার থেকে শয়তান আর কিছু হয় না। কারণ একটা কথা আছে die, damn lie statistics. অনেকগুলি কাগজ তিনি দেখালেন এবং ইংরাজিতেও বললেন। তিনি ইংরাজি ছাড়া বোধ হয় বলতেই পারেন না। তিনি আমাদের বললেন যে আমরা নাকি খালি আর ওঁরা নাকি ভর্তি। অভিনেতারা যখন অভিনয় করতে আসেন তখন তাঁরা ইন এ টিম আসেন—হয়তো দর্শকেরা সকলে আসেন না। কাজেই আমার বক্তব্য হচ্ছে যে অশিক্ষিত দেশে ভোট বা জনতার রায় কি ভাবে নিয়ন্ত্রিত হয় তা আমরা জানি। এই যে নির্বাচন হয়ে গেল তা থেকে এই শিক্ষাই হল যে অশিক্ষিত দেশে ভোটারদের যেমন ভাবে ইচ্ছা সুইং করা যায়। আমরা বলি জনতা আমাদের। ওঁরা বলেন জনতা আমাদের। কর্নাটকও বলেছেন জনতা আমাদের। অর্থাৎ অশিক্ষিত জনতা তারা কেবল সুইং করে। এবং যে যেমন ভাবে ইচ্ছা তাকে সে ভাবে ব্যবহার করে। (এ ভয়েস—আপনারাও তো করেছেন?) আমি আমাদের বাদ দিয়ে বলি নি। এগ্রিকালচার, রেভেলিউসনের কথা বলি। আপনারা জানেন ইউরোপে যখন ইণ্ডাস্ট্রিয়াল রেভেলিউসন হল আমেরিকাতে তখন এগ্রিকালচার রেভেলিউসন হল এবং পরবর্তী কালে ইউরোপের কাছ থেকে তারা ইণ্ডাস্ট্রিয়াল রেভেলিউসন কেড়ে নিল। এর ফলে আমেরিকা যে শুধু শস্যের দিক থেকে স্বয়ং সম্পূর্ণ হয়েছে তা নয়—বিভিন্ন দেশেও তারা শস্য পাঠাচ্ছে। সুতরাং যাতে ইরিগেশন ইত্যাদি করে আমাদের দেশকে স্বয়ং সম্পূর্ণ করতে পারা যায় তার চেষ্টা আমাদের করতে হবে। এ ছাড়া যেদিন আমরা চলে যাব সেদিন এই যে ২৭ পারসেন্ট লিটারেসি আছে সেটা যেন ৩৭ পারসেন্ট করে দিয়ে যেতে পারি। অর্থমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন শিক্ষার দিকে একটু নজর দেন। রুশো বলেছিলেন, Of all human sciences the most useful and most imperfect appears to me to be that of mankind. কিন্তু মানুষের যে বিজ্ঞান তার যে উন্নতি সে সম্বন্ধে ডেলভি যে এফিটাস আছে তাতে আছে, নো দা ইসেনফ—অর্থাৎ নিজেকে দিয়ে নিজেকে বিচার করতে হবে। অশিক্ষিতদের যদি আমরা শিক্ষিত করে তুলতে পারি তাহলে পশ্চিমবাংলাকে এরূপ জায়গায় নিয়ে যেতে পারব, যেটা হবে আদর্শ। বাংলা আজ যা চিন্তা করে ভারতবর্ষ পরে তা চিন্তা করবে। এটা পুনপ্রতিষ্ঠিত করতে হবে। সুতরাং বিরোধিতা না করে সকলে মিলে যেন পশ্চিমবাংলাকে সর্বাঙ্গসুন্দর রাষ্ট্রে পরিণত করতে পারি তার চেষ্টা করি। অর্থমন্ত্রীর বাজেটের মধ্যে যে কনস্ট্রাকটিভ জিনিসগুলি আছে সেগুলিকে স্বীকার করে নিয়ে সকলে মিলে যদি কাজ করতে পারি তাহলে আশা করব। বাংলাদেশ ভবিষ্যতে আবার নিজের জায়গায় গিয়ে দাঁড়াবে। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Presentation of Report

## Sixteenth Report of the Business Advisory Committee

[5-10 – 5-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** ২রা মার্চ, ১৯৭৮ তারিখের পরিবর্তিত কার্যসূচি ও ৩রা মার্চ ১৯৭৮ তারিখের কার্যসূচি

(১লা মার্চ, ১৯৭৮ তারিখে কার্য উপদেষ্টা সমিতির ষষ্ঠদশ প্রতিবেদন অনুযায়ী সভায় উত্থাপিত ও গৃহীত)

বৃহস্পতিবার, ২রা মার্চ, ১৯৭৮ —

১। নেতাজী নগর কলেজ (পরিচালন-ভার গ্রহণ) বিধেয়ক, ১৯৭৮ (উপস্থাপনা, বিবেচনা ও গ্রহণ)—২ ঘন্টা।

২। বাজেটের উপর সাধারণ আলোচনা—৪ ঘন্টা।

শুক্রবার, ৩রা মার্চ, ১৯৭৮ —

(i) Demand No. 18 (252—Secretariat—General Services)

(ii) Demand No. 19 (253—District Administration.)

(iii) Demand No. 40 (284—Urban Development, 484—Capital Outlay on Urban Development, 684—Loans for Urban Development)—4 hours.

২রা মার্চ, ১৯৭৮ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভায় কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ৩৫১ নং নিয়মানুসারে কোনও উল্লেখের নোটিশ গৃহীত হইবে না।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ষষ্ঠদশ প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় আমি প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব গ্রহণের বিরুদ্ধে কারও আপত্তি নেই অতএব এই প্রস্তাব গৃহীত হল।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা প্রবন্ধ পড়লাম। এটা

বাজেট বক্তৃতা, না এটা প্রবন্ধ? মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একজন ভাল প্রবন্ধকার সেটা প্রমাণিত হয়েছে। স্যার, এখানে বলা হয়েছে কৃষি, পল্লী উন্নয়ন সেচ ও বিদ্যুত বাদে আমরা শিক্ষা ও স্বাস্থ্য কর্মসূচির উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করেছি। এই কথার সূত্র ধরে আমি দু'একটা কথা বলছি। শিক্ষার ক্ষেত্রে আসা যাক, শিক্ষা নাকি সব খারাপ হয়ে গিয়েছিল অর্থাৎ একটা ঘর ভেঙ্গেচুরে পড়ছিল, সেই ঘরটাকে রাগ করে এলোমেলো করে ভেঙ্গে ফেলে দিলাম। শিক্ষা জগতে দেখছি সেই রকম একটা ঘর ভেঙ্গে কাঠের খুঁটি করে চালা কোনও রকমে একটা জোড়া তালি দিয়ে খাড়া করলাম। দেখা যাচ্ছে সেকেণ্ডারি বোর্ড ভাঙ্গা হল, ইউনিভার্সিটি ভাঙ্গা হল, বিভিন্ন সংস্থা হল, ভেঙ্গে কোনও রকমে খুঁজে পেতে কাউন্সিলের নাম দিয়ে, অমুকের নাম দিয়ে, তমুকের নাম দিয়ে একটা কিছু খাড়া করা হল। কিন্তু দেখা গেল ঘর দুর্বল। স্যার, ঘর দুর্বল হলে চোর ডাকাতের আমদানি হয়। ঐ ঘর ভালর জন্য করা হয়েছিল কিন্তু ঐ ঘরগুলি ঘেরাও হচ্ছে। নতুন কথা—পরীক্ষা দিয়েছি মহাশয়, গ্রেস মার্ক কেন দেবেন না? স্যার, ৮০, ৮৪ গ্রেস মার্কের প্রশ্ন এসেছে। আজকে কলকাতা ইউনিভার্সিটি থেকে ঘেরাও রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ে সম্প্রসারিত হয়েছে। এই যে ইনফেকশন হল এই ইনফেকশন দূর করার জন্য যে মাধ্যম থাকার দরকার আছে সেটা কোথায়? শিক্ষার উপর গুরুত্ব দেওয়া হয়েছে ঠিকই, কিন্তু কার্যকলাপে কি দেখছি—আজকে ৩ হাজারের উপর হাই-স্কুল স্পেশ্যাল পার্মিশনে পরীক্ষা দিয়ে আসছিল, শিক্ষকরা বিনা পয়সায় ছাত্রদের ভালভাবে আন্তরিকতার সাথে পড়িয়ে আসছিল, রেজাল্টও ভাল করছিল, কিন্তু দেখা গেল সেটাও বন্ধ। হাজার হাজার ছাত্র তারা এখন যাবে কোথায়? শিক্ষকরাই বা যাবেন কোথায়? শিক্ষার উপর গুরুত্ব দেওয়ার কথা বলা হয়েছে, অথচ কেবলমাত্র গুরুত্বের কথা বলে ক্ষান্ত হয়েছে, ব্যবস্থাপনায় দেখতে পাচ্ছি ছাত্রদের সম্বন্ধে শিক্ষকদের সম্বন্ধে কোনও ব্যবস্থা নেই। আজকে ইউনিভার্সিটি ঘেরাও হচ্ছে, তাঁদের দলের লোক কাউন্সিলে রয়েছে, তাঁদের উদ্ধার করতে পুলিশ লাগছে। এবারে মাধ্যমিক শিক্ষার ব্যাপারে বলি। বহু জুনিয়ার স্কুলকে হাই স্কুলে উন্নীত করেছেন বলছেন। কিন্তু কোথাও কি উন্নীত হয়েছে? কোথাও তো দেখিনি। তাহলে এই যে বললেন বহু জুনিয়ার স্কুলকে হাই স্কুলে উন্নীত করেছেন এই কথাটা সত্য, না অসত্য? আমার মনে হয় অসত্য। কারণ কোথাও এটা দেখিনি। সুতরাং এই যে উদ্দেশ্য প্রণোদিত কথাবার্তা হচ্ছে এতে মনে হচ্ছে ৩৬ দফা ধাপ্পার সঙ্গে এও যে ৩৭ দফা হয়ে গেল স্যার। তারপর বেসরকারি কলেজের শিক্ষক ইত্যাদি সবাইকে গ্রহণ করে নেওয়ার কথা বলেছেন।

[5-20 – 5-30 P.M.]

সমস্ত আর্থিক দায় দায়িত্ব নেওয়া হয়েছে। কিন্তু পাশাপাশি যে হাজার হাজার ছাত্র, হাজার হাজার শিক্ষক, হাজার হাজার স্কুল, এরা যে অবস্থায় রয়ে গেল, তাদের টাকা পয়সার ব্যাপারে অকুলান হয়ে গেল, সে সম্বন্ধে কিছু বলা হল না। মাধ্যমিক শিক্ষকদের ব্যাপারে কোনও কথা বলা হল না, প্রাথমিক শিক্ষকদের ব্যাপারে কোনও কথা বলা হল না। অথচ বলা হচ্ছে শিক্ষার উপর গুরুত্ব আরোপ করা হচ্ছে। এখন এমপ্লয়মেন্ট বড় কথা, শিক্ষকদের সম্বন্ধে আর পূর্বে বলা হয়েছিল যে পে কমিশন করা হচ্ছে, কিন্তু এখানে তার আভাস দেওয়া উচিত ছিল শিক্ষকদের সম্বন্ধে কিছু বিবেচনা করা হচ্ছে কি না। মাধ্যমিক শিক্ষা, প্রাথমিক শিক্ষা হচ্ছে শিক্ষার গোড়া, এখানে গোড়া ঠিক না করে আগায় জল ঢালা হল

গোড়া কেটে। সুতরাং এখানে শিক্ষা নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। আজকে সেকেণ্ডারি বোর্ডের পাশাপাশি হায়ার সেকেণ্ডারি কাউন্সিল আছে, কি হবে জানি না, হায়ার সেকেণ্ডারি কাউন্সিল শুধু পরীক্ষা নেবে ১১/১২ ক্লাশের, কিন্তু ম্যানেজমেন্টটা থাকবে সেকেণ্ডারি বোর্ডের হাতে, তাদের কোনও মালিকানা রইল না। এটা কি হল আমি বুঝতে পারলাম না। এই সম্পর্কে কিছু বলা হল না। অথচ বলা হচ্ছে শিক্ষার উপর গুরুত্ব দেওয়া হচ্ছে। আজকে সেকেণ্ডারি বোর্ড যেখানে পরীক্ষার ফল প্রকাশ করতে পারছে না তাদের উপর ম্যানেজমেন্টের ভার দেওয়া হল। সুতরাং এই তো শিক্ষার উপর গুরুত্ব দেওয়ার নমুনা দেখা যাচ্ছে। বলা হয়েছে, সেকেণ্ডারি বোর্ডের কাজের সুবিধার জন্য রিজিয়ন্যাল একজামিনেশন কাউন্সিল আছে, তাদের কোনও ক্ষমতা নেই, তারা শুধু পরীক্ষার ব্যাপারটা বিবেচনা করবেন। ম্যানেজমেন্টের ব্যাপারে কোনও কিছু নেই। যেখানে সেকেণ্ডারি বোর্ড পরীক্ষার ফল প্রকাশ করতে ভুল করছে, সেখানে আবার তাদের ঘাড়ে চাপানো হল ১১/১২ ক্লাশের ম্যানেজমেন্টের দায়িত্ব। প্রাথমিক স্কুলের ২০ লক্ষ ছাত্রকে খাবার দেবার ব্যবস্থা করা হয়েছে, আরও পাঁচ লক্ষকে খাবার দেওয়ার কথা চিন্তা করছেন। কিন্তু বাকি ছাত্ররা কি তাকিয়ে থাকবে? তারা কি ছাত্র নয়, তারা কি গরিব ঘরের সন্তান নয়? পাতা পেতে খেতে বসিয়ে, কিছু লোককে খাবার দিলাম বাকিরা উঠে যাবে, এটা কোনও ধরনের কথা হল? অনেক কথা বলা হয়েছে বেকারদের সম্পর্কে। এক হাজার স্কুল করা হবে বলা হয়েছিল ১৯৭৮ সালে, সেটা ভেসে গেল। চার হাজার শিক্ষক নিয়োগ করা হবে বলা হয়েছিল, তারপর বলা হল তিন হাজার—টাকা বরাদ্দ হল কিন্তু লাস্ট বাজেটে এসে এর কোনও হদিশ দেখতে পাচ্ছি না। বেকার ভাতা সম্পর্কে অনেক আলোচনা হয়েছে। আপনারা বলেছেন ১৩ লক্ষ রেজিস্ট্রিকৃত শিক্ষিত বেকার আছেন কিন্তু যদি হিসাব নেন তাহলে দেখা যাবে ১৮/১৯ লক্ষ বেকারে গিয়ে দাঁড়াবে। ২০ লক্ষের কম হবে না।

সেখানে যদি দেড় লক্ষ বলেন তাহলে হিসেব কোথায় নিয়ে ফেললেন সেটা চিন্তা করে দেখুন। এক্ষেত্রে আপনাদের আর একটা কথা চিন্তা করা দরকার যারা রেজিস্ট্রেশন করতে পারছেন না তারা কিন্তু বঞ্চিত হচ্ছে। কিন্তু যে হিসেব তলায় তলায় দেখানো হয়েছে সেটা হচ্ছে ওই পার্টি ক্যাডার। তারপর, পেনশন সম্বন্ধে বলা হয়েছে, স্বাধীনতা উত্তরকালে রাজ্যের বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনে যারা অংশ গ্রহণ করেছে তাদের পরিবারবর্গকে রাজনৈতিক পেনশন পরিকল্পনার অন্তর্ভুক্ত করবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করছি, এরা কারা? তারপর, স্বাস্থ্যের ব্যাপারে দেখছি কোনও ডাক্তার নেই, নার্স নেই, স্টাফ নেই অথচ বলা হচ্ছে এই এই হেলথ সেন্টার তৈরি করা হবে, এই এই সাব-সেন্টার তৈরি করা হবে। তারপর, অ্যাম্বুলেন্সের ক্ষেত্রে দেখছি অ্যাম্বুলেন্স আছে অথচ টেলিফোন করলে পাওয়া যায়না। যারা আগে প্রয়োজনে বিনাপয়সায় যেত তাদের এখন আর পাওয়া যায়না। এই হচ্ছে অবস্থা। আমরা এই জিনিসই দেখছি যেখানে গুরুত্ব দেওয়া উচিত ছিল বাস্তবে সেখানে কোনও গুরুত্ব দেওয়া হয়নি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাতে আমি দেখলাম কি রাজ্যপালের ভাষণ, কি অর্থমন্ত্রীর ভাষণ বিরোধীপক্ষ সবসময়ই একটা কথা বলছেন যে, রাজ্য-কেন্দ্র সম্পর্কের বিষয় নিয়ে আলোচনা করা উচিত

নয়। অদ্ভুত ব্যাপার। বিরোধীপক্ষ থেকে কেউ বলেছেন এটা নাকি মৃত্যুবান স্বরূপ।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। হাউসের নিয়ম হচ্ছে এখানে কেউ দেখে পড়তে পারবেন না। বীরেনবাবু একটু তোতলা বলে ভালভাবে কথা বলতে পারেননা এবং ওঁর টিপ্পনী কাটা ছাড়া আর কোনও ক্ষমতা নেই। যাহোক, এই ব্যাপারে যে রুল আছে সেটা ওঁকে মেনে চলতে বলুন।

**মিঃ স্পিকার ঃ** ইট ইজ নট এ পয়েন্ট অব অর্ডার।

[5-30 – 5-40 P.M.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্যার, অনেকে বলেছেন এই প্রস্তাব গৃহীত হলে ভারতবর্ষের রূপ থাকবেনা। কিন্তু আমার মনে হয় এটা যদি ভারত সরকার মেনে নেন তাহলে তার ফল উল্টোই হবে। কারণ ভারতবর্ষ একত্রিত এবং দৃঢ়তর করার একমাত্র পন্থা হচ্ছে এই প্রস্তাব গ্রহণ করা। আমরা কি বলেছি, আমাদের অর্থমন্ত্রী মহাশয় কি বলেছেন? তিনি বলেছেন অর্থনৈতিক ক্ষেত্রে ডিভিজিবিল পুলের একের চার অংশ আমাদের হাতে অর্থাৎ সমস্ত রাজ্যগুলিকে সেন্টার দেয়, আর বাকি দুই-তৃতীয়াংশ সেটা নিজেদের জন্য রেখে দেয়। এটা কি আমাদের দুর্বল করার নীতি নয়? এইজন্য রাজ্যগুলিতে ইকনমিক ডেভেলপমেন্ট হচ্ছেনা। এর একমাত্র কারণ কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাব। এইজন্য অর্থমন্ত্রী মহাশয় বলেছেন রাজ্যে রাজ্যে ডিসকন্টেন্ড হচ্ছে, টাকার অভাবে স্টেটগুলি ইকনমিক ডেভেলপমেন্ট করতে পারছে না। কেন্দ্রর কাছে একমুষ্ঠী ভিক্ষার জন্য আমাদের মধ্যে এবং বিভিন্ন রাজ্যের মধ্যে বিভিন্ন রকম নক্কারজনক প্রতিযোগিতা শুরু হচ্ছে। এটা কি ভারত একত্রিত করার পক্ষে ভাল? আমার মতে এটা অত্যন্ত অশুভ লক্ষণ। মন্ত্রী সভার প্রস্তাবে অত্যন্ত বিনীতভাবে বলা হয়েছে যে এই প্রস্তাব নিয়ে আমরা আলোচনা করি লেট আস ডিসকাশ, আমরা কাকেও থ্রেটেন করিনি, কাকেও রক্তচক্ষু দেখাইনি, আমরা সেন্ট্রাল গভর্নমেন্টকে কোনও রকম চ্যালেঞ্জ করিনি। কিন্তু এই প্রস্তাবটি নিয়ে এত শোরগোল করার কারণ কি, এত গেল গেল রব কেন? প্রস্তাবটি পড়েই তাঁরা রায় দিয়ে দিলেন এই প্রস্তাব গৃহীত হলে ভারতবর্ষ খণ্ড বিখণ্ড হয়ে যাবে। এতে আমার মনে হয় একটা ছাত্র পরীক্ষা দেবার আগেই মাস্টারমশায় রায় দিয়ে দিলেন যে ছাত্রটা ফেল করবে। বিরোধীপক্ষের যাঁরা এই নিয়ে কথা বলছেন তাঁদের কাছে আমার একটা বিনীত নিবেদন হচ্ছে, প্রথম হচ্ছে আপনারা আলোচনায় বসবেন, আলোচনা করুন এবং সর্বসম্মত একটা প্রস্তাব পাস করুন, করে সেটা সেন্টারের কাছে পাঠান। আমার তো বেশি সময় নেই, সেইজন্য রাজ্য কেন্দ্রের সম্পর্কের রাজ্যের মন্ত্রিসভার প্রস্তাবের খানিকটা পড়ে শুনাচ্ছি। এতে কি বলা হয়েছে? এতে বলা হয়েছে রাজ্য কেন্দ্রের সম্পর্কে, "আমরা শক্তিশালী রাজ্যের সপক্ষে, কিন্তু তাই বলে কোনওভাবেই কেন্দ্রকে দুর্বল করতে চাইনা।" আরও বলা হয়েছে, "রাজ্যের এক্তিয়ারের সুযোগ প্রসারিত করার সঙ্গে সঙ্গে কয়েকটি বিষয়ে কেন্দ্রীয় সরকারকে সুরক্ষিত ও শক্তিশালী করার প্রচেষ্টাও আমাদের করতে হবে। বিষয়গুলি হল প্রতিরক্ষা, বৈদেশিক ব্যবসা বাণিজ্যসহ বৈদেশিক সম্পর্ক, মুদ্রা, যোগাযোগ এবং আর্থিক সমন্বয়। এই সব বিষয় নির্বাহ করবেন কেন্দ্রীয় সরকার, একক কোনও রাজ্য নয়। কেন্দ্রের

ভূমিকা হবে সমন্বয়মূলক।" আর এক জায়গায় বলা হয়েছে," কিন্তু বৈদেশিক সম্পর্ক, প্রতিরক্ষা, যোগাযোগ, মুদ্রা ব্যবস্থা এবং সংশ্লিষ্ট বিষয়াদি শুধু কেন্দ্রের নিজস্ব এক্তিয়ার ভুক্ত। রাজ্যগুলি যাতে নিজ নিজ পথে বিকশিত হতে পারে, সেগুলির হাতে যাতে অধিকতর ক্ষমতা ও সম্পদ থাকে সেজন্য সেগুলিকে সাহায্য করা কেন্দ্রের কর্তব্য।" সেইজন্যই আমরা আলোচনা আরম্ভ করার কথা বলেছি। স্যার, এইগুলি ওঁরা সব পড়েছেন কিন্তু বুঝতে পারেননি বলে আবার পড়ে শুনিয়ে দিতে হল। আমি বুঝতে পারছিনা যে ওঁরা কি করে বুঝে নিলেন যে প্রত্যেক প্রদেশকে স্বাধীন করার জন্য আমরা এই প্রস্তাব গ্রহণ করছি এটা যদি ওঁরা আমাদের বুঝিয়ে দেন তাহলে আমরা সুখি হব। বিরোধী পক্ষের অনেক সদস্যই আছেন যাঁরা বিভিন্ন সময়ে এই রাজ্যের মন্ত্রী ছিলেন কিন্তু তাঁরা সেই সময় তাঁদের ক্ষোভ প্রকাশ করেছেন যে সেন্টারের বিমাতৃসুলভ ব্যবহারের জন্য আমাদের ডেভেলপমেন্ট হচ্ছেনা, এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? তাহলে আজকে আপনারা এটায় আপত্তি করছেন কেন? এত স্পর্শকাতর হচ্ছেন কেন? এর কারণ কি এই যে, যেহেতু বামফ্রন্ট সরকার এই প্রস্তাব এনেছেন সেইজন্য এটার বিরোধিতা করতে হবে বলেই এটা বিরোধিতা করছেন? এটা আর যাই হোক সুষ্ঠু বিরোধিতা নয়। অবশ্য যদি আপনারা ঠিক করে থাকেন যে একটা কীর্তণই গাইবেন যে যত দোষ নন্দ ঘোষ তাহলে অবশ্য আমার কিছু বলবার নেই। গণতন্ত্র মানে কি এই যে গণতন্ত্রকে হত্যা করে একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করা? যা আপনারা কিছুদিন আগে করেছিলেন, যা ১৯ মাস ধরে চালিয়েছিলেন? গণতন্ত্র মানে কি এই যে 'র', সি. আর. পি. ইত্যাদি দিয়ে আমাদের পিটিয়ে মারা, জেলে পোরা, এটাই কি আপনারা চান? স্পষ্ট করে এই প্রশ্নগুলির উত্তর দিতে হবে। আমি বামফ্রন্ট দলগুলির কথা বলছিনা, আমি আবেদন করছি যে সর্বোদয় নেতা শ্রী জয়প্রকাশ নারায়ণ, আজীবন গান্ধীবাদী নেতা শ্রী মোরারজী দেশাইকে যখন বিনা বিচারে জেলে পোরা হয়েছিল সেটা কি আপনারা সমর্থন করেন, বলুন? স্পষ্ট করে বলুন যে, হ্যাঁ, করি। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম ঐ মোরারজী ভাই প্রধানমন্ত্রী হবার পর তিনি বলেছেন যে রাজ্য কেন্দ্রের সম্পর্কের কোনও আলোচনায় মুখ্যমন্ত্রীদের সঙ্গে বসবেন না। কারণ কি আমি তো বুঝতে পারলাম না। জনতা পার্টির নেতার কাছে আমার সবিনয় নিবেদন যে আপনারা চিন্তা করে দেখুন ভারতবর্ষের নেতা, প্রধানমন্ত্রী, যেকথা বলেছেন সেটা বলা যুক্তিযুক্ত হয়েছে কিনা। আলোচনায় বসতে ভয় কি? আমরা যদি ভুল করে থাকি তাহলে আলোচনার মাধ্যমেই আমরা সেটা স্বীকার করে নেব, যদি তাঁদের ভুল হয়ে থাকে তাহলে তাঁরা স্বীকার করে নেবেন। তাহলে কি আমি ধরে নেব মোরাজীভাই অন প্রিন্সিপল মনে মনে বলেছেন এটা আমার ন্যায্য দাবি, যেহেতু তিনি প্রধান মন্ত্রী সেইজন্য তাঁর সেন্টারের অর্থনৈতিক ও রাজনৈতিক ক্ষমতা তিনি এতটুকু ছাড়তে রাজি নয়? বিরোধী পক্ষের বন্ধুদের '৭১ সালের ইতিহাসের পাতা উলটে দেখতে বলি। আমাদের পাশের রাজ্য পাকিস্থান, সেখানে স্ট্রং সেন্টারের নামে অর্থনৈতিক লুন্ঠন, রাজনৈতিক নেতা ও জনগণের উপর অত্যাচারের ফল কি হয়েছিল? পাকিস্থান টুকরো টুকরো হয়ে গেল। ধর্মের ধোকা দিয়ে মানুষকে বেশিদিন টেনে রাখা যায়না, পৃথিবীর বুক থেকে পূর্ব পাকিস্থান মুছে গেল, জন্ম নিলো স্বাধীন বাংলাদেশ। একটু চিন্তা করে দেখুন, এত তাড়াতাড়ি এই সব কথা ভুলে যাবেন না। একথা আমি বিরোধীপক্ষকে বলতে চাই যে শেখ আব্দুল্লার সঙ্গে আলোচনায় এত আপত্তি প্রকাশ করছেন কেন? ভারতের অবিচ্ছেদ্দ অঙ্গ কাশ্মীরের তিনি জনপ্রিয় নেতা এবং কয়েক মাস আগে

কাশ্মীরের লোক তাঁর পার্টিকে বিপুল ভোটে জয়লাভ করিয়ে তাঁকে সেখানে মুখ্যমন্ত্রীর পদে বসিয়েছেন। শুধু কাশ্মীরের মুখ্যমন্ত্রীকে নয়, ভারতের প্রত্যেকটি রাজ্যের মুখ্যমন্ত্রীকে এই প্রস্তাব পাঠানো হয়েছে। এমন কি ইন্দিরা গান্ধী এবং ইন্দিরাপন্থীদের আমরা একেবারে বিশ্বাস করিনা, আমরা ঘৃণা করি, সেই ইন্দিরাপন্থীর দেবরাজ আর্স মুখ্যমন্ত্রী হওয়ার সঙ্গে সঙ্গেই আমাদের সমর্থন করে বসে আছেন আমাদের প্রস্তাব পাবার আগেই। জনৈক সদস্য প্রশ্ন করেছেন যে কেন্দ্র যদি আমাদের প্রস্তাবে রাজি হয়ে যান, আমরা কি জেলা বা অঞ্চলে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করব। অদ্ভুত কথা। আপনারা কি আমাদের বক্তৃতা শোনেন না, কিছু বোঝেন না, না জ্ঞানপাপী হয়ে আছেন? আমরা তো বরাবরই বলেছি যে আমরা বিকেন্দ্রীকরণের জন্য প্রস্তুত এবং এই বাস্তুঘুঘুদের বাসা যা ১৫ বৎসর ধরে হয়ে আছে অঞ্চল স্তরে, জেলা স্তরে, সেগুলিকে নূতন করে করা হবে এবং সেখানকার লোকদের হাতে ক্ষমতা তুলে দেব একথা কি আমরা বলিনি? জনসাধারণকে ভয় তো পায় ওঁরাই, আমরা নই। ওঁদের সময়ে মন্ত্রীরা সামনে পুলিশের গাড়ি পিছনে পুলিশের গাড়ি নিয়ে এইভাবে যেতেন কারণ তাঁরা জনসাধারণকে ভয় করতেন, আমাদের মন্ত্রীরা নির্ভয়ে জনসাধারণের সঙ্গে মেশেন কারণ আমরা জানি আমাদের শক্তি পুলিশ নয়, আমাদের শক্তি জনসাধারণ। আর একটা কথা, বেকার ভাতা সম্বন্ধে অনেক রব উঠেছে। অথচ এই বেকার ভাতা সম্বন্ধে আমার ব্যক্তিগত মত হচ্ছে এই বেকার ভাতা শব্দটা অত্যন্ত খারাপ, যেন আমরা ভিক্ষা দিচ্ছি। কিন্তু আপনারা যে শ্রেণীভিত্তিক সমাজে যে আবর্জনা রেখে গিয়েছেন তাতে আপাতত আমাদের এই জিনিস করতেই হচ্ছে।

[5-40 – 5-50 P.M.]

একজন সদস্য বলেছেন, এইটা নাকি খুনেদের পাইয়ে দেওয়ার জন্য। অবশ্য খুনে বলতে সি. পি. আই(এম) এবং বামপন্থীদের বুঝিয়েছেন, সেটা বুঝতে আমাদের অসুবিধা হয় না। কিন্তু আমি মাননীয় স্পিকারের মাধ্যমে অর্থমন্ত্রীকে ভেবে দেখতে বলি, আপনি একটু চিন্তা করুন। গত ৫/৭ বছর এই অহিংস পন্থী বন্ধুদের ছুরিতে ১২/১৩শো লোক মারা গিয়েছিল। আপনারা হয়তো বলবেন নরক থেকে স্বর্গে পাঠিয়েছেন। আপনারা বলতে চান বলুন। বেশ কয়েকশো লোক গৃহহারা হয়েছে, বাড়ি যেতে পারেন নি। তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে রাখতে পারেন নি। তারা প্রাণ ভয়ে ছিলেন। তা কোনও শ্রেণীর লোকরা তাদের আশ্বাসে গত ৫ বছর এক নাগাড়ে নাম লিখিয়ে রেখেছিলেন—সেইটা কিন্তু অর্থমন্ত্রীকে চিন্তা করতে হবে। এটা একটু স্ক্রুটিনী দরকার। আমি বিশ্বাস করি এই যে ৫ বছর নাম লিখিয়ে রেখেছেন তাদের মধ্যে অনেক খুনে আছেন। কারণ তাদের আপনারা চাকরি দেবেন বলেছিলেন দেন নি, তারা আশায় ছিল। আজকে খুনের কথা নিয়ে অনেক কথা হচ্ছে। যেখানেই খুন হচ্ছে, ওঁরা বলছেন, সি. পি. আই (এম) আর বামপন্থীরা করছে। আমার ওখানে একজন প্রধান খুন হয়ে গেলেন। জনতা পার্টির নেতা আর কংগ্রেসের নেতারা এসে বললেন, সি. পি. আই (এম) খুন করেছে। আমি তার ছেলের চিঠি নিয়ে এসেছি। তিনি বলেছেন, দুস্কৃতকারীরা হত্যা করেছে, আপনাদের লোকেদের আশ্বাসে আমি কোনও রকমে টিকে আছি। আপনারা আসুন। অথচ আপনারা বলছেন সি. পি. আই. (এম) করেছে। এই কয়েকদিন আগে কাঁথির একজন মাননীয় সদস্য বললেন যে জিয়াগঞ্জের বাগডোগরায়

একজন সি. পি. আই (এম) সদস্য একজন লোককে খুন করেছে। এইটা হচ্ছে আমার কেন্দ্রের ব্যাপার। আমি দেখলাম কালীকৃপ বলে একটা জায়গায় সেখানে একটি লোক বাগডোগরা অঞ্চলে কলা চুরি করতে যায়। সেখানে জনসাধারণ তাকে মারধর করে এবং সে হাসপাতালে মারা যায়। সেই কলা কাঁদি সমেত এখনও থানায় আছে। এইভাবে যেখানে খুন হয়েছে, সি. পি. আই (এম) খুন করেছে বলা হচ্ছে, আর হাউসে রক্তমাখা জামা কাপড় এনে দেখানো হচ্ছে, সে রক্ত মানুষের রক্ত, কি ছাগলের রক্ত কি বাছুরের রক্ত, তা জানি না। বলা হচ্ছে, সি. পি. আই (এম) খুন করেছে। এটা অত্যন্ত বাজে কথা।

আমার সময় শেষ হয়ে গিয়েছে। আমি আবার অর্থমন্ত্রীর ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমরেন্দ্রনাথ সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন তাকে পূর্ণ সমর্থন করছি। আমি আশ্চর্য হই নি গত তিন দিন ধরে বিরোধী পক্ষের আলোচনার ধারা দেখে যে তারা এই বাজেটের বিরোধীতা করেছেন। তারা বাজেটের বিরোধিতা করায় আমি খুশি। আমি দুঃখিত হতাম যদি তারা এই বাজেটকে সমর্থন করতেন। তাহলে আমাদের ভাবতে হত এই বাজেটে নিশ্চয় খারাপ কিছু আছে। আরামবাগ থেকে দক্ষিণ ২৪-পরগনার যে সমস্ত জোতদার, ক্ষেত-মজুরদের ফসল কেড়ে নেওয়ার জন্য ষড়যন্ত্র করে আইন-শৃঙ্খলার ধুয়ো তুলেছিল, বছরের পর বছর পোস্তা বাজারে যেসব বৃহৎ ব্যবসায়ী আমাদের দেশের শত শত শ্রমিকদের একশো কে.জি. বস্তা বইয়ে শিরদাঁড়া কুঁজো করে দিয়েছিল, তাদের দাবি-দাওয়ার আন্দোলনকে যারা সীমিত রাখবার জন্য গত কয়েক মাস ধরে বাজার বন্ধ করে রেখেছিল তারা এইটা করবেই। তাদের কথা নেই বলেই তারা বাজেটের বিরোধিতা করেছেন। তারা বাজেটের বিরোধিতা করায় আমি খুশি। নানারকম অসত্য কথা বলে আমাদের বারবার আক্রমণ করার চেষ্টা ওরা করেছেন। আমরা দেখেছি যেখানে ৩৬ দফা কর্মসূচির কাজ করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে তখন ওরা নানা রকম বিভ্রান্তিমূলক কথা বলে সেগুলি অস্বীকার করার চেষ্টা করেছেন। আজকে বেকার ভাতা নিয়ে বাজার গরম করা হচ্ছে। রাজ্যপালের ভাষণের সমালোচনার সময় বেকার ভাতার কথা উল্লেখ করা ছিল না বলে অনেক রকম আলোচনা শুরু করা হল। আর মাননীয় অর্থ মন্ত্রী যখন তাঁর বাজেট ভাষণে ৫০ টাকা বেকার ভাতার কথা উল্লেখ করলেন তখন তারা নানা রকম অজুহাতের সৃষ্টি করলেন। আমরা জানি এটা প্রয়োজনের তুলনায় নগন্য এবং একথা আমাদের বামফ্রন্ট সরকারের অর্থ মন্ত্রী তা স্বীকার করেছেন। আমরা দেখেছি গত কয়েক বছরে শিক্ষা জগতে কি নৈরাজ্যের সৃষ্টি হয়েছে কি হাল হয়েছে। এ বছর অত্যন্ত সুষ্ঠু পরিকল্পনা শিক্ষা ব্যবস্থা কিভাবে উন্নতি করা যায় তার একটা ছবি এই বাজেট বক্তৃতার মধ্যে দেওয়া হয়েছে। যে সব গ্রামে মোটেই কোনও শিক্ষার ব্যবস্থা নাই সেই সব গ্রামের ছেলে মেয়েরা যাতে শিক্ষার সুযোগ পায় তার জন্য আমরা বলেছি যে ১০০০ স্কুল খোলা হবে। এ বছর আমরা ৫/৬ ক্লাশের ছেলেমেয়েদের অবৈতনিক শিক্ষা দেবার ব্যবস্থা করেছি এবং তা এই বাজেটের মধ্যে আছে। এবং আগামী বছরে আমরা ৭/৮ স্তরে অবৈতনিক শিক্ষার ব্যবস্থা করব। এই শিক্ষা ব্যবস্থা গত ৩০ বছর কিছুই করা হয় নি।

আজকে বামফ্রন্ট সরকার গ্রাম থেকে গ্রামান্তরে এই শিক্ষাকে ছড়িয়ে দেবার চেষ্টা করছে তখন ওঁরা তার সমালোচনা করছেন। শিক্ষার অন্ধকারে মানুষকে রেখে দেওয়ার প্রয়োজন এদের ছিল। যাতে ঐ গ্রামের মানুষ ক্ষেতমজুর কলকারখানার শ্রমিকরা লেখাপড়ার আলো দেখতে না পায় তার চেষ্টাই ওরা করেছেন। কারণ তাহলে তাদের যে অসুবিধা হবে। তাহলে তো আর মহাজনরা ১০ টাকা ধার দিয়ে ৫০ দলিল লিখিয়ে নিতে পারবে না। দলিল পড়তে পারলে তো আর এই সব জিনিস হবে না। তাই আজকে শিক্ষার প্রসার হচ্ছে তাতে ওরা আতঙ্কিত হচ্ছে। তাই আজকে কংগ্রেসের তরফ থেকে বিরোধিতার সুর উঠেছে। এতে আমাদের আশ্চর্য হবার কিছুই নেই। আজকে জনতা পার্টির তরফ থেকে বিভিন্ন ধরনের কথা বলা হচ্ছে। কোনও কোনও জায়গায় ওঁরা সমর্থন করছেন আবার সামগ্রিকভাবে এই বাজেটকে ওঁরা বিরোধিতা করছেন। কি ওঁদের কথা তা বুঝতে পারছি না। আমি গ্রাম বাংলার মানুষ তা গ্রামে একটা কথা চালু আছে লোকে বলে "লোকটা নেচেছে ভাল কিন্তু পাক দিয়েছে খারাপ। আজকে জনতা পার্টির কথায় তাই মনে হচ্ছে। স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে দু-একটা কথা আরও বলতে চাই সেটা হচ্ছে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বললেন যে জনকল্যাণমূলক কাজে তাঁরা নাকি অনেক বেশি টাকা খরচ করেছেন। টাকা খরচ করেছেন ঠিকই—কিন্তু বেশি টাকা না হলে বেশি টাকা আমদানি হবে কি করে। আমরা জানি প্রচুর টাকা খরচ করা হয়েছে। কিন্তু ঘুরিয়ে ফিরিয়ে সেই টাকা রপ্তানি হয়ে গেছে—কোটি কোটি টাকা খরচ করেছেন কিন্তু তা কোথায় গেছে তা আমরা জানি এবং দেশের জনগণও জানে। মুমূর্ষু পশ্চিম বাংলা গত ৩০ বছর ধরে হাতুড়ে ডাক্তারদের হাতে ছিল। আজকে ভাল চিকিৎসকের হাতে পড়েছে। তাই তাদের ঠিকমতো রোগ নির্ণয় করে উপযুক্ত ঔষধ দেবার ব্যবস্থা করছেন। তার জন্য একটু তো সময় লাগবেই। আজকে পশ্চিমবাংলার কি অবস্থা? আমি গ্রাম বাংলার মানুষ আমি গ্রামের সামগ্রিক অবস্থা দেখেছি—কি করাল ছায়া আমাদের সেখানে দেখতে হচ্ছে? সেই পুরানো আমলের জমিদার মহাজনরা নানারকম অভ্যাসের ফলে গরিব মানুষের সম্পত্তি ফাঁকি দিয়ে আজও তারা সেই জায়গায় সেই রাজত্ব চালিয়ে যাচ্ছে। গত ৩০ বছরে তারা সমস্ত সম্পত্তি তাদের লুণ্ঠন করে নিয়ে নিজেদের কুক্ষিগত করে রেখে দিয়েছে।

[5-50 – 6-00 P.M.]

আমরা এই কথা জানি যে আজ যেখানে দাঁড়িয়ে আছি সেখান থেকে সামগ্রিক উন্নতি সম্ভব নয়। পশ্চিমবাংলার এই অবস্থার জন্য দায়ী—সারা বিশ্ব যখন পুঁজিবাদী সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে তখন ভারতবর্ষের শাসকশ্রেণী পুঁজিবাদী ব্যবস্থার মাধ্যমে ভারতবর্ষের উন্নতির পরিকল্পনা নিয়েছিলেন, তারই অবশ্যম্ভাবী পরিণতি হল এই। শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষের অর্থনীতি ভেঙ্গে গেছে। আমরা বিকল্প পথের কথা বলেছি। আমরা জানি যে পশ্চিমবাংলায় আজকে সংসদীয় গণতন্ত্রের মধ্য দিয়ে এখানে উপস্থিত হয়েছি। বিরোধী পক্ষের সদস্য কংগ্রেস এবং জনতা, এরা যখন বাজেটের বিরোধিতা করেন তখন আমাদের বুঝতে কোনও অসুবিধা হয় না। কিন্তু সমাজতন্ত্রের নাম করে যখন কেউ কেউ এই বাজেটের মধ্যে কোনও সমাজতন্ত্র খুঁজে পান না বলেন তখন সত্যিই আমাদের ভাবতে হয়। কি করে ভাবলেন? বুর্জোয়া সামন্ততান্ত্রিক ভারতবর্ষের একটি ছোট্ট অঙ্গ-রাজ্য হল আমাদের এই

পশ্চিমবাংলা। এখানে সীমিত ক্ষমতার মধ্যে সংসদীয় গণতন্ত্রের মধ্যে অর্থমন্ত্রীকে বাজেট পেশ করতে হয়েছে। অর্থমন্ত্রী মহাশয় বলেছেন এই অবস্থার মধ্যেও সাধারণ মানুষের কাছে কিছু সুযোগ সুবিধা পৌছে দেওয়া যায় কিনা—তিনি গ্রামের মানুষের কথা বলেছেন। আমরা জানি যে সময় গ্রামের মানুষের কোনও কাজ থাকে না, ক্ষেত মজুররা বেকার থাকে সেই সময় ফুড ফর ওয়ার্কের মধ্য দিয়ে কিছু কাজ করে দেওয়া যায় কিনা? কোনও সদিচ্ছার অভাব ছিল না, বেশ কিছু ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কিছু কিছু কাজ দেওয়া সম্ভব হয়েছিল। আমরা দেখেছি পশ্চিমবাংলার ক্ষেত মজুরদের গ্রামে সুযোগ সুবিধা সৃষ্টির জন্য ২৫ কোটি টাকা—এটা খুব বেশি কিছু নয়। আমূল ভূমি সংস্কার ছাড়া ক্ষেত মজুর, গরিব কৃষক এদের উন্নতি করা যাবে না। আমূল ভূমি সংস্কার এই পশ্চিমবাংলা বিধানসভায় শুধু আইন পাস করলেই হবে না, এই কথা জানি। কিন্তু তা সত্ত্বেও কিছু রিলিফ দেওয়া যায় কিনা, বিধানসভায় আইন করে দেখাবার চেষ্টা করেছি। কিছুদিন আগে এই বিধানসভায় ক্ষেত মজুর, ভাগচাষীদের অধিকার রক্ষার জন্য আইন যখন করা হল তখন দেখা গেল সেই আইনের বিরোধিতা করে জনতা ও কংগ্রেস সদস্যরা বিধানসভা ত্যাগ করে গেলেন। আর সেই আইনের রাষ্ট্রপতির স্বাক্ষর পেতেও ৫ মাসের বেশি সময় লাগল। এই জন্যই কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিবেচনা নূতন করে করা দরকার। পশ্চিমবাংলায় জমির সমস্যা, ক্ষুদ্র শিল্পের সমস্যা, রুগ্ন শিল্পের সমস্যা, বেকার সমস্যা ইত্যাদিতে পশ্চিমবাংলা সরকারের একটা দায় দায়িত্ব রয়েছে। এই সম্পর্কে পশ্চিমবঙ্গের কোনও কিছু করবার অধিকার নেই, কেন্দ্রের উপর নির্ভর করতে হয়। তাই কেন্দ্র রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাসের কথা যেটা তোলা হয়েছে সেটা সম্পর্কে আমি সকলের কাছে বলব যে এটা আপনারা বিবেচনা করে দেখবেন। আমরা জানি এই ২৫ কোটি টাকায় গ্রামের ক্ষেত মজুরদের যে সময় কাজ থাকবে না সেই সময় কিছু কাজ দেওয়া সম্ভব রাস্তা-ঘাট, সেচ, ইত্যাদি বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে। এর মধ্যে কি আছে? ওরা আজকে আতঙ্কিত এই জন্য, যে ২৫ কোটি টাকায় অল্প হলেও ১/২ কেজি গম পেলে তাদের পরিবারের হয়ত চলবে না, কিন্তু এই ক্ষেত মজুরদের জমিদাররা ঠকিয়ে যে কম মজুরি দেয় এই বুর্জোয়া ক্ষমতার বিকল্প ব্যবস্থার উপর দাঁড়িয়ে তারা আন্দোলন করতে পারবে, জোতদারি ব্যবস্থার বিরুদ্ধে আক্রমণ করতে পারবে—এই শক্তি তাদের যোগাবে। তাই বাজেটে যে টাকা দেওয়া আছে এটা পশ্চিমবাংলার গ্রামীণ মানুষের গণতান্ত্রিক আন্দোলনের অধিকারকে আরও জাগ্রত করবে এবং জোতদারদের বিরুদ্ধে লড়বার জন্য এটাকে হাতিয়ার হিসাবে তারা ব্যবহার করতে পারবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৩০ বছর আগেকার একটি কথা আমার মনে পড়ে যাচ্ছে। সারা পৃথিবীর এতাবৎকালের মনীষী হলেন কার্ল মার্ক্স। তিনি একটি কথা বলেছিলেন ইউরোপ আজ কমিউনিজমের ভূত দেখছে। তেমনি এই পশ্চিমবাংলার বিধানসভায় দাঁড়িয়ে দেখছি একটি অংশ কমিউনিস্ট ভূত দেখছেন, কমিউনিস্টরা তাড়া করেছে। এই বাজেটের মধ্য দিয়ে আমরা দেখতে পাচ্ছি প্রয়োজন অনুসারে কতটা কি করতে পারা যায় সেই বিষয়েই অর্থমন্ত্রী তাঁর বক্তব্য রেখেছেন। আগামী দিনের সুস্পষ্ট ইঙ্গিত কিন্তু আমরা এই বাজেটের মধ্যে পেয়েছি। আমরা এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে একবারও এই কথা বলিনি যে সমাজতান্ত্রিক রাষ্ট্র তৈরি হয়ে যাবে। সেই পথে জনসাধারণের যে মূল প্রশ্ন, তার অধিকারবোধ, স্বাধীকারবোধ, নিম্নতম শিক্ষার ব্যবস্থা, জোতদার-মহাজনদের সাথে বারগেন করার

ক্ষমতা, মালিকদের বিরুদ্ধে ভূমিরক্ষা, জমিরক্ষার লড়াইয়ের সুযোগ—এইগুলো বাজেটের মধ্যে যে দেওয়া আছে তার দিকে এগিয়ে যাবে এবং স্বাধিকারবোধ জাগ্রত করার জন্য যে বলিষ্ঠ আহ্বান জানিয়েছেন তারজন্য এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয়কুমার দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৫শে ফেব্রুয়ারি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৭৮-৭৯ যে বাজেট বিবৃতি তিনি রেখেছেন তা অতীব মনোযোগ সহকারে শুনেছি এবং শুনে আমার এই ধারণাই হয়েছে যে এই বাজেট সম্পূর্ণভাবে অগণতান্ত্রিক, প্রতিক্রিয়াশীল এবং একটা প্রকাণ্ড ধাপ্পা। অর্থমন্ত্রী জানেন এবং তিনি নিশ্চয় স্বীকার করবেন যে পশ্চিমবঙ্গে মাথাপিছু আয় হ্রাস হচ্ছে এবং হ্রাস হওয়া সত্ত্বেও তিনি উপরের শ্রেণীর লোকের কিছু পেনশন বৃদ্ধি করে এবং মাত্র দেড় লক্ষ লোককে মাসিক ৫০ টাকা করে বেকার ভাতা দিয়ে বেকার সমস্যার সমাধান করতে চাইছেন। এটা একেবারেই গ্রহণযোগ্য নয়। কারণ তিনি নিশ্চয় জ্ঞাত আছেন পশ্চিমবঙ্গে প্রতি বছর সাড়ে চার লক্ষ লোক কার্যক্ষম হচ্ছে। তাদের কর্মে নিয়োগের ব্যবস্থা না করে এইভাবে বেকার সমস্যার সমাধান কোনওভাবেই হতে পারে না। অর্থমন্ত্রী ভূমি সংস্কারের কথা উল্লেখ করেছেন। কিন্তু ভূমি সমস্যার সমাধানের কোনও পথ তিনি বলেন নি। পশ্চিমবঙ্গে ভূমিবান কৃষক এর সংখ্যা বছরে হ্রাস পাচ্ছে। ১৯৬১ সালের সেনসাসে দেখা যায় ভূমিবান কৃষক পরিবারের সংখ্যা ৪৪ লক্ষ। আবার ১৯৭১ সালে সেনসাসে সেটা কমে দাঁড়িয়েছে ৪০ লক্ষ। এদিকে আবার ভূমিহীন কৃষক মজুরের সংখ্যা ১৯৬১ সালে যেখানে দেখা যায় সেটা ১৭ লক্ষ, পরে ১৯৭১ সালের সেনসাসে দেখা যায় সেটা ৩২ লক্ষে দাঁড়িয়েছে। কাজেই ভূমি বন্টনের মাধ্যমে ভূমি সমস্যার সমাধান হবে বলে আমি মনে করি না। তারজন্য কতকগুলো সুষ্ঠ পরিকল্পনা দরকার। দারিদ্র বন্টন করে যেমন দারিদ্র দূর করা যায় না, ভূমি বন্টন করে তেমনি ভূমি সমস্যার সমাধান হয় না। কৃষি পরিবারকে ইকনমিক হোল্ডিং দিতে হবে যাতে করে কৃষিজাত দ্রব্য থেকে সে গ্রাসাচ্ছাদন করতে পারে এবং পশ্চিমবঙ্গে এক কোটি ৩৬ লক্ষ একর জমিতে চাষ হয়। তার মধ্যে ৪৬ একর জমিতে সেচের ব্যবস্থা আছে। যদি সেচ এলাকায় ৫ একর জমি একটি পরিবারকে এবং অসেচ এলাকায় ১০ একর জমি দিয়ে ইকনমিক হোল্ডিং দেওয়া হয় দেখা যায় এই দুই প্রকার ব্যবস্থায় অসেচ এলাকায় ১০ একর এবং সেচ এলাকায় ৫ একর—এই দুই ব্যবস্থায় ১৮ লক্ষ কৃষি পরিবারের সংস্থান হচ্ছে। কিন্তু বাকি ৩২ লক্ষ কৃষি মজুর এবং ২২ লক্ষ যে কৃষি পরিবার দাঁড়াচ্ছে তাদের কি হবে? এই বাস্তব পরিস্থিতির সম্মুখীন হয়ে বামফ্রন্ট সরকার তাদের সম্বন্ধে কোনও বক্তব্য রেখেছেন কি? হিসাব করে বলুন এই ৩২ লক্ষ আর ২২ লক্ষ মোট ৫৪ লক্ষ কৃষকের সংখ্যা দাঁড়ালে বর্গাদারদের কি অবস্থা হবে সেটারও কোনও উল্লেখ নেই।

[6-00 – 6-10 P.M.]

ইকনমিক হোল্ডিং হলে এবং ভূমিবান কৃষকরা যদি নিজে চাষ করে সেখানে ভূমিহীন কৃষি মজুর বেশি করে হলে সেখানেও ৩০ লক্ষের বেশি নিয়োগ করা যাচ্ছে না। কাজে কাজেই ভূমি সংস্কার সমাধান করতে হলে যেমন একদিকে ইকনমিক হোল্ডিং চাই অপরদিকে

অধিকতর সেচের ব্যবস্থা উৎকৃষ্ট ধরনের বীজের, জৈব এবং রাসায়নিক সারের প্রয়োগ উপযুক্ত ঋণের সরবরাহ, সুসম বন্টন, সটোরেজ এবং ন্যায্য মূল্যের ব্যবস্থা থাকা চাই। তবে সর্বাঙ্গীন কল্যাণের জন্য ভূমি হতে অপসৃত পরিবারদের জন্য ছোট ছোট শিল্প এবং কুটির শিল্পের ব্যপক প্রতিষ্ঠা চাই। তাহলে গ্রাম একদিকে যেমন খাদ্যে স্বয়ম্ভর হবে, অপর দিকে নিত্য প্রয়োজনীয় দ্রব্যে, বস্ত্রে সাবলম্বী হয়ে উঠবে। আর সর্বাঙ্গীন কল্যাণের জন্য সবচেয়ে যেটা বেশি দরকার সেটা হচ্ছে গ্রাম ভিত্তিক পরিকল্পনা গ্রহণ করে অর্থনৈতিক অগ্রগতিতে ত্বরান্বিত করা। এটা করলেই বেকার সমস্যার সমাধান হবে, লোকের কাজের সংস্থান হবে বলে আমি মনে করি। আর তা না করে দলের স্বার্থ সিদ্ধির জন্য কতিপয় লোককে বর্গাদার আখ্যা দিয়ে লুঠেরা সৃষ্টি করলে দেশের মঙ্গল হবে না কোনও সমস্যার সমাধান হবেনা। অর্থমন্ত্রী সেচের জন্য যে অর্থ বরাদ্দের কথা বলেছেন, সেটা অপ্রতুল, চাহিদার তুলনায় কম। তা ফল কি হবে, সঙ্গে সঙ্গে তিনি নিজেই স্বীকার করেছেন সেচের যে ব্যবস্থা আছে তা মেরামতির জন্য কার্যকর করা যাচ্ছে না, তা দূরীকরণের কোনও ব্যবস্থার কথা বলেন নাই। এইখানেই তিনি তাঁর ব্যার্থতার নিদর্শন রেখেছেন। অর্থমন্ত্রী শিক্ষার কথা বলেছেন কিন্তু তাতে নিরক্ষরতা দুরীকরণ প্রাপ্ত বয়স্ক, বয়স্কাদের শিক্ষার ব্যাপারে কোনও সুস্পষ্ট নীতি ঘোষণা করেন নি। এবং আমরা দেখতে পাচ্ছি শিক্ষার ক্ষেত্রে দলবাজি চলছে, যেমন অন্যান্য ক্ষেত্রে দলবাজি চলছে। অর্থমন্ত্রী মহাশয় সুসম বন্টনের উল্লেখ করেছেন। উল্লেখ করেছেন কেন্দ্রের দেওয়া গম ও ফুড ফর ওয়ার্কের কথা। ১৯৫৬ সাল থেকে গমের মাধ্যমে কাজ হয়ে আসছে কিন্তু দেখতে হবে যে কাজ কতখানি productive হচ্ছে, তবে এই ফুড ফর ওয়ার্ক নিয়ে এই বামফ্রন্ট সরকারের একটা বড় শরিক তারা যে পক্ষপাতিত্বের খেলা খেলে চলেছেন তাতে দেশের কল্যাণ হবে না। এটা বর্তমানে আর ফুড ফর ওয়ার্ক নেই, এটা ফুড ফর দেয়ার ওয়ার্কার এ পরিণত করেছেন। তার নিদর্শন আমার কাছে আছে, প্রয়োজন হলে তা আমি প্রডিউস করতে পারি। বামফ্রন্ট সরকার সত্যই যদি বিশ্বাস করেন, বেশি করে খাদ্য ও অন্যান্য নিত্য প্রয়োজনীয় দ্রব্য সংগ্রহ করে সুসম বন্টন দরকার তাহলে আমি জিজ্ঞাসা করব তাঁদের, এই যে বৎসর বাম্পার ক্রপ হল, এই বছর সরকার কত প্রকিয়োরমেন্ট করেছেন? কেন প্রকিয়োরমেন্টে ব্যর্থ হয়েছেন? আর ডিসট্রেস সেল নিবারণের জন্য আপনারা এই দরিদ্র শ্রেণীর চাষীর কাছ থেকে কত ধান কিনেছেন, লেভীর মাধ্যমে কত আদায় হয়েছে? অথচ ১৯৬৬ সালে দারুণ খরার বছরে প্রফুল্লচন্দ্র সেন মহাশয়, যাঁকে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে প্রতিক্রিয়াশীল আখ্যা দেওয়া হয়েছে। এবং যাকে বুর্জোয়াদের দালাল বলেন, তিনি সেই জোতদারদের কাছ থেকে সেই বছরে পাঁচ লক্ষ সাত হাজার টন প্রকিয়োরমেন্ট করেছিলেন, এবং তার মধ্যে অধিকতর ধান সংগ্রহ হয়েছিল বড় বড় জোতদারদের কাছ থেকে। কিন্তু প্রগতিশীল বামফ্রন্ট সরকার এই বছর জোতদারদের কাছ থেকে কত ধান সংগ্রহ করেছেন? মোটেই পারেন নাই; তারা মুখে জোতদারদের বিরুদ্ধে বড় বড় কথা বলেন। কাজেই আজকে বাম সরকার প্রকিয়োরমেন্টে পুরোপুরি ব্যর্থ হয়েছেন। আজকে বামফ্রন্ট সরকার সব দিক থেকে এক্সপোজড হয়েছে। আপনারা প্রফুল্লচন্দ্র সেনকে যতই বুর্জোয়ার দালাল বলুন, হাউসের বাইরে কিন্তু জনগণ বলছেন প্রফুল্লচন্দ্র সেন হচ্ছেন কনসায়েন্স অব ওয়েস্ট বেঙ্গল। তিনি যদি সত্যাগ্রহ আন্দোলনের কথা না বলতেন তাহলে গ্রামাঞ্চলে গরিব চাষীরা ধান বাড়িতে তুলতে পারত না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিশ্চয়ই জানেন সি. পি. এম. ভাগচাষীদের ধান লুঠ করেছে,তার জাজ্বল্যমান প্রমাণ মৃণাল ঘোষের বিবৃতি, যার ফটোস্টাট কপি করে সব জায়গায় বিলি করা হয়েছে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী শম্ভু ঘোষ মহাশয় বিবৃতি রাখলেন যে, মৃণাল বাবুর ব্যাগ থেকে হারিয়ে গিয়েছিল বা ওটি চুরি হয়েছিল। আমি এ বিষয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মৃণাল বাবু কেন থানায় ডায়রি করলেন না এবং যদি করে থাকেন তাহলে সেই ডায়রির নম্বর দেওয়া হোক। অথবা মৃণালবাবুকে হাউসে প্রোডিউস করা হোক; অথবা উনি স্টেটমেন্ট ফ্রেস স্টেটমেন্ট করে বলুন নেওয়া হোক এবং তিনি আমার মারফত প্রফুল্লচন্দ্র সেনকে তিনি পাঠান নি চুরি বা খোয়া গিয়েছে বা পরিশেষে ভূমি সমস্যার জন্য নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে গ্রাম ভিত্তিক ক্ষমতার বিকেন্দ্রকরণ এবং বিকেন্দ্রীকৃত অর্থনীতিকে কার্যকর করার জন্য বামফ্রন্ট সরকার যতক্ষণ পর্যন্ত সুষ্ঠু পরিকল্পনা না নিচ্ছেন ততক্ষণ দেশের সামগ্রিক বেকার সমস্যার সমাধান হবে না। শুধু দলবাজি হবে। বামফ্রন্ট সরকার দলীয় স্বার্থের কথা মনে রেখে জাতীয় স্বার্থের কথা ভুলে এই ভাবে দেশের লোককে বিভ্রান্ত করছেন এবং দেশ জুড়ে অশান্তির সৃষ্টি করে চলেছেন। মাননীয় অর্থমন্ত্রী আসল কথা ভুলে নকল ব্যবস্থার দিকে ঝুঁকে নিজেকে এবং মাননীয় সদস্যদের প্রতারিত করেছেন বলে আমি মনে করি। আপাতদৃষ্টিতে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট চমক সৃষ্টি করতে পারে, কিন্তু সামগ্রিক কল্যাণমূলক কথা তার মধ্যে না থাকায় প্রকৃত প্রস্তাব আমার মনে হয়। তাঁর এই বাজেট একটা প্রকাণ্ড ধাপ্পা অগণতান্ত্রিক, সম্পূর্ণভাবে প্রতিক্রিয়াশীল, অবাস্তব, এবং সেই জন্য নৈরাজ্যজনক, আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অর্থমন্ত্রীর বাজেটে কিছু ভাল কথা আছে, বেকারদের ভাতা দেওয়ার কথা আছে, ৬-ষ্ঠ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষার কথা বলে দেওয়া আছে এবং '৭৯ সাল থেকে ৮-ম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করার কথা আছে। এগুলি যদিও আমি সমর্থন করছি, তবুও এখানে আমি আমার ক্ষোভের কথা না বলে থাকতে পারছি না। গত ২৫শে ফেব্রুয়ারি যখন মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে বাজেট পেশ করতে উপস্থিত হলেন, তখন আমরা ভেবেছিলাম নিশ্চয়ই ভবিষ্যৎ পশ্চিমবাংলা গড়ার জন্য নতুন পরিকল্পনার কথা এই বাজেটের মধ্যে থাকবে। অতীতে আমরা ডাঃ বিধানচন্দ্র রায়ের সময়ে দেখেছি বেঙ্গল কেমিক্যাল, দুর্গাপুর প্রোজেক্ট এবং কল্যাণী স্পিনিং মিলের মতো বহু সরকারি প্রকল্পের পরিকল্পনা পশ্চিমবাংলার উন্নয়নের প্রয়োজনে নেওয়া হয়েছিল। আমরা ভেবেছিলাম নতুন বামফ্রন্ট সরকার যখন পূর্ণাঙ্গ বাজেট পেশ করছেন তখন নিশ্চয়ই ভবিষ্যৎ পশ্চিমবঙ্গ গড়ার জন্য সেইরকম পরিকল্পনার কথা এই বাজেটের মধ্যে উল্লেখ করবেন। কিন্তু দুঃখের বিষয় এই বাজেটে নতুন পরিকল্পনার কথা পেলাম না। বিগত সেপ্টেম্বর মাসের বাজেট বক্তৃতায় মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন যে-সরকারি প্রকল্পগুলি আছে সেগুলিতে লোকসান হচ্ছে ১১৩ কোটি টাকা। কিন্তু এই ৮ মাসে সেই সরকারি প্রকল্পগুলির পরিচালনা কিভাবে হল, সেখানে তাতে কি উন্নতি হল, অবনতি হল, এসম্পর্কে কোনও মন্তব্যই মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বিবৃতিতে পেলাম না।

হবে সেটা সি. পি. এম. ক্যাডাররা পাবে। সে সি. পি. এম. ক্যাডার বলে চিনের লোকে ইত্যাদি পাবে বলেছেন এখন আমি বলতে চাই যে শুধু টেবিল চেয়ারে চাকরি দিয়ে বি লাভ হবেনা সমস্যা সমাধান হবে না—বেকার সমস্যা সমাধান করতে হলে ক্ষুদ্র, মাঝা শিল্পের বিকাশ ঘটাতে হবে—সেই বিকাশ ঘটাতে গেলে রাজ্যের হাতে একটু ক্ষমতা দরকা: আরও অনেক কিছু করা যায় কিন্তু সেসব ক্ষেত্রে প্রশাসনিক বাধা নিশ্চয় আছে। কিন্তু ' সত্ত্বেও আরও বেশি তাড়াতাড়ি কিরকম ভাবে করা যায় এবং জনসাধারণের সমস্যায় সমাধ কিভাবে করতে পারি সেদিকে সরকারকে সর্বাগ্রে দৃষ্টি রাখতে হবে। এইকথা বলে আমি শে করছি।

## Adjournment

The House was then adjourned at 7.36 p.m. till 1.00 p.m. c Thursday, the 2nd March, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 2nd March, 1978 at 1-00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abdul Manur Habibullah) in the Chair, 19 Ministers, 5 Ministers of State and 190 Members.

[1-00 — 1-10 P.M.]

### Starred Questions
### (to which oral answers were given)

### Demand of the Workers of Calcutta Electric Supply Corporation

*35 (Admitted question No. *18.) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen** : Will the Minister-in-charge of the Labour Deparment be pleased to state—

(a) whether it is a fact that in April 1976. Shri Jyoti Basu as a Vice President of the Centre of Indian Trade Unions had placed a Charter of Demands of the workers of Calcutta Electric Supply Corporation before Shri Siddhartha Sankar Roy, the then Chief Minister and Dr. Gopaldas Nag, the then Labour Minister;

(b) if the answer to (a) be in the affirmative;

(i) what were the demands.

(ii) what action was taken by the previous Government in the matter, and

(iii) what is the contemplation of the present Government in the matter?

**Shri Bhabani Mukherjee** : (a) No such Charter of Demands is available in the records of the Labour Department.

(b) Does not arise.

**Shri Bholanath Sen** : Was any demand made on behalf of the Centre of Indian Trade Unions by Shri Jyoti Basu as Vice-President of that organisation the CESE should not arise the electricity rates?

**Shri Bhabani Mukherjee :** The question was whether Shri Jyoti Basu as Vice-Precident of the Centre of Indian Trade Unions had placed a Charter of Demands of the workers of Calcutta Electric Supply Corporation before Shri Siddhartha Shankar Roy, the then Chief Minister and Dr. Gopaldas Nag, the then Labour Minister. To that my reply is no such Charter of Demands is available in the records of the Labour Department.

**Shri Bholanath Sen :** In this letter of April 5, 1976 of which I have a copy, it is stated, "we feel the financial demands of the workmen should immediately be settled and as Labour Minister of the State it is within your competence to see that the workers" Charter of Demands is settled by CESE management without delay. "Whould the Hon'ble Minister be pleased to state whether this charter of demands is in his file ?

**Shri Bhabani Mukherjee :** This question does not arise as in the Labour Department there is no such Charter of Demands as referred to by the Honourable member.

**Shri Bholanath Sen :** May I clarify my position ? It is stated in the last paragraph of this letter dt. April 5, addressed to the then Labour Minister Dr. Nag, that "we feel the financial demands of the workmen should be immediately settled and as Labour Minister of the State it is within your competence to see that workers, Charter of Damands is settled by the CESE management without delay". Looking into this sentence will you please tell this House whether the Charter of Demands which has been mentioned here by Shri Jyoti Basu is in the file of your Department now, or is it missing ?

**Shri Bhabani Mukherjee :** With regard to this question, my answer is that there is no such letter in the file.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মাননীয় জ্যোতি বসু তখন যে অবস্থানে ছিলেন, ভাইস প্রেসিডেন্ট, সিটু, সেই হিসাবে তিনি কোনও চার্টার্ড অব ডিমান্ড দিয়েছেন কিনা জানেন না, ফাইলে তো নেই ; আমি জিজ্ঞাসা করছি কোনও চার্টার্ড অব ডিমান্ড আদৌ ছিল আপনাদের কাছে বিবেচনার জন্য?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আপনি যে কোয়েশ্চেন করেছেন ওটার জন্য যদি নোটিশ দেন তাহলে উত্তর দেব।

### মহিষাদল বিধানসভা এলাকায় গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫) **ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, মহিষাদল বিধানসভা এলাকায় প্রস্তাবিত রুর‍্যাল হেলথ সেন্টার এর জন্য নব-নির্মিত গৃহগুলিতে এ জি হাসপাতাল চালু হয়েছে ;

(খ) সত্য হলে, উক্ত এ জি হাসপাতাল কতদিন ঐ স্থানে চলবে ;

(গ) রুরাল হেলথ সেন্টার ঐ স্থানে কবে অনুমোদিত হয়ে চালু করা হবে ;

(ঘ) বিদ্যুৎ সরবরাহের প্রায় সমস্ত বন্দোবস্ত থাকা সত্ত্বেও ঐ হাসপাতালে বিদ্যুৎ সরবরাহ না হওয়ার কারণ কি ; এবং

(ঙ) উক্ত হাসপাতালে কবে নাগাদ বিদ্যুৎ সরবরাহ করা হবে বলে আশা করা যায় ?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ।

(খ) ও (গ) মহিষাদল গ্রামীণ হাসপাতালের গৃহাদি এবং কর্মীদের বাসভবনগুলি নির্মাণকার্য শেষ হলে ঐ হাসপাতাল চালু হবে। তখন এ জি হাসপাতালটির পৃথক অস্তিত্ব থাকবে না।

(ঘ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ সম্ভবত ট্রান্সফরমার স্থাপন করতে পারেন নি বলে এখনও বিদ্যুৎ সরবরাহ হয় নি।

(ঙ) সঠিক বলা সম্ভব নয়।

## Urokiase

*37. (Admitted question No. *45.) **Shri Rajani Kanta Doloi and Shri Naba Kumar Roy:** Will the Minister-in-charge of the Health Deparment be pleased to state—

(a) whether the State Government is aware of the fact that—

(i) Urokinase, a remedy for blood clot, can be manufacturted from urine of human beings ;

(ii) Urine Threrapy is gradually becoming popular in other parts of the country ; and

(b) if the answer to (a) (i) and /or (ii) be in the affirmative what is the State Government's contemplation in the matter ?

**Shri Nani Bhattachaya :**

(a) (i) Urokinase is an enzyme that can be obtained from human urine.

(a) (ii) This Department has no such information.

(b) Government has no scheme in view at present.

[1-10 — 1-20 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি খবর রাখেন মাননীয় প্রধানমন্ত্রী ইউরিন থেরাপিকে কার্যকর করার জন্য পপুলার করার জন্য বিভিন্ন স্টেট গভর্নমেন্টকে নির্দেশ দিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই ধরনের কোনও নির্দেশ আমরা এখনও পাইনি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন না প্রধানমন্ত্রী বলেছেন যে ইউরিন থেরাপি করে তিনি দীর্ঘ জীবন লাভ করছেন এবং তার কাজ করার ক্ষমতাকে অক্ষুন্ন রেখেছেন, এই ব্যাপারে আপনারা কিছু চিন্তা করছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই সরকার এখনও পর্যন্ত এই ব্যাপারে কোনও কিছু জানে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি তো বললেন যে বর্তমানে এই সরকার এই বিষয়ে কোনও কিছু চিন্তা করছেন না, ভবিষ্যতে যাতে এই ইউরিন থেরাপি পপুলার হয়, সেই বিষয়ে চিন্তা করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই প্রশ্ন এখানে আসে না।

## Lockout

*38. (Admitted question No. *66.) **Shri Suniti Chattaraj and Shri Bholanath Sen:** Will the Minister-in-charge of the Labour Deparment be pleased to state—

(a) the total number of incidents of lockouts declared by management during the period from July, 1977 to January, 1978;

(b) the number of workers involed therein; and

(c) the action taken, if any by the Government against those who declared lockouts during the period mentioned above?

**Shri Bhabani Mukherjee :**

(a) 114.

(b) 76,302

(c) Whenever lock-out has been declared and disputes have been raised such disputes have been taken up for conciliation. In a few cases considered appropriate where through conciliation settlement has not been possible orders under section 10(3) of the I.D. Act have to be passed prohibiting continuance of lock-out.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি এই ৭৬ হাজার ৩০২ জন ওয়ার্কার যেখানে ইনভলভ হয়ে রয়েছে সেখানে সরকারের কঠিন হস্তে দমন করার কি বাধা আছে?

**শ্রী ভবানী মুখার্জি :** মাননীয় সদস্য জানেন যে, বর্তমান ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টের যে পদ্ধতি, সেই অনুসারেই করা হবে। ডিসপিউটস হলে সেইগুলো কনসিলিয়েশনে দেওয়া হয়। যেখানে সেটেলমেন্ট হচ্ছে না, জোর করে মালিকরা করছে না, সেখানেই ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টের সেকশন অ্যাপ্লাই করে তাদের উপর প্রভিবিটিভ অর্ডার দেওয়া হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** এই রকম কতগুলো কেস সেটেলমেন্ট হয়েছে জানাবেন কি?

**শ্রী ভবানী মুখার্জি :** আমি কয়েকটি মাত্র নাম পেয়েছি, সেইগুলো পড়ে শোনাচ্ছি। কেশোরাম ইন্ডাষ্ট্রিস অ্যান্ড কটন মিলস্ লিমিটেড মেদিনীপুর কটন মিলস্, ক্যালকাটা জুট মিল, রিলায়েন্স জুট মিলস্ ভারতীয় ইলেকট্রিক স্টিল কোম্পানি ইত্যাদি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয়কে কি এই প্রশ্ন করতে পারি, ম্যানেজমেন্টের চাপের ফলে বর্তমান বামফ্রন্ট সরকার এই ইললিগ্যাল লক আউটগুলি দূর করার চেষ্টা করছেন না?

**শ্রী ভবানী মুখার্জি :** ইহা সত্য নহে।

### Medical facilities for freedom-fighters

*39. (Admitted question No. *73.) **Shri Suniti Chattaraj and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health Deparment be pleased to state—

(a) whether the State Government has received any directive from the Centre to provide tree medical facilites to the freedom-fighters and their dependents ;

(b) if so ;

(i) what are the directives,

(ii) when and from whom the said derective were received by the State Government, and

(iii) what is the contemplation of the State Government in the matter ?

**Shri Nani Bhattacharjee :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনারা বিভিন্ন ধরনের পলিটিক্যাল ফ্রিডম ফাইটার যারা রয়েছেন, তারা যাতে ফ্রি মেডিসিনের ফেসিলিটিজ পান, তার জন্য চিন্তা করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এখনও সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে ঐ ধরনের কোনও নির্দেশ আসেনি, সুতরাং এই বিষয়ে এখানে কথা ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্টেট গভর্নমেন্ট এই ধরনের কোনও কিছু চিন্তা করছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** স্টেট গভর্নমেন্টের এই ধরনের কোনও স্কীম নেই।

**Health Centre without Doctors in Darjeeling district**

*40. (Admitted question No. *609.) **Shri Dawa Narbula :** Will the Minister-in-charge of the Health Deparment be pleased to state—

(a) whether it is a fact that many health centres in the hill areas of Darjeeling district are running without doctors and trained medical staff ;

(b) if so ;

(i) the names of such health centres, and

(ii) what action is being taken in the matter by the State Government ?

**Shri Nani Bhattacharjee :**

(a) No..

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**Central Fisheries Corporation**

*41. (Admitted question No. *651.) **Shri Satya Ranjan Bapuli and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Fisheries Deparment be pleased to state—

(a) whether the State Government has any information that the Centre has decided to do away with the Central Fisheries Corporation :

(b) if so :

(i) what is the contemplation of the State Government in the matter and

(ii) what action so far has been taken by the State Government in the matter ?

**Shri Bhakti Bhusan Mandal :**

(a) The Government of India requested the State Government sometime ago to discuss terms and conditions upon which the latter would take over the Central Fisheries Corporation.

(b) (i) & (ii) The State Government have told the Government of

India that the Central Fisheries Corporation should be kept functioning in its present form for some time and the State Government would assist the Government of India in making the Corporation viable. The reaction of the Government if India is awaited.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় বললেন যে, কিছু দিন আগে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে অনুরোধ করেছিলেন টার্মস অ্যান্ড কন্ডিশন ঠিক করবার জন্য যাতে তারা টেক-ওভার করতে পারেন সেন্ট্রাল ফিসারিস কর্পোরেশনকে। আমার প্রশ্ন হচ্ছে এটা টেক-ওভারের প্রশ্ন কেন এলো?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** এখানে টেক-ওভারের কোনও প্রশ্ন নেই। প্রশ্নটা হচ্ছে উইন্ড আপ করছে, সে-ব্যাপারে গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলকে বলছেন তারা নিতে পারেন কিনা। কিন্তু আমরা বলছি, না আমরা পারি না। আমরা শুধু ম্যানেজমেন্ট নিতে পারি এবং তাহলে ওপর তলার কিছু লোককে বাদ দিয়ে আমরা এবিষয়ে আপনাদের হেল্প করতে পারি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** টার্মস অ্যান্ড কন্ডিশনস কি ছিল?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** টার্মস অ্যান্ড কন্ডিশন ছিল গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল এটা নিক। কিন্তু আমাদের এটা নেওয়ার ইচ্ছা নেই।

**Scarcity of Streptomycine**

*42. (Admitted question No. *842.) **Shri Motahar Hossain and Shri Suniti Chatttaraj :** Will the Minister-in-charge of the Health Deparment .be pleased to state—

(a) whether the State Government is aware of the prevailing scarcity of Streptomycin in the market ;

(b) if so ;

(i) what is the cause, and

(ii) what action has been taken by the State Government to meet the situation ?

**Shri Nani Bhattacharjee :**

(a) At present there is no scarcity of the medicine .

(b) (i) and (ii) Dose not arise.

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন দেয়ার ইজ নো স্কেয়ার্সিটি। কিন্তু আমরা জানি বিভিন্ন সরকারি হাসপাতালে রোগীদের বলা হয় স্পেপ্টোমাইসিন নেই। এর কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এখন নেই। মাঝখানে ২/৩ মাস হয়েছিল।

**শ্রী সরল দেব :** সরকারি হাসতাপালের ডাক্তাররা বলছেন যে, স্কেয়ার্সিটি আছে। তারা

তাহলে বলছেন কেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** এখানে বাজারের কথা বলা হচ্ছে।

**বাঁকুড়া জেলার ব্লক হাসপাতালের ডাক্তার ও নার্সের অভাব**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮১) **শ্রী অনিল মুখার্জি :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার বিভিন্ন ব্লকে সরকারি হাসপাতালগুলিতে ডাক্তার ও নার্সের অভাব আছে ; এবং

(খ) সত্য হইলে, এই অভাব পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী ননী ভটাচার্য :**

(ক) হ্যাঁ।

(খ) স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তারের শূন্যপদগুলি পূরণের জন্য অ্যাডহক ডাক্তার নিয়োগ করা হচ্ছে। কিছু স্বাস্থ্যকেন্দ্রে হোমিওপ্যাথিক ডাক্তার দ্বারা শূন্যপদ পূরণ করা হচ্ছে। নার্সের শূন্যপদ পূরণের জন্য বিভিন্ন নার্সিং শিক্ষণকেন্দ্রে নার্সিং শিক্ষার্থীর সংখ্যা বৃদ্ধি করা হয়েছে। ক্র্যাস(Crash) প্রোগ্রামের দ্বারা শিক্ষার্থী সংখ্যা বাড়ানো হচ্ছে। বিভিন্ন কর্মসংস্থান কেন্দ্রে থেকে সরকারি শিক্ষণকেন্দ্র ছাড়া অন্য কেন্দ্রে বা অন্য রাজ্যে শিক্ষণপ্রাপ্ত যে সমস্ত নার্স পশ্চিমবঙ্গে চাকরি করিতে ইচ্ছুক তাদের নিয়োগ করা হচ্ছে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, যদি কোনও প্রাইভেট প্যাকটিস করছেন, এই রকম ডাক্তার এই সব অঞ্চলে থাকেন, তাহলে তাদের আংশিক ভিত্তিতে নিয়োগ করে সরকারি হাসপাতালের ডাক্তারের অভাব মেটানো হবে কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** আগেই বলেছি যে, শুধু পাবলিক সার্ভিস কমিশন যে নামগুলি পাঠিয়েছেন তাদেরই নিয়োগ করা হচ্ছে না। তার উপরেও অ্যাডহক অ্যাপয়েনমেন্টের দ্বারা, কন্ট্রাক্ট অ্যাপয়েনমেন্টের দ্বার এই সমস্ত স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কাজ চালানো হচ্ছে। তা সত্ত্বেও অনেক পদ খালি আছে।

**শ্রী অনিল মুখার্জি :** আমি বলছি প্রাইভেট প্যাকটিস যে সমস্ত ডাক্তাররা করছেন, তাদের সম্বন্ধে কি করা হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** পার্ট-টাইম অ্যাপয়েনমেন্ট দেওয়া হয় আউটডোর।

**শ্রী অনিল মুখার্জি :** যদি এই রকম কেউ হোলটাইম অ্যাপয়েনমেন্ট তার নিজের এলাকায় চায় তাহলে কি তাকে দেওয়া হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** সেটা ডাক্তারের ব্যক্তিগতভাবে দরখাস্ত করার উপর নির্ভর করবে। আমরা নিশ্চয়ই অনেক ক্ষেত্রে বিবেচনা করছি। কিন্তু এটাও আমরা দেখেছি যে, লোকাল ডাক্তার হাসপাতালে চাকরি নেওয়ার পরও বাইরের চিকিৎসায় মেতে থাকছেন এবং তাতে

হাসপাতালের চিকিৎসার অসুবিধা হয়। সেই কারণে আমরা সাধারণত এটাকে এনকারেজ করি না। তবে আউট অফ ওয়েতে যদি কোনও স্বাস্থ্য কেন্দ্র থাকে তাহলে সেখানে আমরা লোকাল প্র্যাকটিশনারের দিয়ে কিছু কিছু ব্যবস্থা করতে পারি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি যে বললেন যে বিভিন্ন জেলায় বিশেষ করে বাঁকুড়া জেলায় অনেক নার্সের অভাব আছে, সেটা পূরণের জন্য নার্সিং ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে কিন্তু আমি জানতে চাচ্ছি নার্সিং ট্রেনিং-এর যে ব্যবস্থা হয়েছে তাতে কলকাতা শহরে তাদের ট্রেনিং এর ব্যবস্থা হচ্ছে, তাতে শহরের মেয়েরাই যদি ট্রেনিং নেয় তাতে বাঁকুড়া জেলার খুব বেশি সুবিধা হবে কি, এসব মেয়েরা ট্রেনিং নিয়ে তারা কি গ্রামে যাবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সিনিয়ন নার্সিং ট্রেনিং কলকাতায় ট্রেনিং এর ব্যবস্থা আছে কিন্তু জুনিয়র অ্যান্ড অকজিলিয়ারি অ্যান্ড মিডাইফারি ট্রেনিং সেন্টার বিভিন্ন জেলায় জেলা হাসপাতাল গুলিতে ট্রেনিং-এর ব্যবস্থা আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** জেলায় যে ব্যবস্থা আছে কিন্তু জেলা বিস্তীর্ণ এলাকা কিছু কিছু শহরের মেয়েরা এই ট্রেনিং নেন তাদের কি দূরগ্রামে পাঠানো সম্ভব হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** যেভাবে এখন পলিসি আছে তাই বললাম কিন্তু আমরা সমস্তটা পর্যালোচনা করে দেখছি। আমাদের ২২০০ নার্সিং কেডারে ঘাটতি আছে। সুতরাং আমরা শর্টার প্রোগ্রামের ব্যবস্থা নিয়েছি এবং নার্সিং ট্রেনিং-এর বাড়াবার ব্যবস্থা করছি। আর মাননীয় সদস্য যা বলছেন তাতে আমি বলতে চাই যে জেলার বিভিন্ন জায়গা থেকে দরখাস্ত আসতে পারে সেটাকে যদি বন্ধ করতে হয় তাহলে সাবডিভিসন বা আরও নিম্ন সাবডিভিসন স্তরে শিক্ষণ নেওয়া যায় কিনা তার বিচার বিবেচনা করে ফেজড প্রোগ্রাম যাতে নেওয়া যায় সে চেষ্টা করে দেখছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** নার্সিং ট্রেনিং ডিসেন্ট্রালাইজড করার ব্যবস্থা হচ্ছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ডিসেন্ট্রালাইজড আপটু সাব-ডিভিসনাল লেভেল করার চিন্তা করা হচ্ছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বাঁকুড়া জেলায় ওন্দা থানায় ডাঃ বেরাকে কংগ্রেসি আমলে চক্রান্ত করে চাকরি থেকে বরখাস্ত করা হয়েছে তাকে পুনরায় রি-ইনস্টেটমেন্ট করা হবে কিনা?

**Mr. Speaker :** This is not a supplementary question.

**শ্রী অনিল মুখার্জি ঃ** কংগ্রেসি আমলে যে সমস্ত ডাক্তার পলিটিক্যালি ভিকটিমাইজেশন হয়েছে তাদের এই সরকার রি-ইনস্টেট করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ইন্ডিয়ান মেডিকলে অ্যাসোসিয়েশন এবং স্টেট হেলথ সার্ভিস অ্যাসোসিয়েশন এর পক্ষ থেকে আলাদাভাবে এই রকম পলিটিক্যাল কারণে যাদের ভিকটিমাইজ করা হয়েছে-এই রকম ক্ষেত্রে তাদের সুপারিশ অনুযায়ী পুনর্নিয়োগ করা হয়েছে।

**শ্রী হবিবুর রহমান ঃ** স্যার আপনার মাধ্যমে জানাতে চাই যে আমাদের ডাক্তারের ঘাটতি রয়েছে এবং ডাক্তার পাওয়া যাচ্ছে না। আগে যে রকম গ্রামাঞ্চলের ছেলেরা ডাক্তারি পড়তে সুযোগ পেতেন এখন যাতে সেই সুযোগ সুবিধা থাকে তারজন্য কি আপনি ব্যবস্থা গ্রহণ করবেন?

**Mr. Speaker :** This question relates fo Bankura district. But you have raised a general question. I would not allow it.

**মধ্যমগ্রাম স্বাস্থ্যকেন্দ্র**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৭) **শ্রী সরল দেব ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মধ্যমগ্রাম হেলথ সেন্টারকে ৫০ শয্যাবিশিষ্ট হাসপাতালে রূপান্তরিত করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত করা হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** আমি আপনার কাছে জানতে চাই ১৯৫৭ সালে মধ্যমগ্রাম হেলথ সেন্টার তৈরি হয়েছিল সেখানে এখন জনবসতি বহুগুণ বেড়ে গেলে আপনার দপ্তর থেকে আশ্বাস দিয়েছিল যে ৫০ শয্যা বিশিষ্ট হাসপাতাল হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখন পর্যন্ত আশ্বাস দেবার কথা জানি না।

**হোমিওপ্যাথিক কলেজ হাসপাতাল**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৭) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরকার অনুমোদিত হোমিওপ্যাথিক কলেজ হাসপাতালের শয্যা সংখ্যা কত ; এবং

(খ) উক্ত হাসপাতালে দৈনিক গড়ে কতজন রোগী থাকেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ৪১৫টি।

(খ) ২১৪টি।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** অতিরিক্ত প্রশ্ন, স্যার, এই হাসপাতালগুলিতে এত শয্যা থাকা সত্ত্বেও রোগীর সংখ্যা কম এর কারণ কি আর্থিক দুরবস্থা?

**শ্রী ননী ভট্টাচার্য** : কারণ অনুসন্ধান করিনি। তবে অনেকগুলি কারণ আছে, হাসপাতালগুলির দুরবস্থায় আছে, সেখানে অব্যবস্থা আছে, ডাক্তারের অভাবে আছে, আর একটা বড় কারণ হল অ্যালোপেথিকের প্রতি খানিকটা আকর্ষণ, এই সব কারণেই হোমিওপ্যাথিক ডিসপেনসারিতে অনেকে ভর্তি হয় না।

**শ্রী জয়কেশ মুখার্জি** : হোমিওপ্যাথিকে গভর্নমেন্ট অনুমোদন দিয়েছেন এবং ডি এম এইচ এবং এম বি বি এস ইত্যাদি শিক্ষা দেবার ব্যবস্থা আছে। কিন্তু সেখানে যদি রোগীর সংখ্যা এত কম থাকে তাহলে ছাত্রদের থিয়োরেটিক্যাল এবং প্রকাটিক্যাল ট্রেনিং কিভাবে হবে সে সম্বন্ধে কিছু চিন্তা করেছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য** : এই প্রশ্নের উত্তর হল না যে আমরা হোমিওপ্যাথিক কাউন্সিল পুনর্গঠন করছি চিকিৎসা, হাসপাতালগুলি এবং শিক্ষা, পুনর্গঠন করার জন্য আশা করছি এতে কিছু উন্নতি হতে পারে।

**শ্রী জয়কেশ মুখার্জি** : এই হাসপাতালগুলিতে নিশ্চয়ই নার্সের অভাব আছে, ডাক্তারের অভাব আছে, তাছাড়া লোকের অ্যালোপেথির দিকে আকর্ষণ আছে, সেক্ষেত্রে বিশেষ করে কলেজ হাসপাতালগুলিতে নার্স, ডাক্তার, সুইপারদের দায়িত্ব গভর্নমেন্ট নেবার কথা চিন্তা করছিন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য** : আমি আগেই বলেছি যে হোমিওপ্যাথিক কাউন্সিল পুনর্গঠিত হবার পর উন্নতি নিশ্চয়ই হবে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী হবিবুর রহমান** : মন্ত্রী মহাশয় প্রথমেই বললেন যে কারণ অনুসন্ধান করে দেখেন নি। তারপর অনেক কারণ দেখালেন। আমার প্রশ্ন হল, অনুসন্ধান না করা সত্ত্বেও কি করে এই কারণগুলি বললেন এবং তা দূরীকরণের কি চেষ্টা করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য** : মাননীয় সদস্য মহাশয়কে জানাই যে সারভে, ইনভেস্টিগেশন বা এনকোয়ারি একটা মেশিনারি মারফত করা হয় নি এখনও পর্যন্ত। তাছাড়া যে সাধারণ জ্ঞান থাকে তা থেকে ডেফিসিয়েন্সিগুলোর কথা বলেছি যেমন রোগী ভর্তি এবং ছাত্র সংখ্যা কম। এটা সাধারণ জ্ঞান থেকে বলা যায়।

**শ্রী হবিবুর রহমান** : রোগী ভর্তিতে আকর্ষণ করার জন্য কি করেছেন এবং এর ডেফিসিয়েন্সির যে কারণ সেগুলো দূর করার জন্য কি করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য** : এর উত্তর আমি আগেই দিয়েছি। হোমিওপ্যাথি শিক্ষা ও চিকিৎসার উন্নতি ঘটাতে গেলে কালকে যে বিল পেশ করলেন তাতে যে কাউন্সিলের কথা আছে, সেই কাউন্সিল যদি ঠিকমতো হয় তাহলে উন্নতি দেখা যাবে।

### Anti-rabies vaccine

*46. (Admitted question No. *650.) **Shri Satya Ranjan Bapuli and Shri Suniti Chatttaraj :** Will the Minister-in-charge of the Health

Deparment be pleased to state—

(a) if it is a fact that the manufacture of anit-rabies vaccine in West Bengal is seriously hampered/affected due to infection of the sheep; and

(b) what action the Government has taken in the matter?

**Shri Nani Bhattacharjee :**

(a) No.

(b) Does not arise.

### গ্রাম ঘেঁষা চিকিৎসা শিক্ষা প্রকল্প

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮০) **শ্রী রজনীকান্ত দোলুই :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, রাজ্য সরকার রুরাল হেলথ সার্ভিস ওরিয়েনটেড স্কীম (গ্রাম ঘেঁষা চিকিৎসা শিক্ষা প্রকল্প) নামে একটি মেডিকেল শিক্ষাক্রম চালু করার কথা চিন্তা করেছেন ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত প্রস্তাব কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) রাজ্য সরকার এল এম এফ বা তৎসমতুল কোনও পাঠ্যক্রম চালু করার কথা ভাবছেন। এই সম্বন্ধে কিছু অগ্রসর হচ্ছেন।

(খ) বর্তমান অবস্থায় সঠিকভাবে সময় বলা যাচ্ছে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গ্রামে যে কোয়াক ডাক্তার আছে তাদের ট্রেনিং দিয়ে যাতে ডাক্তারদের দুর্ভিক্ষ দূর করা যায় সেজন্য কোনও পাঠ্যক্রমের কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** তাদের জন্য ওই রকম ধরনের কিছু চিন্তা নেই। তারা মেডিকেল স্টাফ হিসাবে যাতে আসতে পারেন তারজন্য কিছু শিক্ষাক্রম দেওয়ার কথা চিন্তা করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি যে পাঠক্রম চালু করছেন এই এল এম এফ-এই ব্যাপারে ইন্ডিয়ান মেডিকেল আশোসিয়েশন মতামত বা রেকোমেনডেশন জানিয়েছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** মতামতের ব্যাপারটা বিভিন্ন রকমের এবং লোকের নিজস্ব। কেউ আপত্তি জানিয়েছেন বা কেউ সমর্থন জানিয়েছেন। পাবলিক ওপিনিয়ান আমার পক্ষে। তারা রেডি রেসপন্স দিয়েছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন এই ব্যাপারে আপনি অগ্রসর হয়েছেন। কত দূর অগ্রসর হয়েছেন, পরিকল্পনা কোন স্টেজে আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পাঠক্রম তৈরি করার ব্যাপারে কিছু কিছু মতামত নিয়েছি এবং পাঠক্রম তৈরি করা প্রায় কমপ্লিট।

**শ্রী গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পাবলিক ওপিনিয়ন তিনি কি ভাবে সংগ্রহ করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** খুবই সহজ পদ্ধতি। প্রত্যেক জেলা থেকে এবং সাবডিভিসন শহর থেকে আমরা সেইভাবে দরখাস্ত পাচ্ছি, স্মারকলিপি পাচ্ছি।

**মধ্যমগ্রামে জবরদখল কলোনির মালিকানা**

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৩) **শ্রী সরল দেব ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মধ্যমগ্রামের অন্তর্ভুক্ত বঙ্কিমপল্লী, বীরেশ পল্লী, বিধানপল্লী ও দেবদাস পল্লী প্রভৃতি জবরদখল কলোনিগুলিতে জবরদখলকারী উদ্বাস্তুদের জমির পূর্ণ মালিকানা দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হইবে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) সরকারি উদ্যোগে উদ্বাস্তু কলোনিগুলিতে ১৬/১২/১৭ তারিখের পূর্বে জবরদখলী কৃত প্রকৃত উদ্বাস্তুগণকে জমির পূর্ণ এবং শর্তহীন মালিকানা দিবার পরিকল্পনা সরকারের আছে।

(খ) জমির পূর্ণ এবং শর্তহীন মালিকানা দিবার পরিকল্পনা সম্পর্কে বর্তমান সরকার নতুনভাবে চিন্তা করিয়াছেন এবং ঐ সম্পর্কে ভারত সরকারের অনুমোদনের জন্য অপেক্ষা করিতেছেন। উক্ত অনুমোদন লাভের পরে পরিকল্পনাটি রূপায়িত হইবে।

অতিরিক্ত ঃ

বঙ্কিম পল্লী, বীরেশ পল্লী, দেবদাস পল্লী, বিধান পল্লী প্রভৃতি পল্লীগুলি কোনও জবর দখল কলোনি নহে। ইহারা সরকারি উদ্যোগে প্রতিষ্ঠিত উদ্বাস্তু কলোনি যথা (১) মধ্যমগ্রাম, (২) দোহাড়িয়া মাহাড়া ও (৩) গুচুরিয়া চক্রঘাটা কলোনিগুলির অংশ বিশেষ। এই কলোনিগুলি বর্তমানে নতুনভাবে সার্ভে করা হইতেছে। ইহা সময় সাপেক্ষ। ইহার পরে নতুন লে-আউট প্ল্যানের প্রয়োজন হইতে পারে। জবর দখলকারীদিগের নিয়মিতকরণের পরে জমির মালিকানা দিবার প্রস্তাব বিবেচনা করা হইবে। ইতিমধ্যে ভারত সরকারের সিদ্ধান্ত জানা যাইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী সরল দেব ঃ** আপনি ঐ অঞ্চলে সরজমিনে তদন্ত করেছেন। প্রতি বছরই বর্ষার সময় সেখানটা ডুবে যায়। সে সম্পর্কে কোনও ড্রেনেজ স্কীম আপনার সরকারি দপ্তরে আছে কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** যখন উন্নয়ন করা হবে তখন এই পরিকল্পনা গ্রহণ করা হবে।

**শ্রী সরল দেব ঃ** কিন্তু কবে উন্নয়ন হবে এ তো অনির্দিষ্ট কালের কথা বলছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** কেন্দ্রীয় সরকারের অনুদান পেলে হবে।

**শ্রী সরল দেব ঃ** রাজ্য সরকারের সীমিত বাজেটের মধ্যে সেটা কি করা সম্ভব নয়?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** না সম্ভব নয়।

## ADJOURNMENT MOTIONS

**মিঃ স্পিকার ঃ** আমি জনাব সামসুদ্দিন আহমেদ ও শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রের প্রত্যেকের নিকট থেকে একটি করে মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। জনাব সামসুদ্দিন আহমেদ তাঁর মুলতুবি প্রস্তাবের নোটিশে আলিপুর কোর্টে জনৈক দন্ডপ্রাপ্ত ব্যক্তি কর্তৃক সরকার পক্ষের কৌশলীকে আক্রমণ ও হত্যার চেষ্টার ঘটনার উল্লেখ করেছেন। উল্লিখিত ঘটনা একটি বিচ্ছিন্ন হিংসাত্মক অপরাধ সংক্রান্ত এবং সাধারণ আইন শৃঙ্খলার প্রশ্নের সঙ্গেও জড়িত। এর প্রতিকার প্রচলিত আইনের ব্যবস্থার মধ্যেই আছে। বিষয়টি মুলতুবি প্রস্তাবের আওতায় পড়ে না। সুতরাং আমি এই মুলতুবি প্রস্তাবের নোটিশ নাকচ করছি। দ্বিতীয় মুলতুবি প্রস্তাবের নোটিশটি এসেছে শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রের কাছে থেকে। এতে মালদহ্ জেলার রতুয়া থানার অভ্যন্তর থেকে বলপূর্বক বিচারাধীন বন্দীকে ছিনতাই করার ঘটনার উল্লেখ করা হয়েছে। এই ঘটনাটিরও একটি সাধারণ আইন শৃঙ্খলার প্রশ্ন সম্পর্কিত এবং এটিও মুলতুবি প্রস্তাবের উপযুক্ত নয় বলে মনে করি। সুতরাং এই মুলতুবি প্রস্তাবের নোটিশেও আমার অসম্মতি জ্ঞাপন করছি। সদস্যগণ অবশ্য সংশোধিত আকারে বিষয় বস্তুটুকু পড়তে পারেন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** ১/৩/৭৮ তারিখে যুগান্তর পত্রিকায় প্রকাশ যে প্রকাশ্য দিবালোকে আলিপুর কোর্ট এজলাসে বিচারকের সম্মুখে বিচারক কর্তৃক দন্ডপ্রাপ্ত ব্যক্তি সরকার পক্ষের কৌশলীর গলা ধরিয়া ব্লেড চালাইয়া হত্যার চেষ্টা করার নজির এই রাজ্যে সৃষ্টি হইয়াছে। শান্তিপূর্ণভাবে চলার নাগরিকদের সুবিচারের একমাত্র অবলম্বন বিচারালয় কিন্তু দুঃখের বিষয় এবং চরম আশঙ্কার বিষয় যে বিচারালয়েও আইনশৃঙ্খলা বিপন্ন। ঘটনার সময় পুলিশের গোয়েন্দা বিভাগ ও সাধারণ বিভাগ কি করিতেছিলেন? পুলিশের এই চরম কর্তব্যে অবহেলা উদাসীনতা ও ব্যর্থতার দেশের মানুষ চরম নিরাপত্তার অভাব অনুভব করিতেছে। অতএব এ বিষয়ে বিস্তারিত আলোচনার জন্য অদ্যকার সভা মুলতুবি রাখা হোক।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** গত ২৪শে ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে ফৌজদারি মামলায় অভিযুক্ত কয়েকজন আসামীকে মালদহ্ জেলার রতুয়া থানার ভারপ্রাপ্ত কর্মচারী গ্রেপ্তার করে থানায় আনেন। কয়েক ঘন্টার মধ্যে একটি বিশেষ রাজনৈতিক দলের কতিপয় নেতৃবৃন্দের নেতৃত্বে মাত্র কয়েকশত লোক থানা ঘেরাও করে ধৃত আসামীকে বের করে নিয়ে চলে যায়। থানা কর্তৃপক্ষ সেই সময় বা পরবর্তীকালে দুষ্কৃতকারীদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা অবলম্বন না করায় সাধারণ জনসাধারণ এবং সরকারি কর্মচারিদের মধ্যে দারুন আতঙ্কের সঞ্চার হয়েছে।

দুষ্কৃতকারীরা প্রকাশ্যে ঘুরে বেড়াচ্ছেন এবং বলছেন তারা যাই করুন কোনও ব্যবস্থা গৃহীত হবে না। এই ব্যবস্থা দীর্ঘ দিন চলতে দেওয়া যায় না।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পিকার :** আমি আজকে ৬টি দৃষ্টি আকর্ষণ নোটিশ পেয়েছি। এই ৬টি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব হচ্ছে।

১। বনবিভাগের উদ্যান ও কানন শাখার কর্মীদের ৯.২.৭৮ তারিখ হইতে অনশন : শ্রী হবিবুর রহমান এবং শ্রী কাজী হাফিজুর রহমান

২। ভগবানগোল থানাধীন বসন্তপুর গ্রামনিবাসী জনাব আব্দুস সাত্তারকে নির্মমভাবে হত্যা : শ্রী হবিবুর রহমান

৩। ইসিডেন্স অপ রিপিটেড ঘেরাও ইন ক্যালকাটা ইউনিভার্সিটি : শ্রী এ কে এম হাসানুজ্জামান

৪। জিয়াগঞ্জে শ্রী পতসিং কলেজের এস এফ আই এর ছাত্রকর্মী কৃর্তক উক্ত কলেজের অধ্যাপকের উপর হামলা : শ্রী হবিবুর রহমান ও শ্রী কাজী হাফিজুর রহমান

৫। ডি ভি সি ডিপ্লোমা ইঞ্জিনিয়ারদের 'গণধর্ণা' : শ্রী প্রবোধ পুরকায়েত

৬। হাঙ্গার স্ট্রাইক বাই দি ফরমার রিফিউজি ক্যাম্প এমপ্লয়িজ অ্যাশোসিয়েশন অ্যান্ড প্রাইমারি টিচারস অ্যাশোসিয়েশন ইড় জলপাইগুড়ি : শ্রী প্রবোধ পুরকায়েত

আমি প্রবোধ পুরকায়েত কর্তৃক আনীত বিষয় 'হাঙ্গার স্ট্রাইক বাই দি ফরমার রিফিউজি ক্যাম্প এমপ্লয়িজ অ্যাশোসিয়েশন অ্যান্ড প্রাইমারি টিচারস অ্যাশোসিয়েশন ইন জলপাইগুড়ি-এর উপর বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি বিবৃতিটি আজকে দিতে পারেন, অথবা দেবার জন্য একটি দিন ঠিক করে দিন।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমি ৭ তারিখে এই সম্পর্কে জবাব দেব।

## POINT OF PRIVILEGES

**মিঃ স্পিকার :** আমি সাত্তার সাহেবের কাছ থেকে একটি অধিকার ভঙ্গের নোটিশ পেয়েছি। এই নোটিশে বলা হয়েছে যে ১৪/২/৭৮ তারিখে অর্থাৎ অধিরেশন আরম্ভ হওয়ার একদিন পূর্বে নেতাজিনগর কলেজ (পরিচালনভার গ্রহণ) অধ্যাদেশ, ১৯৭৮ জারি হওয়ায় এই হাউস ও উহার সদস্যদের অধিকার ভঙ্গ হয়েছে। কিন্তু আইনত এই অধ্যাদেশ জারি হওয়াতে কোনও ত্রুটি নেই। কারণ, যখন অধ্যাদেশ জারি হয় তখন এই বিধানসভার সত্র বা সেশন শুরু হয় নি। সত্র বা সেশন আরম্ভ হয় বিধানসভার ১৫/২/৭৮ তারিখের বৈঠক বা সিটিং থেকে। এই তারিখের পূর্বে যে কোনও সময়ে অধ্যাদেশ জারি করার ক্ষমতা রাজ্যপালের আছে এবং এই ক্ষমতাবলে অধ্যাদেশটি জারি হওয়ায় এই হাউস বা উহার

সদস্যদের কোনও অধিকার ভঙ্গ হয়েছে বলে আমি মনে করি না। এছাড়া এই পয়েন্টে অ একদিন আলোচনা করেছেন, সেদিনও প্রিভিলেজ অ্যালাও করিনি। সুতরাং মাননীয় সদসে অধিকার ভঙ্গ হয়েছে বলে আমি মনে করি না। অতএব আমি এই প্রশ্নটি নাকচ করে দিচি আমি এই পয়েন্টটি আর এক দিন ডিসঅ্যালাও করেছি বলে আজকে আর পড়তে দিচ্ছি ন

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন ও পয়েন্ট অব অর্ডার। প্রিভিলেজ মোশন য এসেছে—

**মিঃ স্পিকার ঃ** আপনি একটি ধারণা করে নিচ্ছেন—আইনের প্রশ্নে এটা চলে না। য প্রাইমা ফেসি কেস থাকে তাহলে বলতে পারেন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** দেয়ার ইজ এ প্রাইমা ফেসি কেস। আপনি স্যার, একটু শুন আই হ্যাভ গট সাম আদার মেটিরিয়ালস। এই যে অর্ডিন্যান্সটি এটা পলিটিক্যালি মোটিভেটি অর্ডিন্যান্স। এর পর যে রেজলিউশন নিয়ে আসছেন শ্রী ভোলানাথ সেন মহাশয়, জানি সেটা কখন ডিসকাস করা হবে। এখন প্রশ্ন হচ্ছে হাউসে বসছে ১৫ই ফেব্রুয়ারি। এটা নি স্যার, ওপক্ষের যারা আজকে চিৎকার করছেন তারা যখন এ দিকে বসতেন তখন হাউ ডাকার পরে যখন কোনও অর্ডিন্যান্স হয়েছে তখন সে ব্যাপারে তারা চিৎকার করে বা দিতেন। আর আজকে হাউস ডাকার ঠিক একদিন আগে—এই অ্যাডমিনিস্ট্রেটর তিনি রা ৯টার সময় চার্জ নেন এবং ৯।। টার সময়ে একজন সি পি এম ক্যাডারকে সেখা অ্যাপয়েনমেন্ট দেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, (গোলমাল) আপ বসুন সাত্তার সাহেব, আপনি দয়া করে বসুন, আই অ্যাম অন এ পয়েন্ট অব অর্ডার।

(গোলমাল)

**(কংগ্রেস বেঞ্চ হইতে :- স্যার উনি বসতে বলার কে?)**

(তুমুল হট্টগোল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, উনি বসতে বলার কে? সাত্তার সাহেব কে উনি বস বললেন, উনি বসতে বলার কে? উনি অর্ডার করার কে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ট্রেজারি বে আছেন, মাননীয় সাত্তার সাহেব যখন বলছিলেন তখন তাঁকে বসতে বলার অধিকার তাঁ আছে কিনা সেটাই আমরা জানাতে চাই।

(তুমুল হট্টগোল)

[1-50 — 2-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** তিনি অর্ডার করেন নি, তিনি বলেছেন, আমি শুনেছি, সাত্তার সাহে আপনি বসুন, আই অ্যাম অন এ পয়েন্ট অব অর্ডার।

(গোলমাল)

প্লিজ বি সিটেড, আই অ্যাম অন মাই লেগস, আদার ওয়াইজ হাউ ক্যান দি হাউস বি কনডাক্টেড? এখানে আমার মনে হয় একটা ভুল বোঝাবুঝি হচ্ছে। আমার মনে হয়, আমি যতটুকু বুঝেছি The Minister concerned wanted to draw the attention of the members that as the Speaker was on his legs, the members should take their seats and hear what Mr. Speaker was saying.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমি প্রিভিলেজ মোশনের ব্যাপারে বলতে উঠেছি, এখানে কোনও পয়েন্ট অব অর্ডার উঠতে পারে না।

**(Noise & interruptions)**

**Mr. Speaker :** আমি এই প্রিভিলেজ মোশন তুলতে আপত্তি জানিয়েছি, আমি বলেছি, That is not a point of privilege. It may be irregular to promulgate an ordinance on the eve of Assembly sitting Mr. Hedge, Speaker of Lok Sabha, aslo pointed out that it was unfair to bring an ordinance just on the eve of the sitting of the House. But I would say that on this ground a question of privilege cannot be raised and I have already given my ruling on this point.

**শ্রী লুৎফুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন হাউস ডাকা হয়েছে, তখন এই অর্ডিন্যান্স জারি করে এই হাউসকে বাইপাস করা হয়েছে, আপনাকে বাই পাস করা হয়েছে।

**(Noise)**

**Mr. Speaker :** Honourable members, please take your seats. I have already given my ruling in this matter.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় মন্ত্রী কমল গুহ যখন গোলমাল চলছিল তখন আমার দিকে তাকিয়ে বললেন যে বাইরে চলুন ছিঁড়ে ফেলে দেব, হি হ্যাজ আটার্ড দিজ ওয়ার্ডস।

**(noise & interruption)**

একজন মন্ত্রী হয়ে হাউসের মধ্যে এইসব কথা কি তিনি বলতে পারেন?

**Mr. Speaker :** Honourable members, please be seated. If Shri Guha has said like this, please give me a notice in writing. I shall look into the records and see if there is any question of privilege. I did not hear what Shri Guha said.

**(noise & interruption)**

Mr. Chattaraj, please be seated. We have a procedure for conducting the House. It cannot go on like this matter. I shall look into it and you will have ample chance to speak. So please be seated.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজের ঘাড়ে নিচ্ছেন কেন?

তিনি বলুন নিজে যে একথা আমি বলিনি let him deny it. When the Minister is present he can make a statement denying the allegation made against him.

**Mr. Speaker :** Now we will go to Legislation.

**শ্রী হাবিবুর রহমান :** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, মিনিস্টারের টেনডেন্সি কি রকম দেখুন, উনি সুনীতিবাবুকে বলছেন বাইরে চলুন ছিঁড়ে ফেলে দেবো।

(noise)

**Mr. Speaker :** I disallow this point of order. On the question of remarks of the Minister Shri Kamal Guha I have said what I had to say. I will give my orders. Now, I would not allow anybody to raise it again.

মাননীয় সদস্যগণ, আমি শ্রী ভোলানাথ সেনের কাছ থেকে নেতাজিনগর কলেজ (পরিচালনভার গ্রহণ) অধ্যাদেশ ১৯৭৮ অনুমোদন বিষয়ে একটি প্রস্তাবের নোটিশ পেয়েছি। এই প্রসঙ্গে তিনি একটি অধিকার ভঙ্গের প্রশ্নও তুলেছেন। এই নোটিশে শ্রী সেন এই অভিযোগও করেছেন যে তিনি ইতিপূর্বে একই বিষয়ের উপর আর একটি প্রস্তাবের নোটিশ দিয়েছেন কিন্তু সেটা কার্য উপদেষ্টা সমিতির কাছে পেশ করা হয় নি। আমি উল্লেখ করতে চাই যে এ ধরনের কোনও প্রস্তাব আসেনি। শ্রী সেন কেবলমাত্র তার প্রস্তাব উত্থাপন করার ইচ্ছা প্রকাশ করেছেন। এর আগে তিনি যে চিঠি দিয়েছিলেন সেখানে হি রেইজড দি কোয়েশ্চেন অফ হিজ ইনটেনশন। I beg to give notice of my intention to move a resolution The Netaji Nagar College (Taking over of managment), Bill 1978. কিন্তু আমি উল্লেখ করতে চাই যে এ ধরনের কোনও প্রস্তাব আসেনি। শ্রী যেন কেবলমাত্র তার প্রস্তাব উত্থাপন করার ইচ্ছা প্রকাশ করেছেন। শুধুমাত্র ইচ্ছা প্রকাশ কার্য উপদেষ্টা সমিতির আলোচ্য বিষয় হতে পারে না। এর জন্য নির্দিষ্ট প্রস্তাব প্রয়োজন। সুতরাং তার পূর্বের নোটিশটি কার্য উপদেষ্টা সমিতির নিকট পেশ করার প্রশ্ন উঠে না। বর্তমান প্রস্তাবটি যার নোটিশ কেবলমাত্র গত সন্ধ্যায় পেয়েছি, সেই প্রস্তাব সংবিধানের ২১৩ (২) (ক) ধারা অনুযায়ী বিধিসম্মত প্রস্তাবের আওতার মধ্যে পড়ে। প্রস্তাবটি আমি গ্রহণ করেছি এবং এই প্রস্তাব এতদসম্পর্কে প্রতিস্থাপিত সরকারি বিল বা বিধেয়কের বিবেচনার প্রস্তাবের সঙ্গেই আলোচিত হবে। আমি ফ্যাক্টটা এক্সপ্লেন করে দিচ্ছি। উনি ইনটেনশনের নোটিস দিয়েছেন not notice of resolution which can be produced before the House গতকাল সন্ধ্যায় আমি পেয়েছি এবং আমি সেটা অ্যাকসেপ্ট করেছি। বিলটা সারকুলেট করা হয়েছে when the Bill is moved I will allow Mr. Sen to move this resolution. নেতাজিনগর কলেজ (পরিচালনভার গ্রহণ) বিধেয়ক ১৯৭৮। আমি এখন শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে নেতাজি নগর কলেজ (পরিচালনভার গ্রহণ) বিধেয়েক ১৯৭৮ কার্য প্রণালী ও পরিচালন নিয়মাবলি ৭১(১) নিয়ম অনুযায়ী একটি বিবৃতি পেশ করার জন্য অনুরোধ করছি।

[2-00 — 2-10 P.M.]

## LEGISLATION

### The Netaji Nagar College (Taking over of Management) Bill, 1978

**Mr. Speaker :** Shri Sambhu Charan Ghosh to introduce the Netaji Nagar College (Taking over of Management) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order...

**Mr. Speaker :** I have receive a notice just now from Shri Bholanath Sen. Shri Sen in his notice has intended to oppose the motion for leave to introduce the Netaji Nagar Collge (Taking over of Management) Bill, 1978. The leave to introduce the Bill in the present case is not necessary under rule 66 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, as the Bill has already been published inthe Gazettee. The relevant text of the Bill is now the motion for introduction. Accordingly, the question of the Bill does not arise at this state.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, " দি নেতাজি নগর কলেজ (টেকিং ওভার অফ ম্যানেজমেন্ট) বিল, ১৯৭৮" এটি কালকে সার্কুলেট করা হয়েছে। অথচ আজকেই এটা হাউসের সামনে নিয়ে আসা হল। I invite your attention to section 75 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Ligislative Assembly. স্যার, রুল ৭৫ দেখুন যে একদিনের নোটিশে এই বিল ইনট্রোডিউস করতে পারেন কিনা? We have right for giving amendment to this particular piece of Ligislative. কিন্তু যেহেতু কালকে এটা সার্কুলেট করেছেন, সেহেতু You have adopted it for discussion to-day. But according to rule 75 you must give us 5 days time unless you exercise your discreation to curtail our privilege of 5 days. বর্তমান অবস্থায় আমরা অ্যামেন্ডমেন্ট দেবার কোনও স্কোপ পাচ্ছি না। I also invite your attention to priviso that no such motion shall be made until after copies of the Bill have been made available for the use of members and that any member may object to any such motion being made unless copies of the Bill have been so made available for five days before the day on which the motion is made, and such objection shall prevail. So this is a quesion of privilege, Sir, তাই আপনার কাছ অনুরোধ করছি যে, আমরা কোনও স্কোপ পাচ্ছি না, আনলেস দি স্পিকার অ্যালাউ দি মোশন টু বি মেড, আপনি আমাদের অধিকারকে রক্ষা করুন। আপনি যে হেস্টি পিস অফ লেজিসলেশন-এর অনুমতি দিয়েছেন আজকে তাতে আমাদের শুধু অ্যামেন্ডমেন্টের অধিকারই ক্ষুন্ন হয়নি, আমি মনে করি এই hasty piece of Legislation

will affect the entire academic world of West Bengal.. এই জাতীয় সরকারি হটকারিতা যদি আপনার প্রশ্রয় পায় তাহলে আমি মনে করি তা দেশের গণতন্ত্রের পক্ষে, দেশের ন্যায় বিচারের পক্ষে ভুল হবে। তাই আমি বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। We must have the right to place amendments on this Bill.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আমি এই পরিপ্রেক্ষিতে রুল ৭৩-তে কি আছে তা আপনার সামনে পড়ে দিচ্ছি। এখানে বলা আছে, It a motion for leave to introduce a Bill is opposed, the Speaker, after permitting, if he thinks fit, a brief explanatory statement from the member who moves and from the member who opposes the motion. স্যার, রুল ৯৩ অনুয়ায়ী আমি একটা নোটিশ দিয়েছি, কিন্তু You did not mention. I oppose this motion before it is introduced. সেকেন্ডলি, ডাঃ আবেদিন'স পয়েন্ট ইজ রিলিভেন্ট। আমার মনে হয় আপনি দেখেননি, আপনি বলছেন যে, আমার একটা ইনহেরেন্ট পাওয়ার আছে কি দিতে পারি এবং কি দিতে পারিনা সে সম্পর্কে। কিন্তু একটা ডেমক্রেটিক নর্মসও আছে। কালকে আপনি সার্কুলেট করলেন, আর আজকেই ইনট্রোডিউস করছেন। এ ব্যাপারে আমি রুল ৯৩ অনুযায়ী যে পত্র দিয়েছি অপোস করবার জন্য দ্যাট হ্যাজ বিন রেফার্ড। সেটা আলোচনা করলেন না, কিম্বা রেফারও করলেন না। তারপর ডাঃ আবেদিন যা বলেছেন যে, At least for 5 days before the day on which the motion is made. এই ৫ দিনের কোনও রকম সুযোগ দেওয়া হয়নি। In violation of this rule which has been done. সুতরাং আজকে আমরা যেটা দেখছি যে, এই নেতাজি নগর কলেজ (টেক ওভার অফ ম্যানেজমেন্ট) বিল, এটাতে একটা পলিটিক্যাল মোটিভেশন আছে।

**মিঃ স্পিকার ঃ** এগুলি এখনই আপনি আলোচনা করতে পারবেন না।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আমরা বুঝতে পারছি যে, পশ্চিমবঙ্গ সরকারের এর পিছনে উদ্দেশ্য আছে। কিন্তু আপনি স্পিকার, আপনি অন্তত হাউসের নিয়ম-কানুন মেনটেন করবেন।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিল আজকে এসেছে এটা হাউস শুরু হওয়ার অনেক আগে অর্ডিন্যান্স হয়েছে এবং মাননীয় সদস্যদের বিলি করা হয়েছে। সেই একই জিনিস বিল হিসাবে এখানে এসেছে এবং রুলস অনুযায়ী আপনি এই বিল আলোচনার জন্য অ্যালাউ করেছেন। সুতরাং আমি আপনাকে অনুরোধ করব আপনি মাননীয় মন্ত্রী মহাশয়কে উপস্থিত করুন, আনুষ্ঠানিক ভাবে উপস্থিত করার জন্য কোনও পয়েন্ট অফ অর্ডার অ্যালাউ করবেন না।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় চিফ হুইপ মহাশয়, বললেন, যে বিল কিছুদিন আগে হাউসে সারর্কুলেট করা হয়েছে যদিও রুলস ৭৫-এ বলা আছে স্পিকার মে ক্যান কিন্তু সদস্যদের এ অধিকারটুকু আপনি দিন। ২৪ ঘণ্টা আগে একটা বিল সার্কুলেট করা হল আমরা সেটা দেখবার সুযোগ পেলাম না।

**মিঃ স্পিকার ঃ** ইউ আর রিপিটিং দি সেম থিং। দেয়ার ইজ নো নিউ পয়েন্ট। বি সিটেড।

**শ্রী গোপাল বসু :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আমি কিছুদিন আগে থেকে লক্ষ্য করছি যে হাউসের ডেকোরাম থাকছে না, আপনি যখন উঠে দাঁড়ান তখন সদস্যরা যেখানে দাঁড়িয়ে থাকুন না কেন, তাকে বসতে হবে। কিন্তু আমি দেখছি এই নীতি পালিত হচ্ছে না, আপনি উঠে দাঁড়িয়ে সাত্তার সাহেবকে বসতে বললেন, উনি বসলেন না। He continued standing up. I object to this. This is highly objectionable. This should be stopped.

**শ্রী এ কে এম হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল যে, এটা সাবজুডিস হয়ে আছে জাস্টিস এম এম দত্ত, জাস্টিস শর্মা, ইনটেরিম এই বিলে বা সেখানে অন্য জনকে অ্যাডমিনিস্ট্রেটর করে জুডিসিয়ালকে অ্যাভয়েড করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে যেখানে কোর্টে আছে সাব-জুডিস সেখানে আমরা হাউসকে কনটেমপ্ট করতে পারি কিনা বা বিল এখানে আসতে পারে কিনা?

**Mr. Speaker :** I disallow all the points of orders.

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্যার, হাউসের রুলস অনুযায়ী বিলের অ্যামেন্ডমেন্ট দিতে হলে দুদিনের নোটিশ চাই। Clasue 80(1) says "If notice of an amendment to a clause or schedule of the Bill has not been given two days before the day on which the Bill is to be considered" এই সময় দেওয়া হয়নি। অতএব রিকোয়েস্ট করছি উইথড্র করা হোক।

**মিঃ স্পিকার :** যে পয়েন্ট অফ অর্ডার এখানে তোলা হয়েছে এই হাউসে, আগে যেমন এই হাউসের আইন আছে তার কতগুলো কনভেনশন আছে এ আইন ওখানে এবং এই আইনে লেখা আছে রুলস অফ প্রসিডিওরএ লেখা আছে—rule 74 says "such objection shall prevail unless the Speaker allows the motion to be made"

[2-10 — 2-20 P.M.]

**Shri Bholanath Sen :** Sir, I draw your attention, as a lawyers to rule 80 which Days, "If a notice of an amendment to a clause or schedule of the Bill has not been given two days before the day on which the Bill is to be considered any memebr may object to the moveing of the amendment, and such objection shall prevail." How could we give an amendment to this Bill two days before?

**Mr. Speaker :** You are raising the same point. The rule also says, "Unless the Speaker allows the amendment to be moved". You got the Bill yesterday. If you wanted to move an amendment you could give it by 11 o'clock today. You are at liberty to give an amendment even today.

**Shri Bholanath Sen :** Sir, you know what is natural justice. Are we getting natural justice if we are called upon to give amendment today?

**Mr. Speaker :** The dame practice was followed previously also. You may say this is a wrong practice and should not go on.

**Shri Bholanath Sen :** No. Sir, it has never been done. Out of 13 Ordinances which were promulgated by this Government, how is, it that the first Ordinance that has to be introduced in the from of a Bill is the last one which was published on the 14th ? Why is it not done in accordance with the date ?

**Mr. Speaker :** You will be allowed to raise that point.

**Shri Bholanath Sen :** Sir, you may ask them to withdraw and introduce it later.

**Mr. Speaker :** I do not think it is necessary. The Hon'ble Minister may introduce the Bill.

**Shri Bholanath Sen :** Sir, I beg to introduce the Netaji Nagar College (Taking over of Management) Bill, 1978.

(Secretary then read the Title of the Bill)

**মিঃ স্পিকার :** আমি এখন শ্রী ভোলানাথ সেনকে তার প্রস্তাব উত্থাপন করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আমি একটা পয়েন্ট অব অর্ডার রেইস করতে চাই এবং You are the custodian of the rights and privileges of the members.

**Mr. Speaker :** I have asked Shri Bholanath Sen to move his amendment.

**Shri Bholanath Sen :** Mr. Speaker, Sir, I beg to introduce the resolution that "This House disapproves the Netaji Nagar College (Taking over of Management) Ordinance, 1978"

**মিঃ স্পিকার :** এখানে যে বিল উত্থাপিত হয়েছে এবং যে ডিসঅ্যাপ্রোভাল প্রস্তাব আপনাদের সামনে রাখা হয়েছে, এই দুটি প্রস্তাব একত্রে আলোচিত হবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** আই অ্যাম এ পয়েন্ট অব অর্ডার রুলস এ আছে একই সেশনে, একই বিষয়ে দুবার ডিসকাশন হতে পারে না। আপনি যখন এই রেজলিউশন ডিসকাশনের অনুমতি দিয়েছেন, আবার একই সঙ্গে লেজিসলেশন এর ডিসকাশনের অনুমতি দিয়েছেন। কিন্তু এক সেশন এ দুটা বিষয়ে ডিসকাশনের অনুমতি দিতে পারেন না। ১৮৫ মোশনে দেখুন। আপনার দৃষ্টি আকর্ষণ করছি লোক সভায় একই বিষয়ে আলোচিত হয়েছে, কিন্তু দুটি বিষয়ে একই সেশনে ডিসকাশন হতে পারে না। সুতরাং আপনি যে রুলিং দিলেন তাতে spirit of the rules and conduct of business of the House are being violeted.

**মিঃ স্পিকার ঃ** স্টাটুচারি রেসলিউশন এর ব্যাপারে আমাদের প্রসিডিউর এ কিছু দেওয়া নেই। স্টাটুচারি রেসলিউশন মুভ করতে গেলে দুটি একত্রে পাঠানো যায়। সুতরাং আমি বলে দিচ্ছি There is no particular period of notice for moving a statutory resolution unless the period itself is prescribed in particular or in the section of the Statute under which it is tabled. Regarding the procedure for admission of a statutory resolution and moving of amendment thereto and disposal of the other resolution, if a notice of statutory resolution given by a private member seeking disapproval is admitted by the Speaker. Which I have done, time has to be provided by the Government for discussion of the same. However, the resolution and moving of consideration of Government Bill seeking to replace the Bill may be discussed together. This is permitted by the Speaker. I will put Mr. Sen's resolution to vote first, and if it falls through then I will take up the Government Bill.

**শ্রী লুৎফল হক ঃ** আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, আপনি কি হাউস এর ওপিনিয়ন নিয়েছেন?

**Mr. Speaker :** It is not a point of order. Naturally it is discretion any power that has been exercised.

[2-20 — 2-30 P.M.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রেজলিউশন অ্যাডমিট করার জন্য আপনাকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। আমরা শুনেছি মুখ্যমন্ত্রীর বক্তব্যে এই সেশনেই যখন আমরা কমপ্লেন করেছিলাম যে ১৩টি অর্ডিন্যান্স পেশ করা হয় এবং লাস্ট অর্ডিন্যান্স ১৪ তারিখে পেশ করা হয় তখন তিনি সেই সম্বন্ধে বলতে গিয়ে জবাবে বলেছিলেন গভর্নর অ্যাড্রেস ইতিপূর্বে আমরা বলেছি অর্ডিন্যান্স আছে, আইন আসবে, আপনারা আলোচনা করবেন, অত্যন্ত জরুরি না হলে, অত্যন্ত প্রয়োজন না হলে আমরা কখনও এইভাবে কাজ করতাম না অর্থাৎ কিনা একদিনও আর দেরি সইত না। ১৫ তারিখে হাউস বসেছে এবং ১৫ তারিখে আগে পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রীর মতো অনুসারে গভর্নমেন্টের মতো অনুসারে আর একদিনও অর্থাৎ ২৪ ঘণ্টা অপেক্ষা করার মতো অবস্থায় ছিল না। কিন্তু আসল ঘটনা কি আসল ঘটনা আপনারা যদি দেখেন তাহলে দেখবেন এই বিলের আগে একটা ইতিহাস আছে। ১৯৬৭ সালে কলেজটি তৈরি হয় এবং সেই কলেজের সেক্রেটারি হলেন আমাদের প্রশান্ত শূর মহাশয়। এবং যখন সেক্রেটারি হন ১৯৬৮ সালে একটা আর্টিকেল হয় ইউনিভার্সিটি স্ট্যাটুটের সেটা বোধ হয় ১০০ এবং সেই স্ট্যাটুট অনুসারে ইউনিভার্সিটি অর্ডার করে যে তুমি ইলেকশন কর। তার মধ্যে একটা খালি এক্সপেনসন ছিল যদি ট্রাস্ট হয় তাহলে সেটা আলাদা। ২ বছর শূর মহাশয় ইলেকশন করতে দিলেন না। তারপর প্রিন্সিপ্যালকে চিঠি লেখা হল ইউনিভার্সিটির তরফ থেকে, ইলেকশন হল। যেই নতুন কমিটি হল সেখানে প্রেসিডেন্ট কে হবেন, প্রফেসর গুহ যিনি ছিলেন ভাইস-চ্যান্সেলর যাদবপুর ইউনিভার্সিটি। কিন্তু ভাল লোকের পরামর্শ কি করে নেবেন শূর মহাশয়, তাই তিনি কোর্টে ছুটলেন একটা

দলিল নিয়ে। তিনি বললেন আমি একটা ট্রাস্ট করেছি। কি ট্রাস্ট আমি ৩ হাজার টাকা চাঁদা আদয় করেছিলাম, আর গভর্নমেন্ট কলেজকে জমি দিয়েছিল। কোর্ট বললে তুমি মালিক নও। শূর মহাশয় বললেন আমি মালিক না হলেও আমি ট্রাস্ট করেছি, আমি এবং আমার সাঙ্গ-পাঙ্গ ৪/৫ জন ট্রাস্টি ইউনিভার্সিটির কোনও অধিকার নেই এই ইলেকটেড রিপ্রেজেনটেটিভদের বসানোর। সেই অর্ডারে ওনারা হারলেন। জাস্টিস জানা, ক্যালকাটা হাইকোর্ট, তিনি তার ইনটারিম অ্যাপ্লিকেশন ডিসমিস করলেন, এটা রিট পিটিশন ছিল। তারপর অ্যাপিল হল ডিভিসন বেঞ্চে। ডিভিসন বেঞ্চে যখন অ্যাপিল হল তখন সেই ডিভিসন বেঞ্চে ছিলেন জাস্টিস মুরারি মোহন দত্ত এবং জাস্টিস শর্মা, তারও এই স্টোরিকে বিশ্বাস করলেন না, তারা বললেন রেজিস্ট্রেশন কোথায়? তিনি বললেন আমি একটা সাদা কাগজে লিখেছিলাম, স্ট্যাটুট এফেক্টিভ হবার পর রেজিস্ট্রেশন করেছি। কার জমি ছিল সেই জমি গভর্নমেন্ট কলেজকে দিয়েছেন, সেই জমি আমার ছিল না ; ৩ হাজার টাকা আমার নয়, চাঁদা তুলেছি কলেজ মারফত সেটা কলেজকে দিয়েছি, সেটা আমার নয়। সেখানেও উনি হারলেন। সেইসব রিট পিটিশন যখন পেন্ডিং তার তখনই একাট কনসেপ্ট অর্ডারে ল-ইয়ারকে অ্যাডমিনিস্ট্রেটর করলেন, কনসেপ্ট অর্ডার এবং কনসেপ্ট করলেন দুই পক্ষ। ইউনিভার্সিটি, প্রশান্ত শূর মহাশয় সবাই মিলে করলেন এবং কনসেপ্ট অর্ডার আকারে যখন এল তখন তিনি তাতে আছেন। তিনি সেই অ্যাডমিনিস্ট্রেটর ছিলেন এবং সেই অ্যাডমিনিস্ট্রেটর থাকার সময় তারা কাজ করছে। হঠাৎ এই অর্ডিন্যান্স এলো এবং অর্ডিন্যান্সের মধ্যে দেখবেন একটা অদ্ভুত জিনিস। সেটা হল Irrespective of allpersons exercising and power of management in relation to the institution by terms of the contribution or management of the institution-মানে ইলেকটেড বডিকে চলে যেতে হল। or by virtur of any judgement, decree or order of court. মানে কনসেপ্ট যে লইয়ার ছিল তাকেও চলে যেতে হল। তার কারণ কি? কেন চলে যেতে হল? তার কারণ, তিনি ঠিক করলেন দিলীপ চক্রবর্তীকে আনতে হবে। একখানা দরখাস্ত করলেন দিলীপ চক্রবর্তীকে রি-অ্যাপোয়েন্ট করতে হবে। তার ক্ষমতা নেই, তার কোনও কোয়ালিফিকেশন নেই, তার প্রি-ইউনিভার্সিটি পড়াবার যোগ্যতা আছে তার বেশি কিছু নেই, সেই দিলীপ চক্রবর্তীকে রিইনস্টেট করতে হবে এবং তার জন্য দরখাস্ত করেছিল এবং সেই দরখাস্তের যখন জবাব দিলেন অ্যাডমিনিস্ট্রেটর যে, তার কোনও কোয়ালিফিকেশন নেই, তখন সেই অ্যাপলিকেশন পারশু না করে—তিনি যখন সেই অ্যাপলিকেশন শুনানীতে আনলেন না, না এনে অত্যন্ত জরুরি বলে ১৪ তারিখে তা অর্ডিন্যান্স করলেন—জ্যোতি বাবুর ভাষায় অত্যন্ত জরুরি না হলে আমরা কিছু করি না সত্যবাদী। এই যারা এসেছেন তারা দারুন সত্যবাদী। দেখে আসবেন হাইকোর্টের বারান্দায় বারান্দায় কত ডবল ডবল হেড মাস্টার ঘুরে বেড়াচ্ছেন তাড়িয়ে দিয়েছেন বলে। কিন্তু এখানে ১৫ তারিখে সি পি এম-এর একজন ওয়ার্কার, একজন পার্ট টাইম লেকচারারকে অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েনমেন্ট করা হল, যেদিন আমাদের গভর্নর এখানে স্পিচ দিচ্ছেন। ১৫ তারিখের রাত্রে প্রথম কাজ করলেন, পজেশন নিলেন এবং সেই দিলীপ চক্রবর্তীকে রিইনস্টেট করা হল। যখন মামলা চলছিল তখন পেমেন্ট কোথায় হবে? তখন প্রশান্ত শূর মহাশয় ঠিক করলেন ৯ মাস চলেছিল এই হামলা, ওখানকার সি পি এম-এর অফিস থেকে মাইনে নিতে হবে, মাত্র ৯ জন ছাড়া সেখানে আর কেউ যায়নি। তারপর কোর্টের অর্ডারে সেটা বন্ধ

[2-30 — 2-40 P.M.]

হয়েছে। আজকে সেই হাইকোর্টে মামলা চলছে। সুতরাং একটা অত্যন্ত জরুরি ব্যাপার, হাইকোর্টের অর্ডার নাকচ করা, যারা জন্য ১৪ তারিখে অর্ডিন্যান্স করতে হলে। কি মধু যে প্রশান্ত শূর মহাশয় পেয়েছেন সেখানে জানি না। শুধু তাই নয়, ইউনিভার্সিটিগুলো টেক ওভার করা হল, ইউনিভার্সিটির কন্ট্রোল এই কলেজ ইউনিভার্সিটি টেক ওভার করা হল, তাতেও হল না। এটাকে আলাদা করে টেক ওভার করতে হল। কারণ প্রশান্ত শূর মহাশয় এটা চাইলেন। ফরওয়ার্ড ব্লকের লোকাল ইউনিট থেকে রেজলিউশন পাশ করল, তারা রেজলিউশন পাশ করে কনডেম করল শম্ভু বাবুকে, যে তিনি বশংবদ হচ্ছেন প্রশান্ত শূর মহাশয়ের। সেইদিনই কলেজের স্পোর্টসে দুজন গলায় মালা পরে জগাই মাধাই হয়ে ঘুরে বেড়ালেন। ক্লাস থ্রি এবং ক্লাস ফোরের যে ইলেকশন হয়ে গেল তাতে প্রশান্ত বাবুর লোক বেরিয়ে গেছে। একটা অ্যালিগেশন করা হয়েছিল ইউনিভার্সিটি অথরিটির কাছে। ইউনিভার্সিটির অথরিটির কাছে কাগজ আছে যে প্রশান্ত বাবু টাকা নয় ছয় করছেন, তারজন্য একটা ক্রিমিন্যাল কেস করা হল। ক্রিমিন্যাল কেস করা হলেও তাতে তিনি নিজে সাক্ষী দিলেন, আমি একজন বিরাট লোক, আমি কি করে ডাইভার্ট করতে পারি টাকা? তাই তিনি সেটাকে সোলেমনামা দিয়ে কমপাউন্ড করে নিলেন। প্রমাণ করতে পারলেন না যে টাকা নেননি। কমপাউন্ড হল। ওয়েস্ট বেঙ্গল কলেজ টিচার্স ইউনিয়ন তারা একটা রেজলিউশন করেছিলেন, এটা অত্যাচার, এটা হতে পারে না, টেক ওভার হতে পারে না, কলেজে কোনও গোলমাল নেই। টেক ওভার হতে পারে না। সব প্রফেসাররা মিলে ইউনানিমাস রেজলিউশন পাশ করল যে এই কলেজ টেক ওভার হবে না। সেই চিঠি রাজ্যপালকে দেওয়া হল, সেই চিঠি জ্যোতি বাবুকে দেওয়া হল, সেই চিঠি আরও অনেককে দেওয়া হয়েছে, সেই চিঠির কোনও জবাব পাওয়া গেল না। ওদিকে বসে চিৎকার করছেন কিন্তু আমি জানি আপনারা কত বড় সাধু। ১৯৫৪ সাল থেকে কর্পোরেশনের মধু ছাড়তে পারেন নি যতদিন না তাড়িয়ে দেওয়া হয়েছে। এখন তিনি ওই কলেজের মধু খাচ্ছেন।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** আপনারা কর্পোরেশনকে ১৪ ঘণ্টার মধ্যে নাকচ করেছিলেন।

**শ্রী ভোলানাথ সেন ঃ** কিন্তু সেখানে পার্টটাইম টিচার বসানো হয়নি। 'গণশক্তিতে'' বেরিয়েছিল তিনি একজন অন্য কলেজের পার্টটাইম লেকচারার ইভিনিং সেকশনের। স্যার, যিনি অ্যাডমিনিস্ট্রেটর হলেন তিনি এসেই ডিসাইড করলেন আমার এই ঘর ছোট হয়েছে কাজেই প্রিন্সিপ্যালের ঘর চাই। কাজেই প্রিন্সিপ্যাল, তুমি বেরিয়ে যাও এবং প্রিন্সিপ্যাল বেরিয়ে গেলেন। এখানে এক্সজামিনেশন অব অ্যাকাউন্টস হল, এনকোয়ারি হল, কিন্তু তার কিছু হল না। শুধু তাই নয়, বাড়ি প্রশান্ত শূর নিজে এবং তার দলের লোকেরা ঘেরাও করলেন এবং বললেন এই জমি আমাদের। এবারেও যখন ঘেরাও করল এবং বলল কলেজ দিতে হবে তখন পুলিশকে জানানো হল, কিন্তু এ এস পি বললেন প্রশান্ত শূরের অর্ডার আছে আমরা কিছু করতে পারব না। কাজেই পুলিশ এল না। স্যার, পঙ্কজ ব্যানার্জির বাবা যিনি এই কলেজ করেছিলেন সেই পঙ্কজ বাবুকে এরা তাড়িয়েছে। প্রশান্ত শূর কোনও টাকা দেননি অথচ তিনি সেক্রেটারি এবং ট্রাস্টি সেক্রেটারি হিসাবে সেখানে থাকতে চান। প্রথমে দেখুন, ফাইনান্সিয়াল মেমোরেন্ডাম নো। তারপর, স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস-এ

রুল অনুসারে ইমারজেন্সিটা দেখাতে হবে যে কেন অর্ডিন্যান্স অব দি নেতাজি নগর কলে
রিজেন্ট পার্ক, ক্যালকাটা-৪০। What does it mean Sir ? I means High Co
because High Court was controlling this college through it own offi
and Administrator that is the Charge ? What is urgency ? Becau
Prasanta Sur is there. আমি জানি প্রশান্ত শূর তার কয়েকজন আত্মীয়কে কয়ে
ফ্ল্যাটে বসিয়েছেন এবং আমি সেই ফ্ল্যাট নাম্বার দিয়ে দিতে পারি। অথরিটি ইররেগুলারি
করেছে এই যে কথা বলা হয়েছে আমি মনে করি ইট ইজ এ স্লার অন দি হাইকোর্ট। ত
জানতে চাই আপনারা হাইকোর্টে গেলেন না কেন? হাইকোর্টের দরজা তা খোলা ছি
আপনার তো হাইকোর্টে গিয়ে বলতে পারতেন ইররেগুলারিটিস হয়েছে, বন্ধ কর। কি
প্রশান্ত শূরের সেখানে গেলে কাজ হবে না, তাই তিনি সেখানে গেলেন না এবং শম্ভু
তো বসংবদ তাই তিনিও যাবেন না—তিনি যাবেন প্রমোদ দাসগুপ্তের কাছে। এখানে এই
বলা হয়েছে, Irregularities have been committed by the authorities
the Netaji Nagar College Regent Park, Calcutta-40, inspite of t
High Court taking over the management through the Administra
appointed by consent of the parties. এর মানে কি? তারপর অ্যাডমিনিস্ট্রে
অ্যাপয়েনমেন্ট করার পর ইরেগুলারিটিসি এর কথা কোর্টের কাছে আনা হল। এই বি
কোর্ট জানতে পারলনা কোর্টের কি অবমাননা হল। এরা বলেন independence
Judiciary এটা কি জাস্টিফিকেশন অত্যন্ত জরুরি না হলে বলেছেন অত্যন্ত জরুরি না হ
আমরা পাশ করি না। এটা কি অত্যন্ত জরুরি? ইরেগুলারিটিজ, হোয়াট ইজ ইরেগুলারিটি
are we not entitled to know. It has been deliberatly made vag
ডেলিবারেটিলি এটা কি ভেগ রাখা হয়নি, যাতে আমরা কেউ জানতে না পারি যাতে আ
রবার স্ট্যাম্পের মেশিন হয়ে যাই। This is an affront if I may say so do t
dignity and the position not only of the High Court but also of t
legislative and the Assembly. আপনারা কি করে জানবেন। কি বিচার করবেন
order to remove these defects, what is the defect ? What are t
irregularities কিছু নেই, কোনও কথাই নেই। আলাদা করে স্টেটমেন্ট দেওয়া উচিত ছি
এত মজা হল এই এত তাড়া, এত মধু ওখানে পড়ে আছে যে এইটা একটু পড়ে দে
ফিন্যান্সিয়াল মেমোরেন্ডাম For taking over the Management of the College
a specified period in the public interest no extra financial liability
likely to be involved. But the possibility of incurring some extra expe
diture in exceptional circumstances is not ruled out all together. আপন
তাও জানাতে দেবেনা। If however, any such additional expenditure has to
incurred in future this would be met out of the provision in the Budg
or the Education Department. What is the budget of the Educati
Department. আমাদের কারো কাছে নেই, এখনও পাশ করা হয়নি। এটাকে পাশ করা
হবে, The last ordinance was promulgated on the 14th and the first thi
done was the appointed of the Administrator, while the application w
pending. ঐ দিলীপবাবুকে অ্যাপয়েনমেন্ট দেওয়া, সি পি এম-এর দিলীপ চক্রবর্তী

অ্যাপয়েনমেন্ট দেওয়া হল। আর কি হল অ্যাডমিনিস্ট্রেটর না তিনি ঐ সাউথ-এর একটা কলেজে লেকচারার ইন দি ইভনিং ক্লাস-এ, জুনিয়র ম্যান। তিনি হলেন অ্যাডমিনিস্ট্রেটর, সেখানে বসে গেছেন, একটা মজা হল এই The State Government may make rules for carring out the purpose of the Act. In particular the management of the institution; the terms and conditions of service of the Administrator or the members of the Committee and other persons or persons appointed to assist the Administrator or the Committee. সেটা ঐ ভদ্রলোক ছাড়া কত লোকের যে অন্ন সংস্থান হবে তো জানি না। প্রশান্ত শূর মহাশয়ের ঐ যারা আত্মীয় যাদের চক্রবর্তী মহাশয় ফ্ল্যাট দিয়েছেন রিসেন্টলি, সেই ফ্ল্যাটে তারা থাকেন তারা মাহিনাও পাবেন তার বাড়িতে থাকবেন এবং এই ইরেগুলারিটিজ এতে নেই। আরেকটা কি দি ফ্যাইন্যানসিয়াল কমিটমেন্ট কিছু নেই। অথচ এডুকেশন বাজেট এখনও পাশ করা হয়নি। Advances by the State Government. The State Government may on the application made by the Administrator or the committee in this behalf of advance moneys. ফ্যাইন্যানসিয়াল ইনভলভমেন্ট নাকি কিছু নেই। It is inconsistent, illegal, oppressive and it is an insult not only to the judiciary, but also the parliamentary from of democracy and the privileges of the people representatives. The State Government may, on the application made by the Administrator or the Committee in this behalf, advance moneys for the purpose of officiently managing the institution and all such moneys shall be repayable with such interest as may be prescribed by rules. Any money advanced under sub-section (1) shall, subject to the prior payment of municipal rates and any sum due to Government. এটাকে কি দেবে? তার প্রভিশন কোথায়। নো ফ্যাইন্যান্সিয়াল ইনভলভমেন্ট। তিনি কোনও ফ্যাইন্যান্সিয়াল ইনভলভমেন্টের কথা তুলবেন না। না তুলে তিনি বলে গেলেন ইরেগুলারিটিজ, ইরেগুলারিটিজের রেজাল্ট কি? যেখানে ১০০ ছেলে নিয়ে কলেজ তৈরি হয়েছিল সেখানে আজকে ১৫০০ ছেলে এবং যেখানে মাত্র একটা স্ট্রিম ছিল সেখানে তিনটা স্ট্রিম এ পড়ানো হয় এবং দুইবার করে পড়ানো হয় মরনিং এবং ইভিনিং এ পড়ানো হয়।

[2-40 — 2-50 P.M.]

সাউথের দিকে একটা নাম করা কলেজের মতো চলে এবং সেখানে ছেলেদের মধ্যে ফার্স্ট ক্লাস ফার্স্ট হয়েছে ম্যাথামেটিকসে, ফার্স্ট ক্লাস ফার্স্ট ইন ম্যাথামেটিক্স, রিসেন্টলি, ইফ মাই ইনফর্মেশন ইজ কারেক্ট। যেখানে হার্ডিঞ্জ মেডেল পেয়েছে, যেখানে একটার পর একটা মেডেল পাচ্ছে, যেখানে percentage of successful students is much higher than average. যেখানে ইউনিভার্সিটির কোনও কমপ্লেন নেই, যেখানে কারও কোনও কমপ্লেন নেই, যেখনে হাইকোর্টের কাছে কোনও দিন কোনও কমপ্লেন পুট করা হয়নি, কসবাতে প্রথম আরম্ভ হয়ে গেল যে প্রশান্ত বাবুকে খুশি করতে হবে। শম্ভুবাবু এখানে একে বারে প্রশান্ত মুখ নিয়ে বসে আছেন, একেবারে উলুবেড়ে থেকে যদি পারেন তাহলে ইলিশ মাছ নিয়ে চলে আসবেন। প্রশান্তবাবুর বাড়িতে আনছেন কিনা আমি ঠিক জানি না। ছিলেন

উলুবেড়ে কলেজে, এসেছেন এখান ছেড়ে যাবেন কেন। অতএব আমি এখানে বলতে চাই একথা যে এই কেলেঙ্কারি, এই কেচ্চা, এই অন্যায়, এই অবমাননা শিক্ষা জগতে আর আনতে দেবেন না। আপনারা ইউনিভার্সিটি একটার পর একটা নিয়েছেন, আপনারা এডুকেশন একটার পর একটা তচনচ করছেন। আমরা জানি, সবাই যারা হাইকোর্টে আছি কোর্টে কত মামলা উঠেছে। খোঁজ নিয়ে দেখুন কত হেড মাস্টার, মাস্টার, শুধু ঘুরছে জীবিকার সন্ধানে, কোর্টে এসে দাঁড়াচ্ছেন। হাইকোর্টের অর্ডার, পরশুদিন, একটা জায়গার প্রিন্সিপ্যাল, বর্ধমান রাজ কলেজ, হাইকোর্টের অর্ডার হয়েছে যে মিনিস্টারের অর্ডার তাতে বলছে ডিপার্টমেন্টাল অর্ডার ইজ ব্যাড অ্যান্ড ইট ওয়েজ পাসড অন, সেই অর্ডারটা দেবার সঙ্গে সঙ্গে কলকাতা থেকে টেলিগ্রাম গেল তালা বন্ধ করে দাও। তারপর দিন এস ডি ও গিয়ে বললেন যে আমি তোমাকে ডিসমিস করলাম। আর এক জায়গায় দুজন হেড মাস্টার, আর এর জায়গায় পাঁচ জন, মুর্শিদাবাদের ওখানে। একের পর এক আমি বলে দিতে পারি, সিটি সিভিল কোর্টে, হাইকোর্টে যান দেখবেন। আমি আপনাদের এই ওয়ার্নিং দিয়ে যাচ্ছি যে শিক্ষা জগতে নৈরাজ্য আনবেন না, তাহলে আমাদের সমাজকে কলুষিত করা হবে। শিক্ষা জগতে নৈরাজ্য অবসানের নাম করে আপনারা যে রাজনীতি খেলছেন সেই রাজনীতিকে আর কলুষিত করবেন না। এবং শিক্ষা জগতে যারা শিশু সন্তান, যুবক, যারা মানুষ হতে চায়, যারা বাংলার মুখ উজ্জ্বল করতে চায় তাদের ভবিষ্যত আপনারা বন্ধ করবেন না। এই শিক্ষা জগতে মধ্যে, রাজনীতি নিয়ে এসে। আমি আপনাদের কাছে অনরোধ করছি আপনারা এই বিলকে উইথড্র করতে সুপারিশ করুন। Mr. Speaker, Sir. I move that the Bill be withdrawn.

**মিঃ স্পিকার ঃ** এখানে বিলটি যথারীতি ইনট্রোডিউসড হয়েছে, শিক্ষা বিভাগের (উচ্চতর) ভারপ্রাপ্ত মন্ত্রীকে বিধেয়কটি বিবেচনার জন্য প্রস্তাব অর্থাৎ মোশন ফর কনসিডারেশন উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the Netaji Nagar (Taking over of Management) Bill, 1978, be taken into consideration.

**Shri Abdus Sattar :** Sir, we want to speak on the motion moved by Shri Bhola Nath Sen. If the Hon'ble Minister is allowed to move the consideration motion, how can we speak ?

**Mr. Speaker :** I have ruled that both the motions will be discussed together. After the dicussion I will first take up the motion of Shri Bhola Nath Sen. You may have objection to that rulling, but do not try to obstruct the proceedings of the House.

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** স্পিকার মহাশয়, আমি হাউসের সামনে যে বিধেয়কটি উপস্থাপিত করেছি সে সম্পর্কে দু চারটি কথা নিবেদন করতে চাই। এই বিধেয়কটির বিরুদ্ধে সংবিধানের ২১৩ ধারা উল্লেখ করে মাননীয় সদস্য একটি প্রস্তাব হাউসের সামনে এনেছিলেন। যখন তিনি প্রস্তাবটি উপস্থাপিত করেছিলেন তখন ভেবেছিলাম যে গুরুগম্ভীর ধারা উল্লেখ করে যখন বক্তব্য পেশ করছেন হয়তো বা যুক্তিপূর্ণ তথ্যপূর্ণ বক্তব্য হাউসের সামনে পেশ

করবেন। কিন্তু যখন দেখলাম হালকা চালে, নাটকীয় ভঙ্গিতে তিনি তার বক্তব্য রাখলেন, ব্যক্তিগত আক্রমণের মধ্য দিয়ে কুৎসিত এবং কুরুচিপূর্ণ মনোভাবের প্রতিফলন ঘটালেন তখন মনে হয় বড়তলার একজন উকিল এর চেয়ে যুক্তিপূর্ণ কথা বলে সাধারণ মানুষকে অন্তত প্রভাবান্বিত করার চেষ্টা করে। আমি ভেবেছিলাম তিনি একজন লব্ধ প্রতিষ্ঠিত আইনজীবি কাজেই তিনি ভাল বক্তব্য রাখবেন। কিন্তু বড়তলার একজন সামান্য উকিল তারচেয়ে ভাল যুক্তি দিয়ে সাধারণ মানুষকে প্রভাবিত করে। মানীয় স্পিকার মহোদয়, যে মক্কেলের আইনজীবি হিসাবে তিনি মামলা উপস্থাপিত করবার জন্য এখানে হাজির হয়েছেন আমার মনে হয় সেই মক্কেলভুল করেছেন তাকে আইনজীবি ঠিক করে। কারণ আইনজীবি ঠিকভাবে কেস উপস্থাপিত করতে পারেন নি। মক্কেল হয়তো ভেবেছিলেন নামীদামী আইনজীবি এবং তিনি প্রাক্তনমন্ত্রী হয়তো হাউসকে প্রভাবিত করতে পারবেন। আমি শুনেছিলাম তিনি বলেছেন মহাবিদ্যালয়ের কলেজে স্টাফ রুমে, তার আইনজীবি নাকি হাউস আজকে জমিয়ে দেবেন। কিন্তু তিনি সর্বতোভাবে ব্যর্থ হয়েছেন। শুধুমাত্র ব্যক্তিগত কুরুচি এবং কুৎসা প্রচার করেছেন যে কথা হাউসের সামনে রেখেছেন তার মাধ্যমে। মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার সামনে এটা উপস্থাপিত করতে চাই।

(তুমুল হট্টগোল সরকারি পক্ষের সদস্যদের মধ্য হইতে)

**মিঃ স্পিকার :** মাননীয় সরকার পক্ষের সদস্যদের কাছে আমি একটা জিনিস জানতে চাই। তারা কি বিলটা পাশ করতে চাননা আপোস করতে চান? তারা যেভাবে বিলের আলোচনার সময় আওয়াজ করছেন, শব্দ করছেন, তাতে মনে হয়, তারাই বিলটা হল্ট করতে চাইছেন। এটা ক্লিয়ার করতে নিতে চাই।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় স্পিকার মহোদয়, এই বিলটার সম্পর্কে মোটামুটিভাবে আইনসভার সদস্যদের অবগতির জন্য কয়েকটি বিষয় উত্থাপন করতে চাই। মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন শুধুমাত্র হাইকোর্টের কতকগুলো কেসের কথাই বলেছেন। কিন্তু তারপর ঘটনাগুলো কি হয়েছে এই সম্পর্কে তিনি নিশ্চুপ থেকে গিয়েছেন। একথা ঠিক ১৯৭৫ সালে হাইকোর্ট থেকে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়।

**শ্রী আব্দুস সাত্তার :** Sir, I rise on a point of order. স্যার, আপনি হাউসে বলেছেন ফর কনসিডারেশন তারা বক্তব্য রাখতে বলেছেন। তিনি বিল সম্পর্কে কিছু বলছেন না। উনি শ্রী ভোলানাথ সেন মহাশয় কি বলেছেন সে সম্পর্কে বলছেন। উনি আগে তার কনসিডারেশনের জন্য বলবেন বিল সম্পর্কে বললেন। শ্রী ভোলানাথ সেন কি বলেছেন তা পরে আসবে।

**মিঃ স্পিকার :** There is no point of order in what you are syaying. I do not allow it. আপনি একের পর একটা পরিষ্কার করে দিয়েছি যে এই হাউসে দুটো আলোচনাই একই সঙ্গে চলবে। কাজেই আপনি যদি এটা করেন তাহলে আপনার পয়েন্ট অফ অর্ডার ডিসঅ্যালাউ করতে বাধ্য হব।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** স্পিকার মহাশয়, আমি জানি না যে বিরোধী পক্ষের সদস্যরা নেতাজি নগর পরিচালনভার বিধেয়ক সম্পর্কে এত উষ্মা প্রকাশ করছেন কেন। তারা কি এই

[2-50 — 3-00 P.M.]

জন্য করছেন ১১-৬-৭৫ তারিখে এই কলেজ পরিচালনা করার জন্য হাইকোর্ট থেকে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয় এবং তারপরই দেখা যায় ১-১০-৭৫ তারিখে কলেজের একজন কনসার্নড অধ্যাপক শিক্ষককে শ্রী দিলীপ চক্রবর্তী যার নাম, তাঁকে ছাঁটাই করা হয়। অধ্যাপক দিলীপ চক্রবর্তীকে যখন ছাঁটাই করা হয় তখন বামফ্রন্ট সরকার ছিল না।

(গোলমাল)

শ্রী চক্রবর্তীকে ১১-৬-৭৫ তারিখে ছাঁটাই করা হয়। কলকাতা বিশ্ববিদ্যালয় তার বিরুদ্ধে প্রতিবাদ করে এবং দিলীপ চক্রবর্তীকে পুনর্নিয়োগ করার জন্য অনুরোধ করে। তারপর ১৪-১১-৭৫ তারিখে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট সর্বসম্মতিক্রমে প্রস্তাব পাশ করে যে দিলীপবাবুকে পুনর্নিয়োগ করা হোক। ভাইস-চ্যান্সেলার অনুরোধ জানায় যে শ্রী চক্রবর্তীকে পুনর্নিয়োগ করা হোক। কিন্তু সে কথায় কর্ণপাত করা হয় নি।

(গোলমাল)

শুধু তাই নয়, মাননীয় স্পিকার মহাশয়, আমি এই কথা বলছি যে শুধু মাত্র ভাইস চ্যান্সেলার নয়, সিন্ডিকেট নয়, সারা পশ্চিমবাংলার ডব্লু সি ইউ টি এ সর্বসম্মতিক্রমে প্রস্তাব পাশ করে যে নেতাজি কলেজের অধ্যাপক শ্রী দিলীপ চক্রবর্তী পুনর্নিয়োগ করার জন্য। সেই সমিতির বর্তমান সভাপতি আর একজন দিলীপ চক্রবর্তী যিনি বর্তমানে জনতা পার্টির একজন এম পি তিনি এই নির্দেশের কথা বলেন এবং বিভিন্ন কলেজে ঐ ডব্লু সি ইউ টি এ-র সিদ্ধান্তের কথা জানান। তিনি বললেন।

1. This Resolution containing facts of the case is circulated among the members of the Association for their information.

2. Primary units of the Association be called to hold meetings to observe protest day on 20-12-75 and pass resolution demanding that the authorities of the Netaji Nagar College should immediately implement the directive of the Vice-Chancellor of the Calcutta University, and copies of the resolution be sent to the Principal of the Netaji Nagar College and the Vice-Chancellor of the Calcutta University and also to the Association.

3. Press Conference be convened by the Joint Secretary on the matter immediately.

4. Meeting of the Northern and South Calcutta District Committees of the WCUTA be held to discuss the matter and demand implementation of the Vice-Chancellor's directive forthwith.

5. Meeting of the members of the Association of the Netaji Nagar College be convened to discuss the task regarding the directive of the Vice-Chancellor.

এইভাবে ৮/১২/৭৫ তারিখে এম পি জনতা পার্টির নেতা শ্রী দিলীপ চক্রবর্তী মহাশয়ের নির্দেশে দেখা গেল এই ব্যাপারে শিক্ষক গণের আন্দোলন এবং সারা পশ্চিমবাংলার সমস্ত শিক্ষক আন্দোলনের নেতৃত্ব দিয়েছিলেন। তারপর আমরা দেখি যে বিশ্ববিদ্যালয়ের পক্ষ থেকে শ্রী চক্রবর্তীকে পুনর্বহাল করার জন্য চাপ দেওয়া হল। কিন্তু দেখা গেল তখনও কলেজ কর্তৃপক্ষের অনমনীয় মনোভাব এবং শিক্ষকদের যে দাবি তাতে তারা নতি স্বীকার করেন নি। বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের অনুরোধ প্রত্যাখ্যান করা হয়েছে, সিন্ডিকেটের অনুরোধ প্রত্যাখ্যান করা হয়েছে সারা বাংলার শিক্ষক সমিতির প্রস্তাব প্রত্যাখ্যান করা হয়েছে। আমরা দেখেছি এই কলেজের কর্তৃপক্ষের কি মনোভাব তাদের কি চরিত্র সেটা আমরা লক্ষ্য করেছি। তারপর উক্ত কলেজের ইররেগুলারিটিজের কথা উপাচার্য ও সিন্ডিকেটের কাছে উল্লেখ করা হয়। দেখা যায় যে ঐ মহাবিদ্যালয় সংস্কৃত অ্যাফিলেয়েশন পায় নি, অথচ সেই পদে একজন শিক্ষককে নিয়োগ করা হয়েছে। দেখা যায় সমস্ত বিশ্ববিদ্যালয়ের নর্মসকে অগ্রাহ্য করে একজন এম এ থার্ড ক্লাসকে নিয়োগ করা হয়েছে। দেখা যায় এম এস সি ম্যাথামেটিক্সের শিক্ষক ফিজিক্স পড়াচ্ছেন এবং বিভিন্ন কলেজের প্রিন্সিপ্যালের নিয়ম হচ্ছে তিনি অন্তত পক্ষে ন্যূনতম কতকগুলি ক্লাস গ্রহণ করেন। সেই ক্লাস গ্রহণ করার তোয়াক্কা করেন নি। ৩১-১২-৭৫ তারিখে ঐ মহাবিদ্যালয়ের শিক্ষক সমিতি ডব্লু বি সি ইউ টি এ, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলারের কাছে একটি স্মারকলিপি দেন এবং সরকারের কাছেও একটি স্মারকলিপি দেন। এই স্মারকলিপির ভিত্তিতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য, প্রো-ভাইস-চ্যান্সেলর ১২/১৯৭৮ তারিখে সেখানে তদন্ত করার জন্য যান এবং তিনি একটি প্রস্তাব রাখেন। কিন্তু দেখা যায় বর্তমানে অধ্যক্ষ তিনি বিশেষ কাজে যাবার জন্য আইনের অজুহাত দেখানোর বিশ্ববিদ্যালয় শিক্ষার অবনতি হতে দেন নি। এর পরে অদ্ভুদ একটি কথা জেনে রাখা দরকার-মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের সমস্ত কলেজ অধ্যাপক বিশ্ববিদ্যালয়, মাধ্যমিক শিক্ষকদের একমাত্র প্রতিষ্ঠান ডব্লু বি সি ইউ টি এ-এই প্রতিষ্ঠানে আমরাও আছি, বামপন্থী দলের শিক্ষক প্রতিনিধিরাও আছেন, জনতা, কংগ্রেস দলের প্রতিনিধিরাও আছেন, তারা সর্বসম্মতিক্রমে একটি প্রস্তাব গ্রহণ করেন এবং ১৬ই জানুয়ারি ১৯৭৮ তারিখে সেটা মুখ্যমন্ত্রীর কাছে দেন এবং ব্যক্তিগতভাবে শিক্ষামন্ত্রীর কাছেও স্মারকলিপি দেন সেখানে স্পষ্টভাবে এই কথা উল্লেখ করেন যে নেতাজি নগর কলেজের পরিচালনভার অবিলম্বে গ্রহণ করা উচিত। এই প্রস্তাব তারা মুখ্যমন্ত্রীর কাছে এবং আমার কাছে পেশ করেন ডব্লু বি সি ইউ টি এ পক্ষ থেকে। ২০শে জানুয়ারি, ১৯৭৮ তারিখে ভাইস-চ্যান্সেলর, ক্যালকাটা ইউনিভার্সিটি একটি নোট পাঠান। তাতে নেতাজি নগর মহাবিদ্যালয় সম্পর্কে অত্যন্ত স্পষ্টভাবে বলেন যে সেখানকার পরিচালন ব্যবস্থা এমন অবস্থায় গেছে যে বিশ্ববিদ্যালয়ের কিছু করণীয় নেই। এই রকম অবস্থায় ২৪শে জানুয়ারি তারিখে ক্যাবিনেট আমরা একটি প্রস্তাব গ্রহণ করি এবং সেখানে ঠিক হয় যে এটা অর্ডিন্যান্স হিসাবে জারি হবে। আমরা দেখেছি যখন এই রকম একটা কলেজের সমস্ত পরিচালন ব্যবস্থা ভেঙ্গে গেছে নানা দিক দিয়ে দুর্নীতি রয়েছে, রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি অনুপ্রবেশ করেছে সেখানে আমরা এই বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছি। এই কথা সকলেই জানেন গত ৫ বছরে কলকাতা, পশ্চিমবাংলার সমস্ত মহাবিদ্যালয়গুলির বুকে যে নৈরাজ্য সৃষ্টি করেছিলেন ওরা গত ৫ বছরে ওরা শিক্ষার মূল্য বিনষ্ট করেছেন, শিক্ষাকে পদদলিত করেছেন। আজকে আমরা দৃঢ় প্রতিজ্ঞা যে পশ্চিমবাংলা, কলকাতার বুক থেকে নৈরাজ্য দূর

করব, শিক্ষার মূল্য প্রতিষ্ঠিত করব এবং সেই বলিষ্ঠ পদক্ষেপ হিসাবে আমরা নেতাজি নগর কলেজটি অধিগ্রহণ করেছি।

(গোলমাল)

বিশিষ্ট আইনজীবি ভোলা সেন মহাশয় প্রশ্ন তুলেছেন—মাননীয় স্পিকার মহাশয়, এখানে উনি ৫ বছর মন্ত্রী ছিলেন—উনি নিয়ম কানুন জানেন কিনা জানি না, ভদ্রলোক কতখানি আইন বা সংবিধান পড়েছেন আমি জানি না—কিন্তু এটুকু জানা দরকার ১৫ই ফেব্রুয়ারি তারিখে হাউস হয়েছে ঠিক কথা, ১৪ই ফেব্রুয়ারি আমরা অর্ডিন্যান্স জারি করেছি—উনি জেনে রাখুন এই অর্ডিন্যান্স সরকার পক্ষ থেকে শুধু জারি করা যায় না, অবশ্য শিক্ষার কন্কারেন্ট লিস্ট অনুসারে এই অর্ডিন্যান্সে রাষ্ট্রপতির সম্মতি প্রয়োজন হয়। রাষ্ট্রপতির কাছে যখন গেছে তিনি একদিনের মধ্যেই সম্মতি দিয়েছেন। রাষ্ট্রপতি বামপন্থী দলের সমর্থক নন। রাষ্ট্রপতি এই কলেজটির গুরুত্ব উপলব্ধি করেছেন বলেই অবিলম্বে অর্ডিন্যান্সটির সম্মতি দেবার প্রয়োজনীয়তা বোধ করেছেন এবং সম্মতি দিয়েছেন। রাষ্ট্রপতির সম্মতির পর অর্ডিন্যান্সটি রাজ্যপাল জারি করেছেন। কাজে কাজেই রাষ্ট্রপতি যদি বুঝতেন ১৫ তারিখে বিধানসভা বসছে ১৪ তারিখে অর্ডিন্যান্স জারি করার প্রয়োজনীয়তা নেই তাহলে রাষ্ট্রপতি উইথহোল্ড করতেন, নিশ্চয় তিনি সম্মতি দিতেন না। রাষ্ট্রপতির সম্মতি পাবার পরে রাজ্যপাল অর্ডিন্যান্স জারি করেছেন। কাজেই আমি হাউসের অবগতির জন্য জানাচ্ছি ১৫ তারিখে বিধানসভার আশায় বসে না থেকে ১৪ তারিখে এই অর্ডিন্যান্সটি জারি করার দিক দিয়ে আইনগত দিক দিয়ে কোনও অন্যায় কাজ করা হয়নি। আমি বিশ্বাস করি হাউস সর্বসম্মতিক্রমে এই বিধেয়কটি গ্রহণ করবেন এবং এটাকে পাশ করবেন।

**Shri Dhirandra Nath Sarkar :** I beg to move that the Bill be circulated for the purpose of eleciting opinion thereon by the 27th March, 1978

[3-00 — 3-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, According to rule 73 the Honourable members Shri Bholanath Sen and Shri Suniti Chattaraj have opposed the introduction of the Bill. আপনি আমাদের স্কোপ দেন নি। তাহলে, How are we going to take the opportunity to speak ? আপনি এ বিষয়ে আপনার রুলিং দিন।

**মিঃ স্পিকার :** আপনার পয়েন্ট অব অর্ডার আমি শুনলাম, এর আগেও এ প্রশ্ন তুলেছিলেন। গভর্নমেন্ট গেজেটে পাবলিশড হবার সঙ্গে সঙ্গে ইট ইজ টেকেন দ্যাট লিভ ইজ গ্রান্টটেড ফর ইনট্রোডাকশন অব দি বিল। আপনি একই প্রশ্ন বার বার তুলবেন না।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, 'দি নেতাজি নগর কলেজ (টেকিং ওভার অব ম্যানেজমেন্ট) বিল, ১৯৭৮ উত্থাপন করতে গিয়ে যা বললেন বা যেটা তিনি বোঝাতে চাইলেন এই অধিগ্রহণ সম্পর্কে সেটা হচ্ছে, এই অধিগ্রহণ বিলটি তিনি এনেছেন, পশ্চিমবাংলার শিক্ষার স্বার্থে, গণতন্ত্রের স্বার্থে, দুর্নীতিমুক্ত করার স্বার্থে।

কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, গণতন্ত্রের স্বার্থে, দুর্নীতিমুক্ত করার স্বার্থে, শিক্ষার স্বার্থে যাদের এত চিন্তা ভাবনা তারা এই হাউসকে অন্ধকারে রেখে, সদস্যদের অন্ধকারে রেখে, কোনও আলোচনার সুযোগ না দিয়ে, কোনও কিছু বোঝাবার সুযোগ না দিয়ে, ২৪ ঘন্টা সময় যায়নি একটা বিলকে হাউসে তড়িঘড়ি করে উপস্থাপিত করার মধ্য কি যে, তাদের মহৎ উদ্দেশ্য আছে, আমরা, সদস্যরা সেটা বুঝতে পারছি না। আমরা সমস্ত জায়গাতে দেখতে পাচ্ছি যে, গণতন্ত্রকে হত্যা করার একটা চক্রান্ত শুরু হয়েছে— কি শিক্ষা প্রতিষ্ঠান, কি অন্যান্য জায়গায় অগণতান্ত্রিক কার্য কলাপের মাধ্যমে গণতন্ত্রকে খতম করার চক্রান্ত চলেছে। সেখান গণতন্ত্রের নামাবলি গায়ে দিয়েই গণতন্ত্রকে খতম করার চেষ্টা চলেছে। স্যার, আমরা মনে করি, এই নেতাজিনগর মহাবিদ্যালয় বিল পশ্চিমবাংলার বুকে বামফ্রন্ট সরকারের অগণতান্ত্রিক কাজের সবচেয়ে বড় নিদর্শন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী জানি, গণতান্ত্রিক আন্দোলনে বিশ্বাস করেন, গণতন্ত্রের উপর তার বিশ্বাস আছে, কিন্তু দুঃখ লাগছে যখন দেখছি একটি রাজনৈতিক দলের চাপে, একজন মন্ত্রীর স্বার্থে এইসব কাজ করা হচ্ছে। স্যার, যে মহাবিদ্যালয় সুষ্ঠভাবে পরিচালিত হচ্ছে এবং মহাবিদ্যালয় সম্পর্কে সেখানকার ছাত্র এবং অধ্যাপকদের কোনও আপত্তি নেই এবং যে মহাবিদ্যালয় ইতিমধ্যেই পশ্চিমবাংলায় সুনাম অর্জন করেছে। এবং সেখানকার জনসাধারণের চাঁদার দ্বারা এতবড় একটা প্রতিষ্ঠান হিসাবে গড়ে উঠেছে এবং যে মহাবিদ্যালয়ে হাইকোর্টের একজন ল'ইয়ারকে অ্যাডমিনিস্ট্রেটর হিসাবে নিয়োগ করা হয়েছে সেখানে আজকে যারা বলছেন পশ্চিমবাংলায় আইনের শাসন প্রবর্তন করতে চান তারা হাইকোর্ট কর্তৃক নিযুক্ত অ্যাডমিনিস্ট্রেটর বাতিল করে দিয়ে হাইকোর্টকে না জানিয়ে অ্যাডমিনিস্ট্রেটরকে না জানিয়ে আজকে হাউসে এইভাবে অগণতান্ত্রিক বিল উত্থাপন করলেন। স্যার, এর দ্বারা হাইকোর্টকে অবমাননা করা হচ্ছে, আইনকে অবমাননা করা হচ্ছে। যারা আজকে আইনের ধারক বাহক হয়ে পশ্চিমবাংলায় ক্ষমতায় বসেছেন, যারা পশ্চিমবাংলার বুকে আইনের শাসন প্রবর্তন করবেন বলছেন তারা তাদের প্রতিনিয়ত কার্যকলাপের মাধ্যমে একথাই প্রমান করছেন যে, তারা আইনের সাসন মানতে চান না, তার উদাহরণ হচ্ছে এই নেতাজিনগর মহাবিদ্যালয় অধিগ্রহণ। যেখানে হাইকোর্ট কর্তৃক অ্যাডমিনিস্ট্রেটর দেওয়া হয়েছিল সেখানে সেই অ্যাডমিনিস্ট্রেটর কে না জানিয়ে হাইকোর্টকে না জানিয়ে ২৪ ঘন্টার মধ্যে হাউসে একটা বিল উত্থাপন করা হল এবং যেদিন বিধানসভা বসছে ঠিক তার আগের দিন হঠাৎ একটা অর্ডিন্যান্স জারি করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, এই হাউসে আমরা দেখছি ১৩টি অর্ডিন্যান্স এসেছে। এবং শিক্ষা দপ্তরের মন্ত্রী ৭টি অর্ডিন্যান্স এই হাউসে দিয়েছেন। আমি একটা জিনিস বুঝতে পারছি না যে যেখানে বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের অর্ডিন্যান্স করা হয়েছে, সেই অর্ডিন্যান্সকে গুরুত্ব না দিয়ে নেতাজিনগর মহাবিদ্যালয় অর্ডিন্যান্স, যেটা ১৩ দফায় আছে এবং যেটা বিশেষ করে শিক্ষা খাতে ৭ দফায় আছে, কি করে ১৩ দফা এবং শিক্ষাদপ্তরের ৭ দফার অর্ডিন্যান্সকে এতখানি গুরুত্ব দেওয়া হল, বিশ্ববিদ্যালয়ের অর্ডিন্যান্সকে গুরুত্ব না দিয়ে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি করে নেতাজিনগর মহাবিদ্যালয় অর্ডিন্যান্সকে আজকে হাউসে এতখানি গুরুত্ব দিলেন সেটা আমি বুঝে উঠতে পারছি না। আজকে ১৩টি অর্ডিন্যান্স হাউসে জারি হয়েছে অথচ কি করে নেতাজিনগর মহাবিদ্যালয়কে প্রথম বেছে নেওয়া হয়েছে তা বুঝতে পারছি না। একথা কি আমাদের মনে করার কোনও কারণ নেই যে শুধু সি পি আই (এম)-এর একজন মন্ত্রীর স্বার্থে, শুধু দলীয় স্বার্থে আজকে

মাননীয় মন্ত্রী মহাশয় তার নিজের বিবেককে ধ্বংস করে, নিজের বিবেককে বিলিয়ে দিয়ে এই বিলটি প্রথম বেছে নিয়েছেন এবং এই অর্ডিন্যান্সকে প্রথম বেছে নিয়েছেন হাউসে আনার ক্ষেত্রে। আজকে ধারাবাহিক ভাবে যদি অর্ডিন্যান্সগুলি হাউসে আসতো এবং প্রত্যেকটি অর্ডিন্যান্স যদি সিরিয়াসলি হাউসে আনা হত তাহলে বলার কিছু ছিলনা। কিন্তু একরাত্রে ১৩নং অর্ডিন্যান্সকে প্রথম প্রেফারেন্স দিয়ে হাউসে আনা হল, অথচ এক থেকে বারো নম্বর অর্ডিন্যান্স পড়ে থাকলো। শিক্ষাখাতে ৭টি অর্ডিন্যান্স করা হয়েছে। ৬টি অর্ডিন্যান্স পড়ে থাকলো আর ৭ নম্বরটাকে অগ্রাধিকার দিয়ে আনা হল। অথচ আজকে শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ বিল—মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে যেটা অনেক আগে মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় যেখানে অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েনমেন্ট করার কথা ঘোষণা করেছেন, সেই বিলও পড়ে রইল, সেটাও আনা হল না। মাননীয় উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছে একটা কথা সুস্পষ্ট ভাবে বলতে চাই, কি কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ বিলস কি সেকেন্ডারি অধিগ্রহণ বিল, কি অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠান অধিগ্রহণ বিল—আমাদের পক্ষ থেকে এর তীব্র প্রতিবাদ করি। আমরা মনে করি এর দ্বারা আপনারা গণতান্ত্রিক পন্থাকে কণ্ঠরোধ করতে চাইছেন। এবং বিভিন্ন জায়গায় গণতান্ত্রিক পন্থাকে ধ্বংস করতে চাইছেন, আজকে শিক্ষাক্ষেত্রে যে দলীয় রাজনীতি শুরু করেছেন, পশ্চিমবাংলার সমস্ত জায়গায় আজকে এই ভাবে সমস্ত গণতান্ত্রিক আন্দোলনকে ধ্বংস করে, সমস্ত গণতান্ত্রিক পন্থাকে ধ্বংস করে, গণতান্ত্রিক নামে অগণতান্ত্রিক পদ্ধতিতে পার্টিরাজকে কায়েম করতে চাইছেন। জনতা পার্টির সদস্য, আমরা যারা গণতন্ত্রে বিশ্বাস করি, আমরা এটাকে সমর্থন করতে পারি না। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় আপনার কাছে এইটুকু অনুরোধ করব, আপনি একজন গণতন্ত্রে বিশ্বাসী দলের প্রতিনিধি এবং সেই দল থেকে মন্ত্রী হয়েছেন, আপনি অন্তত এই বিল উইথড্র করে নেবেন। পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে যাতে অরাজকতা শুরু না হয়, পশ্চিমবাংলার শিক্ষা জগতে যেন পার্টিবাজ কায়েম না হয়, পশ্চিমবাংলার শিক্ষা জগতে আজকে এই রকম একটা নৈরাজ্য যেন শুরু না হয় তার ব্যবস্থা করুন। আমি আপনাকে অনুরোধ করব, আপনি আর একবার এটা পুনর্বিবেচনা করুন। যদি কোনও শিক্ষককে ঐ মহাবিদ্যালয়ে ঢুকতে না দেওয়া হয়ে থাকে যাতে তাকে ঐ মহাবিদ্যালয়ে ঢোকানো যায়, আসুন আমরা সেই চেষ্টা করি। আসুন সেখানকার কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করি, তাদের ডাকি। পশ্চিমবাংলার বহু জায়গায় এই রকম ঘটনা ঘটেছে কিন্তু সমস্ত জায়গায় এই রকম ভাবে ভেঙ্গে তছনছ করে দেননি। এখন শিক্ষককে নেওয়া হচ্ছে না, এই রকম একটা কারণ দেখিয়ে এবং সেখানে শুধু অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করার কথা বলা হচ্ছে না,—একজন অ্যাডমিনিস্ট্রেটর থাকবে এবং তার সঙ্গে একটা অ্যাডভাইসরি বোর্ডও থাকবে। আজকে সেখানে একজন অ্যাডমিনিস্ট্রের তো আছেন। হাইকোর্টের তো একজন অ্যাডমিনিস্ট্রের নিয়োগ করেছেন। সেখানে তো কলেজ কর্তৃপক্ষ পরিচালিত কোনও বডি নেই। আজকে অ্যাডমিনিস্ট্রেটর আছে, অথচ তাকে খারিজ করে আর একজন অ্যাডমিনিস্ট্রেটর বসানোর কি যুক্তি আছে আমি বুঝতে পারছি না। ঐ অ্যাডমিনিস্ট্রেটর আজকে হাইকোর্ট কর্তৃক প্রতিষ্ঠিত বলে সে দলীয় স্বার্থে কাজ করছে না বলেই কি সেই অ্যাডমিনিস্ট্রেরকে হঠিয়ে দিয়ে নিজেদের পার্টির লোকে অ্যাডমিনিস্ট্রের হিসাবে বসাতে চান? হাইকোর্টের রায়, রুলিং মানবো না, আইনের কিছু মানবো না, আমরা আমাদের নিজেদের কায়েমী স্বার্থে, অগণতান্ত্রিক পন্থাতে যা ইচ্ছা তাই করব—এটা যদি হয় তাহলে

সুস্পষ্ট ভাবে সে কথা বলুন? তাই যদি হয় তাহলে আমাদের বলার কিছু নেই। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, আপনি ডব্লু বি সি টি এ সম্পর্কে উল্লেখ করেছেন। ডব্লু বি সি টি এ-এর সঙ্গে আমাদের পার্টিগত ভাবে কোনও সম্পর্ক নেই। ডব্লু বি সি টি এ কি ডিসিসন নিচ্ছে, না নিচ্ছে তার সাথে এর কি সম্পর্কে? তাতে জনতা পার্টির সদস্য থাকতে পারে, অন্য দলের সদস্য থাকতে পারে, সেটা আলাদা কথা। কিন্তু আমরা পার্টির স্বার্থে মনে করি যেখানে গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা করা হবে, যেখানে শিক্ষার ক্ষেত্রে দলীয় রাজনীতির অনুপ্রবেশ করানোর চেষ্টা করা হবে, যেখানে শিক্ষার পরিবেশকে নষ্ট করে নৈরাজ্যের সৃষ্টি করা হবে, সেখানে জনতা পার্টি কখনও চুপ করে থাকবে না, তারা সেখানে প্রতিবাদ করবে। তাদের প্রতিবাদের কথা বিধানসভায় রাখবে এবং বিধানসভার বাইরেও রাখবে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আমাদের দলের তরফে থেকে অনুরোধ করব যে আপনি এই বিলকে পুনর্বিবেচনা করুন। পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য ডেকে আনবেন না, শিক্ষা ক্ষেত্রে এই রাজনীতির অনুপ্রবেশ ঘটাতে যাবেন না। এই আবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বৈধতার প্রশ্ন এখানে তুলছি। আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে দিলীপ চক্রবর্তীকে টার্মিনেশন করা হয়েছে, তাকে এক্সটেশন দেওয়া হয়নি এখানে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, বক্তৃতা দিয়েছেন যে অ্যাডমিনিস্ট্রেটর তার চাকুরি টার্মিনেট করেছে। মাননীয় ভোলা সেন মহাশয় বারে বারে বলেছেন যে তার চাকুরি টার্মিনেট করা হয়নি, তাকে এক্সটেনশন দেওয়া হয়নি। এই দুটো কথার মধ্যে কোনটি সত্য তা যদি মন্ত্রী মহাশয় প্রকাশ করেন তাহলে আমি কৃতজ্ঞ হব।

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও বৈধতার প্রশ্ন নয়, আপনি প্রশ্ন করেছেন It seems you are seeking some information. You could have asked if afterwards.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, অর্গানাইজর টিচাররা বাইরে অপেক্ষা করছে। আপনার কাছে অনুরোধ হচ্ছে আপনি হাউস রিসেস দিয়ে তাদের সঙ্গে দেখা করার ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** হাউসের রিসেস যখন সাধারণত হয় তখনই হবে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার খুব ভাল লাগল মাননীয় সদস্য ভোলা সেনের বক্তৃতা। আমি মনে করেছিলাম আমার এত গুরুত্ব নেই, কিন্তু আজকে বুঝতে পারলাম আমি সত্যই একজন গুরুত্বপূর্ণ লোক। আপনাদের কাছে আমার অনুরোধ যেহেতু আমরা একটা গুরুত্বপূর্ণ জিনিস দিয়ে আলোচনা করছি তখন আপনারা আমার কথাগুলো শুনবার চেষ্টা করবেন আমাকে বাধা না দিয়ে। ১৯৬৭ সালে যখন যুক্তফ্রন্ট সরকার গঠিত হয় তখন সেই সরকারের প্রচেষ্টায় শিক্ষা সম্প্রসারণের জন্য বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয় এবং সেই উদ্যোগের প্রথম কর্মসূচি হিসেবে এই কাজ বলতে পারেন—অর্থাৎ নেতাজিনগর কলেজের সৃষ্টি। তৎকালীন রিফিউজি রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্টের মন্ত্রী নিরঞ্জন সেন মহাশয় আমাদের শ্রদ্ধেয় আপনাদের ও বোধহয় শ্রদ্ধেয়। নিরঞ্জন বাবু সাড়ে ৬ বিঘা

জমি কলেজের জন্য বন্দোবস্ত করেন। আমরা একটি অস্থায়ী কমিটি গঠন করি এবং আমি তার সম্পাদক হিসাবে নির্বাচিত হই। আমরা সেকেন্ড জুন বিশ্ববিদ্যালয়ের কাছে আবেদন করি এর অনুমোদনের জন্য। ১৯৬৭-৬৮ সাল থেকে ১৯৭১-৭২ সাল পর্যন্ত চার আনা আট আনা এক টাকা দু টাকা করে লোকের কাছ থেকে নিয়ে এক লক্ষ ছত্রিশ হাজার তিন সাতাশ টাকা উঠাই। আমরা লোকের কাছ থেকে এই দুই তিন চার সাত আট টাকা করে নিয়ে প্রথম বছরে কয়েক মাসের মধ্যেই ৪০,৯৭৪ টাকা, আমরা সাধারণ মানুষের কাছে যাই এবং একটা গণকমিটি গঠন করি এবং তাতে টালিগঞ্জ অঞ্চলের সমস্ত নাগরিক অংশ গ্রহণ করেন। ৬৭ জনকে নিয়ে একটা অ্যাডভাইসারি কমিটি গঠন করা হয়, কারণ সকলেই বলেছিলেন এটা গঠন করা হোক। বিশ্ববিদ্যালয় থেকে যখন আমাদের বলা হল আপনাদের ৭০ হাজার টাকা রিজার্ভ ফান্ডে দেখাতে হবে, তখনও আমাদের সব টাকা উঠেনি। আমরা মানুষের কাছে থেকে যখন টাকা ধার করি, তখন অনেকেই আমাদের উপদেশ দেন এই যে এত হাজার হাজার টাকা ধার নিচ্ছেন, এর জন্য আপনারা একটা ট্রাস্টি করুন এবং সেই অনুসারে আমরা একটা ট্রাস্টি করি। এই ট্রাস্টের মধ্যে এটা ছিল যে এই অস্থায়ী কমিটি পরে ট্রাস্ট দলিল অনুযায়ী যখন গভর্নমেন্ট বডি গঠিত হবে তখন সেইভাবে পরিচালিত হবে। ভোলাবাবু বোধ হয় জানেন বিশ্ববিদ্যালয় কলেজের অধ্যক্ষকে একটা চিঠি দেন। ট্রাস্ট দলিল রেজিস্ট্রেশন হয়েছে কিছু দিন পর অর্থাৎ এইট্থ্ সেপ্টেম্বর ১৯৬৮ তারিখের ঐ দিন ক্যালকাটা ইউনিভার্সিটি ফার্স্ট স্টাডিউট ১৯৬৬ চালু হয়। তারপর রেজিস্ট্রেশন হওয়ার পর তারা বললেন দরখাস্ত করুন এবং মাননীয় ভোলানাথ সেন নিশ্চয় জানেন, ইন্ডিয়ান রেজিস্ট্রেশন অ্যাক্টের ৪৭ ধারায় এই কথা বলা হয়েছে Indian Registration Act-Section 47-A registered document shall operate from the time from which it would have commenced to operate if no registration there of had been required or made, and not form the time of its registration. সেই মতে এটা একটা বৈধ ডকোমেন্ট আপনারা জানেন আমি ১৯৬৯-৭০ সালে মেয়র ছিলাম। ১৯৭০ সালে মেয়র থাকাকালীন অবস্থায় বিশ্ববিদ্যালয় থেকে একটি চিঠি আসে। চিঠির তারিখ ছিল ১৮ই জুন, ১৯৭০ সাল। চিঠিতে ছিল Dear Sir, I am desired to inform you that since article of memorandam of the association of the Netaji Nagar College Trust were registrated on 18th September, 1968 permission of the Syndicate is necessary for approval of the same. In the circumstace I am to request you to submit formal application for this purpose which will be placed before the syndicate when received. চিঠিটি প্রিন্সিপ্যালের উদ্দেশ্যে লেখা ছিল। আমি ছিলাম সম্পাদক। ওনার উচিত ছিল আমাকে জানানো কিন্তু তিনি জানান নি। আমি অনেকদিন পরে ঐ চিঠির হদিশ পেলাম, তখন কয়েক বছর কেটে গেছে। কিন্তু যখন পেলাম তখন ১৯৭৪ সাল। ১৯৭০ সালের লেখা চিঠি অধ্যক্ষ নাকি পেলেন ১৯৭৩ সালে received on 23-2-73 by the Principal when he went to the University in another occasion. এইভাবে ৩ বছর ধরে চিঠিটি চেপে রাখা হয়েছিল যাতে আমাদের ট্রাস্ট ইউনিভার্সিটি অনুমোদন না করে। ৩ বছর তিনি কিছু করলেন না। এখন জিনিসটা হল এই যে যদি দরখাস্তটি সময়মতো করা

হত তাহলে কিন্তু আমরা ট্রাস্ট হিসাবে অনুমোদন পেতে পারতাম। ট্রাস্টিরা কিন্তু জানতেন যে দলিল অনুমোদিত হয়েছে সুতরাং এই ট্রাস্ট হিসাবে আমরা ফাংশন করছি। এই ট্রাস্টের ৫ জন সদস্য। আমি নিজে একজন, একজন অধ্যক্ষ, একজন লোকাল কাউন্সিলার, একজন কলোনি কমিটির সম্পাদক এবং একজন গভর্নমেন্ট এমপ্লয়ি। আপনার দেখুন, ৯ই আগস্ট ১৯৭৩ অধ্যক্ষ ফাংশন করেছিলেন অ্যাজ মেম্বরস অফ দি ট্রাস্টি। ২২শে সেপ্টেম্বর ১৯৭৩ ট্রাস্ট অনুযায়ী গভর্নিং বডি গঠিত হল।

[3-20 — 3-30 P.M.]

**Shri Satya Ranjan Bapuli :** On a point of order. Sir, is he giving personal explanation, or speaking on the Bill?

**Mr. Speaker :** That is no point of order.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন অনেক কথার উল্লেখ করেছেন, রেজেলিউশনের পক্ষে বলতে গেলে যদি ঐসব কথা বলতে পারা যায় তা হলে বিলের সমর্থনেও বলতে পারা যায়। আমি যে কথাটা বলছিলাম ১৯৭৪ সালে হঠাৎ আমি দেখলাম যখন আমি সম্পাদক হিসাবে ফাংশন করছি, ৭ই ডিসেম্বর, ১৯৭৪ সাল অধ্যক্ষ সম্পাদক হিসাবে একটা নোটিশ দিয়েছেন। এটা ভোলানাথ বাবু বোধহয় জানেন— আমি সম্পাদক হিসাবে কাজ করছি, ১৯৬৭ সাল থেকে আরম্ভ করে ৮ই আগস্ট ১৯৭৪ সাল পর্যন্ত—আপনারা জানেন ১৯৭২ সাল থেকে এই টালিগঞ্জে হাজার হাজার মানুষ থাকতে পারেনি—১৯৭২ সালে যে নির্বাচন হয় সেই নির্বাচনের কিছুদিনের মধ্যে আমাকে টালিগঞ্জ ছেড়ে আসতে হয়েছিল। তখন অধ্যক্ষ পরিচালনার কাজ করছিলেন। যখন আমি বঝুতে পারলাম আমাদের দরখাস্ত করার কথা ছিল, অধ্যক্ষ কিছু করেন নি, আমি তখন ভাইস চ্যান্সেলরের সঙ্গে দেখা করেছিলাম তিনি আমাকে বলেছিলেন আপনি একটা দরখাস্ত করে দিন আমি নিশ্চয় বিবেচনা করব। সেই দরখাস্ত করার পরে উহা বিবেচনার জন্য ইউনিভার্সিটির কলেজ কমিটির ৯ই ডিসেম্বর বেলা ৩টার সময় মিটিং হবার কথা ছিল অ্যাজেন্ডার ৪৪ নম্বর আইটেম ছিল to consider a letter dated 30-9-74 addressed to the Vice-Chancellor from Shri Prasanta Kumar Sur, Managing Trustee and Secretary, Governing Body of the Netaji Nagar College, requesting that the articles and memorandum of association of Netaji Nagar College Trust submitted previously may kindly be approved as a special case and that the trust be allowed to adminster the college in terms off Statute 101 in consideration of the fact that the deed of trust was administered on 4-9-70. আমাদের কলেজটা ট্রাস্ট কলেজ। আমি তখন সম্পাদক হিসাবে দরখাস্ত করি। এই জিনিসটা পেন্ডিং। এ জিনিসটা মনে রাখবেন ৯ই ডিসেম্বর ১৯৭৪ তিনটার সময়ে কলেজ কমিটির অ্যাজেন্ডাতে এটা বিবেচনা করার কথা। কিন্তু ৭ই ডিসেম্বর বেলা ৪.৩০ মিনিটের সময় অধ্যক্ষর ৫ই ডিসেম্বরের চিঠি পেলাম—The first meeting of the Governing Body reconstituted in accordance with the instruction of the University authorities will be held on Monday, the 9th December at 8-30 A.M. The College Commitee

was in consideration of a matter at 3 P.M. on 9th December, 1974. Till that date I was the Secretary অধ্যক্ষ একটি নোটিশ আমায় পাঠালেন এবং তিনি সম্পাদক হিসাবে তাতে সহি করেন। অর্থাৎ ১ দিনের নোটিশে আমাকে সেক্রেটারি থেকে সরিয়ে দেওয়া হয়। আমি বরিবার দিন জাস্টিস জানার বাড়িতে গিয়ে দরখাস্ত মুভ করি এবং তিনি ইনজাংশন দেন—যে আপনি সেক্রেটারি হিসাবে থাকুন। এটা ঠিক যে ইন দি মিন টাইম ইনজাংশন ওয়াজ ভেকেটেড এবং অ্যাপিল আদালত দ্বারা একজন অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করা হয়। কিন্তু ঘটনা কি? তারপর আমরা দেখছি ট্রাস্টি হিসাবে চলে, তখন ১১.৬.৭৫ তারিখে অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করার পর কয়েক মাসের মধ্যেই দিলীপ চক্রবর্তীকে অধ্যাপক পদ থেকে সরিয়ে দেওয়া হয়। বাট হি ইজ এ কনফার্মড টিচার অব দি ইউনিভার্সিটি। এ সম্পর্কে পীযুষ দাসগুপ্ত লিখেছেন টু দি ডি পি আই—It is with due regard I forward herewith papers concening approval of the appointment and consequest fixation of the pay in the UGC pay scale of Shri Dilip Kumar Chakraborty, Lecturer in Mathematics of our College, please note that this is in continuation of the papers already submited. অর্থাৎ ইউ জি সি স্কেল দেবার জন্য একটা পারমানেন্ট টিচারকে পীযুষ দাসগুপ্ত চিঠি দিয়েছেন। শুধু তাই নয়, ইউনিভার্সিটি অথরিটি ইতিপূর্বে তাকে চিঠি দিয়েছেন। শুধু তাই হয় ইউনিভার্সিটি অথরিটি ইতিপূর্বে তাকে একজন অ্যাপ্রুভ টিচার হিসাবে গ্রহণ করেছেন এবং সেভাবে চিঠি দিয়েছেন।

শ্রী পি কে চ্যাটার্জি, ইন্সপেক্টর অব কলেজেস প্রিন্সিপ্যালকে লিখেছেন অন ১.১০.৭৩ যে "With reference to your letter I am directed to inform you that the following appointments on the teaching staff have been approved : Dilip Kumar Chakravorty-Mathematic" তাকে অ্যাপ্রুভ করেছে—হি ইজ অ্যান অ্যাপ্রুভ টিচার। কিন্তু তাকে ছাঁটাই করা হয়েছে।

**শ্রী ভোলা সেন :** অন পয়েন্ট অব ইনফরমেশন স্যার, আপনি কি এনলাইটেড করবেন। একটা দরখাস্ত হাইকোর্টে করা হয়েছিল যে এই দিলীপবাবুকে রিমুভ করা হোক বা appoint করা হোক এবং সেটা এখনও পেনডিং আছে কি না?

**Mr. Speaker :** Mr. Sur, Please come direct on the Bill.

[3-30 — 3-40 P.M.(including adjournment)]

**শ্রী প্রশান্তকুমার শূর :** ভোলা বাবু বলেছেন, তিনি একজন নিচুস্তরের অধ্যাপক। কিন্তু অসীমা চ্যাটার্জি She was the president of the Science Congress. তিনি তাকে সার্টিফাই দিয়েছেন সি ইজ এ ভেরি গুড টিচার। তিনি বলেছেন।

**Mr. Speaker :** Dilip Chakraborty is not the subject matter here, you come to the Bill.

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করে শেষ করছি যে, শ্রী অমিতোষ চক্রবর্তী General Secy. West Bengal College & University

Teachers Association টায়ার্ড হয়ে বলেছেন, এই কলেজের পরিচালনা যদি রক্ষা করতে হয় তাহলে Several sittings with the authorities of the Netaji Nagar College did not yield any result and so Govt. should take over administration of the college not only to ensure security of service of the victimised teacher but to safeguard the interest of the education also. কলেজে টেক ওভারের যে গুরুত্ব সেটা হল এই যে, এই কলেজের দুর্নীতি যে ভাবে চলছে, যেভাবে কোয়লিফায়েড টিচার নন যারা তাদের নেওয়া হচ্ছে, অ্যালাউন্স বাড়ানো হচ্ছে, ইউনিভার্সিটির কাগজপত্র এনে পরীক্ষার জন্য ব্যবহার করা হচ্ছে অথচ অন্যায় ভাবে ছাত্রদের কাছ থেকে ফিস আদায় করা হচ্ছে, কলেজের ফান্ড তছরূপ করা হচ্ছে, তাতে এই অধিগ্রহণ একান্ত প্রয়োজন হয়েছে। গভর্নমেন্ট ঠিকই মনে করেছেন এই সব দুর্নীতিগ্রস্ত কর্তৃপক্ষের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করে সেখানের এডুকেশন বজায় রাখা দরকার। যে দৃষ্টিভঙ্গি নিয়ে যাদবপুর, টালিগঞ্জ অঞ্চলে এই কলেজ প্রতিষ্ঠিত হয়েছিল তার মর্যাদা ক্ষুন্ন হয়েছে এবং সাংস্কৃতিক ও শিক্ষা জগতের অগ্রগতি ব্যাহত হয়েছে। সেজন্য সরকার মনে করেন এগুলি দূর করে দিয়ে সরকারি পরিচালনায় আনা দরকার এবং সেজন্য আনা হচ্ছে।

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আবার আমরা ৪টায় মিলিত হব।

(At this stage the House was adjourned till 4-00 P.M.)

(After Adjournment)

[4-00 — 4-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নেতাজিনগর মহাবিদ্যালয় অধিগ্রহণ যে বিল এসেছে একে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আজকে এই হাউসের সামনে আমরা লক্ষ্য করলাম যে কংগ্রেস বেঞ্চের দিক থেকে তারা অতীতে যেমন গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা করেছেন আজকেও সেই ধরনের একটা চেষ্টা দেখলাম। আমরা জানি ওরা অতীতে বিভিন্ন সময়ে জরুরি অবস্থায় বহু অর্ডিন্যান্স এনেছেন যে অর্ডিন্যান্সের ২৪ ঘণ্টার নোটিশে আনা হয়েছে। মুখ্যমন্ত্রী দিল্লি থেকে ফিরে এসে আরামবাগ কলেজের ব্যাপারে সকালে স্পেশাল সেশন ডেকে অধিবেশন করেছেন, এগুলি কি আপনারা ভুলে যাচ্ছেন? আজকে কি ভুলে যাচ্ছেন এই রকম বিল সকাল বেলায় সার্কুলেট করে দিয়ে হাউসে পাশ করেছেন? আপনারা কি ভুলে যাচ্ছেন অতীতের ক্রিয়া কলাপ? হাউসে আপনারা যখন ২০০ জন ছিলেন তখন বিরোধী দলের মাত্র ৩ জন ছিলেন, তাদের কথা পর্যন্ত বলতে দেননি। আজকে কি অতীতের সেই ২০০ জন থাকার মতো অবস্থা এই হাউসে সৃষ্টি করে যেভাবে চিৎকার করে বেআইনি ভাবে পার্লামেন্টারি গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা করছেন এটা অত্যন্ত নিন্দনীয় বলে আমি মনে করি এবং একজন প্রাক্তন মন্ত্রীকে কিভাবে এই কথা বলতে হচ্ছে আমি বুঝতে পারলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কলেজ সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। পশ্চিমবাংলার বিভিন্ন কলেজের অবস্থা অনেক মাননীয় সদস্যই জানেন। মাননীয় সেন মহাশয় নিশ্চয়ই জানেন হাইকোর্ট থেকে সুরেন্দ্রনাথ কলেজে গোপাল মুখার্জিকে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেছেন। বিভিন্ন কলেজে যেখানে ম্যানেজমেন্ট দুর্নীতি আছে

[4-10 — 4-20 P.M.]

সেখানে কোর্ট থেকে অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করতে হচ্ছে। যে সমস্ত কলেজে পুরাতন কংগ্রেসি বাস্তুঘুঘুরা বাসা বেঁধে বসে আছে সেইসব জায়গা দুর্গন্ধময় হয়ে গেছে, সেইসব কলেজ দুর্নীতিতে দুর্গন্ধময় হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা সব অবহিত আছেন, কিন্তু জেগে ঘুমাচ্ছেন। আপনারা সকলেই জানেন যে পীযুষ দাসগুপ্ত আগে সি পি আই ছিলেন, তারপর নক্‌শালে আসেন, তারপর কংগ্রেসে এলেন। কংগ্রেসের সেই পীযুষ বাবু পঙ্কজবাবুর সঙ্গে একত্রিত হয়ে তারা একটা শিক্ষা প্রতিষ্ঠানকে ধ্বংস করার প্রয়াস চালাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেই কলেজে কি অবস্থা চলছে তা জানাচ্ছি। কি ভয়াবহ অবস্থা সেখানে, সেখানে শিক্ষকদের যেভাবে নিয়োগ করা হয়—মাননীয় সেন মহাশয় তিনি তো অনেক ডিসমিশ্যালের কেস করেন, সাসপেনশনের কেস করেন—আমি আপনার সামনে কয়েকটি কেস উপস্থাপিত করছি। বহু শিক্ষককে সেখানে বিনা নোটিশে বাড়ির ঠিকে ঝি এর মতো কলেজ থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি বহু শিক্ষক, যারা থার্ড ক্লাস এম এ যাদের পড়াবার কোনও যোগ্যতা নেই, তাদের সেই কলেজে নিয়োগ করা হয়েছে। আমি এই কলেজের একটা বিশেষ দিকের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি, এই কলেজে সংস্কৃতিতে এম এ তাকে বাংলার লেকচারার করে অ্যাপয়েনমেন্ট দেওয়া হয়েছে। ম্যাথামেটিক্সের এম এ তাকে দিয়ে ফিজিক্স পড়ানো হচ্ছে। সেখানে কোনও অ্যাকাডেমিক নর্মস নেই। সেখানে আত্মীয়দের পোষণ করা হচ্ছে। স্তরে স্তরে পুঞ্জীভুত হয়েছে সেই কলেজে দুর্নীতি। যে কলেজ মানুষদের বিন্দু বিন্দু রক্ত দিয়ে তৈরি হয়েছিল, সেই কলেজকে ধ্বংস করার ব্যবস্থা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু কি তাই, এখানে আপনারা দেখবেন বহু ফুল টাইম, পার্ট টাইম লেকচারার অ্যাপয়েনমেন্ট হয়েছে, যার জন্য কোনও অ্যাডভার্টাইজমেন্ট করা হয় নি, যার জন্য কোনও ইন্টারভিউ হয়নি। শুনেছি মিঃ সেন নিজে অনেক কেস করেছেন—সেখান প্রসেস অব অ্যাডভার্টাইজমেন্ট অ্যান্ড ইন্টারভিউ অ্যাকর্ডিং টু রুলস হয়নি। ব্যাকডোর দিয়ে তারা স্বজন পোষণ করেছেন। কলেজের অধ্যক্ষ কোনওদিন ক্লাস নেন না। আরও শুনলে আশ্চর্য হয়ে যাবেন, ঐ কলেজে বিশ্ববিদ্যালয়ের যে খাতা আসে পরীক্ষার জন্য, সেই খাতা রেখে দিয়ে কলেজের অধ্যক্ষ এবং ম্যানেজমেন্ট, সেই খাতা দিয়ে কলেজের শাসন পরিচালনা করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সামনে তার একটা উদাহরণ প্লেস করছি। এখানে একটা কলেজের রুটিন আছে, এই রুটিনটা সেই ইউনিভার্সিটির কাগজ দিয়ে এই যে কলেজের রুটিন তৈরি করা হয়েছে এটা বেআইনি কলেজের পরীক্ষাতেও ইউনিভার্সিটির খাতা ব্যবহার করা হচ্ছে। আজকে যেভাবে দুর্নীতি সেখানে দিনের পর দিন এইভাবে স্তম্ভের মতো গড়ে উঠেছে এবং পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি করেছে, ঐ রকম শিক্ষা কি চালু থাকা উচিত? এবারে আমি দুর্নীতির কয়েকটি কথা বলব। কংগ্রেস সদস্যরা যদি এক ভুল প্রমান করতে পারেন তাহলে আমরা এই বিল উইথড্র করে নেব। আর ওরা যদি তা প্রমান করতে না পারেন তাহলে ওরা বলুক যে আমরা পদত্যাগ করব।

**শ্রী সুনীতি চট্টরাজ :** উই অ্যাকসেপ্ট দি চ্যালেঞ্জ।

**শ্রী অনিল মুখার্জি :** আমি দেখছি সেখানে বিল্ডিং কনস্ট্রাকশন হয়েছে অথচ তার

কোনও ভাউচার নেই। সেখানকার কন্ট্রাক্টরের মেয়েকে চাকুরিতে নিয়োগ করেছেন সেখানকার প্রিন্সিপ্যাল এবং ম্যানেজমেন্ট। স্টেশনারি সাপ্লাই করে তাদের একজন আত্মীয়, এই হচ্ছে অবস্থা। সেখানে এই যে দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে রয়েছে সেটা আমরা দূর করতে চাই বলেই ওদের এত গাত্রদাহ। এরা কর্পোরেশনের কথা বলছেন। হাইকোর্টে মুভ কর.ত গিয়েছিল কিন্তু অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিল। এরা ৫ বছরের মধ্যে কর্পোরেশনের ইলেকশন করেনি, মিউনিসিপ্যালিটিতে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়েছেন—কোথাও ইলেকশন করেনি, পঞ্চায়েত নির্বাচন করেনি অথচ এরাই বলছে গণতন্ত্রের কথা। এরা গণতন্ত্রের কথা বলছে অথচ আমরা জানি এরাই গণতন্ত্রের কণ্ঠরোধ করছে এবং সারা ভারতবর্ষে স্বৈরাচার সৃষ্টি করছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমি দেখলাম মাননীয় সদস্য অনিল মুখার্জি একটা খাতা হাতে নিয়ে নাড়াচ্ছেন। ওটা কিসের খাতা? উনি কি হাউসকে মিসলিড করতে চান? তারপর, উনি বলেছেন আমরা বিল উইথড্র করব। আমার প্রশ্ন হচ্ছে উনি কি এই কথা বলতে পারেন যে আমরা বিল উইথড্র করব?

**মিঃ স্পিকার ঃ** বিজনেস অ্যাডভাইজারি কমিটি যে বিজনেস ঠিক করেছে আপনারা যদি সেই বিজনেস-এর বাইরে বক্তব্য রাখেন তাহলে সেই বক্তব্য শোনার জন্য আমাদের বসে থাকতে হবে? মি বাপুলি, আপনি বসুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের উচ্চশিক্ষামন্ত্রী নেতাজিনগর কলেজ অধিগ্রহণের যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন শিক্ষা ক্ষেত্রে সুস্থ পরিবেশ সৃষ্টি করবার জন্য আমি তাকে স্বাগত জানাচ্ছি। বিগত ১৯৭৩/৭৪/৭৫/৭৬ সালে আমি জানি ঐ কলেজে যারা প্রকৃত ছাত্ররা নিজেদের অসহায় বোধ করত এবং ওই জায়গাটা ছাত্র পরিষদের একদল লোকের মস্তানি করবার আড্ডায় পরিণত হয়েছিল। আজকে কংগ্রেস বেঞ্চে যাদের দেখছি তাদের দেখে মনে হয় সেই বুড়ো ছাত্র পরিষদকেই এখানে দেখছি যাদের ছোটরা একসময় সেখা' তান্ডব সৃষ্টি করে সমস্ত গণতান্ত্রিক পরিবেশকে নস্যাত করেছিল এবং একটা নৈরাজ্য সৃষ্টি করেছিল। এরা হচ্ছেন তাদেরই গুরু কাজেই এদের কাছ থেকে কিছু প্রত্যাশা করছি না। আমি দেখলাম এই অধিগ্রহণের ব্যাপারে নিয়ে বামফ্রন্ট সরকারের উপর এরা আক্রমণ করতে উদ্যত হয়েছেন এবং সেই আক্রমণ করছেন। আজকে তারা মনে রাখা উচিত ছিল যে পশ্চিমবঙ্গের যেসব মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন পশ্চিমবঙ্গ কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতি, এই সমিতির মধ্যে পশ্চিমবঙ্গের সমস্ত আচার্যকূল রয়েছেন, শিক্ষায় দীক্ষায় যারা দলমত নির্বিশেষে শিক্ষকদের প্রতিষ্ঠানে অমিত চক্রবর্তী তাদের মধ্যে আছেন। তারা কিন্তু বামফ্রন্টের লোক নন, অধ্যাপক দিলীপ চক্রবর্তী হচ্ছে জনতা দলের, তিনি লোকসভার সদস্য, এরা আছেন, তারা সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে, ওখানকার যে নৈরাজ্যের পরিবেশ বিরাজ করছে সেই অবস্থা থেকে উত্তরায়ণের জন্য যেখানে অধিগ্রহণ করা প্রয়োজন। একথা জানা ছিল না—একথা জানতাম যে, সাত ঘাটের জল খাওয়া, সাত শিবিরের লোক এক জায়গায় হয়ে জনতা জোট হয়েছে কিন্তু তবুও ধারণা করেছিলাম যে ৭/৮ মাসের মধ্যে একটা দলগত যে শৃঙ্খলা থাকে তা প্রতিষ্ঠিত হয়েছে। কিন্তু এখন দেখছি তার কোনও বালাই নেই। যে যেমন খুশি চরে খাও। সেখানে দিলীপ চক্রবর্তী এক রকম কথা বললেন এবং এরা আর একরকম কথা বললেন। অবশ্য এতে কিছুই আসে যায় না পশ্চিমবঙ্গের

মানুষের। পশ্চিমবাংলার মানুষ জানে যে, কি মন্তব্য করছেন, এরা কিভাবে ভাবছেন। জনতা এবং কংগ্রেস দল সম্বন্ধে তারা অত্যন্ত স্পষ্ট, খুবই স্বাভাবিকভাবে স্পষ্ট এবং সেই কারণেই তাদের সম্পর্কে বলার কিছু নেই। কিন্তু একটা কথা এখানে বলতে হচ্ছে। কংগ্রেস সরকার ১৯৭২ সালের পর থেকে যেমন করে জীবনের সমস্ত ক্ষেত্রে বিপর্যয়ের সৃষ্টি করেছিলেন, জীবনের সমস্ত ক্ষেত্রে তারা মানুষের অধিকার কেড়ে নিয়েছিলেন, যেমন করে দেশের মধ্যে একটা অরাজকতা সৃষ্টি করেছিলেন এবং তাদের সব চাইতে বড় লক্ষ্য ছিল যে শিক্ষার ক্ষেত্রগুলিতে যে শুচিতা এবং পবিত্র পরিবেশ আছে সেই পরিবেশকে যদি নষ্ট করে দেওয়া যায় তাহলে পশ্চিমবাংলাতে, ওরা বহাল তবিয়তে রাজত্ব করতে পারবেন। তারা সুপরিকল্পিতভাবে এই প্রচেষ্টা চালিয়েছিল। কিন্তু এখনও পশ্চিমবাংলা যেখানে শিক্ষা-দীক্ষা এবং সংস্কৃতির দিক থেকে ভারতবর্ষকে নেতৃত্ব দিয়েছে সেই পশ্চিমবঙ্গের বুদ্ধিজীবি সম্প্রদায়ের এখনও মৃত্যু ঘটেনি, তারা এখনও বেঁচে আছেন। যে কারণে ১৯৭২ সালে জরুরি অবস্থার যে ধ্বংসস্তুপ সেই ধ্বংসস্তুপের মধ্যে পশ্চিমবাংলা আবার নতুন করে গড়ে উঠেছে। সেই কারণে বামফ্রন্ট সরকারের যেটা বড় বিদ্যায়তনের ক্ষেত্রে যেসব নৈরাজ্য আছে অস্বাস্থ্যকর পরিবেশ আছে, আশার পরিবেশে যেখানে লুপ্ত হয়ে গেছে সেই পরিবেশকে ফিরিয়ে আনার জন্য নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করতে হবে। যেকথা মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন এটা অন্তকাল ধরে থাকবে না। ওরা জানেন যে অনন্তকাল ধরে একাধিক জায়গায় ওরা নির্বাচন করেননি, কারণ জনসাধারণের কাছে যেতে ওরা ভয় পান। সেখানে মন্ত্রী মহাশয় বলেছেন নিশ্চয়ই নির্বাচন হবে এবং নির্বাচনের মধ্যে দিয়েই নতুন কমিটি গঠিত হবে। কিন্তু এখন যে পরিবেশ আছে সেই পরিবেশ থেকে বাঁচতে গেলে, রেহাই পেতে গেলে পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্রে সুস্থ পরিবেশকে ফিরিয়ে আনতে গেলে এছাড়া আর কোনও পথ নেই। আজকে নেতাজিনগর জানি না ওদের ব্যাথাটা কোথায়, জানি না ভোলানাথবাবুদের ওখানে কতবড় মক্কেল আছে জানি না কিভাবে পয়সা ওখান থেকে আসে। আজকে বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের ক্ষেত্রে তারা যতখানি উচ্চকণ্ঠ ছিলেন না নেতাজিনগরের ব্যাপারে দেখছি আরও বেশি উচ্চকণ্ঠে সোচ্চার হয়েছেন। কেন?

(গোলমাল)

আজকে কংগ্রেসের মধ্যে যারা আছেন প্রায় সকলেই দুর্নীতিগ্রস্ত এটা প্রমানিত হয়েছে, তারা খুনি প্রমানিত। পশ্চিমবঙ্গে খুনের রাজত্বে, দুর্নীতির রাজত্ব প্রতিষ্ঠিত করে আপনারা মুখে কালি লাগিয়েছেন। সেই কালি ধুলে উঠবে না। এটা হচ্ছে কলঙ্কের কালি, দুর্নীতির কালি, এটা কখনও মোছা যাবে না। আজকে ভোলাবাবু পশ্চিমবঙ্গের গ্রামে গঞ্জে ঘোরেন কাজেই বুঝতে পারছেন তারা কোথায় গিয়ে দাঁড়িয়েছেন। আপনারা এই কথাগুলি চিন্তা করুন। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের মেহনতি মানুষ আশীর্বাদ জানাচ্ছে। শিক্ষার ক্ষেত্রে আবর্জনা মুক্ত করার জন্য যে দৃঢ় পদক্ষেপ শিক্ষামন্ত্রী গ্রহণ করেছেন তাকে সকলেই সমর্থন জানাচ্ছে এবং আমিও আমার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে আলোচনার দুটি বিষয়। একটা হচ্ছে বিল আর একটা হচ্ছে আমাদের ভোলা সেন মহাশয়ের আনীত রেজলিউশন এই দুটি

একসঙ্গে আলোচিত হচ্ছে। আমরা প্রথম পয়েন্টটা তুলেছিলাম সেটা হচ্ছে ওরা আমাদের বিরুদ্ধে অনেক অভিযোগ বরাবরই করেন, অভ্যাসবশত এখনও করছেন তাতে আমার আপত্তি নেই, কিন্তু যে অবস্থায় অর্ডিন্যান্সটি করা হয়েছে আমাদের আপত্তি সেখানেই। ম্যানেজমেন্ট নিয়েছেন সে সম্বন্ধে আমাদের ভোলা সেন মহাশয় বলেছেন, কিন্তু প্রশ্ন হচ্ছে Assembly সেশন ডাকার পরে তখন কেন অর্ডিন্যান্স করা হয়েছে। ঐ সময় বাবু মাথা নাড়াচ্ছেন, অনেক কিছু করছেন তাতে আমি কিছু বলছি না, তারাই এর বিরোধিতা বরাবর করছেন, এটা ডিমোক্রেটিক নর্মসের বিরুদ্ধে, এটা হওয়া উচিত নয়। কিন্তু আপনি আমাদের কখনও দেখেননি ঠিক যেদিন হাউস বসছে তার একদিন আগে অর্ডিন্যান্স হয়েছে। এটা এর আগে আপনি কখনও দেখেননি। একদিন আগে অর্ডিন্যান্স হওয়ার নজির নাই—ইতিহাস সৃষ্টি করলেন ঐ সি পি এম। আমি আপনাদের নাম করছি না, আপনারা একটা লেজুড় মাত্র। সব চেয়ে আমাদের দুঃখ লাগে শ্রী শম্ভু ঘোষ মহাশয়ের জন্য। সি পি এম তথা প্রশান্ত শূর মহাশয় শম্ভু ঘোষ মহাশয়ের হাত দিয়ে একটা কুকাজ করিয়ে নিলেন। এই যে ভদ্রলোক, চাকরি রাখার জন্য তাঁকে করতে হয়েছে। আমার মনে হয় উনি যতই ভাল কাজ করুন, যাই বলুন, আসলে এর মূলে হচ্ছে এই ব্যাপার। এই অর্ডিন্যান্স কেন এসেছে ২৪ ঘণ্টা আগে তার মূলে আছেন প্রশান্ত শূর মহাশয়, নো বডি ইয়েলস। প্রশান্ত শূর মহাশয়ের জন্য কেন অর্ডিন্যান্স হয়েছে তার কারণ তিনি সি পি এম এর ক্যাডার। আর তারপর হচ্ছে প্রিন্সিপ্যাল এবং প্রশান্ত শূর মহাশয়ের ঘরোয়া ঝগড়া। দুজনেই সি পি এম ওদের নিশ্চয়ই কলেজের ব্যাপারে আর্থিক ব্যাপারে কোনও কিছু ভাগাভাগির গন্ডগোল হয়েছে। এই যে রেজলিউশন নিয়ে এসেছেন, আপনি স্যার, হাইকোর্টের ল'ইয়ার ছিলেন আপনি এমনও দেখেছেন যে প্রথমে তারা জনতার সঙ্গে একত্রে কাজ করেছেন এবং বললেন যে জুডিশিয়ারির উপর আমাদের আস্থা আছে, বিচার বিভাগের উপর আমাদের আস্থা আছে, আমরা গণতন্ত্রে বিশ্বাসী কিন্তু স্যার, তাকে আমি বলছি

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাত্তার, আপনি একটু বসুন আমাকে টাইম বাড়াতে হবে। নির্দিষ্ট সময় অনুযায়ী নেতাজিনগর কলেজ পরিচালন ভারগ্রহণ, ১৯৭৮ এই বিধেয়কটির উপর আলোচনা ৪.২৫ মিনিটে শেষ হওয়ার কথা। কিন্তু এই আলোচনায় যে সমস্ত বক্তা এখানে রয়েছেন তাদের বক্তৃতার জন্য বিলটির উপর সিদ্ধান্ত গ্রহণের জন্য আরও কিছু সময়ের প্রয়োজন। আমি পশ্চিমবঙ্গের বিধানসভার কার্যবলি ও পরিচালন নিয়মাবলি ২৯০ নিয়ম অনুযায়ী এই বিলটির উপর আলোচনার সময় আরও ৪৫ মিনিট বাড়াবার জন্য সভার সম্মতি চাইছি। আশা করি এতে কারও আপত্তি হবে না। আলোচ্য বিলটির আলোচনার জন্য ৪৫ মিনিট বাড়ানো হল।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** যারা সব সময় বলছেন আইনের শাসনের কথা, এই সম্পর্কে অনেক রকম কথা বলেছেন, আপনি দেখুন ক্লজ ১০এ তারা কি বলছেন। আপনি আইনজীবি ছিলেন আপনি বিষয়টা ভালভাবে বুঝবেন। ক্লজ ১০এ বলছে, No suit or prosecution or other legal proceeding shall lie against the State Government or the Administrator or the Committee, as the case may be, appointed under section 6 or any other person for anything which is in good faith done

or intended to be done under this Act or rules made there under স্যার, এই সেকশনটা দেখুন হাইকোর্ট হলে টিকবে না। কাজেই এই সেকশনের মধ্য দিয়ে বিচার বিভাগের কণ্ঠরোধ করা হয়েছে, এই সেকশনের মধ্য দিয়ে গণতন্ত্রের কণ্ঠরোধ করা হয়েছে। মুখে বলছেন ডেমোক্রাসি অথচ আচরণ করছেন অন্য রকম। আসল ব্যাপার হচ্ছে প্রিন্সিপ্যাল আর প্রশান্ত শূর মহাশয়ের গন্ডগোল। তবে গন্ডগোলটা লাই অ্যালসহোয়্যার। আমি যেকথা বলছি প্রথম স্টেজে হচ্ছে শ্রী দিলীপ চক্রবর্তী আর মিস মলয় দাসগুপ্তার একটা চাকরির জন্য ইন্টারভিউ দেন। Molay Das Gupta was selected for appointment কিন্তু তাকে পার্ট টাইম অ্যাপয়েনমেন্ট দেওয়া হয়েছিল। হিজ সারভিস was terminated পরে আবার মলয় দাসগুপ্ত এবং দিলীপ চক্রবর্তী। আবার অ্যাডভার্টাইজমেন্ট করা হয়েছিল। তার লাক ভাল ছিল তাই দিলীপ চক্রবর্তী প্রিন্সিপ্যালকে ম্যানেজ করলেন। হি ওয়াজ সিলেকটেড মলয় দাসগুপ্ত আউট হয়ে গেলেন। তারপর ট্যার্মস হল প্রিন্সিপ্যাল পীযুষ দাসগুপ্ত আর প্রশান্ত শূর মহাশয়ের সঙ্গে। এই ট্র্যাসেলের মধ্যে দেখা গেলো দিলীপ চক্রবর্তী মহাশয় বিরোধী পক্ষ নিলেন। তখন প্রিন্সিপ্যাল তাঁকে টার্মিনেট করলেন। তখন করলেন কি হাইকোর্টে পেনডিং থাকা সত্ত্বেও প্রশান্ত শূর মশাই গিয়ে ধরলেন শম্ভুচরণ ঘোষ মশাইকে। শম্ভুচরণ ঘোষ মশাই আর কি করবেন? উপর থেকে নির্দেশ এলে ওনাকে করতেই হবে। ১৪ তারিখে অর্ডিন্যান্স হল। সেই রাত্রে ৯ টার সময় চার্জ নিলেন। সাড়ে নটার সময় অ্যাডমিনিস্ট্রেটর করে দিলেন। সেই দিনই সব হচ্ছে। পরের দিন হাউস বসবে। ওয়েস্ট বেঙ্গল কলেজ অ্যান্ড ইউনিভার্সিটি টিচার্স অ্যাসোসিয়েশন এইটা যেমন সুপারিশ করে ছিলেন বিড়লা কলেজ সম্পর্কেও বলেছিলেন। কিন্তু সে ব্যাপারে ওদের চিন্তা নেই। এই অর্ডিন্যান্সে কি বলা হয়েছে দেখুন Whereas it is expedient in the public interest to make better provisions for the control, management and maintenance of the institution known as the Netaji Nagar College, Netaji Regent Park, Calcutta-40, with a view to promoting education and to take over for that purpose for a limited period the management of all the properties belonging to the said institution or held for the benefit or use therof: ১৪ তারিখের। এই আপনাদের এডুকেশন-এর প্রমোশন হয়েছে? ম্যানেজমেন্টকে টেক ওভার করলেন—কয়েকদিন পরে করতে পারলেন না। এই আপনাদের ডেমোক্রেসি—আপনি শম্ভুবাবু বড় বড় কথা বলেন। হ্যাঁ তাদের কথা শুনুন কিন্তু একেবারে নিজেকে তাদের কাছে বিক্রি করে দেবেন না যেভাবে আপনি নিজেকে বিক্রি করে দিচ্ছেন। আমার মনে হয় এই বিল আপনাদের উইথড্র করে নিয়ে আমাদের এই রেজলিউশনকে অ্যাকসেপ্ট করে নেওয়া উচিত। এই বলে আমাদের বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী নেতাজি নগর কলেজ পরিচালনা অধিগ্রহণ বিলটি উত্থাপন করেছেন। এ সম্পকে আমি আমার বক্তব্য রাখতে গিয়ে বলতে চাইছি যে inspite of the fact that the Bill is politically motivated. তা সত্ত্বেও আমি এই বিল সমর্থন করছি। তার কারণ এই বিলের সঙ্গে জড়িয়ে রয়েছে একজন রিট্রেয়াড শিক্ষকের পুনর্বহালের প্রশ্ন। যদিও আমি জানি সি পি এম

এর দলের সঙ্গে যুক্ত অধ্যাপক দিলীপ চক্রবর্তী। কিন্তু তাহলেও আমার মনে হয় দলমত নির্বিশেষে যেহেতু অন্যায়ভাবে রিট্রেয়ার্ড করা হয়েছে এবং যেহেতু West Bengal College & University Teachers Association এর জন্য আন্দোলন করেছে তারজন্য যে বিষয়টি এখানে মাননীয় শিক্ষা মন্ত্রী উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। অন্তত সার্ভিস সিকিউরিটির কোয়েশ্চেনের বিষয়টি বাধা দেবার মতো কিছু নাই। যদিও আমি আজকে যে ইরেগুলারিটিজের কথা বলা হচ্ছে সে সম্বন্ধে এই কলকাতার ইতিহাস আমরা জানি। সেখানে একটা বিশেষ দল কুক্ষিগত করে কলেজটি গড়ে উঠেছে এবং অন্তর্কলহের কারণেই এই জিনিস সৃষ্টি হয়েছে। এ বিষয়ে আমি আর বেশি দূর যেতে চাইছি না। তবে সার্ভিস সিকিউরিটির প্রশ্নে এই যে বিল উত্থাপন করা হল এই বামফ্রন্ট সরকার এই জিনিসটাকে দলমত নির্বিশেষে দেখেছে কিনা। তা যদি হয় তাহলে বিড়লা কলেজে যে গন্ডগোল ঘটে গেল তারজন্য বামফ্রন্ট সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন? বিড়লা কলেজের কেমিস্ট্রির হেড অব দি ডিপার্টমেন্ট শ্রী বি সিং মহাশয়কে অন্যায়ভাবে বরখাস্ত করা হয়েছে। এই অন্যায়ের বিরুদ্ধে West Bengal College & University Teachers Association দীর্ঘ দিন ধরে আন্দোলন করছে। সে সম্বন্ধে বামফ্রন্ট সরকার কি পদক্ষেপ নিতে পেরেছেন? সেটা কি তাদের দলের সঙ্গে জড়িত নয় বলে জরুরি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না? না, বিড়লা জড়িয়ে রয়েছে বলে বামফ্রন্ট সরকার সেখানে হস্তক্ষেপ করতে হেজিটেড করছেন? আপনারা সার্ভিস সিকিউরিটির কথা বলছেন। কিন্তু আমরা দেখছি বিভিন্ন ক্ষেত্রে মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে সার্ভিস সিকিউরিটির প্রশ্ন নাই। একটা ইনট্যান্স দিচ্ছি no less a person এই পশ্চিমবাংলার Secondary Teacher & Employees Association একটা মাধ্যমিক শিক্ষক সমিতি তার প্রেসিডেন্ট শ্রী সুধীরচন্দ্র দাঁ বর্ধমানে একটা বড় স্কুলের শিক্ষক তিনি ডিউ কোর্সে অ্যাপ্রুভ শিক্ষক ছিলেন—কিন্তু তার অ্যাপ্রুভ্যাল উইথড্র করে নেওয়া হয় এবং তাকে বরখাস্ত করার চেষ্টা করা হয়। যা হোক হাইকোর্টের প্রটেকশানে তার চাকুরি বহাল আছে—কেসে জিতে গেছেন। বোর্ড থেকে এই কান্ড হয়েছে। তারপর সার্ভিস অব সিকিউরিটির প্রশ্ন সেখানে দেখছি উত্থাপন করছেন, গণতন্ত্রের কথা বলছেন। কিন্তু পারপাসটা কি—এটা দেখা দরকার। আমি এখন বিলের উপর আর বিশেষ কিছু বলব না। আমি শুধু অন্তত আজকে এই বিলটিকে সাপোর্ট করি যে, তিনি যে দলভুক্তই হোন—আমি নর্ম ক্রিয়েট করতে চাই দলমত নির্বিশেষে যে ক্ষুদ্র স্বার্থে যেন কারো সার্ভিস সিকিউরিটির উপর হস্তক্ষেপ করা না হয়—এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আপনি যখন রেজলিউশন অ্যাকসেপ্ট করেছেন তখন মুভারকে তার রাইট অব রিপ্লাই দেবার সুযোগ দিন।

**মিঃ স্পিকার :** মিঃ সেন, আপনি আপনার রাইট অব রিপ্লাই এবার দিন।

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ আমাকে সুযোগ দেবার জন্য আজকে ট্রেজারি বেঞ্চ থেকে এবং লেফট ফ্রন্টের বক্তৃতায় এটা পরিষ্কারভাবে প্রমানিত হয়ে গেল যে, জ্যোতিবাবু যে আশ্বাস দিয়েছিলেন একান্তভাবে প্রয়োজন না হলে আমরা অর্ডিন্যান্স আনি না এবং আমি সেটা কোটেশন দিয়েছি। দেখা গেল যে একান্ত বিশেষ প্রয়োজন হলে এই সি পি এম-এর ভদ্রলোক তাঁকে আনতে হবে পার্টির স্বার্থে চাকরিতে।

কিন্তু একটি জিনিস বলা হয় না যতবার আমি জিজ্ঞাসা করলাম আমাদের শম্ভুবাবু বা প্রশান্তবাবুকে যে, হাইকোর্ট যে দরখাস্ত করেছিলেন ওকে রিইনস্টেটমেন্ট করার জন্য, সেই দরখাস্তের কি হল? সেই দরখাস্ত হাইকোর্টে যে পেনডিং, সেই দরখাস্তের কি হল? সেই দরখাস্ত কেন আপনারা প্রসিড করলেন না, যদি গ্রিভান্স থেকে থাকে? হাইকোর্টে অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করেছে এবং অ্যাডমিনিস্ট্রেটর, পি এন দে, বার অ্যাট-ল, প্রশান্তবাবুর কনসেপ্ট নিয়েই করেছে, ইউনিভার্সিটিরও নিয়েছে। ইউনিভার্সিটি প্রশান্তবাবুর কনসেপ্ট অ্যাডমিনিস্ট্রেটর হয়—যদি কোনও অ্যালিগেশন থেকে থাকে—প্রশান্তবাবুর অ্যালিগেশন ছিল, উনি টাকা ডাইরেক্টলি ডিস্ট্রিবিউট করছেন পার্টি অফিসে বসে। যদি অ্যালিগেশন থেকে থাকে তাহলে হাইকোর্টে দরখাস্ত করতে পারতেন—দরখাস্ত করেছিলেন। সেই দরখাস্ত আজও হাইকোর্টে পেনডিং। সরিয়ে দেওয়া হল জানা গেল। হাইকোর্টের কাছে চালাকি চলবে না, সেখানে ডকুমেন্ট দরকার। লোকের এগেনস্টে বক্তৃতা চলে, কিন্তু সেখানে ডকুমেন্ট চাই। ঐ যে দেখছি হৈ চৈ করছেন। উনি টালিগঞ্জ থেকে সটান সরে পড়লেন। সময় মতো চলে এলেন ঐ তহবিলের হাত চাই। ন্যাচারালি দরখাস্ত কে করলেন? ঐ প্রশান্তবাবু দরখাস্ত করলেন। কার এগেন্সেটে করলেন? ইউনিভার্সিটির এগেন্সেটে। সেই দরখাস্তগুলি উইথড্র করা হয় নি কোর্ট থেকে। উইথড্র করা হল না। তারপর একটা অর্ডিন্যান্স করে নিয়ে নিলাম এবং অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিলাম। স্যার, উইথড্র করা হল না কেন? অপমান করে দেওয়া হল হাইকোর্ট কে যে ওদের কাছে আর আমি যাচ্ছি না তার কারণ হচ্ছে এই, আমি ধরা পড়ে গেছি। ঐ যে একটা ফ্যাঁসাদ তৈরি করেছিলাম ঐ চাকরি দেবার জন্য, যার জন্য এই অর্ডিন্যান্স যার জন্য ১৪ তারিখে অর্ডিন্যান্স, আর ১৫ তারিখে রাত্রিবেলা ফার্স্ট অ্যাকশন-এ হল এই চাকরি। অ্যাপ্লিকেশন পেনডিং। জানেন হাইকোর্টে অ্যাপ্লিকেশন স্কুটনি করে পান নি, পাওয়া যাবে ভেবেছিলাম। সুতরাং মিনিস্টারের কাছে চলে এলেন, শম্ভুবাবুকে ধরলেন। উনিও রাজি হয়ে গেলেন। অন্য সমস্তগুলি বাদ দিয়ে এই অর্ডিন্যান্স আনা হল ১৪ তারিখে মাত্র একদিনে ডিসকাশনের জন্য এল। আজকে আপনারা এক্সেস, এক্সেস, এক্সেস বলছেন। আপনারা বলছেন এই এক্সেস কংগ্রেস সরকার করেছে, ইন্দিরা গান্ধী এক্সেস করেছে। জ্যোতিবাবু আপনারা সবাই বলেছেন ইন্দিরা গান্ধী এক্সেস করেছে। আপনারা তার জন্য এক্সেস কমিশন করেছেন। ইজ ইট নট অ্যান অ্যাবিউজ অব পাওয়ার? আপনারা কি করছেন? আপনারা কোর্টের হাত থেকে অধিকার কেন ছিনিয়ে নিলেন এই হাউসে ডিসকাস করে? কেন ছিনিয়ে নিলেন এই অধিকার? এতে গণতন্ত্রকে উপেক্ষা করা হচ্ছে না?

[4-40 — 4-50 P.M.]

ভয় পেয়ে গেলেন তাই না? অর্গানাইজ করে ফেলবে, সমস্ত সত্য প্রকাশ হয়ে যেতে পারে তাই তাড়াহুড়ো করে এটা আনা হল। এই যে নিজেদের মধ্যে দলাদলি আমরা কিন্তু তারমধ্যে নেই। একজন সি পি এম আর একজন সি পি এমকে বলছেন চোর, আর একজন সি পি এম আর একজন সি পি এমকে বলছেন চোর। এটাতে কি প্রমান হল? এতে প্রমান হল, সি পি এম-এর মধ্যে একজন আর একজনকে বলছেন চোর আবার তারা মাঝে মাঝে মিট করে উইথড্র করেন কাদের কনসেপ্ট। পার্লামেন্টারি ডেমোক্রাসিকে এরা কতদূর ডেস্ট্রয় করতে পারেন সেটা দেখুন। এদের মুখে এক কথা, মনে আর এক চিন্তা এবং কাজে আর

এক রকম—এই হচ্ছে এদের ব্যবস্থা। এটা প্রমানিত হচ্ছে, পার্লামেন্টারি ডেমোক্রাসি এরা ডেসট্রয় করছেন বাই রুলিং থ্রু অর্ডিন্যান্স। এখানে প্রমানিত হয়েছে যে, মন্ত্রীরা যেকথা বলেছেন সেটা অসত্য। ওরা অবশ্য অসত্য কথা বলতে অভ্যস্ত। এই যে এখানে বলেছেন in the interset of the public. Sir, is it in the interest of the public? Is it true? May I know whether it is in the interest of the public or in the interest of Shri Prasnata Sur and in the interest of his C.P.I.(M) friend who has been appointed the Administrator and in the interst of his C.P.I.(M) friend, Shri Dilip Chakravarty, who has been appointed as a teacher there these persons? Is it in the interest of the public. Is it not an abuse of power by the Executives? Is it not an insult, an affront, to the Judiciary or the Legislature? If that is no, then I submit that the Ministers having admitted that they have no other ground whatsoever have contrary to the statement made by the Cheif Minister যে একান্ত প্রয়োজন এবং জরুরি না থাকলে আমরা করি না। তার প্রমান হাতে হাতেই পাওয়া গিয়েছে। এই জরুরিটা কি? সেটা হচ্ছে তিনটি লোককে নিতে হবে। এইভাবে ওরা মানুষকে ঠকাচ্ছেন। ওরা আবার গণতন্ত্র গেল গেল বলছেন, তাই বলছি গণতন্ত্র গেল আপনাদেরই হাতে, আপনাদের মনের কতা আমরা জানি মুখে আপনারা যতই চেঁচান না কেন? ১৯৬৭ থেকে ১৯৭১ এখানে আমার একজন বন্ধু বলছিলেন, জেলা কংগ্রেসের সেক্রেটারি, সুধীর দাঁ পারিসিকিউশন আফটার পারসিকিউশন প্রপারলি অ্যাপয়েন্টড হেড মাস্টার-অ্যাপিল কোর্টে গিয়ে আমাকে নিতে হয়েছিল অর্ডার স্টের জন্য ৭/৮ জন ল'ইয়ার যাচ্ছেন স্টেটের পয়সা যাচ্ছে আপনার আমার পয়সা যাচ্ছে।

(এ ভয়েসঃ- আপনিও তো অনেক পয়সা নেন।)

আমার এটুকু ক্ষমতা আছে, আমি এক পয়সাও নিই না। যতদিন আমি জানবো সি পি এম-এর অত্যাচার চলবে ততদিন যেমন সাঁইবাড়িতে করেছিলাম সেই রকম চালিয়ে যাব। যদি প্রয়োজন হয় একা চালিয়ে যাব। আপনাদের মতোন অত পয়সার খাঁই আমার নেই। তা যদি থাকতো তাহলে কর্পোরেশনের মেয়র হতে পারতাম, কাউন্সিলার হতে পারতাম। আজকে আমি এখানে দাঁড়িয়ে আছি, ওখানে মামলা চলছে, যেতে পারি নি—এগুলো আপনাদের বোঝা উচিত। আপনারা গণতন্ত্রকে হত্যা করছেন, পশ্চিমবঙ্গের ভবিষ্যতকে ধ্বংস করছেন এবং ছাত্রদের—শুধু আজকের ছাত্রদের নয়, পশ্চিমবাংলার আগামীদিনের ছাত্রদের ভবিষ্যতও আপনারা ধ্বংস করে দিচ্ছেন রাজনীতি এনে। ইউনিয়নের পর ইউনিয়ন-স্টুডেন্টস ইউনিয়ন ভেঙ্গে দিচ্ছেন, কলেজ ইউনিয়ন ভেঙ্গে দিচ্ছেন। স্যার, আমি পরিশেষে রিকোয়েস্ট করছি, আমার রেজলিউশন এখানে গৃহীত হোক।

**মিঃ স্পিকার ঃ** এখন আমি শ্রী ভোলানাথ সেন কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion of Shri Bholanath Sen that this House disapproves the Netaji Nagar College (Taking over of Management) Bill, 1978,

was then put and a division Was taken with the following result :-

Noes

Abul Hassan, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman, Shri

Atahar Rahaman, Shri

Banerjee, Shri Madhu

Banerjee, Shri Radhika Ranjan

Bauri, Shri Bijoy

Basu, Shri Jyoti

Basu Roy, Shri Sunil

Bera, Shri Pulak

Bhaduri, Shri Timir Baran

Bhatacharjee, Shri Bhddhadev

Bhattacharjee, Shri Nani

Bhattacharyya, Shri Satya Pada

Bisui, Shri Santosh

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti Chandra

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Biren

Bouri, Shri Gobinda

Bouri, Shri Nabani

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shri Ram

Chatterjee, Shri Tarun

Chaudhuri, Shri Subodh

Chhobhan Gazi, Shri

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu Kumar

Das, Shri Banamali

Das, Shri Nimai Chandra

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Ghosh, Shri Sambhu Charan

Goswami, Shri Ramnarayan

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Jyotsna Kumar

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Halder, Shri Krishnadhan

Halder, Shri Renupada

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindranath

Konar, Shri Benoy

Let (Bora), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Mahato, Shri Nakul Chandra

Majhi, Shri Dina Bandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Chittabrata

Majumdar, Shri Dilip Kumar

Majumdar, Shri Sunil Kumar

Mal, Shri Trilochan

Malik, Shri Pruna Chandra

Mandal, Shri Gopal

Mandal, Shri Sudhangshu

Mandal, Shri Sukumar

Mandal, Shri Suvendu

Mazumdar, Shri Dinesh

Mitra, Dr. Ashok

Mitra, Shri Parimal

Mohammad Amin, Shri

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Sasanka Sekhar

Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Mahadeb

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Maha Bacha

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Sundar

Nath, Shri Manoranjan

Neogy, Shri Brajo Gopal

Nezamuddin Md. Shri

Pal, Shri Bejoy

Panda, Shri Mohini Mohan

Phodikar, Shri Prabhas Chandra

Raj, Shri Aswini Kumar

Ramjan Ali, Shri

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Sada Kanta

Roychowdhury, Shri Nirode

Rudra, Shri Samar Kumar

Saha, Shri Kripa Sindhu

Saha, Shri Lakshi Narayan

Samanta, Shri Gouranga

Santra, Shri Sunil

Sarkar, Shri Kamal

Sarker, Shri Sailen

Satpathy, Shri Ramchandra

Sen, Shri Lakshmi Charan

Sengupta, Shri Prabir

Singh, Shri Chhedilal

Singh, Shri Khudiram

Sinha Roy, Shri Guruprasad

Sk. Siraj Ali, Shri

Soren, Shri Suchand

Sur, Shri Prasanta Kumar

Tah, Shri Dwarka Nath

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

AYES

Abedin, Dr. Zainal

Banerjee, Shri Binoy

Bapuli, Shri Satya Ranjan

Bera, Shri Sasabindu

Chattaraj, Shri Suniti

Das Mahaparta, Shri Balai Lal

Das, Shri Shiba Nath

Dey, Shri Ajoy Kumar

Digpati, Shri Panchanan

Doloi, Shri Rajani Kanta

Habibur Rahaman, Shri

Jana, Shri Haripada (Bhagabanpur)

Jana, Shri Haripad (Pingla)

Mahanti, Shri Pradyot Kumar

Maitra, Shri Birendra Kumar

Maity, Shri Satya Brata

Maji, Dr. Binode Behari

Maji, Shri Swadesranjan

Nanda, Shri Kiranmay

Narbu La, Shri Dawa

Ojha, Shri Janmejay

Paik, Shri Sunirmal

Pal, Shri Bankim Behari

Pal, Shri Ras Behari

Roy, Shri Krishna Das

Roy, Shri Nanuram

Shaikh Imajuddin, Shri

Shamsuddin Ahmad, Shri

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

Sen, Shri Bholanath

The Ayes being 32 and Noes 124 the motion was lost.

[4-50 — 5-00 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, "দি নেতাজিনগর কলেজ (টেকিং ওভার অফ ম্যানেজমেন্ট) বিল, ১৯৭৮" এখানে উত্থাপিত হয়েছে। এখানে বলা হয়েছে এই বিলটি পাবলিক ইনটারেস্টে আনা হয়েছে। সেই কারণেই আমি এই বিলটির প্রতি জনমত সংগ্রহের জন্য সভার কাছে প্রস্তাব করছি। আমি আপনার মাধ্যমে এই সভার কাছে অনুরোধ করছি যে, এই বিলটির প্রতি জনমত সংগ্রহের ব্যবস্থা করা হোক।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, দিনের পর দিন শিক্ষা প্রতিষ্ঠানগুলির ম্যানেজমেন্ট অগণতান্ত্রিক উপায়ে গ্রহণ করা হচ্ছে তার আমি তীব্র প্রতিবাদ করছি। শুধু তাই নয়, এই বিলটির বিষয়ে হাউস বসার ঠিক আগের দিন অর্ডিন্যান্স গৃহীত হয়েছিল। তারপর আবার আজকে অত্যন্ত অগণতান্ত্রিক উপায়ে বিলটি আনা হচ্ছে। এই ভাবে গণতন্ত্রকে হত্যা করার বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং এই বিল যাতে গৃহীত না হয় তার জন্য হাউসের সমস্ত সদস্যকে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**অধ্যক্ষ মহাশয় :** এখন মন্ত্রী মহাশয়, তার উত্তর দেবেন।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই মাত্র একজন মাননীয় সদস্য এই বিলটির উপর একটি সংশোধনী আনলেন, বিলটির প্রতি জনমত সংগ্রহের জন্য প্রচারের ব্যবস্থা কার হোক। একদিকে কংগ্রেস পক্ষ থেকে বলা হচ্ছে যে, ১৫ই ফেব্রুয়ারি বিধানসভার অধিবেশন ডাকা হল আর ১৪ই ফেব্রুয়ারি বিলটির জন্য অর্ডিন্যান্স আনলেন। এটা সম্পূর্ণ ভাবে অগণতান্ত্রিক ব্যাপার। আবার তাদেরই বেঞ্চে থেকে বলা হয়েছে যে, বিলটির প্রতি জনমত সংগ্রহের জন্য প্রচারের ব্যবস্থা করা হোক। কাজে কাজেই আমি তাদের বক্তব্য বুঝতে পারছি না যে, তারা মোটামুটি কি বলতে চাইছেন। এখানে মাননীয় সদস্য ভোলানাথ সেন মহাশয় বহু যুক্তি-তর্ক উত্থাপন করে বার বার হাইকোর্টের ঘটনা আমাদের সামনে রাখবার চেষ্টা করেছেন। হাইকোর্টের ব্যাপার হাইকোর্টে হবে। বিধানসভায় আমরা যেটা আলোচনা করতে চাই, সেটা হচ্ছে শিক্ষার দৃষ্টিভঙ্গি দিয়ে ব্যাপারটা দেখতে হবে। কলেজ এবং বিশ্ববিদ্যালয়

শিক্ষকদের যে এক মাত্র প্রতিষ্ঠান আছে, তার বক্তব্য কি, সেটা অনুধাবন করলেই বিলের মর্মার্থ বুঝতে পারব। তাতে আমাদের কোনও অসুবিধা হবে না। এই প্রসঙ্গে আমি বলে রাখি যে, পশ্চিমবঙ্গ কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষকদের যে সমিতি আছে তার মধ্যে মাননীয় সদস্য যে দলের অন্তর্ভুক্ত সেই কংগ্রেস দলের সদস্যরাও আছেন, জনতা পার্টির সদস্যরাও আছেন, এস ইউ সি সদস্যরাও আছেন, বামপন্থী সদস্যরাও আছেন। শ্রী সতেন্দ্রনাথ চক্রবর্তীও এই সমিতির একজন মেম্বার, তিনি রেড্ডি, না ইন্দিরা, কোন কংগ্রেসে তা জানি না। অধ্যাপক দিলীপ চক্রবর্তী এই ডব্লু বি সি টি ইউ-এর সভাপতি। সুতরাং যারা সমর্থন করলেন এবং যারা বিরোধিতা করলেন উভয় পক্ষেরই নেতারা এর সদস্য। ডব্লু বি টি ইউ-এর পক্ষ থেকে কি বলা হয়েছে? সেখানে ডব্লু বি টি ইউ এ পক্ষ থেকে ১৬ই জানুয়ারি, ১৯৭৮ তারিখে মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর কাছে যে স্মারকলিপি পেশ করেছেন তাতেই তারা ভোলানাথ বাবুর প্রশ্নের জবাব দিয়ে দিয়েছেন। তাতে বলা হয়েছে If the Netaji Nagar Gollege authorites treat litigation to keep out of job a young and energic teacher Shri Dilip Chakraborty. অথাৎ সেখানে বলা হচ্ছে যে যদি লেজিসলেশনের দোহাই দিয়ে একজন অধ্যাপককে বাইরে রাখার চেষ্টা করা হয় তাহলে সেটাকে সমর্থন করা যায় না। এটা কিন্তু সরকার পক্ষ থেকে আমরা বলছি না। কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষকদের একমাত্র প্রতিষ্ঠান ডব্লু বি সি টি ইউ এ ভোলানাথবাবুর প্রশ্নের জবাব দিয়ে দিয়েছে। আমরা ইতিপুর্বে দেখেছি এই প্রতিষ্ঠান আন্দোলন করেছিলেন কামারপুকুর রামকৃষ্ণ-সারদা বিদ্যামহাপিঠ, এই মহাবিদ্যালয়টির পরিচালন ব্যবস্থার বিরুদ্ধে তারা যখন এটার বিরুদ্ধে আন্দোলন করেছিলেন, তখন আমরা এটাকে সমর্থন করেছিলাম। আমরা কি দেখেছিলাম? কামার পুকুর কলেজ ৯/৪/৭৩ তারিখে সরকার অধিগ্রহণ করেছিলেন তখন কিন্তু আমরা বলিনি যে ভোলানাথবাবুদের সাথে সংগঠন কংগ্রেসের নেতা প্রফুল্ল সেনের রেষারিষি চলছে বলেই অধিগ্রহণ করা হয়েছে। আপনাদের শরিকী সংঘর্ষ চলছে বলেই এটা নেওয়া হয়েছে—এই প্রশ্ন তখন আমরা তুলিনি। ডব্লু বি সি ইউ সি এ সর্বসম্মতিক্রমেই সেই কলেজের পরিচালনভার গ্রহণকে সমর্থন জানিয়েছিল। সেখানে কি প্রশ্ন ছিল? সেখানে প্রশ্ন ছিল যে কয়েকজন অধ্যাপককে ছাঁটাই করা হয়েছে এবং সেই কথা অবকুটা একটি স্মারকলিপিতে বলেছেন The struggle of college teachers for service security has a long history. As a result of this persistent struggle culminating in the event of dismissal of 14 teachers of Ramkrishna Sarada Bidya Mahapith. Government of West Bengal took over the administrative of the said Ramkrishna Sarada Bidya Mahapith and the relentless struggle of the teachers forced the State Government to enact the West Bengal college Teachers (Security of Services) Act, 1975. কাজে কাজেই আমরা দেখছি যেখানে কোনও কলেজ কর্তৃপক্ষ অধ্যাপকদের অগণতান্ত্রিক পদ্ধতিতে ছাঁটাই করেন এবং কলেজের মধ্যে একটা অগণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করেন, নৈরাজ্যের অবস্থা সৃষ্টি করেন সেখানে এই অবকুটার পক্ষ থৈকে সেই কলেজের অধিগ্রহনের জন্য সরকারের কাছে অনুরোধ করেন এবং অধিকাংশ সরকার এই অনুরোধটিকে গ্রহণ করেন। আপনারা গ্রহণ করেছিলেন আমরা সমর্থন জানিয়েছিলাম। মালদার চাঁচল কলেজ সেটা আপনারা গ্রহণ করেছিলেন।

[5-00 — 5-10 P.M.]

নেতাজিনগর কলেজ অধিগ্রহণ সংক্রান্ত ব্যাপারে বিষোদ্গার করছেন। এখানে আমার বক্তব্য হচ্ছে যে যেখানে অধ্যাপককে ছাঁটাই করা হয়েছে। এখানে কোনও দলের প্রশ্ন নয়, কোনও পার্টির প্রশ্ন নয়। শ্রী দিলীপ চক্রবর্তী একজন লব্ধ প্রসিদ্ধ অধ্যাপক। তিনি বহু রিসার্চের কাজকর্ম করেছেন। তাঁকে পুনর্নিয়োগের জন্য অবকুটা সমর্থন করেন। ঐ কলেজের অধ্যাপক তিনি শুধু একজন অধ্যাপককেই ছাঁটাই করেছিলেন তা নয়, তিনি ঐ কলেজের অশিক্ষক কর্মীকেও ছাঁটাই করেছিলেন। আমি একজন শিক্ষক কর্মী হিসাবে বারে বারে অধ্যাপককে অনুরোধ করেছিলাম যে ঐ কর্মীদের পুনর্নিয়োগ করুন। জরুরি অবস্থার সময়ে কিম্বা ঐ সময়ে যে সমস্ত শিক্ষক কর্মী এবং অশিক্ষককর্মী কর্মচ্যুত হয়েছিলেন সরকারি সিদ্ধান্ত অনুযায়ী তাদের পুনর্বহাল করা হয়। আমি সরকারি সিদ্ধান্ত অনুযায়ী ঐ কলেজে কর্তৃপক্ষের অনুরোধ করেছিলাম কিন্তু তিনি আমার কথায় কর্ণপাত করেন নি। শেষ পর্যন্ত সরকার ঐ কলেজে ৪টি পদ সৃষ্ট করে ঐ শিক্ষক কর্মীদের নিয়োগ করেন। সুতরাং এখানে দোষের কি আছে তা আমি বুঝতে পারছি না। কলেজ কর্তৃপক্ষ ৪ জন গরিব শিক্ষককে ছাঁটাই করে দিয়েছিলেন আমরা তাদের পুনর্বহাল করেছি। আপনারা যদি এই রকম দৃষ্টান্ত দেখাতে পারেন তাহলে নিশ্চিতভাবে অনুরূপ ব্যবস্থা এই সরকার গ্রহণ করবেন। এস ইউ সি-র একজন মাননীয় সদস্য সমর্থনের নামে বিরোধিতা করেছেন। আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই যে সরকার বিড়লা কলেজ সম্পর্কে চিন্তা করছেন। শুধু বিড়লা কলেজই নয়, বঙ্গবাসী গ্রুপ অফ কলেজের কথাও চিন্তা করছি। কোথাও পরিচালন ব্যবস্থার কোনও দলীয় নেতা এটা আমরা দেখিনা। পরিচালন ব্যবস্থার যদি দেখা যায় সমগ্র পরিবেশের মধ্যে। বিশৃঙ্খলা এবং নৈরাজ্য বিরাজ করে তখন সরকার বাধ্য হয়ে সেই ব্যবস্থা পরিবর্তন করার জন্য। তাই আজকে আমরা বাধ্য হয়ে নেতাজিনগর কলেজের বিল উত্থাপন করেছি, আমি আশা করব সকল সদস্য এটাকে সমর্থন করবেন, বিরোধীপক্ষের সদস্যরাও এটাকে সমর্থন করবেন।

**মিঃ স্পিকার :** এখানে আমি এই বিলটি জনমত সংগ্রহের জন্য প্রচারের প্রস্তাবটি ভোটে দিচ্ছি। যারা এই প্রস্তাবের স্বপক্ষে তারা বলুন হ্যাঁ আর যারা এর বিপক্ষে তারা বলুন না। এখন সভার সিদ্ধান্তের বিষয় হচ্ছে মনে হল, না পক্ষের সমর্থনই বেশি।

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereof was then put and a division was taken with the following result :-

- Noes

Abul Hassan, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman, Shri
Atahar Rahaman, Shri
Banerjee, Shri Madhu
Banerjee, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Barma, Shri Kalipada
Basu, Shri Debi Prasad
Basu, Shri Jyoti
Basu Roy, Shri Sunil
Bera, Shri Pulak
Bhaduri, Shri Timir Baran
Bhatacharjee, Shri Bhddhadev
Bhattacharjee, Shri Nani
Bhattacharya, Dr. Kanai Lal
Bhattacharyya, Shri Satya Pada
Bisui, Shri Santosh
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti Chandra
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Biren
Bouri, Shri Gobinda
Bouri, Shri Nabani
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chaudhuri, Shri Subodh
Chhobhan Gazi, Shri
ɔwdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu Kumar

Das, Shri Banamali

Das, Shri Nimai Chandra

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Goswami, Shri Ramnarayan

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Jyotsna Kumar

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindranath

Konar, Shri Benoy

Let (Bora), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Mahato, Shri Nakul Chandra

Majhi, Shri Dina Bandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Chittabrata

Majumder, Shri Dilip Kumar

Majumdar, Shri Sunil Kumar

Mal, Shri Trilochan

Mandal, Shri Gopal

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Sudhangshu

Mandal, Shri Sukumar

Mazumder, Shri Dinesh

Mitra, Shri Parimal

Mohammad Amin, Shri

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sasanka Sekhar

Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Mahadeb

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Maha Bacha

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Sundar

Nath, Shri Manoranjan

Neogy, Shri Brajo Gopal

Nezamuddin Md. Shri

Pal, Shri Bejoy

Panda, Shri Mohini Mohan

Phodikar, Shri Prabhas Chandra

Raj, Shri Aswini Kumar

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Sada Kanta

Roychowdhury, Shri Nirode

Rudra, Shri Samar Kumar

Saha, Shri Kripa Sindhu

Saha, Shri Lakshi Narayan

Samanta, Shri Gouranga

Santra, Shri Sunil

Sarkar, Shri Kamal

Sarker, Shri Sailen

Satpathy, Shri Ramchandra

Sen, Shri Lakshmi Charan

Singh, Shri Chhedilal

Singh, Shri Khudiram

Sinha Roy, Shri Guruprasad

Sk. Siraj Ali, Shri

Soren, Shri Suchand

Sur, Shri Prasanta Kumar

Tah, Shri Dwarka Nath

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

AYES

Abedin, Dr. Zainal

Banerjee, Shri Binoy
Bapuli, Shri Satya Ranjan
Bera, Shri Sasabindu
Chattaraj, Shri Suniti
Das Mahaparta, Shri Balai Lal
Das, Shri Shiba Nath
Dey, Shri Ajoy Kumar
Digpati, Shri Panchanan
Doloi, Shri Rajani Kanta
Habibur Rahaman, Shri
Kazi Hafizur Rahaman, Shri
Maitra, Shri Birendra Kumar
Maitra, Shri Kashi Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Satya Brata
Maji, Dr. Binode Behari
Maji, Shri Swadesranjan
Nanda, Shri Kiranmay
Narbu La, Shri Dawa
Ojha, Shri Janmejay
Paik, Shri Sunirmal
Pal, Shri Bankim Behari
Pal, Shri Ras Behari
Roy, Shri Krishandas
Roy, Shri Nanuram
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra
Sen, Shri Bholanath

**Abst.**

Halder, Shri Renu Pada
Sarkar, Shri Deba Prasad

The Ayes being 122 and Noes 31 the motion was lost

The motion of Shri Sambhu Charan Ghosh that the Netaji Nagar College (Taking over of Managment) Bill, 1978, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 17 and the Preamble**

The question that Clauses 1 to 17 and the Premable do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to move that the Netaji Nagar College (Taking over of Management) Bill, 1978 as settle in the Assembly, be passed.

The motion was then put and agreed to

## GENERAL DISCUSSION ON BUDGET

[5-10 — 5-20 P.M.]

**শ্রী বিনয় ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারকার বাজেটে নতুনত্ব কিছু দেখতে পেলাম না। এটা অনেকটা রুটিন ওয়ার্ক, এতে হোমওয়ার্ক কিম্বা রিসার্চের কোনও আভাস নেই। বাজেট দেখে মনে হল বিভিন্ন ডিপার্টমেন্ট এর যে চাহিদা তাকে কাট ছাট করে এটা একটা সংকলন মাত্র হয়েছে। অবশ্য এর মধ্যে মাঝে মাঝে কয়েকটা চটকদার কথা আছে। তিনি এখানে প্যাসেঞ্জার অ্যাটিচুড নিয়েঝেন অর্থাৎ অমি যা বলেছি এবং যে ভাবে আমি বাজেট করেছি তাতে এর চেয়ে ভাল আর কেউ করতে পারবে না। কিন্তু যত সময় পর্যন্ত কেন্দ্রের কাছ থেকে আমরা টাকা না পাব ততক্ষণ কিছু করতে পারব না। প্রথম থেকে পড়তে পড়তে মনে হয়েছিল সীমিত অর্থভান্ডার নিয়ে অর্থমন্ত্রী হয়তো কাজ করতে পারবেন না বলে বিদায় নেবেন। কিন্তু পরে দেখলাম তা নয়। তিনি বলছেন যতদিন না হচ্ছে, রাজ্য সরকারগুলিকে ততদিন তার সীমিত স্বার্থের মধ্যে কাজ করতে হবে। আমরা এই মনোভাব নিয়ে রাজ্যের প্রশাসনের দায়িত্ব পালন করছি। আমাদের হাতে যে সীমিত অর্থভান্ডার আছে তা সমাজের খেটে খাওয়া মানুষের সর্বাধিক মঙ্গলের জন্য ব্যবস্থা করব। অর্থাৎ তিনি এই সীমিত অর্থভান্ডার নিয়ে কাজ করতে প্রস্তুত আছেন। কিন্তু একে কিভাবে স্ফীত করা যায় এবং তা দিয়ে পশ্চিমবাংলার জনকল্যাণের কাজে তা নিয়োগ করা যায় সে সম্বন্ধে কোনও কিছুই তিনি বলেন নি। সেজন্য এই বিষয়ে আমি ২/১টি কথা বলতে চাই। কেন্দ্র রাজ্য সম্পর্কে আমি কিছু বলব না কারণ আমরা জানি এরকম প্রস্তাব তাদের কাছে থেকে আসতে পারে সেটা নতুন কিছু নয়। তিনি যেসব প্রস্তাব রেখেছেন সেগুলি সব অবৈজ্ঞানিক। তাই আমরা দেখছি বাজেটের প্রথমেই কৃষির উপর অগ্রাধিকার দিয়েছেন। এসম্বন্ধে আলোচনা করতে গিয়ে এক জায়গায় বলেছেন। আমরা যখন ক্ষমতা ও দায়িত্ব বিকেন্দ্রীকরণের কথা বলি তখন শুধু কেন্দ্র ও রাজ্যগুলির মধ্যে প্রশাসনিক কাজকর্ম ও রাজস্ব ক্ষমতার পুনর্বাসনের কথা বলতে চাই না। আমরা সামগ্রিকভাবে দৃঢ়প্রতিজ্ঞ যে রাজ্যের সদর দপ্তর থেকে ক্ষমতা জেলায় জেলায় এবং জেলা থেকে ব্লকে ব্লকে এবং পঞ্চায়েতগুলিতে সঞ্চালিত হবে। গ্রামবাসীরা

যদি প্রস্তাবিত কাজের অংশীদার হিসাবে নিজেদের ভাবে তাহলেই নির্দিষ্ট গ্রামীণ প্রকল্প অর্থপূর্ণ হয়ে উঠতে পারে। তাদের চারপাসে যে সমস্ত উন্নয়নমূলক কাজকর্ম চলেছে সেগুলির প্রস্তুতি ও রূপায়ণ সম্পর্কে তাদের মতামত গ্রহণযোগ্য হওয়া দরকার। সেইহেতু আমরা সর্বনিম্নস্তারের পঞ্চায়েতগুলিকে নিজ নিজ পরিকল্পনা রচনা করতে এবং পরিকল্পনা রূপায়ণ করার দায়িত্ব নিজেদের হাতে গ্রহণ করতে উৎসাহ দেব। এই হচ্ছে কিভাবে সমস্ত লোককে কৃষি কাজে তারা ইনভলভ করতে পারেন তার সম্বন্ধে বক্তব্য আপনারা জানেন যে এইভাবে সমস্ত লোককে ইনভলভ করা যায় না। আপনারা সকলেই জানেন পশ্চিমবঙ্গে কেন সমস্ত ভারতবর্ষ হচ্ছে লেবার রিচ এবং ক্যাপিট্যাল পুওর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমস্ত জনগণকে যদি ইনভলভ না করা যায় তাহলে পশ্চিমবঙ্গে অদূর ভবিষ্যতে একটা রাজনৈতিক এবং অর্থনৈতিক অস্থিরতা দেখা দেবে। আপনারা জানেন যে আমাদের যে টপ ডাউন, সেন্ট্রাল আউট যে ব্যবস্থা হচ্ছে ট্রাডিশন্যাল সোসাইটির, সেই ট্রাডিশন্যাল সোসাইটির সেই টপ ডাউন এবং সেন্ট্রাল আউট দিয়ে কোনও কাজ হবে না। আমাদের দরকার হচ্ছে যেমন টপ ডাউন, সেন্ট্রাল আউট, ঠিক একই সময়ে ডাউন অপ এটারও প্রয়োজন আছে, তার চেয়ে আবার প্রয়োজন হচ্ছে সমস্ত লোককে ইনভলভ করা। এই কাজে ইনভলভ করতে গেলে পঞ্চায়েতের কাছে যে আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করছি তাতে কোনও কাজ হবে না। মাও-সেতুং বলেচেন যে যেকোনও কমিটি, সেই কমিটি রাজনৈতিক কমিটি হোক, অর্থনৈতিক কমিটি হোক বা গভর্নমেন্টের কমিটি হোক কিম্বা পঞ্চায়েত জাতীয় সংস্থা হোক তার মাধ্যমে সমস্ত জনগণকে ইনভলভ করা সম্ভব নয়। জনগণকে ইনভলভ করতে গেলে অন্য পন্থা গ্রহণ করতে হবে। ধরুন একটা কমান্ড এরিয়া ঠিক করতে হবে। পঞ্চায়েতের কাজ হবে ইনফর্মেশন সেন্টারের কাজ, অ্যাসিমিলেশন এবং কো-অর্ডিনেশনের কাজ। তার বাইরের কাজ যদি তারা করতে যায় তাহলে ফ্রম টপ ডাউন হয়ে যাবে, ট্রাডিশন্যাল সোসাইটির যে কাজ সেই কাজই তারা করবে। সেজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বক্তব্য রাখছি যে একটা কমান্ড এরিয়া বেছে নিতে হবে, সেই কমান্ড এরিয়ার সমস্ত জনগণকে ইনভলভমেন্টে ডেকে আনতে হবে, তাদের সমবেত মতামত এবং যে সমস্ত সমস্যা আছে সেই সমস্ত সমস্যা সমাধানের প্রস্তাব তাদের কাছ থেকে নিয়ে তাদের থ্রু দিয়ে যদি কাজ করা যায় তাহলে সমস্ত লোককে ইনভলভ করা যাবে। যদি ইনভলভ না করা যায় তাহলে কৃষি ক্ষেত্রে যা প্রোডাকশন হবে তা অত্যন্ত কমে যাবে। এই প্রসঙ্গে আপনাদের কাছে মডার্নাইজিং সোসাইটি কান্ট্রিজ, ট্রাডিশন্যাল সোসাইটি কান্ট্রিজ এবং কমপ্যারেটিভ সোসাইটি কান্ট্রিজ একটা স্ট্যাটিসস্টিক্স তুলে ধরছি। নাম্বার অব ওয়ারকার্স পার হান্ড্রেড একর্স অ্যাড প্রোডাকশন অব হান্ড্রেড একর্স

কলম্বোতে হচ্ছে ২০ জন লোকে ১ হাজার ৪০০ জন

ব্রাজিল হচ্ছে ১৭ জন লোকে ১ হাজার ২২৫ জন

এটা হচ্ছে ট্র্যাডিশনাল সোসাইটি কনজারভেটিভ সোসাইটি যেখানে মডার্নাইজেশন হয়নি।

মেক্সিকোতে হচ্ছে ১২ জন লোকে ১ হাজার ২৬৫ জন,

ফিলিপাইনে ২০ জন লোকে ১ হাজার ১৪৫ জন,

ইন্ডিয়ায় ৩০ জন লোকে ৯৯৫ জন।

[5-20 — 5-30 P.M.]

মডার্নাইজিং কান্ট্রিজ যেমন তাইওয়ান, এদের সম্বন্ধে অনেকের এখানে অ্যালার্জি রয়েছে তাদের দেশে নাম্বার অব ওয়াকার্স ফর হান্ড্রেড একর্সে, ইয়েল্ড হচ্ছে পার একর ইন পাউন্ড তাইওয়ানে হচ্ছে ৭৯ এবং ৩,৫১০, ইজিপ্টে হচ্ছে ৭১ এবং ৩,৯৭০, সাউথ কোরিয়ায় ৭০ এবং ২,৮৫০, যুগোশ্লোভিয়ায় হচ্ছে ২০ জন এবং ২,১৮৬। আর কমপারেটিভ কান্ট্রিজ যেমন জাপান সেখানে হচেছ ৮৭ এবং ৪,৫৬৫, ইউ এস এ সেখানে হচ্ছে ৮ এবং ২,৫০৫ এই হচ্ছে অবস্থা।

| | Number of Workers for 100 acres. | Yield per acre in Pound |
|---|---|---|
| Taiwan | 79 | 3,510 |
| Egypt | 71 | 3,970 |
| South Korea | 70 | 2,850 |
| Yuguslovia | 20 | 2,185 |
| Comperative countries. | | |
| Japan | 87 | 4,565 |
| U.S.A | 8 | 3,505 |

এই হচ্ছে অবস্থা। যেখানে সমস্ত লোক ইনভলভ না হবে সেখানে প্রোডাকশন এত কম এবং নিচের স্তরে নেমে আসবে তা বলবার নয়। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেবেন। তারা সমস্ত প্ল্যান করবে, তাদের হাতে কিছু টাকাও দিয়ে দেওয়া হবে, সেই টাকা দিয়ে তারা সেখানকার প্ল্যান সম্পূর্ণ করবার চেষ্টা করবে। কিন্তু কোনও লোক, এমন কি আপনাদের কমিউনিস্ট পার্টির লোকেরাও তা বিশ্বাস করে না। মাও-সেতুং পরিষ্কার ভাবে বলেছেন যে এইভাবে ইনভলভ করা সম্ভব নয়। তাদের হাতে যদি অ্যাসিমিলেশনের কাজ, কো-অর্ডিনেশনের কাজ না দেন তাহলে সেই প্রোডাকশন অত্যন্ত নিম্নগামী হবে। আমি সেই বিষয়ে অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি ইরিগেশনের কথা তুলেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানেন যে আমাদের দেশের ইরিগেশনে ৭০ থেকে ৮০ ভাগ জল নষ্ট হয়ে যায় নানা কারণে। যে জল জমিতে দেওয়া হয়, অনেক সময় এত বেশি দেওয়া হয়, আবার অনেক সময় এত কম দেওয়া হয়, যাতে জলের অপচয় হয়। তার পরিমাণ হচ্ছে ৭০ থেকে ৮০ ভাগ। সেই জন্য বিভিন্ন দেশে স্প্রে সিস্টেমের ব্যবস্থা আছে। পৃথিবীর প্রায় সর্বত্র এই ব্যবস্থা চালু আছে। কিন্তু আমাদের দেশে সেই স্প্রে সিস্টেম চালু করবার কথা, মননীয় অর্থমন্ত্রীর কাছে থেকে একবারও শুনতে পেলাম না। আমাদের দেশে যদি ইরিগেশনের কাজ সাকসেসফুল করতে হয় তাহলে এই স্প্রে সিস্টেম ইনট্রোডিউজ করতে হবে। আর একটা দিকে দৃষ্টি রাখতে হবে। সেটা হচ্ছে শুধু ইরিগেশনে প্রোডাকশন হয় না, তার সঙ্গে চিন্তা করতে হবে, এমন ভাবে, ইরিগেশন প্ল্যান করতে হবে যাতে তার মধ্যে দিয়ে সস্তায় মাল যাতায়াত করতে পারে, গ্রাম থেকে গ্রামান্তরে, শহর থেকে

গ্রামান্তরে, শহর থেকে শহরান্তরে যাতে আমরা সেই মাল পরিবহন করতে পারি। তাহলেই পশ্চিমবাংলার অর্থনীতিতে প্রাণ চাঞ্চল্য দেখা দেবে। যেমন ফ্রান্স আছে, জার্মানিতে আছে, আমেরিকাতে আছে, জাপানে আছে। অর্থমন্ত্রী তিনি বাইরে অনেক ঘুরেছেন, তিনি নিশ্চয়ই এই সব দেখেছেন। তারা এমন ভাবে নেভিগেশন করেছেন যাতে করে শুধু যে তা এগ্রিকালচার পারপাসে ব্যবহৃত হচ্ছে তা নয়, তাকে দিয়ে নেভিগেশনের কাজও করানো হচ্ছে। দেশের সম্পদ তাতে বাড়ছে। আমি এই বিষয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আমাদের দেশের অর্থ ভান্ডার অত্যন্ত সীমিত।

কিন্তু এই ধনভান্ডারকে আরও বাড়িয়ে তোলা যায়। আমরা যখন সমস্ত জনগণকে ইনভলভ করাতে চাই তখন সরকারকেও এই প্রোডাকশনের পার্টনার হতে হবে কারণ তারা দেবেন নো হাউ তারা দেবেন ইমপুট যাতে করে প্রোডাকশন বহুগুণ বেড়ে যায় এবং তার একটা অংশ সরকার নেবেন। তবে এই ব্যবস্থার ভেতর একটা জিনিস থাকবে যে সম্পত্তির উপর যেন কোনও কিছু স্পর্শ না করে। এই ব্যবস্থা হলে সরকারের কাছে অনেক সম্পদ আসবে এবং সেই সম্পদ অন্যান্য কাজে ব্যয় করে দেশের সম্পদ আরও বাড়িয়ে তুলতে পারবেন এবং তাতে ইকুইটেবেল ডিস্ট্রিবিউশন সম্ভব হবে। আমি এই দিকে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবারে আমি কটেজ ইন্ডাস্ট্রি এবং হেলথ ইকনমিক্স সম্বন্ধে দু একটি কথা বলব। আপনারা জানেন হেলথ বাজেট হয়েছে এবং আমরা দরিদ্র জনসাধারণের জন্য চিন্তা করছি। কিন্তু কিভাবে হেলথে সংগঠন করলে তাদের কর্মশক্তি এবং প্রোডাকটিভিটি বেড়ে যায় সেই বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি এবং বাজেটে দেখলাম না। কটেজ এবং স্মল ইন্ডাস্ট্রি সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে কটেজ ইন্ডাস্ট্রিতে সরকারকে ইনভলভ হতে হবে তাদের কাঁচামাল সরবরাহ করতে হবে এবং ডিমান্ডের সঙ্গে এবং মাল ইন্সপেকশনের সঙ্গে সঙ্গে যাতে, তারা টাকা পায় তার ব্যবস্থা করতে হবে। এই ব্যবস্থা হলে তাদের প্রোডাকশন বাড়বে এবং এতে একটা অদ্ভুত ভেলোসিটি বাড়বে এবং তার ফলে অনেক কাজ করা যাবে এবং আমরা অর্থের প্রাচুর্য দেখতে পাব। তারপর, কর্পোরেশনের ট্যাক্সের ব্যাপারে যেভাবে ব্যবস্থা করছেন তাতে মনে হয় আপনারা বড়লোকদের সাহায্য করছেন। আমরা জানি কর্পোরেশনে আপনারা ১৫ পারসেন্টর জায়গায় ১২ পারসেন্ট করেছেন এবং উপরে ৪০ পারসেন্ট করেছেন যাদের বড় বড় বাড়ি এবং ভাড়া যাদের বেশি। অর্থমন্ত্রী জানেন কলকাতায় যারা বাড়ি করেন তারা লিজ দিয়ে বাড়ি তৈরি করবার টাকা তুলে নিয়ে অল্প ভাড়ায় লোককে ভাড়া দেন। আপনি আজকে ভাড়ার উপর ট্যাক্স করতে যাচ্ছেন। আপনি হয়তো বলবেন পদ্মাদেবী ভার্সোস কর্পোরেশন যে কেস হয়েছে তারজন্য আমি করতে পারছি না। কিন্তু আপনি যদি আইন করেন বাড়ির মালিকের যে ট্যাক্স হবে সেই ট্যাক্স বাড়ির মালিক তার টেন্যান্টদের কাছ থেকে তুলতে পারবে তাহলে সমস্ত সমস্যা চলে যাবে। কিন্তু আপনার আইন করার ব্যবস্থা দেখে মনে হচ্ছে কলকাতায় যারা বড়লোক, যারা বড় বড় বাড়ির মালিক তাদের সাহায্য করার জন্যই আপনি আইন করতে যাচ্ছেন। তারপর আপনি শেষের দিকে বলেছেন, সরকারি কর্মচারিদের গাফিলতি এবং অকর্মন্যতার জন্য কাজ করতে পারছি না। আপনাদের কর্মচারিরা কি কাজ করল না করল-তার দায়িত্ব আপনাদের। এটা আমাদের কেন শোনাচ্ছেন, আপনাদের অপদার্থতার কথা আমাদের কেন বলেছেন? আপনারা বলেছেন শৃঙ্খল এবং পতন সম্বন্ধে সচেতন হতে হবে। কিন্তু আমি বলছি আপনাদের শৃঙ্খল এবং পতন শুরু হয়ে গেছে।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ছাব্বিশ কোটি টাকার ঘাটতি বাজেট আমাদের সামনে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না। কারণ আমি ভেবে দেখলাম এর আগে তিনি যখন বাজেট পেশ করেছিলেন তখন আমরা বলেছিলাম এখন তারা সবে মাত্র এসেছেন, চিন্তা ভাবনা করার সময় পান নি, পরবর্তীকালে তারা পূর্ণাঙ্গ বাজেট আনবেন, সেখানে তাদের চিন্তা ভাবনা অবকাশ থাকবে কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমার ক্ষুদ্র বুদ্ধিতে এখন যা দেখলাম তাতে অনেক নীতির কথা থাকলেও নতুন কোনও দিকদর্শন নেই। আপনারা যদি মার্কসীয় রাজনীতিতে বিশ্বাস করেন এবং মার্কসীয় অর্থনীতিতে বিশ্বাস করেন তবে আমি মনে করি আপনারা সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এর মধ্যে দিয়ে যারা সমাজের দরিদ্র শ্রেণী তাদের জন্য অনেক মায়া কান্না কাঁদা হয়েছে কিন্তু তাদের সত্যি করে কতখানি উন্নতি হবে এবং কিভাবে উন্নতি করবেন তার সুস্পষ্ট দিকনির্দেশ আপনারা দিতে পারেন নি। বাজেট পড়তে পড়তে আমার হাঁসি আসছিল যেখানে আপনারা বলেছেন মন্দার মরশুমে আপনারা নাকি কিছু ফুড ফর ওয়ার্ক করিয়ে একটা বিরাট কাজ করে ফেলেছেন দ্বিতীয় পাতায় তিনি বলেছেন এই মন্দার মরশুমে জোতদার, মহাজনদের কৃপা প্রার্থী এদের অর্থাৎ গরিব ক্ষেত মজুরদের হতে হয়নি। মাননীয় অর্থমন্ত্রী হয়ত গ্রামে গঞ্জে যান না, আমার মনে হয় আপনারা যারা গ্রাম থেকে এসেছেন তারা হয়ত আমার সাথে একমত হবেন যে কিছু ফুড ফর ওয়ার্ক করে আপনাদের অর্থমন্ত্রী গ্রামের যারা দুর্দশাগ্রস্ত মানুষ তাদের মন্দার মরশুমে জোতদার এবং মহাজনদের কৃপা পার্থী হতে দেননি যা বলেছেন—তা সত্য নয় আগেও যে রকম ছিল এখনও তাদের কৃপা প্রার্থী হতে হচ্ছে মহাজনের কাছে। বরঞ্চ আমার মনে হয় এখন আরও খারাপ অবস্থা আমরা জানি আমাদের জেলাতে গত বছর বন্যায় হয়ে ছিল। সেখানে যে ধরনের অপ্রতুল সাহায্য সরকার থেকে এসেছে তাতে এই শ্রেণীর মানুষের দুর্দশা শতগুণ বেড়ে গেছে আমরা এই বিধানসভাতে সেই বক্তব্য বহুবার ত্রাণমন্ত্রী এবং অর্থমন্ত্রীর কাছে রেখেছিলাম কিন্তু তার ফল কিছু হয়নি যদিও সাহায্য দেবার পরিকল্পনা, টি আর এবং জি আর এর মাধ্যমে বহুদিন থেকেই চলে এসেছে। আপনারা এক জায়গায় স্বীকার করেছেন যে খোলনলচে না পাল্টালে পশ্চিমবাংলা সমস্যা সংকুল অবস্থার পরিবর্তন হবে না, আবার এক জায়গায় তার কনট্রাডিকশন করে বলেছেন যে আপনারা বিরাট কাজ করেছেন এই ফুড ফর ওয়ার্ক করে এবং তার ফলে নাকি জোতদার এবং মহাজনদের শোষণ বন্ধ হয়ে গেছে। তাদের দিকে তাকিয়ে থাকতে হয় নি গ্রামে দরিদ্র মানুষদের। এটা কতবড় কনট্রাডিকশন সেটা আপনারা বিচার করবেন, আমার ক্ষুদ্র বুদ্ধিতে আমি মনে করছি একথাটা না লিখতেই তিনি বুদ্ধিমত্তার পরিচয় দিতেন। তার বুদ্ধিমত্তা আছে বলে আমি বিশ্বাস করি কিন্তু এটা দেখে আমার বিশ্বাস শিথিল হয়েছে। দ্বিতীয় কথা আপনারা বলছেন যে আপনারা অধিক ক্ষমতা চান কেন্দ্রের কাছ থেকে। এই অধিক ক্ষমতা আপনারা দুইভাগে পেতে চান—একটি হচ্ছে অধিক রাজনৈতিক ক্ষমতা চান আর আপনারা বলেছেন অধিক অর্থনৈতিক ক্ষমতা চান। আমি অর্থনৈতিক ক্ষমতার ব্যাপারে পরে বলছি প্রথমে আমরা রাজনৈতিক ক্ষমতা সম্বন্ধে যদি চিন্তা করি যে, পাওয়া উচিত কি উচিত নয়, আপনারা এখানে কি করছেন? "আপনি আচরি ধর্ম পরেরে শিখাও" আমরা বলেছি বারে বারে যে ব্লক কমিটিতে যেভাবে সদস্য দিয়েছেন আপনাদের শরিক দলগুলি

থেকে অনেক অধিক সংখ্যায় এখন একবার চিন্তা করে দেখুন আপনারা সেন্টার স্টেট রিলেশনশিপ সম্বন্ধে যে এই বই পাবলিশ করেছেন তাতে বলেছেন, গত নির্বাচনের পর বিভিন্ন রাজ্যে এবং কেন্দ্রের যে সরকার আছে তা বিভিন্ন রাজনৈতিক দলের এবং তার ফলে আপনারা আরও বেশি ক্ষমতা চান চযাতে নিজের পায়ে দাঁড়িয়ে আপনারা সরকার চালাতে পারেন, যাতে ঘন ঘন কেন্দ্রের কাছে গিয়ে হাত পাততে না হয় যাতে এইরকমের উন্‌ছ বৃত্তি তাদের করতে না হয়, ভালো কথা তবে আপনারা যদি সেই মতামতে বিশ্বাস করেন তাহলে আমরা যখন বলছি যে আমরা নির্বাচিত হয়েছি, আপনাদের শরিক দলের সঙ্গে লড়াই করে, অর্থাৎ আমাদের এলাকায় আপনাদের দলের থেকে আমাদের সমর্থক বেশি, তাহলে সেখানে আমাদের কেন প্রাধান্য দেওয়া হবে না? এটা আমি সবিনয়ে মাননীয় অর্থমন্ত্রীকে প্রশ্ন করতে পারি কি, তিনি যখন বলছেন কেন্দ্র ও রাজ্যে যখন বিভিন্ন মতালম্বী সরকার প্রতিষ্ঠিত হয়েছে, বিভিন্ন রাজনৈতিক মতে—এখানে সি পি এম সরকার গঠিত হয়েছে সেইজন্য ক্ষমতা বেশি চান তাহলে আরও ভালো ভাবে রাজ্য চালাতে পারেন, তেমনি অনুরূপভাবে আমরা বলতে পারি আমার কাঁদি কেন্দ্রে সেখানে আমরা প্রমান করেছি যে আমাদের সমর্থক বেশি আপনাদের দলের চেয়ে তাহলে আমাদের দলের লোকদের কেন বেশি প্রাধান্য দেবেন না? না তার বেলায় হবে না। এটা কি ধরনের নীতি? না, তার বেলাতে হবে না। তার বেলায় হচ্ছে বেশি প্রাধান্য নিয়ে পশ্চিমবাংলায় এসেছি আমরা এখানে রাইটার্স বিল্ডিং থেকে যা বলে দেবো তাই হবে কিন্তু কেন্দ্রের বেলাতে দিল্লি থেকে যা বলে দেবে তার মানবেন না। একই সঙ্গে হট অ্যান্ড কোল্ড করা, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, এটা তো চলতে পারে না। আপনি যা চাইবেন ওখান থেকে আপনার নিজেকেও সেইভাবে আচরণ করে দেখিয়ে দিতে হবে যে আপনি সত্যিকারের বিকেন্দ্রীকরণে বিশ্বাস, সত্যিকারের আপনি গণতন্ত্রের বিশ্বাসী, এটা যদি আপনি না করেন তাহলে এরপর জনসাধারণ আমাকে বিশ্বাস করবে না। দ্বিতীয়ত এক প্রশ্নোত্তর কালে আমি প্রশ্ন করেছিলাম যে হলদিয়াতে নাকি—অবশ্য শিল্পমন্ত্রী মহাশয়, বলেছেন যে এটা নাকি আমাদের সময় প্রস্তাবিত হয়েছিল, তা আমাদের সময় যা কিছু হয়েছিল তা আপনারা বলছেন যে সবই অগণতান্ত্রিক, অত্যন্ত বাজে হয়েছিল, সবই বুঝলাম তাহলে এই জিনিসটা—সেখানে আপনার একটা মাল্টি ন্যাশনাল সেইমার কোম্পানির ওয়েস্ট জার্মানি বিড়লা ও রাজ্য সরকারের সহযোগিতায় হলদিয়ায় পলিয়েস্টারের ফাইবারের একটা কারখানা হবে। কোটি কোটি টাকার ব্যাপার, সেটা কেন পারসু করছেন? এটা কেন আপনারা আসার পর নাকচ করে দিচ্ছেন না এটা কেন বলছেন না কংগ্রেস এটাও খারাপ করেছিল? এটা নিয়ে আপনারা পারসু করছেন, কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখেছেন যে এটা পাশ করে দিন। এই মাল্টি ন্যাশনালকে মদত করছেন, তার বেলায় তো বলছেন না যে কংগ্রেস সরকার ভাল করে গিয়েছে? অথচ তাদের সাহায্য করছেন। আর ৩৬ দফা কর্মসূচিতে আপনারা বলছেন যে, না আমরা মাল্টি ন্যাশনাল কে আসতে দেব না, আমরা একচেটিয়া পুঁজিবাদকে পশ্চিমবঙ্গে থেকে সরিয়ে দেবো। আমি সবিনয়ে প্রশ্ন করি অর্থমন্ত্রী মহাশয়কে যে আপনারদের প্রায় ৯ মাস হতে চললো আপনারা কয়টি মাল্টি ন্যাশনালকে, কয়টি একচেটিয়া পুঁজিবাদকে পশ্চিমবঙ্গ থেকে চলে যাওয়ার জন্য সুপারিশ করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে দয়া করে বললেন? আমরা এই সম্বন্ধে কিছু জানি না। তারা অবশ্য একটি কথা বলেছেন যেটা কালকে শিল্পমন্ত্রী মহাশয় বলেছেন, ওরা থাকুক তবে ওরা এখান থেকে যে লাভ করবে

টা পশ্চিমবঙ্গেই বিনিয়োগ করতে হবে। কথাটা মন্দের ভাল, তাহলে সেটা আগেই ৩৬ দফা কর্মসূচিতে ভাল করে, পরিষ্কার করে বললেই হত, যে, না আমরা একচেটিয়া পুঁজিবাদদের চাই, আমরা এই বিড়লা গোষ্ঠীকে চাই, টাটা গোষ্ঠীতে চাই কিন্তু একটা কন্ডিশনে যে পশ্চিমবঙ্গে তাদের অর্থ নিয়োগ করতে হবে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় খুব ভাল করেই জানেন এবং আপনারা সকলেই জানেন ঐ কন্ডিশনে কোনও মাল্টি ন্যাশনাল বা বিড়লা গোষ্ঠী বা টাটা গোষ্ঠী, যাই বলুন না কেন তারা কেউ বেশি করে অর্থলগ্নী করতে কোনও রাজ্যে আসবে না তাদেরকে যদি কমপ্লিট ফ্রিডম না দেওয়া হয়। শুধু লাভ করবার ফ্রিডম নয় তার লাভটাকে সরিয়ে নিয়ে গিয়ে রাজস্থানে করতে পারে, কর্ণাটকে করতে পারে। এই স্বাধীনতা যদি তারা না পায় তাহলে আপনি কি মনে করছেন যে বিড়লা, টাটা বা অন্যান্য যারা আছে তারা কোটি কোটি টাকা ঢেলে দেবে পশ্চিমবাংলায়? এই সব কথা লিখেছেন, এই সব কথা শুনলে তো হাসি পায়। আপনারা চার বৎসর থাকার পর যখন আপনাদের অবস্থা সঙ্গীন হয়ে পড়বে তখন আর হাসবার পথ পাবেন না। আর একটা কথা বলেছেন যে কেন্দ্রীয় সরকার ক্ষমতা না দিলে হবে না কিন্তু আপনারা আর এক জায়গায় বলেছেন এবং বহু জায়গায় বলেছেন যে পশ্চিমবঙ্গের প্রধান সমস্যা হচ্ছে ভূমি সংস্কারের। কি না মাত্র শতকরা ১০ ভাগ লোকের হাতে শতকরা ৫০ ভাগ জমি নাকি একত্রিভুক্ত হয়ে আছে। স্বীকার করে নিলাম আছে, তা আপনারা সেটাকে সরিয়ে দিচ্ছেন না, কেন সেখানে তো কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অধিক ক্ষমতা নেবার প্রয়োজন হয় না। আপনারা একটা আইন করে আজকে যে সিলিং ৫১ বিঘায় আছে সেটা কমিয়ে ১৮ কি ১৫ কি ১০ যাই হোক একটা করে দিন না কেন? সেই সাহস আপনাদের নেই। তার কারণ গ্রামে যারা ৫০ বিঘা জমির মালিক তাদের আপনারা চটিযে দিতে চান না, আপনারা খুব ভাল করেই জানেন যে রাজনীতি করতে গেলে এদের হাতে রাখা দরকার। সুতরাং তাদের কাছ থেকে আপনারা প্রকিয়োরমেন্ট করছেন না। ছয় বিঘা জমির মালিককে আপনারা ঋণমুক্ত করে দিয়েছেন, খাজনা আদায় করছেন না এবং তার সঙ্গে সঙ্গে মুখে জমি সংস্কার বলছেন বটে কিন্তু আপনারা জমির সিলিংকে নামিয়ে নিয়ে আসার কোনও প্রচেষ্টাই করছেন না। পক্ষান্তরে যেটা দেখতে পাচ্ছি তাতে আপনাদের সেই প্রচেষ্টা নেই, শুধু মুখেই আপনারা বারবার বলে যাচ্ছেন যে ভূমি সংস্কার ছাড়া পশ্চিমবাংলায় আর্থিক সমস্যার সমাধান করা যাবে না।

[5-40 — 5-50 P.M.]

আমরা কিন্তু বার বার আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি। শুধু আজকে নয়, আমাদের সদস্যরা বার বার বলেছেন, সেই পথ, পশ্চিমবাংলায় ভুল পথ। সেই পথে খানিকটা সমস্যার সমাধান হতে পারে, কিন্তু সমস্ত সমস্যার সমাধান হবে না। আমাদের এখানে ১ কোটি ৪০ লক্ষ একর মাত্র জমি আছে, প্রায় ৪ কোটির মতো লোক গ্রামে কৃষির উপর নির্ভরশীল। যে জমি আছে তা যদি ভাগ করে দেখেন মার্কসবাদের চরম সাম্যবাদে যদি পৌঁছে যান তাহলেও হবে না। যাই হোক, সিলিং কমানোর কোনও উদ্যোগ আমি দেখছি না। পক্ষান্তরে এইটা দেখে আমি অত্যন্ত মর্মাহত হয়েছি, হয়তো পরে করবেন আমি জানি না, কিন্তু আপনাদের প্রস্তুতি দেখছি না। এ পর্যন্ত ৯ মাসে সরকারি ন্যস্ত জমি বিলি বণ্টনের কোনও ব্যবস্থা করেন নি। সেই ব্যবস্থা করে করবেন জানি না। সেই আমাদের প্রাথমিক স্কুল, হাজার

স্কুলের মতো হবে কিনা জানি না। তবে এখনও পর্যন্ত উদ্যোগ দেখতে পাচ্ছি না। সেটা ত্বরান্বিত করা প্রয়োজন এবং আরও ব্যাপক হওয়া প্রয়োজন। সে উদ্যোগ আমরা দেখতে পাচ্ছি না বলে আপনাদের মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দ্বিতীয় কথা, আপনারা বলেছেন, বেশি রাজনৈতিক ক্ষমতা চাইতে গিয়ে যে সংবিধানের ৩৫৬ ধারা নাকি তুলে দিতে হবে, সংবিধানে ৩০২ ধারা নাকি তুলে দিতে হবে। আপনাদের মনে ৯ মাসে কি এত ভয় ঢুকে গেল, যে ৩৫৬ ধারা তুলে দিতে হবে যার ফলে আপনাদের সরকার যত বেআইনি কাজ করুন না কেন, যত খুন করুন না কেন, যত কলেজ বেআইনি ভাবে অধিগ্রহণ করুন না কেন, কিছুতেই কেন্দ্রীয় সরকার কোনওভাবে আপনাদের সেই অগণতান্ত্রিক কার্যকলাপে হস্তক্ষেপ করতে পারবে না। আমি মনে করি না যে ৩৫৬ ধারা উঠিয়ে দেওয়ার কোনও যুক্তিসঙ্গত কারণ আছে। তার কারণ ৩০ বছরে যে ভুল হয় নি একথা বলব না, এক বার ভুল হয়েছে, আপনারা জানেন সেই ভুলের মাশুলের জন্য আপনারা দ্বিগুণ শক্তিতে ফিরে এসেছিলেন। কর্ণাটকে সেই ভুল হয়েছিল। দেখা গেল কর্ণাটকে দ্বিগুণ শক্তিতে দেবরাজ আর্‌শ ফিরে এসেছেন। সুতরাং যেখানে যেখানে এই ধারা ভুল প্রয়োগ হয়েছিল, সেখানে ক্ষতির থেকে লাভই হয়েছে বেশি সুতরাং এই আইন তুলে দেওয়ার জাস্টিফিকেশন আছে বলে আমি মনে করি না। আর্টিকেল ৩০২ পর্যন্ত উঠিয়ে দিতে বলেছেন। আমি আর্টিকেল ৩০২ টা পড়ে দিচ্ছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, Parliament may be law impose such restrictions on the freedom of treade, Commerce or intercourse between one State and another or within any part of the territory of India as may be required in the Public interest. এইটা তুলে দেওয়ার কি জাস্টিফিকেশন থাকতে পারে যেমন ধরুন আপনারা যদি রুরকি অর্ডিন্যান্স ফ্যাক্টরি থেকে হাজার হাজার বন্দুক বা অন্যান্য আগ্নেয়াস্ত্র নিতে থাকেন, তাহলে কেন্দ্রীয় সরকার কেন আপনাদের ট্রেডিং অ্যাকটিভিটি বন্ধ করতে ৩০২ ধারা প্রয়োগ করবে না? কেন্দ্রীয় সরকার নিশ্চয় করবে। কাজেই ৩০২ ধারা উঠিয়ে দেবার কি জাস্টিফিকেশন থাকতে পারে, আমি বুঝতে পারছি না। আপনারা চাইছেন এই সমস্ত আর্টিকেল উঠিয়ে দিতে হবে। আমি অর্টিকেলগুলো উঠিয়ে দেওয়ার কোনও যৌক্তিকতা দেখতে পাচ্ছি না। এগুলি উঠিয়ে দিলে ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী শক্তি ন্যাশনালিস্ট ফোরস নয় এমন শক্তিগুলি মাথা চাড়া দিয়ে উঠতে পারে। আমাদের অখন্ডতাকে নষ্ট করতে পারে। কাজেই আপনারা যে রাজনৈতিক অধিক ক্ষমতা চাইছেন, এটা জনসাধারণকে বিভ্রান্ত করার একটা অপচেষ্টা বলে মনে করি। এটা আপনারা করছেন নিজেরা কাজ করতে পারছেন না সেইজন্য জানেন ভাল করে যে—এত বিরাট ভোটে জিতে, বিরাট সংখ্যায় আপনারা এসেছেন, সেই তুলনা আপনারা পশ্চিমবাংলার মানুষকে সন্তুষ্ট করতে পারছেন না বা পারবেন না—সেটা আপনারা স্বীকার করেছন। কাজেই আপনাদের এক্সকিউস চাই। ফিরে গিয়ে মাঠে লোককে বলতে হবে কেন আপনারা পারছেন না। আপনারা গণতন্ত্রের মাধ্যমে, ইলেকশনের মাধ্যমে ঠিক করেছেন ভারতবর্ষে কমিউনিজম আনবেন। পারছেন না, পারবেন না। কাজেই আপনাদের একটা এক্সকিউস ঠিক করতে হবে। কারণ, আবার যখন কন্সটিটুয়েন্সিতে গিয়ে ইলেকশন ফেশ করতে হবে, তখন মানুষকে বলবেন কি। তাই এই রাজনৈতিক চেষ্টা আপনারা করছেন। আর অর্থনৈতিক ব্যাপারে আমাদের সঙ্গে কিন্তু আমরা একমত যে পশ্চিমবাংলার উন্নতির জন্য নিশ্চয় যে

বিভাজ্যযোগ্য টাকা আছে তা আরও বেশি পরিমাণে পশ্চিমবঙ্গের পাওয়া উচিত এবং অর্থনৈতিক ক্ষেত্রে মনে হয় যে দাবি দাওয়া আপনারা পেশ করছেন তার সঙ্গে আমাদের দ্বিমত হওয়ার কোনও কারণ নেই। এতে আপনাদের উল্লাসিত হবার কোনও কারণ নেই। তার কারণ পশ্চিমবঙ্গের যে কোনও মানুষ যে কোনও দলের মানুষকেই এই বিষয়ে একমত হতে হবে। গত বাজেট বিতর্কের সময়ও বক্তৃতাতেও আমি বলেছি এই একই জিনিস আমাদের আগে ডাঃ রায়ের আমল থেকেই চলে আসছে কেন্দ্রের কাছ থেকে বেশি টাকা পাওয়ার দাবি। আমি আগের বাজেট বক্তৃতায় কিছু অংশ পড়ে দিচ্ছি।

"আমাদের পাঁচ বছরে আমরা বহুবার কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই নিয়ে কথা বলেছি এবং তার আগে ডাঃ রায়ের আমলেও বহুবার আলোচনা হয়েছে। পশ্চিমবাংলার প্রাক্তন অর্থমন্ত্রী শ্রী শঙ্কর ঘোষ গত কয়েক বছর ধরে এই কথা বলেছেন কেন্দ্র ও রাজ্যের মধ্যে কিভাবে আদায়ীকৃত কর বণ্টন হওয়া উচিত। আমি তারই একাট উদ্বৃতি দিয়ে বলেছি। কেন্দ্রীয় কর রাজ্যগুলিকে বিতরণের নীতি সংগ্রহের ভিত্তিতে ঠিক হওয়া উচিত। সংগ্রহের নীতি গ্যাডগিলের ফরমুলায় থাকায় আমরা আমাদের যা পাওয়া উচিত তা পাচ্ছি না। আমূল পরিবর্তনের কথা তিনি বলেছেন"। আগেও বলেছি এবং আমি তার উদ্বৃতি করলাম। বিভাজ্যযোগ্য করের বেশি অংশ পাওয়া উচিত তা যে হচ্ছে সেটা আমরা আগে থেকেই বলে আসছি। এবং ডাঃ রায়ের আমল থেকেই কেন্দ্রের উপর এ চাপ কংগ্রেস সৃষ্টি করে আসছে। আর একটি কথা যেটা শুনলে আনন্দ পাবেন কি না জানি না যে পঞ্চম অর্থকমিশন থেকে এই পশ্চিমবাংলা পেয়েছিল ৩৬৯ কোটি টাকা আর ষষ্ঠ কমিশনের। সেটাকে আমরা বাড়িয়ে ৮২২ কোটি টাকা করতে পেরেছিলাম। প্রায় আড়াই গুণ বাড়িয়েছি। এবারে সপ্তম অর্থ কমিশন আপনাদের মতামত নিয়ে চলে গেছে। আমরা অত্যন্ত খুশি হব যদি আরও ৫ গুণ বাড়াতে পারেন। পশ্চিমবাংলার মানুষ হিসাবে খুশি হব যদি আপনারা ৮২২ কোটি টাকাকে বাড়িয়ে ২০০০ কোটি টাকা করতে পারেন। আমরা দেখব আপনারা অর্থকমিশনকে কতখানি কনভিনসড করতে পেরেছেন। এবারে প্ল্যানের কথা বলব। আপনাদের ৩৭১ কোটি টাকা খরচ করার কোনও কৃতিত্ব নেই। কারণ পঞ্চম পরিকল্পনায় কত টাকা খরচ হবে সেটা আমরাই অর্থাৎ সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলেই তা নির্ধারিত করেছিলাম। আমরা ৩১৭ কোটি টাকার চতুর্থ পরিকল্পনাকে বাড়িয়ে ১২৪৭ কোটির পঞ্চম পরিকল্পনায় রূপান্তরিত করেছিলাম। আপনারা কি চারগুণ বাড়িয়ে ৫০০০ কোটি ষষ্ঠ পরিকল্পনাকে নিয়ে যেতে পারবেন? আমার আর সময় নাই অনেক কিছু বলার ছিল। এই বাজেটকে সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী অশ্বিনীকুমার রাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি। একটি কথা এখানে বলতে চাই যে আমাদের ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে থেকে এই ব্যবস্থা করতে হয়েছে। সেই কাঠামোর মধ্যে থেকে দেশের খেটে খাওয়া মেহনতি মানুষের জন্য যারা নিজেদের জীবিকার জন্য লড়াই করে চলেছে তাদেরই সমর্থনপুষ্ট সরকার তাদের নির্বাচিত বামফ্রন্ট সরকার তাদের সমর্থন এই বাজেট প্রস্তাব করেছেন।

এই সরকারের বাজেট শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, সারা ভারতবর্ষের জাতীয় জীবনে একটা নতুন উদ্দীপনা সৃষ্টি করেছে। স্বাধীনতা হস্তান্তরের পর বিগত ৩০ বছরের মধ্যে কি কেন্দ্র কি রাজ্যে কংগ্রেস বা অন্য কোনও দলের পরিচালিত সরকার এই ধরনের বাজেট কোনওদিনও উপস্থিত করতে পারেন নি। ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে যে শোষণ, সামন্ততান্ত্রিক শোষণ তার থেকে মুক্ত করে মেহনতী সাধারণ খেটে খাওয়া মানুষকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য এই বাজেট। বিরোধী পক্ষ ৩০ বছর এই দেশের শাসন-ভার পরিচালনা করেছেন। তারা একচেটিয়া পুঁজিপতি, জমির মালিকদের স্বার্থ পূরণ করে গেছেন এবং সেই ধরনের বাজেটেই করে গেছেন। তাই এটা একটা সম্পূর্ণ নতুন ধরনের বাজেট। কাজেই তাদের তো এটা বোধগম্য হবার কথা নয়, সত্যিই তারা এটা বুঝতে পারবেন না। তাদের কাছে এটা নতুন পাঠশালা ঠেকবে। কিন্তু আমরা যারা মেহনতী মানুষের সংগ্রামকে এগিয়ে নিয়ে যেতে চাই, শ্রমিক কৃষক, মধ্যবিত্তের জন্য আমরা যারা আন্দোলন করি একচেটিয়া পুঁজিপতিদের হাত থেকে মুক্ত করে শোষণহীন সমাজতান্ত্রিক ব্যবস্থা প্রতিষ্ঠিত করতে, এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও এই সরকার দেখিয়ে দিয়েছে যে কি ধরনের বাজেট হওয়া সম্ভব। ধনতান্ত্রিক কাঠামোর মধ্য থেকেও সম্পূর্ণ একটি নতুন জিনিষ এই বাজেটে উপস্থাপিত করা হয়েছে। ওরা এতদিন ধরে কেবল ধনতান্ত্রিক নীতিতে ধনতান্ত্রিক ব্যবস্থাকে কায়েম রেখে তাকে আরও এগিয়ে নিয়ে যাবার জন্য রাষ্ট্র পরিচালনা করেছেন। কাজেই তাদের পক্ষে এই বাজেট বোঝা সম্ভব নয়। তাই সম্পূর্ণ নতুন জিনিসকে তারা বুঝতে পারছেন না। একটা কন্ট্রাডিকশন দেখতে পাচ্ছি। এই বাজেটে বলা হয়েছে শোষণহীন সমাজ ব্যবস্থা কায়েম করা যাবে না, কিন্তু ধনতান্ত্রিক অর্থনীতির মধ্যে একচেটিয়া পুঁজিপতি, জমির মালিকদের শোষণ, সামন্ত্রতান্ত্রিক শোষণ এতদিন ধরে ক্ষেতমজুর, ভূমিহীন কৃষকদের সম্পদ এতদিন ধরে শুধু বাড়িয়েই গেছে, এর হাত থেকে আজ তারা মাথা তুলে দাঁড়াবার সুযোগ পাবে। দেশের ৭০ ভাগ মানুষকে ওরা বিগত ৩০ বছরের শাসনে সীমার নিচে নিয়ে গেছে। কাজেই বিগত ৩০ বছরের বাজেট বিশ্লেষণ করে দেখা যায় এর চেয়ে ভাল বাজেট আর কখনও হয় নি। এই বাজেট সাধারণ খেটে খাওয়া মানুষকে আরও এগিয়ে নিয়ে যাবে। আজকে ওরা সমালোচনা করছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি গ্রামের ৬০/৭০ ভাগ মানুষ যারা ২/৩ মাসের বেশি কাজ পায় না, বিগত মাসগুলিতে বেকার হয়ে থাকতে হয়, গ্রামের মহাজনদের কাছে ১।।/২ টাকায় মজুরি খাটার জন্য দাদন নিতে হয় এই ফুড ফর ওয়ার্ক তাদের মনে শক্তি যোগাচ্ছে, বিরাট সাহায্য করছে। এইবার লিন পিরিয়ড শুরু হল। এখন যদি এই টাকা খরচ করে ক্ষুদ্র সেচের ব্যবস্থা, নালার ব্যবস্থা করা যায় তাহলে সেচের ব্যবস্থা গড়ে উঠতে পারে এবং এই ধরনের কাজ কর্মের ফলে বাড়তি উৎপাদন হবে। ফুড ফর ওয়ার্ক একটা বিরাট সাহায্য। এখানে যারা উপস্থিত আছে তারা হয়ত বুঝতে পারছেন না। লিন পিরিয়ডে কাজ পাবার আশায় সারাদিন ঘোরাঘুরি করে কাজ না পেয়ে শেষে মহাজনদের কাছে ১।।/২ টাকায় খাটার অঙ্গীকার হয়ে টাকা দাদন নিতে হয় এবং মিনিমাম ওয়েজেস ৬.৮০ পয়সা যে পাবার কথা সেটা পর্যন্ত তারা পায় না। স্বাভাবিক সিজন যখন শুরু হবে তখন স্বাভাবিক বেতন যেটা চালু থাকে সেটার সুযোগ সে গ্রহণ করতে পারবে যদি না মহাজন বা দাদনদারদের দ্বারস্থ তাকে হতে হয়। নিঃসন্দেহে বামফ্রন্ট সরকার গ্রামের ঐ দারিদ্র লোকজন কর্মসূচি হাজির করে ভাল কাজ করেছেন। স্যার, গ্রামের জনসংখ্যার তিন ভাগের এক ভাগ যারা

ক্ষেতমজুরি করে জীবিকা নির্বাহ করে এবং গরিব চাষী, যাদের লিন পিরিয়ডে কাজ থাকে না যেহেতু সেচ ব্যবস্থার অপ্রতুলতা রয়েছে তারা এর খানিকটা সুযোগ নিতে পারবে। তাদের আর দাদন নিয়ে থাকতে হবে না এবং পরবর্তী সিজেনর কাজ করার জন্য তাদের কর্মদক্ষতা থাকবে। এই যে ফুড ফর ওয়ার্ক' কর্মসূচিতে তিন টাকা করে দেওয়া হচ্ছে এতে আজকে যারা খেতে পাচ্ছে না, কাজ নেই তাদের কাছে এটা বিরাট সাহায্য হিসাবেই দেখা দিয়েছে। কারণ আজকে আর তাদের উপোষ করে থাকতে হচ্ছে না এবং পরবর্তী সিজনে কাজ করার কর্মদক্ষতা বজায় থাকছে—এই যে সাহায্য এটা আপনার, আমার কাছে কিছু না হলেও তাদের কাছে অনেকখানি। স্যার, যারা গত ৩০ বছর ধরে ধনিক শ্রেণীর স্বার্থে কাজ করেছে এবং ধনিক শ্রেণীকে কোটি কোটি টাকা রোজগার করতে সাহায্য করছে আমরা জানি তাদের কাছে এই কর্মসূচির মূল্য কিছুই নেই কিন্তু গ্রামের ঐ বুভুক্ষু মানুষ যারা আছেন তাদের কাছে এই কর্মসূচির মূল্য অনেক খানি। তারপর স্যার, ঐ প্রান্তিক চাষী এবং ছোট চাষী যাদের হাতে চাষ করার মতো মূলধন নেই তাদের আমরা জানি, মহাজনের দ্বারস্থ হতে হত। সেখানে এমন কোনও ব্যবস্থা ছিল না যাতে তারা ব্যাঙ্ক থেকে লোন পেতে পারে। সেখানে মাঝে মাঝে হয়ত ১০/১৫ টাকা করে গ্রুপ লোন তারা পেত কিন্তু তাতে কোনও কাজের কাজ হত না। এই বামফ্রন্ট সরকার ভাগচাষীদের অধিকার দিয়ে এমন ব্যবস্থা করেছেন যাতে তারা লোন পেতে পারে। এটা তাদের কাছে একটা বিরাট সাহায্য মহাজনদের কাছ থেকে ঋণ নিলে অনেক জায়গায় তাদের ৪০/৫০ ভাগ পর্যন্ত সুদ দিতে হয়। এখন সরকারি লোনের জন্য সুদটা সাবসিডি হিসাবে ভাগচাষী এবং প্রান্তিক চাষীদের জন্য সরকারি তরফ থেকে দিয়ে দেওয়া হবে। এটাও তাদের কাছে বিরাট একটা সাহায্য। তেমনি অন্যান্য চাষীরা যারা দীর্ঘমেয়াদী লোন নেবে তারা সেই মূলধনটা বিনিয়োগ করে চাষ করে সেই লোনটা পরিশোধ করার সময় তার ঋণের জন্য যে সুদ তারও খানিকটা দিয়ে দেওয়া হবে। তারপর স্যার, সেচ ব্যবস্থা আরও বেশি জায়গায় হবার ফলে আরও বাড়তি কাজের সুযোগ হবে। এবং তা হবার ফলে গতবার যে ফসল হয়েছিল এবারে তার চেয়ে বেশি হতে পারবে। বর্ষার সময় গ্রামের লোকেরা, যে কাজের সুযোগ পেতেন সেচ ব্যবস্থা সম্প্রসারিত হবার ফলে এখন তারপরেও আরও বাড়তি কাজের সুযোগ তারা পাবেন। স্যার, পরিশেষে আমি বলব, এই বাজেট সম্পূর্ণ নতুন ধরনের বাজেট। ধনতন্ত্রে পক্ষে যারা কাজ করে এসেছেন তাদের পক্ষে এই বাজেট বোঝা নিশ্চয় সম্ভব নয়, তাদের কাছে এই বাজেট অবোধ্য। কিন্তু সাধারণ মানুষ যাদের জন্য এই বাজেট সেই কৃষক, শ্রমিক মধ্যবিত্ত মেহনতী মানুষ, যার শোষিত, নিপীড়িত, বঞ্চিত, যারা শোষণমুক্ত না হলে সমস্যার সমাধান হবে না সেই মানুষদের কাছে এই বাজেট অনেকখানি। যদিও পরিমাণের দিক থেকে এটা খুবই কম কিন্তু তাদের মধ্যে উৎসাহ সৃষ্টি করার পক্ষে এটা অনেকখানি। তারা আরও সংগঠিত হয়ে লড়াই করার প্রেরণা যাতে পান এই বাজেট সম্পূর্ণ নতুন ধরনের বাজেট, এই বাজেটকে শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত মেহনতী মানুষেরা অকুণ্ঠভাবে সমর্থন জানাচ্ছেন। এই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট বরাদ্দকে সমর্থন

করতে গিয়ে আমার প্রথম মনে পড়েছে যে রবীন্দ্রনাথ এক জায়গায় লিখেছিলেন কেউ যদি ধানের ক্ষেতে বেগুন খোঁজে বা বেগুনের ক্ষেতে গিয়ে ধান খোঁজে, সেখানে যেমন সে নিরাশ হবে, এখানেও কংগ্রেসিরা বামফ্রন্ট সরকারের বাজেটকে সেই ভাবে খুঁজতে গিয়ে নিরাশ হয়েছেন। তার কারণ এটা তো বামফ্রন্টের বাজেট। অর্থাৎ এখানে বাজেটের মূল ভিত হল গরিব মানুষদের স্বার্থ রক্ষা করার জন্য। বিভিন্ন জায়গায় যে সমস্ত প্রকল্পের মধ্যে দিয়ে পরিকল্পনা করা হয়েছে, সেইগুলোকে বাস্তবে রূপদান করার জন্য এর মধ্যে প্রয়াস রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় বেকার ভাতা সম্পর্কে উনারা বলছেন যে সি পি এম এর দেড় লক্ষ ক্যাডারকে কিছু পাইয়ে দেবার জন্য এই বেকারভাতা কার হয়েছে। উনারা তো ৩০ বছর ধরে ছিলেন বেকার ভাতা ত্রিশ টাকা কেন, তিন টাকা কেন, তিন পয়সা পর্যন্ত কোনও বেকারকে ভাতা দেবার চেষ্টা করেনি নি। অথচ এই সাধারণ বেকারদের স্বীকৃতি দিয়ে এই বামফ্রন্ট সরকার যে প্রয়াস শুরু করেছেন, সেই প্রয়াসের অপব্যাখ্যা করার চেষ্টা মাননীয় বিরোধী দলের সদস্যরা করবার চেষ্টা করেছেন। কোন কোন বন্ধু বললেন এটা যা করেছেন, এমন কি করেছেন এর মধ্যে নতুনত্ব কিছু নেই। আজকে পশ্চিমবাংলার কাগজে দেখছি, পশ্চিমবাংলা কৃষিতে সব চেয়ে বেশি ফলন করেছে, রেকর্ড ফলন করেছে, ৫৯ লক্ষ টন রেকর্ড প্রোডাকশন হয়েছে। আজকে অনাহারে অর্ধাহারে মানুষের মৃত্যু পশ্চিমবাংলায় হচ্ছে না। উনারা অনেক সময় ১৯৬৯-৭০ সালের কথা বলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কয়েকটি তথ্য এখানে উপস্থাপিত করেছি। ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন যে অর্থনৈতিক অবস্থা ছিল, উনাদের রাজত্বকালে, ইন্দিরাগান্ধীর ২০ দফা কর্মসূচি পাঁচ বছরে রূপায়ণ করে কি অবস্থায় এসেছে, সেটা আপনার মাধ্যমে উপস্থিত করছে। ১৯৬৯-৭০ সালে সেই সময় পার ক্যাপিটা ইনকাম ছিল ৩৯২.৪ এবং ১৯৭৬-৭৭ সালে সেটাকে উনারা কমিয়ে এনে কি করলেন? প্যারক্যাপিটা ইনকাম নেমে দাঁড়ালো ৩৮৬। ইন্দিরা গান্ধীর ৫ বছরের রাজত্ব এবং জরুরি অবস্থার ফল হিসাবে ওরা প্যারক্যাপিটা ইনকাম পশ্চিমবাংলার কমিয়ে নিয়ে এলেন ৩৯২ থেকে ৩৮৬.৭। শুধু পারক্যাপিটা ইনকামই নয় অন্যান্য প্রোডাকশনের ক্ষেত্রেও দেখছি এই একই অবস্থা। কৃষির ক্ষেত্রে, ট্রান্সপোর্ট কমিউনিকেশন বিভিন্ন জায়গায় ওরা প্রোডাকশন কমিয়ে এনেছেন, বাড়াতে পারেননি। এই তথ্য সরকারি তথ্য এবং এই তথ্য আপনারাই তৈরি করে গিয়েছেন। এই তথ্যই বলছে আপনারা কি করেছেন। তবে এটা বলছি না যে, আপনারা এই সব করেছেন বলেই আমরা এসেছি। আপনারা পারেননি, কিন্তু আমরা চেষ্টা করছি। আমরা বলি না যে, আমরা পশ্চিমবাংলায় মানুষের জন্য স্বর্গ রাজ্য তৈরি করে দেব। বা আমরা বলিনা পশ্চিমবাংলার মানুষকে যে, আমরা ১ লক্ষ মানুষকে চাকুরি করে দেব হলদিয়াতে। একথা আমরা বলি না। আপনাদের সময়ে বিগত মুখ্যমন্ত্রী যেদিন মুখ্যমন্ত্রী হয়ে এসেছিলেন সেদিনই বলেছিলেন, ১ বছরের মধ্যে ১ লক্ষ লোককে চাকুরি করে দেব। একথা কিন্তু আমরা বলি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আরও দেখুন, খাদ্যাবস্থা কি হয়েছিল? ১৯৬৯-৭০ সালে খাদ্যের প্রোডাকশন ছিল ৯৯.৯০ আর ১৯৭৬-৭৭ সালে সেটাকে ওরা করলেন ৯৮.৬৭। কৃষি, খাদ্য সব কিছুর উৎপাদন ওরা কমিয়ে গিয়েছেন। আজকে বলছেন পাওয়ার ক্রাইসিস হচ্ছে। ওদের ৭৪ সালের বাজেট দেখুন, তাতে ডাঃ গোপাল দাস নাগ কি বলছেন? তিনি বলেছেন, অ্যাকোমুলেটেড অ্যাফেক্ট অফ দি পাস্ট রেজিমচ, এই জাতীয় বিভিন্ন কথা আছে। অথচ তিনি ১৯৭৪ সালে

এমন কিছু করে গেলেন না যাতে ৭৭ সালে মানুষের এই অন্ধকার দূরীভূত হতে পারে। সেই সঙ্কটের কথা ডাঃ গোপালদাস নাগ বলে গিয়েছিলেন, কিন্তু সেই সঙ্কট মোচনের জন্য কিছুই করে যাননি। তারপর আপনাদের সময়ে দ্রব্য-মূল্য বৃদ্ধি এবং মুদ্রাস্ফীতি সারা ভারতবর্ষের বুকে একটা আতঙ্ক সৃষ্টি করেছিল। মাননীয় সদস্য অতীশচন্দ্র মহাশয় বললেন, আমরা বামফ্রন্ট নাকি ম্যাল্টিন্যাশনাল সম্বন্ধে বলেছি। আমরা জানি উনি শিক্ষিত মানুষ পড়াশোনা করেন। কিন্তু বামফ্রন্ট সরকারের কর্মসূচি উনি পড়েননি। সেই কর্মসূচিতে বলা হয়েছিল, অর্থনৈতিক ক্ষেত্রে সমস্ত সাবজেক্ট টু দি অ্যাপ্রুভল অফ দি সেন্ট্রাল, আমরা সেন্ট্রালের কাছে প্রস্তাব দেব। মাল্টি ন্যাশনাল থেকে শুরু করে, ইন্ডাস্ট্রিয়াল ন্যাশনালাইজেশন, সমস্ত কিছুই কেন্দ্রের উপর নির্ভর করছে। তবুও আমরা বামফ্রন্ট সরকার যখন এই সাংবিধানিক সীমা রেখার মধ্যে ক্ষমতায় এসেছি তখন এই সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু কাজ করা সম্ভব করে যাব। এর সঙ্গে আরও অধিক ক্ষমতার দাবি জানাব। দ্বিতীয় কথা হচ্ছে বহু ক্ষেত্রে আমদের আমলাদের উপর নির্ভর করতে হয়। আমরা স্বীকার করেছি প্রশাসনিক কাজ-কর্ম আমলাতন্ত্র আমাদের বাধা দিচ্ছে। একথা অস্বীকার করে লাভ নেই। আপনারাও ইতিপূর্বে বার বার একথা বলেছেন। আপনাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী বহু আমলাকে সরিয়েছিলেন। আপনারা ভাল করেই জানেন যে আমলাতন্ত্র কিভাবে শাসন যন্ত্রকে অনড় করে রেখেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আবার সংবিধানের ৩০২ ধারা এবং ৩৬৫ ধারার কথা বলছি। আমি বলছি আজকে যদি শ্রমিক মালিক সংঘর্ষ হয় বা শ্রমিকদের দাবি দাওয়া যদি আদায় করতে হয়, বা গরিব কৃষকদের জন্য কিছু করতে হয় তাহলে সমস্ত ক্ষেত্রে, সমস্ত কাজে কেন্দ্রের অ্যাপ্রুভ্যাল দরকার। আজকে যদি আমাদের এখানে একটা গ্যাস টারবাইন প্রতিষ্ঠান করতে হয়, তাহলেও তার জন্য কেন্দ্রের অ্যাপ্রুভ্যাল দরকার। সুতরাং এই সব দিক বিবেচনা করেই অমরা কেন্দ্র রাজ্য সম্পর্ক পর্যালোচনা করার কথা বলেছি। সংবিধানের পরিবর্তন করতে বলেছি। কারণ আজকে রাজ্যের হাতে অর্থনৈতিক ক্ষমতা অধিক পরিমাণে দরকার। আপনারা অনেকে বলছেন যে, আমরা এর দ্বারা দেশকে বিচ্ছিন্ন করার কথা বলছি। কিন্তু তা ভুল আমরা ভারতবর্ষকে আরও শক্তিশালী করার কথাই বলছি। এর দ্বারা দেশ শক্তিশালীই হবে।

[6-10 — 6-20 P.M.]

আপনাদের একটা সুর দেখলাম-অন্ধ্র এবং কর্ণাটকে জেতার পর আপনারা সেভেন্থ কমিশনে টাকা পয়সা চাওয়াটা সমর্থন করে গেলেন। এটা নিশ্চয়ই অন্ধ্র এবং কর্ণাটকের দিকে তাকিয়ে পশ্চিমবাংলার বামফ্রন্টকে এই ব্যাপারে সমর্থন জানিয়েছেন। কিন্তু আমি বলব যে এটা আপনাদের রাজনীতির কৌশল মাত্র। আপনারা পশ্চিমবাংলার মানুষের কথা ভেবে বলেন নি। শ্রী অতীশ সিন্‌হা ঐ অন্ধ্র এবং কর্ণাটকের দিতে তাকিয়ে এইটুকু সমর্থন করেছেন। আজকে এটা আপনারা চাননি যে পশ্চিমবাংলার মানুষের আর্থিক দিক দিয়ে উন্নতি হোক, দেশের উন্নতি হোক, গরিব মানুষের উন্নতি হোক। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री मनोहर तिरकी :** माननीय उपाध्यक्ष महोदय, आपके माध्यम से माननीय अर्थमंत्री ने जो बजट सदन के सम्मुख प्रस्तुत किया हैं, उसके लिए मैं उनका हार्दिक स्वागत

करता हूँ। इस बजट में उन्होंने आर्थिक दिशा में बड़ी प्रगति दी हैं। बहुत से सदस्यों ने–बिपक्ष और पक्ष के अपना बिचार इस बजट के उपर व्यक्त किया हैं, उसके सायर किसी ने तर्क प्रस्तुत किया हैं–किसीने इस पर वितर्क की भावना से कुछ कहा हैं। लेकिन अर्थ मंत्रीने इस बजट में समस्याओं का झलक दे कर उसके समाधान की ओर कदम उठाने की चेष्टा की हैं। किन्तु जनता पार्टी के एक बन्धुने इसे अगणतांत्रिक और अप्रगतीशील बजट बताया हैं। किन्तु उनके ध्यान में रखना चाहिए कि अभी केन्द्रीय सरकार ने जो बजट प्रस्तुत किया हैं, उसमें साधारण मनुष्यों के लिए आबश्यक जो चीजें हैं–नित्य उपभोग में आनेवाली चीजें हैं, उसपर भी टैक्स लगाया हैं। वह कौन सा प्रगतिशील बजट हैं, जो जनसाधारण के लिए बजट प्रस्तुत करने की बात कही जाती हैं?

बहुतों ने अपना बिचार व्यक्त किया हैं कि पश्चिम बंगाल का बजट जन-साधारण के सुख-सुबिधा के लिए प्रस्तुत किया गया हैं। उनको और हमें यह आशा हैं कि हमारी बामफ्रान्ट की सरकार जो ३६ दफा कर्म सूची लेकर अभियान किया हैं, वह धीरे सफल होता जायगा। हम अर्थमंत्री का ध्यान आकर्षित करना चाहूँगा–कोई वितर्क की भावना से नहीं, याना सुझाव के द्रष्टिकोण से। मैं उनसे अनुरोध करुँगा कि चाय से बिदेशों से धानोपार्डन होता हैं। यह हमारे राष्ट्रीय आफ का एक बहुत बड़ा श्रीत हैं किन्तु धीरे २ यह शेष के पथ पर जा रहा हैं। आभी कल आर्थ मंत्री ने चाय के वारे में उल्लेख किया था। उन्होंने कहा था कि सिलीगुड़ी में जो चाय का निलाम होता हैं, उससे ८ बर्ष का मेकप ४ बर्ष में ही कर लिया जायगा। यह बड़ी खुशी की बात हैं। चाय का उत्पादन यदि बढ़ता हैं तो सब को ही लाभ होगा। लेकिन केवल उत्पादन की ओर ही दृष्टि नहीं रखनी चाहिए। उत्पादन करने बाले श्रमिकों की ओर भी ध्यान देने की आबश्यकता हैं। क्योंकि चाय श्रमिको की अबस्था यदि ठीक नहीं रहेगी तो फिर उत्पादन मे ह्रास ही होगा, और हमारी राष्ट्रीय आय में अभी आ जायगी। बर्तमान समय में चाय श्रमिकों की जो अबस्था हैं, वह बड़ा ही दर्दनाक हैं। उनके सुख–सुबिधा का कोई भी ध्यान नहीं रखा जाता हैं। जो कुछ भी सुबिधायें दी जाती थी, वह धीरे-धीरे कमाते जा रहे हैं। उनको राशन की सुबिधा–मेडिकल फैसिलिटी–आवास की सुबिधा बच्चों के पढ़ने–लिखने की सुबिधा सभी कमाया जा रहा हैं। इसलिए मैं सरकार से अनुरोध करुँगा कि वह चाय बगान के श्रमिकों की ओर नजर दें।

इमरजेन्सी के समय सेही जो आफिसर लोग चाय बगान में हैं, वे लोग मालिकों काही पक्ष लेते हैं। श्रमिकों के कल्याण की ओर जरा भी ध्यान नहीं देते हैं। इसलिए मैं माननीय मंत्री से अनुरोध करुँगा कि चाय श्रमिकों की भलाई के उपर गौर किया जाय,

ताकि उनको भी फायदा हो सके।

इसके आलावा हमारे जलपाईगुड़ी जिला में जंगलों का सरकार हैं। जिसके जरिए बहुत से आर्थिक कार्यक्रम हो सकते हैं। वहाँ कागज-मिल बैठाया जा सकता हैं क्योंकि 21 मैटिरियल मिलाने में सुबिधा होगी। लकड़ी के चिराई का कारखाना भी बनाया जा सकता हैं—सरकारी तौर पर। मेरे रख्याल से अगर उस ओर ध्यान दिया जाय तो बेकारी भी दूर होगी ओर सरकारी आय में बृद्धि भी होगी।

जलपाईगुड़ी में डोलामाइड कारखाना जो सेन्टर के साथ मिलकर किया जा रहा हैं ओर उसमें जा खर्च लगाया जा रहा हैं, उसके लिए मैं आर्थ मंत्री से अनुरोध करुँगा कि उसमें जल्द बाजी करें और जल्द से जल्द कर्म संस्थान की व्यबस्था करें, क्योंकि यहाँ जो भी काम हो रहे हैं, वे सब कंट्रक्टर के माध्यम से हो रहे हैं। अगर सरकार इसकी व्यबस्था का साथ आपने हाथ मे लेले तो बहुत आदमि योंके काम मिलने की व्यबस्था हो सकती हैं। इसलिए मैं उपाध्यक्ष महोदय, आपके माध्यम से माननीय अर्थ मंत्री से अनुरोध करुँगा कि आगामी बजट में पिछड़े अंचलों पर बिशेप ध्यान दें ताकि उन आंन्चल की भी उन्नति हो सके।

इतना ही बोल कर मैं इस बजट का आन्तरिक समर्थन करते हुए अपना भाषण समाप्त करता हूँ।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন করে তার মধ্যেকার দু একটি ত্রুটি বিচ্যুতির কথা বলতে চাই। আমি প্রথমেই বলছি রিলিফ সম্বন্ধে। রিলিফ খাতে তিনটি হেডিং আছে, একটি বিশেষ ত্রাণ, একটি ক্ষয়রাতি ত্রাণ এবং আর একটি এমনি ত্রাণ। আমি প্রত্যেকটি হেডিংয়েই দেখছি যে, গতবারের তুলনায় অনেক টাকা কমিয়ে দেওয়া হয়েছে। তিনি যদিও বার বার বলেছিলেন, কিন্তু আমরা আমাদের প্রয়োজনের তুলনায় টাকা খুবই কম পেয়েছি। তিনটেকে যদি টোটাল করি তাহলে দেখা যায় তিন কোটি আট লক্ষ চুয়াত্তর হাজার টাকা কম আছে। এখন এর মধ্যে হাউসিং রয়েছে ফুড অ্যান্ড ক্লোদিং রয়েছে। গতবার যাদের ঘর পড়ে গিয়েছিল তাদের জন্য যে টাকা দেওয়া হয়েছিল তাতে মাথাপিছু দুই টাকা করে পড়ে, এবারেও তাও পাওয়া যাবে না। তাহলে তিনি কি ভেবেছিলেন যে আর বৃষ্টি হবে না ঘরবাড়ি পড়বে না। তারপর গ্রাচুইসাস রিলিফের কথা শীতের সময় ব্লক প্রতি মাত্র ৫০ খানা কম্বল দেওয়া হয়েছে যেগুলি বিলি করার ব্যবস্থা আমরা করতে পারিনা। মালদা জেলার খরবা, রতুয়া, হরিশ্চন্দ্রপুর প্রভৃতি জায়গায় বন্যা দেখা দেয়। মহানন্দা মাস্টার প্ল্যানের সঠিক রূপায়ণ না হওয়ার জন্য। সেইজন্য যাদের ঘর বাড়ি পড়ে যায় তাদের ত্রাণের জন্য আমরা বার বার বলেছি, কিনুত তাদের ত্রাণের কোনও ব্যবস্থা নেই। যখন বন্যার জল আসে তখন আমরা ত্রাণমন্ত্রী মহাশয়কে বলেছিলাম তাদের দুর্গতির কথা, তিনি বলেছিলেন এটার জন্য টেন্ট দেব। কিন্তু বার বার

অনুরোধ করেও একটা টেন্ট আমরা তাদের জন্য পাইনি। মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয় যদি এটার দিকে একটু নজর দেন তো ভাল হয়। ফুড ফর ওয়ার্কের কথা তারা বিবেচনা করছেন কি না জানি না, স্টেট রিলিফ দেবেন কিনা তাও জানি না, যদি দেওয়া হয় তাহলে যেন অঢেল পরিমাণে দেওয়া হয় ফুড ফর ওয়ার্ক যদি চলে। স্টেট রিলিফ ঠিকমতো চললে রাস্তাঘাট হতে পারে। রাস্তাঘাট হওয়ার দরকার।

[6-20 — 6-30 P.M.]

মফস্বল এলাকায় রাস্তার খুব অভাব। কোনও দেশের উন্নতি করতে গেলে রাস্তাঘাটের খুব দরকার। পাবলিক ওয়ার্কস খাতে এবার বেশি ধরা হয়েছে এটা আনন্দের কথা। কিন্তু আমি মনে করি আরও বেশি টাকা ধরার দরকার আছে। হেলথ সেন্টার এরূপ অনেক জায়গায় আছে যেখানে কোনও ভাল রাস্তা নেই। রাস্তা করতে গেলে পূর্তমন্ত্রীর কাছে যেতে হয়, কিন্তু তিনি টাকা দেন না। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে আপনি যখন কোনও টাকা অ্যালট করবেন তখন হেলথ সেন্টার ইত্যাদি জায়গায় যাবার জন্য অ্যাপ্রোচ রোডের জন্য টাকা ধরবেন। বেকার ভাতা দেবার ব্যবস্থা করার জন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। ৫ বছর যাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এ নাম আছে তাদের বেকার ভাতা দেওয়া হবে। কিন্তু একনাগাড়ে ৫ বছর এমপ্লয়মেন্ট এক্সঞ্জে এ কজনের নাম আছে আমি জানি না। যদি না পাওয়া যায় তাহলে কি হবে? সুতরাং এ বিষয়ে নানা রকম যে সন্দেহ হচ্ছে আশা করি তিনি সেটা দূর করবেন। সেখানে তিনি বলেছেন যে, বামফ্রন্টের নির্বাচনী ইস্তাহার অনুযায়ী এই অঙ্গীকার তিনি পূরণ করবেন। কিন্তু আরও অনেক অঙ্গীকার ছিল। বামফ্রন্ট যখন নির্বাচনে নেমে ছিলেন তখন সংখ্যালঘুদের সম্বন্ধে অনেক অঙ্গীকার ছিল। আমি তাদের ৩৬ দফা কর্মসূচির ৩৩ (ক) ধারা থেকে পড়ে শোনাচ্ছি। মুসলমান, খ্রিস্টান সহ ধর্মীয় সংখ্যালঘু ও ভাষাগত সংখ্যালঘু অংশগুলির জন্য ও সংবিধানের ধারা গুলির সঙ্গে ও জনমনের ঐ অংশগুলির গণতান্ত্রিক আশা আকাঙ্খার সঙ্গে সঙ্গতিপূর্ণ অর্থনৈতিক, সামাজিক, শিক্ষাগত ও সাংস্কৃতিক নিরাপত্তার ব্যবস্থা করা হবে। এই বাজেটে সে অঙ্গীকার এর কোনও কথা নেই। জ্যোতিবাবু আগে বলতেন যে কংগ্রেস আমলে মুসলমানদের ২য় শ্রেণীর নাগরিক বলে গণ্য করা হয়। সেজন্য সকলে আশা করেছিল এদের দীর্ঘদিনের অভাব অভিযোগের প্রতি সরকার দৃষ্টি দেবেন কিনতু বাজেটে সে সব কিছু নেই। সংবিধানের ১৬ (৪) ধারায় মাইনরিটি রক্ষা কবচ হিসাবে বলা আছে "Nothing in this article shall prevent the State from making any provision for the reservation of appointments or posts in favaour of any backward class of citizens which, in the opinion of the State, is not adequately represented in the services under the State". কিন্তু এখানে সেসব কিছু করা হচ্ছে না। মুসলমান বা ব্যাকওয়ার্ড সুতরাং তাদের জন্য সংরক্ষণের ব্যবস্থা করা উচিত। শিডিউল কাস্ট বা ট্রাইবস এর জন্য ২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। আমরা চাই তাদের উন্নতি হোক। তাদের জন্য বিভিন্ন জায়গায় তাদের পোস্ট দেওয়া হচ্ছে। কিন্তু মুসলমানদের জন্য কোনও রিজার্ভেশনের ব্যবস্থা করছেন না কেন? পুলিশে কোনও মুসলমান নেই। কংগ্রেসি আমলে মুসলমানদের যাও সুযোগসুবিধা দেওয়া হয়েছিল তাও উৎখাত হয়ে যাচ্ছে। যেমন সে সময় মাদ্রাসা বোর্ড, সিনিয়র হাই মাদ্রাসা

স্যাংশন দেওয়া হয়েছিল সেগুলিতে এখানকার মন্ত্রীসভার মতো হচ্ছে স্যাংশন না দেওয়া। অর্থাৎ তারা প্যারালাল অর্গানাইজেশন রাখবেন না। এর ফলে মুসলমানদের শিক্ষা বন্ধ হয়ে যাবে। তারা সাধারণ স্কুলে পাঠাতে চায় না, কারণ সেখানে তারা তাদের ধর্ম ও সংস্কৃতির কোনও কিছু পায় না। সেজন্য মাদ্রাসা গুলি করা হয়েছিল। এ সমস্ত জায়গায় হিস্ট্রি, লজিক, পলেটিক্স ইত্যাদি পড়ানো হয়। সুতরাং এগুলি যদি তুলে দেওয়া হয় তাহলে তাদের প্রতি যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তা কিভাবে পালিত হবে বুঝতে পারছি না। উচ্চ ও প্রাথমিক শিক্ষা মন্ত্রীর কাছে গিয়েছিলাম, তিনি বলেছিলেন যে, আমরা সিনিয়র মাদ্রাসাকে সাপোর্ট করব না এবং প্যারালাল কোনও অর্গানাইজেশন রাখব না। এর ফরে কি হবে আমরা জানি না। তারপর ইসলামিয়া হাসপাতালে জন্য আগেকার সরকার ৮ লক্ষ টাকা গ্রান্ট দিয়েছিল। এই হাসপাতল ভাল ভাবে চলেছে। কিন্তু এবার অনেক আবেদন নিবেদন করেও ৩ লক্ষ টাকার বেশি তারা পেল না। সুতরাং বাকি ৫ লক্ষ টাকা তাদের দিলে খুশি হব! সর্বশেষে মালদহ জেলার রেশন একটা ইমপট্যান্ট জিনিস। এই শিল্পের উন্নতির জন্য কোনও কথা বাজেটে নেই। এদিকে দৃষ্টি দিলে ভাল হত। একথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-40 P.M.]

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন সে সম্পর্কে আলোচনা করার পূর্বে আমি জনসাধারণের একটা প্রশ্ন আপনার মাধ্যমে সভায় রাখছি। আপনি জানেন কয়েকদিন আগে ভারতবর্ষের কয়েকটা রাজ্যে যে সাধারণ নির্বাচন হয়ে গেল এবং তার ফলও ঘোষণা করা হয়েছে। এতে দেখা গেছে দেশের অগণিত মানুষ শ্রীমতী ইন্দিরা গান্ধী নেতৃত্বের প্রতি সমর্থন জানিয়েছে। এই নির্বাচনে আর একটা জিনিস স্পষ্ট হয়েছে যে, ত্রিপুরা, আসাম, মহারাষ্ট্র, কর্ণাটক প্রভৃতি রাজ্যের জনসাধারণের জনতা সরকারের প্রতি কোনও আস্থা নেই। আজকে জনসাধারণের মনে একটা প্রশ্ন জেগেছে সেটা হচ্ছে যেভাবে অঙ্গ রাজ্যগুলিতে জনতা সরকার নির্বাচন পরাজয় স্বীকার করেছে তাতে ভারতবর্ষকে শাসন করবার নৈতিক অধিকার তাদের আছে কিনা? এটা একটা বিরাট প্রশ্ন জনসাধারণের কাছে। আমি এবারে বাজেটের প্রশ্নে আসছি। আমাদের পন্ডিত সাহিত্যিক অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন এই বাজেট গ্রামবাংলার মেহনতী খেটে খাওয়া মানুষের আশা-আকাঙ্খা পূরণের কোনও আশা নেই। অর্থমন্ত্রী সুকৌশলে সুললিত ভাষায় বুভুক্ষু মানুষের দৃষ্টিকে অন্য দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করেছেন। তিনি বাজেটে ৫০ টাকা বেকার ভাতা দেওয়ার কথা উল্লেখ করে একটা সস্তায় বাহবা পাবার চেষ্টা করেছেন। আমি এজন্য তাকে সাধুবাদ জানাচ্ছি, কিন্তু আলিমুদ্দিন স্ট্রিটে পশ্চিমবঙ্গ সরকারের যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস আছে সেই অফিস থেকে ভাতা প্রস্তুতির লিস্ট তৈরি হবে, এই সম্বন্ধে অমি বিস্তারিত আলোচনা করতে চাইনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে আপনারা বেকার ভাতার উল্লেখ করে দিয়ে বেকারি সৃষ্টি করছেন। এই পশ্চিমবঙ্গে সাব-রেজেস্ট্রি অফিসে হাজার হাজার এক্সটা মোহরার দীর্ঘদিন ধরে কাজ করছেন, কংগ্রেস সরকারের আমলে তাদের চাকুরিতে নেওয়ার জন্য চরম সিদ্ধান্ত নেওয়া হয়েছে, অর্থমন্ত্রীর দপ্তর থেকে পাশ হয়ে গেছে, কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এক কলমের

খোঁচায় তারা সেটাকে বাতিল করে দিলেন। আজ পর্যন্ত হাজার হাজার এক্সটা মোহরারদের চাকরি স্থায়ী করণ করা হত না। তারপর বনবিভাগের কানন ও উদ্যান শাখার ২ হাজার কর্মী তাদের চাকরি নিয়মিতকরণ ও স্থায়ীকরণ করার জন্য ৯ই ফেব্রুয়ারি থেকে অনশন করে যাচ্ছেন, সে সম্বন্ধে বামফ্রন্ট সরকার নীরব। এই রকম বিভিন্ন দপ্তরের বহু কর্মী মাস্টার রোলে কাজ করে যাচ্ছেন, তাদের চাকরি স্থায়ীকরণ করার কোনও কথা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি আসছি দ্রব্যমূল্য বৃদ্ধির কথায়। স্যার, এই বামফ্রন্ট সরকারের অপদার্থতা অক্ষমতার দরুন আজ আকাশচুম্বী বাজার দর। এই বাজারে কেন্দ্রীয় সরকারের কর্মীরা বাজার করছেন, আবার রাজ্য সরকারের তৃতীয়, চতুর্থ শ্রেণীর কর্মীরাও বাজার করছেন, লক্ষ লক্ষ গরিব শিক্ষক, অশিক্ষক কর্মীরা বাজার করছেন, একই দরে তাদের কিনতে হচ্ছে। স্যার, এরা ৩৬ দফা কর্মসূচিতে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা বাজার দর কন্ট্রোল করব, কিন্তু এদের ব্যর্থতা, অপদার্থতা প্রকাশ পেয়েছে। কেন্দ্রীয় সরকার এই আকাশচুম্বী বাজার দরের দিকে লক্ষ্য রেখে কিছু মহার্ঘ ভাতা বৃদ্ধি করেছেন, কিন্তু বামফ্রন্ট সরকার এই বিষয়ে উদাসীন, সমান্যতম ভাতা দিতে তারা অপারগ, তারা কেন্দ্রের দিকে অঙ্গুলি নির্দেশ করে নিজেদের দায়িত্ব এড়িয়ে যেতে চাইছেন। পশ্চিমবঙ্গের হাজার হাজার লক্ষ লক্ষ বুভুক্ষু কর্মচারিরা এটা ভুলবে না, এর জবার চাইবে। স্যার, এবার আমি শিক্ষা সম্পর্কে কিছু উল্লেখ করতে চাই। এরা গ্রামবাংলার মেহনতী মানুষের দিকে নজর রেখেছেন বলছেন। আপনি জানেন গ্রামবাংলার লক্ষ লক্ষ প্রাথমিক স্কুলগুলি ভগ্ন অবস্থায় রয়েছে, সেখানকার শিক্ষকরা গাছ তলায় বসে, রাস্তায় বসে তাদের দায়িত্ব পালন করছেন। সেই সমস্ত কথা এখানে নেই। সেই সমস্ত প্রাথমিক শিক্ষক যাদের উপর দেশ গঠনের দায়িত্ব দেওয়া হয়েছে তারা রাজ্য সরকারের চতুর্থ শ্রেণীর কর্মচারিদের বেতনও পান না আজকে তাদের বেতন সম্বন্ধে উদাসীন এই বামফ্রন্ট সরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের কাছে আমার প্রশ্ন, আজকে শিক্ষা নীতি ঘোষণা করতে হবে। আমুল পরিবর্তন চাই, এই কথা বলে এড়িয়ে গেলে চলবে না। আপনারা কোনও নীতি প্রতিষ্ঠা করতে চান সেটা পরিষ্কার ভাবে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, মাদ্রাসার যে টিচার্স অ্যাসোসিয়েশন রয়েছে, তার কয়েকজন শিক্ষক প্রতিনিধি আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী পার্থদের দেওয়া চিঠি, তার তারিখ হচ্ছে ১৪/২/৭৮, নং হচ্ছে ৩৭৮ সেই চিঠিতে তিনি তাদের দেখা করতে বলেছিলেন। সেই অনুসারে তারা গত ২৮ তারিখে তার কাছে দেখা করতে যান, মাত্র চার দফা দাবি নিয়ে। সেই চার দফা দাবি হচ্ছে, মাদ্রাসায় একটা স্টাটুটারি বোর্ড তৈরি করতে হবে, মাদ্রাসার শিক্ষকদের পে স্কেল দিতে হবে, গ্রান্ট ইন এড দিতে হবে এবং প্রায় ২২৫টি বিভিন্ন ধরনের যে সব মাদ্রাসা চালু অবস্থায় আছে, সরকার পরিদর্শন করে গেছেন, সেই সব মঞ্জুরি দাবিতে তার গিয়েছিলেন। মন্ত্রী মহাশয় উত্তর দেবার পূর্বে সরকারের ৩৬ দফা কর্মসূচিকে স্মরণ করিয়ে দিতে চাই, ২৮(ক) ধারাতে বলেছেন যে শিক্ষক এবং কর্মচারিদের চাকুরির নিরাপত্তা, মাদ্রাসায়, সরকারি কর্মচারিদের মতো সমহারে ভাতা বৃদ্ধি সমহারে বেতন দেবার কথা বলেছেন ৩৩ (ক) তে বলা হয়েছে, মুসলমান, সংখ্যালঘু, আদিবাসী, তফসিলদের সম্পর্কে সংবিধানের ধারাগুলির সঙ্গে জনগণের গণতান্ত্রিক আশা আকাঙ্খার সঙ্গে সঙ্গতি পূর্ণ অর্থনৈতিক নিরাপত্তার ব্যবস্থা করা হবে এই যে তাদের দফা এই দফাকে একেবারে রফা করে ছেড়েছেন। এই যে দফার কথা বলেছেন অর্থমন্ত্রী মহাশয়

তার বাজেট ভাষণে, এই দফা তারা আশান্বিত হয়ে শিক্ষামন্ত্রীর কাছে গিয়েছিল। শিক্ষামন্ত্রী তাদের বলেছেন যে তার সদিচ্ছা থাকলেও উপায় নেই, কারণ আলিমুদ্দিন স্ট্রিট থেকে বামফ্রন্ট সরকার এর যে সিদ্ধান্ত নেওয়া হচ্ছে, তার ফলে তার কিছু করার নেই।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে কথা হল, অসত্য ভাষণ দেওয়া হল, এটা এই হাউসে চলতে পারে না এটা হচেছ আমার খবর, আমি আপনাকে জানিয়ে দিলাম।

[6-40 — 6-50 P.M.]

**শ্রী হবিবুর রহমান ঃ** তিনি বলেছেন মাদ্রাসা বোর্ড উঠিয়ে দেওয়া হবে। এক জায়গাতে বামফ্রন্ট কমিটিতে সিদ্ধান্ত নেওয়া হয়েছে বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন এবং মাদ্রাসা বোর্ডত থাকবে না, আমরা মাদ্রাসা বোর্ড রাখতে পারছি না সুতরাং স্ট্যাটুটারি বোর্ড রাখার প্রশ্ন ওঠে না। পে স্কেল তিনি দিতে পারবেন না বলেছেন গ্রান্ট ইন এড দেবেন, এই কথা তিনি বলেছিলেন। আমি বলতে চাই, যেখানে তারা বলছেন এক সঙ্গে সমস্ত কলেজ, বিদ্যালয়ের শিক্ষকদের বেতন দেওয়ার দায়িত্ব গ্রহণ করছেন, তখন আমার প্রশ্ন তাদের কাছে যে, এই মাদ্রাসা শিক্ষকরা কি অপরাধ করল, তাদের পে স্কেল দিতে পারবেন না, গ্রান্ট ইন এড দিতে পারবেন না, গ্রান্ট ইন এড দিলেও দায়িত্ব নিতে পারবেন না। একই সরকারের এক মুখে দুটো নীতি এই বিষয়ে আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়ের কাছে এই প্রশ্ন রাখছি। মাইনরিটি কমিউনিটি কমিটি আবার ডেপুটেশন দেবার পরে শিক্ষামন্ত্রী এই উক্তির ফলে মাদ্রাসার শিক্ষকদের মধ্যে একটা হতাশার ভাব দেখা দিয়েছে। বামফ্রন্ট সরকার এই বিষয়ে তাদের স্পষ্ট নীতি ঘোষণা করুন। আজকে তারা বলুন যে পশ্চিমবাংলার মুসলমান, খ্রিস্টান এবং হিন্দু সংস্কৃতি থাকবে কি না, এই সমস্ত সংস্কৃতি মুছে গিয়ে চীনা সংস্কৃতি কায়েম হবে? স্যার, মাদ্রাসাকে মূল্য দিতে হবে এটা আমার বক্তব্য, সরকার পক্ষের একজন বললেন ৫০ হাজার পরীক্ষার্থীর উপর নির্ভর করে একটা বোড তৈরি করতে হবে। আমার বক্তব্য হচ্ছে এই মাদ্রাসা বোর্ড যার অধীনে প্রায় ৪০০ রেকগনাইজড মাদ্রাসা রয়েছে তাকে উঠিয়ে দেবার কোনও যুক্তি থাকতে পারে না। তারপর, এই বামফ্রন্ট সরকার বলছেন আমরা মেহনতি মানুষের স্বাস্থ্য রক্ষা করছি। কিন্তু গ্রামাঞ্চলে হাসপাতালে গিয়ে দেখুন ডাক্তার নেই, নার্স নেই এবং এমন কি সর্দিকাশির একটা ট্যাবলেট পর্যন্ত পাওয়া যায় না। তারপর, অ্যাম্বুলেন্সগুলি দেখছি অচল। গ্রামের গরিব লোককে যদি চিকিৎসার জন্য হাসপাতালে নিয়ে যেতে হয় তাহলে বলবে অ্যাম্বুলেন্স গাড়ির তেল নেই—পেসেন্টকে তেল কিনে দিয়ে তবে অ্যাম্বুলেন্স গাড়ি নিতে হবে। আমি জিজ্ঞাসা করছি সিদ্ধার্থশঙ্কর রায় কি সমস্ত তেল নিয়ে গেছে? কিন্তু পার্টিবাজি করবার জন্য তো তেল পাওয়া যায়। এদের মধ্যে বিভিন্ন দল রয়েছে এবং তারা যখন পার্টির কাজে গ্রামাঞ্চলে যাচ্ছে তখন তেল কোথা থেকে আসছে? এটা কি আলিমুদ্দিন স্ট্রিট থেকে আসছে? গরিব মানুষকে আনার জন্য অ্যাম্বুলেন্স দেওয়া হবে না, অ্যাম্বুলেন্স গাড়ির জন্য তেল দেওয়া হবে না এই অবস্থা চলছে। এই সমস্ত দুরবস্থা থাকার জন্য হাজার হাজার গরিব মানুষ আজও চিকিৎসা পাচ্ছে না অথচ মন্ত্রীরা এই তেল খরচ করে চলেছেন। আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি গ্রামের মানুষ আপনাদের এই আচরণ লক্ষ্য করেছে। মন্ত্রীদের গাড়ি ঠিকই চলছে অথচ গরিব মানুষকে হাসপাতালে নিয়ে যাবার জন্য অ্যাম্বুলেন্স

পাবে না এটা কেন হবে? এবারে আমি জলের কথা বলছি। গত বাজেট সেশনে এরা বলেছিলেন যে গত ৩০ বছর কংগ্রেস সরকার পানীয় জলের ব্যবস্থা করতে পারে নি—আমরা সেই ব্যবস্থা করছি। কিন্তু দুঃখের বিষয় ৮ মাস চলে যাওয়া সত্ত্বেও গ্রামে একটা টিউবওয়েল এরা বসাতে পারেনি। কিন্তু আপনারা দেখুন বিগত কংগ্রেস সরকার ১৯৭২-৭৩ সালে প্রত্যেকটি ব্লকে ৩৫টি টিউবওয়েল বসিয়েছে, ৭৩-৭৪ সালে প্রতি ব্লকে আবার ৩০টি করে বসিয়েছে, ৭৪-৭৫ সালে ২০টি বসিয়াছে। ৭৭-৭৮ সালে বিগত কংগ্রেস সরকার প্রতিটি ব্লকের জন্য ১০টি টিউবওয়েল অ্যালটমেন্ট করেছিলেন এবং সেই ১০টি টিউবওয়েল বসে গেছে। এরা কিন্তু একটা টিউবওয়েল বসাতে পারেন নি। আমি চ্যালেঞ্জ করছি নাটবল্টুর অভাবে আজ অনেক টিউবওয়েল অচল। সামনে খরা আসছে এবং তার জন্য গ্রামবাংলায় ত্রাহি ত্রাহি রব উঠেছে এই পানীয় জলের জন্য। এরা একটা টিউবওয়েলও সিঙ্ক করতে পারেনি কাজেই এই সরকারের ব্যর্থতা প্রত্যেক ক্ষেত্রে দেখতে পাচ্ছি। স্যার, একজন হাস্যকর একজনের একটা গল্প শুনে বলেছিলেন তোমার গল্প শুনে আমার পায়ে হাসি পাচ্ছে। আমিও সেই রকম বলছি, এদের বাজেট দেখে আমার পায়ে হাসি পাচ্ছে।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয় যে বাজেট বিবৃতি রেখেছেন এবং যে বাজেট উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করছি। তিনি অর্থনৈতিক যে বক্তব্য রেখেছেন তেমনি করে গ্রামের অগণিত মানুষ তাদের ক্রয়ক্ষমতা হারিয়েছে এবং মৌলিক কাঠামো কেমন করে ভেঙ্গে পড়েছে, যার জন্য সমস্ত অর্থনীতি অচল অবস্থায় পড়েছে সমস্ত ক্ষেত্রেই এটা বলার পর তিনি বলেছেন ভূমি সংস্কারের এবং সেচ ব্যবস্থার ব্যাপক সম্প্রসারণ দরিদ্র কৃষিজীবিদের জন্য শিক্ষা স্বাস্থ্য, তাদের স্বার্থ কৃষিঋণ—এই সব হল অত্যাবশ্যক কর্তৃব্য যা কালক্রমে গ্রামাঞ্চলে চেহারা ফিরিয়ে দেবে। কিন্তু তার মানে এই নয় অন্তবর্তী সময়ে আমরা হাতগুটিয়ে বসে থাকব। জনগণের বঞ্চিত অংশের কাছে আমার যথা সম্ভব সাহায্য পৌছে দেব। অর্থাৎ এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সমাজের যে নিপীড়িত বঞ্চিত অংশের সামনে সাহায্য পৌছে দিতে বাজেট রচনা করেছেন—এজন্য আমরা এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। কারণ তিনি বলেছেন মৌলিক কাঠমোর পরিবর্তন ছাড়া কিছু করা যাবে না, এবং তা করতে গেলে ডিমান্ড এর স্তর চাহিদার স্তর উন্নত করতে হবে। লেভেল অব ডিমান্ড সেটা শুধু হতে পারে যদি ডেভেলপমেন্ট প্রোজেক্ট, ম্যাসিভ ডেভেলপমেন্ট প্রোজেক্ট নেওয়া যায়। তার উপর ভিত্তি করে যদি কর্মসূচি নেওয়া যায়। কাজেই এর মধ্যে থেকে বেরিয়ে আসে এই কর্মসূচি—গ্রামের মানুষের কর্মদক্ষতা বাড়বে এবং যার উপর দাঁড়িয়ে কলকারখানা বাড়বে। এটা যদি করতে হয় তাহলে ম্যসিভ ডেভেলপমেন্ট প্রোগ্রাম নিতে হবে সে শুধু কেন্দ্রই নিতে পারে আমাদের ক্ষমতা অত্যন্ত সীমিত, আমাদের প্রাদেশিক সরকারের অর্থনৈতিক ক্ষমতা অত্যন্ত সীমিত, তাই দিয়ে কোনও ম্যাসিভ ডেভেলপমেন্ট সম্ভব নয়। সেজন্য এই থেকে বেরিয়ে আসে যে কেন্দ্র থেকে আমাদের অর্থনৈতিক বরাদ্দ বাড়াবার সুপারিশ করছি। কারণ তাছাড়া আজকে আমাদের অভ্যন্তরীণ বাজার কে সম্প্রসারিত করতে পারা যাবে না, এবং তাহলে কোনও কলকারখানার কোনও মৌলিক পরিবর্তন হবে না—শিল্পের ক্ষেত্রেই বলুন কৃষি ক্ষেত্রেই বলুন মানুষের ক্রয় ক্ষমতা না বাড়লে কলকারখানাও বাড়বে না,

চাকরি বা অন্য কোনও সুযোগ সুবিধা এবং মানুষের জীবনের মান উন্নত করা সম্ভব হবে না। কিন্তু আমরা লক্ষ্য করে দেখলাম কেন্দ্রীয় সরকার এর বাজেট যা উপস্থিত করা হয়েছে তাতে ডিফিসিট ফাইন্যান্স অ্যান্ড ট্যাক্স ১৫০০ কোটি টাকার মতো করা হয়েছে। এতে করে আমাদের সমাজের নিম্নতম অংশ যা রয়েছে, যাদের ক্রয় ক্ষণতা কম তাদের সহায়তা করা তো দূরে থাক, এর মধ্যে দিয়ে আমরা লক্ষ্য করছি যে বিভিন্ন জিনিসপত্রের দাম বাড়ছে। আমাদের ক্রয়ক্ষমতার উপর আরও নতুন করে আক্রমণ করা হচ্ছে। নিত্য ব্যবহার্য জিনিসপত্রের দাম বাড়ার সঙ্গে সঙ্গে আমাদের যে আভ্যন্তরীণ বাজার আছে তাকে সঙ্কুচিত হতে দেখছি। আপনি জানেন স্যার এরা বিদ্যুতের উপর লেভি কবেছেন যার থেকে ১০/১৫ কোটি টাকা ওরা পাবেন এবং কয়লার উপর অতিরিক্ত উৎপাদন কর ধরেছেন তার থেকে ১৫/২০ কোটি টাকা পাবেন। এই ক্ষেত্রগুলি ওরা ছেড়ে দিতে রাজি নয়।

[6-50 — 7-00 P.M.]

আমরা লক্ষ্য করেছি যে লেভি করা হয়েছে বিদ্যুতের উপরে যাত করে ১০/১৫ কোটি টাকা ওরা পাবেন, যার জন্য ওরা অতিরিক্ত শুল্ক করেছেন কয়লার উপরে তাতে ওরা ১৫/২০ কোটি টাকা পাবেন। এইগুলি আজকে তারা আর ছেড়ে দিতে রাজি নয় যেখান থেকে আমাদের পশ্চিমবঙ্গ সরকার বিক্রয় কর করে বেশ কিছু পয়সা আনতে পারতেন এবং এর জন্য যেটা আমরা পাব সেটা অতি সামান্য এবং আজকে যে এর প্রয়োজনীয়তা আছে সেটা স্বীকার করেছেন আমাদের অর্থমন্ত্রী মহাশয় for the first time there will be greater increse in the states and union territories plan expenditure than that of the centre, indicating according to the Finance Minister a shift towards decentralisation in planning. আমরা বার বার বলে আসছি যে আজকে এই সব জিনিস করতে হবে, আজকে বিকেন্দ্রীকরণ করতে হবে, আমাদের অধিক ক্ষমতা দিতে হবে, আমাদের আর্থিক ক্ষমতা দিতে হবে। জনতা পার্টির মাননীয় সদস্যরা যাই বলুন না কেন তাদের ফিন্যান্স মিনিস্টার নীতিগতভাবে যদিও পরোক্ষভাবে, স্বীকার করে নিয়েছেন। আমরা লক্ষ্য করে দেখলাম আমাদের বাজেট বরাদ্দকে ব্যঙ্গ করা হল এই বলে যে এটা নাকি পুঁজিবাদকে সমর্থন করার বাজেট। তারা যুক্তি হিসাবে দেখালেন যে কতকগুলি চেম্বার অব কমার্স এই বাজেটকে সমর্থন করেছে। হ্যাঁ, আমাদের বিরোধী দলের বন্ধুদের মনে একটা ভয় ঢুকেছে, তারা মনে করেছিলেন যে আমরা আসবো, সঙ্গে সঙ্গে আইন শৃঙ্খলা বিঘ্নিত হবে, কারখানায় ধর্মঘট, ঘেরাও বাড়বে, উৎপাদনযন্ত্র বিকল হয়ে যাবে, তা হয়নি। আমরা আইন শৃঙ্খলা রক্ষা করতে পেরেছি, আমাদের ট্রেডইউনিয় আমরা সুষ্ঠভাবে পরিচালিত করছি, শ্রমিকদের স্বার্থ আমরা পরিত্যাগ করিনি, তাদের স্বার্থে রক্ষা করার সঙ্গে সঙ্গে আমরা সমস্ত ইন্ডাস্ট্রিয়াল ব্যাপারে একটা সুষ্ঠ আবহাওয়া সৃষ্টি করতে পেরেছি এবং এই পশ্চিমবঙ্গ তাদের মূলধন নিয়োগ করার জন্য এবং কলকারখানা খোলার জন্য একটা সুষ্ঠ আবহাওয়া সৃষ্টি হয়েছে। শুধু এই কারণেই নাকি আমরা পুঁজিবাদী ঘেঁষা, পুঁজিবাদীদের সন্তুষ্ট করার জন্য এই বাজেট করেছি এবং এই ভাবে আমাদের বাজেটকে হেয় প্রতিপন্ন করার চেষ্টা করা হচ্ছে। আমার ওপাশের বন্ধুরা খবরের কাগজ পড়েন এবং তারা দেখেছেন যে প্রেসিডেন্ট, বেঙ্গল চেম্বার্স অব কমার্স বলেছেন এটা বোল্ড বাজেট, ডি এম কোঠারি, প্রেসিডেন্ট, মার্চেন্ট চেম্বার্স

অব কমার্স বলেছেন it will boost agricultural activeites, scale of gold will have a sobering effect on Price. Association of Company Secretaries, Executives and Advisers welcome the increase in the exemption limit in respect of the Estate Duty liability. প্রেসিডেন্ট বেঙ্গল ন্যাশনাল চেম্বার্স অব কমার্স, তিনি এটা ওয়েলকাম করেছেন এই বলে যে অক্ট্রয়, যেটা অ্যাবলিশ করার কথা বলা হয়েছে। এটা সমর্থন করেছেন জে এম জেটিয়া, প্রেসিডেন্ট, ইন্ডিয়ান চেম্বার্স অব কমার্স। আমরা লক্ষ্য করে দেখলাম যেহেতু আমরা আইন শৃঙ্খলা রক্ষা করতে পেরেছি সেইজন্য তারা আমাদের পুঁজিবাদী ঘেঁষা বাজেট বলছেন। অন্যদিকে যারা কৃয়াকদের প্রতিনিধিত্ব করেন তারা লক্ষ্য করছেন ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামের আমরা সেখানে মজুরির লড়াই করতে পেরেছি গ্রামে গ্রামে মজুরির লড়াই ছড়িয়ে পড়েছে এবং যারা জোতদার যারা তাদের ভাতে মারতে পারেনি, হাতে মারতে পারেনি, তারা আজ আতঙ্কিত হয়ে উঠেছে আমরা যখন ফুড ফর ওয়ার্ক চালু করলাম তখন একজন জোতদার বন্দুক দিয়ে হামলা করবার চেষ্টা করল, পুলিশের সঙ্গে তারা গোপনে গোপনে আর্তাত করে মামলা করবার চেষ্টা করল। আমরা সভায় বলেছিলাম যে তোমাদের হাতে মারব না, ভাতেও মারব না, ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামে করার থাকলে তোমরা সেখানে কাজ কর, যা পারো তাই দিয়ে জমিদারদের বিরুদ্ধে লড়াই কর, সেটা আদায় কর। আপনারা এই বাজেটের সমালোচনা করেছেন—এই বাজেট গরিব মানুষের বাজেট, এই বাজেট মধ্যবিত্ত শ্রেণীর বাজেট, এই বাজেট আমরা সমর্থন করি, গ্রামগঞ্জের লক্ষ লক্ষ মানুষের সমর্থন এই বাজেটের পিছনে আছে।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ কয়েকদিন ধরে বাজেটের উপর বক্তৃতা শুনছি। এই বাজেট বক্তৃতায় সরকার পক্ষের যা বক্তব্য তা শুনলাম এবং বিরোধী পক্ষের যা বক্তব্য তাও শুনছি। কিন্তু আমার এই বাজেটের উপর বক্তৃতা শুনে মনে হচ্ছে, একটা আর্থিক বছরের টাকা অন্য আর্থিক বছরে খরচ হতে চলেছে এবং ন্যূনতম আশ্বাস আমরা যা পেয়েছিলাম অন্তত একটু জল পাব, তাও ঠিকভাবে কোনও জায়গায় পাওয়া যাচ্ছে না। এইজন্য অত্যন্ত হতাশ হয়ে গিয়েছি এবং মনে যে আশ্বাস এই বাজেটে দেওয়া হয়েছে বা যে আশ্বাসের কথা বলা হয়েছে তা সঠিক নয় এব সেটা আমার মনে হয় বিনা মেঘে বজ্রপাতের মতোই। আজকে যে বেকারদের বিষয়ে যা বলা হয়েছে, তাদের সম্পর্কে যে চিন্তা-ধারা নেওয়া হয়েছে, আমি সমর্থন করি। কিন্তু তার সঙ্গে একটা জিনিস আমি বলতে চাই। আমাদের বেকারদের সামনে এমন কোনও উজ্জ্বল ভবিষ্যত গড়ে তোলা হয় নি যেমন তাদের সম্পর্কে যাদের বয়স অতিক্রান্ত হয় এই তিন বছরের ভিতরে তাহলে কি হবে। তাদের পুনরায় চাকুরি দেওয়া হবে কি? তাদের কিভাবে নিযুক্ত করা হবে? আরও একটা বিশেষ কথা আছে, সেটা হচ্ছে কেউ যখন বেকার জীবন যাপন করে তখন তার জীবনে অনিশ্চয়তা আসে ঠিকই, কিন্তু সেই জীবনকে কর্মমুখী করার চিন্তাধারা আমার মনে হয় এই বাজেটে নেই। একটা কথা আমি বলব যে গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত এই রকম কিছু লোকের ভাতা প্রদানের কথা উঠেছে এবং ভাতা প্রদানের আশ্বাসও দেওয়া হয়েছে। কিন্তু কোন সাল থেকে কোন সাল পর্যন্ত তা বলা হয় নি। আমরা জানি ১৯৫২ সন থেকে ১৯৭৬ পর্যন্ত অনেকেই বিভিন্নভাবে গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত হয়ে ততকালীন সরকারের দ্বারা নির্যাতিত হয়েছে। এই রকম দৃষ্টান্ত আছে। কিন্তু আজকে এই বাজেটে সেই

কথা স্পষ্টভাবে বলা হয় নি সেইজন্য একটা বিভ্রান্তকর অবস্থার সৃষ্টি হয়েছে। আর একটা কথা আমি বলব যে জাতীয় নাট্যশালার কথা আজকে তোলা হয়েছে। আমাদের সারা বাংলার দিকে তাকিয়ে দেখছি বিভিন্ন জায়গায়, তফসিলি অধ্যুষিত এলাকাতেও আছে, বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম অভিনেতা অভিনেত্রী আছে এবং বিভিন্ন রকম কালচারাল ফ্যাংশন হতে পারে এবং সংস্কৃতির একটা বিরাট প্রচেষ্টা সেখানে চলতে পারে। এই রকম দেখতে পেয়েছি, কিন্তু আজকে দেখছি যে পশ্চিমবঙ্গের কলকাতা শহরে আজকে একটা জাতীয় নাট্যশালার পরিকল্পনা নেওয়া হয়েছে এবং তারজন্য জায়গা খোঁজা হচ্ছে। কিন্তু সেখানে কি দেখছি? আরও ২/৩টি নাট্যশালা আছে যেগুলো সরকার তত্ত্বাবধান করছেন। আমার মনে হয় সেগুলো যদি সরকার জাতীয়করণ করতেন তাহলে এখনই এই রকম বিরাট পরিকল্পনার কোনও প্রয়োজন ছিল না। গ্রামাঞ্চলে কিছু পরিকল্পনা করলে অত্যন্ত ভাল হত।

[7-00 — 7-10 P.M.]

কারণ আপনাদের পক্ষ থেকে সব সময় বলছেন একটি কথা যে গ্রামের দিকে শক্তি ছড়িয়ে দিতে হবে এং গ্রামের যাতে উন্নতি হয় গ্রামীণ শিল্প সংস্কৃতি যাতে সুন্দরভাবে প্রসার লাভ করে তার কথা আপনারা ভাবছেন। যখন এই কথা বলছেন তখন যদি দেখি যে আজকে সেখানে সাংস্কৃতির জন্য কি রকম ধরনের ডেভেলপমেন্ট হচ্ছে? আজকে সেখানে একটা অডিটরিয়াম নেই খেলাধুলার জায়গা নেই কিছুই নেই। কিন্তু সেদিকে না তাকিয়ে এক বিরাট পরিকল্পনা শহরে কেন্দ্রীভূত হচ্ছে। কোথায় সেখানে বিকেন্দ্রীকরণের মনোভাব। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যাতে তিনি গ্রামে দিকে তার মনোভাব প্রসারিত করেন বিকেন্দ্রীকরণের মনোভাব পোষণ করেন। আর একটা জিনিস আমি বলব তফসিলি জাতি ও উপজাতিদের ক্ষেত্রে দেখলাম যে তাদের প্রতি উপেক্ষা অবহেলা রয়েই গেছে। কারণ ১৯৭১ সালের সেনসাসে দেখা যাচ্ছে যে তাদের যা পরিসংখ্যান ছিল ১০ বছর পরে দেখতে পাব সেটা দেড় কোটি হয়ে যাবে এবং সেখানে মোট টাকা যেটা বরাদ্দ করা হয়েছে এই বাজেটের তার পরিমাণ হবে ২ কোটি টাকা অমি জিজ্ঞাসা করি এই দু কোটি টাকা যদি ঐ দেড় কোটি লোককে ভাগ করে দেন তাহলে মাথা পিছু দেড় টাকা করে পড়বে। আমি মাননীয় সদস্যগণকে বিনীতভাবে অনুরোধ জানাবো যে এই দেড় টাকা দিয়ে এমন কি উন্নতি সাধন করা যাবে যার ফলে তফসিলি জাতি এবং উপজাতিদের একটা বিরাট কল্যাণ সাধিত হবে? আজকে যে কল্যাণ সাধনের কথা বলা হচ্ছে সেটা ঠিক নয় তাহলে বাজেটে আরও বেশি টাকা বরাদ্দ করা উচিত ছিল। এবং কি করে তাদের উন্নতির পথে এগিয়ে নিয়ে যাওয়া যাবে তাদের বিভিন্ন সংস্কৃতি বাড়িয়ে তোলা যাবে সে রকম চিন্তাধারা থাকা উচিত ছিল। অত্যন্ত দুঃখের কথা এই বাজেটে তার প্রতিফলিত হয় নি। আর একটা জিনিস যেটা বলছি বাজেটে আছে নুন আমদনির কথা। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে এই পশ্চিমবাংলার নুন সম্পদ আছে এবং তা মোটেই কম নয়। পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় যেমন মেদিনীপুর, ২৪ পরগনা খুব ভালভাবে নুন পরিকল্পনা করা যায়। সেখানে নুন কম পাওয়া যায় না। দিঘার উপকূলবর্তী অঞ্চলে বিস্তৃর্ণ জায়গা পড়ে পড়ে আছে। সেখানে স্টাডি টিম যদি পাঠানো যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার লবণ সমস্যার সমাধান হতে পারে। আমি জানি না আজকে এখান থেকে কি রকম স্টাডি টিম গিয়েছে কিভাবে তারা রিপোর্ট সংগ্রহ করেছে।

আমরা যেটা দেখছি যে সেই গ্রামের মেয়েরা তারা নিজেদের যে নুন লাগবে সেটা প্রস্তুত করে নিচ্ছে এবং কিছু বাড়তি ভাগ বাজারে বিক্রি করছে। আমি তাই মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানাবো যে তিনি বাজেটে এই যে কথাটা লিখেছেন এটা অত্যন্ত দুঃখের কথা। তার বদলে তিনি যদি কোনও অভিজ্ঞ স্টাডি টিম পাঠাবার জন্য বরাদ্দ করতেন তাহলে আমার মনে হয় ভাল হত এবং অভিজ্ঞ টিম পাঠিয়ে কিছু কর্মসংস্থানের জন্য শিল্প গড়ে তুলতে কিছু শিল্প গড়ে উঠত এবং সেই রকম কোনও প্রচেষ্টা যদি তিনি রাখতেন তাহলে আমার মনে হয় ভাল হত এবং এই দারুন বেকারির যুগে কিছু বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করা যেত। কিন্তু বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি সেটা স্থান পায় নি। শিক্ষা সম্বন্ধে আমি আর একটি কথা বলছি। শিক্ষার জন্য অনেক টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু একটি জিনিস দেখতে পাচ্ছি কোনও কর্ম কেন্দ্রীক শিক্ষার মনোভাব এই বাজেটে প্রতিফলিত হয় নি। গান্ধীজী যে কথা প্রবর্তন করতে চেয়েছিলেন এবং করেছিলেন কর্মমুখি বুনিয়াদী শিক্ষা আরম্ভ করার উপর বিশেষভাবে জোর দিয়েছিলেন। আমার মনে হয় এই বিধানসভার সদস্যগণ সকলেই একমত হবেন এই বিষয়ে। আজকে কিন্তু আমি সেই কথা দেখতে পাচ্ছি না আমি এই বাজেটকে সেই জন্য সমর্থন করতে পারলাম না, এর জন্য দুঃখিত। জয় হিন্দ।

[7-10 — 7-20 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী ১৯৭৮-৭৯ সালের জন্য যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন আমি সেটাকে সম্পূর্ণভাবে সমর্থন করতে পারছি না। কারণ পশ্চিমবাংলার মানুষ একে সমর্থন করতে পারছে না। পশ্চিমবাংলার মানুষ বলছে যাদের অভিজ্ঞতা ঘাটতির দরুন পশ্চিমবাংলার প্রশাসনে এত ব্যর্থতা এসেছে, এত ফাটল এসেছে তাদের জন্য বাজেট বরাদ্দ করা যুক্তিসঙ্গত হবে কিনা ঠিক ছেলের হাতে কাঁচের শিশি ছেড়ে দেবার মতো পশ্চিমবাংলাকে অনভিজ্ঞদের হাতে ছেড়ে দেওয়া হবে, এই কথা তারা বলছে। আমিও পশ্চিমবাংলার মানুষের সঙ্গে একমত। আমরা লক্ষ্য করছি গত ৭ মাসে পশ্চিমবাংলার প্রশাসন ভেঙ্গে তছনছ হয়ে গেছে। অনভিজ্ঞতার ফলে পশ্চিমবঙ্গের প্রশাসনে এতটুকু যুক্তি সঙ্গত কথা নেই। আমি তাই কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করব এই অনভিজ্ঞ সরকারের কাছে কেয়ার টেকার অ্যাডমিনিস্ট্রেটর পাঠিয়ে দিন যারা ৫ বছর এই সরকারকে লালন পালন করবে। এই অনভিজ্ঞ কথাটি আমি বলিনি পশ্চিমবাংলার মানুষ বলেছে। আপনারা বিশ্বাস করবেন না—আপনাদেরই অর্থমন্ত্রী বাজেট বক্তৃতায় ৩৩ পাতায় বলছেন "আমাদের অভিজ্ঞতার ঘাটতি হেতু অনেক ব্যাপারে ব্যর্থতা এসেছে, যেমন ব্যর্থতা এসেছে প্রশাসন ক্ষেত্রে পারস্পরিক সংযোগ ও সামঞ্জস্যের অভাব থেকেও।" এখানে অভিজ্ঞতার ঘাটতি হেতু প্রশাসনে ব্যর্থতা এসেছে। তাই যাদের অভিজ্ঞতা নেই তাদের কাছ থেকে পশ্চিমবাংলার মানুষ কি বাজেট আশা করতে পারে? অভিজ্ঞতা না থাকার জন্য অভিজ্ঞতাহীন পশ্চিমবাংলার মানুষকে অর্থমন্ত্রী কিন্তু সরষের ফুল দেখাতে একটুকু পিছপা হন নি এবং সরষের ফুল দেখানোর জন্যই রঙীন ফিল্মের উপর কিছু কর কমিয়ে দিয়েছেন। তাই অর্থমন্ত্রী আগামী কয়েক বছর যে থাকবেন সেই সময়ে তিনি পশ্চিমবাংলার মানুষকে আরও রঙীন স্বপ্ন দেখাবার জন্য রঙীন ফিল্ম যাতে খুব তাড়াতাড়ি আমদানি হয় সেই জন্য এই রঙীন ফিল্মের উপর কিছু কর কমিয়ে দিয়েছেন। তিনি পশ্চিমবাংলার মানুষকে

রঙীন স্বপ্ন দেখাতে চান। বাজেটে দেখছি অনেক স্বপ্ন দেখিয়েছেন। বেকারদের স্বপ্ন দেখিয়েছেন লক-আউট উইথড্র হবে, অনেক কারখানা গড়ে উঠবে, বেকার সমস্যার সমাধান হবে। পশ্চিমবাংলায় যে ২০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি আছে সেই ঘাটতি মোচনের জন্য তিনি পশ্চিমবাংলার মানুষদের স্বপ্ন দেখিয়েছেন যে সাঁওতালডিহিতে উনি আরও দুটি ইউনিট খুলবেন। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে প্রশ্ন রাখছি আপনি যতই পশ্চিমবাংলার মানুষকে স্বপ্ন দেখবার চেষ্টা করুন যতই রঙীন ফিল্ম দেখাবার চেষ্টা করুন, তারা কিন্তু জেনে নিয়েছে যে তিনি কলকাতাতেই কেন্দ্রীভূত, গ্রামের মানুষের কথা উপলব্ধি করবার ক্ষমতা বা অভিজ্ঞতা তার আমি বাস্তব কথা থেকেই বলছি, আপনার বাজেট থেকেই বলছি। আপনি গতবারে যে বাজেট এনেছিলেন সেখানে বলেছিলেন, ২শো কিলোমিটার রাস্তা পশ্চিমবাংলার মানুষের জন্য করবেন। সেই ২শো কিলোমিটার রাস্তার এক ইঞ্চি রাস্তা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে গিয়েছে কি? না যায় নি। আপনারা কলকাতার পাতাল রেলের জন্য সময় খরচ করছেন, কলকাতার রাস্তাঘাটের উন্নয়নের জন্য আপনারা টাকা দিচ্ছেন কিন্তু গ্রামবাংলার জন্য এক ইঞ্চি রাস্তাও আপনারা দিতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে বলি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার এই বাজেট বিবৃতির মধ্যে দিয়ে পশ্চিমবাংলাকে অশ্বের ডিম্ব উপহার দিয়েছেন।

**श्री रामजान आली :** मिस्टर डिप्टी स्पिकर सर, आज कई दिनों से लगातार जो बजट पर बहस हो रही हैं, उमसें सरकारी पक्ष के लोगोंने इस बजट के जस्टीफिकेशन में बहुत सारी बातें कहीं हैं। और साथ-ही साथ विरोधी पक्ष के लोगों ने इसका विरोध कि रहा। मैं इस बजट का समर्थन करता हूँ। इसलिए कि इसमें बहुत सारी बातें ऐसी कही गई हैं, जिससे साधारण लोगों को फायदा पहुँचेगा। इसमें बेकार भाता की बात कही गई हैं—कर्म-संस्थान की बात कही गई हैं—इसमें कानून पल्टाने की बात कही गई हैं—एजूकेशन की बात कही गई हैं, ये सारी बात हैं। लेकिन मुझे बड़े दुख के साथ कहना पड़ता हैं कि मे बजट आस्पेक्ट कुछ ऐसा है, जिसको माननीय अर्थ मंत्री श्री अशोक मित्र का मेकेनिकल प्रोडक्शन समझता हूँ, रीयलिस्टिक प्रोडक्शन नही समझता हूँ। जैसे कि बेकार भाता उन्ही लोगों को दिया जायगा, जिनका नाम ५ वर्ष तक लगातार चला आ रहा हैं इम्पलायमेन्ट एक्सचेन्ज मे। लेकिन बंगाल के दूर-दराजमें ऐसे बेहाल हैं—गांव हैं, जहाँ कोई लिंक रोड नहीं हैं। वहाँ के बच्चे किसी तरह से मैट्रिक-इन्टर मिडिएट-ग्रेजूएट पास किए हुए हैं। ये गाँव से शहर मे नही आ सकते हैं। अगर किसी तरह से आते भी हैं और रेजिस्ट्रेशन कराते भी हैं तो दूसरे साल रीन्यूअल नही करा पाते हैं। जिससे बेकार भाता बहुत कम ही लोगों को मिलेगा। निर्धारित किया गया हैं कि ५ सौ से कम इन्कमवालों को दिया जायगा। अगर उनली फेमिली इन्कम एक सौ-पचास रुपया हैं, लेकिन उनका नाम पाँच वर्ष तक इम्पलायमेन्ट एक्सचेन्ज में दर्ज नहीं हैं तो वे बेकार भाता नहीं पायेगें। इसीलिए मै कहता हूँ कि यह रीयलिस्टिक अप्रोच नहीं हैं, यह मेकेनिकल अप्रोच हैं।

जो फायदा पहुँचना था बाम-फ्रान्ट सरकार से, जो आशा की ज्योति जलायी—गरीव, दरिद्र लोगों ने कि इस सरकार से फायदा पहुँचेगा। लेकिन ब्यूरोक्रेट के माध्यम से समाधान पेश हुआ हैं ब्यूरोक्रेटिक आर्गेनाइजेशन के मेकेनिकल अप्रोच से गरीब लोग अफेन्डेड हुए हैं। इससे ये गरीब जन-साधारण वेसी अफेण्डेड होंगे।

आब मैं भूमि संस्कार कुछ वोलना। चाहूँगा यह बनाया गया हैं कि वैगर भूमि संस्कार के ग्रामीण अर्थनैतिक उन्नति नहीं हो सकती हैं। मैं यह वात मानता हूँ—यह हकीकत हैं। लेकिन कानून के माध्यम से जिस तरह की उन्नति की बात कही जा रही हैं—रीफार्म की बात कही जा रही हैं, इससे कौन लोग आफेण्डेड होये? अभी रीमीजनल सर्मे आपरेशन चल रहा हैं। मैं एक उदाहरण हूँगा—ऐसे भी कुछ इलाके हैं जो विहार से कटकर बंगाल में आये हैं। इस्लामपुर सब-डिविजन 1956 में विहार से वंगाल में आया? वेस्ट वंगाल स्टेट एक्यूजीशन एक्ट 1953 को इम्पोज करके वहाँ के लोगों से हिसाब लिया जाता हैं—जो भी जमीन बिकी हुई थी, वन्दोबस्त हुआ था। सेटेलमेन्ट जो हुआ था वह ते आइनी हुआ था, मेलाफाइड ट्रान्जेक्शन हुआ था। जमीन को भेष्ट कर दिया गया था। जमीन्दार क्रास के लोग वहुत चालाक होते हैं, इसको आपलोग अच्छी तरह से जानते हैं। ये इलाका इस्लामपुर सब-डिविजन विहार से ट्रान्सफर होकर जव आया तो इन लोगों ने पूरा ट्रान्जेक्शन कर दिया—वे चदिया, वन्दोवस्त कर दिया। गरीब जो एक वी घर, दो बीघा, ३ बीघा जमीन का मालिक हैं, उसकी जमीन भेष्ट हो जाता हैं। भूमिकर जो मालिक था वह भूमि से मरहूम हो रहा हैं। उस कम्पनसेसन नहीं मिलेगा, मैं ये बात श्री विनयकृष्ण चौधूरी के नोटिश में भी लायाथा। उन्होंने कहा कि These are stray cases लेकिन ये स्ट्रे केसेस नही हैं। यह पूरा गलत हो गया हैं। इस तरह से आपलोग भूमि-संस्कार के द्वारा लोगों को फायदा कैसे पहुँचाने जा रहे हैं? एक बात का मुझे वड़ा ताज्जुव हुआ—प्रेगमेन्टेशन आफ लैण्ड से लोगों की हालत कैसे उन्नति की ओर बढ़े गी? भूमि संस्कार के माध्यम से अगर भूमि दे दिया जाय तो कैसे अच्छा होगा? अगर कोआपरेटिभ फार्मिग की बात कही आती तो मैं वहुत पसना होता। लेकिन इस वजट में को आपरेटिभ फार्मिङ्ग के वारे में कोई बात नहीं कही गई हैं।

एक वहुत इम्पारटेन्ट चैक्रर हैं—रीफ्यूजी रिहैविलेशन का प्राब्लम। लेकिन रीफ्यूजी रिहैबिलेशन के फण्ड के बारे में कोई वात नहीं कही गई। आपको मालुम हैं कि 1964 में रीफ्यूजी इन्प्लेक्शन हुआ। लेकिन कोई सुष्ट पुनर्वासिन उनका नहीं हुआ। जिससे पुरे वंगाल के अन्दर बहुत गोल-माल हुआ। नतीजा यह हुआ कि जोर जवरदस्ती जमीनें दखल हुई। इस तरह की बात हम कह सकते हैं कि इस्लामपुर सब-डिविजन में सुष्ट पुनर्वासन नहीं

हुआ। पुनर्वासिन की व्यवस्था न होने के कारण मुस्लिम किसानो की जमीनो पर जोर-जबरदस्ती कब्जा किया जाते लगा। लेकिन इस इलाके में रेन्ट नही दे रहा हैं जो जमीन का मालिक था।

बाम-फ्रान्ट सरकार से बहुत उम्मीद थी क्यों कि यह प्रोग्रेसिभ सरकार हैं। ऐ ऐसी पार्टी का बहुमत हैं जो इन्टरनेशलिजम को मानती हैं–जाति भेद को नहीं मानती हैं। अगर किसीके साथ अन्याय हुआ हैं तो न्याय किया जायगा, यह सबको उम्मीद थी।

इसके साथ ही साथ मैं यह कहना चाहता हूँ कि हमारे इलाके में उर्दू हिन्दी भाषी लोग हैं। लिग्विास्टिक माइनारिटी–मैंने आजही आखवार में देखा हैं–मुरारजी देशाई ने कहा हैं कि रीजन लैङ्गवेज में हायर एजूकेशन सब भाषा का हो सकता हैं। मेरा कहना हैं कि सब भाषा को फलने फूलने दिया जाय। उर्दू भाषा को भी तरक्की का मौका दिया जाना चाहिए। सब भाषा को चान्स मिलना चाहिए। रीजनल लैङ्गवेज का डवलपमेन्ट होना वहुत जरुरी हैं। लेकिन मुझे वड़े आफसोस के साथ कहना पड़ता हैं कि उर्दू टीचर का वहाल नहीं होता हैं। उर्दू मिडियम के जो स्कूल है और जिनकी हालत वहुत खराब हैं, उसके उपर आउट गोइंग मिनिस्ट्री ने कुछ भी ध्यान नही दिया। अव बाम-फ्रान्ट सरकार से उम्मीद हैं कि मुस्लिम कलचर और लिङ्गविस्टिक माइनारिटीज की हिफाजत सही तौर पर करेगी–इनके साथ इन्साफ करेगी।

अन्त में इसका समर्थन करते हुए मैं आपना बक्तव्य शेष करता हूँ।

[7-20 — 7-30 P.M.]

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহাশয় গত ২৫ তারিখে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন আমি তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি এবং আন্তরিক ভাবে অভিনন্দন জানাচ্ছি। বাস্তবিক পক্ষে এই গণমুখি বাজেটের কৃতিত্বের মুল দিকগুলি যদি যথার্থ ভাবে উপলব্ধি করতে হয় তাহলে এর যথাযথ পরিপেক্ষিতে এর প্রতিবন্ধকতা এবং সর্বোপরি এই বাজেট রচনার পিছনে বামফ্রন্ট সরকারের যে সদিচ্ছা, যে শুভবুদ্ধি রয়েছে, এইগুলোকে ঠিকমতো বিচার বিশ্লেষণ না করলে এই বাজেটের যথার্থ মূল্যায়ন করা যায় না। ভারতীয় অর্থনীতির পুঁজিবাদী কাঠামোর মধ্যে থেকে অজস্র প্রতিবন্ধকতা মুখোমুখি দাঁড়িয়ে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের জন্য যে কিছু প্রশংসনীয় কাজ করা যায় গত ৩০ বছরের পুঞ্জীভূত সমস্যা অন্ধকারের বুক চিরে চিরে কিছু সমাধানের আলো গ্রামবাংলার শোষিত, নিপীড়িত মানুষের কাছে পৌছে দেওয়া যায়, এই বাজেট তার একটা প্রকৃষ্ট উদাহরণ। আমি স্বীকার করি এই বাজেটে মাননীয় অর্থমন্ত্রী পূর্বতন কংগ্রেসি সরকারের মতো সোনার বাংলা গড়ার ভুয়ো প্রতিশ্রুতি দেননি। পুরানো একটা বিপর্যস্ত অর্থনৈতিক ব্যবস্থাকে ধাপে ধাপে উত্তোলনের জন্য একটা শ্মশান ভূমিতে, কংগ্রেস সৃষ্ট শ্মশান ভূমিতে নব-জীবন, পুনর্জীবনের স্পন্দন ফিরিয়ে আনার জন্য চেষ্টা করেছেন। সেই কাজে আন্তরিকভাবে

ব্রতী হওয়ার কথা বাজেটের মধ্যে। প্রতিফলিত হয়েছে। মিঃ ডেপুটি স্পিকার, স্যার, এই বাজেটকে সমালোচনা করতে গিয়ে গত তিন দিন ধরে আমাদের বিরোধী বন্ধুরা যা করেছেন তাকে এক কথায় বলা যেতে প্যারে, 'ঘোমটার নিচে খেমটা নাচ" দেখিয়েছেন। স্যার, আমরা কংগ্রেসের বিরোধিতার অর্থ বুঝি। কিন্তু আমাদের জনতা দলের মাননীয় বন্ধুদের যুক্তিহীন সমালোচনা যখন শুনি তখন আমাদের একটা কথা মনে হল যে, আমাদের গ্রামবাংলার গরিব কৃষকরা, মেহনতী মানুষরা একটা কথা বলেন যে, কংগ্রেস আর জনতা একটা ব্রিটানিয়া বিস্কুটের এ-পিঠ আর ও-পিঠ, সেটা সত্য। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি এটা বলতে চাই যে, জনতা দলের বন্ধুরা যা করছেন তা তাদের পক্ষে স্বাভাবিক। কারণ দুটি, অন্ধ বামপন্থী বিদ্বেষ আর ধনীক শ্রেণী, জোতদার, জমিদার এবং মালিক শ্রেণীর প্রতি দরদ। তাদের পক্ষে এটাই স্বাভাবিক শ্রী প্রফুল্লচন্দ্র সেন আজকে দুটি অসুখে ভুগছেন। একটা হচ্ছে স্পনিডলাইটিস, আর একটা হচ্ছে বামপন্থী ফোবিয়া, বামপন্থী আতঙ্ক। তাই জনতা বন্ধুরা এই বাজেটের মধ্যেও আতঙ্ক দেখেছেন। পরিশেষে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি যে এই শেষের দিকে আপনারও আর খুব বেশি ধৈর্য নেই। তবুও আমার অনুরোধ দয়া করে আমার সময় কাটবেন না একটু বলতে দেবেন।

মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বাজেট উত্থাপন করেছেন দুঃখের সঙ্গে তা আমি সমর্থন করতে পারছি না। কিন্তু তাকে আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে, তিনি একটি চটকদার রাজনৈতিক বক্তব্যকে বাজেট বলে পেশ করতে পেরেছেন বলে। আরও ধন্যবাদ জানাচ্ছি যে, যখন সব জিনিসের দাম বাড়ছে তখন দুটো জিনিসের দাম কমিয়ে ফেলতে পেরেছেন। আমরা স্যার, জানি যে, আপনার ঐ দিকে রস নেই। কিন্তু আপনি কোনও কোনও জায়গায় গেলে দেখবেন যে, মন্ত্রী মহাশয় দুটি জিনিসের দাম কমিয়েছেন বলে সেই সব জায়গায় সকলে তাকে আশীর্বাদ করছে। সেই দুটি জিনিস হচ্ছে রাম আর বিয়ার। এই দুটি জিনিসের দাম তিনি কমিয়েছেন। ওনাকে সম্রাট অশোক বলব না অশোককুমার বলব তা আমি বুঝতে পারছি না। যাই হোক অশোককুমারই বলি। উনি আর একটি রেকর্ড সৃষ্টি করেছেন। এর আগে অনেক অর্থমন্ত্রী ছিলেন এবং এখানকার মুখ্যমন্ত্রী এককালে অর্থমন্ত্রী ছিলেন। এত দীর্ঘ ভাষণ এর আগে কেউ দেখাতে পারেন নি। তিনি এই ৩৪ পাতায় বাজেট দীর্ঘ ২ ঘণ্টা ধরে পড়েছেন। তার এই বাজেট ভাষণে দেখলাম শ্লেষ আর অকৃতজ্ঞতার ভরা ডকুমেন্ট অফ অ্যানগ্রেটফুলনেস। অর্থমন্ত্রী একদিন কেন্দ্রে ছিলেন এবং সেইজন্যই বোধহয় কেন্দ্রের বিরুদ্ধে এত কথা বলেছেন। আজকে আপনারা বলছেন যে ফুড ফর ওয়ার্কের কাজ করছি। ফুড ফর ওয়ার্ক প্রোজেক্ট করছেন ঠিকই, কিন্তু আমি জিজ্ঞাসা করি কেন্দ্রের সাহায্য না পেলে কোথা থেকে করতেন? এ কথা কি একবারও বলেছেন? বলেন নি। আজকে আপনারা বলছেন যে ফুড ফর ওয়ার্ক একাট নতুন জিনিস। আমি বলব অবশ্যই নয়। ফুড ফর ওয়ার্ক যখন ছিল না তখন স্টেট রিলিফের নামে কাজ হত। এখানে বার বার বলা হচ্ছে যে কেন্দ্র কিছু দিচ্ছে না। এগ্রিকালচার মিনিস্টার বলেছেন যে খাদ্যের বন্যা বয়ে গেছে, ধান প্রচুর এক্সেস হয়েছে কিন্তু আপনারা কত প্রকিওরমেন্ট করেছেন? কেন্দ্রীয় সরকার

বলছেন রেশনে চাল দেব, গম দেব, রেপসিড ওয়েল দেব। আমি জিজ্ঞাসা করি এগুলি কোথা থেকে আসছে? আজকে মন্ত্রীদের মুখ থেকে এবং বামপন্থীদের মুখ থেকে বার বার বলা হচ্ছে সহযোগিতার কথা। তারা বলেছেন জনতা দল কোনও সহযোগিতা করছেন না। আমরা সহযোগিতার হাত বাড়িয়েছিলাম। আমরা ভেবেছিলাম যেমন এক সঙ্গে ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে লড়েছিলাম তেমনি একসঙ্গে আমরা পশ্চিমবাংলাকে গড়বো কিন্তু কি দেখলাম? গ্রামে যে ব্লক কমিটি গঠন করা হয়েছে তার ৬ জনই সি পি এমের ক্যাডার। আজকে গ্রামে গ্রামে সব এই জিনিস ঘটেছে। আমি নাম করে বলতে পারি এখানে একজন মেম্বার আছেন শ্রী শৈলেন সরকার, যাতে মন্ত্রীরা না যেতে পারেন কোনও গভর্নমেন্টে কাজ করতে তারই ব্যবস্থা করছেন। আমি আমার কনস্টিটিয়েন্সিতে পঞ্চায়েত কনফারেন্স করবার জন্য সমস্ত মন্ত্রীদের ডেকেছি কিন্তু যাতে মন্ত্রীরা না যান তার জন্য চেষ্টা করা হচ্ছে। এই সি পি এমরাই চক্রান্ত করছেন। আপনারা সহযোগিতা চান-সহযোগিতা দু তরফ থেকেই করতে হয়। আপনারা বেকার ভাতার নামে চমক সৃষ্টি করবার চেষ্টা করেছেন। আপনারা একজন বেকারকে ৬০০ টাকা করে বছরে দিচ্ছেন। এই ভাবে দেড় লক্ষ বেকারকে আপনারা বেকার ভাতা দেবেন। আমি বলতে পারি এই দেড় লক্ষ বেকারকে ৬০০ টাকা করে দিয়ে রিহ্যাবিলিটেট করা যায়। কেন আপনারা সেটা করেন নি? আপনারা বেকার ভাতা কেন বলছেন? বলুন, আমরা এই টাকা দিয়ে আমাদের ক্যাডার তৈরি করব। আপনারা ক্যাডার তৈরি করে আপনাদের দলটাকে শক্তিশালী করতে চান। সেই জিনিস আপনারা করছেন।

[7-30 — 7-40 P.M.]

আজকে যে ৬০০ টাকা তাদের কেন এটা যদি একসঙ্গে দেন এবং এর সঙ্গে ১০ গুণ লোন পাবার বন্দোবস্ত করে দেন তাহলে যে ৬০০০ টাকা হবে তা দিয়ে তারা একটা ব্যবসা করতে পারে। এই টাকার মাধ্যমে একটা কুটির শিল্প গ্রামে হতে পারে এবং তা দিয়ে দেড় লক্ষ লোকের প্রতি বছর রিহ্যাবিটেশন হতে পারে। অর্থাৎ ছশ টাকা তাদের একসঙ্গে দিন এবং ব্যাঙ্ক থেকে ঋণ পাবার ব্যবস্থা করুন তাহলেই অনেক লোক রিহ্যাবিলিটেড হবে। তারপর ৫ বছর একনাগাড়ে নাম থাকলে তবে তাদের বেকার ভাতা দেওয়া হবে এই কথা আপনারা ঘোষণা করেছেন। কিন্তু আপনারা জানেন গ্রাম থেকে শহরে আসতে অনেক জায়গায় কুড়ি টাকার মতো খরচ হয়ে যায় এই টাকা যোগাড় করে অনেকে আসতে পারে না, ফলে তাদের নাম কাটা যায়। আপনারা এই যে ব্যবস্থা করছেন তাতে তাদের কি হবে? আপনারা ৫০০ টাকা পর্যন্ত আয়ের লোকদের দেবেন বলেছেন। অর্থাৎ যে পরিবারের আয় ৫০০ টাকার মধ্যে তাদেরই দেওয়া হবে। কিন্তু দুশ টাকা পর্যন্ত ইনকাম বা কোনও ইনকাম নেই এধরনের লোকেরা আগে প্রাওরিটি পাবে না ঐ পাঁচশ টাকার লোক পাবে সেটা আপনাদের বলতে হবে। ভূমি সংস্কার সম্বন্ধে বলেছেন। ভূমি সংস্কার করতে হলে প্রশাসনিক ও আইনগত প্রচেষ্টার সঙ্গে লাগাতর গণআন্দোলনের সমন্বয় সাধন করা চাই, কৃষকশ্রেণীর দুর্বলতর অংশের চেতনাকে উন্নতি করার মধ্যদিক এই গণআন্দোলনের শক্তি বৃদ্ধি করতে হবে। এসব কাজের গতি যতদিন না তুঙ্গে উঠছে ততদিন গ্রামের গরিবদের জন্য অতিরিক্ত কাজ ও উপার্জনের কিছু সুযোগ অবশ্যই করে দিতে হবে। আইন করে এই জিনিস করা যায় কিন্তু গণতান্ত্রিক আন্দোলন কে করবে? আমি একটা গণতান্ত্রিক আন্দোলনের দৃষ্টান্ত দিচ্ছি। জমির ফসল

কাটলে কিছু হবে না, কিন্তু গরিব মানুষের জমি যখন রেজেস্ট্রি করতে হয় তখন রেজেস্ট্রি করতে গেলে তার কাছ থেকে ৪০০০ টাকা ঘুস যায়। এর বিরুদ্ধে জনতা পার্টির লোকেরা থানায় খরচ দিলেন কিন্তু সে টাকা আজ পর্যন্ত পাওয়া গেল না। অথচ ২৪ জন জনতা পার্টির লোককে আসামী হয়ে কোর্টে হাজির হতে হয়েছে। তাকে মারা হয় নি, তার খাওয়া বন্ধ করা হয় নি কেবল তাকে বাড়ির মধ্যে ঘিরে রাখা হয়েছিল, এটাই অপরাধ। আমি সর্বশেষে দুঃখের সঙ্গে বলছি, আপনাদের কথার সঙ্গে কাজের মিল নেই। সহযোগিতার চেয়ে অসহযোগিতাই বেশি। সেই জন্য বলছি এই বাজেট এর দ্বারা সাধারণ মানুষের কোনও উপরকার হবে না। এই বলে এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামপন্থী ফ্রন্টের পক্ষ থেকে অর্থমন্ত্রী মহাশয় ১৯৭৮-৭৯ সালের যে বাজেট উপস্থিত করেছেন একে সমর্থন করার প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি না কারণ এই বাজেট পূর্ণাঙ্গ বাজেট। এটি একটি সেল্ফ এভিডেন্ট, সেল্ফ সার্পোটেড এবং সেল্ফ এক্সপ্রেসিভ বাজেট। সুতরাং আলাদা ভাবে একে সমর্থন করার বা সাপোর্ট করার প্রয়োজন পড়ে না। এটা হল দরিদ্র শ্রেণীর মানুষের মুক্তির প্রচেষ্টা। ভাগচাষীদের স্বার্থ সংরক্ষণের একটা জলন্ত সনদ। এর মধ্যে। বেকারদের ৫০ টাকা হিসাবে ৩ বছরের জন্য বেকার ভাতার ব্যবস্থা আছে। এইসব তার কিছুই দেখতে পেলেন না। কারণ তাদের জন্ডিস হয়েছে, চোখে ক্যাটারাক্ট পড়েছে। স্যার, ওদের চোখ একজামিনের জন্য মেডিক্যাল কলেজ হাসপাতালে পাঠিয়েদেন। কারণ তা না হলে ওরা সবই মন্দ দেখবেন, চক্রান্ত দেখবেন, এবং দেখবেন যে দেশের লোকের ওপর ভীষণ অত্যাচার হচ্ছে। এই বাজেটে বলা হয়েছে উৎপাদনেরর সঙ্গে সঙ্গে সুষম বণ্টনের ব্যবস্থা করা উচিত। কারণ নিপীড়িত অত্যাচারিত উপেক্ষিত মানুষ তার নায্য পাওনা যদি না পায় তাহলে উৎপাদনের কোনও সার্থকতা আছে বলে মনে করি। ওরা বলছেন, আমরা পশ্চিমবাংলাকে কেবল রঙীন ছবি দেখাচ্ছি এবং আমরা যা বরাদ্দ করেছি তা দলবাজির জন্য করেছি। আমি এখানে দুটো বিষয়ে বলব, যেখানে অর্থমন্ত্রী মহাশয় ২৮ পাতায় বলেছেন, "গত বছর বার্ধক্য পেনশন পরিকল্পনা অনুযায়ী আমরা বার্ধক্য পেনশন ২০ টাকা থেকে বাড়িয়ে ২৫ টাকা করেছি এবং প্রাপকদের সংখ্যা ১,০০০ বাড়িয়েছি। এ বছর প্রাপক সংখ্যা অনেক গুণ বাড়িয়ে আরও ৮,২৫০ জনকে পরিকল্পের আওতায় আনা হচ্ছে। কিছু কিছু প্রাক্তন নির্যাতিত রাজনৈতিক কর্মী একমাত্র রাজ্য সরকারের কাছে থেকেই পেনশন পান, অনেক মাসে ১৫ টাকা মাত্র পান। আমরা স্থির করেছি, একমাত্র এই উৎস থেকে যেসব রাজনৈতিক নির্যাচিত কর্মী পেনশন পান ১৯৭৮ সাল এর ১লা এপ্রিল থেকে তাদের নূন্যতম পেনশন বাড়িয়ে ৫০ টাকা করা হবে। এটা কারা পাবে? সি পি এমের লোকেরা পাবে না। বামফ্রন্টের ফরওয়ার্ডব্লকের লোকেরা পাবে? এটা সকলেই পাবে। এটা একটা নিরপেক্ষ বাজেট। পশ্চিমবঙ্গে শোষিত নিপীড়িত মানুষের পূর্ণাঙ্গ অন্তরের ছবি এর মধ্যে আছে। আমার পাশের জনতা দলের বন্ধুরা রাজ্যও কেন্দ্র সম্পর্ক পুনর্বণ্টন নিয়ে অনেক উষ্মা প্রকাশ করেছেন। তারা যা বলেছেন তাতে তারা কংগ্রেসের দিকে একটু বেশিই হেলেছেন। তারা এই ব্যবধানকে একটু বাড়িয়ে রাখুন না হলে আমাদের সঙ্গে যে বন্ধুত্ব আছে সেটা নিয়ে অনেকে সন্দেহ করবেন। এই খেটে খাওয়া মানুষের জন্য আমাদের ইচ্ছা ও সততার বহিপ্রকাশ এই বাজেটে আছে বলে এই বাজেটকে সমর্থন করি এবং অর্থমন্ত্রী মহাশয়কে অকুণ্ঠ সমর্থন জানিয়ে শেষ করছি।

[7-40 — 7-50 P.M.]

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন এবং সেই বাজেটের স্বপক্ষে যে ভাষণ দিয়েছেন তাতে আমি দেখছিলাম যে ব্রিটিশ সরকার তাদের স্বৈরাচারী শাসন ও শোষণ এবং দমন ও নিপীড়ন নীতিকে কায়েম রাখবার জন্য এবং তাদের কায়েমী স্বার্থকে প্রতিষ্ঠিত করার জন্য ক্যালকাটা সুবারবন পুলিশ অ্যাক্ট ১৮৬৪ এবং ক্যালকাটা পুলিশ অ্যাক্ট ১৮৬৬ সৃষ্টি করেছিলেন। এই সরকার সেই আইন দুটিকে তুলে দেওয়ার পরিবর্তে কিভাবে সেগুলি বজায় রাখা যায় এবং তার উপর আরও নতুন করে বসানো যেতে পারে তার অনুসন্ধান করছেন। তারা মানুষের ব্যক্তি স্বাধীনতা এবং গণতন্ত্র রক্ষার কথা বলেন কিন্তু আমি দেখছি সেই স্বৈরাচারী সাম্রাজ্যবাদী সরকারের সেই দুটি ঘৃণ্য আইনকে বলবৎ করার ব্যবস্থা করা হয়েছে। আপনারা সকলেই জানেন চাষীর সবচেয়ে বড় সমস্যা হল যে তাদের উৎপাদিত ফসলের ন্যায্য মূল্য তারা পাচ্ছে না। এটা তাদের পক্ষে একটা বড় অভিশাপ, আমাদের পশ্চিমবঙ্গের প্রায় সর্বত্র চাষীরা যাতে তাদের উৎপাদনের ন্যায্য মূল্য পেতে পারে তার কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করতে পারেন নি। ধান কুইন্টাল প্রতি ৮২ টাকা যে সরকারি নির্ধারিত মূল্য ধার্য করা হয়েছে সেটা পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার প্রায় সর্বত্র কার্যকর হচ্ছে না। চাষীরা ডি পি এজেন্টদের কাছে গিয়েছিল ধান বিক্রয় করবার জন্য, ঐ দামে তারা কেনেনি, ফলে৩০ টাকা কুইন্টাল দরে বিক্রি করতে হয়েছে। এই যে অন্যান্য জিনিসপত্রের দর চড়া, চাষীরা তো তাদের উৎপাদিত জিনিস বিক্রি করেই এইসব জিনিসপত্র সংগ্রহ করে, তারাতো সংগ্রহ করতে পারছে না। এই মূল্য যাতে কমে যায় তার ব্যবস্থা করবার জন্য সরকারের কোনও ভূমিকা নেই, সেটার জন্য সরকারের কোনও চেষ্টা নেই। চোরাকারবারিরা এবং কালোবাজারিরা এইসব জিনিসের মূল্যবৃদ্ধি করে জনসাধারণকে জেরবার করে দিচ্ছে, সরকার এ সম্বন্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না। অল আউট স্টেট ট্রেডিংয়ের ব্যবস্থা করার জন্য কোনও চেষ্টা নেই। আমরা দেখছি সরকার পক্ষ থেকে বেকারভাতা দেওয়ার জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন, মাসে ৮ দিন কাজের বিনিময়ে তারা ৫০ টাকা দেবেন। এই সরকারের পক্ষ থেকে ক্ষেত মজুরদের ৮.১০ পয়সা দৈনিক মজুরির হার করা হয়েছে। কিন্তু আজকে যাদের বেকার ভাতা দেবেন বলছেন তাদের বেকার ভাতার জন্য যে পরিমাণ অর্থ দেওয়া হয়েছে সেটা যদি ধরা যায় তাহলে তারা দৈনিক ৬.৮০ টাকার বেশি পাচ্ছেন না তাদের মাসিক হিসাব যদি ধরা যায় তাহলে দেখা যায় ৬৪.৮০ টাকা। পাওনা হয়ে কিন্তু ৫০.০০ টাকার বেশি তারা পান না। সুতরাং এই যে ব্যবস্থা করা হয়েছে এতে সত্যই বেকার সমস্যা সমাধান করার কোনও ব্যবস্থা হয়নি। যেখানে ১৩ লক্ষ বেকার তালিকাভুক্ত করা হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এবং যেখানে ৩।। লক্ষের মতো বেকার ৫ বছরের অধিক তালিকাভুক্ত রয়েছে, যেখানে মাত্র ১।। লক্ষ বেকারকে ৫০ টাকা হারে ভাতা দেওয়ার ব্যবস্থা হয়েছে। আপনারা সকলেই জানেন যে শতকরা ৭৫ জন লোক গ্রামে বাস করে, তার মধ্যে শতকরা ৭৫ জনই বেকার রয়েছে, এদের সম্পর্কে কোনও ব্যবস্থা করা হয়নি। এই যে বাজেট রাখা হয়েছে এতে একদিকে ৮ মাসের মধ্যে দুবারে ৬২ কোটি টাকার মতো কর বৃদ্ধি করা হয়েছে, এটাকে আড়াল করবার জন্য আজকে তারা এক দিকে বেকার ভাতার কথা বলছেন অন্যদিকে কর বৃদ্ধি করছেন।

তাই এই বাজেটকে আমি বলব 'লাথি-চুম্বন' বাজেট। এতে একদিকে জনসাধারণের উপর করের বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে, অপরদিকে জনসাধারণকে কিছু বেকার ভাতা দেওয়ার কথা বলা হয়েছে। সেই কারণে আমি এই বাজেটকে অনৈতিক বাজেট বলতে পারি, এই বাজেটকে সমর্থন করতে পারি না।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাত হয়েছে, কর্মবহুল দিন গেছে, মাননীয় সদস্যরা রণক্লান্ত সুতরাং আমার পক্ষে বেশিক্ষণ বলা উচিত হবে না। চার দিন ধরে ৬৩ জন মাননীয় সদস্য বাজেটের উপর বললেন। কোনও কোনও মাননীয় সদস্যের বক্তব্য শুনে আমার মনে হয়েছে যে আমি যা বলেছি তা তারা শুনেন নি অথবা হয়ত তারা লিখিত ভাষণ পড়েননি। কারণ, সামান্য যত্ন নিয়ে যদি তারা ভাষণটা পড়তেন তাহলে যে সমস্ত প্রশ্ন তারা করেছেন তার অনেকগুলির উত্তর ভাষণের মধ্যে পেতেন। কিন্তু সেই প্রশ্নে আমি যাচ্ছি না, মোটামুটি যে কয়টি বিষয়ে বলেছেন তার কিছুটা উল্লেখ করা আমার কর্তব্য, আমি সেই কর্তব্য সম্পাদন করবার চেষ্টা করব। অনেকে বলেছেন এই এই বিষয় নিয়ে আপনার বাজেটে উল্লেখ নেই, যেমন রেণুলিনা সুব্বা বলেছেন পাহাড়ী সমস্যা নিয়ে বেশি বলা উচিত ছিল, হাসানুজ্জামান সাহেব গোবরা করবস্থান সম্বন্ধে বললেন। বাজেটে সমস্ত কিছু বলা সম্ভব হয় না, যখন সহযোগী বন্ধুরা আলাদা করে দাবি উত্থাপন করবেন তখন এই সম্পর্কে আলোচনা করবেন, সমস্যা থাকলে সেটা উত্থাপন করবেন। আমার পক্ষে সব কিছু বলা সম্ভব হয়নি। সবচেয়ে বেশি যে প্রসঙ্গে বেশি কথা উত্থাপিত হয়েছে সেটা হচ্ছে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে, কেন্দ্র রাজ্য অর্থনৈতিক সম্পর্ক নিয়ে। আমি নিজে এই ব্যাপারে সবচেয়ে বেশি জোর দিয়েছি এই জন্য যে আমার নিজের বিবেচনায়, সরকারের বিবেচনায় বামফ্রন্টের বিবেচনায়, এই রাজ্যের অর্থনৈতিক ভবিষ্যতের পক্ষে এবং অন্যান্য ব্যাপারে এই সমস্যার সমাধান হওয়া সবচেয়ে আগে প্রয়োজন, এর চেয়ে গুরুতর সমস্যা আমাদের সামনে উপস্থিত নেই।

[7-50 — 8-00 P.M.]

বিষয়গুলি একসঙ্গে গ্রন্থিত করে আমি এখানে উপস্থিত করেছি। এখানে আমি একটু হকচকিয়ে গেলাম। আমি আন্তরিক ভাবে বলতে চাই, কংগ্রেসিরা যা বলেছেন, আমি কোনও মন্তব্য করব না। ওদের ভিতরে একটা উথাল পাতাল চলছে, ওদের মতো হয়ত একটা জায়গায় স্থিত হবে এবং ৫/৬ বছর যা হয়ে গেছে তার জন্য ওরা অনেক পরিমাণে দায়ী। আমি কিছুটা চিন্তা করবার সময় ওদের দিচ্ছি। জনতা পার্টির সদস্য যারা পশ্চিমবাংলায় আছেন, তাদের বিরুদ্ধে আমার সামান্য অভিযোগ আছে। কালকে জনতা পার্টির এক মাননীয় সদস্য বললেন যে সব দূরভিসন্ধিমূলক, খারাপ উদ্দেশ্য নিয়ে এইসব আমি করেছি, এই সব কথাবার্তা বলেছি। এ কথার মানে কি? একথার মানে আমি এই সব বিশ্বাস করি না, আমাদের বাজে মতলব আছে, সেজন্য এখানে এই কথা বলেছি। মাননীয় সদস্য বললেন, আমি শিক্ষক আমি অধ্যাপক আজকে রাজনীতির মান কোথায় নেমে গেছে। তিনি সত্য সত্যই এটা বিশ্বাস করেন৷ আমি যে কথা গুলো বলেছি সেগুলি যেহেতু ওর মতের সঙ্গে মেলেনি সে জন্য আমি অসাধু। আমার লজ্জা হয়, আজকে রাজনীতির মান কোথায় নেমে গেছে। দুটো কথা বলা হয়েছে, একটা দূরভিসন্ধিমূলক এবং আর একটা কথা বার বার বলা হয়েছে যে আমরা নাকি বিচ্ছিন্নতাবাদী। অথচ সব থেকে মজার কথা, আমি ৮/১০ পৃষ্ঠা

াপী যে সমস্ত যুক্তিগুলির অবতারণা করলাম যে সমস্ত সমস্যার কথা বললাম সেই বিষয়ে ন্তু একটু ও সাড়া মিললো না এই সমস্যাগুলি সম্বন্ধে বলুন। এই সমস্যা দেখা দিয়েছে, ই সমস্যা নয়, আপনি ভুল করছেন, আপনার বিচার ভুল এসব কথা বললেন না। আমি লছি যদি কোনও মাননীয় সদস্য এসব কথা বলতেন তাহলে আমি মন দিয়ে শুনতাম। াজকে গালাগালি দিয়ে কোনও সমস্যার সমাধান হয় না হবে না। আমি জনতা পার্টির দস্যদের একটা কথা বলতে চাই যে আপনারা এত হীনমন্যতায় ভুগছেন কেন? আমি াদের বলব যে পশ্চিমবাংলার বাইরে আপনারা তাকান, ৫/৬টি রাজ্যে জনতা সরকার আছেন, তারা কি সমস্যার সম্মুখীন হচ্ছেন, তাদের সঙ্গে আলোচনা করুন। আমরা যখন যাই তখন তাদের সঙ্গে কথা বলি, আবার ওনারা যখন আসেন আমাদের সঙ্গে আলোচনা করেন। আমি একটি দলিল থেকে আপনাদের পড়ে শোনাচ্ছি Financial relations between the Centre and the State are among the most difficult problems confronting the federal set up. The basic problem is posed in term of the fundamental disequilibrium between the revenue sources and expenditure function betweeen the centre and the States. The essence of fiscal federation lies in devising a resource transfer mechanism which provides a satisfactory solution for this dicotomy. It is now widely recognised that an important pre-condition for establishing harmonious relations between the Centre and the States will be to ensure a reasonable degree of autonomy for the States consistent with the wider requirements of national integrity and unity. A rational scheme of resourse division should ensure both for the Centre and the States adequate provision of funds to take care of the present commitments as also thier expanding future requirements. এটা মোরারজি দেশাই, আমাদের প্রধানমন্ত্রী তার গুজরাট প্রদেশে জনতা পার্টির সরকার আছেন, সেই জনতা সরকার সপ্তম ফিন্যান্স কমিশনের কাছে এই বিবৃতি রেখেছেন এবং এটা রেখেছেন ডিসেম্বর মাসে এবং ২৮শে ডিসেম্বর তারিখে গুজরাটের অর্থমন্ত্রী আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন। তিনি যখন এসেছিলেন, এটা পড়েই এসেছিলেন। কেউ বলতে পারবেন না যে আমি তাকে শিখিয়ে এসেছি এবং আমার বাজেট বক্তৃতায় এমন কিছু বলিনি যা এই বইতে নেই। উড়িষ্যায়ও জনতা পার্টির সরকার আছেন। দিন দশেক আগে যখন আমি আমার দপ্তরে বসে বাজেট নিয়ে ব্যস্ত ছিলাম তখন উড়িষ্যার অর্থমন্ত্রী আমাকে টেলিফোন করে এলেন। তিনি বললেন, আমি জানি আপনি বাজেট নিয়ে ব্যস্ত আছেন, তবুও আমি এলাম আপনাকে আমার কৃতজ্ঞতা জানাতে। আপনারা আমাদের সকলের হয়ে কথা বলেছেন। আপনি যে কথা বলেছেন, সেটা আমাদের দলের কথা, আপনি সম্মেলন ডাকুন, আমরা আসবো। বিহারের অর্থমন্ত্রী এসে আমার সঙ্গে করেছেন এবং বলেছেন যে আলোচনা হোক, আমরা এই আলোচনায় বসবো। এখানে আসার পরে বিহারের মুখ্যমন্ত্রী, শ্রী পূরী ঠাকুরের কাছ থেকে একটা টেলিগ্রাম পেলাম। তাতে তিনি বলেছেন, আপনাকে ভিনন্দন জানাচ্ছি, আপনি দয়া করে আপনার বাজেটের কয়েকটা কপি পাঠিয়ে দিন। াঞ্জাবে জনতা পার্টির আকালী সরকার, তারা বলেছেন, আলোচনা হোক এই ব্যাপার নিয়ে, ামরা আলোচনার ব্যবস্থা করছি। রাজ্য সরকার চালাতে গেলে কতগুলি সমস্যার সম্মুখীন

হতে হয় এবং সেটাই হতে হয়েছে। এই জিনিসটা জনতা পার্টির বন্ধুরা গুলিয়ে ফেলেছেন। আমরা যখন বলছি কেন্দ্র তখন তারা মনে করছেন আমাদের সরকার। অর্থাৎ রাজ্য মানে বামফ্রন্ট সরকার এবং কেন্দ্র মানে ওদের সরকার। কাজেই একটা প্রতিদ্বন্দিতা দেখছি। আমাদের যে সমস্যা দেখা দিয়েছে তারজন্য সরকার দায়ী নয়। এক্ষেত্রে সমস্যা হচ্ছে, প্রশ্ন হচ্ছে সংবিধানের কাঠামো এবং যার কিছুটা কংগ্রেস সরকার তাদের শেষের দিকে করেছে। বেশি ক্ষমতা হাতে এলে লোভ সামলানো যায় না এবং সেটাই ইন্দিরা গান্ধী করেছেন। মূল সমস্যা হচ্ছে সংবিধানের কাঠামো যেটা রয়েছে সেটাকে ভেবেচিন্তে বদলানো যায় কিনা সেই চেষ্টা করি। আমার মনে হয় এটা নিয়ে এত মাতামাতি করবার প্রয়োজন নেই। আমরা আপনাদের সরকার সম্বন্ধে কোনও রকম কটাক্ষপাত করছি না, গত ৬/৭ মাসের অভিজ্ঞতায় আমরা যেগুলি দেখছি সেটাই আমরা বলেছি। এখানে একটা প্রশ্ন জনতা পার্টির সদস্য বিষ্ণু শাস্ত্রী মহাশয় তুলেছেন। তিনি বলেছেন, অন্যান্য রাজ্য অনেক উন্নতি করেছেন আপনারা কেন সেটা করতে পারেন নি। তারপর তিনি বলেছেন, আপনাদের কি কি অসুবিধা হচ্ছে বলুন। তাহলে দেখা যাচ্ছে কিছু কিছু রাজ্য উন্নত করেছে এবং অন্যেরা করতে পারেনি—অর্থাৎ একটা বৈষম্য দেখা যাচ্ছে। কিছু কিছু রাজ্য বাড়তি সুবিধা পেয়েছে কিন্তু অন্যান্য রাজ্য সেটা পায়নি, তাদের চেপে দেওয়া হয়েছে কারণ তারা কেন্দ্রের কথা শোনেনি কিন্তু অন্যান্য রাজ্য সেটা পায়নি, তাদের চেপে দেওয়া হয়েছে কারণ তারা কেন্দ্রের কথা শোনেনি। আমাদের সংবিধানের মধ্যে এমন একটা কলকারখানা রয়েছে যাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রে সীমাবদ্ধ হয়। আমার হাতে পয়সা রয়েছে কাজেই তুমি যদি আমার কথা শোন তাহলে তোমাকে বাড়তি পয়সা দেব আর যদি না শোন তাহলে দেব না এবং তোমার রাজ্যে সি আর পি পাঠাবো, ১০ হাজার লোককে খুন করব, হাজার লোককে জেলে বন্দী করে রাখব এই হয় অবস্থা। কাজেই কিছু কিছু রাজ্যের উন্নতি হয়েছে এবং যারা চাপ সৃষ্টি করতে পারেনি, যারা কেন্দ্রের কথা শোনেনি তাদের উন্নতি হয়নি। একটা সমাজ ব্যবস্থায় কিছু কিছু রাজ্য এগিয়ে যাবে এবং কিছু কিছু রাজ্য পেছিয়ে যাবে এটা যাতে না হয় সেই চেষ্টা আমরা করছি। আপনারা রামমনোহর লোহিয়ার কথা জানেন। রামমনোহর লোহিয়া আমাদের সারা ভারতবর্ষে যত কনস্ট্রাকশন হয় অর্থাৎ বাড়িঘর নির্মাণ হয় তার একটা হিসেব তিনি করেছিলেন এবং বলেছিলেন শতকরা ৪০ ভাগ বাড়িঘর একমাত্র দিল্লি শহরের জন্য অথচ দিল্লিতে সারা ভারতবর্ষের ১ ভাগ জনসংখ্যা নেই। তাদের হাতে টাকা রয়েছে কাজেই সেটা দিয়ে তারা ঘরবাড়ি তৈরি করেন এবং সাধারণ মানুষের সমস্যা তাদের কাছে গিয়ে পৌছায় না। তিনি জিজ্ঞাসা করেছেন আমাদের কি কি অসুবিধা হচ্ছে? আমি উদাহরণ দিচ্ছি। আমি এখানে একটা কথা শুনলাম, স্বাস্থ্যের জন্য আরও কেন বরাদ্দ করিনি, জলের জন্য করিনি, শিক্ষার জন্য করিনি। মাদ্রাসার জন্য করিনি। আমি তো বলছি টাকা নেই বলে করতে পারিনি। মন্ত্রীদের সঙ্গে আমার মাছের দরের মতো দরাদরি করতে হয়। আমি তাদের বলেছি ১ কোটি টাকা কমান, ২ কোটি টাকার দিতে পারব না আমি তাদের বলেছি, আপনারা চেঁচামেচি করবেন না। এরকম একটা গ্লানিকর অবস্থার মধ্যে আমাদের চলতে হচ্ছে। আমরা বুঝি যেখানে যেখানে অভাব রয়েছে সেখানে টাকা দিতে হবে, মানুষের জন্য টাকা বরাদ্দ করতে হবে। কিন্তু এখন টাকা নেই, সমস্ত টাকা কেন্দ্রের ঘরে রয়েছে। হিসেবে রয়েছে কেন্দ্রের কাছে টাকা রয়েছে আমাদের কাছে নেই।

[8-00 — 8-10 P.M.]

আমাদের কি অসুবিধা হচ্ছে জিনিস পত্রের দাম বাড়ছে—আপনারা নিজেরা জানেন, আমরা টাকা পাচ্ছি না, আমাদের হাতে টাকা নেই। আজকে অনেকে বেকার সমস্যার কথা বলেছেন—অনেকে বলেছেন এতগুলি কারখানা বন্ধ হয়ে আছে এবং আরও বন্ধ হচ্ছে কি কারণে হচ্ছে—তার কতকগুলি রাজনৈতিক কারণ আছে আবার অর্থনৈতিক কারণও আছে। একটা রুগ্ন কারখানার কথা জানি, আমরা হাতে নিতে পারি। আমরা জানি এখানে মালিক কারচুপি করছে, আমরা জানি ২ মাস বাদে এই কারখানা বন্ধ হয়ে যাবে। আমরা জানি এখন যদি কোনও ব্যবস্থা না নিই তাহলে সর্বনাশ সামনে। আমরা জেনেও নিজেরা কিছু করতে পারছি না। আমার একটা কারখানা অধিগ্রহণ করতে পারছি না আমাদের কেন্দ্রের কাছে শুধু দরবার করতে হবে, আমরা কেন্দ্রকে বলতে পারি যে ওখানে গোলমাল হবে একটু দয়া করে কথা শুনুন কারখানাটা অধিগ্রহণ করুন অন্তত একটা এনকোয়ারি ব্যবস্থা করুন কেন্দ্রের কাছে এইটুকু বলতে পারি। আমাদের হাত পা বাঁধা, আমাদের কোনও ক্ষমতা নেই। কিছু টাকা পেলে আমরা জানি এই কারখানার ভবিষ্যত উজ্জ্বল, তার শ্রমিকরা খুব দক্ষ যন্ত্রপাতি চকচকে ঝকঝকে, বাজার ও আছে শুধু যদি সামান্য লগ্নী, পাওয়া যায়—কাজ চালানো যায় কিন্তু ব্যাঙ্কের টাকার উপর আমাদের কোনও অধিকার নাই—এখান অ্যাসেম্বলিতে বসি আর মাঝে মাঝে উঠে যায় ব্যাঙ্কের ভদ্রলোকদের ডাকি, তাদের অনুরোধ করি যে কিছু টাকা দেবেন—৬ হাজার শ্রমিক না খেয়ে আছে, কারখানাটা খুলতে পারে, সম্ভাবনা আছে তারা বলে আমাদের ক্ষমতা নেই দিল্লিতে লিখতে হবে, বোম্বেতে লিখতে হবে আমরা কিছু করতে পারি না। আমাদের কি অসুবিধা হচ্ছে—জিনিসপত্রের দাম বাড়ে, আমরা কিছু করতে পারি না। এখন কেন্দ্রীয় সরকার কেন্দ্রে আছেন আমরা এখানে রাজ্যে আছি, আমরা জনসাধারণের খুব কাছাকাছি আছি জিনিসপত্রের দাম বাড়ছে কেন জবাব দিন—আমরা কি করে জবাব দেব, আমরা তো জিনিসপত্রের দাম বাড়াইনি। একটা উদাহরণ দিচ্ছি—গত বছরের তুলনায় এবছরে দেশে আঁখের চাষ অন্তত দশ লক্ষ টন বেশি হয়েছে এতে কম করে ধরলে অন্তত ১০ লক্ষ টন বাড়তি চিরি উৎপাদন হতে পারে, গতবারের তুলনায় ১০ লক্ষ টন বাড়তি চিনি উৎপাদন হতে পারে—অর্থাৎ শতকরা ২০ ভাগ চিনির উৎপাদন বেড়ে যাবে। আমরা আশা করেছিলাম চিনির দর একটু সস্তা হবে, চিনি সস্তা হলে গুড়ের দরও সস্তা হবে। সাধারণ লোকেরা একটু খেতে পারবে। চিনির দর যাতে না বাড়তে পারে মুখ্যমন্ত্রী সম্মেলনে আমরা প্রধানমন্ত্রীকে চেপে ধরেছিলাম তখন প্রধানমন্ত্রী আমাদের স্পষ্ট প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এখন থেকে আমরা আর বিদেশে চিনি রপ্তানি করব না। চিনি রপ্তানি হলে দাম বেড়ে যায়। চিনি উৎপাদন বেশি হয়েছে দাম পড়ে গেলে মালিকদের মুনাফা কমবে, সেজন্য আপনাদের রেশনে এর মারফত যে চিনি তার উপর ১৫ পয়সা বাড়িয়ে দিলেন এবং সাড়ে ৬ লক্ষ টন চিনি বিদেশে রপ্তানি করার সিদ্ধান্ত নেওয়া হল। আমাদের চিনির মালিকেরা যে দামে বাজারে চিনি বেচে সেই দামে বিদেশে কেউ কিনবে না—বিদেশে চিনি সস্তা সুতরাং এই ৬।। লক্ষ টন চিনি বিদেশে বিক্রি করতে হলে আমাদের ২৫ কোটি টাকা ভরতুকি দিতে হবে, সেজন্য রেশনে দাম বাড়িয়ে দেওয়া হল। আমরা কিছু বলতে পারি না। এই জন্য সাধারণ মানুষের ভাল করবার জন্য কিভাবে গঠনতন্ত্রের অসুবিধা আছে সেই নিয়ে কথাবার্তা

বলতে চাই—কথা বলতে আপত্তি কি? আমরা তো একই দেশের লোক আপনারাও দেশে ভাল চাইছেন, আমরাও দেশের ভাল চাইছি। এরপর আর একটি কথা বলেছিলাম শতক ৭৫ ভাগ যদি রাজ্যের হাতে ছেড়ে দেয় তাহলে ত্রিপুরার মতো রাজ্যের কি হবে? ত্রিপুর তো ভালই হবে। কারণ ৭৫ ভাগ থেকে আমরা কিছুটা ত্রিপুরাকে দিতে পারব। রাজে হাতে এত বাড়তি আসবে তাতে তাদের কিছুটা দিলে কোনও অসুবিধা হবে না। ব আপনাদের যে ব্যবস্থা সেটা হচ্ছে বিচ্ছিন্নবাদী ব্যবস্থা। কারণ সমস্ত কিছু কেন্দ্রের হা কুক্ষিগত, আমরা পাচ্ছি না, আমাদের পুরো রাজস্বটা ফিন্যান্স কমিশন বণ্টন করেন এবং ওয়ান ফোর্থের জন্য কামড়াকামড়ি পড়ে যায়। ঐ ওয়ান ফোর্থ অংশ হচ্ছে দেড় হাজার কে টাকা, আমাকে একটু বেশ দেন, ওকে একটু কম দেন, আমি খুব ভাল ছেলে, ও খুব খার ছেলে, আমার জনসংখ্যা বেশি, ওর জনসংখ্যা কম, আমরা ভালভাবে ট্যাক্স কালেকশন ক ওরা করে না, এক রাজ্যের সঙ্গে আর একটা রাজ্যের সংঘাত লাগিয়ে দেওয়া এই হ আপনাদের বিচ্ছিন্নতাবাদী। এখন যে অবস্থা চলছে এবং এই ভাবে কিছুদিন চললে আম পরস্পরকে সন্দেহের চোখে দেখবো, আমরা পরস্পরকে হিংসা করতে আরম্ভ করব, এ যেমন আমি পশ্চিমবাংলায় দেখতে পাই। পাঞ্জাব এগিয়ে গিয়েছে কেন—প্রাদেশিক কতকগু মন্তব্য করা হয়েছে। আমরা মনে করি ওরা আমাদের ঠকিয়ে এগিয়ে যাচ্ছে, আমরা পিছি পড়ছি। যত তাড়াতাড়ি এই জিনিস বন্ধ করা যায় তত তাড়াতাড়ি ভারতবর্ষের সার্বিক ম আসবে। এই তো গেল সাধারণ কথা। কেন্দ্র ও রাজ্যের সম্পর্ক আমাদের চিন্তা করতে হ এটা কোনও দলগত সমস্যা নয় এটা জাতীয় সমস্যা এবং সেইভাবে সকলে চিন্তা কর এবং আমি আর একবার জনতা পার্টির বন্ধুদের বলব যে তারা তাদের যে সমস্ত রা জনতার শাসন আছে তাদের নেতাদের সঙ্গে কথা বললে আমাদের অবাক লাগে। এখা আমরা অসাধু কিন্তু পশ্চিমবাংলার বাইরে গেলে জনতা পার্টির বন্ধুরা আমাদের বুকে জড়ি ধরে। এটা কেন হচ্ছে বুঝতে পারছি না। তারপর আমি বলব সেটা হচ্ছে একেবারে সাদাম ব্যাপার, অনেকেই বলেছেন এত ঘাটতি বাজেট কেন। এর জবাব আমি ইতিমধ্যেই দিয়ে বিশেষ করে গতকাল কেন্দ্রীয় সরকার যে ঘাটতি বাজেট দিয়েছেন তার তুলনায় আম বাজেট অত্যন্ত নিষ্প্রভ। ওদের হাতে তো ছাপার কল আছে ওরা নোট ছাপাতে পারে, হাজ হাজার কোটি টাকার নোট ছাপাবেন, আমাদের নোট ছাপাবার কোনও উপায় নেই। আম ২৫ কোটি টাকার ঘাটতি দেখিয়েছি এটা আমাদের ট্যাক্স ধরে পূরণ করে দিতে হবে এ কেন্দ্রের কাছে দৌড়াদৌড়ি করতে হবে, রিজার্ভ ব্যাঙ্কের কাছে দৌড়াদৌড়ি করতে হ তারপর চিঠি পাব তোমরা কেন ওভার ড্রাফট করেছো, অতএব তোমাদের ব্যাঙ্ক যে ক্রেডি আছে সেটা বন্ধ করে দেব। তখন পশ্চিমবঙ্গবাসীরা একেবারে নিঃস্ব হয়ে পড়বে অথচ কে যদি ১১ শত কোটি টাকার নোট ছাপেন তাহলে কিছু বলবার নেই। এটা একটা অ সম্পর্ক। অথচ আমাদের উন্নয়ন দেখতে হবে, আমাদের শিক্ষার ব্যাপার দেখতে হবে, আমাদে স্বাস্থ্যের ব্যাপার দেখতে হবে, কৃষির ব্যাপার দেখতে হবে এবং খরচ করতে হচ্ছে, অগ্রাধিক দিতে হচ্ছে। কিন্তু আর একটা জিনিস বলি, এই ৬ মাসে যখনি আমরা দিল্লিতে যাই তখ তোসামদ করতে হয়, হাত কচলাতে হয় আমলাদের কাছে। কারণ কেন্দ্রের হাতে যে ক্ষম কুক্ষিগত সেটা আমলাদের হাতে চলে যায় এবং আমলারা দিল্লিতে বসে ধরাকে সরা জ্ঞ করেন। তার ঠিক করে দেন কোনটা কি হবে। অথচ এয়ার ফোর্সের জন্য একটা টেলিফোনে

তার ব্যবস্থা হয়ে যায় ১৫ কোটি টাকার, এয়ার ফোর্সে একটা বাড়তি জেট প্লেন হয়ে যায়।

[8-10 — 8-20 P.M.]

এখন অগ্রাধিকার কে ঠিক করে দেবে? ঘাটতি বাজেট এখানে করতে হয়, কেন না, আমরা অঙ্ক মেলাতে পারছি না এবং চেষ্টা করছি মেলাতে। এই রকম একটা অসম ব্যবস্থায় অঙ্ক মেলানো খুব মুশকিল। এটা কেন্দ্রীয় সরকার অন্তত তাদের অভিজ্ঞতায় বুঝতে পারছেন। কারণ আমাদের আরও একটা বাড়তি সমস্যা আছে। আমাদের ঘাটতি কমাতে গেলে কেন্দ্র থেকে বাড়তি টাকা পেতে হয় বা বাড়তি রাজস্ব নিজেরা আহরণ করতে হয়। বাড়তি রাজস্ব আহরণ করতে গেলে আমাদের বেশির ভাগ পরোক্ষ দ্রব্যের উপর কর চাপাতে হয় এবং পরোক্ষ দ্রব্যের উপর কর চাপলে জিনিসপত্রের দাম বাড়বে, জনসাধারণের অসুবিধা হবে। কেন্দ্র দূরবর্তী আছেন। আর পাঁচশো কোটি টাকার মতো পরোক্ষ করও যদি তারা চাপান তাহলে তাতে তাদের অসুবিধা হয় না। আমাদের অসুবিধা আমাদের চিন্তাভাবনা করতে হয়। কারণ, আমরা জনসাধারণের খুব কাছাকাছি আছি। এই যে আমি ২০ কোটি টাকার রাজস্ব পেশ করেছি তা নিয়ে প্রচুর সমালোচনা হয়েছে। মাননীয় সদস্যরা বলেছেন এবং ওরা যা বলেছেন সেটা নিয়ে আমাকে কিছু বলতে হয়। উপায় নেই, কিছু রাজস্ব চাপাতেই হয়। কিন্তু মজা লাগে একটা বামপন্থী দলের প্রতিনিধি, তারা মনে করেন আমরা বামপন্থী নই, আমরা সাচ্চা নই, তারা আমাদের চেয়েও সাচ্চা, বলেছেন জনস্বার্থ বিরোধী ২০ কোটি টাকার কর চাপানো হয়েছে। আমি অত্যন্ত বন্ধুভাবে সবিনয়ে একটা কথা নিবেদন করব, যদি কোনও দক্ষিণপন্থী হত তাহলে কোনও চিন্তা-ভাবনার দরকার পড়ে না, তখন যুগ যুগ জিয়ো স্লোগান দিয়ে কাজ চলে যাবে। কিন্তু যদি বামপন্থী দল হয় তাহলে চিন্তা-ভাবনা করে কথা বলা দরকার। আর যদি রাগ না করেন তাহলে উদাহরণ দিয়ে বলি। এই যে ২০ কোটি টাকার বাড়তি রাজস্ব পেশ করেছি, কিন্তু কোথায়? প্রথম হচ্ছে ৭ কোটি টাকা বড় জোতের উপর কর বসানো হয়েছে। আমরা গত বছর ছোট ছোট ভূমি রাজস্ব ছেড়ে দিয়েছি। ছোট জোতের কর আমরা আসান করে দিয়েছি। সেই ৭ কোটি টাকার কর আমাদের তুলতে হবে। আমরা প্রতিজ্ঞাবদ্ধ, প্রতিশ্রুতিবদ্ধ ফাইন্যান্স কমিশনের কাছে, ভারত সরকারের কাছে। বড় বড় জোতের উপর কর বসিয়ে আমাদের ৭ কোটি টাকা পুনরুদ্ধার করতে হবে। জনস্বার্থ বিরোধী বললেন জোতদারদের উপর কর চাপানো? ওরা ভাবুন। আর কিছু কিছু ইলেকট্রনিক যন্ত্রপাতি, সারের ব্যাপারে ছোট ছোট চাষী আমাদের কাছে এসে অভিযোগ করেছেন আপনারা যে মাল্টি পয়েন্ট সেলস ট্যাক্স সেটা নানা জায়গায় করের আরোপ করা হয়েছে। আমাদের কাছে যখন বিক্রি করে ডিলাররা তার যা খুশি তাই দাম নেয়। আমাদের ভীষণ অসুবিধা হচ্ছে। সুতরাং প্রথম পয়েন্ট আপনারা নিয়ে গিয়ে কর নির্দিষ্ট করে বসিয়ে দিন, আমরা বুঝতে পারব যে কি কর আমাদের উপর বাড়বে। তাহলেও ওরা বাড়তি কর চাপাতে পারবে না। করের ভারটা কমে যাবে, আমাদের আসান হবে এবং আপনাদেরও একটা সুবিধা হবে ব্যবসায়ী লোকেরা কর চুরি করতে পারবে না। ইনভেসন যেটাকে করের কারচুপি সেটা বন্ধ হয়ে যাবে। সুতরাং ছোট চাষীর করের ভারটা কমবে। চোর-জোচ্চরদের ইভেসন বন্ধ হবে, সরকারের আয় বাড়বে। এটা জনস্বার্থ বিরোধী? তাহলে এখন জনস্বার্থ কি ওদের কাছে সেটা আমার পক্ষে বোঝা মুশকিল। আর একজন একটু বললেন ওই দলের যে পুলিশ অ্যাক্ট, ব্রিটিশ

সাম্রাজ্যবাদ ১৮৬৬ সালে যে পুলিশ অ্যাক্ট করেছিল সেটা ব্যবহার করে আমি জনস্বা বিরোধী কর চাপিয়েছি। কি ব্যাপার? বড় বড় হোটেল-এ পুলিশকে একটা লাইসেন্স ফি দি রেজিস্ট্রেশন করিয়ে নিতে হয়। আপনারা ভেবে অবাক হবেন গ্রান্ড হোটেলের মতো হোটে বার্ষিক লাইসেন্স ফি হচ্ছে ২৫ টাকা। এখন সেটা বাড়াতে চাইছি। সেটা মহা অপর জনস্বার্থ বিরোধী। এই বিপ্লবী বন্ধুরা আরও একটা মজার কথা বলেছেন। আমি একব বলি। কারণ এটা শোনা দরকার যে আমাদের বেশি তুলনা করলে কোথায় গিয়ে দাঁড়া হয়। আমরা বলছি একচেটিয়া পুঁজি আমরা পছন্দ করি না, আমরা মাল্টি ন্যাশনাল পছ করি না, ছোট এবং মাঝারি শিল্পের উপর নির্ভর করে আমরা এগিয়ে যাব। ওরা কি ( কপচালেন? আমরা মাঝারি এবং ছোট শিল্পের কথা বলছি, কারণ বড় শিল্প হলে সংঘব শ্রমিক আন্দোলন হবে এবং আমরা নাকি শ্রমিক আন্দোলনকে ভয় পাই। মাননীয় সদ পাগলও বলতে পারেন। আমি যে শহরে মানুষ হয়েছি, সেই শহরে যারা ঘোড়ার গা চালাতেন, তারা খুব রসিক ব্যক্তি ছিলেন এবং তারা অদ্ভুত, কিম্ভুত কথা শুনলে বলতে স্যার আর বলবেন না ওটা শুনলে ঘোড়াও হাসবে। আমি আপনাদের বলতে পারি এই সম কথা বলবেন না এতে অশ্বরাও হাঁসতে পারে। তারা বার বার করে এই কথা বলার জ অনেক সদস্য বলেছেন যে আমরা গ্রামের জন্য নাকি কিছুই বলি নি। গ্রামীণ সমস্যার দি নাকি কিছু আলোক পাত করা হয় নি। আমি শহরের মানুষ সুতরাং আমি শহরের কথাবা বলেছি এবং এই যে বেকার ভাতা সেটাও নাকি শহরের জন্য। একটু গোলমাল আ আমরা দুটি আলাদা সাহায্য প্রকল্পের কথা বলেছি। একটি হচ্ছে গ্রামীণ উন্নতি এবং কর্মসংস্থ প্রকল্প যার জন্য ১৫ কোটি টাকা বাজেটে বরাদ্দ করেছি সেই সঙ্গে আমি আশা করব ( যে গম আমরা পাব সেই গম ১০/১৫ কোটি টাকা তার মূল্যের পরিমাণ হবে এবং তা উপর আরও টাকা দিয়ে ২৫ থেকে ৩০ কোটি টাকা যেটা আছে সেটা গ্রামীণ কর্মসংস্থানে জন্য। আমি খুশি হতাম যদি এই মস্ত কর্মযজ্ঞের কথা আরও একটু বেশি করে আলোচ হত। দুঃখের কিন্তু তা হয় নি। এই সব ব্যয় ভার আমাদের সকলকে বহন করতে হবে এই যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে বেকার সাহায্যের কথা বলা হয়েছে এটা এটা এ প্রথম এই প্রথা সারা ভারতবর্ষের মধ্যে প্রবর্তন হোল। কিন্তু আমার মনে হয় আমাদের ( আদর্শ আমাদের যে কর্মপন্থা তার নিরিখে বিচার করবে। আমরা যে ক্রিয়া কর্ম গ্রহণ করো সেটা আমাদের সকলকেই মনোনিবেশ করতে হবে এবং এই ২৫/৩০ কোটি টাকা যাতে খু সুষ্ঠুভাবে খরচ করা যায় এবং এই যে পদ্ধতিতে খরচ করব বলেছি সেই পদ্ধতি যাতে মা হয় সেটা আমাদের প্রত্যেকেরই দেখা দরকার। এখানে একটা কথা বলা হয়েছে যেটা আবেদি সাহেব বলেছেন কেন্দ্রের হাত থেকে রাজ্যের হাতে এত ক্ষমতা চাইলেন কিন্তু রাজ্যের হা থেকে রাজ্যের বিভিন্ন স্তরে সেই ক্ষমতা ফেরত দিতে প্রস্তুত আছেন কি? উনি হয়তো ভা করে শোনেন নি কিম্বা পড়েন নি। কারণ এটা খুব স্পষ্ট করে বলা আছে আমার বাজে বক্তৃতায় যে আমরা কি করতে চাই। "গ্রামীণ কর্মসূচি আমাদের যদি পরিপূর্ণ সফল করতে হয় তাহলে বর্তমানে কেন্দ্রীভূত সাংগঠনিক কাঠামো সম্পূর্ণ পাল্টানো প্রয়োজন। আমরা যখ ক্ষমতা ও দায়িত্ব বিকেন্দ্রীকরণের কথা বলি তখন সেটা শুধু কেন্দ্র ও রাজ্যগুলির মধ্যে প্রশাসনিক কাজকর্ম ও রাজস্ব ক্ষমতার পুনর্বাসনের কথা বলতে চাই না। আমরা সমভা দৃঢ়প্রতিজ্ঞ যে রাজ্যের সদর দপ্তর থেকে ক্ষমতা জেলায় জেলায় এবং জেলা থেকে ব্লকে ব্ল

এবং পঞ্চায়েতগুলিকে সঞ্চালিত হবে। গ্রামবাসীরা যদি প্রস্তাবিত কাজের অংশীদার হিসাবে নিজেদের ভাবে তা হলেই উর্দিষ্ট গ্রামীণ প্রকল্প অর্থপূর্ণ হয়ে উঠতে পারে। তারপর আরও অনেক বিস্তৃত বিবরণ আমি দিয়েছি যে কিভাবে আমরা ঐ পঞ্চায়েতগুলিকে সক্ষম করতে চাই। এবং এটা বলেছি যে প্রত্যেকটি পঞ্চায়েতের হাতে উন্নয়নমূলক খাতে আলাদা আলাদা টাকা পৌছে দিতে হবে এবং সেই সঙ্গে হিসাব পরীক্ষার ব্যাপারটা একটু কেন্দ্রীভূত করতে হবে। এই সমস্ত কথা আমরা বলেছি। আমরা শহরের মানুষকে ভয় পাই না, আমরা তাদের ভালবাসি, সাধারণ মানুষ আমাদের ভালবাসে এবং তাদের উপর নির্ভর করে আমাদের এগোতে হবে তাদের জন্যই আমাদের এই সরকার। সুতরাং তাদের কথা ভাবাই আমাদের কর্তব্য হবে। তাদের হাতে ক্ষমতা পৌছে দিতে হবে। আর এটাই হল আমাদের লক্ষ্য। সুতরাং যারা বলেন আমরা গ্রামের কথা বলি নি তিনি ভুল কথা বলছেন। একজন একটি অদ্ভুত কথা বলেছেন যে আমরা না কি পল্লীর জন্য ২৫ লক্ষ টাকা ছোট চাষীদের জন্য বরাদ্দ করেছি। শিক্ষা খাতে, স্বাস্থ খাতে, উন্নয়ন খাতে সমস্ত মিলে দেখুন। আমরা গ্রামের জন্য অন্তত ৪০০ কোটি টাকা বরাদ্দ করেছি। আরও হলে ভাল হবে আরও বেশি টাকা কেন্দ্রের কাছ থেকে আনতে পারলে এই টাকা বাড়বে আর সেটা আমাদের প্রাণের তাগিদ রাজনৈতিক তাগিদ নয়। মাননীয় সদস্য বললেন বেকার ভাতা এতো নতুন নয়, মহারাষ্ট্রে ফর ইয়ারস অলরেডি হয়েছে। তিনি ইংরাজিতে বললেন আমি বলছি সেটা কিন্তু বেকার সাহায্যের ব্যাপার নয়, গ্রামীণ একটি পরিকল্পনার ব্যাপার ১৯৭৪ সালে এটা চালু হয়েছে। তা আপনারা যদি ১৯৭২ সালে গুন্ডামি করে আমাদের আসা বন্ধ করে না দিতেন তাহলে এটা ১৯৭২ সালে থেকেই এটা চালু করতে পারতাম। আর একটা জিনিস মহারাষ্ট্রে যেটা হচ্ছে সেটার জন্য বাড়তি ২৫ কোটি টাকার কর ভার বসানো হয়েছে।

[8-20 — 8-30 P.M.]

আমরা মাত্র ৫ কোটি টাকার করের প্রস্তাব করেছি, সেটা সাধারণ লোকের উপর বর্তাবে না। তার ইতিহাস আমি আপনাদের বলেছি। গত বছর আমরা রয়্যালটি বাবদ যেটা জনতা পার্টির বলাই দাসবাবু বলেছেন, কয়লার উপর রয়্যালটি বাবদ গত বছর ৫ কোটি টাকা কেন্দ্রের কাছে চেয়েছিলাম। কেন্দ্র দেখালেন যে তাদের মতোন না করলে আপনারা রয়্যালটি পেতে পারেন না। সুতরাং কেন্দ্রকে বলে দিয়েছি এখানে তাদের কোনও ব্যাপার নেই, ডেভেলপমেন্ট সেস হিসাবে বাড়তি ৫ কোটি টাকা পাব, তোমরা তোমাদের কোল ইন্ডিয়ার মুনাফা থেকে ভাগ দেবে। আমাদের মাটি, পশ্চিমবাংলায় আমাদের জমি, সেখান থেকে তোমরা কয়লা উৎপাদন করে লাভ করছো, সেই লাভের থেকে ৫ কোটি টাকা বাড়তি ভাগ আমরা চেয়েছি। এই বাড়তি ভাগ সৌভাগ্যবশ্যত দেশবাসীর উপর বর্তাবে না। কারণ কেন্দ্র নিয়ম করেছে কয়লার দাম সারা দেশে এক করতে হবে। কাজেই সেই অজুহাত নেই যে আমাদের ৫ কোটি টাকা দিতে হচ্ছে বলে কয়লার দাম বেশি দিতে হবে। কয়লার দাম বাড়ালে সারা দেশের লোককেই বেশি দিতে হবে। কেন্দ্র গতকাল কয়লার উপর ৫৮ কোটি টাকার কর বসিয়েছে। সুতরাং এমনিতেই কয়লার দাম বাড়বে। আমরা ৫ কোটি টাকা মুনাফা নেব বলে তার জন্য কোনও দাম বাড়বে না। অনেকে বলেছেন বেকার সাহায্য সম্পর্কে। রবীন্দ্র নাথের হবু চন্দ্র রাজা গবু চন্দ্র মন্ত্রীর মতোন মনে হল। আমরাও এটা করতে

পারতাম, এটা এমন কি করেছেন? এটা ঠিক বেকারদের সাহায্য—তাদের যে আমরা চাকরি দিতে পারি নি, এটা তো আমার আপনার অপরাধ, অপরাধ সমাজের সেই অপরাধ সমাজ ব্যবস্থার। এদের জন্য তারা কাজের সংস্থান করতে পারছে না। আমাদের ভায়েরা বোনেরা যে চাকরি পাচ্ছে না এদের দায়িত্ব আমাদের সকলের। আপাতত সেই দায়িত্ব আমরা পালন করতে পারছি না। কিন্তু খানিকটা আশার বিষয় যে আমরা তোমাদের পরিবারের জন্য ৫০ টাকা দেবার ব্যবস্থা করে দিচ্ছি। এটা কিছু নয়? এখানে ৮.১০ টাকার হিসাব দেখানোর কোনও মানে হয় না। এই হিসাব তো আমরাও জানি। এটা চাকরি নয়, মজুরি নয়, আমরাও জানি এটা সত্য। ডান থেকে বাম সবাই বলেছেন—বলতে হয় তাই বলছেন। কিন্তু এটা তো বললেন না ভারতবর্ষের ইতিহাসে, এই প্রথম এই রকম একটা বেকারদের সাহায্য এই সরকার থেকে স্বীকার করে নেওয়া হল সেটা তো কেউ একবারও বললেন না সেই জন্য দুঃখ হয়। এই জিনিসটা অন্তত বলা উচিত ছিল। রাজনীতি করতে হয় ঠিক, কিন্তু এটা একবারও বললেন না। রাজনীতির মান কোথায় নেমে গেছে দেখুন। আমরা রাজনৈতিক কাঠামো পাল্টাতে পারছি না, অর্থনৈতিক কাঠামো পাল্টাতে পারছি না, কিন্তু আমরা চেষ্টা করলে আমাদের নিজেদের একার চেষ্টায় এই বেকারদের কর্মসংস্থান করে দিতে পারব, যখন আমাদের আর্থিক দায়িত্ব স্বচ্ছল হবে। সুতরাং যারা বলছেন কর্ম সংস্থান করে দেওয়া যায়, জনতা পার্টির কেউ কেউ বলেছেন, তাদের আমি এই বাজেট ভাষণটি আর একবার পড়ে দেখতে বলব যে দেখুন সমস্যাগুলি কোথায়—যতদিন পর্যন্ত অর্থ বণ্টনের অসাম্য দূর না হচ্ছে, সম্পদ বণ্টনের দুর্নীতি দূর না হচ্ছে ততদিন পর্যন্ত এই সঙ্কটের ভিতর দিয়ে যেতে হবে। এই সঙ্কট আমরা কাটাতে পারব তখনই যখন আমাদের মতবাদ যেটা আমরা মনে করি সঠিক সেটা ভারতবর্ষের সকল স্তরের সকল অঞ্চলের মানুষ বুঝতে পারবে, তার জন্য আমাদের প্রতীক্ষায় থাকতেই হবে। আমাদের সংগঠন তৈরি করতে হবে, বোঝাতে হবে এবং সেটা বোঝাবার কতকগুলি ধাপ আছে। আমাদের সেই ধাপের ভিতর দিয়ে যেতে হবে। উপস্থিত আমাদের যেটুকু সাধ্য সেটা আমরা বেকার ভাই বোনদের ভাগ করে দিচ্ছি। আমি আর খুব বেশি বলব না। কারণ মাননীয় অধ্যক্ষ মহাশয়কে আমি কথা দিয়েছি যে ৮।। টার মধ্যে আমরা ভাষণ শেষ করব। দুটি কথা শুধু বলব আপনারা বলেছেন কিছু করতে পারবেন না। আমরা যদি কিছু করতে না পারি তাহলে দেশের লোক আমাদের দূর করে দেবে, এটা তো অত্যন্ত সাধারণ কথা। আমরা যাতে কাজ করতে পারি সেইজন্য তো আমাদের দোষ ত্রুটি সম্বন্ধে অত্যন্ত সচেতন এবং আমরা কিন্তু আমলাদের উপর দায়িত্ব চাপাবো না। আমলাদের দায়িত্ব আমাদের দায়িত্ব। আমলারা আমাদের অধীনে কাজ করে। আমরা যদি দৃঢ় বদ্ধ থাকি তাহলে আমলাদের সংশোধন করতে পারব, কাজের গতি ত্বরান্বিত করতে পারব। পুলিশি হামলা চলেছে স্বীকার করি পুলিশের ৩০ বছরের অভ্যাস রাতারাতি আমরা তো পাল্টাতে পারব না, এর জন্য সময় লাগবে। দেশে ন্যায়ের শাসন ফিরিয়ে আনতে পারব। সব শেষে বলি। আজকে সকালবেলাতে সম্পর্কে এই ভাইঝি আমাকে এই গল্পটি বলেছিল। গল্পটি হচ্ছে ধর্মতলার মোড়ে এক কংগ্রেসির সঙ্গে এখন সেই কংগ্রেসি এক নং কি দু নং জানি না, কারণ এখন কে এক নম্বরী আর কে দু নম্বরী তা বোঝা যায় না। যাই হোক, এক কংগ্রেসির সঙ্গে এক বামপন্থী কর্মীর দেখা। কংগ্রেসি কর্মীটি বামপন্থী কর্মীটিকে জিজ্ঞাসা করলেন, 'দাদা কোথায় যাচ্ছেন?' বামপন্থী কর্মীটি জবাব দিলেন, টালিগঞ্জে

যাচ্ছি। তখন কংগ্রেসিটি মনে মনে চিন্তা করছেন, ও ব্যাটা সত্যি সত্যি টালিগঞ্জে যাচ্ছে কি? ও বলল টালিগঞ্জে যাচ্ছি যাতে আমি তাই ভাবি, লোকটা কি মিথ্যাবাদী। আপনাদের নিজেদের মনে যদি পাপ থাকে তাহলে সর্বত্র আপনারাই পাপ দেখবেন। বেকারদের সাহায্য দেওয়া হবে দলীয় স্বার্থে—একথা যারা বলেছেন তাদের বলি, পশ্চিমবাংলার প্রতি কর্মহীন যুবক যুবতী আমরা দলভুক্ত বা আমি তাদের দলভুক্ত। আমার দলীয় স্বার্থ এটা যে, তাদের জন্য যাতে কিছু করতে পারি, এটা যদি আপনাদের পছন্দ না হয় আমি নাচার। নমস্কার

**মিঃ স্পিকার :** এই সভা আগামী কাল, শুক্রবার, ৩রা মার্চ, ১৯৭৮ বেলা একটা পর্যন্ত মুলতুবি রহিল।

## Adjournment

The House was accordingly adjourned at 8-27 P.M. till 1 P.M. on Friday, the 3rd March 1978, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 3rd March 1978 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abdul Mansur Habibullah) in the Chair, 15 Ministers, 5 Ministers of State and 192 Members.

[1-00—1-10 P.M.]

### Held over Starred Questions (to which oral answers were given)

#### দুধে ভেজাল দেওয়ার দায়ে গ্রেপ্তার

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ ও ১৯৭৭ সালে—

(১) কলকাতা পৌর এলাকায় এবং

(২) অবশিষ্ট পশ্চিমবঙ্গে দুধে ভেজাল দেওয়ার দায়ে কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছে;

(খ) উক্ত ব্যক্তিদের কতজনের বিরুদ্ধে পুলিশ এ পর্যন্ত (জানুয়ারি, ১৯৭৮ পর্যন্ত) ফৌজদারি কার্যবিধির ১৭৩ ধারা অনুযায়ী চালান দাখিল করিয়াছে; এবং

(গ) উক্ত অভিযুক্তদের মধ্যে কতজন কারাদণ্ডে দণ্ডিত হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) কলিকাতা বাদে অবশিষ্ট পশ্চিমবঙ্গে ১৯৭৬ সালে ৮১ জন এবং ১৯৭৭ সালে ২১ জনকে গ্রেপ্তার করা হয়। কলকাতার কাউকে গ্রেপ্তার করা হয় নি।

(খ) ১৯৭৬ হইতে জানুয়ারি ১৯৭৮ পর্যন্ত ১০২ জনের বিরুদ্ধেই চার্জশিট দাখিল করা হইয়াছে।

(গ) এ পর্যন্ত চার্জশিট প্রেরিত কোনও অভিযুক্ত ব্যক্তিকে কারাদণ্ডে দণ্ডিত করা হয় নাই।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমান সরকার

ভেজাল রোধ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটার সঙ্গে কোনও সম্পর্ক নেই। তবে প্রিভেনশন অব ফুড অ্যাডালটারেশন অ্যাক্ট, ১৯৫৪ সেটা যাতে কার্যকর ভাবে প্রয়োগ হয় তার জন্য আমরা চেষ্টা করছি। আর এই আইনকে বদলাবার প্রয়োজন আছে কি না, সেটা এখনও ভাবি না। আমরা এই বিষয়ে পরে ভেবে দেখব।

**Starred Questions**
**(to which oral answers were given)**

**Wage Boards for Press Workers**

***49.** (Admitted question No. *7.) **Dr. Motahar Hossain and Shri Bhola Nath Sen :** Will the Chief Minister be pleased to state—

(a) Whether any memorandum was submitted to him by the preparatory committee of the West Bengal Newspaper Employees Federation, the Indian Journalists Association and the Union of P.T.I. workers requesting him to use his good offices to impress upon the Government of India to take steps to end the deadlock created by the decision of the representatives of IENS and ILNA to boycott the wage boards;

(b) if so—

(i) when was the memorandum submitted to him; and

(ii) What action was taken by him in the matter ?

**Shri Jyoti Basu :** (a) Yes. The memorandum was submitted by the West Bengal Newspaper Employees Federation.

(b)(i) 24.1.78 when the Federation observed one day's strike.

(ii) As desired by the Federation the matter is being taken up with the Government of India.

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই মেমোরেন্ডামে কি কি দাবি ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে সেই লিস্টটা নেই, আমার দপ্তরে সেটা আছে, আপনি নোটিশ দিলে বলতে পারব।

## Incident at Samabeong Tea Estate

***50.** (Admitted question No. *12) **Shri Dawa Narbu La and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-Charge of the Home (police) Department be pleased to state—

(a) the total number of persons killed and/or fatally injured in the incident which occured at Samabeong Tea Estate under Garubathan police-Station in Darjeeling district on the 22nd January, 1978;

(b) the nature of injuries sustained by them and the weapons used by the assailants;

(c) the names and political affiliation of the persons named in the first information report and in the police investigation report; and

(d) What action has been taken in the matter ?

**Shri Jyoti Basu :** (a) Eight (8) persons killed. Ten (10) persons injured and admitted in hospital and four(4) persons were given first aid.

(b) Multiple gaping wounds, punctured wounds, bruises and Head injuries. Post Mortem report has not yet been received in respect of those who were killed. Lethal weapons, Kukris, stones etc. were used.

(c) The following seventeen persons were named in F.I.R.

1. Bir Bahadur Boujel.
2. Chandra Kumar Behun.
3. Man Singh Boujel.
4. Birey Boujel.
5. Hastabahadur Boujel No. 1
6. Jan Kumar Boujel.
7. Bir Kumar Boujel.
8. Dambar Bahadur Boujel.
9. Hasta Bahadur Boujel No. 2.
10. Bhotay Boujel.
11. Kharka Bahadur Boujel.

12. Sahabir Chettri No. 1.
13. Sahabir Chettri No. 2.
14. Manglay Boujel.
15. Haraka Man Kami.
16. Singhman Rai
17. Haraka Bahadur Boujel.

Their membership of any political party or parties is not known. Many of them belong to the CITU-affiliated China Kaman Mazdoor Union, according to police reports.

(d) So far fifteen (15) persons have been arrested by the police.

The case is under investigation by senior officers of the CID, West Bengal.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখনও পর্যন্ত অ্যাকিউসডদের অ্যারেস্ট করা হল না কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন হল না, আমি বলতে পারব না। তাদের খোঁজা হচ্ছে, যাদের নামে ওয়ারেন্ট বেরিয়েছে, কিন্তু তাদের সবাইকে এখন পাওয়া যায় নি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন যে, তাঁর নিজের পার্টির চীফের প্রেসারে এফ.আই.আর.-এ যারা অ্যাকিউসড তাদের এখনও অ্যারেস্ট করতে পারছেন না?

**শ্রী জ্যোতি বসু ঃ** পার্টির আবার কি প্রেসার থাকবে? যাদের নামে এফ.আই.আর. কর' হয়েছিল তাদের ৪-জনকে ধরা হয়েছে, এখনও ১৩ জন বাকি আছে। যাদের ধর' হয়েছে, তাদের কেন ধরা হয়েছে জানি না, তবে তাদের নামে এফ.আই.আর ছিল। অন্য যাদের নামে এফ.আই.আর. আছে তাদের ধরবার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ২২ জানুয়ারি সামবিয়া হত্যা-কান্ডের ঘটনা ঘটার পরও কেন আজ পর্যন্ত পোস্ট-মর্টেম রিপোর্ট পাওয়া যায় নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই ইনভেস্টিগেশন সি.আই.ডি. করছে, না সাধারণ পুলিশ বিভাগ করছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সি.আই.ডি.।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সি.আই.ডি. ইনভেস্টিগেশন-করছে, তথাপি আমাদের ডিমান্ড অনুযায়ী কোনও কমিশন বসাবার ইচ্ছে কি মাননীয় ম মহাশয়ের আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** না। আমরা এবিষয়ে এখনও কিছুই স্থির করিনি। মামলা হচ্ছে এ মামলা জজের কাছে হবে, সেখানে চার্জ-শিট দেওয়া হবে। মামলা যেভাবে হয়, সেইভা হবে। আমরা মামলার ফলাফল দেখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এবিষয়ে মামলা হচ্ছে বললেন এবং ইনভেস্টিগেশন হচ্ছে তা আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন হচ্ছে কেসের চার্জ-শিট দেওয়া হচ্ছে অ্যারেস্ট ও হয়েছে, আবার এই কেস উইথড্র হয়ে যাবে না তো?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, এই রকম কোনও সম্ভাবনা দেখছি না।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, এখনও পোস্ট-মর্টেম রিপো পাওয়া যায় নি। তা আপনি পুলিশমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীও। এতদিন পর্যন্ত এই রিপোর্ট ে সমস্ত কর্মচারীর গাফিলতিতে পাওয়া যাচ্ছে না, তাদের বিরুদ্ধে কি অ্যাকসন নেবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা কারও গাফিলতির জন্য কিনা তা আমি ঠিক বলতে পারি না। তবে আপনারা যেরকম উদ্বিগ্ন আমরাও সেরকম উদ্বিগ্ন। কেন পোস্ট-মর্টেম-এ এত দেরি হয় সেটা আমার জানা নেই। এই প্রশ্নের পর আমি খোঁজ করে বলতে পারব দেরির কারণ কি। যদি কারণ না থাকে তাহলে গাফিলতি কিনা তাও খোঁজ করে দেখব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৭-জন এর বিরুদ্ধে এফ.আই.আর. করা হয়েছে, তাদের মধ্যে কত জন সি.আই.টি.ইউ-র সদস্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও পার্টির কোনও সদস্য আছে কিনা আমি বলতে পারব না এবং এদের নাম আমি আগেই বলেছি। এদের সবার নামেই পুলিশ রিপোর্ট হয়েছে। এদের অনেকেই সি.আই.টি.ইউ-র সঙ্গে যুক্ত।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী কি এ খোঁজ রাখেন যে যাদের খুঁজে পাওয়া যাচ্ছে না, তাদের ওখানে কংগ্রেসিরা লুকিয়ে রেখেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে এই রকম কোনও খবর নেই।

## Summoning of an Officer-in-Charge of a police-station by a Minister

***51.** (Admitted question No. *16.) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Minister-in-Charge of the Home (police) Department be pleased to state—

(a) whether it is a fact that the officer-in-Charge of a police-station in South Calcutta has recently (in December, 1977 or January, 1978) complained and/or submitted a written statement to the Commissiner of Police describing how he was summoned by a Minister of the present Government at his residence and asked to carry out the orders of some young men who were released from prisons;

(b) if so, the names of the Minister and the addresses of the young named in the statement; and

(c) the text of the statement of the officer-in-charge concerned?

**Shri Jyoti Basu :** (a) No.

(b) & (c) Do not arise.

[1-10—1-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** সংবাদপত্রে একটা খবর বেরিয়েছিল আপনার নামে। তারজন্য আপনি কি প্রতিবাদ করেছেন?

**শ্রী জ্যোতি বসু :** আমার নামে সংবাদপত্রে কি বেরিয়েছিল তা আমি বলতে পারব না। আপনারা যা উত্তর চেয়েছেন তা আমি দিয়েছি। কোনও মন্ত্রীর বাড়িতে এইরকম পুলিশকে ডেকে পাঠানো হয় নি।

**Mr. Speaker :** The starred question No. 52 is held over.

## Smuggling of Jute

***53.** (Admitted question No. *21.) **Shri Atish Chandra Sinha and Shri Bholanath Sen :** Will the Minister-in-Charge of the Home (police) Department be pleased to state—

(a) whether the Government has any information that raw jute is being smuggled out of West Bengal to some neighbouring countries; and

(b) if so, what action has been taken by the present Government to prevent such smuggling ?

**Shri Jyoti Basu** : (a) No.

(b) and (c) Does not arise.

**Administrative Change in the C.M.D.A.**

***54.** (Admitted question No. *121.) **Shri Rajani Kanta Doloi and Shri Dhirendra Nath Sarkar** : Will the Minister-in-Charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) whether it is a fact that the World Bank authority has suggested for certain administrative changes in the C.M.D.A.;

(b) if so,—

(i) details thereof, and

(ii) action taken or proposed to be taken by the State Government in the matter ?

**Shri Jyoti Basu** : (a) In 1975 at the instance of the world Bank a study of the organisational structure of the CMDA was entrusted to Mr. V.P. Thompson, a Management Consultant of the P.A. International Management Consultants Ltd. U.K. In his report Mr. Thompson suggested certain administrative re-organisation in the management structure of the Authority. This report was examined by the CMDA and the State Government in consultation with World Bank representatives and certain changes were agreed to.

(b) (i) agreed changes were as follows :

(a) There should be a professional Manager as the Chief Executive of the Authority.

(b) There should be a Director General of Operations in place of the Technical Adviser to co-ordinate and direct the functions of the Sectoral Directors.

(c) There should be a Directors of Administration.

(d) The Director General of Operations, the Director of Administration, Director of Finance and Director of Planning should form the top management team along with and under the Chief Executive Officer.

(b) (ii) Following actions have been taken by the State Government and the CMDA :-

(a) A very senior retired IAS officer having considerable experience in Metropolitan Planning and Development has been appointed as the Chief Executive Officer. He has been made a member of the Authority by amendment of the CMDA Act.

(b) A very senior retired Engineer-in-Chief of the State Government has been appointed as the Director General of Operations. The post of Technical Adviser has been abolished.

(c) The secretary of the Authority has been appointed also to act the Director of Administration.

(d) The 5 Officers mentioned above constitute the top management team of the CMDA.

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন ওয়ার্ল্ড ব্যাঙ্ক যে রেকোমেন্ডেশন দিয়েছিলেন তাতে বর্তমানে যিনি ভাইস-প্রেসিডেন্ট আছেন, মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শুর মহাশয় এনার নাম কি ঐ রেকোমেন্ডেশনের মধ্যে ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** যেগুলি আমরা গ্রহণ করতে পেরেছি সেগুলি আমি পড়ে দিয়েছি এক, দুই, তিন, চার করে এবং তার উপর যদি কিছু হয়ে থাকে সেটা আমরা করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি বললেন যে একটা টেকনিক্যাল অ্যাডভাইসারের পোস্ট অ্যাবোলিশ করে দিয়েছিলেন। আমার প্রশ্ন হচ্ছে ওখানে আগে কে ছিলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** নোটিশ দিতে হবে।

### Central Industrial Security Forces in West Bengal

***55.** (Admitted question No. *127) **Shri Suniti Chattaraj and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-Charge of the Home (Police) Department be pleased to state—

(a) the total number of personnel of the Central Industrial security Forces deployed in West Bengal as on 31st January, 1978;

(b) industrial unit-wise break-up of such deployment;

(c) the amount paid or due to be paid by the State Government as cost of deployment of the said Central Industrial Security Forces in

West Bengal during the period between July, 1977 and January, 1978;

(d) what is the contemplation of the present Government in the matter of their retention here ?

**Shri Jyoti Basu :** (a) CISF is a Central Government Force and deployed by them. No CISF personnel have been deployed in the state at the instance of the State Government. I am sorry I cannot give the figures of the personnel who have been posted in West Bengal because no such figures have been given to us by Government of India.

(b) Does not arise.

(c) Does not arise.

(d) Does not arise.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই ফিগার পাওয়ার ব্যাপারে কোনও চেষ্টা করেছিলেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, আমি কোনও চেষ্টা করিনি, যদি বলেন চেষ্টা করব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** চেষ্টা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** যদি বলেন চেষ্টা করব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সংখ্যা না আনার কারণ জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম যে আমার কাছে কোনও সংখ্যা নেই, সেটা না আনার কোনও কারণ নেই, উনি যখন বললেন তখন আনিয়ে নেব নোটিশ দেওয়ার আগে। আমার মনে হচ্ছে হিসেবটা থাকা ভাল।

### Incident of food poisoning at Hardinge Hostel of Calcutta

***56.** (Admitted question No. *534.) **Shri Dhirendra Nath Sarkar and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-Charge of the Home (police) Department be pleased to state—

(a) the date on which the incident of food poisoning occurred in January, 1978, at Hardinge Hostel of Calcutta University Law College and the number of persons affected there;

(b) the date on which samples of cooking medium, rapeseed oil

etc. were seized by the police and sent for laboratory tests;

(c) the date on which the dead body of the cook was sent for post-mortem;

(d) the findings of the laboratory tests, police investigation and the post-mortem; and

(e) action, if any, taken in the matter by the Government ?

**Shri Jyoti Basu :** (a) The incident occured in the night of 17th January, 1978 and nine persons were reported to have been removed to hospital with history of food poisoning;

(b) Samples of cooking and rapeseed oil were seized by police on the 20th January, 1978 afternoon.

(c) The dead body was sent for post-mortem on 21st January, 1978.

(d) & (e) Samples of rapeseed oil seized by the Health Department of Calcutta Corporation and the Calcutta police were sent for examination at the Laboratory of Calcutta Corporation and Forensic Science Laboratory respectively and the reports are awaited. The opinion of the Professor of Forensic and State Medicine has been kept reserved pending receipt of chemical examination report. It may be mentioned that the rapeseed oil was procured by the Hostel boarders from the open market and not from any Government store or ration shop. In the meantime, since I gave the reply, a report has been received from the Corporation of Calcutta and it seems that the rapeseed oil which was purchased was not refined, i.e. unrefined rapeseed oil, and the shop owner has been proceeded against under the law.

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৭ তারিখে যে রেপসিড অয়েল ধরা পড়ল তাকে কেন তিন দিন ধরে পরে ২০ তারিখে সীজ করা হল?

**শ্রী জ্যোতি বসু :** এটা বিশেষ দেরি হয়েছে বলে আমার মনে হচ্ছে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এইগুলি বাইরের মার্কেট থেকে ক্রয় করা হয়েছিল কোন তথ্যের উপর ভিত্তি করে?

**শ্রী জ্যোতি বসু :** পুলিশি তদন্ত করে দেখা গেল তেল কেনা হয়েছিল—কে কিনেছিল,

কারা কিনেছিল, বাইরের মুদির দোকান থেকে, না সরকারি অনুমোদিত দোকান থেকে এইগুলি জানা গেল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সব লট কি সীজ করা হয়েছে?

[1-20—1-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** এ থেকে প্রশ্ন আসে না। তবে নিশ্চয়ই আমরা ওয়াকিবহাল আছি যার জন্য ফুড ডিপার্টমেন্টকে বলেছি এদিকে একটু দৃষ্টি দিতে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** এ ব্যাপারে কাউকে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ১২ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং তাদের বিরুদ্ধে মামলা চলছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** রেপসীড অয়েল রিফাইন না করার জন্য এরকম হয়েছে। ফুড ডিপার্টমেন্টকে বলবেন কি? বাজারে যে রেপসীড অয়েল ছাড়া হয় সেগুলি যেন সমস্ত রিফাইন করে ছাড়া হয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনকার যে নিয়ম আছে সে অনুযায়ী বন্ধ করা সম্ভব কি না জানি না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** এবিষয়ে তদন্ত করবার জন্য বসু তদন্ত কমিশনের সামনে জিনিসটা পাঠাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও সাপ্লিমেন্টারি নয়। আই ডু নট অ্যালাও ইট।

### প্রশাসনিক কাজকর্মে সমন্বয় সাধন

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১২২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রশাসনিক কাজকর্মে সর্বস্তরে অধিকতর সমন্বয় সাধনের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** রাজ্য পর্যায়ে সমন্বয়ের কাজ মন্ত্রী সভার অধিবেশনেই যথাযথভাবে সাধিত হয়। জেলাস্তরে জেলাশাসক সহ বিভিন্ন বিভাগীয় স্থানীয় আধিকারিক ও জনপ্রতিনিধিদের লইয়া একটি করিয়া সমন্বয় কমিটি গঠন করিয়া উন্নয়নমূলক কার্যকলাপ পর্যালোচনা ও সমন্বয়ের ব্যবস্থা হইয়াছে। ব্লক পর্যায়েও সরকার পক্ষীয় ও সরকার বিরোধী অনুমোদিত রাজনৈতিক দলগুলির প্রতিনিধি, স্থানীয় বিধানসভার সদস্য বা তাঁর প্রতিনিধি, একজন সরকার মনোনীত ব্যক্তি, ব্লক উন্নয়ন আধিকারিক, অধস্তন ভূমি সংস্কার আধিকারিক এবং খাদ্যবিভাগীয় একজন আধিকারিককে লইয়া একটি করিয়া কমিটি গঠনের সিদ্ধান্ত হইয়াছে। ঐ কমিটি ত্রাণ, খাদ্য সংগ্রহ ও বন্টন ব্যবস্থা এবং ভূমি ও কৃষি সংক্রান্ত বিষয়াদির পরিচালনা, তত্ত্বাবধান

ও কার্য সম্পাদনে সরকারকে সহায়তা দান করিবেন এবং ঐ কমিটির কার্যকাল আগামী পঞ্চায়েত নির্বাচন পর্যন্ত অব্যাহত রহিবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ব্লক স্তর মাঝখানে আছে। সেখানে কোঅর্ডিনেশনের ব্যবস্থা কি সরকার করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** দরকার আছে, কিন্তু আমরা কখনও এবিষয়ে কোনও নির্দিষ্ট ব্যবস্থা করিনি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** দেখা যাচ্ছে সমন্বয়ের ক্ষেত্রে ব্যুরোক্র্যাট এবং টেকনোক্র্যাটদের বিরোধ আছে বলে শোনা যাচ্ছে এবং এরজন্য কো-অর্ডিনেশন ক্ষতিগ্রস্ত হচ্ছে। কিন্তু আপনি কি দেখবেন যে অবজেকটিভ বেসিসে এই অ্যাডমিনিস্ট্রেটিভ কোহেশন যাতে না হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** জেলা স্তরে যখন সমন্বয় এর ব্যবস্থা করি তারপর জানতে পারি যে এরূপ একটা বিরোধ বিগত দিনে ছিল যা এখনও আছে। এনিয়ে আন্দোলন হয়েছিল। এর জন্য সমন্বয় কমিটির সভা ডাকলেও অসুবিধা হত। সেজন্য আমি ঠিক করেছি এটা নিয়ে যদি বাদানুবাদ চলে তাহলে কাজ অব্যাহত হবে। সেজন্য মন্ত্রীসভা থেকে ব্যবস্থা করেছি যে মন্ত্রীরা প্রত্যেক জেলায় একমাস অন্তর গিয়ে সমন্বয় কমিটির মিটিং করবে। আমরা দেখতে চাই কাজ কেন হচ্ছে না, বাধা কোথায় যাতে তা আমরা দূর করতে পারি এবং এসব করার ফলে আমাদের কাজ ত্বরান্বিত হচ্ছে। এখন ইঞ্জিনিয়ার ইত্যাদির মধ্য থেকে ভুল বোঝাবুঝি চলে গেছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** ভেতরে ভেতরে অশান্তি শুধু টেকনিক্র্যাট বা ব্যুরোক্রাটদের মধ্যে নয়, ক্রমশ, কি জেলা ম্যাজিস্ট্রেট, আই.এ.এস. ও আই.পি.এস অফিসারদের মধ্যেও সংঘাত আছে—এটা কি ঠিক?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা থেকে এ প্রশ্ন আসে না। কিন্তু তিনি মন্ত্রী ছিলেন তিনি জানেন এসব বিষয়ে কিছু কিছু মতপার্থক্য আছে, কিন্তু আমার ৮ মাসের মধ্যে যে অভিজ্ঞতা তাতে কাজ কোথাও ব্যহত হয় নি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমার চেয়ে আপনার অভিজ্ঞতা বেশি কারণ আপনি স্বরাষ্ট্র দপ্তর হ্যান্ডেল করেছেন। কিন্তু সমন্বয়ের ব্যাপারে আই.এ.এস ও ডব্লু, বি সি এস অফিসারদের মধ্যে দ্বন্দ্ব চলছে এটা কি সত্য নয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা আমার দৃষ্টিতে আসে নি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** ডব্লু.বি.সি.এস অফিসারস অ্যাশোসিয়েশন ক্ষমতার ব্যাপারে বিভিন্ন জায়গায় ডিসক্রিমিনেটেড হচ্ছে—যেমন তারা জয়েন্ট সেক্রেটারি, এ.ডি.এম ইত্যাদি হতে পারছে

না। এ ব্যাপার নিয়ে তাঁরা আপনার কাছে কোনও স্মারকলিপি দিয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, পেয়েছি। তার কতকগুলি বিবেচনার জন্য পে কমিশনের কাছে পাঠিয়েছি এবং পে কমিশনের বাইরে যেগুলি বিবেচনা করা যায় তা নিয়ে আলোচনা করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** ব্লক স্তরে যে কমিটি হয়েছে তাতে কোন কোন ক্যাটাগরির কত জন সদস্য নেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** অত হিসাব আমার কাছে নেই। কিন্তু যে নীতিতে করা হয়েছে সেটা বললাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ব্লক স্তরে যে কমিটিগুলি হয়েছে তাতে প্রত্যেক পার্টি থেকে না রেখে সি.পি.এম থেকে ৫ জন, গভর্নমেন্ট থেকে ১ জন রাখা হয়েছে, একথা কি সত্য? অন্তত মথুরাপুরে এজিনিস হয়েছে এটা কি জানেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** পার্টির কথা কি বলছেন তা আমি জানি না, তবে আমরা বামপন্থীরা একসঙ্গে এটা ঠিক করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কিন্তু হোয়াট ইজ দি প্রিন্সিপ্যাল?

**শ্রী জ্যোতি বসু ঃ** লেফট পার্টি থেকে সি.পি.এম বা ফরোয়ার্ড ব্লক কতজন থাকবেন সেটা আমাদের ব্যাপার। আমার কাছে লিস্ট নেই, তা থাকলে বলতে পারতাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ফর্মুলাটা কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** রেকগনাইজড পার্টি থেকে নিয়েছি। এম.এল.এ বা তার প্রতিনিধি নিয়েছি, বামপন্থী দল যারা সরকার চালাচ্ছেন তারা ও সরকারি প্রতিনিধি ১ জন।

[1-30—1-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন একজন এম.এল.এ. যদি আপনাদের দলের না হয় তাহলে সেইসব ক্ষেত্রে কাজের অসুবিধা হচ্ছে, এই অসুবিধা দূর করার কথা কি ভাবছেন? একজন এম.এল.এ.র বিরুদ্ধে ৫/৬ জন আছেন, তিনি কাজ করতে পারছেন না। এই রকম কি কোনও ফর্মুলা বের করেছেন যাতে এইসব ক্ষেত্রে অসুবিধা না হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি জানি না এই রকম কোনও অসুবিধা হচ্ছে বলে।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি গত কয়েক বছর ধরে

এই রকমভাবে রেসপেকটিভ পজিশন বিভিন্ন ব্লক কমিটি স্তরে অপোজিশনকে দেওয়া হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** ৩০ বছর ধরে এখানে আছি, আমি জানি কংগ্রেস আমলে এই রকম সুযোগ সুবিধা আমাদের দেওয়া হয়েছে জোচ্চুরির ঐ পাঁচটা বছর বাদ দিয়ে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তার পাঁচ বছরে কোনও জোচ্চুরি হয়েছে কিনা বলতে পারবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ১৯৭২ সাল থেকে আপনারা জানেন কিভাবে গুন্ডামি করে জোচ্চুরি করে এখানে এসেছিলেন, তা কতবার করে বলতে হবে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন জোচ্চুরি গুন্ডামি অনেক কথা, আজকে মুখ্যমন্ত্রীর যে দল এখানে এসেছেন তাঁরা কি গুন্ডামি জোচ্চুরি করে এখানে আসেন নি? তাঁরা কি সব সাধু হয়ে এখানে এসেছেন?

**মিঃ স্পিকার ঃ** দিস ইজ নট এ সাপ্লিমেন্টারি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি এই ব্লক কমিটিতে জোচ্চুরি করে যে অ্যাডভাইসারী কমিটি করা হয়েছে এতে ইলেকটেড এম.এল.এ.দের ডেমোক্র্যাটিক রাইট কার্টেল করা হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি এটা মানি যে জোচ্চুরি সম্বন্ধে আপনি খুব ভাল করে বলতে পারবেন কিন্তু আমার কোনও ধারণা নেই যে জোচ্চুরি করে এসেছে।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। একটা প্রশ্নের উপর কয়টি সাপ্লিমেন্টারি করবে এবং একজনকে কয়টি সাপ্লিমেন্টারি করতে দেওয়া হবে এবং যে প্রশ্নগুলি আসছে সেগুলি সাপ্লিমেন্টারি হিসাবে আসতে পারে কি না?

**মিঃ স্পিকার ঃ** যেটা আসতে পারে না সেটা আমি বলে দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হি ইজ চ্যালেঞ্জিং ইওর অথরিটি। আপনি সাপ্লিমেন্টারি অ্যালাও করেছেন, কয়টি সাপ্লিমেন্টারি দেবেন সেটা আপনার উপর নির্ভর করে। চীফ হুইপের আপনার অথরিটি চ্যালেঞ্জ করার অধিকার আছে কিনা সেটা আমি জানতে চাই?

**মিঃ স্পিকার ঃ** আই ডু নট থিঙ্ক ইট ইজ এ চ্যালেঞ্জ। দ্যাট ইজ ইওর ওপিনিয়ন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আমরা ক্লিয়ারলি জানতে চাই যেখানে বামফ্রন্ট এর অন্য কোনও

দলের অস্তিত্ব নেই সেখানে এই ব্লক কমিটিতে একটা পার্টির একাধিক সদস্য থাকতে পারে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা তো নীতি ঘোষণা করেছি, তার বেশি বলার নেই। সরকার পক্ষ এবং সেই দল যাঁরা সরকার চালাচ্ছেন তাঁদের কারা প্রতিনিধি যাবেন না যাবেন সেটা আপনাদের দেখার বিষয় নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি উনি জানেন কিনা, ওনারই অর্থ মন্ত্রী বলেছেন, অভিজ্ঞতার ঘাটতির জন্য বর্তমানে প্রশাসনে ব্যর্থতা এসেছে?

**Mr. Speaker :** What the finance Ministry has said has nothing to do with this question. I do not allow any more supplementary question.

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৭২ সাল থেকে গুন্ডামির কথা বললেন, এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সি পি আই (এম) এর গুন্ডামি উত্তরোত্তর বেড়ে গেছে, এটা কি মুখ্যমন্ত্রীর হুকুমে হচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** আই ডিসঅ্যালাও দিশ সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্ন করছি, এই ব্লক কমিটি তৈরি করবার জন্য ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে যে চিঠি পাঠিয়েছেন, তাতে কোন পার্টির কত জন থাকবেন, এই রকম কোনও ইনস্ট্রাকশন আছে কি না? যদি না থাকে, তাহলে কি ভাবে কোনও পার্টির থেকে কতজন লোক নেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো আগেই বলেছি যে কি ভাবে কি নীতিতে ব্লক কমিটিগুলি তৈরি হয়েছে। আপনারা যেখানে যেখানে আছেন, আপনারা তো জানেন যে কি ভাবে ব্লক কমিটিগুলো হচ্ছে। আপনারা সেখানে কেউ কেউ পার্টিশিপেট করছেন না, কেউ কেউ করছেন।

## Santaldih Power Plant

***58.** (Admitted question No. *19.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state—

(a) what were the issues involved in the cease-work and agitations organised by the workers employed at the Santaldih power plant during January, 1978;

(b) the number of workers who had actually indulged in cease-work agitations;

(c) the action taken by the Government to settle the dispute;

(d) if it is a fact that police personnel were brought to the power station from the adjoining districts to meet situation; and

(e) if so, the total number of policemen that were posted at Santaldih during this agitation ?

**Shri Jyoti Basu :** (a) On 7.1.78 one Assistant Engineer was allegedly assaulted by a chargeman attached to STPS. Over this incident, a charge-sheet was issued to the chargeman. An agitation by a section of workers of STPS started on the issue of withdrawal of the charge-sheet.

(b) The number of participants in the agitation in the initial stage was 559.

(c) A dialogue was held with the representatives of the concerned union by the Board Officers as well as by a Cabinet Minister. An Inquiry Committee with the Engineer (Thermal) and a senior officer of the DVC was set up to enquire into the allegation that due safeguards were not taken before lighting up the boiler. Steps have also been taken to take action on the charge-sheet after due enquiries.

(d) Yes. Police personnel had to brought to the power station in the interest of the security of the power plant and the personnel willing to work.

(e) Security force posted in the plant site present is 129 SAP and 50 members of the NVF personnel.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওখানে শ্রমিকরা যে গণতান্ত্রিক আন্দোলন করেছিল—আপনারা বলেছিলেন যে কোনও গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ আপনারা পাঠাবেন না, কিন্তু সেই গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ পাঠানো হল কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** গণতান্ত্রিক আন্দোলনে আমরা কোনওদিন পুলিশ পাঠাই না। কিন্তু কোনও জায়গায় যদি ইঞ্জিনিয়ারকে মারবার চেষ্টা করা হয় বা মারা হয়, এটা আমাদের গণতান্ত্রিক আন্দোলনের আওতায় পড়ে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ঘটনাকে কেন্দ্র করে ওখানে কতগুলো পুলিশ পোস্টিং করে রেখেছেন এবং কবে থেকে রেখেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** হিসাবটা তো বলে দিলাম। ১২৯ জন এস.এ.এফ এবং ৫০ জন এন.ভি.এফ.।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অ্যাট প্রেজেন্ট যা পোস্টিং রয়েছে সেটা বললেন কিন্তু আন্দোলনের সময় কত জন ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই সংখ্যাই ছিল, এর বেশি ছিল না।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, গত কয়েক বছরে যে ১২ হাজার ছেলেকে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে এমপ্লয় করা হয়েছিল এবং অনেক সময় সিগারেট প্যাকেটে নাম লিখে পাঠিয়ে দেওয়া হয়েছিল এবং তাদের চাকুরি হয়ে গিয়েছিল, তাদের মধ্যে কতজন সান্তালডিতে রয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও হিসাব আমার কাছে নেই। আপনি যদি এই বিষয়ে পরে প্রশ্ন করেন তাহলে আমি দিতে পারি।

### Collaboration with multinational firm

***59.** (Admitted question No. *20.) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Chief Minister be pleased to state—

(a) whether he has made any special request to the Union Ministry to permit collaboration with a multinational firm in West Bengal;

(b) if so,—

(i) the name of the multinational firm for which special request was made by him and the details of the project in which collaboration of this firm has been considered necessary;

(ii) the reason why such request had to be made by him; and

(iii) whether the Centre has complied with the request ?

[1-40—1-50 P.M.]

**Shri Jyoti Basu :** (a) No.

(b) (i), (ii) & (iii)- Does not arise

***60. held over.**

**Unrest in workers of power plants**

***61.** (Admitted question No. *211.) **Shri Dawa Narbu La and Shri Bholanath Sen :** Will the minister-in-Charge of the power Department be pleased to state—

(a) whether it is a fact that there is serious unrest and dissatisfaction amongst the workers employed in the different power plants in the state;

(b) if so,—

(i) what are their major grievances; and

(ii) what action has been taken or contemplated to be taken by the Government in the matter ?

**Shri Jyoti Basu :** (a) No, there is however an agitation among a section of the employees at Santaldih Power Station.

(b) (i) At Santaldih the agitation is for withdrawal of the chargesheet served on one Shri Kamal Ghosh, Chargeman.

(ii) WBSEB has been advised to deal with the situation firmly.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মুখ্যমন্ত্রী এই বললেন ফার্মলি এই ডিসিসন আপনারা কবে নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** যে দিন আমাদের কাছে খবর এসেছে তার পরের দিন।

**Shri Satya Ranjan Bapuli :** I like to know the date.

**Shri Jyoti Basu :** I cannot give you that now but if you ask for it, give me a notice and then I will give you that.

***62 & 63- held over.**

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ—

1. Reported murder of Shri Dilip Chakraborty, Bansberia, on 27.2.78—Shri Pradyot Kumar Mahanti & Shri Sandip Das.

2. Reported stabbing on Shri Swapan Das and others at the junction of Ranikuthi, on 1.3.78—Shri Pradyot Kumar Mahanti & Shri Sandip Das.

3. Measures for drinking water in Bankura district—Shri Anil Mukherjee.

4. Reported police action in Calcutta University Campus—Shri Anil Mukherjee.

5. Food for work in Bankura district—Shri Anil Mukherjee.

৬। থাই এবং জাপানী মাছধরা জাহাজে করে সুন্দরবনের কিছুদূরে সমুদ্রোপকূলের জাতীয় সীমানায় বিনা বাধায় মাছ ধরার ঘটনা—শ্রী প্রবোধ পুরকায়েত।

৭। অরঙ্গাবাদ কলেজের অধ্যাপকের গ্রেপ্তার ও এব্যাপারে উক্ত এলাকায় বিশৃঙ্খলার অবস্থা—শ্রী হাবিবুর রহমান এবং শ্রী সামসুদ্দিন আহমেদ।

আমি এর মধ্যে রিপোর্টেড মার্ডার অব শ্রী দিলীপ চক্রবর্তী বাঁশবেড়িয়া, অন ২৭.২.৭৮ বাই শ্রী প্রদ্যোতকুমার মোহান্তি এবং সন্দীপ দাস কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। মন্ত্রী মহাশয়ের পক্ষে যদি সম্ভব হয় তাহলে আজকে এর উত্তর দিন অথবা একটা তারিখ মনোনীত করুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এর উত্তর ৮-ই মার্চ দেব।

## STATEMENT UNDER RULE 346

**মিঃ স্পিকার ঃ** আমি স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি ডব্লিউ বি সি এস (এক্স) ক্যাডার বিশেষ নিয়োগ পদ্ধতি সম্বন্ধে তিনি তার বক্তব্য বলুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** সুদীর্ঘদিন ডব্লিউ বি সি এস (এক্স) ক্যাডারে অফিসারের ঘাটতি রহিয়াছে। ফলে বিভিন্ন সরকারি সংস্থায় ও সরকারের অন্যান্য বিভাগে প্রয়োজনীয় ডব্লিউ বি সি এস (এক্স) অফিসারের চাহিদা পূরণ করা সম্ভব হইতেছে না যাহার জন্য ওই সকল সরকারি সংস্থা ও বিভাগের কাজের গুরুতর অসুবিধা হইতেছে। ইহা ছাড়াও সরকার বর্তমানে বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণে বদ্ধপরিকর। তাই এই সকল উন্নয়নমূলক প্রকল্প সুষ্ঠু রূপায়ণের নিমিত্ত ডব্লিউ বি সি এস (এক্স) অফিসার একান্ত প্রয়োজন। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে গত ১৯৭৩ সালের উন্নয়নমূলক ও অন্যান্য সরকারি কাজের পরিপ্রেক্ষিতে ডব্লিউ বি সি এস (এক্স) ক্যাডারের সংশোধন করিয়ে ১৫৭১ জন অফিসার দরকার সাব্যস্ত হইয়াছিল। অধিকন্তু সরকারের বিভিন্ন দপ্তরে কাজের পরিপ্রেক্ষিতে আরও অনেক পদের সৃষ্টি হইয়াছে

যাহা ডব্লিউ বি সি এস (এক্স) অফিসার দ্বারাই পূরণ করা সম্ভব। পরবর্তীকালে এই সকল বাড়তি পদের হিসাব করিয়া ডব্লিউ বি সি এস (এক্স) ক্যাডারের পুনর্বিন্যাস করা হইবে। উল্লিখিত ১৫৭১ জনের মধ্যে বর্তমান ঘাটতিই ৩০০ জনের কাছাকাছি। বিভিন্ন বিভাগ ও সংস্থার অতিরিক্ত চাহিদা মিটাইতে আরও ডব্লিউ বি সি এস (এক্স) অফিসারের প্রয়োজন হইবে। প্রোমোশন অ্যাবজর্বশন এবং পি.এস.সি.-এর বাৎসরিক প্রতিযোগিতামূলক পরীক্ষার মাধ্যমে সম্ভাব্য নিয়োগের পরেও শতাধিক ঘাটতি থাকিয়া যাইতে পারে।

নানাবিধ উন্নয়নমূলক কাজ যাহাতে ডব্লিউ বি সি এস (এক্স) অফিসারের ঘাটতির জন্য ব্যহত না হয় এই উদ্দেশ্যে অবিলম্বে ডব্লিউ বি সি এস (এক্স) অফিসার নিয়োগের জন্য সরকার ডব্লিউ বি সি এস (এক্স) (স্পেশ্যাল রিক্রুটমেন্ট) একজামিনেশন গ্রহণ করিতে সিদ্ধান্ত করিয়াছেন। এই পরীক্ষার মাধ্যমে আপাতত ১০০ জনের মতো ডব্লিউ বি সি এস (এক্স) অফিসার নিয়োগ করা হইবে। পি এস সি পরীক্ষা গ্রহণ করিবেন।

এই পরীক্ষাও মোটামুটি বাৎসরিক পরীক্ষার ন্যায়ই লিখিত ও মৌখিক উভয় পর্যায়েই লওয়া হইবে। বাৎসরিক পরীক্ষায় বয়সের উর্ধ্বতম সীমা ৩০ বছর থাকায় এই স্পেশ্যাল পরীক্ষায় বয়সের সীমা ৩০ হইতে ৪০ বছর করা হইয়াছে। এই বয়স সীমার মধ্যের কর্মীরাও পরীক্ষা দিতে পারিবেন। আশা করা যায় ইহাতে অভিজ্ঞ ও যোগ্য অফিসার পাওয়া যাইবে।

পাঁচটি প্রাথমিক ইনক্রিমেন্ট দেওয়া ও ৫ বৎসরের অভিজ্ঞতা স্বীকৃতি (সিনিয়ারিটি) বিষয়ে এখনও চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয় নাই।

## Alleged police action in the Calcutta University Campus

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাউন্সিলের মিটিং যখন চলছিল তখন কিছু বি.কম.এর ছাত্ররা গ্রেস মার্কের দাবিতে সেখানে আলোচনার জন্য ছিলেন এবং অভিযোগ যে তাঁরা ঘেরাও করে দীর্ঘকাল কাউন্সিলের সদস্যদের এবং ভাইস-চ্যান্সেলরকে আটক রেখেছিলেন। তারপরে ইউনিভার্সিটির পক্ষ থেকে পুলিশের সাহায্য প্রার্থনা করে এবং পুলিশ বাহিনী সেখানে হাজির হন এবং আমরা সংবাদপত্রের রিপোর্ট থেকে জানতে পারছি যে যখন ছাত্ররা সেখানে পুলিশের উপস্থিতি দেখেই পলায়ন করছিলেন তখন পুলিশ তাঁদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং তার ফলে কমপক্ষে ১০ জন ছাত্র ভাল রকম গুরুতরভাবে আহত হয়েছেন এবং ৫৯ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং এই যে একটি দুর্ভাগ্যজনক ঘটনা ঘটল এটাতে মানুষের মনে একটা অদ্ভুত হতাশার ভাব সৃষ্টি হয়েছে। কারণ, বিশ্ববিদ্যালয় এবং যে কোনও শিক্ষা প্রতিষ্ঠানে পুলিশ আসবে না এটা আমরা জানতাম। গ্রেস মার্কের দাবির ব্যাপারটা কাগজে আমরা দেখছি—আমি অকপটে বলছি যে

মাননীয় মুখ্যমন্ত্রী যখন দৃঢ়তার সাথে বলেছিলেন, বুঝি না, এই রকমভাবে গ্রেস মার্ক বিপুল পরিমাণে ছাত্ররা যদি দাবি করে তাহলে শিক্ষাটা কোথায় গিয়ে দাঁড়াবে। তাঁর এই বিবৃতি করার পর আমার মনে হয়েছিল যে তিনি দক্ষ প্রশাসকের মতো নিরপেক্ষভাবে একটা পদক্ষেপ নিচ্ছেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে পোরশন অব হিজ স্টেটমেন্ট ওয়াজ এ বিট ওয়াটার্ড ডাউন, হোয়েন হি সেড যে আজকে এগজামিনারদেরও দেখা দরকার এত ছেলে ফেল করছে কেন, একথা বলার সঙ্গে সঙ্গে ছেলেদের মনে একটা ধারণা হল যে একটু প্রেসার দিলেই বোধ হয় কিছু হতে পারে. প্রেসার অ্যালোন মাইট পে। এই যে ভ্যাসিলিয়েশন বা অসিলিয়েশন এর ফলে ছাত্রদের মধ্যে একটা বিভ্রান্তি দেখা দেবে।

**মিঃ স্পিকার ঃ** কালকের ঘটনাব উপর দৃষ্টি নিবদ্ধ করুন। এর উপর যদি আপনি পলিসি নিয়ে কথা বলেন তাহলে মুশকিল।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** পলিসি স্যার, আছে। এখানে তাহলে ব্যাপার হচ্ছে কোথায় পুলিশ যাবে, কোথায় পুলিশ যাবে না। কারণ, পুলিশ যদি এইরকমভাবে হস্তক্ষেপ করে, লাঠি চার্জ করে তাহলে খুব দুঃখজনক হবে। কারণ, অন্য রাজনৈতিক দল যখন ঘেরাও করে তখন সেখানে বলা হবে ঘেরাও, আর বিশেষ কোনও বাজনৈতিক দল, মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি যখন ঘেরাও করবে তখন সেটাকে বলা হবে অবস্থান, এটা চলতে পারে না। আজকে সাধারণ প্রশাসন নিয়ে আলোচনা একথা আমাদের বলতে হচ্ছে, কারণ আপনাকে বলছি আমাকে আজকে কৃষ্ণনগর যেতে হবে, কাল রাত্রে ট্রাঙ্কলে জেনেছি ঘটনা কিরকমভাবে যাচ্ছে, আগামীকাল বগুড়া কলেজের ছাত্রদের নির্বাচন। গত ২৭শে জানুয়ারি কৃষ্ণনগর কলেজের ইলেকশন হয়ে গেছে, সেখানে ছাত্র ফেডারেশনেব বন্ধুরা পরাজিত হয়েছেন শোচনীয়ভাবে জনতা পার্টির ছাত্র ইউনিয়নের কাছে। বগুলায় আগামীকাল নির্বাচন, গতকাল সন্ধ্যাবেলায় ট্রাঙ্কল পেয়েছি, সেখানে এস এফ আই যারা করে একদল উত্তেজিত সমাজ বিরোধী তারা তাদের দুজনকে ছুরিকাঘাত করেছে। একজন গুরুতর ভাবে আহত হয়েছে, তাকে স্যালাইন দেওয়া হচ্ছে, থানার কর্তৃপক্ষ স্টেপ নেননি। ছাত্ররা ছুটে গিয়ে এস.পি.কে বলে আমি ধন্যবাদ জানাচ্ছি এস.পি.কে যে তিনি ৪ জনকে অ্যারেস্ট করেন, যাঁদের অ্যারেস্ট করেছেন তাঁরা এস.এফ.আই. বলে পরিচিত। এই রকম জিনিস তো চলতে পারে না। এখানে বন্ধুরা বলছেন যে আমরা সহযোগিতা চাইছি, আমি জানতে চাইছি এই রকম যদি চলে, আপনি স্যার, এই হাউসে অনেকদিন মেম্বার ছিলেন....

(তুমুল হট্টোগোল)

**মিঃ স্পিকার ঃ** মিঃ মৈত্র আপনি একজন বহু দিনের মেম্বার, আপনি অপোজিশন লিডার, ইউ হ্যাভ ইজি অ্যাকসেস টু দি চীফ মিনিস্টার, ইউ ক্যান গো টু হিম। আপনি একটা ঘটনার কথা বলুন।

(তুমুল হট্টোগোল)

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমার বক্তব্য হচ্ছে যে আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন, সেজন্য আমি সুযোগটা নিচ্ছি।

[1-50—2-00 P.M.]

কারণ এই ব্যাপারেতেও আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে পুলিশ ছুটে গিয়েছে। কিছুদিন আগে মেডিক্যাল ছাত্রদের উপর হামলা হয়েছে। পুলিশের লাঠি চার্জে ১০ জন আহত হয়েছিল এবং ৫৯ জন গ্রেপ্তার হয়েছিল। পুলিশের লাঠি চার্জে যদি বিধানসভায় বিরোধী পক্ষ দল তার প্রতিবাদ না করে তাহলে বিরোধী দলের ভূমিকা কি?

**মিঃ স্পিকার ঃ** আপনাকে বলতে সময় দিয়েছি, আপনি বলেছেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমি তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ এইজন্য বলছি এটার গুরুত্ব রয়েছে। এই সম্বন্ধে যদি একটা পলিসি ডিসিসন না নেন তাহলে কিন্তু লোকের ধারণা হবে যে বিশেষ বিশেষ ক্ষেত্রে পুলিশ বাহিনী...

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস)

আমরা জানতে চাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয় এখানে বলুন, একটা ডেফিনিশন দিন যে. কোনটা গণতান্ত্রিক আন্দোলন এবং কোনটা গণতান্ত্রিক আন্দোলন নয়, কোন গণতান্ত্রিক আন্দোলন করলে পুলিশ সেখানে যাবে না, আর কোন গণতান্ত্রিক আন্দোলন করলে পুলিশ যাবে তাহলে আমরা পরিষ্কার বুঝতে পারি। অতএব সেইজন্য আমরা জানতে চাই এই সম্বন্ধে মাননীয় মুখ্যমন্ত্রী কিছু বলুন। ১০ জন ছাত্র বিশ্ববিদ্যালয়ের ছাত্র আহত হয়েছে এটা অত্যন্ত নিন্দনীয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এইটুকু আধিকার যদি আমাদের না থাকে তাহলে আমরা কিসের জন্য এখানে আছি।

**মিঃ স্পিকার ঃ** আপনারা এই ঘটনা নিয়ে বিতর্কে যেতে পারেন না। তা যদি করেন তাহলে ওপক্ষও বলবে, আপনারাও বলবেন, আই ডন্ট অ্যালাউ দ্যাট।

**ডাঃ জয়নাল, আবেদিন ঃ** ছাত্র-সমাজের উপর পুলিশ ঝাঁপিয়ে পড়বে এটা বলতে দেবেন না, এত হতে পারে না।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

আপনি দেখুন ওঁদের একজন কাউন্সিলার, দায়িত্বশীল লোক, বলেছেন পুলিশের উপস্থিতির আগেই ওরা পালাচ্ছিল কিন্তু তারপরেও পুলিশ তাদের উপর ঝাঁপিয়ে পড়েছিল।

**মিঃ স্পিকার :** এখন ৩৫১নং নিয়ম অনুসারে উল্লেখ হবে।

(হট্টোগোল)

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আমাকে যদি বলতে না দেন....

**মিঃ স্পিকার :** আপনারা বসবেন কিনা? যদি না বসেন তাহলে চিৎকার করতে থাকুন...

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আমরা জানতে চাই এই সম্বন্ধে মুখ্যমন্ত্রী এর উপর একটা বিবৃতি দেবেন যে এই সম্বন্ধে তাঁর কি বক্তব্য রয়েছে। পুলিশ ছাত্রদের উপর ঝাঁপিয়ে পড়ে যে লাঠি পেটা করেছে সেটা অত্যন্ত গর্হিত বলে আমরা মনে করি। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমরা একটা বিবৃতি দাবি করি।

**Mr. Speaker :** You sit down, Mr. Chattaraj, you are misbehaving. When your leader is standing speak, you are also standing, it is not a good behaviour.

আমি পরিষ্কার করে জানাতে চাই যে এই মেনশন আওয়ারে বিরোধী পক্ষের একজন নেতা তিনি বলতে চেয়েছেন আমি তাঁকে অ্যালাউ করেছি কিন্তু তার উপর যদি আরও অন্য কেউ বলতে আরম্ভ করেন তাহলে সেটা ডিবেটে পরিণত হবে তা যদি করতে চান তাহলে that has to be decided by the Business Advisory Committee and the time has to be scheduled. Out of schedule this can not go. জিরো আওয়ারে যদি কোনও ঘটনা ঘটে এবং তার উপর যদি অপোজিশন লিডার বা যেখানে একাধিক গ্রুপ আছে, সেখানে যদি তাঁরা বলতে চান তাহলে নিশ্চয়ই আমি তাঁদের একটা সময় দিতে পারি কিন্তু তার উপর বিতর্ক অ্যালাউ করতে পারি না। পরপর যদি আপনারা উঠেন তাহলে তো সেটা বিতর্কে দাঁড়িয়ে যাবে। সেইজন্য আমি বলছি যেটা বলবার সেটা আপনারা বলেছেন। এখন আমরা আমাদের নেক্সট বিসনেস আরম্ভ করব।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

বিরোধী পক্ষের দু' জন লোক দাঁড়িয়ে আছেন, এতগুলি লোক একসঙ্গে দাঁড়ালে তো চলে না। মিঃ কাশীকান্ত মৈত্র, আপনি যখন বলছেন তখন আপনার দলের ৩ জন মেম্বার দাঁড়িয়ে আছেন, ওখানে দেবপ্রসাদ সরকার দাঁড়িয়ে আছেন। এটা আমি পরিষ্কার জানতে চাই, ডাঃ জয়নাল আবেদিনের কাছ থেকেও জানতে চাই যে একসঙ্গে কতজন লোক দাঁড়িয়ে চেঁচাবেন। যখন আপনি দাঁড়াচ্ছেন তখন আপনার দলের সুনীতি বাবুও দাঁড়াচ্ছেন। (**সুনীতি চট্টোরাজ : স্যার, এটা ভুল হয়েছে, আমি আপনার কাছে মার্জনা চাচ্ছি।**) Honourable members, please take your seats. Is this the way the House should proceed?

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্যার, আমি এটা বলছি আপনি যে রুলিং দিলেন সেটা ঠিক রুলিং এবং এটাই হাউসের ট্রাডিশন, আমরা মেনে নিচ্ছি। কিন্তু এটাও আপনি জানেন আপনি যখন অপোজিশন পার্টির একজন ইমপর্ট্যান্ট মেম্বার ছিলেন, আপনি জানেন হাউসে এই ধরনের ঘটনা ঘটলে আমরা হাউসের লিডারের কাছ থেকে একটা বিবৃতি চাই। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন আমরা তাঁর কাছ থেকে একটা বিবৃতি চাই, আমরা আলোচনা চাচ্ছি না এই সভায়। এখানে অধিকাংশ মাননীয় সদস্যই বক্তব্য রেখেছেন কারণ ব্যাপারটা গুরুতর। এই সভার যিনি নেতা, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে রয়েছেন, কালকে পলায়নরত ছাত্রদের উপর পুলিশ লাঠি চালিয়েছে এবং অত্যন্ত অন্যায়ভাবে চালিয়েছে। এখানে পুলিশ ঠিক করেছে, কি যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের ছেড়ে দেওয়া হবে কিনা, এই সব ব্যাপারে তাঁর কাছ থেকে আমরা একটা বিবৃতি চাচ্ছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমি জানি না এই বিতর্ক হঠাৎ কি করে এখানে আসতে পারে। একটা মেনশন হতে পারে একটা ঘটনা ঘটেছে কালকে। কিন্তু এখানে যা বলা হল কোথায় কৃষ্ণনগরে কি হয়েছে, কোথায় ওমুক জায়গায় কি হয়েছে, তার সঙ্গে এই সবের কি সম্পর্ক আছে আমি জানি না। ঘেরাওয়ের নীতিটা কি, ঘেরাও কাকে বলে—এইসব নিয়ে কথা এখানে উঠছে। যাই হোক, আপনাদের আলোচনা আছে অনেক—পুলিশে আছে, অ্যাডমিনিস্ট্রেশনে আছে, এইসব আপনারা বলবেন এবং তার জবাবে আমরা বলব। আমি এই ব্যাপারে বলতে চাই যে আমরা এইটা আলোচনা করছি যে ইউনিভার্সিটিতে যাতে কাজ চলে। কারণ এখন যা অবস্থা দাঁড়িয়েছে তাতে কাজ চলে না। ইউনিভার্সিটি চ্যান্সেলর ইত্যাদি কর্তৃপক্ষ আমার সঙ্গে দেখা করেছিলেন, আমাকে চিঠি পাঠিয়েছিলেন, আমাকে জিজ্ঞাসা করেছেন যে আমরা ১০টা ৫ টা কাজ করতে পারব কি না—এইটা কি হবে জানিয়ে দিন এবং সেখানে আমরা যে নতুন কমিটি করেছি তারাও কাজ করতে পারছেন না। দুবার বোধ হয় তাঁদের মিটিং হয়েছে এবং মিটিং হওয়া মাত্র কিছু ছেলে এসে বলবেন, আমাদের পরীক্ষা পিছিয়ে দিতে হবে, কারণ আমরা পড়াশোনা করি নি বা কোর্স হয় নি বা অন্য কিছু বলবেন। আবার কিছু এসে বলবেন আমাদের এমনভাবে গ্রেস মার্ক দিতে হবে যাতে শতকরা একশো পারসেন্ট পাশ করতে পারে। আবার কেউ এসে অন্য একটা কথা বলে দেবেন। এই রকম যদি হতে থাকে তাহলে ইউনিভার্সিটির লোকেরা অফিসে বসে কাজ কি করে করবেন। আমরা কাউন্সিলের মিটিং যা করছি, যেটা নতুন হয়েছে তারা কাজ কি করে করবেন যে কয়মাস এখানে থাকবেন। এইগুলো বিবেচনা করে আমরা ঠিক করছি কিছু করবার। পরিস্থিতিটাকে নানা দিক থেকে বিচার করছি। এইটা করব এবং আমরা এটা দেখছি। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি সমস্ত জনসাধারণ বা বেশিরভাগ জনসাধারণ, সমস্ত বলব না, কেন না এখানে কিছু আছেন, কিন্তু বেশিরভাগ জনসাধারণ আমাদের বলছেন, আপনারা আছেন কেন। আমাদের জিজ্ঞাসা করছেন, এইরকম চলবে না কি। দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর এই জিনিস চলবে যাতে লোকে কাজ করতে না পারে। আর জোর করে

লিখিয়ে নেবে। আপনারা বলছেন, লাঠি চার্জ হয়েছে। এর আগের বারেও আমার কাছে মেডিক্যাল ছাত্ররা এসেছিল। প্রথমে বলেছিল অনেকে ফেল করেছে। তারপর দেখা গেল ৬০/৬৫ ভাগ পাশ হল। তারপর অন্য কথা বলতে আরম্ভ করল। বোধহয় সবাইকেই পাশ করাতে হবে। তারা আমার কাছে এলেন বললেন লাঠি চার্জ হয়েছে। আমি তাদের বললাম, আমি তো সেখানে ছিলাম না, তবে তদন্ত করতে পারি। আমি এসে একটা তদন্ত করব। আপনারা এসে তার কাছে বলবেন। আমি তখন বাইরে যাচ্ছিলাম। তবে আমার কাছে এসেছেন, বলে যান, আপনারা তো এইসব করেছিলেন, কি করা আমার উচিত ছিল। এটা আপনাদের কি অধিকার আছে যে আপনারা ভাইস-চ্যান্সেলর শিক্ষককে ধরে রাখবেন সারারাত ছাড়বেন না, তারা বাড়ি যাবেন না, কাজ করবেন না, খাবেন না। এটা কোথা থেকে অধিকার পেয়েছেন? আর আপনাদের যদি ভাইস-চ্যান্সেলর লিখে দিতেন আপনারা সবাই পাশ করে গেলেন, আপনারা পাশ করে যেতেন? আমরা মানব সেই সব জিনিস? এটা হতে পারে কখনও? এটা কখনও হতে পারে না। সেইজন্য আমরা বলাম এইসব কথা। আমি ডাক্তারীর ছাত্রদের সঙ্গে কথা বলছিলাম। কিন্তু তারা যেকথা বলেছিল তার মধ্যে কিছু কিছু আমাদের বিচার করতে হবে। অর্থাৎ ওদের পরীক্ষার পদ্ধতি, ওর‍্যাল কিভাবে হয়, না হয়—সেইসব ব্যাপার আমরা লিপিবদ্ধ করেছি, ওরা আমাদের বলেছেন। এইসব আলোচনা করে বিশেষজ্ঞরা ঠিক করবেন। কিন্তু এই জিনিস চলতে পারে না। ঠিক সেইভাবে কত গ্রেস মার্ক ঠিক করে দেবেন ওরা। তো কেউ কেউ বলছেন, আপনারা এত অবধি করেছেন ভাল করেছেন, কিছু পাশ করে গেল। কিন্তু আমরা দু' নম্বরের জন্য ফেল করে গেলাম। দু' নম্বর যদি দেওয়া হয়, আর একজন বলবেন চার নম্বর দিয়ে দিন তো। এই রকম করতে করতে কোথায় উঠবে গিয়ে।

[2-00—2-10 P.M.]

সেইজন্য আমার কথা হচ্ছে এই সমস্ত জিনিস চলতে পারে না। কংগ্রেস থেকে যা করা হয়েছে ১৯৭২ সালের পর থেকে এ জিনিস আমরা হতে দেব না।

(গোলমাল)

আমাদের যত ছাত্র আছে এবং গণতন্ত্র প্রিয় যত ছাত্র আছে এবং আমাদের যেসব ছাত্র আছে তারা আমাদের সমর্থন করবে আপনাদের করবে না। আমরা একটা ওয়ান ম্যান কমিশন বসিয়েছি যে কি ব্যাপার এবং হোক সেখানে বিচার। কংগ্রেসিরা যারা এসেছিলেন এবং যেসব ছাত্র আমার কাছে এসেছিল তারা একটিও উত্তর দিতে পারে নি কি করা উচিত ছিল। আজকে এখানে একজন স্টেটসম্যান পত্রিকার রিপোর্টার বললেন যে সাক্ষী দেব। আমরা কমিশন বসিয়েছি। যেভাবে আমাদের বলবে যে ভবিষ্যতে এই রকম করা উচিত আমরা সেইভাবেই চলার চেষ্টা করব। কাগজে বেরিয়েছে আর আপনারা বলে দিলেন। তাহলে কাগজে বেরিয়েছে বলেই সব সত্য হয়ে গেল? সেখানে সব প্রফেসার এবং অন্যান্যরা

রয়েছেন, আপনাদের কংগ্রেস দলেরও লোক রয়েছেন তাঁদের গিয়ে জিজ্ঞাসা করুন। দেখুন গিয়ে কি উত্তর দেন তারা। তদন্তের মধ্যে যাবার আগে বলে দিলেন। এই হয়েছে? ঐটা ঠিক এই কি করে বলে দিলেন।

(গোলমাল)

ভাল লাগছে না আমার কথাগুলি? আমি অনেকক্ষণ বসে বসে আপনাদের কথাগুলি শুনেছি। তিন দিন আগে পুলিশ বারে বারে আমাকে ফোন করে বলেছেন। আমি নিয়ম করে নিয়েছি যারা ভিতরে থাকবে সেখানে কোনও ছাত্র যদি কথা বার্তা বলতে যান আপনারা কিছু করবেন না। কিন্তু এমন কিছু ঘটনা যদি ঘটে মারপিট হয় সেখানে আপনারা ঢুকবেন কোনও অর্ডারের প্রয়োজন নেই। আপনারা যদি দেখেন কেউ ঘেরাওয়ে পড়েছে বাইরে আসতে চাইছে এবং তারা যদি লিখিতভাবে বলেন আমি বাড়ি যেতে চাই বাড়িতে খবর পাঠান মুক্ত হতে চাই তাহলে মুক্ত করবেন ঢুকবেন ভিতরে। এতদিন ধরে আমি এই কথাই বলেছি। আগের দিন ভাইস-চ্যান্সেলার বললেন না দেখি কি হয়—কোথায় যাবার ছিল এই সব কথা। চার টার সময় ছেড়ে দেওয়া হয়েছে। পুলিশ গিয়ে বের করে এনেছে প্লেন ধরতে হবে। কাশীবাবু এত জানেন আর এই সব কোনও খবর রাখেন না। এই দায়িত্ব নিয়ে চলছেন? আমি বলছি যত ছাত্র এই সমস্ত আপনারা তৈরি করেছেন—আর এভাবে চলবে না—এই জিনিস আমরা আর হতে দেব না। আপনারা পশ্চিমবাংলার নাম ডুবিয়েছেন। উত্তর চাইছেন উত্তর পাবেন এই পশ্চিমবাংলায়। আমি আপনাদের উত্তর দিতে চাই নি, আপনারা আমাকে বাধ্য করেছেন। লজ্জা হওয়া উচিত। এটা আজকে ক্ষোভের ব্যাপার—পশ্চিমবাংলার ডিগ্রির কোনও মূল্য নেই সব টুকে পাশ করেছে। এই অবস্থার মধ্যে আপনারা নিয়ে গেছেন। এইভাবে ইউনিভার্সিটির চত্তরে এই সব ঘটনা ঘটেছে। সেইজন্য আমি বলছি আমরা জনসাধারণের প্রতিনিধি তাদের সঙ্গে আমাদের যোগাযোগ রেখেছি বিভিন্ন সংগঠনের সঙ্গে আলোচনা করছি ও ছাত্রদের ডেকে আলোচনা করছি যে কিভাবে সুষ্ঠু পরীক্ষা করা যায় কিভাবে যাতে কাজ করতে পারে সেই ব্যবস্থা করা যায় এবং সাথে সাথে একটা কথা শতকরা ৯ ভাগ পাশ করবে? এই অবস্থার মধ্যে ওঁরা এনেছেন—সব লেখাপড়া না করে কোনওক্রমে পাশ করে যেতে পারে এই চেষ্টা এই সমস্ত বিষয়টি...

(গোলমাল)

আপনারা জবাব চাইবেন আর আপনাদের ইচ্ছামতো জবাব দেব এতো হতে পারে না। এ কখনও হয় নি। আজকে যতই ছাত্রদের পক্ষে বক্তৃতা দিন তাদের ঠেকাতে পারবেন। আমরা তাদের স্বার্থ দেখব কারণ তাদের স্বার্থ মানে পশ্চিমবাংলার স্বার্থ এই বিষয়ে কোনও সন্দেহ নেই।

## MENTION CASES

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে পরিবেশ মাননীয় মুখ্যমন্ত্রী এবং তার মন্ত্রিসভা তৈরি করছেন তাতে সারা পশ্চিমবাংলার কারও রেহাই নেই, আদিবাসী, তফসিলি জাতি, আদিবাসী ও সংখ্যালঘু সম্প্রদায়ের কারও রেহাই নেই, এমন কি ছাত্রদের পর্যন্ত রেহাই নেই। স্যার, আমি এখানে আসার আগে একটি টেলিগ্রাম পেলাম, সেইজন্য আমার মেনশন নোটিশ দিতে দেরি হয়েছে। দুর্গাচক, মেদিনীপুর থেকে টেলিগ্রামটি এসেছে। টেলিগ্রামটি আমি পড়ে দিচ্ছি। Scheduled Tribes are attacked by CITU Union leader when they are to meet SIMON CARVS Management for service. Fifty including 20 women seriously injured. Now threatened to kill. Kindly take necessary action. Secretary, Haldia Adibasi Unnayan Samity. মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন—ছাত্রদের উপর শুধু যে হামলা হচ্ছে তা নয়, আদিবাসীদের উপর পর্যন্ত হামলা শুরু হয়েছে। আমি আপনার কাছে টেলিগ্রামটি দিচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী যাতে যথোপযুক্ত তদন্ত করে আমাদের এই আশ্বাস দেন যে তার দল আদিবাসীদের উপর আক্রমণ করবে না, শিডিউল্ড কাস্টদের উপর আক্রমণ করবে না সেইজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে অনুরোধ করছি।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলা সদর হাসপাতালের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে দাঁড়িয়েছে। সেখানে এক বছরের উপর হল ই.এন.টি ডাক্তার যায় নি, কোনও ভাল ডাক্তার নেই। তাছাড়া ইমপর্ট্যান্ট মেডিসিন হাসপাতালে পাওয়া যাচ্ছে না। আমাদের চোখের সামনে একজন ডিপথেরিয়া রোগে আক্রান্ত ছেলে ওষুধ না থাকাতে মারা গেল। এমন কি বাজারে সেই ওষুধ খুঁজে পাওয়া গেল না। এই অবস্থায় পুরুলিয়া হাসপাতালের দিকে দৃষ্টি দেওয়া হোক এবং অবিলম্বে সেখানে ই.এন.টি. ও অন্যান্য ডাক্তার সেখানে পাঠানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী লুৎফল হক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং হোম মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। ওরঙ্গাবাদ ডি.এন. কলেজের টি.এন. চৌধুরি (প্রফেসর, ইকনমিক্স) তাকে সূতী থানায় নিয়ে এসে একটি ফ্লিমজি গ্রাউন্ডে অ্যারেস্ট করে কোর্টে চালান দিয়েছিল। সূতী থানায় পাবলিক অ্যাজিটেশন হওয়ার ফলে ওখানকার অফিসার ইনচার্জ তিনি স্বীকার করেন এস.ডি.ও., এস.ডি.পি.ও.র কাছে যে আমি শ্রী শরৎ ত্রিবেদী এবং শেখ নিজামুদ্দিন এই দুজন সি.পি.এম. ক্যাডারের চাপে পড়ে ঐ প্রফেসারকে অ্যারেস্ট করে চালান দিতে বাধ্য হয়েছি। আমাদের চাকরি রক্ষা করতে হবে সেই জন্য এটা করতে বাধ্য হয়েছি। আমি জানি ফ্লিমজি গ্রাউন্ডে অ্যারেস্ট করতে বাধ্য হয়েছে। কাজেই এই বিষয়ে ওখানকার প্রিন্সিপ্যাল এখানে একটি চিঠি পাঠিয়েছেন, আমি আপনার মাধ্যমে সেটা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দিতে চাই।

[2-10—2-20 P.M.]

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শ্রম দপ্তর এবং শিল্প দপ্তরের দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকৃষ্ট করছি। আসানসোল মহকুমার গৌরাণ্ডি অঞ্চলের বেঙ্গল রিফ্রাক্টরিস কারখানার প্রায় ২/৩ শত শ্রমিক আজকে প্রায় ৮ সপ্তাহ যাবৎ কোনও বেতন পাচ্ছেন না। বেতন না পাওয়ায় তাদের পক্ষে সংসার চালানো খুব দুরুহ হয়ে পড়েছে। আমার অনুরোধ, অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী তথা এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার আমলাই অঞ্চলের গভর্নমেন্ট-এর অনেক জমি খাস হয়েছে। সেখানে হাইকোর্টের যে ইনজাংশন ছিল তা ভেকেট হয়ে গিয়েছে। এটা জানার পর কিছু সুযোগসন্ধানী লোক ধুবুলিয়া ক্যাম্প থেকে তিনশত পরিবারের মতন লোকজন নিয়ে গিয়ে সেই জমি জোর করে দখল করার চেষ্টা করছে এবং তা দখলে নিয়েছে। এমত অবস্থায় কিছু সুযোগ সন্ধানী লোক তাদের কাছ থেকে পয়সা খাবার চেষ্টা করছে। সেখানে প্রশাসন নির্বিকার থাকার চেষ্টা করছে, এ ব্যাপারে তারা কিছু করছেন না। আমি মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফরাক্কার সুপার থারমল প্ল্যান্ট সম্পর্কে খবর এসেছে যে, কেন্দ্রীয় সরকার এই কাজের জন্য এ বছর পয়সাও লগ্নি করেন নি। জাতীয় তাপ বিদ্যুৎ কর্পোরেশন এ সম্পর্কে সম্ভাব্যতার রিপোর্ট তৈরি করেছেন এবং জানা গিয়েছে সেই রিপোর্ট কেন্দ্রীয় সরকারের ইলেকট্রিসিটি অথরিটির কাছে পৌছেছে, কিন্তু তারা এতদিন ধরে সেগুলির খুঁটিনাটি বিচারই করে চলেছেন। স্যার, পশ্চিমবাংলায় পাওয়ারের অবস্থা গত ৩০ বছর ধরে কি অবস্থায় এসেছে এবং বিশেষ করে গত ৫ বছর ধরে কি অবস্থা হয়েছে সেটা সকলেই জানেন। এই পাওয়ারের অবস্থার জন্য আমরা শেষ হয়ে গেলাম। এই অবস্থায় যদি একটা টাইম বাউন্ড প্রোগ্রাম না থাকে বা যদি এই সুপার থার্মাল প্ল্যান্টে নিয়ে এইভাবে এক বছর ধরে শুধু পরীক্ষাই চলতে থাকে তাহলে সমস্যার সমাধান করা যাবে না। এই অবস্থায় মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার আবেদন, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সত্বর আলোচনা করুন।

**শ্রী কালিপদ বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুন্দরবন এরিয়া কি ভাবে অবহেলিত হচ্ছে তা জানা যাচ্ছে। ক্যানিং এবং বাসন্তীতে দুটি জেটি ঘাট অকেজো হয়ে পড়ে আছে, দু' মাস ধরে এই অবস্থা চলছে। সেচ বিভাগকে বলা হয়েছে কিন্তু তবুও এ সম্পর্কে কোনও ব্যবস্থা হচ্ছে না। শোনা যাচ্ছে মার্চ মাসের শেষের দিকে এখানে কাজ আরম্ভ হবে। এই যে প্রশাসনিক গাফিলতি এর দিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে

অনুরোধ জানাচ্ছি। স্যার, প্রশাসনের কর্মচারিরা জনসাধারণের টাকায় বেতন নেবেন অথচ জনসাধারণের সাধারণ চলাফেরার ব্যাপারটাও একটু দেখবেন না এটা কি করে বরদাস্ত করা যায়? এ ব্যাপারে সরকার তৎপর হবেন—এই আশা আমি করছি।

**শ্রী মহাবাচ্চা মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শীতলঘাটায় মহানন্দার একটা বাঁধ বাঁধা হয়েছে, সেটা এ বছর ভেঙ্গে নষ্ট হয়ে গিয়েছে। এখনই যদি সেটা তাড়াতাড়ি করে মেরামত করার ব্যবস্থা না হয় তাহলে বস্তির ১০ হাজার ঘরবাড়ি ভেঙ্গে চুরমার হবে। তা ছাড়া দু' মাস জুড়ে জল জমা হয়ে যাবে। বর্ষার সময় যখন ভাঙ্গা শুরু হয় তখন দেখেছি সেখানে ৫ টি বাঁশ দিয়ে বোল্ডার ফেলা শুরু হল এবং এইভাবে হাজার হাজার টাকা নষ্ট হল। সেটা এখন থেকেই যাতে মেরামতের ব্যবস্থা করা হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফ্লাই ওভার তৈরি করবার জন্য স্ট্রান্ড রোডে যে ট্রাম চলাচল করত সেটা বন্ধ হয়ে যায়। এই ফ্লাই ওভার শেষ হয়ে গেছে, এক বছর হল, কিন্তু এখনও পর্যন্ত সেখানে ট্রাম চালাবার ব্যবস্থা করা হচ্ছে না। সি.এম.ডি.এ. এবং ট্রাম কোম্পানির বিরোধের জন্য এই ট্রাম এখনও চালানো সম্ভব হচ্ছে না। যার জন্য হাজার হাজার মানুষের যাতায়াতের ভীষণ অসুবিধা হচ্ছে। সেই জন্য আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এটা অবিলম্বে চালু করার ব্যবস্থা করা হয়। তাহলে যাত্রী সাধারণ স্বস্তির নিশ্বাস ফেলবে এবং এই ট্রাম কোম্পানি লোকসানের হাত থেকে রক্ষা পাবে।

**শ্রী নবনী বাউড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে যে সমস্ত কো-অপারেটিভ সোসাইটিগুলো আছে, সেইগুলো সব দুর্নীতিতে ভরে আছে। যার ফলে আর নতুন করে কো-অপারেটিভ সোসাইটি গঠন করা যাচ্ছে না, অসুবিধা দেখা দিচ্ছে। বর্তমানে যে আইনের বিধিগুলো রয়েছে, সেইগুলো অবিলম্বে সংশোধন করা হোক, এই বিষয়ে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ কলেজের প্রিন্সিপালকে গত ৭/২/৭৮ তারিখে দীর্ঘদিন ঘেরাও করে রাখা হয়েছিল। সি.পি.এম.এর যে ছাত্র সংস্থা সেখানে আছে, তাদের পক্ষ থেকে ঘেরাও করে রাখা হয়েছিল। কিন্তু সেখানে শুধু ঐ কলেজের ঐ সংস্থার ছাত্র ছিল তা না, গ্রাম থেকে কৃষক, যুবক, শিক্ষকদের এনে তাঁকে ঘেরাও করে রাখা হয়েছিল। তার কারণ হচ্ছে এই মহাবিদ্যালয়ের একজন ছাত্র গত চার বছর ধরে একই ক্লাশে পড়ছে। সে খুব দুর্নীতি পরায়ন ছাত্র। সে একজন অধ্যাপককে গালিগালাজ করে, তার ফলে গভর্নিং বডি সেই ছাত্রকে ঐ মহাবিদ্যালয় থেকে বহিষ্কার করে দেন, এই গভর্নিং বডিতে সেখানকার মহকুমা শাসক একজন সদস্য ছিলেন, তিনিও উপস্থিত ছিলেন এবং সর্বসম্মতিক্রমে গভর্নিং

বডি এই বহিষ্কারের সিদ্ধান্ত নেন। কিন্তু সি.পি.এম. এর পক্ষ থেকে এই প্রিন্সিপালকে নানা রকম ভয় দেখানো হয়েছিল এবং তাঁকে আটক করে রেখেছিল। এর ফলে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। আমি এই বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় এবং শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননায় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আগস্ট মাসের বিধানসভার বাজেট অধিবেশনে আমার কেন্দ্র মুগবেড়িয়ায় পূর্ত দপ্তরের যে রাস্তা এবং পুল এর জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছিল, সেই কাজ শুরু না করায় পূর্তমন্ত্রী মহাশয়কে ২৪শে জানুয়ারি তারিখে একটা চিঠি দিয়ে জানিয়েছিলাম যে অবিলম্বে যদি ঐ কেন্দ্রে কাজ শুরু না করা হয় তাহলে ১০ই ফেব্রয়ারি থেকে আমি অনশন শুরু করব। ৭ই ফেব্রয়ারি কাজ শুরু করে, তিন চারদিন পরে সেই কাজ বন্ধ করে দেওয়া হয়। সম্পূর্ণ যোগাযোগবিহীন এই কেন্দ্র, পূর্ত দপ্তর ২১ বছর পরে এই রাস্তার কাজ এবং আট বৎসর ধরে পুলের কাজ হচ্ছিল, এখন সম্পূর্ণ বন্ধ। সরকার কি বাজেট বই এর মধ্যেই কাজের টাকা সীমাবদ্ধ রাখতে চান, না প্রকৃত কাজ করতে চাই?

**শ্রী বঙ্কিমবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ভূমি এবং ভূমি রাজস্বমন্ত্রী মহাশয়ের একটি জরুরি অবস্থার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে গ্রামাঞ্চলে জরীপের কাজ আরম্ভ হয়েছে। ১৯৬৩ সালে পশ্চিমবঙ্গ প্রজাস্বত্ব আইনের ৬২ (ক) ধারা অনুসারে সাধারণের ব্যবহার্য পথঘাট, শ্মশান, ভাগাড়, গোচর ও দেবস্থান এবং তৎ সংলগ্ন বৃক্ষাদি রক্ষণাবেক্ষণের ও মালিকানার অধিকার গ্রাম পঞ্চায়েতের। কিন্তু সরকারি বিজ্ঞপ্তি না থাকা হেতু বর্তমানে জরীপে পঞ্চায়েতের নামে রেকর্ড হচ্ছে না। সংশ্লিষ্ট কে.জি.ও এবং সার্কল অফিসার বলছেন গভর্নমেন্ট নোটিফিকেশন করান এবং পঞ্চায়েতের নামে সরকারের কাছে তৌজী নং না খোলা হলে তাঁরা অনুরূপ রেকর্ড করাতে পারবেন না। পঞ্চায়েতের নামে রেকর্ডের ব্যবস্থা গ্রহণের জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যব্রত মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, ঋষি বঙ্কিমচন্দ্রের স্মৃতি বিজড়িত ডালিয়াপুর গ্রামে ঋষি বঙ্কিমচন্দ্রের জীর্ণ স্মৃতি ছাড়া আর কিছু নেই। সেখানে তাঁর মর্মর মূর্তি স্থাপনের জন্য আবেদিন জানাচ্ছি এবং ঐ গ্রামের স্থানীয় লোকেরা এই বিষয়ে একটা দরখাস্ত করেছে, তা আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে দিতে চাই।

[2-20—2-30 P.M.]

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সাগর-দীঘি থানার অধীন সাগর-দীঘি নামে যে দীঘিটি রয়েছে, সেটি এবং গোলাপ-দীঘি ও

শ্বেত-দীঘি, সেখ এবং আরও অন্যান্য বড় দীঘি—এই দীঘিগুলি মজে গিয়ে কচুরিপানায় ভরে গিয়েছে। এই দীঘি অবিলম্বে সংস্কার করা প্রয়োজন। এগুলি সংস্কার করলে হাজার হাজার বিঘা জমিতে সেচের জল দেওয়া সম্ভব এবং সেখানে মাছের চাষও হতে পারে। সেইজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই দীঘিগুলি অধিগ্রহণ করে সেচের ব্যবস্থা এবং মাছের চাষের ব্যবস্থা করার জন্য।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, অগ্রিম সেচ কর না দেওয়ার জন্য হরিশচন্দ্রপুর ১নং এবং ২নং ব্লকে আর.এল.আই. স্কীম থেকে জল দেওয়া হচ্ছে না। আমি এ-বিষয়ে ১৮/১/৭৮ তারিখে বিভাগীয় কমিশনারকে চিঠি লিখেছি এবং মন্ত্রী মহাশয়কেও চিঠি লিখেছি। কিন্তু আজ পর্যন্ত আমাকে জবাব দিয়ে বলা হল না যে, জল দেওয়া হবে, কি হবে না। এর ফলে ২০০০ বিঘা জমিতে বোরো চাষ করা সম্ভব হল না এবং আগামী ৭ দিনের মধ্যে জল না পেলে সম্ভব হবেও না। আপনারা ৭২ থেকে ৭৫, যেটাকে কংগ্রেসি কুশাসনের সময় বলেন, সেই সময়েও অগ্রিম জল দেওয়া হত। এটা কি আপনি জানেন?

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার জলঙ্গী থানায় কালী-গঞ্জ সমবায় কৃষক সমিতি আছে। সেখানকার সম্পাদক আব্দুল জলিল মোল্লা নিয়মিত সমিতির ঋণ আদায় করছিলেন। কিন্তু সেখানে নিয়াজুদ্দিন নামে একজন সি.পি.এম. কর্মী তাঁকে বলে যে, আমি সরকার পক্ষের লোক, আমার কথা মতো ঋণ আদায় করতে হবে। তখন সম্পাদক বলেন যে, আমাকে সরকারি নির্দেশ মতো ঋণ আদায় করতে হবে। আপনি যা বলছেন তাতে ঋণ আদায় বন্ধ করবার সরকারি নির্দেশ নিয়ে আসুন তাহলে আমি বন্ধ রাখব। তখন তাঁকে বলা হয়, আমি সরকারি লোক আমার কথা মানতে হবে। তা না হলে আমরা অন্য ব্যবস্থা করব। তখন তিনি ব্যাঙ্কের ম্যানেজারকে একটা ডায়রি করে পাঠালেন। তারপর সেই সি.পি.এম. কর্মী আরও কিছু কর্মী নিয়ে গিয়ে তাঁর বাড়ি ঘেরাও করে এবং নানা রকম অত্যাচার করে। তারপর তারা বলেন যে আমরা পুলিশমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর লোক। তারপর তারা থানা থেকে পুলিশ নিয়ে গিয়ে আব্দুল জলিল মোল্লাকে অ্যারেস্ট করায়। ওখানে এইভাবে সমবায় ঋণ নিয়ে এই জিনিস হচ্ছে। ঐ এলাকার মানুষ সি.পি.এম.এর অত্যাচারে জর্জরিত। তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এই অত্যাচারের প্রতিকার দাবি করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আবার একটি জরুরি বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার কালীয়াচক্ থানা সীমান্ত এলাকা। সেখানে ইতিমধ্যে পর পর ৭/৮ টি ডাকাতি হয়ে গিয়েছে।

স্যার, আগে শুধু বাড়িতেই ডাকাতি হত। এখন সেখানে হালের গরুও ডাকাতি হচ্ছে। ওখানে সীমান্ত রক্ষী বাহিনী আছে, কিন্তু তারা কি করে না করে জানি না। অথচ আজকে

সেখানে কৃষকরা অসহায়। এই বিষয়ে সংশ্লিষ্ট বিভাগ অবিলম্বে ব্যবস্থা গ্রহণ না করলে কৃষকদের আর সেখানে একটিও গরু থাকবে না।

**মিঃ স্পিকার ঃ** আমি মাননীয় সদস্যদের বলছি যে, তাঁরা যে দৃষ্টি আকর্ষণী একবার দিয়েছেন সেটা অযথা আবার দেবেন না। জনাব সামসুদ্দিন আহমেদ এ-বিষয়ে আগেও দৃষ্টি আকর্ষণী দিয়েছিলেন এবং বক্তৃতা করেছিলেন। এটা কি হচ্ছে?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার পুনর্বাসন মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। দীর্ঘ ৩০ বছর ধরে দেশ বিভাগের ফলে পূর্ব বাংলা থেকে আগত উদ্বাস্তুদের প্রতি কেন্দ্র যে অবিচার করেছিল, সেই অবিচার এখনও চলছে। যে সমস্ত উদ্বাস্তুদের দন্ডকারণ্যে নিয়ে যাওয়া হয়েছিল সেখানে আবার মা-বোনেদের উপর ধর্ষণ হচ্ছে এবং জীবন দুর্বিসহ হয়ে উঠেছে। এদের প্রতি পশ্চিমবঙ্গ সরকারের দায়িত্ব আছে। অবিলম্বে কেন্দ্রের প্রধানমন্ত্রীর সঙ্গে পশ্চিমবঙ্গ সরকার আলোচনা করে তাদের বাঁচাবার দায়িত্ব গ্রহণ করতে হবে। এই আবেদন আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কন্ট্রাক্ট বেসিসে নিযুক্ত ডাক্তারদের দুর্ভাগ্যের কথা উল্লেখ করতে চাই। তাঁরা ১৯৬৫ সালে ৫০০ টাকা মাসিক বেতনে কন্ট্রাক্ট বেসিসে নিযুক্ত হয়েছিলেন। এখন ১৯৭৮ সাল। জিনিসপত্রের দাম বেড়েছে। কিন্তু এইসব ডাক্তারের মাইনে বাড়েনি। এরা গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্রে কাজ করেন। প্রাইভেট ডাক্তারির সুযোগ নেই। বেতন ফিক্সড, স্কেল নাই। অবসরগ্রহণের পর পি.এফ. কিংবা গ্রাচুইটি বা অন্য কোনও প্রকার বেনিফিট নাই। এদের ভবিষ্যত অন্ধকার। আমার অনুরোধ এদের পে-স্কেল এবং অবসর গ্রহণের পর পি.এফ. ও গ্রাচুইটির ব্যবস্থা করুন। এইরূপ কয়েকজন ডাক্তারের আবেদন আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের নিকট দিচ্ছি।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পিংলা বিধানসভা কেন্দ্রে সরকারি নলকূপগুলির মধ্যে প্রায় ৭৫ ভাগ বৎসরাধিকাল অকেজো হয়ে রয়েছে। ফলে জনসাধারণের দুর্গতির অন্ত নেই। উপরন্তু গ্রামের মানুষ পুকুরের জল খেয়ে ব্যধিতে আক্রান্ত হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন স্বাস্থ্যের পক্ষে পানীয় জল সর্বাধিকবার পাওয়া উচিত। এই দূর গ্রামাঞ্চলের জনসাধারণের সুস্থভাবে বাঁচার জন্য অকেজো নলকূপগুলি মেরামত অবিলম্বেই প্রয়োজন। অতএব এ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিকট আমার অনুরোধ যে স্থানীয় বি.ডি.ও-দের অকেজো নলকূপগুলি মেরামতের আদেশ দেওয়ার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে যে ভারত-জার্মান সার প্রকল্প ১৯৭৪ সাল থেকে

চালু আছে সেটা নাকি পশ্চিমবাংলা থেকে উঠে যাচ্ছে। এই প্রকল্পের মাধ্যমে কৃষি উৎপাদন অনেক বেশি হবে। সেই কারণে আমি অনুরোধ করব মন্ত্রী মহাশয় যেন এই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পাণ্ডুয়া লার্জ সাইজ কো-অপারেটিভ এম.আর.ডিলারগণের কাছ থেকে এমারজেন্সী পিরিওডে ক্রেডিট মেমোতে তাদের ইচ্ছার বিরুদ্ধে সই করিয়ে নেয় এবং ৩/৪ হাজার টাকা দেনা সৃষ্টি করানো হয়েছে। আর অন্য দিকে ঐ টাকা নিয়ে সংশ্লিষ্ট যারা কর্তৃপক্ষ আছেন তারা জমি কিনেছেন। একটি এবং দুটি মেয়ের বিয়ে দিয়েছে। আর এম.আর.ডিলারগণের কাছ থেকে টাকা খাওয়ার ব্যবস্থা চলছে। এইজন্য আমি সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তদন্ত করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে শিক্ষা জগতের প্রাণ কেন্দ্র কলিকাতা বিশ্ববিদ্যালয়। রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিতভাবে ফেল করা ছাত্রদের এক অংশকে জড়ো করে বিশ্ববিদ্যালয় এবং শিক্ষা জগতে যে স্বাভাবিক অবস্থা দীর্ঘ ৬ বছর পর ফিরে এসেছে তাকে বাধা দেবার চেষ্টা চলছে। কসবা এবং পোস্তার পর এখন কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপর তারা হুমড়ি খেয়ে পড়ছেন। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে এই সম্পর্কে সচেতন দৃষ্টি রাখতে আহ্বান জানাচ্ছি।

## Discussion on Voting on Demands for Grants

**মিঃ স্পিকার :** এখন ব্যয় বরাদ্দ দাবির উপর আলোচনা। ১৮ নম্বর, ১৯ নম্বর এবং ৪০ নম্বর দাবি। আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে এই দাবিগুলি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

### Demand No. 18

**Major Head :** 252—Secretariat-General Services

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.3,45,89,000 be granted for expenditure under Demand No.18, Major Head: "252—Secretariat-General Services."

### Demand No. 19

**Major Head :** 253—District Administration

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.4,70,00,000 be granted for expenditure under Demand No.19, Major Head :"253—District Administration."

## Demand No. 40

**Major Head :** 284—Urban Development, 484—Capital Outlay on Urban Development and 684—Loans for Urban Development.

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.46,87,56,000 be granted for expenditure under Demand No.40, Major Heads : "284— Urban Development, 484—Capital Outlay on Urban Development and 684—Loans for Urban Development."

[2-30—2-40 P.M.]

The Printed Speech of Shri Jyoti Basu on Demand No. 18 & 19 is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, '২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ খাতে বরাদ্দ ধরা হয়েছে এই সমস্ত বিভাগ ও সেগুলির অধীন অফিসগুলিতে ব্যয়নির্বাহের জন্য—স্বরাষ্ট্র (পরিবহন ও ছাড়পত্র শাখা বাদে) অর্থ বিচার বিধান, পৌরকৃত্যকসমূহ, পঞ্চায়েত, ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব, পূর্ত, খাদ্য ও সরবরাহ এবং মুখ্যমন্ত্রীর সচিবালয়। কমিশনারগণ এবং স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থার পরিদর্শকগণের দপ্তরে কর্মরত কর্মচারী সহ জেলা ও মহকুমা অফিসগুলির সকল শ্রেণীর কর্মচারীর বেতন ও ভাতা খাতে বার্ষিক ব্যয়-নির্বাহের জন্য মুখ্য খাত ২৫৩—জেলা প্রশাসন অনুযায়ী বরাদ্দ ধরা হয়েছে। ২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ খাতে বরাদ্দের বিশদ বিবরণ দেওয়া হয়েছে ১৯৭৮-৭৯ সালের অসামরিক বাজেট-বরাদ্দের (নীল রং-এর পুস্তিকা, ১ম খন্ড) ২৬৯ পৃষ্ঠা থেকে ২৭৭ পৃষ্ঠায় এবং ১৯৭৮-৭৯ সালের বরাদ্দের পরিপ্রেক্ষিতে গত কয়েক বছরের ব্যয়বরাদ্দের একটি তুলনামূলক পর্যালোচনা দেওয়া হয়েছে ১৯৭৮-৭৯ সালের বাজেট সম্পর্কিত ব্যাখ্যামূলক স্মারকলিপির (লাল রং-এর পুস্তিকা) ১০৩ পষ্ঠায়। অনুরূপভাবে মুখ্য খাত ২৫৩—জেলা প্রশাসন অনুযায়ী বরাদ্দের বিশদ বিবরণ পাওয়া যাবে ১৯৭৮-৭৯ সালের অসামরিক বাজেট-বরাদ্দের ২৭৮-২৮০ পৃষ্ঠায় এবং এই বছরের বাজেট সম্পর্কিত ব্যাখ্যামূলক স্মারকলিপির ১০১ পৃষ্ঠায়।

সচিবালয় প্রশাসন এবং জেলা প্রশাসন রাজ্যে সরকারি প্রশ্নের দুটি বিশেষ অঙ্গ। প্রথমটি শুধু সরকারি কর্মনীতি এবং কর্মসূচি প্রণয়নই করে না, সাথে সাথে কার্যক্ষেত্রে এই নীতিগুলির প্রয়োগ ও রূপায়ণের যথাযথ তত্ত্বাবধানও করে থাকে। দ্বিতীয়টি অর্থাৎ জেলা প্রশাসন সরকারের কর্মনীতি রূপায়ণে বিশেষ ভূমিকা গ্রহণ করে। এ বিষয়ে মাননীয় সদস্যদের বিশেষ করে কিছু বলার প্রয়োজন আছে বলে মনে করি না।

আমি গত আগস্ট মাসে বাজেট বক্তৃতায় সৎ ও দক্ষ প্রশাসন বলতে কি বোঝায় তা

বলেছিলাম। এই রাজ্যে বিগত কংগ্রেসি শাসনকালে সেই ধারণার মূলে কুঠারাঘাত করা হয়েছে। গণতন্ত্রের উপর প্রচন্ড আক্রমণের ছাপ প্রশাসনের উপরও পড়েছে। পুলিশ ও প্রশাসনকে লাগাতার জনস্বার্থবিরোধী কাজে লাগানো হয়েছিল। আমি বলেছিলাম যে, আমরা এই সমস্ত পরিবর্তনই করতে চাই।

আমরা মনে করি যে, প্রশাসনের সকল স্তরে দুর্নীতি দমন এই পরিবর্তনের প্রথম ধাপ। কঠোর হস্তে দুর্নীতি দমন করতে না পারলে প্রশাসনকে দক্ষ ও পরিচ্ছন্ন করা যাবে না। এ ব্যাপারে জনগণের সক্রিয় সহযোগিতা প্রয়োজন। কারণ কেবলমাত্র সরকারি প্রচেষ্টায় এই দুর্নীতি দূর করার প্রয়াস নিতান্তই অর্থহীন। দুর্নীতি দমনের ক্ষেত্রে ভিজিলেন্স কমিশনের ভূমিকাও অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই সংস্থা যাতে তার দায়িত্ব সঠিকভাবে পালন করতে পারে, তারজন্য এই সংস্থাকে আরও জোরদার করার প্রয়োজনীয়তা আছে। আমরা ইতিমধ্যে ভিজিলেন্স কমিশনকে নূতন কিছু ক্ষমতা দিয়েছি। এই সংস্থাকে আরও ক্ষমতা ও কর্মী দেওয়া যায় কিনা সে বিষয়ে বিচার-বিবেচনা করা হচ্ছে।

বিগত বছরগুলিতে রাজনৈতিক কারণে বহু সরকারি কর্মচারীকে কর্মচ্যুত করা হয়েছিল। বর্তমান সরকার এদের সকলের চাকুরি ফেরত দেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন ও তা কার্যকর করছেন। এ পর্যন্ত ২৬৯ জন এ ধরনের সরকারি কর্মচারী তাদের পদে পুনর্বহাল হয়েছেন। বিভিন্ন সরকারি দপ্তরে কাজকর্ম ত্বরান্বিত করার জন্য যতসংখ্যক অফিসার ও কর্মচারী থাকা প্রয়োজন, বর্তমানে তা নেই। এমন কি অনুমোদিত সমস্ত পদগুলিও পূরণ করা হয় নি। অফিসার ও কর্মচারী নির্বাচন ও নিয়োগের ক্ষেত্রে যথেষ্ট বিলম্ব ঘটছে। আমরা এর প্রতিবিধান করার চেষ্টা করছি ও এ প্রসঙ্গে পাবলিক সার্ভিস কমিশনের সঙ্গে কথাবার্তা চালানোর সিদ্ধান্ত নিয়েছি।

বর্তমান সরকার বারংবার এই নীতি ঘোষণা করেছেন যে, প্রশাসনের বিভিন্ন স্তরে জনপ্রতিনিধিদের সঙ্গেও গণসংগঠনগুলির সঙ্গে সংযোগ রক্ষা করে কাজকর্ম চালাতে হবে। আমরা মনে করি, এটাই গণতন্ত্রসম্মত পদ্ধতি এবং এই পদ্ধতির মাধ্যমে বর্তমান কাঠামোর সীমাবদ্ধতার মধ্যে জনগণের সর্বাধিক কল্যাণ করা সম্ভব। প্রশাসনিক কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে এর আগে কখনও এই দৃষ্টিভঙ্গি অনুসরণ করা হয় নি। কিন্তু আমাদের স্বল্পদিনের অভিজ্ঞতায় আমরা দেখতে পাচ্ছি যে, এই পদ্ধতিতে চললে সুফল পাওয়া যায়। এই প্রসঙ্গে ব্লক পর্যায়ে উপদেষ্টা কমিটিগুলির ভূমিকা উল্লেখ করা যেতে পারে। ত্রাণ ব্যবস্থা পরিচালনা, জমি ও ফসল সংক্রান্ত বিরোধ প্রভৃতি ক্ষেত্রে এই কমিটিগুলি স্থানীয় প্রশাসনকে উল্লেখযোগ্যভাবে সাহায্য করছেন। আমরা তাই আগামী পঞ্চায়েত নির্বাচন পর্যন্ত এই কমিটিগুলির কাজকর্ম অব্যাহত রাখার সিদ্ধান্ত নিয়েছি।

জেলাগুলির উন্নয়নমূলক কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয় ও সংযোগের অভাব আমরা লক্ষ্য করেছি। এই দুর্বলতা দূর করার জন্য আমরা জেলা পর্যায়ে

অফিসারদের নিয়ে জেলা সমন্বয় কমিটি গঠন করেছি। আমি নিজে ও অন্যান্য মন্ত্রীরাও বিভিন্ন জেলা সমন্বয় কমিটির সভায় উপস্থিত থেকে তাঁদের প্রয়োজনীয় নির্দেশ ও পরামর্শ দিয়েছি। মোটামুটি প্রতি মাসে এই কমিটির অধিবেশন ডাকার নির্দেশ দেওয়া হয়েছে এবং মন্ত্রিসভার সদস্যদের যতদূর সম্ভব এই সভায় উপস্থিত থেকে আলোচনার গুরুত্ব বর্ধন করতে অনুরোধ করা হয়েছে। এই আলোচনার মাধ্যমে বিভিন্ন জেলার জন্য নানা খাতে যেসব অর্থ বরাদ্দ করা হয় তাদের সদ্ব্যবহার করার দিকে সতর্ক দৃষ্টি রাখা সম্ভব হবে বলে আমরা মনে করি। জেলায় এম.এল.এ.দের বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা সম্পর্কে অবহিত রাখা, তাদের মতামত নেওয়া ও পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে তাদের সহযোগিতা নেওয়া এই কমিটির অন্যতম কাজ। এই কাজ করার ক্ষেত্রে এখনও কিছু ত্রুটি-দুর্বলতা থেকে গিয়েছে, যা অবিলম্বে সংশোধন করতে হবে।

রাজ্যস্তরে বিভিন্ন বিভাগের কাজকর্ম আরও গতিশীল করার প্রয়োজন অনুভূত হচ্ছে। আমি মনে করি সরকারি কৃত্যকের নিয়মাবলির সংশোধন করে কাজকর্মের ধারা আরও সরলীকৃত ও বাস্তবমুখি করা সম্ভব। আমি কয়েকদিন আগে এ বিষয়ে বিভাগীয় সচিবদের সঙ্গে আলোচনা করেছি ও সরকারি কাজকর্ম দ্রুততর করার জন্য তাদের সুপারিশ আমার কাছে পেশ করার কথা বলেছি। সরকারি কাজকর্মকে আরও জনকল্যাণমুখি করতে হলে নিয়মকানুনের জটিলতার অবসান ঘটানোর এখনই প্রয়োজন। উদাহরণস্বরূপ বলা যায় বর্তমানে প্রতিটি বিষয় অফিসের প্রতিটি স্তরে বিবেচিত হয় এবং এতে অনেক সময় নষ্ট হয়। আমি মনে করি এর প্রতিবিধান করা সম্ভব। এই প্রসঙ্গে আরও একটি বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বিভিন্ন বিভাগে প্রকল্প (স্কীম) রচনার ক্ষেত্রে অত্যাধিক বিলম্ব ঘটতে দেখেছি। দীর্ঘদিন ধরে খসড়া প্রকল্পগুলি ফাইলবন্দি হয়ে বিভিন্ন দপ্তরের মধ্যে ঘোরাঘুরি করতে থাকে। পরে প্রকল্পগুলি চূড়ান্ত ও অনুমোদিত হওয়ার পরেও তা কিভাবে রূপায়িত হবে তার কোনও তদারকির (মনিটরিং) ব্যবস্থা নেই। এর ফলে বরাদ্দ অর্থ অনেক সময় ব্যয় করা হয় না। দীর্ঘদিন ধরে এই সমস্ত ত্রুটিগুলি চলে আসছে। আমরা এই বিষয়টির প্রতি যথেষ্ট গুরুত্ব আরোপ করেছি এবং এই ত্রুটি দূর করতে আমরা বদ্ধপরিকর।

এখানে আমি অত্যন্ত আনন্দের সঙ্গে একটি নতুন উদ্যোগের উল্লেখ করতে চাই। গত মাস থেকে রাজ্য সরকারি কর্মচারিদের কো-অর্ডিনেশন কমিটি কাজকর্ম ত্বরান্বিত করা ও বকেয়া কাজ শেষ করার জন্য সচেষ্ট হয়েছেন। তাঁরা প্রশাসনকে জনকল্যাণমুখি করার কথা বলেছেন। আমি সমস্ত মন্ত্রী, বিভাগীয় সচিব ও জেলাশাসকদের এই প্রশংসনীয় উদ্যোগের সঙ্গে সহযোগিতা করতে অনুরোধ করেছি।

স্বরাষ্ট্র বিভাগের কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার শাখা বিগত বছরে যে কাজকর্মগুলি করেছেন, তার কয়েকটি আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য উল্লেখ করছি ঃ

(১) প্রশাসনিক সংস্কারের জন্য জেলা/মহকুমা অফিসবাড়িগুলির সংস্কার, সম্প্রসারণ ও

মেরামতের কাজে দীর্ঘদিন বাদে হাত দেওয়া হয়েছে। প্রয়োজনের তুলনায় স্বল্প হলেও প্রাথমিকভাবে প্রায় একানব্বই লক্ষ টাকার অনুদান বর্তমান আর্থিক বছরে এই কাজের জন্য দেওয়া হয়েছে।

(২) ডব্লু বি সি এস (একজিকিউটিভ) অফিসারদের সংখ্যার ঘাটতি পূরণের জন্য স্পেশ্যাল রিক্রুটমেন্টের ব্যবস্থা হয়েছে।

(৩) সচিবালয়গুলির কর্মরত সহায়কদের প্রশিক্ষণের যে ব্যবস্থা চালু আছে তা সম্প্রসারণ করা হয়েছে।

(৪) বেতন ও পেনশন দেওয়ার পদ্ধতি সরলীকরণ করা হয়েছে।

বর্তমান সরকার সর্বস্তরের সরকারি কর্মচারিদের বহুদিনের সঞ্চিত অভাব-অভিযোগ ও দাবিদাওয়া সম্পর্কে সচেতন। আপনারা জানেন সরকার তাঁর আর্থিক সঙ্গতির সাথে সামঞ্জস্য রেখে ইতিমধ্যেই কর্মচারিদের কিছু আর্থিক সুবিধা প্রদান করেছেন। যদিও তা প্রয়োজনের তুলনায় নগণ্য। তাছাড়া পে-কমিশন সম্প্রতি গঠিত হয়েছে এবং এই কমিশনের সুপারিশ পাওয়ার পর সরকারি কর্মচারিদের বেতন-কাঠামো ও অন্যান্য সুযোগ-সুবিধার ব্যাপক পুনর্গঠন সম্ভব হবে। এই প্রসঙ্গে রাজ্য সরকারি কর্মচারিদের কেন্দ্রীয় সরকারের হারে মহার্ঘভাতা দেওয়ার দাবিটি উল্লেখ করা প্রয়োজন। আমরা মনে করি এটি একটি ন্যায্য দাবি। আমরা ১৯৭৯ সালের ১লা এপ্রিল থেকে যাতে এই হারে মহার্ঘভাতা দিতে পারি তারজন্য ৭ম অর্থ কমিশনের কাছে অর্থবরাদ্দের অনুরোধ জানিয়েছি। এছাড়াও আমরা উক্ত দাবিটি নবগঠিত পে-কমিশনের কাছে বিবেচনার জন্য পাঠাব। সে বিষয়ে তাঁদের কোনও অন্তবর্তীকালীন সুপারিশ থাকলে তা কার্যকর করব।

ডব্লু বি সি এস সহ বিভিন্ন সরকারি সার্ভিসের যে সমস্ত অফিসার আছেন, তাঁদেরও বহু ধরনের অভিযোগ দীর্ঘদিন ধরে জমে আছে বলে আমরা শুনেছি ও এ বিষয়ে তাঁদের প্রতিনিধিদের সঙ্গে আলোচনা করেছি। আমি আশা করি আমাদের ক্ষমতার পরিসরের মধ্যে তাঁদের সমস্যাগুলির কতটা সমাধান করা সম্ভব, সে বিষয়ে আমরা শীঘ্রই সিদ্ধান্ত নিতে পারব।

রাজ্য সরকারের নিম্নতম কর্মচারিরা দীর্ঘদিন ধরে চূড়ান্তভাবে অবহেলিত । আর্থিক দাবিদাওয়া বাদ দিলেও তাঁদের এমন কতকগুলি দাবি আছে যা তাঁদের আত্মমর্যাদার প্রশ্নের সঙ্গে জড়িত। একটা সঠিক দৃষ্টিভঙ্গি থাকলে অধিক অর্থব্যয় না করেও এ ধরনের দাবি-দাওয়ার কিছুটা অন্তত পূরণ করা সম্ভব। আমি এ বিষয়ে কিছু উদ্যোগ গ্রহণ করেছি এবং এর ফলাফল শীঘ্রই জানা যাবে বলে আশা করা যেতে পারে।

তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মচারিদের স্থায়ীকরণ ও পদোন্নতির ক্ষেত্রে বহু অযৌক্তিক ও

অবাস্তব ব্যবস্থা বর্তমানে প্রচলিত আছে। এগুলির সার্বিক পরিবর্তন করা উচিত। আমরা ইতিমধ্যে সেইদিকে কিছু পদক্ষেপ গ্রহণ করেছি। এই সকল কর্মচারীর স্থায়ীকরণ ও পদোন্নতির প্রশ্নে নতুন কতগুলি প্রশাসনিক নির্দেশ দেওয়া হয়েছে যা অনাবশ্যক জটিলতা ও ক্ষোভের অবসান ঘটাতে পারে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৎ, দক্ষ ও গতিশীল প্রশাসন চালানো প্রতিনিয়ত জনগণের স্বার্থে বর্তমান সরকারের সমস্ত নীতি ও কর্মসূচি কার্যকর করা, এই সব বিষয়েই আমরা সর্বস্তরের সরকারি কর্মচারিদের সক্রিয় সহযোগিতা কামনা করি। মানবিক চেতনা ও সঠিক মূল্যবোধের মাধ্যমে প্রতিটি সমস্যার সমাধানে তাঁরা ব্রতী হবেন এই আমাদের প্রত্যাশা। আমি আবার বলতে চাই যে, প্রশাসনিক সমস্ত কাজে আমরা জনপ্রতিনিধিদের ও গণসংগঠনগুলির আন্তরিক সহযোগিতা নিয়েই চলতে চাই।

এই বক্তব্যের পরিশেষে আমি যথাক্রমে ১৮নং এবং ১৯নং দাবি অনুযায়ী মুখ্য খাত "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ এবং "২৫৩—জেলা প্রশাসন" এর জন্য ব্যয়বরাদ্দের দাবি অনুমোদনের জন্য পেশ করছি।

[2-40—2-50 P.M.]

The Printed Speech of Shri Jyoti Basu on Demand No. 40 is taken as read.

২। এই টাকার মধ্যে ২৬,৪০,১০,০০০.০০ (ছাব্বিশ কোটি চল্লিশ লক্ষ দশ হাজার) টাকা এক কোটির কাছাকাছি জনসংখ্যা-অধ্যুষিত সি.এম.ডি. অঞ্চলের উন্নয়নকার্যের জন্য প্রয়োজন।

৩। গত সেপ্টেম্বরে আমি এই সভার সামনে সি.এম.ডি.এ-র কর্মসূচি প্রণয়নে অগ্রাধিকার দানের নীতির পুনর্বিন্যাস করার কথা, সি.এম.ডি.এ এবং অন্যান্য সংশ্লিষ্ট সংস্থাগুলির মধ্যে সমন্বয়বৃদ্ধির কথা এবং সি.এম.ডি.এ-র পরিকল্পনা রচনায় ও রূপায়ণে জনপ্রতিনিধিদের এবং জনপ্রতিনিধিমূলক সংস্থাগুলির অংশগ্রহণের কথা উল্লেখ করেছিলাম। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এই বিষয়গুলিতে আমরা বেশ কিছুটা এগিয়ে গিয়েছি। অগ্রাধিকারদানের নীতির পুনর্বিন্যাসের ফলে বস্তি-উন্নয়ন, ভূ-গর্ভস্থ পয়ঃপ্রণালী এবং নিকাশি ব্যবস্থা, প্রান্তিক এলাকার জলসরবরাহ এবং অন্যান্য পৌর ও অঞ্চল এলাকার উন্নয়ন ইত্যাদি প্রকল্পের জন্য অধিকতর ব্যয়বরাদ্দ অর্থ ধার্য করা সম্ভবপর হয়েছে। সি.এম.ডি.এ. কলিকাতা এবং অন্যান্য পৌর প্রতিষ্ঠানগুলি ও রাজ্য সরকারের মিউনিসিপ্যাল সার্ভিসেস বিভাগের মধ্যে আরও সুষ্ঠু সমন্বয় সাধনের জন্য প্রতিনিয়ত আলোচনা চলছে। সি.এম.ডি.এ.র কাজে জনপ্রতিনিধিদের অংশগ্রহণে ব্যবস্থা করা হয়েছে। উত্তর চব্বিশ-পরগনা, দক্ষিণ চব্বিশ-পরগনা, হাওড়া, হুগলি এই চারটি জেলায় চারটি জেলা কমিটি গঠন করা হচ্ছে। এই কমিটিগুলিতে পৌরসভার,

সি.এম.ডি.এ-র এবং রাজ্য সরকারের প্রতিনিধি থাকবে। বস্তি-উন্নয়ন কাজে পরবর্তী আর্থিক বৎসর হতে বাৎসরিক বিনিয়োগ ২.৫০ কোটি টাকা থেকে বাড়িয়ে ৪.৬৫ কোটি টাকা ধরা হয়েছে এবং কলকাতা পৌরসংস্থার আঞ্চলিক কমিটিগুলির সক্রিয়ভাবে অংশগ্রহণের ব্যবস্থা করা হয়েছে। সি.এম.ডি.এ.কে উপদেশ দেবার জন্য সি.এম.ডি.এ. অক্টোবর ১৩নং ধারা অনুসারে একটি উপদেষ্টা পরিষদ গঠনের ব্যবস্থা করা হচ্ছে। অন্যান্য পৌর এবং অঞ্চল এলাকায় সি.এম.ডি.এ.র কর্মসূচি নির্ধারণ ও রূপায়ণের ব্যাপারেও সংশ্লিষ্ট পৌরসংস্থা ও অঞ্চলগুলির সক্রিয় ভূমিকা গ্রহণের ব্যবস্থা করা হয়েছে।

৪। সম্প্রতি আন্তর্জাতিক উন্নয়ন সংস্থা (আই ডি এ)-র দ্বিতীয় দফার সাহায্য নিয়ে ১৫৫ কোটি টাকার একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। আমি আগেই উল্লেখ করেছি যে, এই প্রকল্প বস্তি-উন্নয়ন, প্রান্তিক এলাকার জলসরবরাহ, ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী ও জলনিকাশি ব্যবস্থা এবং অন্যান্য পৌর ও অঞ্চল এলাকার উন্নয়নের কাজের জন্য বরাদ্দ যথেষ্ট পরিমাণে বাড়বে। এই প্রকল্পের কাজ ১৯৮১-৮২ সাল নাগাত শেষ হবে বলে আশা করা যাচ্ছে।

৫। আমি এখন সি এম ডি এ-র কাজকর্মের সংক্ষিপ্ত বিবরণ দিচ্ছি ঃ

**(১) জলসরবরাহ ঃ** টালা-পলতার প্রধান সংস্কার কাজগুলি সম্পন্ন হওয়ায় জলসরবরাহ ক্ষমতা বেড়ে ১৪০ এম জি ডি-তে পৌঁছেছে। গার্ডেনরিচ ও হাওড়ার নতুন জলসরবরাহ প্রকল্প দুটির কাজ এগিয়ে চলছে। বিভিন্ন সার্ভিস ডিস্ট্রিক্টস্-এর জন্য প্রাইমারি ও সেকেন্ডারি গ্রিডের কাজেও হাত দেওয়া হয়েছে। বস্তি এলাকায় যাতে আরও বেশি পরিমাণ জলসরবরাহ করা যায় তার জন্য বিশেষভাবে নজর দেওয়া হচ্ছে। এর আগে কয়েক বছর ধরে পৌর এবং অঞ্চল এলাকায় বহুসংখ্যক গভীর নলকূপ ভিত্তিক আঞ্চলিক জলসরবরাহ প্রকল্প অসমাপ্ত অবস্থায় পড়েছিল। অবিলম্বে এই সকল প্রকল্পের সুফল জনসাধারণের কাছে পৌঁছে দেওয়ার জন্য সি.এম.ডি.এ-র বাজেট হতে এই প্রকল্পগুলির কাজ শেষ করবার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে।

**২। পয়ঃপ্রণালী ও জলনিকাশি ব্যবস্থা ঃ** পয়ঃপ্রণালী ও নিকাশি ব্যবস্থার সার্বিক সমস্যার বিরাটত্ব সর্বজনবিদিত। সকল এলাকার অবস্থার উন্নতি করতে বেশ সময় লাগবে। ইতিমধ্যে শুধু মাত্র শহরাঞ্চলের বিশেষ বিশেষ এলাকাগুলির জল জমার সমস্যার প্রতি নয়, বস্তি এলাকা এবং শহরতলির প্রান্তিক এলাকাগুলির এই সমস্যার প্রতিও বিশেষভাবে নজর দেওয়া হবে। সুচিন্তিত প্রকল্পের যথাযথ রূপায়ণের মাধ্যমে অবস্থার বেশ কিছু উন্নতি সম্ভব।

**৩। বস্তি-উন্নয়ন ঃ** কলকাতা এবং হাওড়ার অবশিষ্ট বস্তিগুলি ১৯৮১-৮২ সালের মধ্যে উন্নয়ন করার পরিকল্পনা নেওয়া হয়েছে। এই বিরাট কর্মসাধনের জন্য সি এম ডি এ-কে একনিষ্ঠভাবে কাজ করতে হবে। সরকার এই কর্মসূচিকে সর্বাপেক্ষা বেশি অগ্রাধিকার দিচ্ছেন। এই কাজের জন্য সি. এম ডি এ-র সংগঠনকে প্রয়োজন অনুসারে আরও শক্তিশালী ও উন্নত করা হচ্ছে।

৪। **যানবাহন ও পরিবহন ব্যবস্থা ঃ** ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাস এবং ব্যারাকপুর-কল্যাণী এক্সপ্রেসওয়ের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলছে। কসবা রেলওয়ে ওভারব্রিজ এবং মানিকতলা রেলওয়ে আন্ডারপাস নির্মাণের কাজ শীঘ্রই সম্পন্ন হবে বলে আশা করা যাচ্ছে। শিয়ালদহ অঞ্চলে বহু সংখ্যক হকারের অবস্থিতিজনিত সমস্যার ফলে হাম্প তৈরির কাজে কিছুটা বিলম্ব হয়েছে। আমরা এই হকারদের সুবিধামতো বিকল্প জায়গায় বসাবার ব্যবস্থা করেছি। আগামী চার বৎসরে প্রধান প্রধান রাস্তার সংযোগস্থানগুলির এবং সিগন্যাল ব্যবস্থার উন্নয়ন এবং যানবাহন নিয়ন্ত্রণ ব্যবস্থার সংস্কারের একটি ব্যাপক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

৫। **অন্যান্য প্রকল্প ঃ** গার্ডেনরিচ, গঙ্গানগর প্রভৃতি শহরতলির কয়েকটি জায়গায় আনুষঙ্গিক সুযোগ-সুবিধার ব্যবস্থা করে কলকাতা শহরের খাটালগুলিকে স্থানান্তরিত করার একটি প্রকল্প ডাচ সরকারের সাহায্য সহকারে গ্রহণ করা হয়েছে। এই প্রকল্প কার্যে রূপায়িত হলে শহরের পয়ঃপ্রণালী ও নিকাশি ব্যবস্থার উন্নতি হবে। আগামী আর্থিক বৎসর থেকে বেশ কিছু সংখ্যক প্রাথমিক বিদ্যালয় ভবনের সংস্কার এবং কিছুসংখ্যক নতুন বিদ্যালয় ভবনের নির্মাণকাজ দ্বিতীয় আই ডি এ প্রকল্পের আওতায় শুরু হবে।

৬। সি এম ডি এ-র ১৯৭৮-৭৯ সালের বাজেট আনুমানিক ৪৫ কোটি টাকার হবে। এর মধ্যে ২৬,৪০,১০,০০০.০০ (ছাব্বিশ কোটি চল্লিশ লক্ষ দশ হাজার) টাকা এই দাবির অন্তর্ভুক্ত। সি এম ডি এ-র ১১ কোটি টাকা বাজার ঋণ এবং অন্যান্য কয়েকটি খাত হতে অবশিষ্ট টাকা আসবে।

৭। এই প্রসঙ্গে আমি বলতে চাই, যে গতিতে বর্তমানে সি এম ডি এ-র কাজকর্ম চলছে তাতে আমরা সন্তুষ্ট নই। আগামী চার বৎসরের মধ্যে এই মহানগরীর নাগরিক জীবনের পরিবেশের কিছু উন্নতি করতে হলে বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পের নির্দিষ্ট সময়ের মধ্যে দ্রুত রূপায়ণ প্রয়োজন। আমরা সি এম ডি এ-র কাজে জনসাধারণের অংশগ্রহণের ব্যবস্থা রেখেছি। আমি এই কাজে সর্বস্তরের নাগরিকদের সহযোগিতা কামনা করি।

৮। সি এম ডি এ-র জন্য উপরি-উক্ত বরাদ্দ ছাড়া কলকাতা পৌরসভা এবং এই রাজ্যের অন্যান্য পৌরসভা এবং লোকাল বডিগুলির আর্থিক প্রয়োজন মেটাবার জন্য ১৩,৮৮,৬৪,০০০.০০ (তের কোটি অষ্টাশি লক্ষ চৌষট্টি হাজার) টাকার প্রস্তাব রাখা হয়েছে। এই টাকার মধ্যে ১১,৮৮,৬৪,০০০.০০ (এগার কোটি অষ্টাশি লক্ষ চৌষট্টি হাজার) টাকা ঐ সংস্থাগুলিকে অনুদান (গ্রান্ট-ইন-এড্) বা খয়রাতি সাহায্য (কনট্রিবিউশন) হিসাবে দেওয়া হবে তাদের কর্মচারিদের বর্ধিত হারে মহার্ঘভাতা ও বেতন ব্যবস্থা চালু রাখার এবং পৌর সম্পত্তির যথাযথ মেরামতি ও রক্ষণাবেক্ষনের জন্য। এই প্রসঙ্গে আমি পৌর সম্পত্তিগুলির যথাযথ রক্ষণাবেক্ষণের প্রয়োজনীয়তার কথা বিশেষভাবে উল্লেখ করব। এ ব্যাপারে আর্থিক এবং সংগঠনগত সমস্যা রয়েছে। রাজ্য সরকার এই উভয়বিধ সমস্যারই সুরাহার উপায় ভেবে

দেখেছেন। বর্তমান আর্থিক বৎসরে দ্রুত রাস্তা মেরামতের জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই প্রায় ৪ কোটি টাকার ব্যবস্থা করেছেন। কলকাতা ও অন্যান্য পৌরসংস্থাগুলিকে অন্য কতকগুলি উন্নয়নমূলক কাজের জন্য ঋণ দেওয়ার নিমিত্ত এই খাতে অবশিষ্ট ২ কোটি টাকা ধরা হয়েছে।

৯। সি এম ডি এ এলাকা বহির্ভূত জেলা ও অন্যান্য শহরগুলির উন্নয়নও প্রয়োজন। এইসব পৌর এলাকাগুলির নাগরিক জীবনের কতকগুলি মৌলিক প্রয়োজন সংক্রান্ত উন্নয়নকার্যের জন্য ৩,০৮,৮৫,০০০.০০ (তিন কোটি আট লক্ষ পঁচাশি হাজার) টাকা খরচের প্রস্তাব রাখা হয়েছে। এর মধ্যে কয়েকটি উল্লেখযোগ্য কাজ হল—খাটা পায়খানাগুলিকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করা, কম্যুনিটি হল এবং কমার্সিয়াল এস্টেটস্ নির্মাণ, আসানসোল স্যাটেলাইট শহর নির্মাণ, দুর্গাপুরে জলসরবরাহের জন্য পাইপ লাইন বসানো, কল্যাণীতে সিটি সেন্টার এবং নাগরিক জীবনের অন্যান্য সুযোগসুবিধার ব্যবস্থা করা। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, আমরা কেন্দ্রীয় রেলমন্ত্রককে দিয়ে কল্যাণী শহরের অভ্যন্তরে রেল লাইন সম্প্রসারণের প্রকল্প মঞ্জুর করাতে সক্ষম হয়েছি। আগামী বৎসর থেকে শিলিগুড়িতেও কিছু উন্নয়মূলক কাজ হবে।

১০। এর পর আমি হলদিয়া উন্নয়নের কথা বলব। ভারত সরকারের কাছে হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স এবং জাহাজ নির্মাণের কারখানা স্থাপনের প্রস্তাবটি নিয়ে তদ্বির করা ছাড়াও রাজ্য সরকার হলদিয়ায় নাগরিক জীবনের সুযোগসুবিধা প্রবর্তন ত্বরন্দ্বিত করবার জন্য বেশ কিছু সংখ্যক কাজ হাতে নিয়েছেন। এই উন্নয়নমূলক কর্মসূচির সুষ্ঠু সমন্বয় সাধনের জন্য এই কাজের সাথে যুক্ত সমস্ত সংস্থাগুলির প্রতিনিধিদের নিয়ে হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি গঠন করা হয়েছে। আগামী আর্থিক বৎসর থেকে হলদিয়া-উন্নয়নের বিভিন্ন কর্মসূচি দ্রুত রূপায়ণের জন্য প্রয়োজনীয় টাকার দাবি এই দাবির অন্তর্ভুক্ত করা হল। এই খাতে ২,৫৮,৩২,০০০.০০ (দুই কোটি আটান্ন লক্ষ বত্রিশ হাজার) টাকার প্রস্তাব করা হয়েছে। এই টাকা ভূমি-গ্রহণের জন্য, রাস্তা, আবাসন, বাজার, অফিসবাড়ি ইত্যাদি নির্মাণের এবং বাস্তুচ্যুতদের পুনর্বাসনের জন্য ব্যয় করা হবে। হলদিয়া অঞ্চলে নাগরিক জীবনের সুযোগসুবিধার ব্যবস্থা করে শিল্পায়নের গতিকে ত্বরান্বিত করা এবং কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি করাই আমাদের উদ্দেশ্য।

১১। মহাশয়, আমি সভাকে আমার উত্থাপিত দাবি বিবেচনা ও অনুমোদন করার অনুরোধ জানাচ্ছি।

[2-50—3-00 P.M.]

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Demand No. 18**

**Shri Bijoy Bouri** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri A.K.M. Hassan Uzzaman** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Demand No. 19**

**Shri Dhirendra Nath Sarkar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri Naba Kumar Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri A.K.M. Hassan Uzzaman** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Shri Krishnadas Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**Demand No. 40**

**Shri A.K.M. Hassan Uzzaman** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**শ্রী হরিপদ ভারতী** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইমাত্র মাননীয় পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যে বাজেট বিবৃতি আমাদের সামনে উপস্থিত করেছেন, সেই বিবৃতি নানা দিক থেকে আমার দৃষ্টি আকর্ষণ করেছে। কিন্তু প্রথমে এই বিবৃতি প্রসঙ্গে বলতে চাই, এই বিবৃতি বস্তুত অবস্থার কোনও আলোকচিত্র নয়। মুখ্যমন্ত্রীর সচেতনতা থেকে অঙ্কিত একটা শিল্পকর্মমাত্র। কারণ শিল্পকর্মের মধ্যে যেমন অধিকাংশ বস্তু যা ব্যক্ত থাকে, তার চাইতে অব্যক্ত থাকে অনেক বেশি, যা উপরে পরিদৃশ্যমান হয় তার চেয়ে অদৃশ্য এবং অতলান্ত গভীরে নিমজ্জিত থাকে অনেক বেশি। মুখ্যমন্ত্রীর বক্তব্যের মধ্যে আমি ঠিক সেই বস্তু প্রত্যক্ষ করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কেবল মাত্র আজকের বিবৃতির মধ্যে নয়, এই সরকারের শুরু থেকে তিনি বারবার আমাদের স্মরণ করিয়ে দিচ্ছেন এই বিধানসভা কক্ষে যে তাঁর সরকার একটা দক্ষ, নিরপেক্ষ, সৎ, গতিশীল প্রশাসন আমাদের উপহার দিতে চান। এবং তিনি যখন এই শুভেচ্ছা জ্ঞাপন করেন, নিঃসন্দেহে তাঁর আন্তরিক সহানুভূতি এবং সহযোগিতার প্রতিশ্রুতি আমরা দিয়ে এসেছি। কিন্তু বস্তুত তিনি যা দাবি করেন, তা এখানে উপস্থিত করতে পেরেছেন কি না, আট মাস প্রায় অতিবাহিত হচ্ছে, পশ্চিমবাংলার বর্তমান সরকার ক্ষমতায় অধিষ্ঠিত আছেন, কিন্তু এই আট মাস কাল নিঃসন্দেহে খুব দীর্ঘকাল না হলেও সৎ, দক্ষ, প্রশাসন

উপহার দেবার পক্ষে বোধ করি খুব অপর্যাপ্ত সময় নয়। কিন্তু তিনি কতখানি দক্ষ এবং সৎ প্রশাসন উপহার দিয়েছেন সে সম্বন্ধে আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার উদ্দেশ্যে আজকের সংবাদপত্রটুকু উপহার দিতে চাই। অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রী একটু পূর্বে উত্তপ্ত পরিবেশে, বোধ হয় কিছুটা উত্তপ্ত হয়ে বলেছিলেন যে তিনি সংবাদপত্রের বিবৃতিতে বিশ্বাস করেন না। সংবাদপত্রে যা লেখা হয়, তা তিনি সত্য বলে বিশ্বাস করেন না। কিন্তু আমার যদি স্মৃতি শক্তি খুব দুর্বল না হয়—স্মরণ করতে পারি, এই বিধানসভা কক্ষে তাঁর বক্তব্যের সমর্থনে তিনি কোনও কোনও সংবাদপত্রের উদ্ধৃতি আমাদের সামনে পরিবেশন করেছেন। বোধ করি সংবাদপত্রের যে সংবাদগুলি তাঁর সত্যতা স্বীকার করে, তা সৎ সাংবাদিকতা, আর যারা সমর্থন করে না, তা পরিত্যাজ্য, এই কথা বোধ হয় মুখ্যমন্ত্রী আমাদের বলতে চেয়েছেন। কিন্তু আমরা গোপন কথা জানি না, সংবাদপত্র পাঠ করে আমরা প্রতিদিনের সংবাদ আহরণ করবার চেষ্টা করি এবং আমরা গ্রহণ করি, সংবাদপত্র যে সংবাদ পরিবেশন করে তা সত্য। আজকের সংবাদপত্রে একটা সংবাদ বেরিয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঘটনা, যাকে কেন্দ্র করে কিছু পূর্বে এখানে প্রভঞ্জনের সৃষ্টি করেছিলেন সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যরা উভয়ে মিলে। সত্য ঘটনা কি, সে সম্বন্ধে আমি পুনরায় আলোচনা করতে চাই না, কিন্তু বিশ্ববিদ্যালয়ের চত্বরে যদি দিনের পর দিন এমনি ঘটনা ঘটতে থাকে, এমনি ভাবে যদি বিশৃঙ্খলা হতে থাকে, এমনি করে যদি ছাত্রদের আলোচনায় আহ্বান করে পুলিশ দিয়ে লাঠি চার্জ করা হয় তাহলে সেটা নিশ্চয়ই অত্যন্ত দুঃখের। আমি এই বিষয়ে কোনও পক্ষের হয়ে বক্তব্য রাখতে চাই না, এই সমস্ত ঘটনার কোনও নৈতিকতার প্রশ্ন এখানে তুলছি না, কিন্তু এই কথা আমি জানতে চাইছি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে যে ছাত্ররা যখন কোনও অধ্যক্ষকে ঘেরাও করে, উপাচার্য ঘেরাও করে, যখন কোনও দাবি দাওয়া তারা উপস্থিত করে, দাবি দাওয়া যখন আমরা বিচার করব, সঙ্গত কি অসঙ্গত বলে ভাবব, পুলিশ প্রেরণের যোগ্য কি অযোগ্য বলে মনে করব, তখন এই বিষয়ে আমরা অনুসন্ধান করতে চাইব, সেই ছাত্র, যারা ঘেরাও করেছে, তারা কোন দলের পতাকাবাহী—নিশ্চয়ই এই বিচার করব না। আমি বিচার করতে চাই অন্য রকম অবস্থা যদি শিক্ষা জগতে চলে তাহলে সত্যিই সুস্থ এবং সুন্দর পরিবেশ শিক্ষা জগতে ফিরিয়ে আনতে পারব বলে অন্তত আমি ব্যক্তিগতভাবে মনে করি না। আমি একজন শিক্ষাব্রতী, আমি চাই সুন্দর পরিবেশ শিক্ষা জগতে সৃষ্টি হোক, আমি চাই ছাত্ররা উশৃঙ্খল আচরণ করবে না। তবে আমি যেটা চাই সেটা দলমত নির্বিশেষে সকলের জন্য চাই। কোনও বিশেষ দলের লোককে বিশেষ সহানুভূতি দেখাবার ইচ্ছা আমার নেই। আমি একথা বলছি এইজন্য যে, আমি কতগুলো কলেজের ছাত্রদের কাছ থেকে একটা চিঠি পেয়েছি এবং তাতে দেখছি একটা অস্বাভাবিক অবস্থা সেখানে চলছে। সেখানে ছাত্ররা যখন নির্বাচন চেয়েছিল তখন নির্বাচনের সেই ন্যায্য দাবিকে বানচাল করবার জন্য হাঁসখালির সি পি এম, এম এল এ শ্রী সুকুমার মন্ডলের নেতৃত্বে কিছু এস এফ আই এবং সমাজবিরোধী লোক সেখানে আসে।

(গোলমাল)

আমি আপনার নামে কিছু বলছি না এবং সেরকম চিন্তার দ্বারাও আমি প্রভাবিত হইনি কাজেই আমার বক্তৃতার সময় বাধাসৃষ্টি করবেন না। এখানে পুলিশের সাহায্য প্রার্থনা করা হয়েছিল, কিন্তু দুঃখের বিষয় সেই সাহায্য পাওয়া যায়নি। কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয়ে দেখলাম পুলিশ প্রস্তুত ছিল সাহায্য করবার জন্য এবং প্রয়োজনমাত্র পুলিশ অত্যন্ত তৎপরতার সঙ্গে সেখানে সাহায্য দিয়েছে। আমরা এই প্রশ্ন মুখ্যমন্ত্রীর কাছে রেখেছিলাম যে, ছাত্র উশৃঙ্খলাকে আমরা রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে বিচার করে পুলিশি ব্যবস্থা গ্রহণ করব এই যদি হয় তাহলে কিন্তু এই ছাত্র উশৃঙ্খলাকে কখনও দমন করা যাবে না। এরকম অবস্থা যদি চলে তাহলে সুস্থ পরিবেশ মুখ্যমন্ত্রীও চান বলে তিনি যা বলেছেন সেটা কিন্তু তিনি ফিরিয়ে আনতে পারবেন না। কাজেই একজন সদস্যরূপে, একজন শিক্ষকরূপে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি শিক্ষা জগতে একটা সুস্থ পরিবেশ যদি তিনি আনয়ন করতে চান তাহলে এই উশৃঙ্খলা দমন করবার সময় রাজনৈতিক দৃষ্টিকোণ পরিহার করে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীরূপে তৎপরতা দেখান। আজকের কাগজে দেখেছি মুখ্যমন্ত্রীর পুত্রের গাড়ির ভেতর থেকে জিনিস চুরি গেছে এবং মুখ্যমন্ত্রীর পুত্রের এই ঘটনা হয়েছে বলে সঙ্গে সঙ্গে পুলিশের বড় বড় অফিসাররা তৎপর হয়েছেন। **(শ্রী বীরেন রায়ঃ কোয়েশ্চেন)** আজকের সংবাদপত্রে এই সংবাদ বেরিয়েছে। সংবাদপত্রে যে সংবাদ বের হয় তাকে আমি সংবাদ বলেই মনে করি, আপনি যদি তাকে মিথ্যা মনে করেন তাহলে আমার কিছু যায় আসে না। কলকাতা মহানগরীতে মুখ্যমন্ত্রীর পুত্রের এই ঘটনার পর পুলিশি ব্যবস্থা যা নেওয়া হল তাতে এই দৃষ্টান্তই স্থাপিত হল যে, কি দক্ষ প্রশাসন এখানে চলছে এবং প্রশাসন কত তৎপর। আমার বক্তব্য পুলিশ অফিসারদের বিরুদ্ধে নয়। পুলিশ অফিসাররা চুরি, ডাকাতি হলে ব্যবস্থা অবলম্বন করে, আইনশৃঙ্খলা ভঙ্গকারীদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করে, তাদের গ্রেপ্তার করে এবং এই ব্যাপারে তৎপরতার পরিচয় দিচ্ছে সেইজন্য আমি তাদের ধন্যবাদ দিচ্ছি। কিন্তু সঙ্গে সঙ্গে একটা প্রশ্ন করি, এই যে প্রতিদিন চুরি, ডাকাতি, রাহাজানি হচ্ছে তাতে কৈ, পুলিশের তৎপরতার নিদর্শন তো আমাদের সামনে রাখতে পারেনি? সঙ্গে সঙ্গে গ্রেপ্তার করবার জন্য তো এরকম তৎপর হয় নি? তাহলে কি মনে করব বিশেষ বিশেষ স্থানে পুলিশ যায় এবং তাদের তৎপরতা দেখায়। আমি মুখ্যমন্ত্রীর কাছে একটা ঘটনা উল্লেখ করছি। আমার কনস্টিটিউয়েন্সির মধ্যে কালাকার স্ট্রিটে চুরি নয়, একটা ডাকাতি হয়েছে এবং আড়াই লক্ষ টাকার সম্পদ লুণ্ঠিত হয়েছে। কিন্তু দুঃখের বিষয় আজ ৩ মাস হওয়া সত্ত্বেও পুলিশ কোনও ব্যক্তিকে গ্রেপ্তার করেছে এই নিদর্শন রাখতে পারে নি।

[3-00—3-10 P.M.]

একজন মানুষকে গ্রেপ্তার করতে পারেন নি, কালাকার স্ট্রিটে একজন মানুষ নিহত হয়েছে, ৪ মাস আমি স্বয়ং চেষ্টা করেও আততায়ীকে গ্রেপ্তার করাতে পারি নি। কিন্তু পুলিশ কেন অনুসন্ধান কাজ করছে না। এই দক্ষ এবং সৎ সুপরিচালিত প্রশাসনকে আমি আজকে

এখানে আমি অভিনন্দন জানাতে এসেছি। মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেটকে সমর্থন করতে গেলে আমাদের এইভাবে সমর্থন জানাতে হয়। সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী স্বয়ং ইদানিং কালে কিছু কিছু কথা বলেছেন আমি যাকে স্বীকারোক্তি বলতে চাই আজকে তিনি বিধানসভা কক্ষে একটা স্বীকারোক্তি করে বললেন সি এম ডি-র কাজে তিনি সন্তুষ্ট নন। যদিও তিনি সি এম ডি-র ভারপ্রাপ্ত মন্ত্রী কিন্তু তিনি বহুবার বহু স্থানে এই কথা বলেছেন যে আমাদের সীমিত সুযোগের মধ্যেই যতটুকু সুযোগ ছিল সেই সুযোগের সদ্ব্যবহার আমরা করতে পারি নি। আজকে বিধানসভার কক্ষে মাঝে মাঝে কেন্দ্রীয় রাজ্য সম্পর্কে অনেক বিতর্কের, অনেক উত্তাপের সৃষ্টি হচ্ছে। নানা মতের প্রতিফলন এখানে হচ্ছে, স্বাভাবিক কারণে কিন্তু আমরা দেখছি মাননীয় মুখ্যমন্ত্রী ময়দানের সভাতে নিজেই বলেছেন যে আমাদের ক্ষমতা সীমিত কিন্তু সীমিত ক্ষমতার মধ্যে আমাদের কিছু করা সম্ভব ছিল তাও আমরা করতে পারি নি। অর্থাৎ ক্ষমতা বেশি পেলেও যে বেশি কাজ তিনি করতে পারবেন বোধ করি তাঁর এই স্বীকারোক্তির মধ্যে তাঁর অনুকূল স্বীকার উক্তি ছিল না, যে ক্ষমতা কম তবুও যে ক্ষমতা আছে তার সদ্ব্যবহার করতে পারেন নি। তিনি নিজে সন্তুষ্ট নন, তাঁর এই অকপট স্বীকারোক্তির জন্য আমি তাঁকে শ্রদ্ধা জানাই, নমস্কার জানাই। কিন্তু সঙ্গে সঙ্গে ঘটনা এই, সুযোগ যা আছে তারও সদ্ব্যবহার এই সরকার করতে পারেন নি, এবং সংবাদপত্রে পাঠ করেছি যে টাকা এসেছিল বিদ্যুৎখাতে সে টাকাও তাঁরা ব্যয় করতে পারেন নি। কাজেই অধিক অর্থ চাই, অধিক ক্ষমতা চাই— পাশাপাশি দাঁড় করিয়ে এই চিত্রটা আমরা দেখতে চাইছি, যে ক্ষমতা আছে, যে অর্থ আছে তার পরিপূর্ণ সদ্ব্যবহার করতে পারেন নি বলে মাননীয় মুখ্যমন্ত্রী স্বয়ং অনেকখানি দুঃখিত এবং অনুতপ্ত এবং সেটাও আমাদের বিচার করতে হবে। এই দক্ষ প্রশাসন সম্বন্ধে তাঁর বিবেকের মধ্যে আমি দেখেছি তিনি কো-অর্ডিনেশন কমিটির সহযোগিতা শুধু নিজে কামনা করেন নি সমস্ত ক্ষেত্রে প্রশাসনিক দপ্তরে কো-অর্ডিনেশন কমিটির সহযোগিতাকে প্রসারিত করবার জন্য তিনি সকলকে অনুরোধ করেছেন। আমার কো-অর্ডিনেশন কমিটি সম্বন্ধে কোনও বক্তব্য এখানে নাই। আমি নিজে জানি ব্যক্তিগতভাবে তাদের বহু বন্ধু এমারজেন্সীর শিকার হয়েছিলেন, আমরা একই সঙ্গে একই সময়ে জেলে অতিবাহিত করেছিলাম। তারা অনেকে লাঞ্ছিত রাজনৈতিক কারণে নিঃসন্দেহে নিগৃহীতদের প্রতি আমাদের সহানুভূতি আছে। আমি নিজে ব্যক্তিগতভাবে ট্রেড ইউনিয়ন আন্দোলনের সঙ্গে যুক্ত নই, তার সংবাদও বিশেষ রাখি না। কাজেই কারা কো-অর্ডিনেশন কমিটি করেন তার সম্বন্ধে অস্পষ্ট ধারণা থাকলেও সুস্পষ্ট ধারণা নেই। কিন্তু এ ধারণা আমার আছে যে ঐ সরকারি কর্মচারিদের মধ্যে আরও কিছু কিছু সংস্থা আছে যে সংস্থাগুলির সঙ্গে কোনও সহযোগিতার হস্ত মাননীয় মুখ্যমন্ত্রী প্রসারিত করতে চান না। আমার বক্তব্য হচ্ছে হতে পারে কো-অর্ডিনেশন কমিটির সদস্য সংখ্যা বেশি, হতে পারে তাদের আন্তরিকতায় মাননীয় মুখ্যমন্ত্রীর অধিকতর বিশ্বাস, হতে পারে কো-অর্ডিনেশন কমিটি তাঁর প্রিয় কিন্তু ট্রেড ইউনিয়ন অনুসারে নিঃসন্দেহে আরও যারা কাজ করে, আরও যারা ইউনিয়ন করে তাদেরও যদি কিছু দাবি থাকে, তারা যদি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বক্তব্য পেশ করবার থাকে তাহলে তাদের উপেক্ষা করা নিশ্চয়ই

নিরপেক্ষ প্রশাসনের উজ্জ্বল দৃষ্টান্ত নয় সেই কথাটি আমি আজকে বলতে চাইছি। কারণ আমি বহু সংবাদ শুনি যে তাদের সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী দেখা পর্যন্ত করতে চান না। মাননীয় মুখ্যমন্ত্রীর সহানুভূতি আকর্ষণের জন্য তারা বারবার চেষ্টা করে ব্যর্থ হয়—এটা নিশ্চয়ই নিরপেক্ষ প্রশাসনের চিত্র বলে আমি ব্যক্তিগতভাবে মনে করতে পারি না। সকলের সহযোগিতা কামনা করেন বিধানসভার কক্ষে বসে মাননীয় মুখ্যমন্ত্রী কিন্তু কার্যক্ষেত্রে একটি মাত্র কমিটিকে একটি মাত্র সংস্থাকে সমস্ত ক্ষমতা দিয়ে তাদেরই উপদেশ অনুসারে তিনি সমস্ত শাসন কার্য পরিচালনা করতে চান তা হলে দুঃখের হবে। আমাদের কাছে সংবাদ এসেছে পশু পালন বিভাগের মধ্যে কিছু মানুষকে অনবরত শাস্তিমূলকভাবে বদলি করবার ব্যবস্থা করা হচ্ছে। অস্থানে কুস্থানে প্রেরণ করা হচ্ছে শুধু এই কারণে যে তারা কো-অর্ডিনেশন কমিটির সদস্য নন বা তারা কো-অর্ডিনেশন কমিটির প্রিয় পাত্র নন এবং কো-অর্ডিনেশন কমিটির উপদেশ অনুসারে এটা কি দক্ষ প্রশাসন, নিরপেক্ষ প্রশাসন—এটা কি সত্যি সত্যি গতিশীল প্রশাসন, এটা কি একটা জাতীয়তার উপরে প্রতিষ্ঠিত প্রশাসন—না দলীয় প্রশাসন। এই প্রশ্নটাই আমি আপনাদের কাছে রাখতে চাই। এবং সঙ্গে সঙ্গে আমি আজকে দেখলাম আলোচনা হল ডব্লিউ বি সি এস পরীক্ষার জন্য ব্যবস্থা হয়েছে, অবাক বিস্ময়ে জানলাম এর সমস্ত কিছু স্পেশ্যাল, পরীক্ষা স্পেশ্যাল, পাঠক্রম স্পেশ্যাল, এর ব্যবস্থাও স্পেশ্যাল বয়সও স্পেশ্যাল তাদের বয়স ৩৫ থেকে বাড়িয়ে ৪০ করা হল। আমি জানি না উদয় এবং অস্তকে মাননীয় মুখ্যমন্ত্রী একই সূত্রে গ্রথিত করতে চান কি না কারণ ৪০-এর পরে যাদের চাকরি দেবেন তিনি আর কত দিন চাকরি করবেন? যদি তাদের জন্যে আবার স্পেশ্যাল ব্যবস্থা করেন আমাদের তাতে আপত্তি নাই হয়ত বয়স সীমা বাড়িয়ে দেবেন কিন্তু প্রথমে আমার যেটা মনে হয়েছে যে আপনারা উর্দ্ধসীমা বাড়িয়ে দিয়েছেন ৩৫ থেকে ৪০ করেছেন কিন্তু নিম্নসীমা তো কিছু রাখেন নি। ঐ ন্যাক্কার পোকার হ্যাপ প্যান্ট যারা পরেন তাদেরও কি চাকরি হবে? ডব্লিউ বি সি এস-এর একটা ন্যূনতম বয়স তো চাই, সেই ন্যূনতম বয়সের উল্লেখ তো আপনারা চাননি, এবং তাদের যেভাবে পরীক্ষা নিচ্ছেন, যেভাবে তাদের ব্যবস্থা করছেন, যে পাঠক্রম তৈরি করছেন তাতে অঙ্ক বাদ দিয়েছেন, অঙ্ককে বাদ দিয়ে যদি ডব্লিউ বি সি এস-কে নিযুক্ত করেন আমি জানি না কত দক্ষ প্রশাসন মাননীয় মুখ্যমন্ত্রী তাদের কাছ থেকে পাবেন, আর কেনই বা প্রয়োজন হল সাধারণ ডব্লিউ বি সি এস তো ছিলই এবং পরীক্ষা করা তো হয়েই থাকে আর বেশি লোকের যদি দরকার হয়, ডব্লিউ বি সি এস-র যদি আকাল পড়ে থাকে তা হলে তাদের মধ্যে থেকেই তো নিতে পারেন। এমন কি বহু মানুষ আছেন তারা অতীতে ডব্লিউ বি সি এস পাশ করেছেন কিন্তু তেমন কোনও উন্নতি হয় নি। যার জন্য তাদের বিশেষ অধিকার দেওয়া যায়, তাদের কে বাদ দিয়ে এই নতুন এমারজেন্সি ডব্লিউ বি সি এস করে আপনারা কাদের নিযুক্ত করে কোন প্রশাসনকে দক্ষতায় সমৃদ্ধ করতে চাইছেন। এ প্রশ্ন আমাদের মনে আসা স্বাভাবিক, কারণ চাকরির বিরুদ্ধে বলছি না, কোনও মতের কথা বলছি না, যে দলের যে মানুষই তিনি হন যিনি চাকরি পাবেন আমি নিশ্চয়ই খুশি হব। যে পশ্চিমবাংলার একটা ছেলে, একটা বেকার মানুষ চাকরি পাবে। যদি করণিকের পদ উন্নতি

হয় আমি খুশি, আমি অভিনন্দিত করতে পারি। কারণ তার পদ উন্নতি হয়েছে, এটা নাগরিক অধিকার, গণতান্ত্রিক অধিকার, এটি আমার আপত্তির কথা নয়—সেইসব ব্যবস্থা না করে কতগুলি ডব্লিউ বি সি এস তৈরি করে যারা দক্ষতায়, যোগ্যতায় শিক্ষায় নিঃসন্দেহে সাধারণ ডব্লিউ বি সি এস-র চাইতে কম মানের হবে সেই কম মানের মানুষগুলিকে দিয়ে আপনারা প্রশাসনের উচ্চমান তৈরি করতে পারবেন—আমার আপত্তি সেইখানে। তাই আপনাদের কাছে এই কথা বলতে চাই যে কোন পদ্ধতিতে আপনারা তাদের চাকরিতে নিযুক্ত করে ৫ বছরের সিনিয়ারিটি দেবেন, তাদের ৫টি ইনক্রিমেন্ট দেবেন, এই প্রথাটি কেমন করে করছেন, এটা পক্ষপাত দুষ্ট ব্যবস্থা। এ ব্যবস্থা নিঃসন্দেহে নিরপেক্ষ ব্যবস্থা নয়। ডব্লিউ বি সি এস-র মধ্যে শ্রেণী বিভাগ করবেন, একদল যারা অধিকতর যোগ্য স্বাভাবিক পথে উপস্থিত হয়েছেন ইনক্রিমেন্ট পাবেন না, আর এরা শুরুতেই ৫টি ইনক্রিমেন্ট পাবেন কেন না তাদের বয়স বেশি হয়েছে বলে না এদের বার্ধক্য ভাতা এদের সঙ্গে সঙ্গে দিতে চাইছেন। যদি বার্ধক্য ভাতা দিয়ে এইভাবে ইনক্রিমেন্ট দিতে চান আমার আপত্তি নেই, কিন্তু এমনিভাবে একটা প্রশাসনিক নিয়োগ ব্যবস্থাকে এই ভাবে জটিল করা, পংকিল করা, পক্ষপাত দুষ্ট করা, পঙ্গু করার মধ্য দিয়ে পশ্চিমবাংলার প্রশাসনিক ব্যবস্থা খুব দক্ষ হবে, প্রগতিশীল হবে এ আমি মনে করি না, সঙ্গে সঙ্গে আমি শুনেছি আপনারা স্মারকলিপি পেশ করেছেন। কেন্দ্র রাজ্য সম্পর্কের ভিত্তিতে তাতে আপনারা সেখানে আই এস এবং আই পি এস-দের বিরুদ্ধে আপনারা বক্তব্য রেখেছেন এ পদগুলি বাতিল করে দিতে বলেছেন। ডব্লিউ বি সি এস-র দিকে সহানুভূতি রাখুন, তাদের দাবি-দাওয়া পূরণ করুন, নিঃসন্দেহে আমি একটি কথাও বলব না। কিন্তু সঙ্গে সঙ্গে আই এস এবং আই পি এস তারা কর্তৃত্ব করুক, তারা বিশেষ করে খবরদারি করুক এ আমি চাই না। তবুও আই এস এবং আই পি এস-কে লোক চক্ষুতে হেয় করে, তাদের বাতিল করে কেবলমাত্র আপনাদের স্পেশ্যাল ডব্লিউ বি সি এস দিয়ে শাসন ব্যবস্থাকে অধিকতর কব্জা করবার যে প্রয়াস সেই প্রয়াসে আমরা আতঙ্কিত। সেইজন্য আপনাদের বলছি নিরপেক্ষ শাসনব্যবস্থা যা আছে সেইভাবেই তাকে এগিয়ে নিয়ে চলুন।

[3-10—3-20 P.M.]

এটা নিঃসন্দেহে আমি একটি কথাও বিরুদ্ধে বলতে চাইব না। কিন্তু সঙ্গে সঙ্গে আই.এ.এস, আই.পি.এস. তারা কর্তৃত্ব করুক, তারা বিশেষভাবে আমলাতন্ত্র প্রভাবশালী করুক এও আমি চাই না। কিন্তু আই.এ.এস., আই.পি.এস.দের এইভাবে লোকচক্ষে হেয় করে, তাদের বাতিল করে কেবলমাত্র স্পেশ্যাল ডব্লিউ.বি.সি.এস.দের দিয়ে প্রশাসন ব্যবস্থাকে অধিকতর কব্জা করবার যে প্রয়াসে আমি আতঙ্কিত। সেই জন্য আপনাদের বলছি নিরপেক্ষ শাসন ব্যবস্থা যে কারণে আপনারা ব্যবস্থা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার বহুবার ঘোষণা করেছেন, রাজ্যপালের ভাষণের মধ্যেও সেদিন আমরা দেখেছি আপনারা সমস্ত প্রতিষ্ঠানকে গণতান্ত্রিক পদ্ধতির উপর, নির্বাচনের ভিত্তির উপর দাঁড় করাতে চান এবং সেই

আদর্শ ও লক্ষ্য সামনে রেখে আপনারা নাকি কাজ করছেন। কিন্তু স্পষ্টত আপনারা কি করছেন? যেখানে যেখানে নির্বাচন আসন্ন হয়েছিল, নির্বাচন বহুকাল স্তব্ধ হয়ে আছে। হ্যাঁ, আপনারা বলবেন অতীত শাসন, বিগত কংগ্রেস শাসন, তাদের পক্ষে ওকালতি করবার জন্য নিশ্চয়ই তারা আমাকে আমন্ত্রণ করবেন না, আর করলেও তাদের সেই আমন্ত্রণে আমি সাড়া দেব না এই কথা সত্য। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথাও সত্য যে বহু নির্বাচন তারা বন্ধ করে রেখেছিলেন। কিন্তু সেই নির্বাচনগুলি আজকে আপনারা করাতে পারতেন। কিন্তু তা না করে আপনারা কোথাও অ্যাডমিনিস্ট্রেটর বসাচ্ছেন, আর না হয় কোথাও অ্যাডভাইসারি কমিটি বসাচ্ছেন। এমনি আপনারা আর একটি ব্যবস্থা চালু রাখতে চাইছেন যে ব্যবস্থা ঐ নির্বাচন ব্যবস্থার পরিপন্থী—হয়ত বা আর একটি সমান্তরাল ব্যবস্থা চালু করতে চাইছেন, হয়ত আপনাদের নিজেদের প্রভাবকে অধিকতর একসূত্রে গ্রথিত করতে চাইছেন। আমি হাওড়া মিউনিসিপ্যালিটির কথা রাজ্যপালের ভাষণে বলেছিলাম। আমি অবাক বিস্ময়ে দেখলাম অ্যাডমিনিস্ট্রেটর সেখানে ছিল, কিন্তু তাসত্ত্বেও অ্যাডভাইসারি কমিটি করেছেন, চেয়ারম্যান করেছেন। তার অধিকার আইনত না থাকলেও ফাইল সই করতেন, নিয়োগ করতেন এবং কোনও পদ খালি না থাকা সত্ত্বেও ২০০ জনকে নিয়োগ করেছেন। বলাবাহুল্য তারা সেই ব্যাপারে আপনাদের কোনও নিয়ম কানুনের ধার ধারেন নি। তারা সম্পূর্ণভাবে অবৈধ, অন্যায় উপায়ে নিজেদের দলের কর্মীকে নিযুক্ত করেছে। কিন্তু কোর্ট অ্যাডভাইসারি কমিটি বাতিল করে দিল। আপনারা অনেক সময় পুনর্মূল্যায়ন করছেন প্রয়োজনে। যেই অ্যাডভাইসরি কমিটি বাতিল হয়ে গেল সঙ্গে সঙ্গে তার জায়গায় বোর্ড অব নমিনেটেড কমিশনারস বলে আগেকার যে কমিটি ছিল তার চেয়ে অনেক বড় কমিটি করে একটি নতুন পরিচালন সমিতি হাওড়া মিউনিসিপ্যালিটির সম্বন্ধে চাপিয়ে দিলেন। আগেকার অ্যাডভাইসারি কমিটিতে যারা ছিলেন, তারা তো রইলেনই, উপরন্তু প্রতিটি ওয়ার্ড থেকে এক একজন নমিনেটেড কমিশনারস নতুন নতুন শব্দ শুনছি, কমিশনারস ইলেকটেড হয়, কর্পোরেশন অ্যাপয়েন্টেড হয়—হাওড়া মিউনিসিপ্যালিটির জন প্রতিনিধিরা নির্বাচিত হয়ে আসেন, মিউনিসিপ্যালিটি পরিচালনা করবার জন্য তাদের কমিশনার বলা হয়। সেই কমিশনার যে নমিনেটেড হয় এবং তাদের বোর্ড তৈরি করে নিয়োগের ক্ষমতা, পরিচালন ক্ষমতা সমস্ত কিছু যে দেওয়া হয়, এই আমরা দেখলাম—এইভাবে একের পর এক সমস্ত প্রতিষ্ঠানে এটা হচ্ছে। একটু আগে বিশ্ববিদ্যালয়ের কথা উঠেছিল। সেখানে উত্তপ্ত পরিবেশ তৈরি হয়েছে, আপনারা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন। নিঃসন্দেহে আপনারা গণতান্ত্রিক ভিত্তির উপর বিশ্ববিদ্যালয়কে প্রতিষ্ঠিত করবার জন্য নয়, নির্বাচন করবার জন্য নয়, আপনারা অধিগ্রহণ করেছেন। কিন্তু দুঃখের বিষয় সব টেক ওভার করুন আর গন্ডগোল চাই না। কিন্তু মাঝে মাঝে এই টেক ওভার করাটা একটু আবার ওভারটেকেন হয়ে যায়। সুতরাং বিশ্ববিদ্যালয় টেক ওভার করতে গিয়ে আপনারা একটু ওভারটেকেন হয়ে পড়েছেন। তাই বিবৃতিতে স্পষ্ট মাননীয় মুখ্যমন্ত্রী যখন বলেন তিনি সেখানে শান্তি ফিরিয়ে আনতে চান, যখন তিনি চান শিক্ষা ব্যবস্থায় নৈরাজ্য দূর হোক, যখন তিনি বলেন শিক্ষা ব্যবস্থায় সুস্থ পরিবেশ গড়ে উঠুক তখন আমি তাকে আন্তরিক সাদর

অভিনন্দন জানাই—তিনি শিক্ষা জগতে শান্তি ফিরিয়ে আনুন। শিক্ষাজগতে সুস্থ পরিবেশ আমরা চাই, বিশ্ববিদ্যালয়ে সেই পরিবেশ চাই, বিশ্ববিদ্যালয় যেন প্রকৃত সরস্বতী মন্দিরে পরিণত হয়, এটা আমরা চাই। কিন্তু সেই চাওয়ার সঙ্গে রাজনীতির মিশ্রণ যদি থাকে তাহলে সেই চাওয়া পাওয়ায় পরিণত হবে না—এই কথা আমি আমার ব্যক্তিগত উদ্বেগরূপে আপনার কাছে প্রকাশ করে যেতে চাইছি। আজকে উদ্বাস্তুদের কথা মাঝে মাঝে আলোচনার সূত্র হয়ে উপস্থিত হতে দেখেছি। এবং সেই প্রসঙ্গে আজকে কাগজেও পড়েছি যে আমাদের মুখ্যমন্ত্রী মানা ক্যাম্প থেকে যারা এখানে আসতে চাচ্ছে তাদের আন্দামানে পাঠাবার জন্য দাবি করতে তিনি কেন্দ্রীয় সরকারের কাছে যাবেন। যদি আন্দামানে সুস্থ পুনর্বাসন ব্যবস্থা করেন আমরা নিশ্চয় আপত্তি করতে যাব না। কিন্তু আমাদের মাঝে মাঝে মনে অতীতের কথা মনে পড়ে। সেদিন সরকারের পক্ষের এক ভগ্নির বক্তৃতার উত্তর দিতে গিয়ে আমি বলেছিলাম কেবলমাত্র দর্পনে উপরের প্রতিবিম্ব দৃষ্টিতে নিবদ্ধ করবেন না। আপনাদের অনুরোধ করব নিজেদের প্রতিবিম্ব দর্পনে মাঝে মাঝে দেখবার চেষ্টা করবেন। আগের দিনে আমাদের মনে আছে ডাক্তার বিধানচন্দ্র রায় উদ্বাস্তুদের মানা ক্যাম্পে পুনর্বাসনের কথা বলেছিলেন সেদিন স্মরণ করতে পারি আজকে যাঁরা সরকার গঠন করেছেন যারা আন্দামানের কথা বলছেন সেদিন তারা আন্দামানের প্রস্তাব বাতিল করে দিয়ে সব উদ্বাস্তুদের পশ্চিমবাংলায় থাকার কথা বলেছিলেন। আজকে মানা ক্যাম্পের উদ্বাস্তুরা এসেছে মানা ক্যাম্পে গিয়ে গিয়ে আপনাদের অনেকে অতীতে বলেছেন পশ্চিমবাংলায় স্থান আছে, সুন্দরবনের স্বপ্ন দেখার কথা তাদের আপনাদের মধ্যে অনেকে বলেছিলেন। আজকে আপনারা সেই কথা বলতে চাইছেন—আপনারা সবাই সেই কথা বলছেন।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আপনিও সেদিন সে কথা বলেছিলেন।

**শ্রী হরিপদ ভারতী ঃ** শুধু আপনার নাম বললেই কি ভাল হবে? আমি যেটা বলতে চাইছি আমরা সবাই দেখেছি আমরা তো আজও বলছি আপনারা তো কিছু সংখ্যায় সেখান থেকে এসেছেন সেবার ব্রত উদযাপন করতে পারছেন না কেন? হাসনাবাদের কয়েক শত পরিবার এসে উপস্থিত হয়েছে সামান্য গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করার জন্য সরকারের কাছে কিছু প্রত্যাশা করার জন্য। নিঃসন্দেহে আজকে যে নির্মমতার পরিচয় দিয়েছেন—আপনারা তাদের দাবিগুলি উপেক্ষা করতে চাইছেন। কারণ আজকে আপনারা আর বিরোধী দলে নাই। আজকে আপনারা সরকার দখল করেছেন। সেইজন্য বলছি বিশেষ করে যাদের কথা বলব—বেকারদের চাকুরির কথা বেকারদের ভাতার কথা বলেছেন। অবশ্য আমি সেই প্রসঙ্গে যদিও বাজেট বিতর্কে অবশ্য আমি রাখতে সুযোগ পাই নি তথাপি যা বেকার ভাতা দিয়েছেন তাতে আমি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাই। কারণ বেকার ভাতা সম্পর্কে আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চেয়েছিলাম। কাজেই আপনারা যে তা পালন করেছেন সে যেভাবেই করুন আমি নিশ্চয়ই আপনাদের ধন্যবাদ দেব। কিন্তু বেকার ভাতা দেবেন চাকুরি ব্যাপারে নতুন ডব্লিউ বি সি এস তৈরি করবেন—আর তা বাদেও যেসব পদ খালি হয়ে আছে যেখানে ডব্লিউ বি

সি এস দরকার নেই সেই পদগুলিতে আপনারা নিয়োগ করছেন না কেন? মাননীয় পার্থবাবু যদি সেখানে থাকতেন আমি তাঁকে উদ্দেশ্য করে বলতাম যে এই যে ১২ ক্লাশের যে সমস্ত শিক্ষকদের যে প্যানেল তৈরি হয়েছিল হয়ত হতে পারে যে সেই প্যানেল কংগ্রেসরা করেছিলেন হতে পারে সেই প্যানেলে যারা অন্তর্ভুক্ত হয়েছিলেন তারা কংগ্রেস দলের লোক, আমরা চাই না যে একই দলের কর্মী সব চাকুরি পাক, আপনাদের দলেরও পাক—কিন্তু সেই প্যানেল পুরোপুরি বাতিল করেছেন কিন্তু সেখানে আপনারা তো নতুন প্যানেল তৈরি করলেন না। নতুন নিয়োগ তো করেন নি। নতুন শিক্ষক তো নিয়োগ করেন নি।

**(সরকার পক্ষ থেকে ঃ হবে হবে)**

হবে সব জানি। কিন্তু জানা উচিত শিক্ষা ব্যবস্থা দু' বছর অতিক্রম করেছে এবারে বার ক্লাশের ফাইন্যাল পরীক্ষা দিচ্ছে আর এর মধ্যে শিক্ষক নেই তাদের বেতনের কোনও ব্যবস্থা আপনারা করেন নি, তাদের কোনও যোগ্যতার কথা, আপনারা বলেন নি। কোনও একটা নির্দেশ কোনও একটা সিদ্ধান্ত আপনাদের দেখতে পাই নি। আপনারা শিক্ষা ব্যবস্থাকে একটা অরাজকতার মধ্যে নিয়ে যেতে চাইছেন। প্রতিক্ষা করছেন—কিন্তু কবে সেই শিক্ষকদের প্যানেল তৈরি করতে পারবেন—কিভাবে আপনাদের শিক্ষকদের প্যানেল মনঃপুত হবে। সেইজন্য আপনাদের বলি এই কাজ করবার চেষ্টা করুন। আপনারা শর্মা কমিশন বসিয়েছেন অতীতের পাপের তদন্ত করবার জন্য অন্যায়ের তদন্ত করবার জন্য। আমি আপনাদের সমর্থন করি। পাপ নিশ্চয় প্রকাশিত হওয়া উচিত অন্যায়ের শাস্তি বিধান হওয়া উচিত। অন্ধকারের জীবনগুলি আলোর মধ্যে আনতে চান নিশ্চয় আপনাদের সমর্থন করি। কিন্তু সঙ্গে সঙ্গে আপনাদের কাছে প্রশ্ন রাখি যে এই শর্মা কমিশনের আয়ুষ্কাল এই রকম বেঁধে দিলেন কেন? ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সালের ২৫শে জুন পর্যন্ত করলেন কেন?

[3-20—3-30 P.M.]

আমি নিশ্চয় জানি এর পরে যত কিছু ইমার্জেন্সী ঘটনা—যে ঘটনাগুলি ঘটেছে ইমার্জেন্সী সময়ে এবং সেই ইমার্জেন্সী সময়ের ঘটনা তদন্ত করবার অধিকার আপনারা শর্মা কমিশনকে দেন নি। শর্মা কমিশন অতীতের সমস্ত ঘটনা উদঘাটন করবেন, কিন্তু যে অতীতে আমাদের লক্ষ লক্ষ মানবিক অধিকার সম্পূর্ণভাবে বিধ্বস্ত হয়েছে, সেখানে আইন কিছু ছিল না, সেই বর্বর ইমার্জেন্সীর যুগ বিচার করবার জন্য অধিকার আপনারা শর্মা কমিশনকে দেন নি। আমি আমার বক্তব্য শেষ করতে চাইছি এই বলে যে সেদিন সরকার পক্ষের একজন মাননীয় বন্ধু পাগলা মেহের আলির উক্তি উদ্ধৃত করে এই বিরোধী দলের বক্তব্য বলতে চেয়েছিলেন সব ঝুটা হ্যায়—আমি সেই বন্ধুকে পাগলা মেহের আলির স্রষ্টা রবীন্দ্রনাথের উক্তি স্মরণ করিয়ে দিতে চাই, আপনারা সব নিরপেক্ষ হতে চান, জন-দরদী হতে চান, জাতীয় ভিত্তির উপর দেশকে গঠিত করতে চান, দক্ষ প্রশাসন দিতে চান, কিন্তু রবীন্দ্রনাথের কথায়, "এটা সত্য হোক, শুধু ভঙ্গি দিয়ে যেন না ভোলায় চোখ"—মানুষের চোখ ভোলাতে চাইবে না। কাজেই

মেহের আলি তখন শুধু চারিদিক দেখিয়ে ঝুটা বলবেন না—আপনাদের সব কিছু ঝুটা বলবেন। এই ঝুটা কথাটা আপনাদের জানা দরকার এবং রবীন্দ্রনাথ একদিন বিশ্বাসে নিজ সাহিত্যে বলেছিলেন, "এ দৈন্য মাঝারে কবি

নিয়ে এসো স্বর্গ হতে

বিশ্বাসের ছবি।"—

কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের বন্ধুদের সমস্ত উৎকট উল্লাসে সত্যিই একটি চিত্র কিন্তু পরিষ্কার যে বাংলাদেশের জনমানসে বিশ্বাসের চিত্র ধীরে ধীরে বিবর্ণ হয়ে আসছে, আপনারা যে কথা বলে এসেছিলেন। আমি জানি এই কথা খুব বেশি ভাববেন না—কিন্তু মাননীয় বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই যে আমি চাই না এই বিশ্বাস বিবর্ণ হোক, আমি কখনই চাই না আপনাদের বিরুদ্ধে কোনও রকম জনমত বিক্ষুব্ধ হয়ে উঠুক, আমি চাই এই বিশ্বাস থাক, বিশ্বাস করুক। আমি তাই আবেদন কবি আপনারা এমন কিছু করুন যাতে এই বিশ্বাস পুনরুজ্জীবিত হয়, উজ্জ্বল হয়। আপনাদের বিরুদ্ধে মানুষ বিশ্বাস ভঙ্গ করুক, এই কথা আমি বলতে আসি নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট এবং তারই পরিপ্রেক্ষিতে যে বক্তব্য মাননীয় মুখ্যমন্ত্রী পেশ করেছেন আমার কথার সুর থেকেই বোধ করি তিনি বুঝতে পেরেছেন যে আমি তার বিরোধিতা করবার জন্য দাঁড়িয়েছি। নমস্কার।

(At this stage the House was adjournment till 3-50 P.M.)

[3-50—4-00 P.M.]

**(After Adjournment)**

**শ্রী দেবী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনতা পার্টির মাননীয় সদস্য শ্রী হরিপদ ভারতী তিনি একটু আগে এই হাউসে মাননীয় সদস্য শ্রী সুকুমার মন্ডলের বিরুদ্ধে এক গুরুতর অভিযোগ এনেছেন।

**(ভয়েস ঃ যার বিরুদ্ধে অভিযোগ এনেছেন তাঁকে বলতে দিন, আপনি বলছেন কেন?)**

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু সময় আগে মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় বগুলা কলেজ সম্পর্কে বললেন, আমার কনস্টিটিউয়েন্সি হাঁসখালি সম্পর্কে কিছু বক্তব্য রেখেছেন। আমি তার তীব্র প্রতিবাদ করছি। অসত্য ভাষণ রেখে তিনি এইভাবে পশ্চিমবাংলার সাধারণ মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন।

**Mr. Deputy Speaker :** Please take your seat.

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ

করছি। মাননীয় শিক্ষামন্ত্রী পার্থ দে মহাশয়ের কাছে স্মারকলিপি নিয়ে নিখিল বঙ্গ অশিক্ষক কর্মচারী সমিতির প্রতিনিধিরা ডেপুটেশনে এসেছে। মাননীয় মন্ত্রী পার্থ দে মহাশয়কে এবং অন্যান্য দলের প্রতিনিধিদের ঐ ডেপুটেশন মিট করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের এই ব্যয়-বরাদ্দের উপর আলোচনার সুত্রপাত হয়েছে, এতে অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমে আপনার কাছে জিজ্ঞাসা করছি, অবস্থাটা কি এই পর্যায়ে দাঁড়াচ্ছে, আজকে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন কি ম্যাল অ্যাডমিনিস্ট্রেশনে পরিণত হচ্ছে? জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন আজকে পার্টিজান অ্যাডমিনিস্ট্রেশনে যে পরিমাণে পরিণত হচ্ছে—আমরাও দেখেছি এবং আপনিও দেখেছেন, আপনিও অতীতে অংশ গ্রহণ করেছেন সদস্য হিসাবে, আপনি দেখেছেন জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন আলোচনার জন্য অপেক্ষাকৃত পরের দিন ধার্য হয় সদস্যদের আলোচনার জন্য। আজকে সি.পি.এম. পরিচালিত সরকার এত পক্ষপাতদুষ্ট যে চিরাচরিত কনভেনশনকে লঙ্ঘন করে প্রথমেই জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন এর ব্যয় বরাদ্দের আলোচনার দিন আগে দিয়ে দিলেন। কেন না, মাননীয় মুখ্যমন্ত্রী পার্টি মিটিং-এ যাবেন সেই জন্য আজকে দিন ধার্য করা হয়েছে। আপনি কি এইগুলো হতে দেবেন? চিরকালের এই কনভেনশন কি এইভাবে লঙ্ঘিত হবে? যদিও বিজনেস অ্যাডভাইসারি কমিটি থেকে স্থির হয়েছে, তবুও আমি বলছি এই হাউসের গত ৩০ বছরের যে কার্যক্রম, তা পর্যালোচনা করে দেখবেন। আজকে পার্টি স্বার্থ চরিতার্থ করবার জন্য সব কিছু হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে পশ্চিমবাংলায় আজকে প্রশাসন বিধ্বস্ত, প্রশাসন কলঙ্কিত, প্রশাসন পর্যুদস্ত এবং এর ফল হিসাবে জনজীবন আতঙ্কিত, বিপর্যস্ত এবং বিরাজমান একটা জিনিস, সেটা হচ্ছে অরাজকতা। আজকে আইন নেই, আইনের শাসন নেই, বিচারালয়ের কোনও এক্তিয়ার নেই, আজকে সব সচিবালয়ের এক্তিয়ার। সচিবালয় এবং মন্ত্রীরা বিচার করবেন কে অপরাধী এবং কে অপরাধী নয়। এই পর্যায়ে আজকে এসে পৌছেছে। আজকে আপনাদের সকলকে স্মরণ করিয়ে দিতে চাই, এর পরিণাম অত্যন্ত ভয়াবহ, আপনারা সময় থাকতে সতর্ক হবেন।

[4-00—4-10 P.M.]

এখানে এখন মুখ্যমন্ত্রীর প্রতিনিধি হিসাবে পৌরমন্ত্রী মহোদয়কে দেখছি। তাঁকে জিজ্ঞাসা করি আজকে যে কি একজিকিউটিভরা প্রশাসনের অ্যাপেক্সে বসে আছেন, শীর্ষ স্থানে বসে আছেন? মন্ত্রী মন্ডলী, মন্ত্রিসভার লিডার চীফ্ মিনিস্টারকে জিজ্ঞাসা করি কোনও সভ্য-সমাজে, কোন ইতিহাসে কবে কোথায় কেবিনেটের উপরে সুপার কেবিনেট অ্যান্ড এক্সট্রা কনস্টিটিউশনাল অথরিটি তৈরি হয়েছে? আজকে এর জবাব দিন। প্রকৃত প্রশাসন কে পরিচালনা করেছে? রাইটার্স বিল্ডিংস-এ চীফ্ মিনিস্টার মাননীয় জ্যোতি বসু মহাশয় পরিচালনা করবেন, না আজকে আলিমুদ্দিন স্ট্রিট থেকে প্রশাসন পরিচালনা হবে? অর্থাৎ যে কথা বলতে চাই যে, ডিকটমি ইন অ্যাডমিনিস্ট্রেটিভ অথরিটি আজকে তৈরি করেছেন এই বামফ্রন্ট সরকার। আজকে

একথা পশ্চিমবঙ্গে শুধু নয় সারা ভারতবর্ষের মানুষ দেখতে পাচ্ছে। আমরা তাই দেখতে পাচ্ছি এক্সট্রা কনস্টিটিউশনাল মেথড্ নিয়ে আজকে প্রশাসন যন্ত্রকে ব্যবহার করার জন্য বিভিন্ন সময় একটা করে হুঙ্কার দেওয়া হচ্ছে বুরোক্রেসি অ্যান্ড পুলিশ সম্বন্ধে। মাননীয় ডেপুটি স্পিকার, মহোদয়, কোনও সভ্যসমাজে, কোনও ইতিহাসে দেখেছেন পার্টি ইন পাওয়ার তাদের নিজেদের অ্যাডমিনিস্ট্রেশনের বিরুদ্ধে, অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যান্ড পুলিশ পারসনেলদের বিরুদ্ধে ক্যাম্পেন করেছেন সোশ্যাল বয়কট করার? আপনি নিশ্চয়ই এটা টাইমস অফ্ ইন্ডিয়া পত্রিকায় দেখেছেন এবং সর্বত্র দেখেছেন। ১৬/১১ তারিখে ঐ পত্রিকায় আছে, সি.পি.এম. ক্যাম্পেন এগেনস্ট বুরোক্রেসি·অ্যান্ড পুলিশ। তারপর আর একটা পত্রিকায় দেখছি, বুরোক্রেসি ইনভলভ ইন কনস্পিরেসি—দাশগুপ্ত ঃ এটা বিজনেস স্ট্যান্ডার্ড অফ্ ১৫/১ তারিখে বেরিয়েছে। আজকে বাইরে থেকে ধমক দেওয়া হচ্ছে। কেন বাইরে থেকে ধমক দেওয়া হচ্ছে? এক্সট্রা কনস্টিটিউশনাল অথরিটি থেকে বারবার প্রশাসন এবং পুলিশকে কব্জা করার চেষ্টা হচ্ছে, এটা আমরা দেখেছি। শুধু কি তাই যাদের সঙ্গে কোলাবরেশন আছে—আমরা দেখেছি রাইটার্স থেকে কেবিনেটের দ্বারা মাস ট্রান্সফার অফ অফিসারস হচ্ছে। অফিসারদের মেরুদন্ড ভেঙে দেওয়া হচ্ছে। একথা আমি বাজেট বিতর্কের সময় মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম। উনি একথা এড়িয়ে গিয়েছিলেন। আমার প্রশ্ন হচ্ছে পশ্চিমবাংলা জাতীয় বাংলা হিসাবে থাকবে, না স্বাধীন সার্বভৌম কমিউনিস্ট বাংলা হিসাবে থাকবে? প্রশাসনিক কাঠামো সম্বন্ধে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশনের সুপারিশ আছে, তারা টাইম টু টাইম রিপোর্ট দিয়ে গিয়েছেন, একটা রাজ্যের প্রশাসন কি হবে, সেক্রেটারিয়েট কি হবে, ডিস্ট্রিক্ট লেভেল কি হবে। প্রশাসনের দুটি মৌলিক দায়িত্ব। Development of efficiency to plan and formulate policies execute these planning and policies of the planners. দ্বিতীয় হচ্ছে মেনটেনেন্স অফ ল অ্যান্ড অর্ডার। এই দুটিই হচ্ছে প্রশাসনের প্রধান দায়িত্ব। আমি জিজ্ঞাসা করি আজকে এই দুটি দায়িত্ব একজিকিউট করবে কারা? এটা একজিকিউট করবে প্রশাসন যন্ত্র, দি একজিকিউটিভ ইনক্লুডিং দি অ্যাপেক্স দি কেবিনেট। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই কেবিনেটের উপরেও এক্সট্রা কনস্টিটিউশনাল প্রভাব আলিমুদ্দিন স্ট্রিট থেকে এসে পড়ছে। তাই আজকে জন-জীবন বিপর্যস্ত, আইন শৃঙ্খলাকে হত্যা করা হয়েছে, আইনের শাসন নেই। বিচারালয়ের কোনও প্রোটেকশন নেই। সচিবালয় বিচারালয়ে পরিণত হয়েছে। আপনারা কার স্বার্থে যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন মানুষকে তা ভঙ্গ করছেন, আজকে অরাজক পশ্চিমবাংলা গড়তে যাচ্ছেন? তাই আজকে বলছি জাতীয় বাংলা, না কমিউনিস্ট বাংলা হবে? আজকে আই.এ.এস., আই.পি.এস. যাঁরা সারা-ভারতবর্ষের প্রশাসন যন্ত্রের সঙ্গে যুক্ত, যাদের ইন্টারচেঞ্জেইবিলিটি আছে, মবিলিটি আছে, তাদের সেগুলি আজকে আপনারা রুদ্ধ করে দিতে চাইছেন, এলিমিনেশন অফ আই.এ.এস. ক্যাডার, এলিমিনেশন অফ্ আই.পি.এস. ক্যাডার; যে কথা আজকে হরিপদবাবু বলেছেন। আজকে আমরা কি দেখছি? ডব্লু.বি.সি.এস. পরীক্ষা হয়ে গেছে। এতে এ.বি.সি.ডি. ক্যাটাগরি আছে। নতুন লোকের যদি অভাব থাকে তবে বি-ক্যাটাগরিতে লোক নিযুক্ত করা সত্ত্বেও তাদের প্রমোশন না দিয়ে পরীক্ষা ব্যবস্থা

শিথিল করে শুধু সি.পি.এম.কে প্রাধান্য দেওয়া হচ্ছে কেন? আমি এই জিনিস আর কখনও দেখিনি। আমি আপনাদের হুঁশিয়ার করে দিচ্ছি এটা কিন্তু একদিন বুমেরাং হয়ে আপনাদের দিকেই ফিরে আসবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমলবাবু আস্ফালন করছেন, প্রশাসনকে আজকে যদি চালু রাখতে হয় তাহলে রেডরেসের একটা অ্যাপারেটাস রাখতে হবে। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন লোকপাল ও লোকায়ুত নিয়োগের সুপারিশ করেছিলেন অ্যাজ ফার ব্যাক্ ইন ১৯৬৯। অমলবাবুর জানা উচিত ১৯৬৭ সালে তারা ক্ষমতায় ছিল। কেন করেন নি? যখন এই রেকোমেনডেশন এসেছিল তখন তো দ্বিতীয় যুক্তফ্রন্ট বাংলার বুকে চেপে বসেছিল। কেন এরা লোকপাল ও লোকায়ুত নিযুক্ত করেন নি? করেন নি এইজন্য তখন পারসিকিউশন চলছিল পলিটিক্যাল অপোনেন্টের উপর। আপনারা যদি নভেম্বর ১৯৬৯ এর রিপোর্ট দেখেন তাহলে দেখতে পাবেন, রিপোর্টে আছে, The recommendation received added support from the history of the recent attempts at conducting enquiries against the State Ministers. In Bihar, the first Ministry that was formed after the General Election of 1967, appointed a Commission of enquiry to look into the complaints against its predecessors in office. The fear of persecution by the Ministry using the Commission of Inquiry as a weapon led to such a great controversy and mutual recrimination that ultimately it becomes one of the major causes of the downfall of the Ministry. সুতরাং আজকে চিন্তা করে লাভ নেই। আজ কংগ্রেস সরকারের বিরুদ্ধে যা তা খুশি চালাচ্ছেন কিন্তু সময়ে মূল্য দিতে হবে। আপনারা এসেছেন ৮ মাস হয়ে গেল। কমিশন এর তারিখ ঠিক করছেন আবার তারিখের পর তারিখ বাড়াচ্ছেন কারণ, Parties are committing offenses and there are allegation of concoctions and fabrications. তাই আপনারা কমিশনের সামনে যেতে পারছেন না। তৎকালীন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একাধিক কমিশন করেছিলেন। আজকে দেখে নিন ভারতবর্ষে রাজনীতির মানচিত্র কিভাবে তৈরি হচ্ছে। আপনারা মুছে গেছেন, আপনারা মুছে যাবেন। সেইজন্য we mention this only to point out the need for a central Lokpal looking into the complaints against the state Ministers as well. ১৯৬৯ সালে আপনারা লোকপাল ও লোকায়ুত নিযুক্ত করেন নি। আমি বলছি আপনারা লোকপাল নিযুক্ত করুন এবং কেন্দ্রীয় সরকার যে রেজিস্টারিং কমপ্লেন্টস এর ব্যবস্থা করেছেন আপনারাও আর একটি রেজিস্টারিং কমপ্লেন্টস এর ব্যবস্থা করুন। এই কমপ্লেনের পর্যায়ে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশনের সুপারিশ হিসাবে লোকপাল এবং সেক্রেটারি অফ্ দি স্টেটস পড়ে। আজকে লোকায়ুত নিযুক্ত করার সাহস কি ওদের আছে? তা যদি না থাকে একটা কমিশন করুন। এই অ্যাডমিনিস্ট্রেশন গত ৮ মাসে কি কি অপকর্ম করেছে, কোথায় কত অফিসারকে পারসিকিউশন করা হয়েছে, ডিমোশন করা হয়েছে, ট্রান্সফার করা হয়েছে তা প্রকাশ হয়ে পড়বে। আপনারা দলীয় স্বার্থ চরিতার্থ করতে চাইছেন। প্রশাসনের বিরুদ্ধে আমার বলার কিছু নেই। প্রশাসন সেই প্রকারে চলবে যারা একে চালাবেন। চালাবে তো অ্যাপেক্স, চালাবে তো

ক্যাবিনেট। সুতরাং প্রশাসন সৎ এবং নিরপেক্ষ থাকতে পারবে না। ১৯৬৭ সালে তাই করেছিলেন, ১৯৬৯ সালেও তাই করেছেন। বাজেট বরাদ্দ ক্রমশ বাড়ানো হয়েছে, যদি প্রয়োজন হয় নিশ্চয়ই বাড়াবেন কিন্তু সঙ্গে সঙ্গে আমি এই কথা বলব আপনারা নিরপেক্ষ প্রশাসনের যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি রাখবেন। আজকের কাগজে জব্বর খবর, মুখ্যমন্ত্রীর ছেলের ব্যাগ অপহৃত হয়েছে। যদিও পারসোনাল ব্যাপার বলতে চাই না তবুও এসে যায় যে তারজন্য গোটা প্রশাসন ঝুকে পড়েছে। তার তদন্ত কি শেষ হয়েছে?

[4-10—4-20 P.M.]

আমরা জানি যদি আপনাদের খাতায় নাম রেজিস্ট্রারী না থাকে তাহলে কোনও সুযোগ পাওয়া যাবে না, থানায় রেকর্ড করার সুযোগ নেই, প্রতিকার প্রার্থনা করার সুযোগ নেই। আমরা দেখছি সামবিয়ং চা বাগানের ঘটনা। আজই টেলিগ্রাম পেয়েছি আদিবাসী ইনক্লুডিং উইমেন তাদের উপর আপনারা অকথ্য অত্যাচার করেছেন, তাদের খুন করবার হুমকি আপনারা দিয়েছেন। আপনাদের হুঁশিয়ারি করে দিচ্ছি যে আপনারা যে ফ্রাঙ্কেস্টাইন তৈরি করছেন তা বুমেরাং হয়ে ফিরে আসবে। ছাত্রদের অবস্থা দেখুন। ছাত্ররা পালিয়ে গেছে, কাউন্সিলের সদস্য বলছেন পুলিশ আসার আগে আমরা বেরিয়ে যেতে পেরেছি তবুও প্রায় ৫০ জন ছাত্রকে গ্রেপ্তার করিয়ে লাঠি পেটা করেছেন তারা আপনাদের সি.পি.এমের খাতায় নাম লেখায়নি বলে? আজকের মুখ্যমন্ত্রীর বিবৃতির অন্যতম অংশে তিনি বলেছেন কো-অর্ডিনেশন কমিটি সরকারি কর্মচারিদের একটা সংস্থা। তাদের সাহায্য দেওয়ার জন্য মুখ্যমন্ত্রী হিসাবে তিনি ডাইরেকশন দিচ্ছেন—হি ইজ এ ক্যাপ্টেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি স্টেট এমপ্লয়িজদের অন্যান্য যেসব সংস্থা আছে যেমন এমপ্লয়িজ ফেডারেশন বা অন্যান্য যেসব সংস্থা আছে, তাদের তো কো-অপারেশন নেন না? আজ মুখ্যমন্ত্রী নিজে ক্যাবিনেটে তাদের নাম তুলে তাদের প্রভাব সম্প্রসারিত করছেন। তাহলে নিরপেক্ষ প্রশাসনের কথা থাকে না। আমরা দেখতে পাচ্ছি আজকে সাধারণ মানুষ কোনও বিষয়েই কিছু প্রতিকার পায় না, তাদের কোনও প্রটেকশন নেই। আপনারা অনেক সময় পুলিশকেও সমাজবিরোধী কাজ করতে বাধ্য করেন নিজেদের স্বার্থসিদ্ধির জন্য। এই যদি করেন তো নিজেদের কবর নিজেরা খুঁড়বেন, আমরা হুঁশিয়ারি করে দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, প্রশাসনের একটা ব্যাখ্যা আছে এবং আমাদের ঠিক করতে হবে হোয়াট উইল বি দি রিলেশন অফ দি পলিটিক্যাল লিডারস উইথ দি অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপারেটার্স। আমরা দেখতে পাচ্ছি ব্লক লেভেল থেকে শুরু করে জেলা লেভেলে সেক্রেটারিয়েট, মন্ত্রী পর্যন্ত প্রতিটি স্তরে আজকে সি.পি.এম-র অপশাসন চলছে। প্রতিটি স্তরকে এরা প্রভাবান্বিত করছে। এত ভাল ইমেজ নয়, এটা শুভ সূচনা নয়। অতীতেও ওরা এইরকম করেছিল, আজকেও সকলকে প্রভাবান্বিত করছে। ওরাই অনেক সময় দেখিয়ে দিচ্ছে কোন অভিযোগ বা কোন প্রকল্প গ্রহণ করা হবে। ডিকটেট করবে কে? ডিকটেট করবে সি.পি.এম.। এটা ভাল ইমেজ নয়। ডেভেলপিং কান্ট্রিস এর ডিমান্ড হচ্ছে অ্যাসেটস তৈরি করতে হবে, এমপ্লয়মেন্ট জেনারেশন করতে হবে যাতে

আমরা পভার্টির সঙ্গে ফাইট করতে পারি। একের পর এক যে অবস্থা দেখছি তাতে পশ্চিমবঙ্গের নাভিশ্বাস উঠছে। কেন্দ্রীয় সরকার তদন্ত কমিশন বসিয়েছেন, তার রেজাল্ট আমরা দেখতে পাচ্ছি। হিম্মত থাকে আপনারাও বসান, প্রশাসনের নামে পলিটিক্যাল অপোনেন্টদের প্রসিকিউশনের ব্যবস্থা করবেন না। আপনাদের পরিণাম ভাল হবে না। আপনাদের ডাউন ফল আমরা চাই না। গণতন্ত্র যখন মেনে নিয়েছি তখন আপনারাও থাকবেন, আমরাও থাকব। জনসাধারণ যদি রায় দেন, তাহলে আপনারা এদিকে আসবেন আমরা ঐদিকে যাব। কিন্তু আজকে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপারেটাসে পুলিশ নিয়োগ করে অপোজিশনকে এলিমিনেট করার চেষ্টা করে যদি বিচারের প্রহসন করেন তাহলে আমরা আপনাদের বিরুদ্ধে সংগ্রাম করব। সি.এম.ডি.এ.কে কি আপনারা নার্স করেছেন? কলকাতা উন্নয়নের এই পরিকল্পনা করেছিল কংগ্রেস—ডাঃ রায় করেছিলেন। সেজন্য আপনাদের সাবধান করে দিচ্ছি উন্নয়নের নাম করে দলবাজি করবেন না এবং সাধারণ মানুষের কাছে আপনাদের যে প্রতিশ্রুতি তা রক্ষা করবেন।

[4-20—4-30 P.M.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি বিরোধী দলের নেতা এবং তার পরবর্তী বক্তা জয়নাল সাহেবের বক্তৃতা শুনলাম। জয়নাল সাহেবকে অনেকদিন ধরে চিনি, তিনি সোজাসুজি কুৎসা ও গালাগালি করে থাকেন। কাজেই তাঁর সম্বন্ধে যাবার কোনও প্রয়োজন আমি দেখছি না। কিন্তু হরিপদবাবু একটা আবরণ তৈরি করেন এবং তার অন্তরালে দাঁড়িয়ে অসত্য ভাষণ করছেন। এটাই তাঁর কৃতিত্ব। আমি তাঁকে জিজ্ঞাসা করছি সি.পি.এম বলে প্রায় তাঁর দিনরাতের ঘুম চলে যেতে আরম্ভ করেছে। কিন্তু করবেন কি? দেশের লোক আমাদের চায়। আপনাদের জায়গা দিল না। আমরা তার জন্য পদত্যাগ করে আপনাদের যে বসিয়ে দেব জনসাধারণ তা চায় নি। জনতা পার্টি এই বাজেটের সেশনে একটা বিশেষ পলিসি নিয়ে চলছে। কিন্তু অসত্য ভাষণে ভন্ডামির একটা লিমিট থাকা চাই। হঠাৎ মানা ক্যাম্পের কথা তিনি বললেন। তিনি তখন ছিলেন না, আমরা এখানে বিরোধী দলে ছিলাম। আমি জিজ্ঞাসা করি, আপনাদের কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করুন কেন তাদের দন্ডকারণ্য থেকে চলে আসতে হচ্ছে। আপনারা সেখানে এসব কথা বলার জন্য ডেপুটেশন নিয়ে যান। তারপর চাকরির কথা বলেছেন। অর্থাৎ তিনি বললেন, চাকরি সকলেই পাবে। সি.পি.এমের ছেলেরা যেন না পায়।

কিন্তু আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে কেন্দ্রীয় সরকার একটা সার্কুলার দিয়ে বলেছেন সি.পি.এমের লোকেরা যেন প্রশাসন যন্ত্রের মধ্যে না আসতে পারে। কাগজে এটা প্রকাশ পেয়েছে, কিন্তু জনতা নেতাদের এ সম্পর্কে একটা কথাও বলতে শুনছি না। পশ্চিমবাংলায় এবং কেরালায় প্রশাসন যন্ত্রের মধ্যে যাতে সি.পি.এম না আসতে পারে তার জন্য জনতা সরকার বলেছেন। এত করে কায়দা করলেন কিন্তু এর বিরুদ্ধে তো কিছু

বললেন না। সকালবেলা জ্যোতিবাবু বিশ্ববিদ্যালয় সম্পর্কে বললেন তারপর বললেন আপনারা যে এতে কি আছে আইন শৃঙ্খলা একেবারেই নেই। যাই হোক, জ্যোতিবাবুর বক্তৃতার মধ্যে জনকল্যাণমূলক যে সব কথা আছে সে সম্পর্কে একটা আলোচনা বা সমালোচনা করে বললেন না যে এই খাত থেকে কমিয়ে ঐ খাতে আরও বেশি খরচ করা উচিত ছিল। তাঁরা শুধু বললেন পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা বলতে কিছু নেই এবং এর জন্য যা কিছু ষড়যন্ত্র করা সেদিকে অগ্রসর হচ্ছেন। জয়নাল সাহেব এক্সট্রা কনস্টিটিউশনাল সম্পর্কে বললেন। আপনি তো ইন্দিরা গান্ধী ও তার ছেলের সেবা করেছিলেন এবং যার জন্য ককার্স বলে একটা কথা হয়ে গেল। আজকে হঠাৎ এখানে এক্সট্রা কনস্টিটিউশনালের কথা বললেন কিন্তু আমি বলছি আপনারা যা কিছু করুন—লোকের কাছে গিয়ে যা খুশি বলুন, আমরা জনকল্যাণমূলক কার্যগুলিকে জনমুখি করে দেব। অর্থাৎ সমস্ত জিনিসকে ডেমোক্রাটস করে জনসাধারণকে তার সঙ্গে অ্যাশোসিয়েট করব। জ্যোতিবাবুর বক্তৃতার মধ্যে এসব কথাই লেখা আছে। টেলিগ্রাম ইত্যাদির কথা বলে কিছু লাভ হবে না। আমি ওঁদের কার্যকলাপ সম্পর্কে একটা কথা বলছি। বেহালায় কয়েকদিন আগে একটা খুন হয়েছিল। খোঁজ নিয়ে দেখলাম, দুই দল চোলাইকারবারি যাদের নাম পুলিশের খাতায় আছে দীর্ঘদিন ধরে, তাদেরই প্রথমে একজন আর একজনকে ছুরি মারল এবং সে হাসপাতাল থেকে বেরিয়ে এসে অন্যদের ছুরি মারল। তারপর সেই মৃতদেহ নিয়ে কান্না আরম্ভ হল যে সি.পি.এম নাকি এটা করেছে। আজ পর্যন্ত তারা এ ব্যাপারটা নিয়ে খেয়ে দেয়ে ২ ঘন্টা ১০ ঘন্টা করে অনশন করছে। সমস্ত লোককে বিভ্রান্ত করার চেষ্টা করছে কিন্তু এত করেও লোককে জড় করতে পারছে না। আমি জিজ্ঞাসা করছি আপনাদের এইসব কথাগুলি তুলে কিছু লাভ আছে? এইসব কথা তুললে আমরাও অনেক কথা বলতে পারি। হরিপদ ভারতী মহাশয় হয়ত খবরের কাগজের সব কথা বিশ্বাস করেন, কিন্তু আমরা সব কথা বিশ্বাস করতে পারি না। আমি একটা কথা নিবেদন করতে চাই হরিপদ ভারতী মহাশয় এমারজেন্সীর সময় গ্রেপ্তার হয়েছিল, আমি খবরের কাগজে পড়েছিলাম। আমরা তাকে মানি নি, সেটা আমরা জঞ্জালে নিক্ষেপ করেছিলাম। কিন্তু খবরের কাগজে বেরিয়েছিল যে তাঁকে মুক্তি দেওয়া হল যেহেতু তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন রাজনীতি আর করবেন না।

**শ্রী হরিপদ ভারতী ঃ** আপনি মিথ্যা কথা, বাজে কথা বলছেন। আপনি এটা কোন কাগজে পড়েছিলেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ ভারতী, আপনি আপনার পার্সোনাল এক্সপ্ল্যানেশন পরে দেবেন।

**শ্রী রবীন মুখার্জি ঃ** কাজেই এই সমস্ত চীফ স্টান্ট, সস্তার রাজনীতি করে কোনও লাভ নেই। আমি প্রথম দিকে সাধারণভাবে এই কয়েকটি কথা এই কারণে উল্লেখ করতে বাধ্য হলাম। এটা সকলেই জানেন প্রশাসন খাতের ব্যাপারে বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে তার

সংযোগ সাধনের ব্যাপার আছে। আজকে নতুন ওরিয়েন্টেশন কোথায়, কোন দিকে লক্ষ্য রাখা হয়েছে? যেখানে লক্ষ্য রাখা হয়েছে সেটা উল্লেখ করে দেখালেন না। জনকল্যাণমুখি কাজকে যাতে সুষ্ঠুভাবে সঠিকভাবে করা যায়, কি করে সেটা ডেমোক্র্যাটাইজ করা যায়, কি করে কমন ম্যানকে সঙ্গে নিয়ে যাওয়া যায় তারই পরিকল্পনা নেওয়া হয়েছে। আপনারা সমালোচনা করে সাজেশন দিন, তাহলে তো বুঝতে পারি, কিন্তু তা করলেন না। চাকরির ক্ষেত্রে আর একটা উদাহরণ দিই। আমাদের এই সরকার প্রথম ভারতবর্ষের মধ্যে নতুন জিনিসের দিকে পদক্ষেপ করেছেন, আন এমপ্লয়মেন্টের একটা বেনিফিট দেবার চেষ্টা করছেন। ওঁনারা আতঙ্কগ্রস্ত হয়ে পড়লেন যে সি পি এম এর গহ্বরে বোধ হয় সব ঢুকে গেল। আপনারা নজর রাখুন। আমি একটা কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই আমি একটা কমিটির সভ্য স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের। যাঁরা এখানে বসে আছেন, একসঙ্গে সুর মিলিয়ে কথা বলছেন, তাঁদের দু' জনের অবগতির জন্য জানাচ্ছি ১৯৭৩-৭৪ সালের পর থেকে ৩০ হাজার টোটাল লোক যারা আছে তার মধ্যে ১২ হাজার লোককে ঢুকিয়ে দিয়ে গেলেন, যাদের মধ্যে ৩ হাজার লোকের চাকরিতে বসানোর জায়গা নেই এবং ৬ হাজার লোকের শুনলাম নাকি কাজ নেই। আমি উচ্চতম কর্তৃপক্ষকে জিজ্ঞাসা করেছিলাম মহাশয়, এত লোক যে নিলেন তাদের কাজ দিতে পারছেন? তাঁরা বললেন কাজ দেবার উপায় নেই। আমি বললাম নিয়েছিলেন কেন? তাঁরা বললেন জিজ্ঞাসা করবেন না, কারণ পলিটিক্যাল ডিসিসন। বরকত গনিখান সাহেব তাঁর ৬ হাজার লোককে ঢুকিয়ে দিলেন। কোথায় কাজ করবে, কি ব্যাপার তার ঠিক ঠিকানা নেই, ক্লাশ থ্রি এমপ্লয়ি, এখন পর্যন্ত ৩ হাজার লোকের কোনও জায়গা নেই, ঢুকিয়ে দিয়ে গেলেন। জ্যোতি বাবুকে বলব তাদের কিছু পয়সা-কড়ি দিয়ে একটা জায়গায় বসিয়ে রেখে দিন, কারণ তাদের কাজের জায়গা নেই। আমরা ছাঁটাই করব না, কারণ আমরা কংগ্রেসি নই, মস্তানদের ধরে ধরে ঢোকাইনি। কাজেই সেই ব্যাপারটা লক্ষ্য করে দেখতে হবে। ওঁরা দৃষ্টি আকর্ষণ করেছিলেন সেদিন যে কেন চার্জ বাড়ানো হচ্ছে। ১২ হাজার লোককে যে ঢুকিয়ে দিয়ে গেছেন যাদের কোনও কাজকর্ম নেই তাদের টাকাটা আসবে কোথা থেকে? টাকাটা আনতে গেলে স্বাভাবিকভাবে যেখান থেকে টাকা আসতে পারে আপনাদের জানিয়ে দিচ্ছি। আপনাদের জানিয়ে দিচ্ছি ৮ কোটি টাকা সরকারকে দেয় ছিল।

[4-30—4-40 P.M.]

সরকারকে সেটা ছেড়ে দিতে হল। গত বছরের কথা বলছি, আপনাদের সময়ের কথা বলছি, তার আগেকার সময়ের কথা বলছি। এবং তার সঙ্গে আরও ৪ কোটি টাকা যুক্ত করা হয়েছিল এবং বলা যেতে পারে ১২ কোটি টাকা লোকসান এই স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে হয়েছে। স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে লোক ঢোকাবেন এবং এখানে বসে গাওনা সি.পি.এম এর বিরুদ্ধে গাইছেন। আমি আপনাদের নিশ্চিত করে বলতে পারি, আপনাদের মধ্যে যদি সৎ লোক থাকে, যোগ্যতা সম্পন্ন লোক থাকে, তার চাকরি হবে, কিন্তু আপনারা যা চাইছেন, কেন্দ্রীয় সরকারের সুরে যে কথা বলবার চেষ্টা করছেন, সেটা আমরা বরদাস্ত করব না।

আমাদের দেশের সাধারণ মানুষ, যোগ্যতা সম্পন্ন মানুষ, সে যে রাজনৈতিক দলের হোক না তার যদি চাকুরি পাবার যোগ্যতা থাকে সে তা পাবে। সে যদি সি.পি.এম-এর লোকও হয়, তাহলে তারও চাকুরি পাবার অধিকার আছে। যে জিনিস গত ৩০ বছর ধরে চলে এসেছে, তা বরদাস্ত করতে আমরা রাজি নই। আমার আরও অভিজ্ঞতা আছে, বিভিন্ন কলকারখনায় খোঁজ নিয়ে দেখবেন, একটা মাত্র কোয়ালিফিকেশন ছিল কংগ্রেসিদের, কত বড় গুন্ডা তারা। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা হচ্ছে, গুন্ডা ছাড়া এই কয়েক বছরে—এমন কি কংগ্রেসের মধ্যেও যারা সৎ লোক আছে, তারা চাকরি পান নি। অ্যান্টি সোশ্যাল, গুন্ডারা বিভিন্ন কলকারখানায় কাজ পেয়েছে। এই সব অ্যান্টি সোশ্যালরা হয়ত খারাপ কাজ করে পুলিশের হাতে ধরা পড়েছে, কিন্তু তাদের চাকুরি যায় নি, যথারীতি তারা কাজ করেছে। এখানে এসে নানা গাওনা গাইছেন যাতে বাইরে কাগজে কিছু ফলাও করে বেরোয়। এতে কোনও ফল হবে না, এই জিনিস করবার চেষ্টা করবেন না, আপনারা যে কটা সিট পেয়েছেন তাও মুছে যাবে। হরিপদবাবুকে বলব, আমাদের সমালোচনা করার পূর্বে দয়া করে যাঁরা ভারতবর্ষকে পরিচালনা করছেন, সেই জনতা দলকে অনুরোধ করব, এই পশ্চিমবাংলার মুখ চেয়ে, আমাদের দেশের গরিব মানুষের মুখ চেয়ে, যে কাজ করা হচ্ছে তাতে সহযোগিতা করতে পারেন কি না, সেটা দেখুন, না পারলে চুপ করে থাকুন। আমাদের দেশের মানুষ আমাদের যে ক্ষমতা দিয়েছে, যে ভরসা দিয়েছে, সেই ভরসায় আমরা উপযুক্ত হবার চেষ্টা করছি, সমস্ত জঞ্জালকে দু' হাতে অপসারিত করে দেশকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি, বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন, সরকার পক্ষের মাননীয় সদস্য বাজেটকে সমর্থন করতে উঠে ব্যক্তিগতভাবে আমার উপর আক্রমণ করেছেন, তা সমস্ত মিথ্যার উপর দাঁড়িয়ে করেছেন। আমি কখনও কাউকে প্রতিশ্রুতি দিয়ে কোনও কাজ করিনি, কাজেই এইভাবে আমার চরিত্র হননের যদি চেষ্টা করা হয়, তাহলে আমাকেও আত্মপক্ষ সমর্থনের ব্যবস্থা করতে হবে। আমি কোথাও কোনও প্রতিশ্রুতি দিইনি, এটা সম্পূর্ণ মিথ্যা, এটা উনি অন্যায় করেছেন। এটা আমি আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক ১৮নং এবং ১৯নং ব্যয়বরাদ্দের যে প্রস্তাব আনীত হয়েছে, তাকে আমি সমর্থন জানাচ্ছি। আমি আশা করেছিলাম দীর্ঘ ৩০ বছর ধরে এরা ভারতবর্ষ তথা রাজ্যের শাসন ক্ষমতায় অধিষ্ঠিত ছিলেন, এরা গঠনমূলক সাজেশন দেবেন। তা না দিয়ে তাদের প্রতিটি কথার মধ্যে একটা বিভীষিকার চেহারা আমরা দেখতে পাচ্ছি। আমি মুখ্যমন্ত্রীকে পরিষ্কারভাবে বলতে চাই আপনি যে ব্যয় বরাদ্দের অনুমোদন চেয়েছেন ৩ কোটি ৪৫ লক্ষ ৮৯ হাজার টাকা এবং ৪ কোটি ৭০ লক্ষ টাকা তাকে আমি সমর্থন করছি। কিন্তু সঙ্গে সঙ্গে তাঁকে একটা কথা বলতে

ভুলতে পারেন নি বলে বামফ্রন্ট সরকারের কর্মসূচি রূপায়ণ করবার মতো মানসিক অবস্থার তাঁরা গড়ে তুলতে পারেন না। আমার বক্তব্য হচ্ছে এই প্রশাসন ব্যবস্থাকে আরও সচেতন করে তুলতে হবে। মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা বোধহয় জানেন সম্প্রতি কেন্দ্রীয় সরকার একটা সার্কুলার দিয়ে জানিয়েছেন আই এ এস এবং আই পি এস অফিসারদের বিরুদ্ধে কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করতে পারা যাবে না। দন্ডকারণ্যের উদ্বাস্তুদের কথা বলা হয়েছে যে, আমাদের মা, বোন যারা দন্ডকারণ্যে রয়েছে তারা সেখানে ধর্ষিতা হচ্ছে। আমি জিজ্ঞাসা করছি কেন্দ্রীয় সরকার সেখানে নীরব কেন? জয়নাল আবেদিন জানেন জরুরি অবস্থার সময় সাংবাদিকদের গ্রেপ্তার করা হয়েছিল। তাঁরা কিন্তু কোথাও মস্তানি করেননি, তাঁরা কিছু অপকর্মের কথা লিখেছিলেন বলে তাঁদের গ্রেপ্তার করা হয়েছিল। ওঁরা বলছেন গোটা প্রশাসনকে নাকি সিপিএম মুখি করতে চাচ্ছে এবং সেই ভুত তাঁরা দেখছেন। আমি জানতে চাই আপনাদের রাজত্বকালে আপনারা বিরোধীপক্ষের কয়জন সদস্যকে কোন কমিটিতে গ্রহণ করেছিলেন? আজকে ১৪ বছর হয়ে গেল আপনারা পঞ্চায়েতে নির্বাচন করেন নি। ১৯৬৭ সালে মিউনিসিপ্যালিটিতে, কর্পোরেশনের নির্বাচন হয়েছে, তারপর আর করেন নি। আপনাদের আমলে দেখেছি আপনাদের এম এল এ নিহত হয়েছেন। বর্ধমান বিশ্ববিদ্যালয়ে দেখেছি ছাত্রপরিষদের ছুরিতে ছাত্র পরিষদের নেতা নিহত হয়েছে। আমরা প্রশাসন ব্যবস্থাকে ঢেলে সাজাতে চাই, আই এ এস অফিসারদের ধ্যান-ধারণা যাতে পাল্টায়, তাঁদের যাতে মানসিক পরিবর্তন হয় সেটা আমরা চাই। এবারে আমি একটা ঘটনা জানাচ্ছি। আমি দেখলাম অর্থ দপ্তরের অযোগ্যতার জন্য ২ কোটি টাকা কেন্দ্রে ফেরৎ চলে গেল এবং কাজ হয় নি। আমার বক্তব্য হচ্ছে এই সমস্ত অপদার্থ অফিসার যাঁরা রয়েছেন তাঁদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। তবে আপনারা অর্থাৎ বিরোধীরা তখন যেন আবার একথা বলবেন না যে, এই সমস্ত অফিসাররা সি পি এম করেন নি বলে তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। আমি দেখছি আপনারা ফ্রন্ট-এর বিরুদ্ধে অপব্যাখ্যা করছেন। আপনাদের মনে রাখা উচিত আমরা মাত্র ৮ মাস হল এসেছি। আমি মুখ্যমন্ত্রীকে বলছি, যে সমস্ত অফিসাররা এখনও তাঁদের পুরানো মালিকের কথা ভুলতে পারেন নি তাঁদের কথা ভাবতে হবে। আইন শৃঙ্খলার অবনতির কথা এখানে বলা হয়েছে। আমরা দেখেছি জরুরি অবস্থার সময় ইন্দিরা গান্ধীর বাড়ির সামনে, ত্রিমূর্তি ভবনের সামনে নারী ধর্ষিতা হয়েছে। আমরা দেখেছি উত্তর প্রদেশে কংগ্রেস আমলে প্রতি ৩ মিনিটে একজন করে মানুষ খুন হয়েছে। কৈ, তখন তো আইন শৃঙ্খলার কথা আপনারা বলেন নি? আমাদের যুক্তফ্রন্ট ১৯৬৭ এবং ১৯৬৯ সালে অল্প সময়ের জন্য ছিল তারপর ৩৫৬ ধারা প্রয়োগ করা হয়। আজকে আবার মানচিত্রের চেহারা পাল্টে গেছে এবং এখন ইচ্ছা থাকলেও আপনারা কিছু করতে পারবেন না। আমি বলছি আপনাদের মুখে গণতন্ত্রের কথা শোভা পায় না। অনেক প্রবীণ লোক বলেন, বাবা, বৃটিশ যুগ ভাল ছিল। আপনাদের প্রশাসনের ফলে একথা তাঁরা বলেন। তারপর, এই লোক ঢোকানোর ব্যাপারে দেখুন কটন টেক্সটাইলে, ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনে নিজেদের দলের লোক আপনারা ঢোকালেন সাড়ে তিন হাজার ঢোকালেন। আমি জিজ্ঞাসা করছি এই যে

নিজেদের দলের লোকদের ঢোকালেন তারা কি করছে? আজকে কল্যাণী স্পিনিং মিলে গোবিন্দ দে কে সুযোগ দেওয়া হয় নি বলে কোয়েশ্চেন করেছেন। আমার মনে হয় গোবিন্দ দে আপনাদের দিয়ে এই কোয়েশ্চেন করিয়েছেন। স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে আপনারা ১০ হাজার লোক ঢুকিয়েছেন, লজ্জা করে না। মন্ত্রী গনিখান চিঠি লিখেছেন, আমাকে ধারে বিয়ার পাঠাও লজ্জা করে না।

[4-40—4-50 P.M.]

আপনাদের মন্ত্রী ছিলেন—সংবাদপত্রে প্রকাশিত হয়েছে—তিনি তো প্রতিবাদ করেন নি। সংবাদপত্রে যিনি সেদিন সংবাদ প্রকাশিত করেছিলেন তাকে মিসায় থাকতে হয়েছে—চমৎকার গণতন্ত্র। ভারতবর্ষের গণতন্ত্র সেটা একনায়কতন্ত্র ছিল বিগত ৩০ বছর ধরে। যারা গণতন্ত্রের কথা বলেছেন তাদেরকে আপনারা মিসা বা ডি.আই.আর.এ কারারুদ্ধ করেছেন। আর আজকে প্রশ্ন করছেন যে কত মিসা বন্দি আছে—সেই মিসা বন্দিদের কি বামফ্রন্ট সরকার তাদের কারাগারে পাঠিয়েছিলেন, না আপনারা পাঠিয়েছিলেন। জয়নাল সাহেব বলছেন আমরা নাকি বিচারালয়কে কুক্ষিগত করেছি—আপনারা কি মনে করেন যে সবাইকে আমরা কমরেড বানানোর চেষ্টা করছি। ৩০ বছর আপনারা দেশকে শাসন করলেন তার পরিণতি হচ্ছে ৭০ ভাগ মানুষ আজকে দারিদ্র সীমার নিচে বাস করছেন। এই তো আপনাদের প্রশাসনিক যোগ্যতা। আপনাদের দলের লোক যারা সেদিন সঞ্জয় সঞ্জয় করে নেচেছিলেন—তারাই আবার শা কমিশনের কাছে গিয়ে আজকে বলছেন কি করব সেদিন সঞ্জয়ের ভয়েতে কথা বলতে পারিনি। যে ফাইল চেয়েছে তাকে সেই ফাইল দিয়ে দেওয়া হয়েছে। এমন কি অনেক আই.এ.এস. অফিসার ও মন্ত্রী সঞ্জয়কে খুশি করবার জন্য এয়ারপোর্টে গিয়ে ডাব কেটে তাকে খাইয়েছে। তাহলে প্রশাসন কি কুক্ষিগত করে রাখা হয় নি। সল্টলেকে আপনারা কংগ্রেসের অধিবেশন করেছিলেন সেখানে আই.এ.এস. অফিসারদের পার্টির কাজে নিয়োজিত করেছিলেন—লজ্জা করে না আপনাদের? এল.এন. মিশ্র কে আপনারা হত্যা করেছেন। আপনারা অফিসারকে দিয়ে বিগ-হাউসের কাছ থেকে টাকা আদায় করিয়েছেন—লজ্জা করে না আপনাদের? আর আপনারা আজকে এই কথা বলে বেড়াচ্ছেন যে বামফ্রন্ট সরকার গোটা প্রশাসন ব্যবস্থাকে পার্টি বাজিতে রূপান্তরিত করতে চাইছেন। সঙ্গে সঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব যে আমরা যদি সজাগ দৃষ্টি না দেই তাহলে বিরোধীরা এরা যে চেষ্টা করছে যে চক্রান্ত করছে তাতে তারা সফল হবে। আমরা জানি কয়েকদিন আগে আপনারা দেখেছেন আরামবাগ মহকুমার গো-হাট থানার ও.সি. তিনি সেই অঞ্চলের জোতদারের বিরুদ্ধে না গিয়ে সেখানকার ভাগচাষী বা বর্গাচাষীদের বিরুদ্ধে অসহযোগিতা করছে। তার বিরুদ্ধে সেখানকার ফরোয়ার্ড ব্লক এবং সি.পি.এম. যৌথ ভাবে তার পরিবর্তন দাবি করেছে আজ পর্যন্ত সেই অফিসারের কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি। তারপর চন্ডীতলার ও.সি. সেখানে ওয়াগন ব্রেকারদের সঙ্গে সহযোগিতা করার ব্যাপারে সেখানকার জনসাধারণ যখন আন্দোলন করেছিল তখন দিলীপ ঘোষকে পুলিশ প্রচন্ড ভাবে প্রহার করেছিল, তার

প্রতিবাদে চণ্ডীতলার হাজার হাজার নরনারী মিছিল করে চণ্ডীতলার অপদার্থ পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের দাবি জানাল কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। কারণ ওরা এখনও পুরানো মালিক ইন্দিরা গান্ধী সঞ্জয় গান্ধীর রাজত্বের কথা ভুলতে পারে নি। যারা পুরানো অফিসার তাদের মধ্যে অনেকে প্রশাসন ব্যবস্থাকে বানচাল করার জন্য চক্রান্ত করছে, মাননীয় মুখ্যমন্ত্রীকে তাদের সম্পর্কে সজাগ দৃষ্টি রাখতে হবে—তাতে যদি কংগ্রেসিরা বলে যে আমরা সকলকে আমাদের দলে নেবার চেষ্টা করছি তাতে আমাদের বলার কিছু নাই। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন স্বচ্ছ সৎ প্রশাসন ব্যবস্থাকে প্রবর্তন করতে চাই। বিগত সরকারের মুখ্যমন্ত্রী একথা বলতে সাহস পান নি। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন যে টুকে ছাত্রদের পাশ করতে দেব না। লজ্জার কথা ৭/৮ বছর ধরে পশ্চিমবাংলা থেকে একটিও কৃতি ছাত্র বাহির হচ্ছে না। কৃতিত্ব কি সুনীতিবাবুদের নয়? ঐ যে তাদের নেতা প্রিয়দাস মুন্সি যাকে সিদ্ধার্থবাবু বলেছিল নেতাজীর থেকেও পাওয়ারফুল, এশিয়ার মুক্তি সূর্য তিনি ল পরীক্ষা আমার সঙ্গে দিচ্ছিলেন এবং তিনি টুকছিলেন। আপনারা এদিকে সততার কথা বলেন—লজ্জা করে না আপনাদের? আমরা পশ্চিমবাংলায় পরীক্ষায় টুকে ছাত্রদের পাশ করতে দেব না। আপনারা যদি শিক্ষা ব্যবস্থাকে বানচাল করে দেবার চেষ্টা করেন তাহলে প্রশাসন ব্যবস্থা তাদের বিরুদ্ধে যাবে। প্রশাসন ব্যবস্থা এই ধরনের অগণতান্ত্রিক কাজের বিরুদ্ধে প্রতিবাদ করবে, সেখানে আমাদের সহযোগিতা পাবে। কিন্তু সঙ্গে সঙ্গে আমরা এই কথা বলব যারা সৎ প্রশাসক আমরা নিশ্চয়ই তাদের সঙ্গে সহযোগিতা করব। সেইজন্য আমাদের মুখ্যমন্ত্রীর দাবি আমাদের রাজ্য সরকারের হাতে আমাদের রাজ্য প্রশাসনে যাতে রাজ্য থেকে আমরা অফিসার নিয়োগ করতে পারি তার দাবিকে জোরদার করতে হবে। সেইজন্য আমরা যে কথা বলি এই যে টেকনোক্র্যাট ও বুরোক্র্যাটদের যে দ্বন্দ্ব বিগত সৃষ্টি করেছে, ওরা ব্রিটিশ যুগ থেকে উত্তরাধিকার সূত্রে ভারতবর্ষের ক্ষমতা দখল করেছিলেন, ব্রিটিশের সেই যে পলিসি, ডিভাইড অ্যান্ড রুল, সেই পলিসিকে ওরা অনুসরণ করলেন। সিদ্ধার্থবাবুর রাজত্বকালে টেকনোক্রাট অ্যান্ড বুরোক্রাট-এর প্রশ্ন তুলে তাদের মধ্যে লড়াই সৃষ্টি করেছেন। আমরা সেই লড়াই বন্ধ করবার জন্য চেষ্টা করছি। আমরা চাই না টেকনোক্রাট ও বুরোক্রাটের সংঘাতের মধ্যে দিয়ে আমাদের অগ্রগতি ব্যহত হোক। আমরা জেলার উন্নয়নমূলক মিটিংগুলিতে গিয়ে দেখেছি, অনেক সময় জেলা ম্যাজিস্ট্রেটদের যে মিটিং ডাকা হয় সেই মিটিং-এ টেকনোক্রাটরা হাজির হন না। তাঁরা মনে করেন যে জেলা শাসকদের চেয়ে তাদের ক্ষমতা বোধহয় বেশি। এই ঘটনাগুলি আমরা সম্প্রতি ডেভেলপমেন্টের যে সব মিটিং হয় সেই মিটিংএ দেখেছি। আমরা কয়েকদিন আগে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীকে বলেছি আমাদের দেশে যে সমস্ত উন্নয়নমূলক কাজ হয় সেগুলি সরাসরি রাজভবন থেকে যায়। অর্থাৎ প্রশাসনের মধ্যে সমন্বয়ের অভাব ওরা সৃষ্টি করেছেন। সেই প্রশাসনের ভিতর সমন্বয় আমাদের সৃষ্টি করতে হবে। এই কঠিন গুরুদায়িত্ব আমাদের উপরে ন্যস্ত হয়েছে। সেই কাজ আমরা আশা করি—অল্প সময় হলেও সফল করতে পারব। সঙ্গে সঙ্গে আমি আবার পুনরাবৃত্তি করছি মুখ্যমন্ত্রী মহাশয়কে জানাবার জন্য এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ও এখানে বসে আছেন,

সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল, যে আমাদের অর্থ দপ্তরের কর্মচারিদের শৈথিল্যের ফলে সোয়া দুই কোটি, টাকা কেন্দ্রীয় স্বাস্থ্য দপ্তর থেকে আমাদের পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরে এসেছিল, সেই টাকা খরচ করা যায় নি। আমি কয়েকটি ঘটনায় দেখেছি এই অফিসারদের টালবাহানা, এইগুলিকে বন্ধ করতে হবে। কারণ ওদের অনেকেরই পুরানো প্রভুর উপর ভক্তি আছে, এখনও ইন্দিরা মার কথা ভুলতে পারছেন না। কর্ণাটক ও অন্ধ্রের নির্বাচনের পর অনেক আই.এ.এস অফিসাররা ভাবছেন আবার বোধহয় তাদের সেই মুক্তি সূর্য ক্ষমতায় ফিরে আসবে এবং সেইজন্য তারা গভীর আগ্রহে অপেক্ষা করছে। এই ধরনের অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। রাজ্যে প্রশাসনের ক্ষেত্রে রাজ্যভিত্তিক অফিসার নিয়োগ করা উচিত বলে আমরা মনে করি। আমরা মনে করি বামফ্রন্ট সরকারের যে ৩৬ দফা কর্মসূচি সেই কর্মসূচিকে বাস্তবায়িত করতে গেলে যে মানসিকতা দরকার সেই মানসিকতা গড়ে তুলতে হবে। ৩০ বছর ধরে গোটা প্রশাসনযন্ত্রের মধ্যে তারা যে পচন ধরিয়ে দিয়েছে সেই পচন—আমরা জানি রাতারাতি আমাদের মুখ্যমন্ত্রী পি.সি. সরকারের যাদু দিয়ে তাকে ঠিক করতে পারবেন না, তারজন্য সময় লাগবে। সেই সময় দেবার আগেই আমরা চিন্তা করছি যে আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে কি। আমি জিজ্ঞাসা করি আপনাদের আমলেও তো ঐ ধান কাটা নিয়ে গন্ডগোল হয়েছে। সঙ্গে সঙ্গে আমি আপনাদের এই কথা বলব যে সমস্ত অফিসার যারা গণআন্দোলনের ক্ষেত্রে সেদিন গুলি চালানোর অর্ডার দিয়ে ছিল, যারা সেদিন ঐ মেদিনীপুরের মাতঙ্গিনি হাজরাকে হত্যা করার অর্ডার দিয়েছিল, আজকে তাদের ডেপুটি সেক্রেটারির পর্যায় এসে রিটায়ারমেন্টের সময় এসেছে, তাদের শুনছি নাকি এক্সটেনশন দেবেন। আমার অনুরোধ এই ধরনের অফিসার যারা দীর্ঘদিন আমাদের, ব্রিটিশ যুগে দেশের স্বাধীনতার আন্দোলনে, গণতান্ত্রিক আন্দোলনকে, মুক্তি সংগ্রামের আন্দোলনকে ব্যহত করবার চেষ্টা করেছিল সেই ধরনের অফিসাররা যাতে এক্সটেনশন না পান তার চেষ্টা করতে হবে এবং বিগত ৩০ বৎসর ধরে যারা পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক আন্দোলনকে পিষে মেরে ফেলবার চেষ্টা করেছে তাদের সম্পর্কেও আপনাদের সজাগ দৃষ্টি রাখতে হবে। এই কথা বলে মুখ্যমন্ত্রী কর্তৃক আজকের বাজেটে যে ব্যয় বরাদ্দের দাবি মঞ্জুর করবার জন্য হাউসের কাছে পেশ করেছেন আমি সেই দাবিকে সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আমি বিরোধী দলের সদস্যদের বলি যে আপনাদের কাছে আশা করেছিলাম আপনাদের ৩০ বৎসরের প্রশাসনের যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতা দিয়ে একটা গঠনমূলক প্রস্তাব এই হাউসের সামনে রাখবেন। কিন্তু তারা মেহের আলির মতো সব ঝুটা হ্যায় সেটাই দেখতে পাচ্ছেন। আমরা যে গঠনমূলক কর্মপন্থা গ্রহণ করেছি, আমাদের প্রশাসনকে ঢেলে সাজানোর যে প্রচেষ্টা ও শুভপ্রয়াস সেই প্রয়াসকে ওরা ভাল চোখে দেখতে পাচ্ছেন না। তারা এই দীর্ঘ ৩০ বৎসর ধরে যে সমস্ত অপকর্ম করেছেন আজকে তারা তাদের সেই অপকর্মের ভূত দেখতে পাচ্ছেন। এই ব্যাপারে আমাদের কিছু করণীয় নেই। আমি তাই আজকে মুখ্যমন্ত্রীর এই ব্যয়বরাদ্দের দাবিকে স্বাগত জানিয়ে ফরোয়ার্ড ব্লকের পক্ষ থেকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সাধারণ প্রশাসনের কঠিন চত্বরে হরিপদ ভারতী মহাশয় যে সাহিত্যের ফল্গু ধারা বইয়ে দিলেন তার সেই নির্মল জলে কিন্তু সেডিমেন্ট পড়ছে না। রবীন্দ্রনাথের অপূর্ব সৃষ্টি ক্ষুধিত পাষাণ। তার চেয়েও তাঁর অপূর্ব সৃষ্টি মেহের আলি। মানুষের ক্ষুধিত, কামনা বাসনা পাথরে বিদ্ধ হয়ে আছে। সেই অনন্ত কামনা বাসনার মূর্ত প্রতীক মেহের আলি কল্পনায় বাঁদির নুপূর নিক্কন শুনছে না, সে বীণা বাদন শুনছে না, দাক্ষিণ্য বাতাস দেখছে না, আরবী কবিতা পড়ছে না, শুধু বলছে, সব ঝুটা হ্যায়, সব ঝুটা হ্যায়। রজ্জু দেখে যে সাপ মনে করে, তাকে বলে ইলুউসান, তাকে বলে মতিভ্রম। আর কিছু না দেখেই যে ভয় পায়, তাকে বলে হ্যলুসিনেসান অর্থাৎ বুদ্ধিভ্রম। ১৯৭৫ সালের জরুরি অবস্থার পর বুদ্ধিভ্রম হয়েছে আপনারা তাই ভাল কাজ দেখেন না। কংগ্রেস দলের জয়নাল আবেদিন যিনি খটখটে বক্তৃতা করেন, তাঁর বক্তৃতায় কিন্তু একটা কথা বললেন না। যে হারভেস্টিং পিরিয়ডে এত ভালভাবে কাজ কবে হয়েছে। শুধু তাই নয়, নির্বিবাদে ধান কাটা হয়েছে, কারও ধান লুঠ হয় নি। একথা বলতে পারলেন না। আপনি জানেন বিশ্ববিদ্যালয় সম্বন্ধে বহু দিন থেকে বিধানসভায় আলোচনা হচ্ছে, পশ্চিমবাংলায় কতগুলো ছাত্র গ্রেস মার্ক চাইছে, অধ্যাপকদের ঘেরাও করছে, ভাইস-চ্যান্সেলরকে ঘেরাও করছে। কলিং অ্যাটেনশন হয়েছে, আপনি কোনও প্রস্তাব দিলেন না কি করা হবে সে সম্পর্কে। যখন লাঠি চার্জ হল, তখন বলছেন, পলায়নপর ছাত্রদের উপর লাঠি চার্জ হয়েছে পলায়নপর কেন হবে? ছাত্ররা মোকাবিলা করল না কেন। প্রফেসার মশাই কে গ্রেস মার্ক দিয়ে পাশ করাতে হবে এবং তারাই পশ্চিমবাংলার ভবিষ্যত হবে। আপনি স্যার, বলতে পারেন এটা কেন হবে। আজকে দরদ দেখাচ্ছেন, পলায়নপর ছাত্রের উপর লাঠি চার্জ করা হয়েছে বলছেন। শিক্ষাব্যবস্থাকে রক্ষা করা উচিত ছিল। আপনি কোন দিকে দেখবেন—শিক্ষা ব্যবস্থাকে রক্ষা করবেন, উপাচার্যকে রক্ষা করবেন, না দুর্বৃত্ত ছাত্র যারা তাদের পিছনে পলায়ন রক্ষা করবেন। একথা আপনাকে বিচার করতে হবে। ডাকাতি হয়েছে কালাকার স্ট্রিটে বলছেন। ডাকাতি হচ্ছে, বহু দিন থেকে হচ্ছে। কিছু ধরা পড়ে, কিছু পড়ে না। এই ডাকাতির কি এমনই নমুনা যে শহরে অ্যাডমিনিস্ট্রেশন ভেঙ্গে পড়েছে। ডাকাতি হয়, চুরি হয়। কিছু ধরা পড়ে, কিছু পড়ে না। শাস্তি হয়, বিচার হয়। তার উপর নির্ভর করতে হবে। আপনি ভয় পাচ্ছেন, হ্যালুসিনেশন ভুগছেন তো তাই ভয় পাচ্ছেন। স্পেশ্যাল ডব্লিউ.বি.সি.এস. হবে—সি.পি.এম. ঢুকে যাবে। বেকারদের টাকা দেওয়া হবে, সি.পি.এম. ঢুকে যাবে। কিন্তু ৫ বছর হলে আপনাদের লোকও ঢুকবে। আপনাদের লোক কর্মচারী যারা আছেন, তারাও ডব্লিউ.বি.সি.এস. হবে। বয়স একটু বাড়ানো হয়েছে বলেই আপনাদের আপত্তি কেন? একটু বয়স হলে আপত্তিটা কি তাতে দল হবে? কি করা দরকার সে ব্যাপারে আপনাদের সাজেশনে আশা উচিত ছিল। কবিতার মধ্য দিয়ে নয়, সাহিত্যের মধ্য দিয়ে নয়, সাধারণ প্রশাসন খাতে আলোচনার মধ্য দিয়ে। হ্যাঁ, পে কমিশন বসছে। এই পে কমিশনে মাইনে বাড়ার প্রশ্নটাই শুধু নয়, এখানে পে স্কেল ঠিক হবে। আমি

আগেই বলেছি, যারা মোহরার, যারা ড্রাইভার, যারা ক্লাশ থ্রিও নয়, ক্লাশ ফোরও নয়—এদের বিষয় ঠিক হবে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যারা ক্লাশ ফোর তাদের প্রমোশনের ব্যবস্থা যেন করা হয়। তাদের গ্রেডেশানের ব্যবস্থা যাতে হয় তার ব্যবস্থা আপনাদের করতে হবে। আপনারা জানেন বিভিন্ন ইলেকট্রিসিটি অফিসে যারা কাজ করেন তারা সাধারণ সরকারি কর্মচারী থেকে বেশি মাইনে পান। ক্লাশ থ্রি কর্মচারী এ.এল.এম যাকে বলে তারা যে মাইনে পান সেটা নিম্নতম সরকারি কর্মচারিদের থেকে অনেক বেশি। এটার ব্যবস্থা আপনাকে করতে হবে। তাই বেতনের সমতা আনতে হবে। যাতে সকলে ঠিক হয় তার ব্যবস্থা করতে হবে। এতগুলো পদ থাকারও দরকার নেই। থ্রি এবং ফোর করে আপনারা পদমর্যাদা করুন। আমরা যেখানে একজন সাধারণ গ্রাজুয়েট কো-অপারেটিভ ইন্সপেক্টার তাকে আমরা গেজেটেড অফিসার করেছি, আমরা একজন সামান্য এক্সটেনশন অফিসারকে যারা পঞ্চায়েতে থাকে তাকে গেজেটেড অফিসার করেছি, তাদের কোনও ট্রেনিং নেই, আমাদের গ্রাজুয়েট শিক্ষকদের ক্ষেত্রেও সেভাবে চিন্তা করতে হবে। এই অনুরোধ আমি আপনাদের কাছে রাখব। আমি প্রস্তাব রাখব প্রশাসনকে আরও সহজ করার জন্য। আমরা পাড়াগাঁয়ের মানুষ, আমরা ঐ স্কীম এবং কোথাকার স্কীম এ সব কিছু জানি না। কত রকমের ইরিগেশন আছে। এগ্রিকালচারের মধ্যে ইরিগেশন, তার অফিস রাইটার্স বিল্ডিংসে আবার আছে রিভার লিফট ইরিগেশন তার অফিস রাজভবনে। আপনি ঐ সব এক জায়গায় করুন যাতে আমরা এক জায়গায় গিয়ে এই সমস্ত কাজেই সমাধান করতে পারি এবং আমাদের পক্ষে সেইভাবে কাজ করার সুবিধা হয়। এগ্রি ইরিগেশন এগ্রি মেকানিক্যাল এইসব জিনিস বিভিন্ন অফিসে থাকায় আমাদের কাজের অনেক অসুবিধা করে দিচ্ছে। আর একটি জিনিস এস.এফ.ডি.এ.। এই এস.এফ.ডি.এ সব জায়গায় কাজ করে না কোনও কোনও জায়গায় আবার সি.এ.ডি.এ কাজ করে। আবার যেখানে সি.এ.ডি.এ কাজ করবে সেখানে আবার এস.এফ.ডি.এ কাজ করবে না। এতে যে কত অসুবিধা হয় গ্রামের মানুষের। তাই একটা সরল দপ্তর করুন। অনেক জায়গায় শোনা যায় তাদের নাকি জেলার মিটিংয়েই পাওয়া যায় না এবং বক্তব্যও বলা যায় না। তার পর আর পি.পি. স্কীম—সেখানে স্যাংশন করার ব্যাপারে কত রকম ফাঁকড়া। এই সুপারভিসন আরও সহজ করতে হবে। বিভিন্ন ব্লকে আগে যে সরকারি কর্মচারী ছিল যে অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার ছিল তারাই রয়েছে তারা সেই সব অতীতের নিয়ম নিয়েই চলেছে অতীতের স্মৃতি বহন করছে। বর্তমানে আর পি.পি. সব ব্লকের কন্ট্রোলে এম.এলএদের কন্ট্রোল সেখানে নেই। এই সব দিকে আপনাকে দেখতে হবে। পাড়াগাঁয়ে আরও ব্লকে ব্লকে কাজ সহজ করবার ব্যবস্থা করতে হবে। তারপর সি এম ডি এর কথা। এতে অনেক টাকা খরচ করছেন সত্য কথা। কিন্তু মফস্বলের কি অবস্থা সেখানে একটা রাস্তাঘাট নেই একটা জলের ব্যবস্থা নেই। চারিদ্দিকে একটা অরাজকতা অবস্থা। মানুষ সেখানে হাঁটতে পারে না। আর শহরেও যে সি.এম.ডি. কাজ করছে সেখানেও কি অবস্থা সেখানেও মানুষ হাঁটতে পারে না বর্ষার সময় সব জলে ডুবে যায়। আমাদের বর্ষার সময় অধিবেশন হয়েছিল আমি বৌবাজারের কাছে বাস থেকে নেমে একেবারে পড়েই গিয়েছিলাম এমন সব গর্ত সেখানে করা হয়েছে। ঠনঠনেতে

সেই চিরকালের মতো জল জমেই আছে। তার কোনও ব্যবস্থা হয় নি। আমি আবেদন জানাই যে কাজ করছেন সেটা ভাল করে করুন। একটা কাজ শেষ করে আর একটা কাজে হাত দিন। অবশ্য আমরা একথা জানি আপনাদের নিয়োগ করা সরকারি কর্মচারিদের নিয়ে কাজ করতে হচ্ছে। স্লীপ পাঠিয়ে যাতে লোক সব নিয়োগ করেছেন। আজকে আপনারা চিৎকার করছেন বলছেন লাঠিচার্জ হয়েছে গণতান্ত্রিক আন্দোলনের উপর। ওটা গণতান্ত্রিক আন্দোলন নয়। পরীক্ষায় পাশ করতে পারে নি টুকে টুকে পাশ করতে পারে নি বলে আন্দোলন করছে এটা আবার গণতান্ত্রিক আন্দোলন? আপনারা যা করে এসেছেন ভবিষ্যত বংশধররাও সেই রকম করুক এটাই কি আপনারা চান। লজ্জা করে না আপনাদের। আপনারা সাহিত্য দিয়ে এই সমস্ত কেলেঙ্কারী ঢেকে মানুষের জীবন নষ্ট করবার চেষ্টা করছেন? তারা ইচ্ছামতো গ্রেস মার্ক চাইবে সেটা তাদের দিতে হবে এর নাম হচ্ছে গণতান্ত্রিক আন্দোলন? বিষ্ণুপদ শাস্ত্রী প্রফেসার তিনিও কি এই জিনিস সমর্থন করবেন? তিনি তো এ ব্যাপারে কোনও প্রতিবাদ করছেন না? আজকে আই এ এস একজামিনেশনে পশ্চিমবাংলার ছেলেরা তামিলনাড়ুর কাছে হেরে যাচ্ছে ভাল রেজাল্ট করতে পারছে না। আজকে আপনারা পশ্চিমবাংলার হাল কি করেছেন—ছেলেরা আজ ভালভাবে পরীক্ষায় উত্তীর্ণ হতে পারছে না। কমপিটিটিভ একজামিনেশনে তারা আজকে দাঁড়াতে পারছে না। আপনারা বাংলার ভবিষ্যত নষ্ট করেছেন। এই জিনিস আমরা কোনও দিন হতে দেব না। এই বলে এই বাজেটকে পরিপূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00—5-10 P.M.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন, দাবি নং ১৮, ১৯ এবং ৪০ নং সে সম্পর্কে আমি কিছু বলতে চাই। তিনি বলেছেন সৎ, দক্ষ এবং গতিশীল একটা প্রশাসন ব্যবস্থা কায়েম করতে হবে। তিনি যখন সরকারে প্রথম এসেছিলেন, তিনি তখনও সেই কথাই বলেছিলেন। ৮ মাস গেল, কি রকম ধরনের গতিশীল দক্ষ প্রশাসন ব্যবস্থা চলছে, সে সম্পর্কে আমি কিছু বলতে চাই। কিছু দিন আগে খবরের কাগজে দেখলাম যে মুখ্যমন্ত্রী মন্ত্রিসভার সদস্যদের এবং অফিসারদের নিয়ে একটা মিটিং করেছেন, সেই কনফারেন্সে তিনি বলেছেন তাদেরকে যে কাজকর্ম ঠিকমতো চলছে না এবং তিনি একথাও বলেছেন খবরের কাগজ থেকে দেখতে পাচ্ছি যে, মন্ত্রীদের টেবিলে গাদা গাদা ফাইল পড়ে আছে তারা দেখার সময় পাচ্ছেন না। তার কারণ হিসাবে তিনি বলেছেন তাদের রাজনৈতিক কাজে ব্যস্ত থাকতে হয় এবং তারা অফিস অ্যাটেন করতে পারছেন না। ফাইলের পাহাড় জমে গিয়েছে বলে তিনি তাদের ভৎসনা করেছেন বলে খবরের কাগজে প্রকাশ। এই তো সৎ ও দক্ষ প্রশাসন যা আজ চলছে। এখনও মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর উপর জনসাধারণের বিশ্বাস আছে এবং এই বিশ্বাস আছে বলেই জনসাধারণ তার দলকে বিপুল ভোটাধিক্যে সরকারের আসনে বসিয়েছে। তিনি নিজে হয় তো দক্ষ, সৎ এবং গতিশীল প্রশাসন চান, কিন্তু ইন্দিরা গান্ধীকে যেমন তার

চেলা-চামুন্ডারা ডুবিয়েছে, তেমনি আপনার চেলা-চামুন্ডা যারা আছে তাদের সম্পর্কে যদি সতর্ক না থাকেন তো অচিরেই হয় তো আপনাকেও ডুবতে হবে। আজ এই প্রশাসনের ভিতরে যে একটা নির্দিষ্ট প্রভাবশালী পার্টি কাজ করে সাধারণ মানুষ যারা অফিসে আদালতে কাজে যান তারা দেখতে পান। উদাহরণস্বরূপ বলা যায়, আমার হরিহরপাড়া কনস্টিটিউয়েন্সীতে একটা খুন হয়েছে। আমি সভাতেও বলেছি। কিন্তু কয়েকজন লোককে ধরপাকড় করা হয় নি। কারণ যে খুন হয়েছে, সেই লোকটা সি.পি.এম পার্টির নয়, সে বিরোধী দলের। কাজেই তার আসামীকে ধরার জন্য থানা অফিসার তত যত্নবান নন। দেখা যায় যেখানে সি.পি.এম-র সঙ্গে যোগাযোগ সেখানে তড়িঘড়ি করা হয়, দু তিন ঘন্টার মধ্যে আসামী ধরে নিয়ে পুলিশ থানায় হাজির করবে। আজকের খবরের কাগজে দেখবেন যে মুখ্যমন্ত্রীর ছেলের একটা ফাইল হারিয়ে গিয়েছে, সেইজন্য আই.জি. থেকে আরম্ভ করে, ডি.আই.জি, সি.আই.ডি হন্যে হয়ে খুঁজে বেড়াচ্ছে আসামী ধরার জন্য সারা কলকাতা শহরে। এই রকম হচ্ছে যেহেতু সে মুখ্যমন্ত্রীর ছেলে। কিন্তু এই বিধানসভার এস.ইউ.সি.র সদস্যের যে বাসে আসার সময় রাস্তায় ফাইল হারিয়ে এই কথা জানিয়েছেন, কিন্তু এই সম্পর্কে কোনও খোঁজ খবর নেই। কারণ তিনি যে বিরোধী পক্ষের লোক। এই সম্পর্কে আপনারা সতর্ক থাকবেন। তিনি তাঁর ব্যয়-বরাদ্দের বক্তৃতার মধ্যে বললেন যে তিনি প্রশাসনের অদল-বদল করবেন, নতুন লোক নিয়োগ করবেন, স্পেশ্যাল ডব্লু.বি.সি.এস. নিয়োগ করা হবে। আমার মনে হয়, বর্তমান সরকারি কর্মচারী যারা আছেন, যারা দক্ষ প্রশাসন তাদের উপর তাঁর আস্থা নেই। সেইজন্য নিজের কিছু লোক প্রশাসনে থাকা দরকার। কারণ তিনি গত কনফারেন্সে মন্ত্রীদের বলেছিলেন যে এই বামফ্রন্ট সরকারের নীতি এবং আদর্শের প্রতি আস্থার প্রতিফলন তিনি জনসমক্ষে দেখতে চান। সরকারি কর্মচারী বর্তমানে যারা আছেন তাদের মধ্যে আদর্শের প্রতিফলন হয় তো ঘটছে না। সেজন্য তিনি মনে হয় স্পেশ্যাল ডব্লু.বি.সি.এস. নিয়োগ করবেন এবং তাদের তিনি নিজে হয় তো তালিম দেবেন। এও হতে পারে যে তিনি তাদের কোনও পার্শ্ববর্তী কমিউনিস্ট রাজ্য থেকে ট্রেনিং দিয়ে আনতে পারেন। এই যদি হয় তাহলে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হবে। এই সম্পর্কে আমাদের সজাগ থাকতে হবে। উপরন্তু দেখা যাচ্ছে এই সরকার যখন কর্মভার নিয়েছেন তখন থেকে জেলায় জেলায় ডি.এম. বদলি হয়েছে, এস.পি বদলি হচ্ছে, সব বদলি হচ্ছে। এইভাবে যে বদলি হচ্ছে এতে সরকারি কর্মচারী যারা প্রশাসনে আছেন তাদের সরকারের প্রতি বিরূপ ভাব আসবে। অনেক অসুবিধা আসবে অনেক সরকারি কর্মচারীর। অনেক সরকারি কর্মচারীর ছেলেমেয়ে স্কুল-কলেজে পড়াশোনা করছে। কিন্তু বছরের মাঝখানে দেখা গেল তাদের বদলি করে দেওয়া হল। তাদের অভাব-অভিযোগ, তাদের সুবিধে-অসুবিধে না দেখে যদি তাদের ইচ্ছেমতো বদলি করা হয়, তাদের কাছ থেকে কি ভাল কাজ পাওয়া যাবে। এইটা কেউ আশা করতে পারে না। বদলি করার সময় কনসার্নড অফিসারের সুবিধে অসুবিধে খোঁজ খবর করা দরকার বলে আমি মনে করি। তারপর যে সমস্ত ব্লক কমিটি হয়েছে, সেটা জানেন, সেই সমস্ত ব্লক কমিটিতে কি ধরনের কাজকর্ম হচ্ছে। সেখানে ১২/১৩ জন সদস্য আছেন, তার ভেতরে ৬/৭ জনই সি.পি.এম বা আর.এস.পি বা ফ্রন্টের সদস্য।

সেখানে ফ্রন্টের সদস্যদের সংখ্যাধিক্য থাকার ফলে নির্বাচিত প্রতিনিধি এম.এল.এদেরও কথা গ্রাহ্য হচ্ছে না। সি.পি.এম-র ক্যাডার বা সদস্য যারা সেই সমস্ত ব্লক কমিটিতে আছেন সেই সমস্ত প্রভাবশালী ক্যাডাররা মিটিং-এ এসে মিটিং আরম্ভ হবার সময়ই বলছেন, এই কাজটা হতে হবে। সেখানে বি.ডি.ও বা আমরা যারা আছি, তারা হয়ত বলছি না, ওটা নয় এই কাজটা করতে হবে, সে তখন জোরের সঙ্গে বলছে, না, আমি যেটা বলছি সেটাই করতে হবে। স্যার, এই আগে ৩০ বছর ধরে কংগ্রেসের যে শাসন চলেছিল তাতে ২০/২৫ বছর শাসন ভালভাবেই চলেছিল, শেষের ৫ বছরের এইসবের জন্য কংগ্রেসের পতন হয়েছে। স্যার, কংগ্রেসের এই পতনের কথা বলে ওদের বলছি, আপনাদেরও পতন হবে। আপনাদের শুরুতেই এইসব আরম্ভ হয়েছে সেটাই হচ্ছে ভাবনার কথা। স্যার, কিছুদিন আগে আমাকে মুর্শিদাবাদ জেলার কংগ্রেসের সভাপতি বলছিলেন, আমার সঙ্গে এস.পি.র কথা হচ্ছিল, তিনি বলছিলেন, কংগ্রেসিদের অনেক গলদ ভরা ছিল কিন্তু সি.পি.এম যেদিন ক্ষমতায় এসেছে—তারা অনেক দিন ধরে সংগ্রাম করে, জনগণকে অনেক আশা আকাঙ্খা পুরনের প্রতিশ্রুতি দিয়ে ক্ষমতায় এসেছে কিন্তু এসেই সঙ্গে সঙ্গে এইসব আরম্ভ করে দিয়েছে। সেটাই হচ্ছে ভাবনার কথা, আপনারা এ ব্যাপারে সজাগ থাকবেন। জনসাধারণ জানে যে, কংগ্রেস আর ক্ষমতায় নেই—না কেন্দ্রে না রাজ্যে—কোনও জায়গাতেই নেই। কংগ্রেসি এম.এল.এ বা নেতাদের কাছে লোকজন আর যাবে না, আপনাদের কাছেই তারা যাবে এবং আপনাদের দিয়েই কাজ করাবার চেষ্টা করবে। আমি আমাদের ওখানের একটা ব্লকের কথা বলি। সেই ব্লকে যে জি.আর. দেবার সিস্টেম আছে সেটা অনেকদিন ধরেই চলে আসছিল—সপ্তাহে বা দু' সপ্তাহে জি.আর দেওয়া হয়। আমাদের ওখানে যেভাবে জি.আর দেওয়া হত সেটা হচ্ছে অঞ্চলে প্রধান লিস্ট করে দিতেন এবং সেইভাবে সেটা বিলি হত। কিন্তু বর্তমানে ঠিক হয়েছে ব্লক কমিটি থেকে জি.আর. দেওয়া হবে। আমাকে অনেক গরিব লোক এসে বলছে; মাস্টার মশাই আমরা তো জি.আর. পেতাম, আমাদের বেলায় কি হবে? আমি উত্তরে বলেছি, এখন তো আমাদের কোনও ক্ষমতা নেই, এখন সব ক্ষমতা সি.পি.এম ক্যাডারদের। আমাদের ওখানে একজন সি.পি.এম. ক্যাডার আছেন, তিনি বললেন, আমি ৪টি অঞ্চলের ভার নিতে পারি। আমি বললাম, ঠিক আছে, ৪ টি অঞ্চলের ভার আপনাকে দিলাম। আমাদের বি.ডি.ও সাহেব বললেন, এটা ঠিক হবে না, উনি পারবেন না। আমি বললাম, উনি যখন বলছেন, পারবেন তখন আমাদের কোনও আপত্তি নেই। আমরা তো দীর্ঘদিন ধরে জি.আর. বিলি করেছি, এখন ওরা নতুন ক্ষমতায় এসেছেন, ওরা এখন পরিপূর্ণভাবে ক্ষমতাটা প্রয়োগ করুন। তারপর স্যার, দেখা গেল ফেব্রুয়ারি মাসের মিটিং-এ যে নভেম্বর মাসের জি.আর. বিলি হয় নি, তার কোনও লিস্ট হয়নি। বি.ডি.ও বললেন, আমাকে এখনও লিস্ট দিচ্ছে না। তিনি আরও বললেন, এই যদি হয় তাহলে আমাকে নতুন ব্যবস্থা নিতে হবে। আমি জিজ্ঞাসা করলাম কি ব্যবস্থা করবেন? তিনি বললেন আমি সেক্রেটারিদের চিঠি দিয়ে দিয়েছি, তারা লিস্ট করে জমা দিলে জি.আর. দেওয়া হবে। বাইরে এই ধরনের অবস্থা চলছে আর আপনারা এখানে এই ঠান্ডা ঘরে বসে বলছেন, সব কিছু ভালভাবে চলছে, কোনও গলদ নেই। কিন্তু গলদ যে

আরম্ভ হয়েছে সেটা আর কিছুদিন বাদেই আপনারা বুঝতে পারবেন।

[5-10—5-20 P.M]

আর একটা কথা, কয়েকদিন আগে কাগজে দেখলাম—মাননীয় কৃষিমন্ত্রী এখানে উপস্থিত আছেন, যদিও মুখ্যমন্ত্রী বললেন যে কাগজওয়ালারা মিথ্যা কথা ছাপে, কাগজের উপর ভরসা নেই কিন্তু আমাদের আছে। কাগজে এখন সেনসারশিপ নেই, তারা ঠিক কথাই লিখবে। যদি কাগজের উপর ভরসা না থাকে তাহলে আবার কাগজের উপর সেনসারশিপ চাপিয়ে দিন। সারের ব্যাপারে কি বললেন, আপনাদের সি.পি.এম. পার্টির লোক? তিনি বলেছেন যে সি.পি.এম এর মেম্বারশিপ ছাড়া সার পাওয়া যাবে না। সার পেতে হলে, সি.পি.এম.এর মেম্বারশিপ কার্ড চাই। কোল্ড স্টোরেজে আলু রাখতে হলে, সি.পি.এম.কে চাঁদা দিতে হবে, এবং তার রসিদ দেখাতে হবে, এই সমস্ত ঘটনা চলছে। আর আপনারা এখানে সৎ প্রশাসন এবং দক্ষ প্রশাসনের কথা বলছেন। আমাদের দলের একজন বললেন যে ওরঙ্গাবাদ কলেজে, সেখানে একজন প্রফেসারকে আটকে রাখা হয়েছে, গ্রেপ্তার করা হয়েছে, তিনি একজন শিক্ষক ছিলেন, তাকে থানায় ডেকে আনা হল, তখন দারোগাবাবু বললেন যে আপনাকে গ্রেপ্তার করা হল, আপনি যেতে পারবেন না। এর ফলে ওখানকার অধ্যাপক, অভিভাবক, সকলে উদ্বিগ্ন হয়ে পড়লেন। তারা থানায় গিয়ে দারোগাবাবুকে সব কিছু জিজ্ঞাসা করলেন। তারা বললেন যে আপনি একজন মাস্টার মহাশয়কে এই ভাবে গ্রেপ্তার করলেন কেন, এটা আপনি অন্যায় করেছেন। দারোগাবাবু তখন বললেন, আমার কোনও উপায় ছিল না, আমাকে চাকরি রাখতে হবে। এই এলাকার একজন প্রভাবশালী সি.পি.এম. ক্যাডার শেখ নিজামুদ্দিন এবং আর একটি ভদ্রলোকের নাম করলেন, তারা এসে বলে গেছেন, দু-এক মাসের মধ্যে যদি এই রকম কাজ না করা হয় তাহলে জ্যোতিবাবুর কাছে লোক পাঠিয়ে আপনাকে কুচবিহার অথবা দার্জিলিং-এ পাঠিয়ে দেওয়া হবে। ভয়ে আমাকে এই কাজ করতে হয়েছে, আমাকে চাকরি রক্ষা করতে হবে। এবং এই চাকরি দিয়ে আমার সংসার চলে। চাকরি বাঁচানো আমার প্রধান কাজ, সেই কাজ আমি করেছি, আমি কিছু অন্যায় করিনি। লজ্জার কথা, আমরা ইন্দিরা গান্ধীর দোষ দিই, কিন্তু সারা দেশে যখন এমার্জেন্সী জারি করেছেন, মানুষের বাক্ স্বাধীনতা হরণ করেছেন, সেই জন্য তিনি অনেকের কাছে ধিকৃত হয়েছেন। দেশে যখন এমার্জেন্সী করা হয়েছে, সেটা দেশের দরিদ্র লোকের স্বার্থেই করা হয়েছিল, গরিব এবং দরিদ্র লোকের এমার্জেন্সীতে কোনও ক্ষতি হয় নি, বরং তাদের উপকার হয়েছিল। তার ফলে দেশের অফিস আদালতে শৃঙ্খলা ফিরে এসেছিল। কয়েকদিন আগের একটা ঘটনা বলি, আমি যখন বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন অফিসে গিয়েছিলাম একটা কাজে—বিধানসভা একটায় আরম্ভ হয়, আমি গিয়েছিলাম ১১টার সময়। যাতে কাজকর্ম সেরে আবার ফিরে আসতে পারি। ১০টার সময় সেখানে গিয়ে দেখলাম, ঘরগুলো সব ফাঁকা, চেয়ারগুলো শূন্য, কোনও লোকজন নেই। আমার মনে হল, বোধ হয় আজকে ছুটির দিন। আমি একজন বেয়ারাকে জিজ্ঞাসা করলাম, আজকে কি ছুটি? সে বলল না। আমি জিজ্ঞাসা করলাম যে এই ঘর এবং

এই চেয়ারগুলো ফাঁকা কেন? তিনি বললেন, বাবুরা এবারে আসবেন। আমি ঘড়ি দেখছি। কেন না আমাকে কাজ সেরে আবার বিধানসভায় আসতে হবে। তখন দেখলাম প্রায় ১১ টা বাজে। দু-একজন করে আসতে আরম্ভ করল। তারপর ১২টা সোয়া বারটার সময় কিছু কিছু লোক এল। কিন্তু আমার যার সঙ্গে দরকার সেই কর্মচারী, সে দেখলাম যখন প্রায় একটা বাজে তখনও সে এল না। আমার কোনও কাজকর্ম হল না, তাড়াতাড়ি চলে এলাম। অফিস আদালতে কি এইরকমভাবে কাজ হবে? আপনারা সরকারি কর্মচারিদের মধ্যে কো-অর্ডিনেশন করেছেন—সেইসব কর্মচারিরা কবে বেতন বাড়বে এইসব আলোচনা করছে, কোনও কাজ করছে না, শুধু চা খাওয়া হচ্ছে। সেই বিষয়ে সতর্ক থাকবেন। আপনারা বলেছেন যে আমরা কেন্দ্রীয় সরকারের মতো—কেন্দ্রীয় সরকার যেমন ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে এবং অন্যান্য মন্ত্রীর বিরুদ্ধে নানা রকম কমিশন বসিয়ে জন সমক্ষে হেয় করবার চেষ্টা করছেন, তেমনি বর্তমান বামফ্রন্ট মন্ত্রী সভা—বর্তমান সরকার, গত সিদ্ধার্থ বাবুর যে মন্ত্রী সভা ছিল তার বিরুদ্ধে তদন্ত কমিশন বসাবেন, জনসাধারণের কাছে আপনারা তাদের হেয় প্রতিপন্ন করুন, যদি এটা করেন, আমাদের পক্ষে ভালই হবে, এটা তাড়াতাড়ি করুন। কেন্দ্রীয় সভায় যাঁরা ছিলেন তাঁদের আত্মবিশ্বাস পুরো আছে, তাঁরা যা করেছেন, দেশের স্বার্থে করেছেন, কোনও অন্যায় তাঁরা করেন নি। কেন্দ্রীয় সরকার যেটা করেছেন, তার পরিণতি কর্ণাটক এবং অন্ধ্র তা লক্ষ্য করেছেন। এখানে আপনাদের কমিশন বসান, আমার মনে হয়, সেই সৎ সাহস আপনাদের নেই। কমিশন বসান, দেখবেন পাঁচ বছর আপনাদের টিকতে হবে না, তার আগেই বিদায় নিতে হবে। সুতরাং মুখ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাতে পারছি না, তার পূর্ণ বিরোধিতা করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত কৃষি চেম্বার অব কমার্সের অধিবেশনে আমি যোগদান করেছিলাম এবং কিছু কৃষক সেখানে কমপ্লেন করেছিল, আমি বলেছিলাম এইগুলো বেআইনি, এইগুলো আমি তদন্ত করে দেখব। আমি তদন্ত করে দেখেছি, এই ধরনের কিছু জিনিস হয় নি।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি দু-চারটি কথা বলতে চাই। এখানে দন্ডকারণ্য থেকে উদ্বাস্তু এসেছে। এখানে সবাই কেঁদে লুটোপুটি খাচ্ছে। স্টেটসম্যানে বেরিয়েছে, আমি নাকি দন্ডকারণ্যে গিয়ে প্রভোক করেছি, বলেছি সুন্দরবনে জমি আছে। এর উত্তরে আমি বলব, না, আমি একথা বলিনি। কংগ্রেস সরকার আমাদের কোনও মতামত না নিয়ে আমাদের এই দেশটাকে তাঁদের জমিদারি মনে করে ভাগ করেছিলেন। হ্যাঁ, যারা এসেছিলেন তাদের দিকে তাকিয়ে সেই সময় আমরা সেকথা বলেছিলাম যে, ওদের এখানেই রাখতে হবে, অত-দূরে পাঠাবেন না। এবারে জনতা পার্টির দু-জন এম.এল.এ. আমরা সঙ্গে গিয়েছিলেন, শ্রী কিরণময় নন্দ এবং পান্ডে সাহেব, তাঁদের সেখানে সাক্ষী হিসাবে নিয়ে গিয়েছিলাম। সেখানে একবারও বলা হয়নি যে, পশ্চিমবাংলার সুন্দরবনকে কংগ্রেস সরকার সুন্দর করে রেখেছে তোমরা আসবে বলে। এই জাতীয় কোনও কথাই আমি

সেখানে বলিনি। আমার সঙ্গে একজন সাংবাদিকও ছিলেন, শ্রী হলধর পটল। সেখানে কোনও মিটিং-এ এসব কথা বলা হয় নি। কিন্তু সেখানে আমরা দেখে এসেছি মানুষকে নিয়ে ছিনি-মিনি খেলা হচ্ছে। সেখানে তাদের পাথরের মধ্যে কারাবাস করতে পাঠানো হয়েছে। কংগ্রেসি সরকার এবং বর্তমান জনতা সরকারও তাদের বলেছেন ঐখানে ভালভাবে থাকবার ব্যবস্থা করে দেবেন। সেইজন্য আমি আবার বলছি তাদের প্রতি আমাদের সিম্প্যাথি আছে এবং আরও সহানুভূতি রাখব যতক্ষণ না তাদের জন্য সুষ্ঠু ব্যবস্থা কিছু হচ্ছে। তাদের জন্য ততক্ষণ পর্যন্ত আমরা নিশ্চয়ই লড়াই করব জনতা সরকারের বিরুদ্ধে, সেন্ট্রালের বিরুদ্ধে এবং এর জন্য যাঁরা দায়ী তাদের বিরুদ্ধে এবং কংগ্রেসকে বেশি করে অভিশাপ দেব।

**শ্রী হবিবুর রহমান ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ্ অর্ডার, স্যার, আমি জানতে চাই এটা ওঁনার পার্সোনাল ক্ল্যারিফিকেশন হল কি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি পার্সোনাল এক্সপ্ল্যানেশন দিতে চেয়েছিলাম, আমি ওঁনাকে অনুমতি দিয়েছি। তারপর উনি কি বলবেন, না বলবেন সেটা আমার কন্ট্রোলে নয়।.

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে কংগ্রেস দলের নেতা জনাব জয়নাল আবেদিন ওঁদের সকলের মতোই গণতন্ত্রের জন্য আর্তনাদ করলেন। তাতে বিগত নির্বাচনের সময়ের আমাদের বর্তমান প্রতিরক্ষা মন্ত্রী জগজীবন রামের একটা বক্তৃতার কথা মনে পড়ে গেল। তিনি বক্তৃতায় বলেছিলেন, তাঁরা নাকি ৩০ বছর ধরে গণতন্ত্রের দুধ সঞ্চয় করেছিলেন। কিন্তু তা কয়েক দিনের মধ্যে নাকি একটা বকনা বাছুর সেই দুধ খেয়ে নিয়েছে। আমি বলতে চাই শুধু একটি বকনা বাছুর দুধ খায়নি, বকনা বাছুরের দল শুধু দুধ কেন সেই গাভীর শিরা উপশিরা পর্যন্ত ছিড়ে ফেলেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গণতন্ত্রের নজির গত ৫ বছরে তাঁরা যা রেখেছেন, তাতে আমার মনে হয় বাড়িতে ডাকাতি করে চলে যাবার পর বাড়ির সব কিছু যেরকম তছ-নছ হয়ে যায়, সেই অবস্থা পশ্চিমবঙ্গের হয়েছে। আমরা দেখছি পশ্চিমবঙ্গে সর্বস্তরের আইনের শাসনকে ওঁরা শেষ করে দিয়ে গিয়েছেন।

[5-20—5-30 P.M.]

আমরা জানি যে বুর্জোয়া শাসন ব্যবস্থায় কোনওদিনও পূর্ণ গণতন্ত্র আসে না। আমি জানি যেখানে ধনতন্ত্রের বৈষম্য আছে সেখানে গণতন্ত্র কায়েম হতে পারে না কিন্তু তবুও এই বুর্জোয়া শাসন ব্যবস্থায় এতদিন একটা নর্মস অ্যান্ড ফর্মস ছিল সেকথা জগজীবনবাবু উল্লেখ করেছেন। কিন্তু সেই নিয়মগুলির যা কিছু অবশিষ্ট ছিল তাও ওনারা শেষ করে দিয়েছেন। তাই আমি অন্য কিছুর দিকে দৃষ্টি না দিয়ে আমি একটা রিপোর্ট পড়ছি এবং রিপোর্ট পড়ার আগে আমি একটি কথা বলতে চাই—ওঁনারা চাকরির কথা বলছেন কিছুদিন থেকে এবং আরও বলছেন যে সি.পি.এম.এর লোকের চাকরি পাচ্ছে। আমি ওঁনাদের বলতে চাই যে

সি.পি.এম এর লোকেরা কি বঙ্গোপসাগরে চলে যাবে? যোগ্যতা থাকলে নিশ্চয়ই চাকরি পাবে। এবার আমি পাবলিক সার্ভিস কমিশন থেকে একটি রিপোর্ট পড়ছি—এগুলি ওঁদের আমলের একটি ঘটনা থেকে উল্লেখ করছি—কতগুলি ইঞ্জিনিয়ার নিয়োগের ব্যাপার নিয়ে, Annual Report of the Public Service Commission, West Bengal for 1973-74. The whole action of the Government in the matter had been wholly unconstitutional and in gross violation of all norms of recruitment. By such irregular and unconstitutional action in recruitment outsiders at a time when recruitment to the posts in question in the regular way through the Commission was in the final stage, Government have placed the Commission too in somewhat awked position. What was particularly perturbing was how the Government could issue an advertisement in June 1972 for the recruitment to the posts in question when they were fully aware of the fact that the selection for recruitment to such posts through the Commission was already complete by then and that Chief Engineer, Calcutta Metropolitan Planning Commission, was himself associated with the Commission at the interviews during the month of May 1972 as the Government representative. Incidentally it also appeared that not less than five of the fourteen assistant engineers whose cases were forwarded by the Government for regularisation of their appointments were interviewed by the Commission and were not found suitable even for the inclusion in the panel. The Commission observed that it was difficult to believe that a Secretariat Department of the Government could pay so little head about the mode and method of recruitment to posts under them and all the provisions of the Constitution. This is the report of the Public Service Commission regarding the manner of recruitment not only of clerical posts but also of high posts Viz. gazetted officers and engineers. এখানে ওঁনারা যে গণতন্ত্রের মায়া-কান্না কাঁদছেন তা আর ওঁদের করতে হবে না। যে রকম ওঁরা ৫ বছর আগে ব্যালট বাক্সের ব্যাভিচার করে এই বিধানসভায় এসেছিলেন ঠিক তেমনি ওঁরা এতদিন ধরে এই বুর্জোয়া নর্মস অ্যান্ড ফর্মস মেনটেন্ড করার নামে প্র্যাকটিক্যালি রাডিস করেছে এবং নিজেদের অ্যান্টি ডেমোক্রাটিক কাজে খুশিমতো সাজিয়ে নিয়েছে। আজকে পশ্চিমবাংলার মানুষ এই বামপন্থীদের পাঠিয়েছে। এই বামপন্থীদের যে কর্মসূচি আছে সেই কর্মসূচি কার্যকর করার জন্য নিশ্চয়ই জনগণের ইচ্ছা প্রতিফলিত হবে। আজকে ওনারা বলছেন যে আমরা প্রশাসনের উপর হস্তক্ষেপ করেছি। আমি বলব নিশ্চয়ই করা দরকার। আপনারা প্রশাসনকে উল্টো করে দিয়ে গেছেন। আমরা সোজা করার জন্য ধাক্কা দিচ্ছি। পরিশেষে আমি মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতা থেকে একটু পড়ছি। বিগত কংগ্রেসি শাসনকালে সেই ধারণার মূলে কুঠারাঘাত করা হয়েছে। গণতন্ত্রের উপর প্রচন্ড আক্রমণের ছাপ প্রশাসনের উপরও পড়েছে। পুলিশ ও প্রশাসনকে লাগাতার

জনস্বার্থবিরোধী কাজে লাগানো হয়েছিল। তাই এই দিক দিয়ে প্রশাসনকে জন-গণমুখি করার প্রয়োজন আছে। এই কথা বলে আমি মুখ্যমন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮,১৯,৪০ দফা দাবি সম্পর্কে আলোচনা করতে গিয়ে মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি, এই জন্য যে তিনি তাঁর বাজেট বিবৃতিতে স্বীকার করেছেন তাঁর ক্ষোভের কথা, অসন্তুষ্টির কথা। প্রশাসন যতটা ভাল চলবে তিনি আশা করেছিলেন ততটা ভাল চলছে না, একথা তিনি স্বীকার করেছেন, তারজন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি।

এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি কয়েকটি সমস্যার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমেই বলি গার্ডেনরিচ এলাকার কথা, গার্ডেনরিচ কলকাতার সংলগ্ন বিস্তীর্ণ এলাকা। ওখানে গত ৩০ বছর ধরে কোনও হাসপাতাল নেই। ওখানে প্রায় দু-আড়াই লক্ষ লোকের বাস। তাদের অসুখ বিসুখ করলে তারা কোনও চিকিৎসা পায় না। তিনি যদি সি.এম.ডি.এ.র মাধ্যমে ওখানে একটি হাসপাতাল করতে পারেন তাহলে খুব ভাল হয়।

তারপর বলব পানীয় জলের কথা। কলকাতার তালতলা এলাকায় নলকূপগুলি মাসের পর মাস অকেজো হয়ে পড়ে আছে, সেগুলি মেরামতের ব্যবস্থা করলে ভাল হয়। মাটির ৬০ ফুট তলার জল শোধিত নয়, সেই জলটা পলিউটেড। এটা সকলে স্বীকার করেছেন—ডাক্তারেরা স্বীকার করেছেন এবং ক্যালকাটা কর্পোরেশনও স্বীকার করেছেন। আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যখন ক্যালকাটা কর্পোরেশনের ওয়াটার সাপ্লাই ডিপার্টমেন্টের চেয়ারম্যান ছিলেন তখন তিনি পলতা পাম্প পরিদর্শন করতে গিয়ে দেখেন সেখানকার জলে মানুষের মাথা ভাসছে। পানীয় জলকে শোধন করার বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

এরপর সাধারণ প্রশাসন বিষয়ে আমি দু-একটি কথা বলতে চাই। আমরা যতটা নিরপেক্ষ প্রশাসন আশা করেছিলাম ততটা দেখতে পাচ্ছি না। কোন ঘটনায় পুলিশের কাছে ডায়রি করতে গেলে পুলিশ কোনও অ্যাকশন নেয় না। আমরা চাই না যে পুলিশ এরকম নীরব ও নিষ্ক্রিয় থাকুক। নিরপেক্ষ শাসন চলুক এটাই সকলের কামনা। আর একটা ঘটনার প্রতি আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি—অবশ্য আমি এর আগে এ সম্পর্কে মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলাম তিনি চিঠির জবাবও দিয়েছেন আমি তারজন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। ঘটনাটা নদীয়া জেলার করিমপুরের কোষাবাগ গ্রামে একটা কোরবানীর ব্যাপার নিয়ে। সেখানে স্পট ভেরিফিকেশন হয়েছিল। সেখানে পুলিশ রিপোর্ট দিয়েছিল যে খোলা জায়গায় কোরবানী হয়েছিল। এটা সর্বৈব অসত্য কথা। এফ.আই.আর এ আছে একজন ভদ্রলোক তাঁর বাগানের মধ্যে ঘেরা জায়গায় কোরবানী করেছিলেন। কোরবানী করাটা আমাদের রিলিজিয়াস পারফরমেন্স, কারও সেন্টিমেন্টে আঘাত করার জন্য নয়। কিন্তু চুণ, জল ঢেলে মাটির ভেতর কোরবানীর

পশুকে পুঁতে দেওয়া ঠিক নয়। ওতে আমাদের রিলিজিয়াস সেন্টিমেন্টে আঘাত করে। কংগ্রেস বিগত ৩০ বছরে কোরবানী করতে দেয়নি, রিলিজিয়াস ফ্যানাটিসিজমের জন্য। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ১৪৪ ধারা করেন এস.ডি.ও এবং লোকাল পুলিশ অফিসারদের দ্বারা। মুখ্যমন্ত্রী অবশ্য আমাকে জানিয়েছেন তাঁর চিঠির দ্বারা যে কমিউন্যাল হারমনি রক্ষার জন্য সমস্ত রকম ব্যবস্থা নেওয়া হবে। ইন্ডিয়ান পেনাল কোডের ২৯৫ ধারা, ২৯৫ এ ধারাতে যে মুসলমান ছেলেদের বিরুদ্ধে যে কেসগুলি আছে সেগুলি প্রত্যাহার করা হোক।

[5-30—5-40 P.M.]

দ্বিতীয় প্রস্তাব হচ্ছে কংগ্রেস আমলে ইমার্জেন্সীর সময় স্টেরেলাইজেশনের ঘটনার ব্যাপারে বলা হয়েছে। পুলিশ মেদিবাগানে গুলি চালায়, সেখানে কেস হয়েছিল। বহু কেস প্রত্যাহার হয়েছে। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে স্মারকলিপি দিয়েছিলাম। তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন দেখবেন অর্থাৎ কেস যাতে প্রত্যাহার হয় সে সম্বন্ধে আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি সংখ্যালঘু সম্প্রদায়ের পক্ষ থেকে আগেও কয়েকবার বলেছি এবারেও আবার মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সংখ্যালঘু সম্প্রদায় দুর্বল। আমরা শিক্ষায় দুর্বল, আমরা সবরকম প্রতিনিধিত্বে দুর্বল। এটা যে আমাদের সমাজে এক পারসেন্ট কি দু' পারসেন্ট লোক যারা ঐ হ্যাভসের দলে পড়ে। কিন্তু আমরা যারা ৯৮ ভাগ তারা ঐ হ্যাভ নটসের দলে পড়ি। তাই আমরা পরিচ্ছন্ন প্রশাসন চাই, জনগণের কল্যাণ চাই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এর আগে বিগত বাজেট সেশনে আমি এ বিষয়ে বলেছিলাম। আমি এখন বেশি স্ট্যাটিসটিক্স দিতে চাই না। পশ্চিমবাংলায় যত ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট আছে সেখানে একটাও মুসলমান ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট নেই। একটা যদি মুসলমান ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি তার ব্যবস্থা করেন তা হলে সংখ্যালঘু সম্প্রদায়ের লোকেরা তারা ভাববে যে এই প্রশাসন সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতি উদাসীন নয়। সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন তার সঙ্গে সামঞ্জস্য রেখে উপযুক্ত প্রতিনিধিত্বের বিধান করছেন। তাহলে তারা স্বস্তির নিঃশ্বাস ফেলবেন। তাই আমি বলব যে সরকার এ বিষয়ে একটু নজর দিন। সরকার সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতি যে উদাসীন নয় তা তারা যেন দেখান। ১৯৭৪ সালে যে সিভিল লিস্ট বেরিয়েছে তাতে ডব্লু বি সি এস অফিসারের সংখ্যা ৬৬০ জন দেখানো হয়েছে। তার মধ্যে ৯ জন মাত্র মুসলমান। শতকরা দেড় ভাগ মাত্র। ১৯৭১ সালে যে সেনসর হয়েছে সে অনুসারে আমরা ২০ পারসেন্টের বেশি। তাই আমরা বারবার দাবি করছি যেমন শিডিউল কাস্ট ও শিডিউল ট্রাইবস ভায়েদের জন্য ব্যবস্থা করা হয়েছে সেরূপ আমাদেরও রিজার্ভেশনের ব্যবস্থা করা হোক। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে ডব্লু.বি.সি.এস. অফিসারদের জন্য স্পেশ্যাল রিক্রুটের ব্যবস্থা করবেন। তাই যদি হয়ে থাকে স্পেশ্যাল রিক্রুটে এই সংখ্যালঘু সম্প্রদায় উপযুক্ত প্রতিনিধিত্ব যাতে পায় সে ব্যবস্থা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় করবেন এ বিশ্বাস রাখি এবং আশা করি তিনি এ বিষয়ে একটা ব্যবস্থা করবেন। আর একটা কথা বলব সেটা হল ব্লক পর্যায়ে কমিটির কথা। সি.পি.এম যখন জিতেছে তখন তারা সরকার

গঠন করবেন এবং ব্লক কমিটিতে তাদের প্রতিনিধিত্ব থাকবে। কিন্তু একটা প্রশ্ন ৩৬ দফা কর্মসূচিতে বলা আছে তা হল আনুপাতিক প্রতিনিধিত্বের প্রশ্ন। এই আনুপাতিক প্রতিনিধিত্বের কথা যদি সব জায়গায় মেনে নেন তা হলে আমাদের মতন ছোট ছোট পার্টি তাদের আনুপাতিক প্রতিনিধিত্বের ব্যবস্থা করবেন। এ ব্যবস্থা যদি না থাকে তাহলে আমরা মনে করব যে আনুপাতিক প্রতিনিধিত্বের কথা তা কেবল নির্বাচনেই প্রতিশ্রুতি দিয়েছিলেন। এখন তারা তা পালন করছেন না। এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে সমর্থন করে আমি দুটি একটি কথা বলতে চাই। আজকে আমরা দেখলাম যে জনতা পার্টি ও কংগ্রেস একই কথা বলছেন। অথচ কিছু দিন আগে জনতা পার্টি যে কথা বলেছিলেন যে পশ্চিমবাংলায় গণতন্ত্র নেই, সেই গণতন্ত্র আমাদের ফিরিয়ে আনতে হবে। সেই গণতন্ত্র আজকে যখন বামফ্রন্ট সরকার ও মুখ্যমন্ত্রী ফিরিয়ে এনেছেন, যখন পশ্চিমবাংলা জঙ্গলের রাজত্ব থেকে মুক্ত হয়েছে তখন জনতা পার্টি কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে কণ্ঠে কণ্ঠ মিলিয়ে বলছেন দেখে আমরা বেদনা বোধ করছি। আমি এঁদের বলব আপনারা যদি পশ্চিম বাংলার নিরপেক্ষ প্রশাসন না চান তাহলে পশ্চিমবাংলার ভবিষ্যৎ কি হবে—তা একবার ভেবে দেখবেন। তবে এটুকুন অনুরোধ করব যে পশ্চিম বাংলাকে জঙ্গলের রাজত্বে পরিণত করবেন না। আর পশ্চিম বাংলার জনগণ তা করতে দেবেনও না, তারা সবাই বর্তমান মুখ্যমন্ত্রীর পিছনে সমবেত আছেন লাখে লাখে। তারা গণতন্ত্র রক্ষা করতে আজ দৃঢ় প্রতিজ্ঞ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের হরিপদবাবু ভারি চটেছেন যে মুখ্যমন্ত্রীর ছেলের ডায়রি কেন নেওয়া হল? ওনার জনে রাখা দরকার যে গত ৬ বৎসর কংগ্রেস রাজত্বে পুলিশের লোকেরা ডায়রি নিত না। আমাদের যে সব ছেলেদের ও বিভিন্ন ছেলেদের ধরা হয়েছিল এবং আমাদের ১১০০ ছেলেকে খুন করা হয়েছিল, আমাদের ২০ হাজার লোককে উৎখাত করা হয়েছিল—তখন আমরা পুলিশের কাছে গেছি ডায়রি নেবার জন্য, কিন্তু কংগ্রেসের লোকেরা ফোন করে বলেছে যে ডায়রি নিও না। এখন কিন্তু সে ব্যবস্থা পাল্টে গেছে। এখন পুলিশের কাছে গেলে ডায়রি নিতে হয়। যদি না নেয় তাহলে আমরা একটু হুটোপাটি করি তখন তারা ডায়রি নিতে বাধ্য হয়। এ ব্যবস্থা আমরা চালু করেছি। এতে হরিপদবাবুর চটবার কি আছে বুঝতে পারলাম না। হরিপদবাবুর ছেলের যদি কোনও কিছু চুরি হয় তাহলে তারা ডায়রি নেবে, এজাহার নেবে এ প্রতিশ্রুতি দিতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাই যে তিনি আগে এখানে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে দেশের বুক থেকে হত্যার রাজনীতি বন্ধ করে পরিচ্ছন্ন প্রশাসন সৃষ্টি করবেন। আমরা দেখে আনন্দিত যে পশ্চিমবাংলায় পরিচ্ছন্ন পরিবেশ সৃষ্টি হয়েছে। গত ৬ বছরে শুধু আমাদের ১১০০ শত লোককে হত্যা করেছে কংগ্রেস, এবং এই ৬ বছরে ২০ হাজার লোককে উৎখাত করেছে। কিন্তু সে পরিবেশ বর্তমানে নেই। বর্তমানে কংগ্রেসের লোকেরা, জনতা পার্টির লোকেরা, সমস্ত

[5-40—5-50 P.M.]

দল ও মতের লোকেরা নির্বিবাদে চলাফেরা করতে পারেন তারা সভা সমিতি করতে পারেন। কোনও সন্ত্রাসের আবহাওয়া পশ্চিমবাংলায় নেই। আমরা দেখে আনন্দিত যে গণতান্ত্রিক আন্দোলন পশ্চিমবাংলায় দুর্বার গতিতে এগিয়ে চলেছে। তাই আজকে সকলে মিছিল মিটিং করতে পারে। কংগ্রেসের লোকেরাও মিছিল মিটিং করছে তাতে কোনও বাধা নেই। আজ আর রিভালভার পাইপগান নেই। পশ্চিমবাংলার এই যে অবস্থার সৃষ্টি হয়েছে এর জন্য মুখ্যমন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জানাই। পশ্চিমবাংলায় গত ছয় বছরে যে হত্যাকান্ড হয়েছিল তাতে তারা নিজেরাও নিজেদের আবার হত্যা করেছে এও দেখা গেছে। তা আজ সব বন্ধ হয়ে গেছে। এ সবের জন্য মুখ্যমন্ত্রীকে সাদর অভিনন্দন জানানো প্রয়োজন। আজকে আর একটা আনন্দের বিষয় হল ধান কাটার বিষয়। এরা বলেছিলেন যে আইন শৃঙ্খলা নেই। বলেছিলেন যে মার দাঙ্গা হবে অনেক কিছু হবে। কিন্তু আমরা লক্ষ্য করেছি যে ধান কাটা সুষ্ঠুভাবে সম্পন্ন হয়েছে এবং মুখ্যমন্ত্রীর অনুরোধে জেলা অফিসাররা, মহকুমা অফিসাররা, এম.এল.এরা ও জন প্রতিনিধিরা সকলে সহযোগিতা করে কি ভাবে করেছেন। কিভাবে গরিব মানুষ তার ধান ঘরে নিয়ে গেছে, ক্রয় করেছে। আর একটা বিষয় হল বোনাসের ব্যাপার। শ্রমিকরা তাদের বোনাস সুষ্ঠুভাবে পেয়েছে। গত ছয় বছরে কংগ্রেসের লোকেরা ছিনতাই করেছে শ্রমিকদের পকেট থেকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী ব্লক কমিটির কথা বলেছেন। আমাদের দেশের লোকেরা বলেছে যে গত ৩০ বছরে তারা এরূপ ব্যবস্থা দেখেনি। আমরা মফস্বলের লোক আমাদের লোকেরা বলে যে এ ব্যবস্থা তারা কখনও দেখে নি। তারা দেখেছে যে জি.আর. নিয়ে চুরি দুর্নীতি হত। কংগ্রেসের লোকেরা অর্ধেক বিতরণ করতেন আর অর্ধেক করতেন না। অধ্যক্ষ, পঞ্চায়েত প্রধানরা অর্ধেক বিতরণ করতেন না। এবার সুষ্ঠু পরিবেশের মধ্যে দিয়ে জি.আর. সুষ্ঠু ভাবে চালু হয়েছে। রাস্তাঘাটের কাজ আরম্ভ হয়েছে। ওঁরা ৬ বছর কোনও পরামর্শও করেন নি। আমরা সবাইকে ডেকে ব্লক কমিটিতে আলোচনা করে আমরা করছি। এই হচ্ছে আমাদের ধাঁচ। তাই আজ বামফ্রন্ট সরকার ও মুখ্যমন্ত্রী দেশের লোকের আশীর্বাদ লাভ করছে। ১৯৬২ সাল থেকে আমি এম.এল.এ. আছি, আমি জীবনে দেখিনি আমাদের জেলাতে এইভাবে বড় বড় অফিসারদের ডেকে তাঁদের কাজের চেক আপের ব্যবস্থা হয়েছে। ফিশারী অফিসার, ইলেকট্রিক অফিসার, মন্ত্রী, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস.ডি.ও বিভিন্ন ইঞ্জিনিয়ার, জেলার সমস্ত অফিসাররা এক জায়গায় জড় হয়েছে, তাঁদের কাছে জানতে পারছি যে কত টাকা এসেছে, কত টাকা খরচ হয়েছে। এই যে চেক আপের ব্যবস্থা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় করেছেন তারজন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এই ব্যবস্থার মাধ্যমে পশ্চিমবঙ্গে একটা সুষ্ঠু পরিবেশ এসেছে। যদিও এখন অনেক রকম অসুবিধা আছে, আমাদের ওখানে ৮ বছরে একটা টিউবওয়েল হয় নি, ৩০ বছরে আমাদের অঞ্চলে একটা রাস্তা হয় নি, আমরা দেখেছি টিউবওয়েল হচ্ছে, সেখানে রাস্তা শুরু হয়েছে, তবুও মাননীয় মুখ্যমন্ত্রীকে দৃষ্টি আকর্ষণ করে দু-একটা কথা বলব সেটা হচ্ছে এই সাধারণ মানুষ

আসক্ত করে এই যে কংগ্রেসের লোকেরা গত ৬ বছর ধরে চুরি জোচ্চুরি দুর্নীতি করেছে তার শাস্তি হোক, সেজন্য কমিশনের কাজ যাতে ত্বরান্বিত হয় তারজন্য তিনি যেন ব্যবস্থা করেন। আমাদের যে স্কীমগুলি হয় সেগুলি ১/২ বছর রাইটার্স বিল্ডিংসে পড়ে থাকে, অফিসাররা সেগুলি কার্যকর করার ব্যবস্থা করেন না। সেই স্কীমগুলি যাতে তাড়াতাড়ি চালু হয় তার ব্যবস্থা করা দরকার। আমাদের গভর্নমেন্ট লক্ষ লক্ষ টাকা বরাদ্দ করেন, কিন্তু অফিসারদের ঢিলেমির জন্য সেগুলি কার্যকর হচ্ছে না। সেগুলি দেখার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমি শিয়ালদহ স্টেশন থেকে আসি, শিয়ালদহ স্টেশন যে অবস্থায় আছে তাতে সি.এম.ডি.এ.র ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ওখানে মানুষের মৃত্যু ফাঁদ পেতে রেখেছেন, বহু লোক ওখান দিয়ে চলতে পারে না। সি.এম.ডি.এ.র ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এই দিকে দৃষ্টি দেন। সর্বশেষে বলব জনতা পার্টি যে নীতি ঘোষণা করেছেন সেই নীতি বিবেচনা করবেন এই আশা প্রকাশ করছি এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের দাবিকে সমর্থন করে তাঁকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের সামনে ৪০ নং গ্রান্টের জন্য যে অর্থ বরাদ্দের দাবি করেছেন তার বিরোধিতা করার জন্য দাঁড়িয়েছি। আমরা জানি সি.এম.ডি.এ যত বড় সম্ভাবনা নিয়ে কাজে অবতীর্ণ হয়েছিল তার তুলনায় তার উপলব্ধি অত্যন্ত নিম্ন। এটা স্বীকার করি কংগ্রেস আমলে যে রকম স্বজন-পোষণ দুর্নীতি এই বিভাগে দেখা দিয়েছিল তার তুলনা খুব কম খুঁজে পাওয়া সম্ভব হতে পারে। তাই আশা করেছিলাম যে বামফ্রন্ট সরকারের শাসনে এই সমস্ত সি.এম.ডি.এ.র কাজ নতুন পন্থায় অগ্রসর হবে, নতুন বলিষ্ঠ পদক্ষেপ জনগণের সেবায় এই সি.এম.ডি.এ. লাগবে। আমি অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের সাথে বলছি যে আমার এই আশা ব্যর্থ হয়েছে। আমি দেখতে পাচ্ছি যে এই আস্তাবলকে পরিষ্কার করতে মুখ্যমন্ত্রী অক্ষম হয়েছেন। আমি দেখতে পাচ্ছি সি.এম.ডি.এ.র গত বছরের কাজে কোনও নতুনত্বের চিহ্ন নেই। যে সমস্ত পরিকল্পনা প্রকল্প তাঁরা কংগ্রেস আমলে নিয়েছিলেন সেগুলি একটু একটু এগিয়েছে মাত্র, বাদ বাকি একটা জড়তার ভাব সি.এম.ডি.এ.র কাজে আছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে সমস্ত দাবি আমাদের সামনে রেখেছেন সেই সম্পর্কে আমি এই কথাগুলি বলতে চাই। আমি শুনেছি, আমি লক্ষ্য করেছি যে আমরা কথা বললেই মুখ্যমন্ত্রী মহাশয় স্পর্শ কাতর হয়ে উঠেন, চিৎকার করে বলেন সব ঝুঠা হ্যায়। আসামের কাছাড় জেলায় এই নির্বাচনের সময় বক্তৃতা করতে গিয়ে মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র সেন অভিযোগের পর অভিযোগ করেন, তাই তাঁর নাম হওয়া উচিত অভিযোগ সেন। তা যদি সত্য হয় তাহলে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী হচ্ছেন অভিযোগ বসু। আমি আশা রাখব আজকে যে অভিযোগ তাঁর সামনে সি.এম.ডি.এ. সম্পর্কে করছি, তিনি যদি পারেন তাহলে তা মিথ্যা প্রমাণ করবেন। আপনারা লক্ষ্য করেছেন আজকে বক্তৃতার মধ্যে তিনি বলেছেন যে বস্তি উন্নয়নের কাজকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। ভাল কথা, আমরা চাই বস্তি উন্নয়নের কাজকে অগ্রাধিকার

দিয়ে সম্পূর্ণ করা হোক। কিন্তু এই কাজের অগ্রাধিকার বাস্তবে চেহারাটা কি, বাস্তব চেহার হচ্ছে, গত আট মাস ধরে বস্তি উন্নয়নের কাজ সম্পূর্ণ ভাবে বন্ধ রয়েছে। আপনি খবর নিয়ে দেখবেন, নতুন সরকার ক্ষমতায় আসার পরে একটা নির্দেশ জারি করেছেন যে যতদিন পর্যন্ত না ওয়ার্ড কমিটি করা হচ্ছে, ততক্ষণ পর্যন্ত নতুন ভাবে বস্তি উন্নয়নের কাজ হবে না। এই ওয়ার্ড কমিটি বলবেন কোন বস্তিকে বেছে নেওয়া হবে এবং সেখানে কাজ হবে। আমি অত্যন্ত ক্ষোভের সঙ্গে জানতে চাই, পাঁচ ছয় মাস হয়ে গেল কতগুলো ওয়ার্ড কমিটি গঠন করা হয়েছে? ৭৯টি ওয়ার্ড কমিটির মধ্যে এই পর্যন্ত মাত্র ২১টি ওয়ার্ড কমিটি গঠিত হয়েছে তাও আবার সেই ওয়ার্ড কমিটিগুলো তাদের প্রাথমিক কথাবার্তা শুরু করেছে। নতুনত্ব বস্তির নির্বাচন করেন নি, নতুন বস্তির কাজ আরম্ভ হয়নি। এটাই হচ্ছে এই সরকারের অগ্রাধিকারের নমুনা। আমি ক্ষোভের সঙ্গে বলব, এই অগ্রাধিকার দিয়ে বাংলাদেশের ভবিষ্যত কি হবে, তা ভগবানই জানেন। আমি তাঁর কাছে জানতে চাই, এই কাজে কি কেন্দ্রীয় সরকার বাধা দিয়েছিলেন? পশ্চিমবাংলার সীমিত ক্ষমতায় কি এটা হচ্ছে না? আমি আপনাদের সামনে আরও একটা কথা রাখছি, মুখ্যমন্ত্রী গত ২৭শে সেপ্টেম্বর যে বক্তৃতা করেছিলেন তাতে বলেছিলেন যে বস্তি উন্নয়নের জন্য আরও কিছু টাকা বাড়াচ্ছেন। আমার হাতে একটা সি.এম.ডি.এ.র প্রকাশনায় বিবরণী আছে। তাতে দেওয়া রয়েছে যে ১৯৭৬-৭৭ সালে বস্তি উন্নয়নের জন্য তিন কোটি ৬২ হাজার টাকা ধরা হয়েছিল, ১৯৭৭-৭৮ সালে মাত্র ২ কোটি ৯০ লক্ষ টাকা ধরা হয়েছে। অর্থাৎ গত বছর পূর্বেকার বছরের তুলনায় কত কম টাকা ধরা হয়েছে দেখুন। এটা সত্য কি না জানবেন। এই অভিযোগ যদি মিথ্যা হয় তাহলে আমি খুশি হব। আমি চাইব, এই প্রকাশনাটা ভুল না তাঁর বক্তব্যটি সত্য, তা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রমাণ করবেন। আমি আর একটা অভিযোগ করছি, যে টাকা বরাদ্দ করা হয়েছে, গত বছর, তা খরচ করা হয়নি। এই এক মাসের মধ্যে সেই কোটি কোটি টাকা খরচ করা সম্ভব হবে না। তাই আমি জানতে চাই, এই যে কাজের শৈথিল্য, কয়েক মাস ধরে সি.এম.ডি.এ.র কাজ স্তব্ধ হয়ে রয়েছে, তার জন্য দায়ী কে? সরকারি কর্মসূচি, না কেন্দ্রীয় সরকার, না এই অগ্রাধিকার, তা আমি বুঝতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা বিষয় আপনার কাছে রাখতে চাই, নতুন প্রকল্প হাতে না নিয়ে সমস্ত পুরানো প্রকল্পগুলিকে চালিয়ে যাচ্ছেন। তা ছাড়া আর কাজ করেছেন কি? কয়েকটি রাস্তা মেরামত করেছেন। আপনারা সকলেই জানেন যে একবার যদি ভাল করে রাস্তা মেরামত করা হয় তাহলে কয়েক বছর ভালভাবে চলা উচিত। কিন্তু সি.এম.ডি.এ. থেকে রাস্তা মেরামত করা হল, একবার বর্ষা হলেই রাস্তা ভেঙ্গে যাচ্ছে, সেটা এক বৎসরেই নষ্ট হয়ে যাচ্ছে। এটা আপনাদের অভিজ্ঞতা দিয়ে উপলব্ধি করবেন। এটা যদি মিথ্যা প্রমাণিত হয় তাহলে আমি সকলের সামনে অভিযুক্ত হয়ে দাঁড়িয়ে থাকব। একজন শিখ ট্যাক্সি ড্রাইভার রসিকতা করে বলেছিল, অন্যান্য নগরীতে কোলটার দিয়ে রাস্তা মেরামত করা হয়, কিন্তু কলকাতার রাস্তা জমানো হয় থুথু দিয়ে, সেইজন্য প্রতি বছর একটা বর্ষা পার হলেই রাস্তা যেরকম কে সেইরকম হয়ে যায়। আপনারা সকলেই দেখুন, চিত্তরঞ্জন অ্যাভিনিউ থেকে ডালহৌসী স্কোয়ার পর্যন্ত যে রাস্তা আছে, ইন্ডিয়া

এক্সচেঞ্জ প্রেস এক্সটেনশন সেই রাস্তাটা যদি শহরের রাস্তায় পরিগণিত হয়, তাহলে শহরের রাস্তার নামের পরিভাষাটা পাল্টাতে হবে।

[5-50—6-00 P.M.]

এই রাস্তা আমি দুটি কারণে বেছে নিয়েছি। প্রথম কারণ হচ্ছে এই রাস্তার গুরুত্ব এবং দ্বিতীয় কারণ হচ্ছে এই রাস্তার উপর সি আই টি-র হেড অফিস। একটা কথা আছে প্রদীপের তলায় অন্ধকার, সেই কথার আদর্শ উদাহরণ আমরা ওখানে দেখতে পাচ্ছি এবং আপনারা যদি সেখানে যান তাহলে আপনারাও দেখতে পাবেন। এই রাস্তা রিপেয়ার করবার দায়িত্ব দুই ভাগে বিভক্ত। এই ড্রেনেজ রিপেয়ার করবার দায়িত্ব সি.এম.ডি.এ-র এবং রাস্তা রিপেয়ার কাজ হচ্ছে সি আই টি-র। মুখ্যমন্ত্রী বলেছেন তিনি সমন্বয় সাধন করেছেন এবং এই তার অপূর্ব উদাহরণ। আমরা দেখছি এই দুটি পর্যন্ত মিলে সি আই টি-র হেড অফিস যেখানে রয়েছে সেই জায়গাটা রিপেয়ার করতে পারে না, কাজেই চিন্তা করুন কি সুন্দর সমন্বয় হয়েছে। আমার বক্তব্য হচ্ছে আপনাদের দেখতে হবে সি আই টি, সি.এম.ডি.এ. এবং পি ডব্লিউ ডি প্রভৃতি সরকারি দপ্তরগুলো যা রয়েছে তাদের মধ্যে কি করে সমন্বয় সাধন করা যায়। সি আই টি-র কোনও কাজ নেই, তারা দেড়কোটি টাকা পায় এবং সেটা দিয়ে তারা তাদের অফিসার এবং কর্মচারিদের শুধু মাইনে দিচ্ছে। আমি বুঝতে পারছি না এই সি আই টি-র কি প্রয়োজন আছে? আমার ধারণা ছিল নতুন সরকার এই সমন্বয় সাধন করে পশ্চিমবাংলার মানুষের শিরা উপশিরা ছেঁড়া লক্ষ লক্ষ টাকা যা তারা রাজস্ব খাতে দিচ্ছেন সেই টাকা বাঁচাবার চেষ্টা করবেন। কিন্তু দেখছি এই সি এম ডি এ আজ মাথাভারি কাঠামো নিয়ে চলছে এবং তার পরিবর্তন করার কোনও চেষ্টা এই মুখ্যমন্ত্রী করেন নি। আপনারা বোধ হয় জানেন আগে টেকনিক্যাল অফিসার যিনি ছিলেন তাঁর এখন নাম দেওয়া হয়েছে ডাইরেক্টর জেনারেল অব অপারেশন। তাঁর উপর একজন চিফ একজিকিউটিভ অফিসার আছেন। সবচেয়ে আশ্চর্যের বিষয় সেখানে ৭ জন চিফ ইঞ্জিনিয়ার রয়েছেন। আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি যত কাজ হলে একজন চিফ ইঞ্জিনিয়ারের দরকার হয় তত কাজ আপনার ওখানে আছে কি? আপনি এই যে কোটি কোটি টাকা নিচ্ছেন তাতে যদি সেই পুরানো অবস্থাই সেখানে থাকে তাহলে আপনার কোনও সুনাম হবে না এবং বাংলার লোক জানে সেখানে কোনও কাজ হচ্ছে না। আমরা দেখছি শুধু স্লোগান দেওয়া হচ্ছে। আপনি প্রশাসনের উন্নতি করার চেষ্টা করুন এবং যেভাবে প্রশাসন চালালে জনগণের আশীর্বাদ পেতে পারেন সেইভাবে প্রশাসন চালান। আমি অভিযোগ করছি সি এম ডি এ-তে কোনও পরিবর্তন করা হয়নি। গত কয়েক বছর ধরে সেখানে যেভাবে কাজ চলছিল এখনও সেইভাবে চলছে এবং এবছর তাদের কাজেই আরও অবনতি হয়েছে। আমরা দেখছি সি এম ডি এ-র টাকা বেঁচেছে, খরচ করা হয় নি এবং তারজন্য দায়ী হচ্ছে মুখ্যমন্ত্রী জ্যোতিবসু মহাশয়। সেইজন্য এখানে আমি তাঁর নিন্দা করছি। আমি আপনাদের কাছে বলছি, কংগ্রেস আমলে যে দুর্নীতি ছিল, স্বজনপোষণ ছিল তার কোনও পরিবর্তন হয় নি এবং সেই কথা বলেই আমি আমার

বক্তৃতা শুরু করেছিলাম। কাজেই আমি এই বাজেট কিছুতেই সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪০ নম্বর গ্রান্টের উপর মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তার সম্বন্ধে আলোচনা করতে গিয়ে আমি প্রথমে বলি যে এই বক্তৃতায় মাননীয় মুখ্যমন্ত্রী এবং তার বামফ্রন্ট সরকারের মুখোসটা খুলে গেছে। এরা সাধারণ মানুষকে পশ্চিমবাংলার মানুষকে ভাঁওতা দেয় তা এখান থেকে বুঝতে পারা যাচ্ছে। এর আগে তিনি যখন বিরোধী দলে ছিলেন বা মাঠে ময়দানে যখন বক্তৃতা দেন সি.পি.এম.এর হয়ে তখন তারা বলেন যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কোনও টাকা নেওয়া চলবে না। আই.ডি..এ থেকে কোনও টাকা নেওয়া চলবে না— এটা অত্যন্ত খারাপ কথা। বিভিন্ন সময়ে তিনি একথা বলেছেন এবং তার পার্টির তরফ থেকে বলা হয়েছে। আমি এ সম্বন্ধে ওনাদের যে ড্রাফট পলিটিক্যাল রেজলুশন সেখান থেকে দুই একটা লাইন আমি তুলে ধরছি—যে এরা এখানে যখন গদিতে বসেন তখন সাধারণ মানুষকে কি বলেন আর বাহিরে কি বলেন এবং এদের মধ্যে মিল নেই। একথাটা আমি আপনাদের সামনে তুলে ধরছি। এরা বলেন, The dependence of the country on foreign imperialists and the world capitalist market has increased very much. The Congress Government has to accept the economic programme laid down by the world bank, though it was presented as a voluntary national programme adopted by the Government. This led to increased exploitation of the people. The limitations of the capitalist path further circumscribed the capacity to give concessions and led to the unprecedented repressions on the people. তাছাড়া তারা আরও কি বলেছেন, The country and the common people have to pay enormous price for financing this dependence, rendered necessary by the payment of foreign debts and the shrinkage of the home market. The desperate effort to secure a foothold in foreign market is leading to joint ventures with foreign monopoly firms in the hope of sub-contracting, etc., in third world countries. This is creating a new economic interest. The content of the entire process of exports and imports, of offering concessions at home and seeking them abroad is striving for collaboration and partnership with foreign capital, to get a share of the market controlled by them. সুতরাং এরা বাহিরে গিয়ে সাধারণ মানুষের কাছে গিয়ে বলছেন যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা নেওয়া মানে ফরেন ক্যাপিটালিস্টদের সমর্থন করা, এবং কংগ্রেস আমলে যখনই ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আই.ডি.এ থেকে টাকা নেওয়া হয়েছে তখন স্যার, এরা তার বিরোধিতা করেছেন। আজকে এরা ১৫৫ কোটি টাকা নেওয়ার ব্যবস্থা করেছেন। স্যার, আপনি শুনে আশ্চর্য হবেন যখন কংগ্রেস আমলে যে টার্মস অ্যান্ড কন্ডিশনের বেসিসে আই.ডি.এ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা নেওয়া হত—আজকে আমি

চ্যালেঞ্জ জানিয়ে বলছি যে মুখ্যমন্ত্রী আমাদের সামনে রাখুন যে কি এগ্রিমেন্টে তিনি টাকা আনছেন সেটা হাউসের সামনে রাখুন। আমি বলছি আগের চেয়ে অনেক খারাপ টার্মস অ্যান্ড কন্ডিশনে-আপনারা টাকা নিতে রাজি হয়েছেন। এই খারাপ টার্মস অ্যান্ড কন্ডিশনে আগেকার কংগ্রেসি সরকার টাকা নিতে রাজি হন নি। এমন কি যে সমস্ত কন্ট্রাক্ট তারা করবে আপনারা সেই সময়ে কন্ট্রাক্টেই রাজি হয়েছেন। বড় বড় যে সমস্ত ইন্টার ন্যাশনাল কন্ট্রাক্টগুলি আসবে তাতেও আপনারা রাজি হয়েছেন। তাই বলছিলাম আপনারা গদি পেলে আপনাদের এক রকম চরিত্র, আর সাধারণ মানুষকে ক্ষেপাবার সময় আপনারা আরেক রকম কথা বলেন। গত ১৫/১২/৭৭ তারিখের বিজিনেস স্ট্যান্ডার্ড এ একটা খবর বেরিয়েছে যে সি.এম.ডি.এ বিকামিং মোর ডিপেন্ডেন্ট অন আই.ডি.এ. এড্। সেখানে আরও বলা হয়েছে, Calcutta Metropolitan Development Authority is becoming more dependent on aid from International Development Association as the Union and the West Bengal are reducing their assistance. While the Govt. and the financial institutions were responsible for a share of Rs. 226.31 crores out of a total receipt of Rs.246.31 crores by CMDA during the past six years etc. সুতরাং আজকে সি.পি.এম. এর মুখ্যমন্ত্রী হয়ে তিনি আই.ডি.এ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কএর কাছে প্রাকটিক্যাল কলকাতাকে বিক্রি করে দিয়েছেন, এবং অত্যন্ত খারাপ শর্তে মুখ্যমন্ত্রী টাকা নিতে রাজি হয়েছেন।

[6-00—6-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে বস্তি উন্নয়ন সম্বন্ধে যে কথা বলা হয়েছে, এই বস্তি উন্নয়নও কংগ্রেস আমল থেকে আরম্ভ হয়েছে এবং তখনও অনেক বস্তি উন্নয়নের ব্যবস্থা ছিল। আপনি শুনে আশ্চর্য হবেন যে সমস্ত বস্তিগুলির উন্নতি হয়েছে তা ১৯৭৪ সাল পর্যন্ত সেন্ট্রাল গভর্নমেন্টের টাকায় হয়েছে এবং তার পরবর্তীকালে স্টেট গভর্নমেন্টের টাকা দিয়ে হয়েছে। কিন্তু সেখানে আপনারা কি ব্যবস্থা করেছেন? সেই সমস্ত সম্পত্তির রিভ্যালুয়েশনের ব্যবস্থা করছেন। সাধারণ মানুষ, গরিব মানুষ যারা বস্তিতে বাস করে, তাদের এমনভাবে বুঝানো হচ্ছে কিন্তু আবার তাদের সম্পত্তিগুলি রিভ্যালুয়েশন করে তাদের উপর যাতে ট্যাক্স বসে তার ব্যবস্থা করছেন। সুতরাং এইভাবে আপনারা মানুষকে ভাঁওতা দিচ্ছেন। যানবাহন ও পরিবহন সম্বন্ধে—এখানেও স্যার, ঐ একই কথা। ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাস এবং ব্যারাকপুর—কল্যাণী এক্সপ্রেস ওয়ে, শুধু এই দুটি রাস্তার কথা বলেছেন। এই মন্ত্রী সভার মাননীয় অর্থ মন্ত্রী এবং আমাদের পি.ডব্লিউ.ডি. মিনিস্টার, তিনি বলেন যে বড় বড় কন্ট্রাক্টারদের কাজ দেওয়া বন্ধ করতে হবে। এখানেও যদি ভিতরের অবস্থা দেখেন তাহলে দেখবেন যে এমনভাবে ব্যবস্থাটা হয়েছে যে সমস্ত ইন্টার ন্যাশনাল কন্ট্রাক্টর যাতে কন্ট্রাক্টগুলো নিতে পারে তার ব্যবস্থা করেছেন। এইজন্য এই ৪০ নং গ্রান্টের আমি বিরোধিতা করছি। এর পর জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে দু-একটি কথা আমি আপনার সামনে তুলে ধরতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের দলের যারা বলছেন বা জনতা দলের যারা বলছেন তারাই নয়, পশ্চিমবাংলার সাধারণ মানুষ আজকে বুঝতে পারছে যে সাধারণ প্রশাসনকে ওরা কোথায় নামিয়ে নিয়েছেন। আজকে সাধারণ প্রশাসন ব্যবস্থা মানে বামফ্রন্ট দলের, বিশেষ করে সি.পি.এম. দলের প্রশাসন ব্যবস্থা; এর মধ্যে কোনও সন্দেহের অবকাশ আছে বলে আমরা মনে করি না। আজকে আমি একটা সাধারণ উদাহরণ দিচ্ছি, আমাদের ওখানকার একজন, হাশেম শেখ তার নাম, তাঁকে সি.পি.এম, কি কে কেটেছে আমি জানি না, এক রাত্রে তাঁকে ডেকে নিয়ে গিয়ে তাঁর মাথাটা এক কোপে কেটে ফেলা হয়। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে একটা চিঠি লিখেছিলাম তিনি সেই চিঠির জবাব দিতে পারেন নি। আমি শুধু এই কথাই বলছি যে এইরকমভাবে একটা লোককে নৃশংসভাবে হত্যা করা হল—কে কেটেছে তাতো আমি বলিনি, যদি প্রশাসনিক ব্যবস্থা নিরপেক্ষ থাকে, যদি সাধারণ প্রশাসন গরিবদের জন্য হয় তাহলে একজন লোককে পাঁঠা বলি করে কেটে ফেলা হল অথচ আজ পর্যন্ত কোনও লোককে অ্যারেস্ট করার কোনও ব্যবস্থা হয় নি। আজকে ওরা আবার প্রশাসনের কথা বলেন। তারা ঐ দিল্লির ২নং সার্কুলার রোডের বাড়ির কথা খুব প্রচার করেছিলেন যে ওখানে সিদ্ধার্থবাবু ঐ বাড়িটা ভাড়া নিয়ে ভীষণ অন্যায় করেছেন, প্রচুর টাকা পশ্চিমবঙ্গ সরকারের লাগছে। আমি কি জিজ্ঞাসা করতে পারি মাননীয় মুখ্যমন্ত্রীকে, তিনি তো কালকে দিল্লি যাচ্ছেন, তিনি কি ঐ ২নং সার্কুলার রোডের বাড়িতে থাকবেন? পরে আবার যতীনবাবুর মুখে শুনলাম সিদ্ধার্থবাবু এত কম ট্যাক্সে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে নিতে পেরেছিল এই ধারণা কারও ছিল না। সেইভাবে রাইটার্স বিল্ডিংএ একটা পায়খানা করা হয়েছিল যা নিয়ে ওরা হৈ চৈ করলেন কিন্তু আমি কি জিজ্ঞাসা করতে পারি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে যে উনি কি ওখানে খাটা পায়খানা করেছেন না ওই পায়খানাই ব্যবহার করছেন। সুতরাং তারা শুধু এইরকমভাবে ভাঁওতা দিতে পারেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে দেখেছিলাম কোনও একজন মন্ত্রী তার বউকে উত্তরবঙ্গ থেকে ট্রান্সফার করে এখানে নিয়ে এসেছিল এবং তিনি এখানে সরকারি যান ব্যবহার করেছিলেন। সুতরাং এই হচ্ছে নিরপেক্ষ প্রশাসনের অবস্থা। এই প্রশাসন কোথায় চলেছে, কিভাবে চলেছে, প্রতিটা ক্ষেত্রে পশ্চিমবাংলার মানুষকে ওরা ভাঁওতা দিয়ে চলেছেন। এই সমস্ত কারণের জন্য আমি এর বিরোধিতা করছি।

**শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীর ১৮, ১৯ এবং ৪০ নম্বর দাবিকে সমর্থন করতে দাঁড়িয়ে বলতে চাই আজকে এই দাবির বিরোধিতা করতে উঠে প্রথমেই জনতা দলের পক্ষ থেকে মাননীয় হরিপদ ভারতী যেভাবে সমালোচনা করলেন এবং বিরোধিতা করলেন সে সম্পর্কে। তিনি একজন সুবক্তা, তিনি পন্ডিত এবং তিনি প্রাঞ্জল ভাষায় অনেক কথা বলেছেন। আমার মনে হয় তিনি শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করেছেন। একজন বিরোধী দলের নেতা হিসাবে তাঁর যে ভূমিকা সেটা সঠিকভাবে তিনি পালন করতে পারেন নি। মুখ্যমন্ত্রীর বক্তৃতাটা যদি তিনি একটু পড়তেন তাহলে তাঁর সমালোচনার ধারাটা অন্য রকম হত। তিনি বলেছেন মুখ্যমন্ত্রীর ছেলের ব্যাপারে পুলিশের

[6-10—6-20 P.M.]

ভূমিকা। আবার কলাকার স্ট্রিটের কথাটা বলতে গিয়ে বারবার সমালোচনা করলেন। পুলিশ নাকি পক্ষপাতিত্ব করছে—এইরকম ইঙ্গিত দিলেন। আমি সদস্য মহাশয়কে বলি পুলিশ ইংরাজ আমল থেকে কংগ্রেস আমল পর্যন্ত যা করেছে, তার তাড়াতাড়ি পরিবর্তন হবে, এটা আশা করা মূর্খতা। মুখ্যমন্ত্রী তাঁর ভূমিকাতে বলেছেন এরজন্য সময় লাগবে। মাননীয় সদস্যরা ভাল করেই জানেন যে পুলিশ কংগ্রেস আমলে কি করেছে। তার প্রমাণ বিগত কালীপুজার সময় কিছু কংগ্রেস মাস্তান তারা মদ খেয়ে মাতলামি করছিল অত্যন্ত উচ্ছৃঙ্খলভাবে এবং মিছিল করে যাচ্ছিল। পাড়ার ছেলেরা আপত্তি করায় তারা আমার বাড়িতে বোমা মারে। আমি পুলিশকে টেলিফোন করায় পুলিশ পরে আসে। নাম বলে দেওয়া সত্ত্বেও কাউকে গ্রেপ্তার করে নি। উপরন্তু কংগ্রেস গুন্ডাকে বলল তুমি এখান থেকে কেটে পড়ো, তোমাকে সবাই চিনে ফেলেছে। এটা কালাকার স্ট্রিটের ঘটনা নয়, এটা পুলিশের দুর্নীতি। একে মুক্ত করার কথা মুখ্যমন্ত্রী বলেছেন যে অত্যন্ত নিষ্ঠার সঙ্গে চেষ্টা করবেন। আমি একথা বলতে চাই জনতা দলের বন্ধুদের কংগ্রেস আইন-শৃঙ্খলা বলতে বুঝাতো চুরি, ডাকাতি, ছিনতাই, নারী ধর্ষণ ইত্যাদি। এইটাই ছিল তাদের কেতাবী আইন-শৃঙ্খলা। জনতা দলের সদস্যরা কি এইসব অবস্থা ফিরে পেতে চান? তাহলে কংগ্রেসের সঙ্গে সুরে সুর মিলিয়ে বিরোধিতা করুন। কারণ গত পাঁচ বছরে সারা রাজ্যে খুন, ছিনতাই, নারী ধর্ষণ এইসবই হয়েছে। আমার শ্রীরামপুরে যেখানে প্রাক্তন একজন মন্ত্রীর বাড়ি সেখানে পাঁচ বছরে নিজেদের মধ্যে ৪০ জনকে খুন করেছে, মাত্র ৯ জনের বিরুদ্ধে কেস হয়েছে। তারা নিজেদের দলের লোককে নিজেরাই খুন করেছে। পুজোর সময় চাঁদা তোলার নামে কি হয়েছে সেটা সকলেই জানেন। কিন্তু গত পুজোয় তো সে রকম কিছু ঘটে নি। আইন-শৃঙ্খলার নামে কংগ্রেস আর সিদ্ধার্থশঙ্কর রায় জনতা দলের লোকেরা কি তাই চান? সেই জিনিস আমরা পশ্চিমবাংলায় হতে দিতে চাই না। তাই মুখ্যমন্ত্রী বলেছেন সময় লাগবে। এই যে প্রশাসন ওরা করে গিয়েছেন একে একদিনে ঠিক করা যাবে না। সেইজন্য হরিপদ ভারতী মহাশয় এবং জনতা দলের সদস্যদের বলব তারা একটু ভেবে দেখুন, তারা কি সেই জঙ্গলের রাজত্ব আনতে চান। তাহলে তাদের সঙ্গে কণ্ঠ মেলান। আমি এই সঙ্গে হরিপদ ভারতীর কাছে একটা কথা রাখতে চাই তিনি ইংরাজ-এর সৃষ্টি আই সি এসের পরবর্তী বাহিনী আই.এ.এস এবং আই পি এসদের সম্পর্কে একটু ভাল মত পোষণ করেছেন। আমি জানি এদের মধ্যে অনেক ভাল অফিসার আছেন। পশ্চিমবাংলার অনেক আই এ এস এবং আই পি এস অফিসার আমার সহপাঠি ছিলেন। **(শ্রী সুনীতি চট্টরাজ ঃ— তা হতে পারে না।)** আপনারা পড়াশোনা করেন নি তো, আমরা পড়াশোনা করেছি। সেইসব আই এ এস, আই পি এস নিজেদের মনে করে সব জানত। তারা নিজেরা নিজেদের কে একটা ক্লাশ বলে মনে করেন। তারা বাড়ি থেকে বেরোন না তাদের মনোবৃত্তি হচ্ছে ডু নট মিক্স উইথ দি পিপল। কোনও লোকের সঙ্গে মিশবে না। তাই আমি এই কথা বলতে চাই একজন শিক্ষিত মোটর মেকানিক মোটর সাইকেলের কারখানা করে দেশে কি না করেছে? তারই দাপটে আই এ এস, আই পি এস অফিসাররা

কি রকম সন্ত্রস্ত হয়েছিল তা আজ সকলেই জানেন। আজকে সেই আই এ এস অফিসাররা কৃতিত্ব দেখান। শা কমিশন-এ এ সব জিনিস ফাঁস হয়ে গেছে। আজকে তাদের যে কি কৃতিত্ব সেটা প্রমাণ হয়ে গেছে। অবশ্য ওঁদের মধ্যে যোগ্যতা সম্পন্ন অফিসারও আছেন সে কথা আমি স্বীকার করি। কিন্তু আমলাতন্ত্রের এই প্রশাসনকে আমরা সকলেই জানি তারা আজ দেশকে কোন জায়গায় নিয়ে যাচ্ছে? আমাদের মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন শাসন ব্যবস্থা কিভাবে ভাল করা যায়। আর সি.এম.ডি.-র কথা বলি। সি.এম.ডি.-র ব্যাপারে মুখ্যমন্ত্রী বলেছেন কাজ যেভাবে চলেছে তাতে তিনি সন্তুষ্ট নন। তিনি সরকারের পক্ষ থেকে অনেক কথা বলেছেন, অনেক অভিযোগ আছে। এখানে হরিপদবাবু বললেন সেন্ট্রাল থেকে টাকা পেলে কিভাবে খরচ করবেন। সি.এম.ডি.এ.র কাজে তিনি সন্তুষ্ট নন, মুখ্যমন্ত্রী একথা বলেছেন একজন অ্যাডমিনিস্ট্রেটার হিসাবে—তিনি জানেন দুর্বলতাটা কোথায়, ত্রুটিটা কোথায় এতে ভালভাবে কাজ করা যাবে না। কিন্তু সকলের সহযোগিতা পেলে নিশ্চয়ই ভালভাবে কাজ করা যাবে তাতে কোন সন্দেহ নেই। নিশ্চয়ই এই সমস্ত দুর্বলতা দূর করা যাবে। বিরোধী দল হিসাবে আপনারা সমালোচনা করুন তাতে আমাদের কোনও আপত্তি নেই কিন্তু ভাল জিনিসগুলিও দেখুন। জয়নাল আবেদিন সাহেব সভ্য শাসনের কথা বলেছেন। রাইটার্স বিল্ডিংসে তিনি যখন মন্ত্রী ছিলেন তখন তিনি একজন ডেপুটি সেক্রেটারিকে কোন একজনকে ডিরেক্ট ১৩ হাজার টাকার কাজ দিতে চেয়েছিলেন। তিনি বলেছিলেন টেন্ডার করে কাজ দিন এবং উনি যেভাবে বলেছিলেন সেইভাবে করতে চান নি বলে উনি ঘর থেকে তাঁকে তাড়িয়ে দিয়েছিলেন। তিনি আবার সভ্য শাসনের কথা বলেন। আমি এই কথা জোর করে বলতে চাই আপনাদের মতো ঐ রকম সভ্য শাসন করতে আমরা রাজি নই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, জনতা পার্টির সদস্যরা সরকার পক্ষের সদস্যদের সমালোচনা করেছেন। তাঁরা আশা করছেন যে আমরা যেন সমালোচনার ধারাটা একটু কমাই। আমি বলতে চাই এই কথা যে নির্বাচনের পর আমরা এখানে এসেছি বিরোধী দল হিসাবে। জনসাধারণ আমাদের এখানে বিরোধী দল হিসাবে দেখতে চান। সুতরাং সংসদীয় গণতন্ত্রে আমাদের উপায় নেই—আমাদের যা কিছু ত্রুটি সেগুলি আমরা তুলে ধরব, আপনাদের ক্ষত স্থানে ঔষধ দেব। এখন কোনও রোগীই ঔষধ খেতে চান, যে রোগীর ভবিষ্যত থাকে না। কিন্তু এর মধ্যেই আপনাদের ভবিষ্যত নষ্ট হয়ে গেল? এ তো আমরা ভাবতে পারছি না। আমি মনে করি আপনাদের ভবিষ্যত আছে, আপনারা সফল হোন, আপনারা ভরসা রেখে কাজ করুন নিশ্চয় আমাদের স্বীকৃতি এবং আমাদের গঠনমূলক সমালোচনা পাবেন কাজের ভেতর দিয়ে। আপনারা জানেন কংগ্রেস আমলেও আমরা বিরোধিতা করেছি কংগ্রেস আমলেও আপনাদের সাথে কাঁধে কাঁধ মিলিয়ে সমালোচনা করেছি আপনাদের পাশে থেকে কাজ করেছি। যুক্তফ্রন্ট সরকারের আমলেও আপনাদের সাথে কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করেছি। কংগ্রেসের সিদ্ধার্থবাবুর আমলে গণতন্ত্র যখন পদদলিত হয়েছিল, আপনাদের উপর চরম আঘাত হানল, আমাদের উপর চরম আঘাত হানল তখনও আমাদের বাণী

ছিল—বিবেকের বাণী। আর এখনও ঠিক তাই আমরা একজন অত্যাচারীকে শেষ করে দিয়ে আর একজন অত্যাচারীকে আনতে চাই নি। আপনাদের যদি কিছু দুর্বলতা থাকে, দোষ-ত্রুটি থাকে তাহলে সেটা সংশোধন করে গণতন্ত্র এখানে প্রতিষ্ঠিত থাকুক সেটাই আমরা চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ডান পাশে যে আসন রয়েছে সেই আসনের একটি বিশেষ বৈশিষ্ট আছে। ওখানে যারা আছেন ঠিক বিক্রমাদিত্যের জাজমেন্ট সিটের মতো, আসেন আর পাল্টে যান। আগেকার দিনের যিনি বিদ্রোহী বামপন্থী নায়ক, যার কৃতিত্বে আজকে এই বামপন্থী সরকার হয়েছে, তার মুখ থেকে আমরা অনেক আশা করেছিলাম। কিন্তু কি দেখলাম? আমি কয়েকদিন আগেকার একটি ঘটনা উল্লেখ করছি। কাঁথি আর তমলুকে ১৫ লক্ষ টাকা ছিনতাই হয়ে গেছে। আমি এবং আর একজন মাননীয় সদস্য কলিং অ্যাটেনশন দিয়েছিলাম। তার উত্তরে মুখ্যমন্ত্রী মহাশয়, যে পুলিশের বিরুদ্ধে বলেছি। আমরা, সেই পুলিশেরই রিপোর্ট তিনি দিয়ে দিয়েছেন। আমরা তো অবাক হয়ে গেলাম। আমি এখনও বলছি সেই পুলিশের বিরুদ্ধে রিপোর্ট আছে। তিনি অন্ততঃ ৫০ হাজার টাকা ঘুস নিয়েছেন। গোপনে এক জায়গায় হানা দিলে কিছু টাকা ধরা পড়ত। আমরা অন্য রিপোর্ট আশা করেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহোদয়, কংগ্রেস আমলে আমরা নগ্ন দলবাজি দেখেছি, চাকরির ক্ষেত্রে এবং অন্যান্য ক্ষেত্রে। আপনাদের কাছে আশা করেছিলাম আপনারা অন্তত সেই দলবাজি বন্ধ করবেন। মানুষ আপনাদের ভোট নিয়েছে, ক্ষমতার আসনে বসিয়েছে সেই দলবাজি বন্ধ করবার জন্য, অগণতান্ত্রিক কাজকে বন্ধ করবার জন্য। আজকে আপনারা যে সমস্ত ব্লক কমিটি গঠন করেছেন, যেসব জায়গায় অ্যাড-হক কমিটি গঠন করেছেন—সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে দেখছি রাতারাতি আপনারা উল্টে দিচ্ছেন। এর দ্বারাই প্রমাণিত হচ্ছে যে আপনারাও সেই পথটাই নিচ্ছেন, যদিও একটু বাঁকা ভাবে। তাই আমি আপনাদের কাছে আবেদন করছি আপনারা বন্ধ করুন ব্লক কমিটিগুলি। গণতন্ত্র ধ্বংস করে ব্লক কমিটি বসাচ্ছেন। পঞ্চায়েত নির্বাচন আসছে এই কথা উপলব্ধি করেই ব্লক কমিটি তৈরি করছেন। তাই আমি আপনাদের কাছে আবেদন জানাচ্ছি আপনারা এটা বন্ধ করলে খুশি হব। আমি এর বিরোধিতা করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৭৮-৭৯ সালের ব্যয় মঞ্জুরির যে দাবি এখানে উপস্থিত করেছেন সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রশাসন সম্পর্কে অনেক বক্তাই বলেছেন—আমি শুধু এইটুকু বলতে চাই যে, এই প্রশাসন ব্যবস্থা সেই বৃটিশ সাম্রাজ্যবাদের ধারাবাহিকতা নিয়ে আমলাতান্ত্রিক ব্যবস্থা গড়ে উঠেছে। এতে পদে পদে বাধা আছে মুখ্যমন্ত্রী নিজেও স্বীকার করেছেন। তিনি চেষ্টা করছেন বামপন্থী সরকারের দৃষ্টিভঙ্গি নিয়ে জনমুখি প্রশাসন ব্যবস্থা গড়ে তোলার জন্য। এটা শুধু মুখের কথা নয়। দেখতে হবে বাস্তবে এই নীতি রূপায়িত হচ্ছে কিনা এটাই হল মূল বিচার্য বিষয়। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাচ্ছি।

[6-20—6-30 P.M.]

গণতান্ত্রিক অধিকার এবং গণতন্ত্র এবং জনগণের উপর নির্ভর করে যদি সরকারের বিভিন্ন নীতি রূপায়িত হয় তাহলে একমাত্র জনগণের উপর নির্ভর করে এবং গণতান্ত্রিক শক্তির উপর নির্ভর করেই তা করতে হবে। কিন্তু এই কয়েকমাসের মধ্যে বামফ্রন্ট সরকার একটার পর একটা যে সিদ্ধান্ত গ্রহণ করছেন তা পুরোপুরি আমলাতন্ত্রের উপর নির্ভর করে এবং প্রশাসনিক সিদ্ধান্ত, বিভাগীয় সিদ্ধান্ত অনুসারে। আমরা দেখলাম, সংবিধানের ৪২ তম সংশোধন, যার মাধ্যমে ইন্দিরা গান্ধী গণতন্ত্রকে হত্যা করার সিদ্ধান্ত নিয়েছিলেন এবং যার বিরুদ্ধে সমস্ত বামপন্থী শক্তি একযোগে গোটা ভারতবর্ষ জুড়ে ইন্দিরা কংগ্রেসের বিরুদ্ধে সংগ্রামে লিপ্ত হয়েছিলেন এবং সরকার পরিবর্তনের পর পশ্চিমবঙ্গের এই বিধানসভায় যে রেজুলিউশন হয়েছিল যে, ৪২ তম সংবিধান সংশোধন আইন বাতিল করা হোক, সেই ৪২ তম সংবিধান সংশোধনের ধারা অনুসারে মধ্যশিক্ষা পর্ষদকে বাতিল করা হল বিধানসভাকে আড়ালে রেখে। আবার দেখা গেল যে, প্রশাসনিক সিদ্ধান্ত এবং বিভাগীয় সিদ্ধান্ত অনুসারে আমলাতান্ত্রিক পদ্ধতিতে এই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের ৪টি বিশ্ববিদ্যালয়ের প্রশাসনিক ব্যবস্থা নাকচ করে দিলেন এবং তারজন্য অর্ডিন্যান্স জারি করলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে এইভাবে একের পর এক এই ধরনের কাজ করা হয়েছে। স্যার, ওরা মুখে বলছেন, আমরা রাইটার্স বিল্ডিংস থেকে দেশ শাসন করব না, জনগণের মধ্যে থেকে দেশ শাসন করব। অর্থাৎ জনসাধারণের মতামত, গণতান্ত্রিক আন্দোলন, গণতান্ত্রিক শক্তির উপর নির্ভর করেই সরকারি নীতি প্রতিফলিত করা। কিন্তু আমরা আশ্চর্যের সঙ্গে দেখলাম, বিগত ৩০ বছর ধরে কংগ্রেস কায়েমী স্বার্থকে রক্ষা করার জন্য যেমন প্রশাসনকে ব্যবহার করেছিল এবং আমলাতান্ত্রিক ব্যবস্থার উপর নির্ভর করে চলেছিল আজকে বামফ্রন্ট সরকারও সেই একই পদ্ধতিতে কাজ করে যাচ্ছে। তাহলে এই কি বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি? অথচ তারা বলছেন, আমরা রাইটার্স বিল্ডিংস থেকে দেশ শাসন করব না, জনগণের শক্তির উপর নির্ভর করেই আমরা কাজ করব। তাহলে মূল প্রশ্ন যেটা দাঁড়াচ্ছে সেটা হচ্ছে, কংগ্রেস যে কাজ করেছে, প্রশাসনকে যেভাবে ব্যবহার করেছে, আমলাতান্ত্রিক শক্তির উপর নির্ভর করে যেভাবে কাজ করেছে সেই পরিস্থিতির পর আজকে বামফ্রন্ট সরকারকে যদি সত্যি সত্যি জনমুখি নীতি কার্যকর করতে হয় তাহলে প্রশাসনকে কঠোর নিরপেক্ষতা অবলম্বন করতে হবে। কিন্তু বাস্তবক্ষেত্রে আমরা দেখছি যে, এই নিরপেক্ষতা অবলম্বন হচ্ছে না। আমরা বিভিন্ন ঘটনার ব্যাপারে থানায় গিয়ে দেখেছি যে, দারোগারা কোনও অভিযোগ সম্পর্কে ডায়রি নিতে ভয় পান যদি শোনেন যে, সেই অভিযোগ সি.পি.এম সমর্থিত বা ফ্রন্ট সমর্থিত কোনও লোকের বিরুদ্ধে। তারা বলেন, আমরা ডায়রি করব না, আপনারা কোর্টে গিয়ে কেস ফাইল করুন এবং সেখান থেকে কগনিজেন্স করুন, তারপর করতে পারি। তারপর ব্লক কমিটি যেটা গঠিত হয়েছে সে সম্পর্কে অনেক অভিযোগ মাননীয় সদস্যরা করেছেন। আপনারা মেজরিটির কথা বলেছেন,

গায়ের জোরের কথা বলেছেন কিন্তু বিরোধীপক্ষরা যে বাস্তব অবস্থাগুলি আপনাদের কাছে এনেছেন সেটা—আদর্শগত মতপার্থক্য যাই থাক না কেন, যদি গণতান্ত্রিক আন্দোলনের শক্তি হিসাবে এরা থাকে তাহলে সেই গণতান্ত্রিক শক্তির মতামত নিশ্চয় নেওয়া দরকার। কিন্তু ব্লক কমিটির মধ্যে আমরা দেখছি, ফ্রন্টের মধ্যে যারা আপনাদের শরিকদল—সেখানে অন্য কোনও দলের সংগঠন নেই, নাম পর্যন্ত জানে না, দেখা যাচ্ছে সি.পি.এম-এর অন্য দলের প্রার্থী হিসাবে ৬ জনকে নেওয়া হচ্ছে। এটাই কি গণতান্ত্রিক পদ্ধতি? গণতান্ত্রিক পদ্ধতি যদি সত্যি সত্যি অবলম্বন করতে হয় তাহলে সেই এলাকায় যে কোনও দলই থাক না কেন তারা যদি চাষী, মজুরের হয়ে লড়ে, তাদের যদি গণসংগঠন থাকে তাহলে তাদের প্রতিনিধিত্ব থাকা দরকার। আপনারা বলছেন, ফসল কাটা নির্বিঘ্নে হয়েছে। আমরা কিন্তু বলছি, ফসল কাটা নির্বিঘ্নে হয় নি। ব্লক কমিটিতে আমরা দেখেছি—বি.ডি.ও অফিস, জে.এল.আর.ও অফিস তারা নিরুপায়, সেখানে তারা বলছেন যে, সি.পি.এম প্রতিনিধিরা যা বলছেন তার বিরুদ্ধে যাবার উপায় নেই। সেখানে সি.পি.এম. প্রতিনিধিরা যা চেয়েছেন, তার বিরুদ্ধে যাবার কোনও উপায় নেই। আমরা এই সিদ্ধান্ত করেছি। কিন্তু উচ্চতর আদালতে সেটা ঠেকে যাচ্ছে। এইভাবে দলবাজি চলছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টিভঙ্গি, তিনি যে বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী—বামফ্রন্ট সরকার জনগণের উপর নির্ভর করে তারা দাবি করছেন এবং প্রশাসনের যে নিরপেক্ষতা, তা বজায় রাখবার জন্য যে সুস্থ বামপন্থী নীতি অবলম্বন করা দরকার, সেটা আপনারা করুন। তা না হলে শুধু মুখে নীতির কথা বলব, অথচ বাস্তবে দেখা যাচ্ছে প্রশাসনকে ব্যবহার করছেন দলীয় স্বার্থে। এই দলবাজি হচ্ছে বাস্তব অবস্থা। তা যদি না হয় তাহলে গণ আন্দোলনকে কেন আপনারা ভয় পাচ্ছেন? আপনারা বলছেন আমরা প্রতিনিধি, জনগণের যে গণতান্ত্রিক শক্তি, যে গণসংগঠন তাদের সঙ্গে আলাপ আলোচনা না করে বিভিন্ন অবস্থায় একটার পর একটা অর্ডিন্যান্স আপনারা করছেন, আপনারা প্রশাসনিক সিদ্ধান্ত গ্রহণ করছেন। কিন্তু বিধানসভায় সেইগুলো আনতে সাহস পাচ্ছেন না। এটা কেমন ধরনের কাজ? এমনি ভাবে তো কংগ্রেসিরা কাজ করেছিল। এমনি ভাবে কংগ্রেস জনগণকে আড়াল করেছিল, জনগণের সিদ্ধান্তকে পদদলিত করেছিল। তাই আজকে আমি আপনার কাছে আবেদন করব মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী এখানে যে প্রশাসনের নিরপেক্ষতার কথা বলেছেন—তাঁর বিবৃতিতে দেখা যাচ্ছে, তিনি বলছেন, সরকারের কাজের সঙ্গে সহযোগিতা করবার জন্য তিনি কো-অর্ডিনেশন কমিটির সহযোগিতা চেয়েছেন। তাঁর বিবৃতির মধ্যে এটা দেখা যাচ্ছে, তিনি বলছেন, আমরা প্রশাসনকে নিরপেক্ষ রাখব। তিনি নিজে বিবৃতির মধ্যে বলছেন, এখানে আমি আনন্দের সঙ্গে একটা নতুন উদ্যোগের উল্লেখ করতে চাই, রাজ্য সরকারি কর্মচারিদের কো-অর্ডিনেশন কমিটি কাজকর্ম ত্বরান্বিত করা এবং বকেয়া কাজ শেষ করার জন্য সচেষ্ট হয়েছেন। তারা প্রশাসনকে জনমুখী করার কথা বলেছেন। আমি সমস্ত মন্ত্রী এবং সমস্ত বিভাগের সচিব এবং জেলা শাসকদের এই উদ্যোগের সঙ্গে সহযোগিতা করতে অনুরোধ করছি। এখানে আমার বক্তব্য, আরও যে সব ট্রেড ইউনিয়ন আছে, তাদের যদি রাখতে পারতেন, কারণ তিনি তো প্রশাসনকে নিরপেক্ষ

করতে চাইছেন—কো-অর্ডিনেশন কমিটি বা অন্যান্য যদি সংগঠন থাকে, তাদের ডেকে সরকারের যে কাজ, সেই কাজগুলো নিয়ে তাদের যথেষ্ট ভাবে জনমুখি করে গড়ে তুলতে পারতেন কিন্তু তিনি দলগতভাবে সি.পি.এম প্রভাবিত কো-অর্ডিনেশন কমিটিকে আহ্বান করছেন—এমন কি কোনও ডেপুটেশন এলে কো-অর্ডিনেশন কমিটির রেকমেন্ডেশন চাই, কো-অর্ডিনেশন কমিটির অনুমোদন পেলে পরে তবে তারা ডেপুটেশনে আসতে পারবে। এখানে দেখা যাচ্ছে তথ্য এবং জনসংযোগ বিভাগ, সেটাও দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে, তাদের প্রচার যন্ত্রে রূপান্তরিত হয়েছে। স্টেটসম্যান কাগজে, হিন্দুস্থান স্ট্যান্ডার্ড কাগজে এই সংবাদ বেরিয়েছিল যে পূর্ববঙ্গের জনৈক সি.পি.এম. নেতার লেখাতে তুলে ধরার জন্য—প্রচার করার জন্য ব্যবস্থা করা হয়েছে সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় সাফাই গাইলেন যে সত্যযুগ কাগজে বেরিয়েছে। এই যে করা হয়েছে বেশ করা হয়েছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাতে চাই, মুখ্যমন্ত্রী, তিনি এই বামফ্রন্ট সরকারের নেতৃত্বে দিচ্ছেন, তাঁদের নীতির মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি পরিস্ফুট হোক এবং সাধারণ মানুষের উপর নির্ভর করে প্রশাসন চালনা করুন। প্রশাসনকে যাতে কঠোর ভাবে, নিরপেক্ষভাবে পরিচালনা করা হয়, সেদিকে দৃষ্টি রাখার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীরদ রায়চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক আজকের ব্যয়বরাদ্দের যে প্রস্তাব, এই প্রস্তাবকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। কোন একটা বিশেষ নীতির উপর দাঁড়িয়ে সরকার পরিচালিত হয়। গত ৩০ বছর ধরে—মাঝখানে কয়েক মাস বাদে, কংগ্রেস এই একটা নীতির উপর দাঁড়িয়ে সরকার পরিচালিত করেছেন। আমরা একটা নীতির উপর দাঁড়িয়ে সরকার চালাচ্ছি। এই দুই সরকারের মধ্যে যে তফাৎ, সেটা কি? আমরা দেখেছি, যে পুলিশ প্রশাসন, সাধারণ প্রশাসন-এ তৎকালীন সরকারের যে প্রত্যক্ষ হাত, প্রত্যক্ষ যে কাজ, সেইগুলো কি? আমরা দেখেছি ডি.এম. অফিস থেকে শুরু করে বি.ডি.ও. অফিস পর্যন্ত কংগ্রেসি নেতারা বসে ডিকটেট করছেন, এই করতে হবে, ঐ করতে হবে। সেই অনুসারে পরিচালিত হয়েছে।

[6-30—6-40 P.M.]

আমরা দেখেছি এমন কি একটা জি.আর. পর্যন্ত তাদের নির্দেশ ছাড়া দেওয়া হয়নি আমরা দেখেছি সেসব জায়গায় যে কমিটিগুলি আছে, সেই কমিটিগুলি সাধারণ মানুষের দ্বারা পরিচালিত হত, অথচ সেই কমিটিকে বাদ দিয়ে নিজেদের ইচ্ছেমতো লোকেদের নিয়ে কমিটি করা হয়েছে। আমরা দেখেছি গ্রুপ লোন বা স্টেট কো-অপারেটিভ লোন তারা পেয়েছে তাদের লোকেরা পেয়েছে। কংগ্রেসি না হলে কোনও লোন পাওয়া যায় নি। তাদের সেই সং লোকের লক্ষ লক্ষ টাকা বাকি পড়ে আছে, অথচ তাদের উপর সার্টিফিকেট হয়নি, কোনও টাকা আদায় করা হয় নি। এখনও সেই জিনিস চলছে। অপরপক্ষে কলেজগুলির ঘটনা আমরা জানি। হাবড়া শ্রী চৈতন্য কলেজে আমরা দেখেছি ছাত্রপরিষদের নেতারা হু

থেকে প্রফেসরকে বের করে দিয়ে নকল করবার সুযোগ করে দিয়েছে। শুধু তাই নয়, ছাত্রপরিষদের একটা ঘরে রেখে বই হাতে দিয়ে দেওয়া হয়েছে। এই কাজ করা হয়েছে নকল করার জন্য। কংগ্রেসি গুন্ডারা এর জন্য টাকা নিয়েছে। আমরা জানি কংগ্রেসি গুন্ডাদের দ্বারা তৎকালীন সময়ে হাজার হাজার লোক মারা গিয়েছে, বাড়ি ছেড়ে পালিয়ে গিয়েছে। তাদের ভয়ে সরকারি কর্মচারিরা কাজ করতে পারেনি। বেসরকারি কর্মচারিরাও অফিস আদালতে কাজ করতে পারেনি, তাদের জোর করে বের করে দেওয়া হয়েছে। আমাদের মনে আছে হাবড়ায় ২১-জন লোককে খুন করা হয়েছে, সেদিনের বিভীষিকার কথা আজও ভুলিনি। চিত্ত কর, সুবোধ বিশ্বাস এবং আরও বহু লোককে খুন করা হয়েছে। এমন কি আমরা জানি থানায় ধরে নিয়ে গিয়ে পর্যন্ত খুন করা হয়েছে। রাত্রিবেলা থানায় আটকে রাখা হল, আমি তার সঙ্গে কথা বলে এলাম। আশ্চর্যের বিষয় পরের দিন তার দেহ পাওয়া গিয়েছে খন্ড-বিখন্ড অবস্থায়। কংগ্রেসি গুন্ডারা সারা পশ্চিমবাংলায় বিভীষিকার রাজত্ব কায়েম করেছিল। আজও ওদের হাত রক্তে লাল হয়ে আছে, যারা পরিচ্ছন্ন প্রশাসনের কথা বলছেন। ওদের মুখে একথা সাজে না, একথা ওরা বলতে পারে না। আমি বলতে চাই যে খুনের রাজত্ব বিভীষিকার রাজত্ব পশ্চিমবাংলায় কংগ্রেসিরা প্রতিষ্ঠা করেছিল আমরা তা ধুয়ে মুছে একটা নতুন রাজ্য তৈরি করব, নতুন স্বচ্ছ প্রশাসন করব, তার পদক্ষেপই নেওয়া হচ্ছে। ওরা তাই আতঙ্কিত হচ্ছে ভীত হচ্ছে, ওরা তাই আমাদের বিরুদ্ধে চিৎকার করছে। ওরা তো দেশে তৎকালীন সময়ে প্রশাসন চালিয়েছে, আজও প্রশাসন চলছে, পাশাপাশি মিলিয়ে দেখুন কোন প্রশাসন স্বচ্ছ প্রশাসন। আমরা বলতে চাই বর্তমানে অনেক স্বচ্ছ প্রশাসন, সুন্দর প্রশাসন চলছে। এখন কেউ বাড়ির বাইরে যেতে ভয় পায় না। তৎকালীন সময় একটা লোক ঘর থেকে বেরতে ভয় পেত। মা তাঁর ছেলেকে ঘর থেকে বের করতে শঙ্কিত হত, যত সময় ছেলে না ফিরে আসত ততক্ষণ চিন্তিত হয়ে বসে থাকত। আজকে সমস্ত মানুষ অতি সাধারণভাবে, স্বাভাবিকভাবে চলা-ফেরা করছে। কোথাও কোনও গন্ডগোলের কথা শোনা যাচ্ছে না। আমরা জানি আজকে আর পুলিশ প্রশাসন দলীয় স্বার্থে কাজ করবে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা কথা বলব যে, গভীর ষড়যন্ত্র চলছে। সেই ষড়যন্ত্র এক শ্রেণীর আমলা এবং যে সমস্ত গুন্ডারা বিগত ৫ বছরে অন্যায়ভাবে চাকুরি পেয়েছিল তারা করছে। এই দুই শ্রেণীর দ্বারা গভীর ষড়যন্ত্র চলছে। আমরা দেখছি ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট কমিটিতে আমলারা সবাই হাজির হচ্ছে না, তাদের যে সমস্ত প্রশ্ন করছি, তার জবাবও তারা দিচ্ছে না এবং তারা সঠিকভাবে কাজ করছে না। করবে বলেও করছে না। এটা অত্যন্ত ভয়াবহ ব্যাপার। অপর দিকে আমরা দেখছি সাধারণ কৃষক, প্রান্তিক কৃষক, ভূমিহীন কৃষক, ভাগচাষীদের ক্রোক এর ভয় দেখানো হচ্ছে পুলিশ নিয়ে গিয়ে। এই জাতীয় ভয়াবহ জিনিস ঘটছে। এবিষয়ে আমাদের সতর্ক থাকতে হবে। তারপর আমাদের আর.পি.পি. স্কীমে আমাদের এই সরকার লক্ষ লক্ষ টাকা খরচ করছেন। কিন্তু সেই স্কীম কার্যকর করা যাবে না, যদি না আমাদের এর উপর নজর রাখা যায়। এই স্কীমে সপ্তাহে পেমেন্টের কথা বলা হচ্ছে। কিন্তু সপ্তাহে পেমেন্ট হলে গরিব মানুষ বাঁচতে পারবে না। সেই স্কীমে ডেলি পেমেন্টের

ব্যবস্থা করলে আমার মনে হয় ভাল হবে। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## SEVENTEENTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পিকার ঃ** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসরী কমিটির সপ্তদশ প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক আজ ৩রা মার্চ, ১৯৭৮ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠক ৬ই মার্চ হইতে ৯ই মার্চ, ১৯৭৮ তারিখ পর্যন্ত বিধান সভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিত ভাবে নির্ধারণের সুপারিশ করা হয়েছে।

| | | | |
|---|---|---|---|
| Monday, 6th March, 1978 | (i) Demand No.74 | [363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)] | —2 hours |
| | (ii) Demand No.26 | [260—Fire protection and Control) | |
| | (iii) Demand No.41 | [285—Information and publicity<br>485—Capital Outlay on Information and publicity<br>685—Loans for Information and publicity]<br>—1½ hours. | |
| | (iv) Demand No.33 | [277—Education (youth Welfare)]—1½ hours. | |
| Tuesday, 7th March, 1978 | (i) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, (Introduction, Consideration and passing)—1½ hours. | | |
| | (ii) Demand No.62 | [320—Industries (Excluding Closed and Sick Industries]<br>520—Capital Outlay on Industrial Research Development (Excluding public Undertakings and Closed and Sick Industries)<br>525—Capital Outlay on Telecommunication and Electronic Industries<br>720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)] | |

(iii) Demand No.64 (328—Mines and Minerals)

(iv) Demand No.75 (500—Investments in General Financial and Trading Institutions)

(v) Demand No.79 (523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries Excluding Public Undertakings)

(vi) Demand No.80 (526—Capital Outlay on Consumer Industries Excluding public Undertakings and Closed and Sick Industries

(vii) Demand No.76 [321—Village and Small Industries (Public Undertakings)

505—Capital Outlay on Agriculture (Public Undertakings)

705—Loans for Agriculture (Public Undertakings)

722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings)

723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings)

726—Loans for Consumer Industries (Public Undertakings)

734—Loans for Power Project (Public Undertakings)]

(viii) Demand No.61 [320—Industries (Closed and Sick Industries)

522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries)

526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries)

—4 hours.

722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries)

723—Loans for Petroleum, Chemical and Fertiliser Industries (Closed and Sick Industries)

726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)]

Wednesday, 8th March, 1978

(i)(a) The Calcutta University (Temporary Supersession) Bill, 1978 (Introduction)

(b) Discussion on Resolution in pursuance of article 213(2)(a) of the Constitution of India, the notice of which was given by Shri Bholanath Sen, M.L.A., and Shri Satya Ranjan Bapuli, M.L.A.

(c) The Calcutta University (Temporary Supersession) Bill, 1978 (Consideration and Passing)—2 hours

(ii) The Burdwan University (Temporary) Bill, 1978 (Introduction, Consideration and passing)—1 hour

(iii) The Kalyani University (Temporary and Supersession) Bill, 1978 (Introduction, Consideration and passing)—1 hour

(iv) The North Bengal University (Temporary Supersession) Bill, 1978 (Introduction, Consideration and Passing)—1 hour

(v) The Bidhan Chandra Krishi Viswa Vidyalaya (Temporary Supersession) Bill, 1978 (Introduction, Consideration and Passing)—1 hour

Thursday. 9th March, 1978

(i) Demand No.25 [359—Public works

277—Education (Sports) (Buildings)

277—Education (Excluding Sports and youth Welfare) Buildings)

278—Art and Culture (Buildings)

280—Medical (Buildings)

282—Public Health, Sanitation and Water Supply (Buildings)

283—Housing (Buildings)

287—Other Social and Community Services (Buildings)

304—Other General Economic Services (Buildings)

305—Agriculture (Buildings)

309—Food (Buildings)

310—Animal Husbandry (Buildings)

311—Dairy Development (Buildings)

320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings)

321—Village and Small Industries (Excludings Public Undertakings) (Buildings)

450—Capital Outlay on Public Works

477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings)

477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings)

477—Capital Outlay on Education Sports and Youth Welfare (Buildings)

480—Capital Outlay on Medical (Buildings)

481—Capital Outlay on Family Welfare (Buildings)

—3 hours

482—Capital Outlay on Public Health Sanitation and Water Supply (Buildings)

483—Capital Outlay on Housing (Buildings)

485—Capital Outlay on Information and Publicity (Buildings)

495—Capital Outlay on other Social and Community services (Buildings)

505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings)

509—Capital Outlay on Food (Buildings)

510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings)

511—Capital Outlay on Dairy Development Excluding Public Undertakings) (Buildings)

(i) Demand No.25 [521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)]

(ii) Demand No.70 [337—Roads and Bridges

537—Capital Outlay on Roads and Bridges

737—Loans for Roads and Bridges]

(iii) Demand No.39 [283—Housing

483—Capital Outlay on Housing

683—Loans for Housing]

(iv) Demand No.4 [214—Administration of Justice) } —1½ hours

(v) Demand No.8 (230—Stamps and Registration) }

There will be no mention cases on the 7th & 8th March, 1978.

[6-40 – 6-50 P.M.]

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা নিবেদন করছি, আপনার পক্ষে সম্ভব হবে কি না জানি না। বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ অর্ডিন্যান্স বিলগুলি যেন একসঙ্গে মুভ করা হয়, তাহলে আমাদের পক্ষে বিচার করার সুবিধা হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রস্তাব বোঝা গেছে, কিন্তু হাউসে বিধিগতভাবে রাখতে হবে প্রত্যেকটি বিল। প্রস্তাব উত্থাপনের প্রসিডিওর এগ্রিড হলে আলাদা ভাবে বিল হবে। এখন আমি মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়কে এ সম্বন্ধে প্রস্তাব রাখতে বলছি।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** কার্যউপদেষ্টা সমিতির সপ্তদশ প্রতিবেদনে যে প্রস্তাব করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাবটি রাখলেন সে সম্বন্ধে কারও আপত্তি নেই, অতএব প্রস্তাবটি গৃহীত হল। এখন আমি মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয়কে আহ্বান করছি তিনি তাঁর জবার দিন।

## DISCUSSION ON VOTING ON DEMAND FOR GRANTS

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, প্রথমেই একটা অসুবিধার কথা এইসব আলোচনায় বলতে হয়। সেটা হল আমাদের বিরোধী বন্ধুদের ও আমাদের দৃষ্টিভঙ্গির কথা। আমাদের যে দৃষ্টিভঙ্গি ও যে মনোভাব নিয়ে আমরা চলি সেটা ওরা বুঝতে পারেন না—তা বোঝা সম্ভবও নয়। কারণ আমরা অভ্যস্ত আলোচনা করায়, আমরা মানুষকে অসত্য কথা, বাগাড়ম্বর করা এসব পথ নিই না। এটা আমাদের একটা শিক্ষা এবং সেইজন্য আমরা বাস্তবকে মেনে নিই। যদি কিছু না হয় খোলাখুলি বলি—লুকোবার কিছু নেই। মানুষ বুঝে নেবেন কি ব্যাপার। আর যদি সব লুকোবার চেষ্টা করি—গত ৩০ বছর ধরে আমরা দেখেছি কংগ্রেস আমলে বাস্তবকে সরিয়ে রাখবার চেষ্টা হয়েছে। আমরা যদি তা করি তাহলে আমাদের দুর্বলতা তো থেকে গেল, আমাদের নীতিবাচক দিকগুলি থেকে গেল। এগুলি আমরা কি করে অতিক্রম করব? এই সব বাধা কি করে অতিক্রম করব? সেইজন্য ৩০ বছর দেখেছি এইসব জিনিস চলেছে। আপনারা প্রসিডিংসগুলি খুলে দেখলেই দেখতে পাবেন। সেখানে একটা লাইনও আত্মসমালোচনার কিছু পাবেন না—ওই কংগ্রেস রাজত্বের সময়। এটা আপনারা পড়ে নেবেন। জনতা রাজত্বে কি হচ্ছে সেটা বলতে পারব না, কারণ আমরা পুঙ্খানুপুঙ্খভাবে এগুলি দেখি নি। এটাই হচ্ছে অসুবিধা। আমার বক্তব্যের মধ্যে বলতে গিয়ে আমি বলেছি যে আমাদের কিছু অগ্রগতি হয়েছে, আমরা দুর্নীতির বিরুদ্ধে লড়াই করবার চেষ্টা করছি। আবার আমরা বলেছি যা হয়েছে তাতে সন্তুষ্ট হতে পারছি না। ভয়ঙ্কর কথা। আট মাস হয়ে গেল সন্তুষ্ট হতে পারলেন না? না পারছি না। কি করব, না পারলে? এবং

পারছি না বলেই অসুবিধা আছে—যতটা পারি দূর করছি, দূর করতে বদ্ধ পরিকর। আমি জানি মন্ত্রী বদল হলেই রাতারাতি শাসন বদল হয়ে গেল এ কখনও হয় না। কারণ যে অভ্যাস এদের দিয়ে করানো হয়েছে যারা এদের চালিয়েছেন সে অভ্যাস চলে যাবে, এটা মনে করার কারণ নেই। আমরা মার্কসবাদী। আমরা জানি সেখানে এসব কথা পরিষ্কারভাবে বলা আছে। আমরা জেনেশুনেই তো সরকারে এসেছি। এসব বাধা আমাদের থাকবে। এতো বিপ্লব করে আসেনি যে আমাদের ইচ্ছামতো লোক এখানে ওখানে নিয়োগ হবে। একে তাড়াব, অমুক লোককে আনব, সমস্ত বদলে দেব যা বিপ্লবের পরে সমস্ত দুনিয়ার সব জায়গায় হয়। এতো সে ব্যবস্থা নয়। এই ব্যবস্থা রেখে কতটা দূর করা যায় জনসাধারণের সহযোগিতা নিয়ে আমরা কতটা এগোতে পারি সেই চেষ্টাই করছি। আমরা বলেছি যে কিছুটা এগিয়েছি, তবে আমরা সন্তুষ্ট নয়। কাজ আমাদের আরও করতে হবে। আমরা আজ যেজন্য মিটিং করছি, বোঝাবার চেষ্টা করছি যে কি করে আমাদের প্রশাসনকে আরও সরলীকরণ করা যায়। কি করে আমরা ত্বরান্বিত করতে পারি। আমাদের যে কাজ বা আমরা যে সিদ্ধান্ত নিই কি করে তা তাড়াতাড়ি করা যায়, যে পরিকল্পনা করা হয় তা যাতে পড়ে না থাকে, সেগুলি তাড়াতাড়ি কাজের মধ্যে আসতে পারে এইসবই আমরা চেষ্টা করছি। হবে বলে আমাদের আশা আছে। আমাদের অভিজ্ঞতা আছে আমরা এ বিষয়ে এগোব সন্দেহ নেই। কারণ আমাদের জনসাধারণও সজাগ আছেন। তারা আমাদের দৃষ্টি আকর্ষণ করছেন। তারা বিভিন্ন জায়গার কথা আমাদের বলছেন, আমাদের বলছেন যে আমাদের এইসব অসুবিধা হচ্ছে। যা আপনারা ঠিক করেছিলেন যে অমুক জায়গায় ১০টা টিউবওয়েল হবে, কিন্তু ৩টার বেশি হয় নি।

[6-50—7-00 P.M.]

তাঁরা আমাদের খবর দিচ্ছেন যে খবর প্রশাসনের মাধ্যমে আমরা পাচ্ছি। আমরা জনসাধারণের কাছ থেকে খবর পাচ্ছি যখন তখন সেগুলি নিয়ে বসছি যে কেন হয় নি। কোথায় বাধা? কি করে এই বাধা দুর করতে পারি। এইভাবে আমরা চলবার চেষ্টা করছি। এগুলি কি করে বিরোধী পক্ষ বুঝবেন? তাঁরা যদি বোঝবার চেষ্টা করেন তাহলে ভাল হয় আপনাদের এবং আমাদের উভয়েরই। তারপর দুর্নীতির ব্যাপারে কে বলবে? এক কংগ্রেসিরা বলতে পারেন যে আট মাসের মধ্যে দুর্নীতি দুর করে দিয়েছি—মুক্ত করেছি। কারণ আট মাস রাজত্ব চালাচ্ছি। এই সময়ের মধ্যে এটা করা সম্ভব নয়। তবে এটা সত্য কথা রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ঢুকেছে। আমাদের দেশের এই কথা লজ্জার সঙ্গে ক্ষোভের সঙ্গে আমাকে বলতে হচ্ছে। সমস্ত ব্যাপারে দুর্নীতি আছে। শুরু করেছে কংগ্রেসি মন্ত্রীরা, ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে এটা শুরু করেছেন, ঘুস নেওয়া ঘুস দেওয়া, লোককে বিপথে পরিচালিত করা সমস্ত কিছু হয়েছে নিচের তলা পর্যন্ত। কাজেই বলছি উপরতলা থেকে আরম্ভ করি। দেখি আমরা এ থেকে মুক্ত হতে পারি কি না। তাহলে দশজনের কাছে বলবার অধিকার থাকবে যে আপনারা এইভাবে চলুন এইভাবে কাজ করুন। তাহলে কঠোর হস্তে আমরা দমন করতে

পারব। কিন্তু তা সত্ত্বেও দুর্নীতি কোথায় ধরা পড়েনি? আমার বেশি বলার সময় নেই, আমি দু-একটা কথা বলব। এই চাকরি দেওয়ার ব্যাপারে কি ভয়ঙ্কর ব্যাপার হয়েছিল? সরকারি চাকরি দেওয়ার ব্যাপারে যে নিয়মকানুন ছিল তাও তো বাতিল করে দেওয়া হয়েছিল। কংগ্রেসি দাদারা, কংগ্রেসি মামারা, কংগ্রেসি এম.এল.এ, মন্ত্রী তারাই ঠিক করবেন। ২২ হাজার, ২৪ হাজার লোককে চাকরি দেওয়া হয়েছে আমাদের সরকারি দপ্তরগুলিতে কয়েক বছরের মধ্যে তার যোগ্যতার কিভাবে বিচার হয়েছে? কোন যোগ্যতার বিচার হয় নি সেখানে। আর পক্ষপাতিত্বের কথা বলা হচ্ছে। পক্ষপাতিত্ব হয়ে গিয়ে থাকে তো অত্যন্ত আনন্দের কথা। ১১ লক্ষ যদি ঐ সি.পি.এমের পক্ষে হয়ে থাকে বা বামপন্থী হয়ে থাকে তো এর থেকে আনন্দের বিষয় কি আছে? এত তাড়াতাড়ি হয় না। এত তাড়াতাড়ি মানুষ বদলায় না। এরা সাধারণ ছেলে মেয়ে রাজনীতি করে না। শুধু তাই নয়, আমরা অনেক জায়গায় শুনি কি সংকীর্ণ দৃষ্টিভঙ্গি নিয়ে সব চলা হয়। ভারতবর্ষের একতার কথা বলা হয়। জানেন আপনারা কি সব সার্কুলার বেরিয়েছে স্থানীয় লোকেদের চাকরি দেওয়ার ব্যাপারে—যা বিভিন্ন সরকার বার করেছেন? কেউ পাত্তা পায়? সেখানে ১২ বছর থাকতে হবে, অমুক করতে হবে, এই এই জিনিস করতে হবে, নাম পর্যন্ত সেখানে লেখা হয় না এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে। এগুলিতে জোর দিন,—দেখুন আমরা এ সবের পরিবর্তন করছি। বলতে পারেন কোথায় হয়েছে? এ সব অন্যায় করছি? আপনারা বলছেন কিছুই হচ্ছে না। এ সব পরিবর্তন হচ্ছে, বিরাট পরিবর্তন যা আপনারা ৩০ বছর স্তূপীকৃত করে রেখেছেন—জমা করে রেখেছেন। সে সব অন্যায় সে সব আস্তে আস্তে দূর করবার চেষ্টা করছি। এতে কংগ্রেসের যারা ছেলে মেয়েরা আছেন তারাও পাবেন, জনতারা পাবেন, আমাদেরও পাবেন, যাঁরা অরাজনৈতিক ভিন্ন দৃষ্টিভঙ্গি নিয়ে চলেন তারাও পাবেন। যোগ্যতা অনুযায়ী বিচার করে তারা পাবেন। তারপর আমরা চেষ্টা করছি গণটোকাটুকি যেটা আবিষ্কার করেছিলেন যেটা ছেলেদের সব শিখিয়েছিলেন সেটা দূর করতে চেষ্টা করছি। কোনও সভ্য দেশে মাসকপিং করা উচিত নয়। দেশের সর্বনাশ করে দিয়েছেন। জাতীয় চরিত্র নষ্ট করবার চেষ্টা হয়েছে যুবকদের বিপথে পরিচালিত করে। তবে সৌভাগ্যবশত যুবকদের আমরা দেখেছি যে এত সহজে বিপথে পরিচালিত করা যায় না। তারা রুখে দাঁড়াচ্ছেন, তারা আমাদের সঙ্গে সহযোগিতা করছেন। সাত বছর পর ক্যালকাটা ইউনিভার্সিটিতে আমি যেতে পেরেছি—যাদবপুর ইউনিভার্সিটিতেও যেতে পেরেছি। গুন্ডা অধ্যুষিত সব অঞ্চলে গেছি। শিক্ষার ক্ষেত্রেও সেরূপ অবস্থার সৃষ্টি হয়েছিল। কোনওরকম নির্বাচন হত না। কংগ্রেসিরা জানেন না? আমাদের বিরোধীপক্ষরা জানেন না? সেই সমস্ত জায়গায় আজ নির্বাচন হচ্ছে। কলেজে কলেজে নির্বাচন হচ্ছে। আমরা অনেক জায়গায় জিতছি। কিছু জায়গায় হারছিও। কোন দিন এজিনিস হয়েছে কংগ্রেস আমলে? ছাত্ররা দলে দলে এসে আমাদের বলছেন যে আমরা আপনাদের সঙ্গে আছি। বলুন কি করতে হবে? তবে আমাদেরও কিছু বক্তব্য আছে ছাত্রদের উপর। আপনাদের দেখতে হবে পরীক্ষার ব্যাপারে, ক্লাশের ব্যাপারে, সিলেবাসের ব্যাপারে, পরীক্ষার পড়াশুনার ব্যাপারে ইত্যাদি আমাদের যা বক্তব্য সেগুলি সব দেখতে হবে। ঠিকই তো দেখতে হবে।

কিন্তু আমরা এইপথে অগ্রসর হয়েছি। একি কম বড় কথা? কিন্তু এ দেখবার মতো দৃষ্টিভঙ্গি বা মনোভাব কিছুই এদের নেই। আবার ইচ্ছে করেও অনেকে দেখবেন না। এরজন্য আর আমরা কি করতে পারি। ঠিক সেই রকম, এরা বলছেন যে আমরা নাকি সব পক্ষপাতিত্ব করছি। ইউনিভার্সিটিতে যা হয়েছে সেটা কোন নিয়ম হচ্ছে? সমস্ত জনসাধারণ আমাদের সঙ্গে, কেবল ঐ অংশটুকু বাদ দিয়ে। তারাই বলছেন করুন কিছু। কতদিন এজিনিস চলবে? ওদের মধ্যে দু একজন আছেন যারা নাকি শিক্ষক। শিক্ষক তারা তবু কিছু বলছেন না। আমি সেটা বলছি না তবে যেটা বলতে চাই তা হল আগে এটা কনডেম্বড্ করুন। কনডেম্বড্ করছেন না। ডাঃ অসীমা চ্যাটার্জি কে জিজ্ঞাসা করুন কি ভাষা প্রয়োগ করা হয়েছে। কি ভাবে বাধা দেওয়া হয়েছে, কিভাবে ভেতর থেকে দরজা বন্ধ করা হয়েছে। এসব আপনারাই শিখিয়েছেন। আমাদের ঘরের ছেলেগুলোকে। তাদের আপনারা ভুল পথে পরিচালিত করেছেন এইভাবে। জানোয়ার এভাষা ব্যবহার করেছেন। এসব সম্বন্ধে কারুর কিছু বলার নেই? শিক্ষক হয়ে সব বসে আছেন। পরবর্তীকালে পুলিশ এসেছে। কাগজে কি বেরিয়েছে আর কাগজে বেরুলেই কি সব সত্যি হতে হবে? আপনারা তো এখানে আইন তৈরি করেন। আপনারা এখানে এসেছেন, সুতরাং বলুন এসব তদন্ত করতে হবে, বুঝতে হবে, দেখতে হবে। কাগজে বেরোলেই কি সব সত্যি হয়ে যায়?

**মিঃ স্পিকার ঃ** আজকে বিতর্কের সময় ৭ টা ১ মিঃ এ শেষ হওয়ার কথা কিন্তু মুখ্যমন্ত্রী এইমাত্র আরম্ভ করেছেন, কাজেই সময় এখনও কিছু লাগবে। আমি প্রস্তাব করছি বিধানসভা কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ২৯০ নং নিয়মানুযায়ী আজকে সভার সময় আরও আধ ঘন্টা বাড়ানো হোক। আশা করি এতে কারও আপত্তি নেই।

**শ্রী জ্যোতি বসু ঃ** ঘেরাও সম্বন্ধে আমরা পরিষ্কার বলেছি কে সিপিআই, কে কংগ্রেস আমরা বুঝি না, যদি এই রকম হয় এবং এখানে এটা হচ্ছে, সেজন্য পুলিশ পাঠাতে হচ্ছে, পুলিশ যাবে, কোনও উপায় নেই, এইভাবে জিনিস চলতে পারে না। পানিহাটিতে ইন্ডিয়া গভর্নমেন্টের মন্ত্রী শ্রী বহুগুনা আমাদের সঙ্গে আলোচনা করে একটা কারখানা বেঙ্গল কেমিক্যাল নিলেন, নেবার পর জনতা পার্টির নেতৃত্বে সেখানে লোক গিয়ে দখল করে নিল। যদি দরকার হয় তাহলে আমরা আলোচনা করে কিছু একটা সেটেল করতে পারি, একটা কমিটি হল, তিনিও থাকলেন, আমরাও থাকলাম। কিন্তু সেখানে ছেলে মেয়েদের বোচকা-বুচকি নিয়ে পাঠিয়ে দিচ্ছে, বলছে যে তোমরা গিয়ে দখল কর। তারা সেখানে গিয়ে বাড়ি-টাড়ি করবে। আমরা বললাম এইসব অন্যায়, এইসব চলবে না। তখন বললে ঠিক আছে, আমরা সমর্থন করব না। তখন সোদপুরের কাছে একটা প্রাইভেট জমি দখল করার জন্য ঐ জনতা পার্টির লিডার লোক পাঠিয়ে দিল। আমরা আবার বললাম এখানে আসুন, বসুন। উনি বসলেন, বললেন যে না আমি এটা করছি না। যাইহোক, পুলিশ গিয়ে যদি তাড়িয়ে দেয় তাহলে আবার উস্কানি দিয়ে জনতা পার্টি তাদের অন্য জায়গায় পাঠিয়ে দিচ্ছে। আমি কি করতে পারি? একটা ভাল জিনিস হয়েছে , ইতিমধ্যে পুলিশ বলেছে এটা রাজনৈতিক ব্যাপার

ধারণা করছি, আপনি যদি একটু জনতা পার্টির লিডারদের সঙ্গে কথা বলেন তাহলে ভাল হয়। আমি প্রফুল্লবাবুকে জিজ্ঞাসা করলাম, কারণ, উনি এইসব সমর্থন করেন না। আমি জিজ্ঞাসা করার আগে একটা চিঠি দেখলাম, যিনি কংগ্রেসে ছিলেন এখন জনতা হয়েছেন, কয়েক মাস আগে সেই ভদ্রলোককে তিনি চিঠি লিখেছেন এইসব তুমি কোরো না, এটা আমাদের নীতি নয়, আমরা এইসবের বিরুদ্ধে, জোর করে জমি দখল করার বিরুদ্ধে আমরা লড়াই করেছি, এটা আমাদের নীতি নয়। আমি আনন্দিত হয়েছি, আই.জি.কে বলেছি তাহলে তো এইসব হবার কথা নয়, তাহলে রাজনৈতিক ব্যাপার থাকছে না, আপনারা যেভাবে করার করুন। তারপর আমি একদিন বাড়ি যাচ্ছি, দেখলাম রাসবিহারী অ্যাভিন্যুতে বাসন্তি কলেজের সামনে জমি পড়ে আছে। সকালে যখন অফিসে আসছি তখন দেখি ১০/১২ টা দোকান হয়ে গেছে একেবারে কলেজের সামনে। আমি পুলিশ কমিশনারকে গিয়ে বললাম কি ব্যাপার, আমরা তো বিবৃতি দিয়েছি যে নতুন যেন এইসব দখল না হয়, পুরানো যারা আছে তাদের সম্বন্ধে আমাদের আলোচনা করে বিকল্প কি করা যায় সেটা দেখব, কিন্তু কিছু করতে পারবে না। নতুন করে যদি এইসব দখল হয় তাহলে দেশের সর্বনাশ হবে, দেশে অরাজকতা সৃষ্টি হবে। আমি পুলিশকে বললাম এটার জন্য নোটিশ দিন, এরা কে আমি জানি না, নোটিশ দিলে আমি বুঝব এরা কে। নোটিশ দেওয়া হল ২৪ ঘন্টার যে এইসব চলবে না কলেজের সামনে। তখন আমি বুঝলাম যে ওরা আমাদের পক্ষের লোক, আমাদের বামপন্থী পক্ষের লোক, আমি তখন বললাম যে কোন আক্কেলে ওখানে এই রকম করেছে। তারা বললে ওরা তো করেছে—ওখানে নাকি কংগ্রেসের দুটো গ্রুপ আছে, একটা সুব্রত মুখার্জির গ্রুপ, আর একটা লক্ষ্মীকান্ত বসুর গ্রুপ, ওরা সমস্ত জায়গা দখল করে বসে আছে। আমি বললাম সে করুক, ওরা পুরানো কংগ্রেসের লোক হতে পারে, আমি ওদের গায়ে হাত দিতে পারব না, আমি সবার সঙ্গে আলোচনা করছি, তারপর দেখব। কিন্তু তোমরা কি করে রাতারাতি করে ফেললে? আমরা বিবৃতি দিয়েছি, তোমরা নিজেরা ভেঙ্গে নিয়ে চলে যাও। তারা চলে গেল, তারা তো আমাদের লোক। এইরকমভাবে আমি জেলায় যাই, পি ডব্লু ডি'র জমির ব্যাপারে আমাকে বলে, আমি বলেছি আমি কোনও কথা শুনব না কার দল, সরকার যখন নীতি ঘোষণা করেছেন তখন এই নীতিতে আমাদের চলতে হবে।

[7-00—7-10 P.M.]

সরকার যখন এই নীতি গ্রহণ করেছেন, তখন এই নীতি মতো আমাদের চলতে হবে, লোককে বোঝাতে হবে, বলতে হবে, ইত্যাদি। আমরা বলবার চেষ্টা করছি সেইজন্য। তারও কাগজে কি একটা বেরিয়েছে, আমার ছেলের পকেট যদি মার না হত তাহলে আমার বন্ধুরা কি বক্তৃতা দিতেন জানি না। ভয় করে পড়িও নি কি বেরিয়েছে। তার উপর বক্তৃতা হয়ে গেল, পুলিশ কেন তাদের সাহায্য করতে গেল? অদ্ভুত কথা। সে ডায়রি করেছে, পুলিশ খুঁজছে, চোর ধরা যায় কি না—এখন পুলিশ কাজ করলেও মুশকিল, না করলেও মুশকিল। এটা কি ঠিক, এই ব্যাপারে পুলিশ তৎপর—তৎপর দুটোতেই আছে পুলিশ, কোনও জায়গায়

তৎপর হয়েছিল, যেমন ডাকাতিগুলো হয়েছে, তারা বন্ধ করতে পারেন নি বটে, কিন্তু পরে তারা বেশির ভাগ ক্ষেত্রে ধরেছে। আবার কিছু আছে, তারা ধরতে পারছে না, পারস্যু করছে না, এটা কিসের জন্য? এটা কোনও দলের ব্যাপার নয়, আমার বন্ধুরা এখানে বলছেন না—কিন্তু ওরাই তো কেউ কেউ আমাকে চিঠি লেখেন যে পুলিশকে আমরা কেস দিলাম, তারা কিছু করল না, চুরি ডাকাতি, ছিনতাই এর কেস, এইসব চলছে। আমাদের এম.এল.এ.রা বলছেন। তাহলে আপনারা তার উল্টো বলছেন, আমাদের এম.এল.এ.দের ব্যাপারেও তো তাই হচ্ছে। এটা হচ্ছে, ঐ যে পুরানো অভ্যাস, এটা চলছে। এটা হচ্ছে, অনেকটা অযোগ্যতার কারণে এটা চলছে, এইগুলো আমাদের বদলাতে হবে যতটা আমরা পারি। এটা পক্ষপাত কিছু নয়। তারপর আমি যেটা বলতে চাইছি, এখানে কো-অর্ডিনেশন কমিটির নাম করেছি কেন, ইত্যাদি। এটায় কি অপরাধ আমি জানি না। আমরা এই সরকারের পক্ষ থেকে কো-অর্ডিনেশন কমিটিকে রেকগনিশন দিয়েছি, আমরা তাদের মানি এবং তারা বেশির ভাগ কর্মচারী তার মধ্যে আছেন, তাদের প্রতিনিধিত্ব করেন। এটা অনেক দিন ধরে আছে। তারা একটা প্রস্তাব নিয়েছে, তারা বলছে যে মার্চ মাসের মধ্যে তাদের শ্লথ গতিতে যে কাজগুলো হয়, এইগুলো তারা পরিবর্তন করবেন, তারা ভাল করে কাজ করবেন। এই তো বলা হয়েছে, অন্য কথা তো কিছু বলা হয় নি? এটা নাকি অপরাধ। তারপর ডব্লিউ.বি.সি.এস. একজামিনেশন কেন হচ্ছে? যিনি বললেন, তিনি যদি থাকতেন প্রশ্নোত্তরের সময় তাহলে তিনি বুঝে যেতেন। আগের আমল থেকে কথা ছিল যে অফিসার অনেক কম। পি.এস.সি. আমাদের দিতে অনেক দেরি করেন, সেই জন্য কথা হয়েছে, আমরা এই রকম ৩ শত রিক্রুট করব। এরা তো সি.পি.এম. এর লোক হবেন না। এটা কি ঠিক হল নাকি যে সিপিএম এর লোক হলে স্কলার হয়ে যাবে বা বেরিয়ে যাবে, আর আপনাদের লোক হলে এত মুর্খ হবে, যে কেন পাশ করতে পারবে না। এটা হয়নি, এটা কখনও হয় না। একজামিনেশন নিচ্ছেন কে? একজামিনেশন নিচ্ছেন পাবলিক সার্ভিস কমিশন। এটা আমরা নিচ্ছি না। পি.এস.সি.র লোকেরা তো আমাদের পার্টির সদস্য এখনও হননি। কাজেই এই বিষয়ে কি সমালোচনা হল আমি বুঝতে পারলাম না। আমরা যখন নির্বাচন করছি, ২০ বছরে যেখানে নির্বাচন হয়নি, পঞ্চায়েত বা স্থানীয় স্বায়ত্বশাসন মূলক প্রতিষ্ঠানে, মিউনিসিপ্যালিটিতে এবং এই ভাবে এতদিন চলছে। তখন সমালোচনা হল যে আপনারা ঐ কমিটি করেছেন আমাদের ভয় হচ্ছে এই কমিটি চিরস্থায়ী না হয়ে যায়। এই সব কথার কি উত্তর দেব? ওঁরা জানেন যে আমরা করতে চলেছি এই কাজ। এতদিন পরে সমস্ত ঠিক হচ্ছে, যা হয় নি ২০ বছর ধরে, তা হবে। তারপর বাস্তুহারাদের সম্বন্ধে বলা হচ্ছে—আমি আবার বলছি, এখন যখন একটা পরিবর্তিত অবস্থার মধ্যে আছে, দিল্লিতে নতুন সরকার, মধ্যপ্রদেশে জনতা সরকার, উড়িষ্যায় জনতা সরকার, তাদের সঙ্গে কথা বলতে হবে। ইতিমধ্যে আমি চিঠি লিখেছি—মাঝখানে যখন এইসব খবর পেলাম, ওখানে ভাল ব্যবহার পাচ্ছে না, অনেক অসুবিধার মধ্যে তারা আছে—সেইজন্য যেন পশ্চিমবাংলায় এলে সব হয়ে যাবে—আমি বলছি, এই রকমভাবে আসা উচিত নয়। আমরা তাদের খাওয়াতে পরাতে পারব না, সেই ব্যবস্থা আমাদের কোথায়?

সেইজন্য আমরা চেষ্টা করছি যে জনতা পার্টির যে সরকার আছে তাদের সঙ্গে কথা বলব। আমি লিখেছি, আপনারা যান ওখানে, গিয়ে কথা বলুন। ওদের কি অসুবিধা হচ্ছে দেখুন। কেন ওরা চলে আসতে চায়? ওখানকার অসুবিধাগুলো দূর করবার চেষ্টা করুন। এটা তো কেন্দ্রের বিষয়। এই বাস্তুহারাদের বিষয়টা কেন্দ্রের। এব্যাপারে অনেক বক্তৃতা শুনলাম, আপনারাই আন্দামান প্রসঙ্গে অমুক বলেছিলেন, তমুক বলেছিলেন। আমি আপনাদের বলছি, আমরা শুনেছি এখনও আন্দামানে অনেক জায়গা রয়েছে। আমাদের বন্ধুরা সেখানে গিয়ে দেখে এসেছেন। এক সময় পশ্চিমবাংলা থেকে সেখানে লোক নেওয়া বন্ধ হয়ে গিয়েছিল এবং কংগ্রেস সরকারই সেটা বন্ধ করেছিলেন। আমরা এখন এটা নিয়ে আলোচনা করতে চাই। যদি ওখানে সুবিধা না হয় তাহলে কিছু মানুষকে আন্দামানে নিতে পারি কিনা দেখছি। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকেও ব্যাপারটা দেখাতে হবে। সেখানে বিভিন্ন ভাষাভাষি লোক আছে কাজেই জানি না কি অসুবিধা সেখানে হবে। তবে আমরা মন্ত্রীদের বলেছি বাজেট অধিবেশনের পর আমাদের এখানকার সমস্ত দলের প্রতিনিধিদের দন্ডকারণ্যে, উড়িষ্যায় নিয়ে যাব, বিরোধী দলের বন্ধুরাও যাবেন এবং সেখানে গিয়ে আপনারা দেখবেন তাদের কি কি অসুবিধা হচ্ছে। তারপর, প্রশাসনের ব্যাপারে আমি বলেছি কি করে সরলীকরণ করা যায় সেই চেষ্টা আমরা করছি এবং আমাদের মিটিং হয়েছে। আমরা সব কথা বুঝি একথা অন্তত আমি বলতে পারব না। কাজেই আমাদের সময় লাগছে। আমরা দেখেছি একটা ফাইল এখান থেকে যেতে যেতে কোথাও গিয়ে আটকে গেল এবং সেখান থেকে ফিরে আসছে না। এরকম ঘটনা হচ্ছে। এই ব্যাপারে আমি অফিসারদের ডেকে বলেছি ১ মাসের মধ্যে আপনাদের সুপারিশ এবং অভিজ্ঞতা আমাকে জানাবেন। এই ব্যাপারে তাঁদের অভিজ্ঞতা বেশি কাজেই তাঁরা জিনিসটা ভাল বুঝবেন। তাঁদের কাছ থেকে এগুলি পাবার পর আমরা ক্যাবিনেটে বসে সিদ্ধান্ত নেব কিভাবে এটাকে ত্বরান্বিত করা যায়। তারপর ব্লক কমিটি পঞ্চায়েত অবধি আমরা করেছি। এখানে বিরোধীদল যদি সংখ্যাগরিষ্ঠতা চান তাহলে সেটা দিতে পারব না কারণ এই জিনিস কোথাও নেই। আমি শুনেছি যে মত প্রকাশিত হয়েছে সেটা হচ্ছে সুপারিশ করবার জন্য একটা কমিটি। তাঁদের কথা আমাদের মেনে নিতে হবে এটা তো বলা হয় নি। এটা কোথাও কোথাও হয়েছে, আবার কোথাও কোথাও হয় নি। তবে এটা হলে আমরা একটা অভিজ্ঞতা গ্রহণ করতে পারতাম এবং তারপর পঞ্চায়েত হলে সেটা বিজ্ঞানসম্মত হবে এবং তারা গ্রামে গ্রামে, অঞ্চলে অঞ্চলে গিয়ে কাজ করবেন। সি.এম.ডি.এ. সম্বন্ধে আমি বলতে চাই সেখানেও আমরা সাংগঠনিক দিক থেকে এবং কাজের দিক থেকে উন্নতি করেছি। আগে সি.এম.ডি.এ.র মিটিংই হত না, স্যাংশন হয়ে যেত। চেয়ারম্যান মুখে বলে দিতেন কাজ হয়ে যেত, এই ছিল অবস্থা। আমি এই জিনিস ফাইলে দেখেছি এবং এই সমস্ত জিনিস আমরা এখন বাদ দিয়েছি, এই সমস্ত পদ্ধতি বাদ দিয়েছি। তাছাড়া ৩৩টি মিউনিসিপ্যালিটি যে রয়েছে তাদের সঙ্গে এদের কোনও সম্পর্ক ছিল না। কিন্তু আমরা তাদের সঙ্গে সম্পর্ক গড়ে তুলেছি এবং তাদের প্রতিনিধি আমরা নিয়েছি এবং আমরা সংগঠন গড়ে তোলবার চেষ্টা করছি। ১৫৫ কোটি টাকা যদি আমাদের সময়মতো খরচ করতে হয় তাহলে আমাদের আরও হুঁশিয়ার হতে হবে

এবং সংগঠনকে জোরদার করতে হবে এবং আমরা সেটা করছি। প্রায় ১৪দিন পরপর আমাদের মিটিং হয় এবং আমরা সেখানে আলোচনা করে দেখি কতটা হল এবং কতটা হল না। তারপর, একজন বক্তা বললেন একটু এগিয়েছে, কিন্তু নতুন বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া দরকার। আমি তাঁর সঙ্গে আলোচনা করব কি নতুন বলিষ্ঠ পদক্ষেপ তিনি নিয়ে বলছেন। তারপর, সি.আই.টি.কে এখন প্রচুর কাজ দেওয়া হচ্ছে আগের তুলনায়। একটা সংগঠন রয়েছে এবং দেখছি তারা কাজ করছে। আমাদের একটা পরিকল্পনা রয়েছে বর্ষার আগেই কাজে হাত দিতে চাই এবং সিওরেজ ইত্যাদি যা রয়েছে তা করা হবে। কিন্তু আপনাদের একটা কথা জিজ্ঞাসা করতে চাই, আপনারা কি দেখছেন না কাজ হচ্ছে কিনা? ৫/৭ বছর ধরে কোন কাজ কলকাতার রাস্তায় হয় নি—কিন্তু এখন তো সেগুলি হচ্ছে।

[7-10—7-20 P.M.]

একজন আবার খুব তথ্যগত বক্তৃতা দিলেন—যে সি.পি.এম. এক রকম বলেন—ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নেওয়ার যে বিপদ ইত্যাদি, সাম্রাজ্যবাদী—এই সব বললেন—তা এখন তো টাকা নিচ্ছেন—১৫৫ কোটি টাকা। হ্যাঁ ১৫৫ কোটি টাকার মধ্যে বরাদ্দ আছে সকলের ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা, ঠিক আছে—তা আমাদের কি করতে বলেন? আমরা তো রাজ্যে ক্ষমতা পেয়েছি, রাজ্য সরকারের মধ্যে আছি। যে স্কীমগুলি আছে কংগ্রেসের আমল থেকে—এগুলি একটা না হলে আরেকটা হয় না। যদি বলেন যে না আপনারা নেবেন না ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা, শুধু কেন্দ্রীয় সরকারের টাকা নিন, এটা তো আমরা পারি না, একটা না হলে আরেকটা হবে না। এইভাবে তো ব্যবস্থা হয়ে আছে। এই রকম তো অসংখ্য টাকা কৃষিতে, শিল্পে বিভিন্ন জায়গায়, কেন্দ্রীয় সরকারের যে রাজস্ব ভিতরে যে আদায় আর বাইরে থেকে যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক সহ যে সব টাকা আসে, সেগুলি নিয়েই তো সমস্ত ভারতবর্ষে এরা দেন। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে এই কথা বলেছি যে আপনারা এটা ভেবে দেখুন যে এতে আমাদের বিপদ আসতে পারে—নিজের পায়ে দেশকে দাঁড় করাবার চেষ্টা করুন, কিন্তু যতদিন সেটা না হচ্ছে সে বিষয়ে আমাদের কি করণীয় আছে? আমাদের তো রাজ্যের হাতে ক্ষমতা আছে, কাজেই আমরা পরিষ্কার বলেছি এই কথা। তবে একজন বললেন তিনি কি করে জানলেন—আমি তো বুঝলাম না যে আগেকার সরকার তাদের যে যে কন্ডিশন ছিল ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাথে—আলোচনার ক্ষেত্রে এখন নাকি সব খারাপ টার্ম এ আমরা মেনে নিয়েছি—আবার চাচ্ছেন যে আমাদের দিন, আমরা দেখব কি আছে। আপনি জানলেন না আবার বলে দিলেন। কিন্তু যা হয়েছিল আই.ডি.এ.তে সেটাও আপনাদের সরকার সব করে দিয়ে গিয়েছিলেন। আমরা যখন হঠাৎ নির্বাচনের পরে এলাম—ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে লোক এল তারা আমাদের দেখালেন যে এইসব বিগত সরকারের সঙ্গে আমাদের আলোচনা হয়েছিল, এখন আপনাদের যেতে হবে ওয়াশিংটনে—চুক্তি অনুযায়ী, যা নিয়ম আছে, কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি থাকবে এবং আমাদেরও থাকবে। তারপর তিনজন অফিসার গেলেন এখান থেকে এবং আমরা বলে দিলাম যে অনেক সব জিনিস যা আমরা মেনে চলব না, যা অপমানকর—ঐ

সব আছে ঐ দলিলটায় যা বিগত সরকারের সঙ্গে ব্যবস্থা হয়েছিল। এতে অনেক কিছু আছে, তদারকি আছে—এতো ডিটেলস তো আমাদের দরকার নেই। আমার সবটা মনে নাই, ৪০ পাতার একটা বই আমরা হয়ত ৮/১০ পাতায় এনেছি—যে আমরাই এটা করব—গরিবের কথা আমরা বুঝি—ওয়ার্ল্ড ব্যাঙ্ক বারেবারে বলে গেলেন যে এবার গরিবের জন্য করতে হবে। আমরা আমাদের অফিসারদের বলে দিয়েছিলাম ওয়াশিংটনে ওদের গিয়ে বলবেন—যে এই সব গরিবের কথা বললেই ওরা ক্ষেপে যায়, বামপন্থী সরকার—কারণ ওরা বলেন যে ওরাই তো নিজেরা গরিবের বন্ধু, তবে ওদের কি ওয়ার্ল্ড ব্যাঙ্কের লোকদের কাছ থেকে গরিবের কথা শুনতে হবে যে পশ্চিমবঙ্গের জন্য বেশি টাকা খরচ কর। তবে যাই হউক আমরা সন্তুষ্ট, আমাদের সঙ্গে যেটুকু আলোচনা হয়েছে। ওরা পরে এসে বলেছিলেন যে তাদের কোনও আপত্তি নেই যে আপনারা যে স্কীম অদল বদল করেছেন, যে কন্ডিশন অদলবদল করেছেন তাতে আমাদের কোনও আপত্তি নেই। সেজন্য আমি এটা বলতে চাই। তারপরে যেটা বলা হয়েছে যেটা—আমার অত পরিসংখ্যান দেবার সময় নাই। ৬৬-৬৭ সালে ২.৫০ কোটি টাকা খরচ করবার কথা ছিল—বস্তির উন্নতির জন্য, সেটা আরেকটু বেশি খরচা হয়েছিল, ৭৭ সালের শেষে আমি দেখলাম ৩ কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু এখন যা বরাদ্দ করা হয়েছে এটা তো ২.৫০ কোটি টাকা ছিল এখন ৪.৬৫ কোটি টাকা এটা প্রতি বছর খরচ করার কথা আছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক এতে রাজি হয়েছিলেন, ওরা যেভাবে ধরেছিলেন আমরা বলেছিলাম সেখান থেকে কমিয়ে আপনারা বস্তির জন্য আরও বেশি টাকা খরচ করুন, তখন ওরা বললেন যে আমাদের মনে হয় এটা ঠিক হবে, আপনারা করুন। কাজেই আমি বলছি যে এই কথাগুলি এখানে বলা হয়েছে সেখানে লজ্জার কিছু নেই। আর পানীয় জল সম্বন্ধে আগে অনেক পরিকল্পনা হয়েছিল কতকগুলি এগিয়েছিল, কতকগুলি বন্ধ হয়েছিল—এগুলি এখন আবার নতুন করে শুরু করা হচ্ছে, ত্বরান্বিত করা হচ্ছে যাতে আর সময় নষ্ট করা না হয়। এদিকে আমরা নজর দিয়েছি সেটা টিউবওয়েলের ব্যাপারে হউক বা অন্য পানীয় জলের হউক বা পাইপ ওয়াটারের ব্যাপারে হউক। আর একটা কথা বলেই আমি শেষ করব। এখানে মুসলিম লীগের সদস্য তিনি বলেছেন মুসলমানদের কথা যে একজন ডি.এম. কেন করতে পারছেন না। কি করে করব? প্রথমত মুসলিম মাইনোরিটি, তাদের জন্য সংবিধানের মধ্যে এটা নেই যেমন শিডিউল্ড কাস্টের বেলায় আছে। এই শিডিউল্ড কাস্টের অধিকার সংবিধানে লিপিবদ্ধ আছে, এটা আমাদের করতেই হবে কিন্তু অন্যটা যেটা রেলিজিয়াস মাইনোরিটি, সেটা করলে তো বে আইনি হয়ে যাবে, সংবিধান বিরোধী হয়ে যাবে। তথাপি এটা আমরা চেষ্টা করছি। আমরা জানি নানা ঐতিহাসিক কারণে মুসলমানরা পিছিয়ে আছে এবং যাতে আমরা আরও টেনে আনতে পারি তাড়াতাড়ি করে সে দিকে নজর রেখেছি। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে ভারতবর্ষের যে কোনও রাজ্যের সঙ্গে তুলনা করুন, কোথায়ও নেই যেভাবে তাদের প্রতি আমরা দৃষ্টি রেখেছি। তাদের স্বার্থ আমাদের স্বার্থ, সমস্ত পশ্চিমবাংলার স্বার্থ বলে মনে করি। এই নিয়ে আর পুঙ্খানুপুঙ্খ বলার প্রয়োজন নেই। তবে পশ্চিমবাংলার মুসলমান ভাই বোনেরা জানেন যে মুসলিম লিগের নাম

করলেই তাদের প্রতিনিধি হয় না। তারা বুঝতে পারে যে এই অগণিত, গরিব মুসলমানদের পক্ষে কারা। তারা মনে করে বামফ্রন্ট সরকার যখন আছে তখন আমাদের সেফটি সম্বন্ধে, আমাদের নিরাপত্তা সম্বন্ধে আমাদের ভয়ের কোনও কারণ নেই। আমি কারও সার্টিফিকেট নিতে চাই না। কিন্তু আমাকে ভারতবর্ষের বহু লিডার একথা বলে এবং সেইজন্য আমরা গর্বিত। কাজেই এখানে যেসব কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমার যে ডিমান্ড তা আপনাদের অনুমোদন করবার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No.18**

The Cut motions of Shri Bijoy Bouri and Shri A.K.M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs.3,45,89,000 be granted for expenditure under Demand No.18, Major Head : "252—Secretariat—General Services". was then put and agreed to.

**Demand No.19**

The Cut motions of Shri Dhirendra Nath Sarkar, Shri Naba Kumar Roy, Shri A.K.M. Hassanuzzaman and Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

[7-20—7-22 P.M.]

**অধ্যক্ষ মহাশয় :** এখন শ্রী জ্যোতি বসুকে, ১৯নং দাবির অধীন মুখ্যখাত ২৫৩ জেলা প্রশাসন অর্থাৎ ২৫৩—ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন বাবদ ব্যয় নির্বাহের উদ্দেশ্যে মোট ৪,৭০,০০,০০০ টাকা মঞ্জুর করা হোক বলে যে মূল ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তা আমি ভোটে দিচ্ছি।

যাঁরা এই প্রস্তাবের পক্ষে তাঁরা বলুন হ্যাঁ আর যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে তাঁরা বলুন 'না'।

**(ধ্বনি ভোট গৃহীত হওয়ার পর)**

ধ্বনি-ভোটে দেখা যাচ্ছে, প্রস্তাবের পক্ষে সমর্থনই বেশি।

অতএব মূল দাবি গৃহীত হল।

The motion of Shri Jyoti Basu that a sum of Rs.4,70,00,000 be granted for expenditure under Demand No.19, Major Head : "253—District Administration", was then put and agreed to.

## Demand No. 40

**অধ্যক্ষ মহাশয় :** ৪০ নং দাবির উপর ভোট গ্রহণ। আমি ছাঁটাই প্রস্তাবটি ভোটে দিচ্ছি।

যাঁরা এই প্রস্তাবের পক্ষে তাঁরা বলুন 'হ্যাঁ'। আর যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে তাঁরা বলুন 'না'।

**(ধ্বনি-ভোট গৃহীত হওয়ার পর)**

**অধ্যক্ষ মহাশয় :** ধ্বনি-ভোটে দেখা যাচ্ছে ছাঁটাই প্রস্তাবের বিপক্ষে সমর্থন বেশি।

The motion of Shri A.K.M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

এখন শ্রী জ্যোতি বসু, ৪০ নম্বর দাবির অধীন মুখ্য খাত "২৮৪—নগর উন্নয়ন, ৪৮৪—নগর উন্নয়নে বিনিয়োগ এবং ৬৮৪—নগর উন্নয়নের জন্য ঋণ বাবদ ব্যয় নির্বাহের উদ্দেশ্যে মোট ৪৬,৮৭,৫৬,০০০ টাকা মঞ্জুর করা হবে বলে যে মূল ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তা আমি ভোটে দিচ্ছি।

যাঁরা এই প্রস্তাবের পক্ষে তাঁরা বলুন 'হ্যাঁ' আর যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে তাঁরা বলুন 'না'।

**(ধ্বনি-ভোট গৃহীত হওয়ার পর)**

ধ্বনি-ভোটে দেখা যাচ্ছে, প্রস্তাবের পক্ষে সমর্থন বেশি।

The motion of Shri Jyoti Basu that a sum of Rs.46,87,56,000 be granted for expenditure under Demand No.40, Major Head : "284—Urban Development, 484—Capital Outlay on Urban Development and 684—Loans for Urban Development", was then put and agreed to.

**অধ্যক্ষ মহাশয় :** সভার অধিবেশন আগামী সোমবার, ৬ই মার্চ, ১৯৭৮ তারিখের বেলা ১ টা পর্যন্ত মুলতুবি রহিল।

## Adjournment

The House was accordingly adjourned at 7-22 P.M. till 1 P.M. on Monday the 6th March, 1978 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol: 67 No. I (Sixty Seventh Session) (February to May Session, 1978)

(The 15th, 16th, 21st, 22nd, 23rd, 24th, 25th, 27th, 28th February and 1st, 2nd and 3rd March, 1978)

---